**শ্রী পার্থ দে ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মাধ্যমিক, শিক্ষাপর্ষদ ক্রমান্বয়ে তার কর্তব্য সম্পাদনে যথা সরকারি নির্দেশ থাকা সত্ত্বেও যে সকল শিক্ষক-শিক্ষিকা কাজে যোগদানে বলপূর্বক বাধাপ্রাপ্ত হয়েছিলেন তাঁদের কাজে যোগদানে সহায়তা করা, বিদ্যালয়ের নির্বাচিত পরিচালন সমিতিগুলির সময়োচিত অনুমোদন দেওয়া বিভিন্ন বিদ্যালয়ের পরিচালন সমিতি গঠন ও অনুমোদন দান বিধিবদ্ধ সময়সীমার পরেও পরিচালন সমিতি কর্তৃক বিদ্যালয় পরিচালন, ইত্যাদি বিভিন্ন ব্যাপারে ব্যর্থ হয়েছিল। এছাড়া সরকার নির্ধারিত সংখ্যা অপেক্ষা অধিক সংখ্যক মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন এবং শিক্ষা অধিকর্তার সুপারিশ ব্যতিরেকেই বিদ্যালয়গুলিকে অনুমোদন দেওয়ার ব্যাপারে পর্ষদ তার ক্ষমতার অপব্যবহার করেছিল।

(খ) হ্যাঁ অনেকাংশে হইয়াছে।

(গ) না।

(ঘ) একটি Ordinance জারি করিয়া আপিল কমিটির সমস্ত ক্ষমতা প্রয়োগ করার অথবা একটি কমিটি গঠন করিয়া, উক্ত কমিটিকে আপিল কমিটির যে কোনও ক্ষমতা অর্পণের অধিকার প্রশাসককে দেওয়া হইয়াছে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** স্যার, আমি একটু ক্ল্যারিফিকেশন চাচ্ছি। আমার প্রশ্ন ছিল য পর্ষদে প্রশাসক নিয়োগ করার পর পর্ষদের অ্যাপিল কমিটি কার্যত আছে কিনা, এখানে লখা আছে তফসিল কমিটি।

**মিঃ স্পিকার ঃ** উত্তরে উনি অ্যাপিল কমিটির কথা বলেছেন।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** আমি জানতে চাই মিসা বা ডি. আই. আর.-এর দরুন যে সমস্ত াস্টার মহাশয়দের চাকরি গিয়েছিল তাঁদের রিইনস্টেড করা হয়েছে, সেই সময়ের তাঁদের মাইনে দেওয়া হচ্ছে কি হচ্ছে না?

**শ্রী পার্থ দে ঃ** যাঁরা আটক ছিলেন তাঁদের মাইনে দেওয়া হবে। কত টাকা লাগবে সেটা হিসাব করা হচ্ছে, যখন করা হবে তখন দেওয়া হবে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে বোর্ডে প্রশাসক নিয়োগের আগে যে সমস্ত শিক্ষকদের চাকরি চলে গিয়েছিল, তাদের নিয়োগের ক্ষেত্রে গাফিলতি করেছিলেন, এটা কি বোর্ডের এক্তিয়ারের মধ্যে আছে, না গভর্নমেন্ট থেকে দেওয়া হয় সার্কুলার?

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্যরা জানেন যে কোনও শিক্ষক বা স্কুলের সঙ্গে সংশ্লিষ্ট তাদের যে নিয়োগ এবং তাদের যদি ছাঁটাই করতে হয় বা কোনও কিছু করতে হয়, সেই সম্পর্কে পর্ষদের অনুমোদন লাগে, সেই ব্যাপারে আমরা দেখেছি যে কর্তব্যে ত্রুটি ছিল এই রকম অনেক ঘটনা এসেছিল।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** যাঁরা আটক ছিলেন না কিন্তু তাঁদের চাকুরি গিয়েছিল, তাঁদের মাইনে দেওয়া হবে কিনা? এর জন্য কত সময় লাগবে?

**শ্রী পার্থ দে :** যারা আটক ছিলেন তাদের সম্পর্কে আমি আগেই ঘোষণা করেছি। যারা আটক ছিলেন না, তাঁদের সম্পর্কে এখনও কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**শ্রী মহঃ সোহরাব :** প্রাশাসক নিয়োগের আগে এডুকেশন ডিপার্টমেন্টের রেকমেন্ডেশন চাননি, এমন স্কুলকে বোর্ড রেকগনিশন দিয়েছিল, এর এমন একটা উদাহরণ দিতে পারেন কি?

**শ্রী পার্থ দে :** এই রকম উদাহরণ আমার কাছে চাইবেন, আমি দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় ক-এর উত্তরে যা বলেছেন—আমি তাঁকে জিজ্ঞাসা করছি, এই অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার পর সেখানে দুর্নীতি আরও বেড়ে গেছে না কমেছে, এটা বলতে পারবেন কি?

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন এখানে আসে না।

**শ্রী পার্থ দে :** উত্তরে আছে অবস্থার অনেক উন্নতি হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কতগুলো স্কুল থেকে কতজন শিক্ষককে জোর করে তাড়ানো হয়েছে?

**মিঃ স্পিকার :** এই প্রশ্নের সঙ্গে এটা জড়িত নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আপনি বললেন উন্নতি হয়েছে, কিন্তু আপনি জানেন কিছুদিন পূর্বে সংবাদপত্রে বেরিয়েছিল—আপনার দপ্তরের খবর, বোর্ডে আরও কাজের গতি কমে গেছে এবং সেখানে দুর্নীতি দেখা দিয়েছে? এটা কি সত্য?

**শ্রী পার্থ দে :** আপনি যেটা উল্লেখ করলেন, এই উল্লেখের পরে বলছি, যে ওয়েস্টবেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনে কাজের অনেক উন্নতি হয়েছে।

[1-50—2-00 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন প্রশাসক নিয়োগের পর উক্ত অব্যবস্থা অনেকাংশে দূরীভূত হয়েছে, আমি জিজ্ঞাসা করছি অনেকাংশটা কত?

**শ্রী পার্থ দে :** সেটা জানতে হলে আলাদা প্রশ্ন করবেন এবং নোটিশ দেবেন তাহলে জানাতে পারব।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত

যারা পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিলেন এবং তারা অন্যায়ভাবে শত শত শিক্ষককে চাকুরি থেকে তাড়িয়েছিলেন তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**মিঃ স্পিকার :** এ প্রশ্ন এখানে ওঠে না।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যাদের সাসপেন্ড করা হয়েছিল এবং যাদের কেস আপিল কমিটিতে গিয়েছিল তাদের সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে :** আমার লিখিত উত্তরের মধ্যেই আপনার প্রশ্নের উত্তর দেওয়া হয়েছে।

## Tribal Welfare Office at Kurseong

***79.** (Admitted question No. *611.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether the government has any proposal for establishment of a tribal welfare office at Kurseong in Darjeeling district; and

(b) if the answer to (a) be in the affirmative, the present position thereof ?

**Shri Sambhu Nath Mandi :**

(a) At present there is no proposal for establishment of a Tribal/ Welfare Office in the Darjeeling district.

(b) Does not arise.

(No supplementary)

## পশু হাসপাতাল

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী জয়ন্ত বিশ্বাস :** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রয়োজন অনুপাতে পশ্চিমবঙ্গে পশু-হাসপাতালের সংখ্যা কম;

(খ) সত্য হইলে, পশ্চিমবঙ্গে নতুন পশু-হাসপাতাল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, কোথায় কোথায় এবং কয়টি হাসপাতাল স্থাপন করা হইবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :**

(ক) হ্যাঁ।

(খ) আছে।

(গ) চলতি আর্থিক বছরে জলপাইগুড়ি জেলায় 'মালা', পশ্চিমদিনাজপুর জেলায় 'জলখোলা', বীরভূম জেলায় 'সাঁইথিয়ায়' এবং পুরুলিয়া জেলায় 'মান বাজার ১ নং ব্লকে' (খরাপ্রবণ প্রকল্পাধীন) একটি করিয়া মোট ৪টি হাসপাতাল স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন মুর্শিদাবাদ জেলায় নতুন পশু হাসপাতাল স্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমাদের পশ্চিমবঙ্গে পশুচিকিৎসা কেন্দ্রের অভাব আছে। আমাদের বাজেটে যেরকম বরাদ্দ থাকবে সেইভাবে আমরা পশুচিকিৎসা ডিসপেনসারি স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হবে। বর্তমানে এখন ৩৩৫টি পশুচিকিৎসা ডিসপেনসারি আছে, অর্থ বরাদ্দ বেশি পাওয়া গেলে আরও স্থাপন করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রতি ব্লকে মিলিয়ে ৩৩৫টি পশু চিকিৎসা কেন্দ্র আছে, কিন্তু আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে সমস্ত ব্লক ভেঙে দুই-তিনটি করা হয়েছে সেখানে ব্লক প্রতি না করে সেখানে দুই-তিনটি পশুচিকিৎসায় স্থাপন করবেন।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি জানি প্রতি ব্লকে নাই সেজন্য আমি বলেছি ৩৩৫টি আছে। আমরা যেভাবে বরাদ্দ পাব সেইভাবে পরিকল্পনা গ্রহণ করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে গত নির্বাচনের পর পশ্চিমবাংলায় ১৭৮টি পশু চিকিৎসাকেন্দ্র খোলার জন্য আবেদনপত্র পেয়েছেন কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আপনি নোটিশ দিলে জবাব দেব।

## সিটি ডেয়ারি

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৬১৮ নম্বর ওয়ার্ল্ড ফুড প্রোগ্রাম অনুসারে জেলা শহর ও মহকুমা শহরগুলিতে নতুন সিটি ডেয়ারি স্থাপনের কোনও নির্দিষ্ট কর্মসূচি সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ কর্মসূচির রূপরেখা কিরূপ?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) না।

(খ) এই প্রশ্ন ওঠে না।

তবে মাননীয় সদস্যদের অবগতির জন্য একটি কথা বলতে চাই ওয়ার্ল্ড ফুড প্রোগ্রাম-এর ৬১৮ প্রকল্প অনুসারে জেলা শহর ও মহকুমা শহরগুলিতে নতুন কোনও ডেয়ারি করার প্রস্তাব সরকারের নেই। তাহলেও এটা বলা যেতে পারে এই ৬১৮ প্রকল্প অনুসারে দার্জিলিং জেলার মাটিগাড়ায় একটি বহুমুখি মিল্ক প্রসেস স্থাপিত হয়েছে। এখানে স্কীম্‌ড পাউডার্ড মিল্ক, মাখন, ঘি, ইত্যাদি তৈরি হয়। বর্তমানে এর নাম হিমুল, এটা একটা দুগ্ধ সরবরাহ ইউনিয়ন। এই ডেয়ারি করতে ২ কোটি ৩৮ লক্ষ টাকা খরচ করা হয়েছে। তাছাড়া মাননীয় সদস্যরা জানেন হুগলি জেলায় ডানকুনিতে ৭ কোটি টাকা খরচ করে মাদার ডেয়ারি করা হয়েছে। এর দৈনিক উৎপাদনের ক্ষমতা ৪ লক্ষ লিটার দুধ হবে। এছাড়া ২ কোটি ৫০ লক্ষ টাকা অনুমোদনিক খরচ করে একটা ফিডার ব্যালেন্সিং ডেয়ারি মুর্শিদাবাদে বহরমপুরে তৈরি করার কর্মসূচি এই সরকার গ্রহণ করেছে এবং এর জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে। মেদিনীপুরে অনুরূপ ডেয়ারি করার কথা চিন্তা করা হচ্ছে এবং এরজন্য ইন্ডিয়ান ডেয়ারি কর্পোরেশন থেকে ৩০ ভাগ অনুদান এবং ৭০ ভাগ ঋণ হিসাবে দেওয়া হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বললেন যে মহকুমা এবং জেলা শহরে ডেয়ারি করার প্রস্তাব না থাকলেও দেখতে পাচ্ছি স্থান বিশেষে এইগুলি করার ব্যবস্থা হচ্ছে। আমি জানতে চাই ওয়ার্ল্ড ফুড প্রোগ্রামে ডেয়ারি ডেভেলপমেন্টের জন্য স্টেট প্ল্যানে যে টাকা আসে সেই টাকা আমরা খরচ করতে পারি কিনা, না, সে টাকাটা ফেরত চলে যায়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্যদের জানাচ্ছি যে এই টাকা ফেরত যায় না। আমি আগেই বলেছি যে ডানকুনিতে তৈরি হয়ে গিয়েছে এবং ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের সাথে একটি চুক্তির ভিত্তিতে তার ম্যানেজমেন্ট দেওয়া হয়েছে। আমরা আশা করব তারা ভালভাবে কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে দুধ সরবরাহ করতে পারবেন। ডেয়ারি ও চিলিং প্ল্যান্ট সম্বন্ধে আরও বলার আছে কিন্তু সময় উত্তীর্ণ হয়ে যাচ্ছে বলে এখন বলা সম্ভব নয়। আমি আমার বাজেট ভাষণে এটা বিস্তৃত বলব। আমাদের আরও পরিকল্পনা আছে যার জন্য টাকা ফেরৎ যায় না বরং আরও বেশি টাকার দরকার আছে।

[2-00—2-10 P.M.]

**শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে ভাগীরথী মিলিং প্ল্যান্টে লোকশান হবার কারণ কি এবং এতে কত টাকা লোকশান হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি এ বিষয়ে নোটিশ চাইছি, তবে মাননীয় সদস্যের অবগতির জন্য জানাতে চাই যে আমরা এ বিষয়ে তদন্ত করছি, এটার পরিচালনাভার সরাসরি পশ্চিমবঙ্গ সরকারের হাতে নাই, একটা কো-অপারেটিভ পরিচালনা করে, তার নাম ভাগীরথী মিল্ক প্রডিউসার্স কো-অপারেটিভ।

**Mr. Speaker :** Question hour is over.

## Adjournment Motion

**মিঃ স্পিকার :** আমি এ. কে. এম. হাসানুজ্জামান সাহেবের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই নোটিশে কলকাতা থেকে কেন্দ্রীয় সরকারের কয়েকটি অধীনস্থ সংস্থার অফিস এবং দক্ষিণপূর্ব রেলওয়ের সদর দপ্তর স্থানান্তর সম্পর্কে আলোচনার জন্য সভার কাজ মুলতুবি রাখতে চাওয়া হয়েছে। এই বিষয়টি মুখ্যত কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন এবং রাজ্য সরকারের কোনও নীতি ও কার্য এর সঙ্গে জড়িত নয়। কাজেই প্রস্তাবে উল্লিখিত বিষয় মুলতুবি প্রস্তাবের আওতায় পড়ে না। আমি এই প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জানাচ্ছি। মাননীয় সদস্য অবশ্য তাঁর মুলতুবি প্রস্তাবের নোটিশটি পড়তে পারেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় স্পিকার মহাশয়, অবহেলিত রাজ্য পশ্চিমবঙ্গ হইতে বহু সওদাগরী দপ্তর ইতিমধ্যে স্থানান্তরিত হইয়াছে। মাননীয় মুখ্যমন্ত্রীর জবানীতে প্রকাশ যে কলিকাতা হইতে হিন্দুস্থান সার কর্পোরেশনের সদর দপ্তর ও হিন্দুস্থান স্টিলের সেল্‌স অফিস স্থানান্তরের সিদ্ধান্ত গৃহীত হইয়াছে এবং রাজ্য সরকার এই সিদ্ধান্তের বিরুদ্ধে কড়া মনোভাব গ্রহণ করেছেন। তাঁহার জবানীতে আরও প্রকাশ পাইয়াছে যে দক্ষিণ-পূর্ব রেলওয়ে এবং কোল ইন্ডিয়ার সদর দপ্তর কলকাতা হইতে স্থানান্তরের ষড়যন্ত্র চলিতেছে। এই সিদ্ধান্তগুলি ও ষড়যন্ত্র কার্যকর হইলে পশ্চিমবঙ্গ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হইবে। সভার কার্য মুলতুবি রাখিয়া এই গুরুত্বপূর্ণ জরুরি ও সাম্প্রতিক বিষয়ের আলোচনা হওয়া প্রয়োজন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার :** আমি আজকে চারটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। (১) শ্রী হাজারী বিশ্বাস, তাঁর বিষয় হচ্ছে মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী থানায় কয়েকটি দিঘী অধিগ্রহণ ও সংস্কার করা। (২) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান, তাঁর বিষয় হচ্ছে—ওয়েস্টবেঙ্গল সিভিল সার্ভিস-এ ১০০ জন অফিসার নিয়োগ। (৩) শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী অশোককুমার বসু ও শ্রী জয়ন্ত বিশ্বাস, এঁদের বিষয় হল—কলকাতা থেকে হিন্দুস্থান সার কর্পোরেশনের সদর দপ্তর এবং হিন্দুস্থান স্টীলের সেল্‌স অফিস অন্যত্র সরান। (৪) শ্রী জন্মেজয় ওঝা তাঁর বিষয় হচ্ছে—৩১ নং হরিনাথ দে রোডে সি. আই. টি. হাউসিং স্কীমের পূর্ব দিকের প্রধান ফটকে দেওয়াল তুলিয়া বন্ধ করার ঘটনা।

আমি (৩) নম্বর বিষয়ের উপর শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী অশোককুমার বসু ও শ্রী জয়ন্ত বিশ্বাস কর্তৃক আনীত নোটিস হিসাবে গ্রহণ করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি :** থার্টিন্‌থ মার্চ।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** স্যার, আমার দৃষ্টি আকর্ষণী প্রস্তাব নাকচ করেছেন কি কেন্দ্রীয় সরকারের বিষয় এখানে আলোচনা হতে পারে না বলে?

**মিঃ স্পিকার :** দৃষ্টি আকর্ষণী প্রস্তাব দেওয়া যায় যে বিষয়ে সরকার চিন্তা করছেন, সেটা জানাতে পারেন, কিন্তু অ্যাডজোর্নমেন্ট মোশনের অর্থ অন্য।

## Privilege Motion

**মিঃ স্পিকার ঃ** একটা প্রিভিলেজ মোশন নোটিশ এসেছে, এটা দিয়েছেন শ্রী রজনীকান্ত দোলুই, বিষয়টা হচ্ছে নেতাজী নগর কলেজ (টেকিং ওভার অব দি ম্যানেজমেন্ট) বিল; এই বিল আলোচনার সময়, তাঁর অভিযোগ প্রশান্তকুমার শূর মহাশয় এমন কিছু বলেছেন যাহাতে হাউসের অধিকার ভঙ্গ হয়েছে। এই বিল আলোচনার সময় প্রতি সদস্য সুযোগ পেয়েছেন বলার এবং তাঁরা বিতর্কে অংশগ্রহণ করেছেন সকলেই, কাজেই এ বিষয়ে নতুন করে প্রিভিলেজ মোশন আনার কোনও অর্থ আছে বলে আমি মনে করছি না, তার কোনও যুক্তিসঙ্গত কারণ আছে বলে মনে করি না, তাই এটা আমি নাকচ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আলোচনা করার সময় যেসব কথা শ্রী প্রশান্ত শূর মহাশয় বলেছেন তাতে অসত্য কথা ছিল। আমি সেটা বলতে চাই। আমাকে একটু টাইম দিন। গত ২রা মার্চ নেতাজী নগর অধিগ্রহণ বিল সম্পর্কে আলোচনার সময় শ্রী প্রশান্ত শূর মহাশয় বলেছিলেন, কলেজ কর্তৃপক্ষ শ্রী দিলীপ চক্রবর্তীকে ছাঁটাই করেছিলেন। কিন্তু সেটা ঠিক নয়। ১৯৭৫ সালে ওনার টার্ম শেষ হয়ে গেলে....

**মিঃ স্পিকার ঃ** সেদিন আলোচনার সময় আপনি সুযোগ পেয়েছিলেন। আপনি সেদিন কি আলোচনার সুযোগ পাননি? বিরোধী সদস্যরা বলতে পারবেন না সেদিন তাঁদের কোনও সুযোগ হরণ করা হয়েছিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার, পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য শ্রী রজনীকান্ত দোলুই একটা প্রশ্ন তুলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় হাউসকে মিস লিড করেছেন। মাননীয় সদস্য আলোচনায় অংশগ্রহণ করতে পেরেছেন কি পারেননি, সেক্ষেত্রে মন্ত্রী মহাশয় যদি হাউসকে মিস লিড করে থাকেন, অসত্য বক্তব্য রাখেন তাহলে কি প্রিভিলেজ আসতে পারবে না? যেহেতু অংশগ্রহণ করেছেন তাই যদি কেউ হাউসকে মিস লিড করেন তাহলে প্রিভিলেজ মোশন আনতে পারবেন না?

**মিঃ স্পিকার ঃ** আপনাদের যে সুযোগ ছিল সে সুযোগের সদ্ব্যবহার করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কি বক্তব্য আপনার? কি রুলিং আপনার?

**Mr. Speaker :** If any Statement is made on the floor of the House by a member or Minister which another member believes to be untrue, uncomplete or incorrect it does not constitute a breach of privilege.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শ্রী প্রশান্ত শূর কিছু অসত্য ভাষণ দিয়েছিলেন। এতে প্রিভিলেজ-এর পয়েন্ট অ্যারাইস করে না আপনি বলে দিলেন। আপনি একটা রুলিং পড়ে দিলেন ফ্লোরে। কিন্তু এর কনট্রাকটরী রুলিং আছে। এই যে রুলিং দিলেন সেটা পূর্ণ বিবেচনা করুন। আমরা আপনাকে দেখিয়ে দেব এর রিভারস রুলিং আছে। আমরা বই থেকে দেখিয়ে বুঝিয়ে দেব অসত্য ভাষণের উপর প্রিভিলেজ কেস হয়।

**মিঃ স্পিকার ঃ** যদি অসত্য ভাষণ বলেন তাহলেই হবে না। আমাকে দেখাতে হবে, প্রমাণ করতে হবে। আমাকে প্রমাণ করলে তবেই হতে পারে। আমাকে প্রুফ দিতে হবে। আমাকে প্রাইমা ফেসি কেস দেখাতে হবে। I am to be convinced that it is proved.

[2-10—2-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যদি কোনও মাননীয় সদস্য অথেনটিকেট না করতে পারেন তাহলে পারবেন না। মাননীয় সদস্যর কাছে ছাপানো বই আছে। তিনি সেই মেমোরান্ডাম সঙ্গে এনেছেন। সে বই উনি নিয়ে এসেছেন। আপনি ওনাকে বলতে দিন। না জেনে আপনি কি করে বলছেন এটা আমি বুঝতে পারছি না।

**মিঃ স্পিকার ঃ** আপনি লিখিতভাবে ওটা দেবেন তারপর পারমিশন দেওয়া যায় কিনা সেটা আমি দেখব।

## Mention Cases

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী ও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র খড়দা অঞ্চলে একটি হাসপাতাল ও তিনটি স্বাস্থ্য কেন্দ্র এবং নিউ ব্যারাকপুরে একটি হাসপাতাল আছে। সেখানে বহুকাল ধরে কিছু অসামাজিক লোকের আড্ডার স্থান হয়ে দাঁড়িয়েছিল। সাধারণ মানুষের এখানে চিকিৎসা হয় না। আমি জানি না সরকার তরফ থেকে এই হাসপাতালগুলি খোলার কি উদ্যোগ গ্রহণ করেছেন। খড়দার বলরাম হাসপাতাল ট্রাস্টির হাতে রেখেই হোক বা সরকার অধিগ্রহণ করেই হোক এই স্বাস্থ্য কেন্দ্রগুলি যদি খোলা না হয় তাহলে স্থানীয় লোকদের খুবই অসুবিধা হবে। কলকাতায় এসে তাঁদের চিকিৎসা করাতে হচ্ছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩রা মার্চ জনতা পার্টির সদস্য শ্রী হরিপদ ভারতী এবং শ্রী কাশীকান্ত মৈত্র নদীয়ার বগলা কলেজের নির্বাচন ব্যাপারে যে তথ্য রেখেছিলেন সেটি সত্য নয়। নির্বাচন ব্যাপারের সঙ্গে যে ঘটনা ঘটেছে তার কোনও সংস্রব নেই। বাণিজ্য বিভাগের একটি ছেলে মেয়ের প্রণয়ঘটিত ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনার দৃষ্টি আকর্ষণী বক্তব্য হল না। এ সম্বন্ধে বলবার জন্য আলাদা পারমিশন নিতে হবে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়; আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ তারিখে ফরওয়ার্ড ব্লকের মুর্শিদাবাদ থেকে শহিদ মিনারে সমবেত হবার জন্য একটি মিছিল এসেছিল। এই মিছিলের নেতৃত্ব দেন এক্স এম. এল. এ. শ্রী ইদ্রিস আলি। এবং মতিঝিলের গাঁজার মাঠের কিছু কর্মী এই মিছিলে যোগদান করার জন্য তাদের কাজ বরখাস্ত করা হয়। তারপর কর্মীরা ধর্মঘট করে। তাতে কিছু কর্মী নেওয়া হয়। কিন্তু এখনও অনেক কর্মীকে কাজে নেওয়া হয়নি। এই বিষয়ে বিহিত

ব্যবস্থা করার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে আরামবাগ পর্যন্ত যে স্টেটবাস চলে তার এখান থেকে শেষ বাস ছাড়ার সময় হচ্ছে ৪-৫০ মিনিট। তারপর আর কোনও সরকারি বাস চলাচল করে না। এতে জনসাধারণের খুবই অসুবিধা হচ্ছে। তাই আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি কলকাতা থেকে আরামবাগ যাওয়ার শেষ বাসের সময় ৫-৩০ মিনিট করার জন্য। এটি যেন তিনি বিশেষভাবে বিবেচনা করেন।

**শ্রী বারীন্দ্রনাথ কোলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার কেঁদুয়া খাল বাঁচানোর জন্য কেঁদুয়া খাল প্রকল্প গ্রহণ করা হয়েছে দীর্ঘদিন আন্দোলনের পরে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই কেঁদুয়া খাল প্রকল্পের দানস্বরূপ উলুবেড়িয়ায় গঙ্গার মুখে লক গেট, স্লুইস গেট নির্মাণের কাজ এখন পর্যন্ত আরম্ভ হচ্ছে না। আমরা আশঙ্কা করছি অতীতের মতো চক্রান্ত চলছে। অবিলম্বে এই কাজ আরম্ভ করা হোক হাজার হাজার মানুষের স্বার্থে।

**শ্রী এম. আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাওড়া জেলার জগৎবল্লভপুর থানা এলাকায় হাঁটাল, পাঁতিহাল, বড়গাছিয়া অঞ্চলে ৪টি রিভার লিফ্ট ইরিগেশন (পাম্প) বহুদিন যাবৎ অচল হয়ে পড়ে আছে, পাম্পগুলির দাম অন্ততপক্ষে ৪ লক্ষ টাকা হবে। প্রতিটি পাম্পের সঙ্গে ৩ জন করে সরকারি কর্মচারী আছে, যারা প্রতি মাসে একদিন করে এসে মাইনে নিয়ে চলে যায়। অথচ আমার এলাকায় ঐসমস্ত অঞ্চলে বোরো ধানের চাষ হচ্ছে। সেখানে জলের অভাব দেখা দিয়েছে। মেশিনগুলি যদি তাড়াতাড়ি চালু করা যায় তাহলে শতশত বিঘা জমির বোরো ধানে জলের ব্যবস্থা করা সম্ভব। তাই আমি এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের কাছে একটি অতীব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। ৫ই মার্চ, ১৯৭৮ তারিখে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত ৩৪ পয়সায় লবণ শীর্ষক সংবাদ—সেখানে লেখা রয়েছে যে কলকাতা এবং তার শহরতলী অঞ্চলে ৩৪ পয়সা কিলো দরে লবণ পাওয়া যাবে। অথচ পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের গরিব মানুষ ৬০/৮০ পয়সায় লবণ কিনবে এটা হতে পারে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি এই সম্পর্কে হাউসে একটি বিবৃতি যেন দেন।

**শ্রী নলিনীকান্ত গুহ :** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। ৩ নং কবিরাজ লেনে নীহারবালা দেবী থাকেন। মেডিক্যাল কলেজ-এর বেড়ে তাঁদের একটি রোগী ছিল। গতকাল সকাল সাড়ে ৭ টার সময় পুলিশ মারফৎ খবর পেলেন রোগী মারা গেছে। অতএব তাঁরা যেন সেই হাসপাতালে যোগাযোগ করেন। ওঁরা সেই সংবাদ পেয়ে তাকে (মৃত দেহ) নিয়ে আসবার জন্য খাট ইত্যাদি অন্যান্য সমস্ত কিছু সহ লোকজন নিয়ে হাসপাতালে যান। রোগীর কাছে যখন যান তখন দেখেন

রোগী বসে বসে বিড়ি খাচ্ছে। সুতরাং এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। এমন কি আমার কাছে তাঁরা ডেথ সার্টিফিকেট পর্যন্ত দিয়ে গেছে।

কারণ, তাঁদের অবস্থা খুব খারাপ। তা সত্ত্বেও তাঁরা ৬০/৭০ টাকার জিনিসপত্র কিনেছে এবং সেগুলি সহ বাড়ির লোকজনদের নিয়ে সেখানে উপস্থিত হয়েছে। শুধু তাই নয়, এই সংবাদ ঐ পরিবারের উপর কি রকম একটা বিষাদের সাইকলজি সৃষ্টি করেছিল সেটা আপনি নিশ্চয় বুঝতে পারছেন। এই দায়িত্বজ্ঞানহীন ডাক্তার বিষয়টি না দেখেশুনে এইভাবে পুলিশের মাধ্যমে যে সংবাদ পাঠালেন—সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই দায়িত্বজ্ঞানহীন ডাক্তার সম্বন্ধে যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন তার দাবি জানাচ্ছি।

**শ্রী এ. কে এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই অক্টোবর, অ্যাডমিটেড কোয়েশ্চেন নং ১২৭৫-এর জবাবে জুডিশিয়াল মিনিস্টার আমাদের হাউসে জানিয়েছেন যে ১০ নং ছকু খানসামা লেনের একটি মসজিদ ২০ বছরেরও বেশি কাল ধরে কর্পোরেশনের মজদুররা জবর দখল করে রেখেছে এবং ৩৮ নং লতাবাদ হোসেন লেনের একটি মসজিদ ৩৫ নং ব্লক কংগ্রেস কমিটি দীর্ঘদিন যাবৎ জবর দখল করে রেখেছে। এছাড়া ললিত মিত্র লেনের একটি মসজিদও জবর দখল হয়ে রয়েছে। আমি জুডিশিয়াল মিনিস্টার, কর্পোরেশন মিনিস্টারের কাছে আবেদন জানাচ্ছি এই যে মসজিদগুলি জবর দখল করে রেখেছে এইগুলি সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

[2-20—2-30 P.M.]

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই হাউসের তথা শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৩০ বছর ধরে কংগ্রেস সরকারের সহযোগিতায় চটকল মালিকরা চটকল থেকে হাজার হাজার নারী শ্রমিককে ছাঁটাই করেছে। ঐ সময় কোনও নারী শ্রমিক কোনও চটকলে ভর্তি হয়নি। বর্তমানে যে সব নারী শ্রমিক চটকলগুলিতে কাজ করছেন চটকল মালিকরা তাদের ছাঁটাই করবার জন্য বিশেষ করে চক্রান্ত করছে। তাদের দৈনিক ৮ ঘন্টার উপরে কাজ করানো হচ্ছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই যে নারী শ্রমিকদের দৈনিক ৮ ঘন্টার উপর কাজ করানো হচ্ছে এ ব্যাপারে আমরা, বেঙ্গল চটকল মজদুর ইউনিয়নের পক্ষ থেকে চিফ ইন্সপেক্টর অব ফ্যাক্টরিসের কাছে লিখেছিলাম, তিনিও আজ পর্যন্ত কোনও ব্যবস্থা করেননি। এই বে-আইনি কাজ যাতে অবিলম্বে বন্ধ হয় সেজন্য মাননীয় শ্রমমন্ত্রীর কাছে ব্যবস্থা অবলম্বন করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দুটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এবারেও দেখছি যে কেন্দ্রীয় বাজেটে বারাসত-বনগাঁ রেলওয়ে লাইন পরিত্যক্ত হয়েছে। আমি আগের অধিবেশনে মাননীয় মুখ্যমন্ত্রীর মারফত কেন্দ্রীয় সরকারের কাছে দাবির জন্য বলেছিলাম এবং উত্তর ২৪ পরগনার সমস্ত এম. এল. এ. মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে দাবি জানিয়েছিলেন। সুতরাং বারাসত-বনগাঁ রেলওয়ে লাইন যাতে ডবল লাইন করা

হয় তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে দায়িত্ব গ্রহণ করতে হবে। সঙ্গে সঙ্গে স্যার, বারাসতে স্টেট বাস চালনা করার জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে বারাসতের জনসাধারণের পক্ষ থেকে ডেপুটেশন দিয়েছি। আজকে সংবাদপত্র মারফত জানতে হচ্ছে যে, একটি স্টেট বাস চালু হয়েছে—সেটা হচ্ছে, বারাসত ভায়া ব্যারাকপুর টু ক্যালকাটা। কিন্তু বারাসত স্টেটওয়ে টু এসপ্লানেড ভায়া ডালহৌসী হওয়া উচিত—যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ। তবে যেটা হয়েছে তারজন্য নিশ্চয় অভিনন্দনযোগ্য, কিন্তু যেটা হয়নি তারজন্য আমি পরিবহন মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এই আমার কেন্দ্র দিয়ে স্টেট বাস চালিত করার জন্য হবে, ৮ মাস ধরে চেষ্টা করছি অথচ আমিই জানতে পারলাম না, আজ বারাসত থেকে স্টেট বাস চালু হচ্ছে, এটা অত্যন্ত বেদনাদায়ক এবং দুঃখজনক ঘটনা। আমি পরিবহন মন্ত্রীর এই ধরনের অপব্যবস্থার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা রাজ্যে বিদ্যুৎ সঙ্কট যে ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছে সেই অবস্থাকে প্রতিহত করার জন্য প্রশাসনের যেখানে যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে বিষয়টি দেখা দরকার সেখানে আজকের 'আনন্দবাজারে' যে সংবাদ বেরিয়েছে তাতে আমরা অত্যন্ত উদ্বিগ্ন বোধ করছি। স্যার, বিদ্যুৎ পর্ষদ কিভাবে কি অপদার্থতার পরিচয় দিচ্ছে তার পরিচয় এখানে রয়েছে। শ্যামনগরে জাতীয় বিদ্যুৎ পর্ষদের যেটা সবচেয়ে বড় গুদাম সেখানে দু' কোটি টাকার উপরের বিদ্যুতের যন্ত্রপাতি নষ্ট হয়ে গিয়েছে। আরও ২/৩ কোটি টাকার যন্ত্রপাতি নষ্ট হবার উপক্রম হয়েছে। সেখানে বলছে, কয়েক শত হাই ভোল্টেজের কেব্‌ল যার এক একটির দাম ৩০/৩৫ হাজার টাকা তা নষ্ট হয়ে যাচ্ছে। ট্রান্সফর্মার নষ্ট হয়ে যাচ্ছে। এইসব জিনিস হচ্ছে, অথচ কেন্দ্রীয় রাজ্য বিদ্যুৎ পর্ষদ কলকাতা থেকে মাত্র ৩৫ কিলোমিটার দূরত্বে অবস্থিত। এগুলি কি প্রশাসনিক দক্ষতার পরিচয়? স্যার, এই রকম অবস্থার প্রতি আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে একটি বিবৃতি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ড্রাগ কন্ট্রোল বোর্ডে গত কংগ্রেসি সরকারের আমলে কয়েকজনকে বিশেষ সুযোগ-সুবিধা দিয়ে উপদেষ্টা পদে বসানো হয়েছে এবং একজন তার মধ্যে নিজেদের আত্মীয়কে একটা ড্রাগ লাইসেন্স দান করেছেন, এই যে অব্যবস্থা, এর পরিবর্তন এক্ষুণি চাই, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনার কথা আমি বলছি, যদিও এটা আমি কলিং অ্যাটেনশন নোটিশ আকারে দিয়েছি তাহলেও আমি এখানে উল্লেখ করছি, এই যে কেন্দ্র রাজ্যের প্রতি অবিচার এবং চক্রান্ত করছে—আমরা অতীতে দেখেছি। নতুন জনতা সরকার হবার পরও কিন্তু ঘটনাটা একই রয়ে গেছে। কাজেই আপনার মাধ্যমে জনতা পার্টির সদস্যদের বলছি, আসুন এই রকম ভবিষ্যতে যাতে আর না ঘটে সেদিকে আমরা নজর রাখি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার জুনিদপুর গ্রামে মধ্যবিত্ত নিম্ন মধ্যবিত্ত মানুষের উপর আজকে একরকম অত্যাচার চলেছে। সি. পি. এম. পার্টি থেকে তাদের বলা হচ্ছে যে তোমরা সি. পি. এম. পার্টির সদস্য না হও, তা নাহলে তোমাদের জমির ধানের কোনও ভাগ দেব না, জমি চাষ করতে দেব না, এইভাবে গরিব মানুষদের ভাঁওতা দেওয়া হচ্ছে যে, তোমরা যদি পার্টির মেম্বার হও, তোমাদের বর্গাদার করে দেওয়া হবে। আমি আপনার কাছে প্রটেকশন চাইছি। এইভাবে পার্টিতে জনসাধারণকে অন্তর্ভুক্ত করার জন্য জুলুম চালানো হচ্ছে। আমরা আমাদের মেনশন করে তার রেজাল্ট পেতাম, কিন্তু বর্তমানে আমরা মেনশনের পর মেনশন করে যাচ্ছি, কিন্তু ওরা কানে তুলো দিয়ে বসে আছেন, এটা চলতে পারে না, এইজন্য আপনার কাছে আমরা প্রটেকশন চাইছি।

## LAYING OF REPORTS

### The Annual Reports of the Kalyani Spinning Mills Limited for the years 1973-74, 1974-75 and 1975-76.

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to lay the Annual Reports of the Kalyani Spinning Mills Limited for the years 1973-74, 1974-75 and 1975-76.

## LAYING OF ACCOUNTS

### The Annual Accounts of the North Bengal State Transport Corporation for the years 1969-70 and 1970-71.

**Shri Sibendra Narayan Chowdhury :** Sir, I beg to lay the Annual Accounts of the North Bengal State Transport Corporation for the years 1969-70 and 1970-71.

## Voting on Demands for Grants

### Demand No. 74

**Major Heads :** 363–Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

**Shri Prasanta Kumar Sur :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,80,04,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)".

[2-30—2-40 P.M.]

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৮-৭৯ সালের জন্য ডিমান্ড নং ৭৪ : 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (excluding Panchayat) খাতে মোট ২০,৮০,০৮,০০০ টাকার ব্যয়বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব এই সভায় অনুমোদনের জন্য উত্থাপন করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই।

বিধানসভার গত অধিবেশনে আমি উল্লেখ করেছিলাম যে শুধুমাত্র হঠকারিতার বশে সমস্ত প্রাচীন ঐতিহ্য বিস্মৃত হয়ে বিগত কংগ্রেস সরকার এই বিভাগের নাম পরিবর্তন করে এর নতুন নাম দিয়েছিল পৌর প্রশাসন বিভাগ—যে নাম উচ্চারণের সঙ্গে লোকের মনে পড়ত ঝাড়ু এবং নর্দমার কথা। আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম বিভাগের এই নামকরণের পরিবর্তন করব। ইতিমধ্যে সর্বভারতীয় ভিত্তিতে পৌর প্রশাসনিক বিভাগের একটি নামকরণ স্থিরীকৃত হয়েছে এবং মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে সেই সিদ্ধান্ত অনুসারে আমরাও এই বিভাগটির নতুন নামকরণ করেছি স্বায়ত্ত শাসন এবং নগর উন্নয়ন বিভাগ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত অধিবেশনে আমি এই দেশের পৌর প্রতিষ্ঠানগুলির এক সঙ্কটাপন্ন চিত্র উপস্থাপিত করেছিলাম। আমাদের দৃষ্টি এবং অভিজ্ঞতা দুইই ছিল নতুন, তাই সে চিত্র ছিল অসম্পূর্ণ। আজ অভিজ্ঞতা বেড়েছে—এই চিত্রও তাই আমাদের চোখে স্পষ্টতর হয়ে উঠেছে। দেখতে পাচ্ছি দেশের প্রায় একশোটি পৌর সংস্থার কঙ্কালসার এক ভয়াবহ রূপ। রাস্তা নেই, নর্দমা নেই, পানীয় জল নেই, আলো নেই, আবর্জনা পরিষ্কারের কোনও ব্যবস্থা নেই—এক কথায় নাগরিক জীবনের সামান্যতম সুবিধাও এরা নাগরিকদের পৌঁছে দিতে পারছে না। কিন্তু কেন এমন হল? অনুসন্ধান করলে দেখা যাবে যে দীর্ঘ ত্রিশ বৎসরের কংগ্রেসী শাসনে এই প্রতিষ্ঠানগুলিকে সত্যিকার জনকল্যাণমূলক প্রতিষ্ঠানে পরিণত করার কোনও চেষ্টাই হয়নি। বিশেষ করে গত কয়েক বছরে জরুরি অবস্থার সুযোগ নিয়ে নির্বাচিত জনপ্রতিনিধিদের বিতাড়িত করে পছন্দমতো আমলাদের প্রশাসন পদে বসিয়ে শাসক কর্তৃপক্ষ এই প্রতিষ্ঠানগুলিকে তাদের দলীয় স্বার্থের পীঠস্থানে পরিণত করেছিল। মাননীয় সদস্যগণ, আমরা ক্ষমতায় অধিষ্ঠিত হয়েই এই প্রতিষ্ঠানগুলির গণতান্ত্রিক অধিকার পুনঃপ্রতিষ্ঠিত করেছি। যে নির্বাচিত প্রতিনিধিদের ওরা বিতাড়িত করেছিল আমরা তাদের পুনরায় স্বপদে বহাল করেছি। যেখানে আইনের মারপ্যাঁচে প্রশাসকদের সরিয়ে দিতে পারিনি সেখানে আমরা জনপ্রতিনিধিদের নিয়ে এক-একটি উপদেষ্টা সমিতি গঠন করে দিয়েছি। এ দেশের মানুষ আজ অন্তত একটা কথা বুঝতে পেরেছে যে এই প্রতিষ্ঠানগুলি কোনও সরকারি প্রতিষ্ঠান নয়, এগুলি প্রকৃতপক্ষে জনগণের কল্যাণে উৎসর্গীকৃত জনগণেরই গণতান্ত্রিক প্রতিষ্ঠান।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌর প্রতিষ্ঠানগুলির কার্য পরিচালনের প্রধান বাধা অর্থ। প্রায় প্রত্যেকটি প্রতিষ্ঠানই আর্থিক সমস্যায় জর্জরিত। যে সামান্য অর্থ এরা কর হিসাবে আদায় করে তা দিয়ে উন্নয়নমূলক কাজে তো দূরের কথা কর্মচারিদের মাসমাইনের সঙ্কুলানই হয় না। এই অবস্থার প্রতিকারের জন্য আমরা গত আর্থিক বছরে এই সংস্থাগুলিকে চুঙ্গি করের অংশ হিসাবে প্রায় পাঁচ কোটি টাকা, বিভিন্ন উন্নয়ন খাতে প্রায় এক কোটি টাকা এবং অন্যান্য

খাতেও প্রায় পাঁচ কোটি টাকার মতো অর্থ মঞ্জুর করেছি। ফলে প্রত্যেকটি পৌর সংস্থাতেই আজ সামান্য হলেও কিছু উন্নয়নমূলক কাজ শুরু হয়েছে। বর্তমান আর্থিক বছরে আমরা এই টাকার বরাদ্দ যেমন বাড়িয়ে দিতে চাই অন্যদিকে তেমনি এই সংস্থাগুলি নিজেদের আর্থিক সঙ্গতি যাতে বাড়িয়ে নিতে পারে তার জন্য এদের সচেষ্ট করে তোলার চেষ্টা চালিয়ে যেতে চাই।

১৯৩২ সালে যে বঙ্গীয় মিউনিসিপ্যাল আইন প্রণীত হয়েছিল জনসাধারণের স্বার্থবিরোধী সেই আইনের বলে আজও এই পৌর সংস্থাগুলি পরিচালিত হচ্ছে। গত কয়েক বছরে আইনের কিছু কিছু ধারা পরিবর্তিত হয়েছে সত্য কিন্তু সেগুলি শুধুমাত্রই কায়েমী স্বার্থরক্ষার জন্য জনস্বার্থের পরিপন্থী। জনগণের স্বার্থে এই আইনকে জনকল্যাণমূলক করে গড়ে তোলার জন্য আমরা একটি উপদেষ্টা কমিটি গঠন করেছিলাম। তারা তাদের সুপারিশ পেশ করেছেন। যত শীঘ্র সম্ভব আমরা সেগুলি আইনে পরিণত করব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন—কোনও কোনও ক্ষেত্রে এক যুগেরও বেশি—এই পৌর সংস্থাগুলিতে কোনও নির্বাচন হয়নি। আমাদের আশা ছিল গত নভেম্বর-ডিসেম্বর মাসে এই সংস্থাগুলির জনপ্রতিনিধি নির্বাচন করা। কিন্তু আমরা তা পারিনি। কারণ হল, ত্রুটিপূর্ণ ভোটার তালিকা। মাননীয় সদস্যগণ জানেন, বিধানসভার ভোটার তালিকাই পৌর প্রতিষ্ঠানের ভোটার তালিকার মাধ্যমে। এই ভোটার তালিকা যতদিন না সংশোধিত হয় ততদিন পৌর প্রতিষ্ঠানের ভোটার তালিকা প্রস্তুত করা সম্ভব নয়। আপনারা সকলেই অবগত আছেন যে এই ভোটার তলিকা সংশোধনের কাজ আমরা অনেক পূর্বেই শুরু করেছি এবং সংশোধনী তালিকা প্রায় সম্পূর্ণ হয়েছে। আমি আশা করি, জুন মাসের মধ্যেই আমরা পৌর প্রতিষ্ঠানগুলির নির্বাচন পর্ব সমাধান করতে পারব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কংগ্রেস সরকার পৌর কর্মচারিদের বেতন বৃদ্ধি এবং চাকরির ক্ষেত্রে কিছু সুযোগসুবিধা দেবার উদ্দেশ্যে একটি বেতন কমিটি গঠন করেছিল। কিন্তু এই কমিটির সুপারিশগুলি বহুলাংশে ত্রুটিপূর্ণ থাকায় এবং সরকারি কর্তৃপক্ষের অবহেলার ফলে সেগুলিকে কার্যকর করা যায়নি। ফলে অন্যান্য সমস্ত প্রতিষ্ঠানের কর্মচারিদের বেতন বৃদ্ধি এবং চাকরির শর্তাদির কিছু পরিবর্তন ঘটলেও পৌর কর্মচারিগণের অবস্থা আজও অপরিবর্তিতই রয়েছে। মাননীয় সদস্যগণ শুনে অবশ্যই খুশি হবেন যে আমরা পৌর কর্মচারিদের বেতন কাঠামোর পুনর্বিন্যাস এবং চাকরির ক্ষেত্রে সুযোগসুবিধা প্রদানের জন্য একটি পর্যবেক্ষক কমিটি ইতিমধ্যেই গঠন করেছি। এ ছাড়া জরুরি অবস্থাকালীন বাধ্যতামূলক অবসরগ্রহণ আইনের সুযোগ নিয়ে বিগত দিনের পৌর কর্তৃপক্ষ যে বিপুল সংখ্যক কর্মীকে শুধুমাত্র রাজনৈতিক কারণে অগণতান্ত্রিক উপায়ে চাকরি থেকে অবসরগ্রহণে বাধ্য করেছিল তাদের আমরা চাকরিতে পুনর্বহাল করেছি। এতকাল পৌর কর্মচারিগণ কোনও উৎসব ভাতা পেত না—গত পূজার সময় আমরা তাদের এক মাসের মাহিনা অনুদান হিসাবে মঞ্জুর করেছি। বিভিন্ন পৌর সংস্থাগুলিতে যে হরিজন মজুরেরা কাজ করে তাদের বাসস্থান এবং জীবনযাপনের সুযোগসুবিধার জন্য পৌর কর্তৃপক্ষ যাতে কিছু সুযোগসুবিধা দিতে পারেন তার জন্য পৌর

প্রতিষ্ঠানগুলিকে আমরা প্রায় অর্ধ কোটি টাকা ইতিমধ্যেই মঞ্জুর করেছি। এইভাবে কর্মচারিদের মানুষ হিসাবে স্বীকৃতি দিয়ে, পৌর প্রতিষ্ঠানগুলির গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে এনে তাদের জনকল্যাণমুখি করে তোলার জন্য আমাদের সীমিত সামর্থে যতটুকু সম্ভব তা আমরা করেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার একটি গভীর সমস্যার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৪৭ সালে আমাদের স্বাধীনতা লাভের ফলশ্রুতি হিসাবে দেশ বিভাগ এবং তারই ফলে উদ্ভূত উদ্বাস্তু সমস্যায় আমাদের এই দেশ আজও জর্জরিত। দেশের বিভিন্ন স্থানে উদ্বাস্তু উপনিবেশ স্থাপিত হয়েছে এবং বিশেষ করে, শিল্পাঞ্চলে উদ্বাস্তু অধ্যুষিত বস্তি অঞ্চল গড়ে উঠেছে। আলোবাতাসহীন এক অস্বাস্থ্যকর ঘিঞ্জি পরিবেশে এই ছিন্নমূল মানুষগুলি পশুর জীবনযাপন করছে। বিংশ শতাব্দীর এই বৈজ্ঞানিক যুগেও জীবনযাত্রার সামান্যতম সুযোগসুবিধা থেকে তারা বঞ্চিত। হৃতভাগ্য এই সর্বহারা মানুষদের কাছে নাগরিক জীবনের কিছু সুযোগসুবিধা পৌঁছে দিতে পারে একমাত্র এই পৌর প্রতিষ্ঠানগুলি। এর জন্য প্রয়োজন দেশের বিভিন্ন স্থানে বহু নতুন পৌর প্রতিষ্ঠান স্থাপন করা। সুদূর পল্লী অঞ্চল তো দূরের কথা আমাদের দুর্ভাগ্য যে দীর্ঘ ত্রিশ বৎসরের কংগ্রেসি শাসনে এই দেশের সর্ব মহকুমা সদরগুলিতে পর্যন্ত পৌর প্রতিষ্ঠান স্থাপন করা সম্ভব হয়নি। মাননীয় সদস্যগণ, এর মূলে কি শুধুমাত্রই অর্থাভাব? আমি মনেকরি এর মূলে আছে সরকারি অবহেলা এবং সুষ্ঠু পরিচালনার অভাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ইতিমধ্যেই সিদ্ধান্ত নিয়েছি যে এইসব ঘন বসতিপূর্ণ এলাকায় আমাদের সাধ্যানুযায়ী যতগুলি সম্ভব নতুন পৌর প্রতিষ্ঠান আমরা যথাসত্ত্বর স্থাপন করব। মুর্শিদাবাদের বেলডাঙায় একটি, চব্বিশ পরগনার হাবড়ায় একটি, কলকাতার সন্নিহিত যাদবপুর এলাকার কয়েকটি অঞ্চল নিয়ে একটি পৌর সংস্থা স্থাপনের সিদ্ধান্ত ইতিমধ্যেই গ্রহণ করেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌর প্রতিষ্ঠানেরও একই অবস্থা। বিগত কয়েক বছরে এই প্রতিষ্ঠানটিও শাসকগোষ্ঠীর দলীয় স্বার্থরক্ষার পীঠস্থানে পরিণত হয়েছিল। ১৯৭২ সালে জনপ্রতিনিধি মেয়রকে পৌর ভবন থেকে বহিষ্কার করে দিয়ে কংগ্রেসি নেতারা যে অপশাসনের সূত্রপাত করেছিল তার চিহ্ন আজও এই প্রতিষ্ঠানের সর্ব অঙ্গে বিদ্যমান। নির্বাচন আর হয়নি—সরকারি প্রতিনিধিই এখনও এর প্রশাসন পরিচালনা করছেন। আর্থিক বনিয়াদ এর বর্তমানে এমন দাঁড়িয়েছে যে প্রতি মাসে সরকারি তহবিল থেকে অর্থ সাহায্য না দিলে কর্মচারিদের মাসিক বেতন দেওয়া যায় না। রাস্তাঘাটের অবস্থা আপনারা সকলেই জানেন—প্রায় দু'হাজার মাইল লম্বা রাস্তা কতকাল যে মেরামত হয়নি কেউ জানে না। পথের আবর্জনা পরিষ্কার হয় না, শহরের বিভিন্ন অঞ্চলে জলকষ্ট, কলকাতার বুকে মশার কামড়ে আজও ম্যালেরিয়া হচ্ছে এবং মাত্র দশ মিনিটের বৃষ্টিতেই সমস্ত রাস্তায় জল জমে যায়। এশিয়ার বৃহত্তম শহর কলকাতা এবং এই শহর রক্ষণাবেক্ষণের দায়দায়িত্ব যে পৌর প্রতিষ্ঠানের তার এই হাল।

মহানগরীর এই পৌর প্রতিষ্ঠানটি হৃতগৌরব পুনরুদ্ধারের প্রথম এবং প্রধান কাজ এর গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেওয়া। এই দপ্তরের দায়িত্বভার গ্রহণ করেই আমি এই প্রতিষ্ঠানের নির্বাচনের দিকে দৃষ্টি দিয়েছিলাম। কিন্তু যে বাধার জন্য পৌর প্রতিষ্ঠানগুলির নির্বাচন আমরা করতে পারিনি এখানেও সেই একই বাধা দেখা দিয়েছে। ভোটার তালিকা সংশোধন না করে

সুষ্ঠু নির্বাচন সম্ভব নয়। যতশীঘ্র সম্ভব আমরা এই নির্বাচনের ব্যবস্থা করছি।

[2-40—2-50 P.M.]

১৯৫১ সালে তৈরি কলকাতা মিউনিসিপ্যাল আইন অনুসারে এই প্রতিষ্ঠানটির শাসনকার্য আজও চলছে। এই প্রতিষ্ঠানটির কার্যধারাকে প্রকৃত জনকল্যাণধর্মী করার চেষ্টা আজও হয়নি। বরং জরুরি অবস্থার সুযোগ নিয়ে যে আইনগুলির সৃষ্টি হয়েছিল তার মূলে ছিল সরকার তথা শাসকগোষ্ঠীর হাতে এই প্রতিষ্ঠানের পরিচালনার রক্ষাব্যবস্থা। এই আইনকে সংশোধন করে প্রকৃত জনকল্যাণমুখি করার জন্য আমরা একটি কমিটি গঠন করার প্রস্তাব করেছি। বিভিন্ন দিক থেকে আমরা মতামত সংগ্রহ করেছি। আইন যতদিন পরিবর্তিত না হচ্ছে ততদিন আমরা এর পরিচালনার কিছু পরিবর্তন সাধন করেছি। বর্তমান প্রশাসককে বিভিন্ন কাজে পরামর্শ দেবার জন্য আমরা ইতিমধ্যেই জনপ্রতিনিধিদের নিয়ে একটি উপদেষ্টা কমিটি গঠন করে দিয়েছি। নিম্ন পর্যায়ের অফিসারদের পরামর্শ এবার জন্যও আমরা বিধানসভার নির্বাচনী কেন্দ্রভিত্তিক এক-একটি উপদেষ্টা কমিটি গঠন করেছি। সমগ্র পৌর এলাকায় এইভাবে ২১টি কমিটি গঠন করা হয়েছে। যে গণতন্ত্রকে এই প্রতিষ্ঠান থেকে বিগত কংগ্রেসি রাজত্বে বিদায় নিতে হয়েছিল তাকে আমরা পুনরায় ফিরিয়ে আনতে সচেষ্ট হয়েছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রতিষ্ঠানের আর্থিক দুরাবস্থার কথা আমি পূর্বেই উল্লেখ করেছি। বর্তমানে এই প্রতিষ্ঠানের বাৎসরিক গড় আয় ১৪ কোটি টাকা আর প্রশাসনিক ব্যয় ১২৩ কোটি টাকা। কলকাতা পৌরসভার অধীনে প্রায় ৫০ লক্ষ লোকের নাগরিক জীবনের সুযোগসুবিধা প্রদানের জন্য অবশিষ্ট থাকে মাত্র ২ কোটি টাকা। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে নাগরিক সুযোগসুবিধার জন্য বম্বে কর্পোরেশন মাথাপিছু ১২১ টাকা, দিল্লি ৮২ টাকা এবং আমেদাবাদ ৭২ টাকা ব্যয় করে। এই প্রতিষ্ঠানটিকে বাঁচিয়ে রাখতে হলে এর আর্থিক বনিয়াদকে দৃঢ় করা আশু প্রয়োজন। গত আর্থিক বছরে আমরা এই প্রতিষ্ঠানটিকে প্রায় ১০ কোটি টাকার অর্থ সাহায্য করেছি। শুধুমাত্র সরকারি অনুদান নিয়ে এত বিরাট একটি প্রতিষ্ঠান বেঁচে থাকতে পারে না। এই প্রতিষ্ঠানটিকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য বাৎসরিক ৬০ কোটি টাকার প্রয়োজন। আমরা তাই এর আর্থিক সঙ্গতি বৃদ্ধির উপায়ও চিন্তা করেছি। আমরা অনুসন্ধান করে দেখেছি ভারতবর্ষের প্রায় প্রত্যেকটি শহরের তুলনায় কলকাতা শহরের সম্পত্তির কর ন্যূনতম। প্রাসাদোপম বৃহৎ অট্টালিকা এবং বিশেষ করে যে বাড়িগুলিতে ব্যবসা-বাণিজ্য চলে তার আনুপাতিক করের হার কম। একটি সুনিয়ন্ত্রিত ভিত্তিতে যাতে এই করের পরিমাণ নির্দিষ্ট করা যায় তার জন্য আমরা ইতিমধ্যেই একটি কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ গঠন করার পরিকল্পনা নিয়েছি। পৌর কর কাঠামোর পরিবর্তন করার জন্যও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। বর্তমানে পৌর আইনে সম্পত্তির মূল্য অনুযায়ী ১৫ শতাংশ থেকে ৩৩ শতাংশ পর্যন্ত কর ধার্য করা হয়। আমরা ১৫ মূল্য অনুযায়ী ১৫ শতাংশ থেকে ৩৩ শতাংশ পর্যন্ত কর ধার্য করা হয়। আমরা ১৫ শতাংশকে কমিয়ে ১২ শতাংশ এবং ৩৩ শতাংশকে বাড়িয়ে ৪০ শতাংশ করার জন্য সিদ্ধান্ত নিয়েছি। এতে বার্ষিক ৬,০০০ টাকা পর্যন্ত মূল্যের সম্পত্তির উপর দেয় করের পরিমাণ কমে যাবে। এছাড়া বস্তি এলাকায় করের সর্বোচ্চ পরিমাণ ১৮ শতাংশ থেকে কমিয়ে ১৫ শতাংশ করার জন্যও আইন তৈরি করা হচ্ছে। এর

ফলে একদিকে যেমন মধ্যবিত্ত মানুষ উপকৃত হবেন অন্যদিকে তেমনি করের উর্ধ্বসীমা বেড়ে যাওয়ায় পৌর প্রতিষ্ঠানের আয় কিছু বেড়ে যাবে।

ভারতীয় সংবিধানের ২৮৫ ধারা অনুসারে রাজ্যে কেন্দ্রীয় সরকারের সম্পত্তির উপর পৌর কর ধার্য নিষিদ্ধ। এই ধারার আশু পরিবর্তন প্রয়োজন। কেন্দ্রীয় সরকারের সম্পত্তির অধিকাংশই শহরাঞ্চলে অবস্থিত এবং এরা সমস্ত পৌর সুযোগসুবিধাই ভোগ করে। সুতরাং পৌর কর তাদের দেওয়া উচিত। আমরা ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ বিষয়ে আলোচনা করেছি। মাত্র কয়েকদিন পূর্বে ৭ম অর্থ কমিশনের কাছেও আমি এ প্রসঙ্গ তুলে ধরেছি।

অন্যদিকে, এই প্রতিষ্ঠানের দায়িত্বভার গ্রহণ করার পর দেখলাম প্রায় ১০/১৫ কোটি টাকার বিল লেখা বাকি পড়ে আছে। এটি পূর্ববর্তী সরকারের অপদার্থতার পরিচয়। আমরা এই বকেয়া বিলগুলি তৈরি করার জন্য বিশেষ ব্যবস্থা নিয়েছি। আশা করি, এক বছরের মধ্যে বকেয়া বিল লেখা শেষ করা যাবে। এ ছাড়াও প্রায় ১০ কোটি টাকার ট্যাক্স অনাদায়ী পড়ে আছে। দীর্ঘদিনের বকেয়া এই টাকার যতটা আদায় করা যায় তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। আমরা মনে করি এই প্রতিষ্ঠানটির অর্থনৈতিক বনিয়াদ যদি সুদৃঢ় করা যায় এবং নির্বাচিত জনপ্রতিনিধিদের হাতে যদি এর শাসন ক্ষমতা ফিরিয়ে দেওয়া যায় তাহলে মহানগরীর বহু ঐতিহ্যমণ্ডিত এই প্রাচীনতম প্রতিষ্ঠানটির জনকল্যাণমুখি কার্যধারা আমরা শহরের প্রতিটি নাগরিকের দ্বারে পৌঁছে দিতে সক্ষম হব।

আমরা আমাদের সীমিত সামর্থ্য নিয়ে ইতিমধ্যেই কলকাতার রাস্তা মেরামতির কাজে হাত দিয়েছি। গত আর্থিক বছরে প্রায় ৪ কোটি টাকা খরচ করে আমরা শহরের বিভিন্ন রাজপথগুলি মেরামত করার কর্মসূচি নিয়েছি। এই পরিকল্পনা রূপায়ণের জন্য একটি বিশেষ শাখা খোলা হয়েছে এবং একজন চিফ ইঞ্জিনিয়ারকে দায়িত্ব অর্পণ করা হয়েছে। আশা করি, আগামী বর্ষার পূর্বেই আমরা অধিকাংশ প্রধান প্রধান রাস্তা মেরামত করে ফেলতে পারব। পানীয় জল সরবরাহের জন্য কয়েকটি পরিকল্পনা আমরা ইতিমধ্যেই গ্রহণ করেছি। রাস্তায় জমা জঞ্জালের স্তুপ পরিষ্কার করার কাজে উন্নতি ঘটানো সম্ভব হয়েছে। এই বিভাগকে ঢেলে সাজাবার ব্যবস্থা হচ্ছে। খাদ্যে ভেজাল প্রতিরোধের অভিযানেও এই প্রতিষ্ঠানের কর্মচারিরা অনেক বেশি তৎপর হয়েছেন। আর একটি কথা এই প্রসঙ্গে উল্লেখযোগ্য। এই প্রতিষ্ঠানটির বার্ষিক ৭/৮ লক্ষ টাকা লোকসানের ঝুঁকি নিয়েও আমরা এই শহরের সংস্কৃতির স্বার্থ রক্ষার জন্য সমস্ত অপেশাদার সংস্থাগুলিকে কর্পোরেশনের প্রমোদ কর থেকে মুক্ত করে দিয়েছি।

পৌর প্রতিষ্ঠানের কর্মচারিদের বেতন এবং চাকরির সুযোগসুবিধা বৃদ্ধির জন্য আমরা ইতিমধ্যেই একটি পে-কমিশন গঠন করেছি। শীঘ্রই এঁরা এঁদের কার্যভার গ্রহণ করবেন। জরুরি অবস্থার সুযোগে যেসব কমচারিরা শুধুমাত্র রাজনৈতিক কারণে বা ব্যক্তিগত আক্রোশে চাকরি থেকে অবসর নিতে বাধ্য করা হয়েছিল সেই কালা-কানুন প্রত্যাহার করে সেই বিতাড়িত কর্মচারিদের স্বপদে পুনর্বহাল করার ব্যবস্থা আমরা করেছি। জরুরি অবস্থার সুযোগে শাসকগোষ্ঠীর প্রত্যক্ষ সহযোগিতায় কিছু সংখ্যক উচ্চপদস্থ কর্মচারী এই প্রতিষ্ঠানটিকে কেন্দ্র করে যে অনধিকারের রাজত্ব চালিয়েছিল তার স্বরূপ উদ্‌ঘাটনের জন্য আমরা একটি অনুসন্ধান

কমিটি গঠন করার ব্যবস্থা হাতে নিয়েছি। এঁদের সুপারিশ যখন আপনাদের হাতে আসবে তখন দেখবেন যে এই প্রতিষ্ঠানটিকে কেন্দ্র করে কি এক ভয়াবহ অরাজকতা বিরাজ করছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা শহরের বুকে আজ দুটি সামান্য খুব প্রকট হয়ে উঠেছে—একটি বস্তি অপরটি হকার। বস্তি এলাকার উন্নতির জন্য আমরা সি এম ডি এ-র মাধ্যমে ইতিমধ্যেই কাজ শুরু করে দিয়েছি—পানীয় জল সরবরাহ, রাস্তাঘাট উন্নয়ন, ইত্যাদি কাজ কিছু কিছু জায়গায় এগিয়ে গিয়েছে। আগামী আর্থিক বছরে সি এম ডি এ বস্তি উন্নয়নের জন্য ৪ কোটি টাকার প্রকল্প হাতে নিয়েছে। কিন্তু হকারদের জন্য প্রকৃতপক্ষে আমরা কিছুই করতে পারিনি। এর কারণ আমাদের শুধুমাত্র অক্ষমতা নয়, হকারদের নিজেদের মনোভাবও কতকাংশে দায়ী। ইদানিংকালে প্রায় ১২ লক্ষ টাকা খরচ করে সি এম ডি এ শহরের বিভিন্ন অংশে পনেরো শো'র বেশি দোকানঘর তৈরি করেছে কিন্তু বহু চেষ্টা সত্ত্বেও হকারদের আমরা সেখানে পুনর্বাসন দিতে পারিনি। এর মধ্যে আজও প্রায় ১,৩০০-এর বেশি দোকানঘর খালি পড়ে আছে। বিগত সরকারের মুখ্যমন্ত্রীর এক স্বেচ্ছাচারী আদেশ অনতিবিলম্বে কার্যকর করতে গিয়ে হকারদের সঙ্গে কোনও আলাপ-আলোচনা না করেই এই ঘরগুলি তৈরি করা হয়েছিল। হকারদের সুবিধা-অসুবিধার কথা চিন্তা করা হয়নি। তাই এই অবস্থা। বর্তমানে আমরা এই বিষয়ে আলোচনা করছি এবং যানবাহন ও পদযাত্রীদের অসুবিধার কথা বুঝিয়ে হকারদের অন্যত্র সরিয়ে দেবার চেষ্টা করছি।

আর একটি বিষয়ের উলেখ করেই আমি এই প্রসঙ্গ শেষ করব। কলকাতা এবং শহরাঞ্চলের মানুষের বহুদিনের ক্ষোভ যে, সি. এম. ডি. এ. যেসব কার্যপ্রণালী গ্রহণ করছেন তার সঙ্গে সাধারণ মানুষের কোনও সম্পর্ক নেই। বৃহৎ বৃহৎ পরিকল্পনা বহু টাকা ব্যয়ে সম্পন্ন হয়েছে কিন্তু রক্ষণাবেক্ষণের অভাবে কিছুকালের মধ্যেই তা অকেজো হয়ে গিয়েছে অথবা মানুষের সুবিধা অপেক্ষা বেশি অসুবিধারই সৃষ্টি করেছে। এই অবস্থার প্রতিকারকল্পে আমরা সি. এম. ডি. এ. এবং কর্পোরেশনের কাজে প্রতি ক্ষেত্রেই অধিকতর জনপ্রতিনিধির অংশগ্রহণের ব্যবস্থা করেছি। এতকাল পর্যন্ত ত্রুটিপূর্ণ পদ্ধতির ফলে পৌর এলাকায় বিভিন্ন সরকারি বিভাগের কাজকর্মেও কোনও সমন্বয় ছিল না। একে অপরকে না জানিয়ে, এমন কি পৌর সংস্থাগুলির সঙ্গে কোনও পরামর্শ না করে, নিজেদের পরিকল্পনা মতো কাজ করে যেত। উদাহরণস্বরূপ বলা যায়, স্বাস্থ্য দপ্তর নিজেদের বরাদ্দ থেকে পৌর এলাকায় পানীয় জল সরবরাহ, জল নিষ্কাশন এবং অন্যান্য অনেক কাজের জন্য বছরে ৫/৬ কোটি টাকা খরচ করে। কিন্তু পৌরসভাগুলির সঙ্গে কোনও পরামর্শ না করার ফলে তারা এতকাল এসব বিষয়ে অন্ধকারে থাকত এবং এই প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্বও এড়িয়ে যেত। আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, এখন থেকে স্বাস্থ্য দপ্তরের তহবিল থেকে করণীয় কাজগুলি যেমন পৌর অঞ্চলগুলির পানীয় জল সরবরাহ, জল নিষ্কাশন এবং নর্দমা রক্ষণাবেক্ষণের সমস্ত পরিকল্পনা পৌর প্রশাসন বিভাগ পৌরসভাগুলির সঙ্গে পরামর্শ করে ঠিক করবে এবং তা রূপায়িত করবে সরকারের স্বাস্থ্য দপ্তরের ইঞ্জিনিয়ারিং বিভাগ। এগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব থাকবে পৌরসভাগুলির হাতে। এইভাবে বিভিন্ন সরকারি বিভাগ এবং সরকারি বিভাগগুলির সঙ্গে পৌরসভার কাজের সমন্বয়সাধনের এক ব্যবস্থা আমরা করেছি। অন্যদিকে, কলকাতা পৌর

এলাকায় সি. এম. ডি. এ. যে উন্নয়নমূলক কাজ করবে সেগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব কলকাতা পৌরসভাকে গ্রহণ করতে হবে। এই বাবদ প্রয়োজন হলে রাজ্য সরকারের তহবিল থেকে পৌরসভাকে প্রয়োজনীয় অনুদান দেওয়া হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিভাগের কথা বলতে আর একটি প্রতিষ্ঠানের কথা বলা প্রয়োজন সেটা হল হাওড়া এবং তার পৌর প্রতিষ্ঠান। এই পৌর প্রতিষ্ঠানটিও আয়তনে বৃহৎ এবং এর পরিচালনার অব্যবস্থাও আজ সর্বজনবিদিত। জনপ্রতিনিধিহীন প্রশাসকের হাতে এর শাসন-ব্যবস্থা দীর্ঘদিন কায়েম থাকার ফলে দেশের অন্যতম বৃহত্তম পৌর প্রতিষ্ঠানটি আজ এমন এক অবস্থায় এসে পৌঁচেছে যে প্রতি মাসে সরকারি তহবিল থেকে ১০ লক্ষ টাকা সাহায্য না দিলে মাসিক বেতন দেওয়া সম্ভব হয় না।

প্রশাসনিক ব্যর্থতা এবং অবহেলা এই প্রতিষ্ঠানটিকে মরণাপন্ন করে তুলেছে। একে বাঁচিয়ে জনগণের সেবার বাহন করে তুলতে হলে সর্বাগ্রে প্রয়োজন জনপ্রতিনিধিদের হস্তে এর শাসনভার অর্পণ করা। নির্বাচন সাপেক্ষে এই প্রতিষ্ঠানের প্রশাসককে বিবিধ বিষয়ে পরামর্শ দিতে আমরা ইতিমধ্যেই একটি মনোনীত বোর্ড গঠন করেছি। তাঁরা ইতিমধ্যেই জনগণের সঙ্গে প্রত্যক্ষ সহযোগিতা করে এর শাসনকার্যে কিছু কিছু শৃঙ্খলা ফিরেয়ে এনেছেন। এই শহর উন্নয়নের জন্য সি. এম. ডি. এ-র সহযোগিতায় কয়েকটি কল্যাণমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে। রাস্তা মেরামতির কাজ ত্বরান্বিত করার জন্য এই প্রতিষ্ঠানটিকে ইতিমধ্যেই ১০ লক্ষ টাকা বিশেষ অনুদান হিসাবে মঞ্জুর করা হয়েছে। সরকারি তহবিল থেকে বিভিন্ন খাতে অর্থ সাহায্য করা ছাড়াও বকেয়া কর আদায় করে এর আর্থিক বনিয়াদকে দৃঢ় করার এক সার্বিক প্রচেষ্টাও গৃহীত হয়েছে। আশা করি, অদূর ভবিষ্যতে এই প্রতিষ্ঠানটিকেও আমরা সঠিকভাবে গড়ে তুলতে পারব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতকাল এই বিভাগের প্রশাসনিক ক্ষেত্রে এক অরাজক অবস্থা বিরাজ করেছে। কলকাতা এবং হাওড়ার মতো বৃহৎ দুটি পৌরসভা বাদে আরও প্রায় একশতটি পৌর প্রতিষ্ঠানের প্রশাসনের পরোক্ষ দায়িত্ব এই বিভাগের। এই বিভাগ প্রতিষ্ঠানগুলিকে আর্থিক সাহায্য দান করে, পরিচালনা বিষয়ে বিভিন্ন উপদেশ দেয়, কিন্তু দেয় অর্থ সঠিকভাবে খরচ হচ্ছে কিনা বা প্রশাসন সঠিক পথে চলছে কিনা তা তদারকি করার জন্য এই বিভাগের কোনও প্রতিষ্ঠান নেই। এসব দেখার দায়িত্ব জেলা কর্তৃপক্ষের। তাঁরাও নিজেরা স্থানীয় আইন-শৃঙ্খলা রক্ষায় ব্যস্ত থাকায় এদের প্রতি দৃষ্টি দিতে পারেন না। স্বাভাবিকভাবেই সরকারি প্রশাসন বিভাগের সঙ্গে এই প্রতিষ্ঠানগুলির ব্যবধান ক্রমেই বেড়ে যাচ্ছে। তাই আমরা এই বিভাগের অধীনে একটি অধিকার (ডিরেক্টরেট) স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছি। এই ডিরেক্টরেটের কর্মচারিগণ পৌর প্রতিষ্ঠানগুলির সঙ্গে প্রত্যক্ষ যোগাযোগ রক্ষা করে সরকারি নীতিকে বাস্তবায়িত করতে পারবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের বিভিন্ন প্রান্তে ছড়িয়ে থাকা এই যে পৌর প্রতিষ্ঠানগুলি এরাই প্রকৃতপক্ষে সমগ্র দেশের গণতান্ত্রিক শাসন ব্যবস্থার মূল ভিত্তি। আমরা মনে করি, সুষ্ঠু ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে জনপ্রতিনিধিদের হাতে যদি এদের শাসনভার ফিরিয়ে দেওয়া যায় তাহলে এরাই পারে প্রতি ঘরে ঘরে নাগরিক জীবনের সামান্যতম উপকরণ পৌঁছে

দিতে। আমাদের সমস্ত সামর্থ দিয়ে এই প্রতিষ্ঠানগুলিকে গণতান্ত্রিক পদ্ধতিতে গড়ে তুলবার চেষ্টা চালাচ্ছি এবং ভবিষ্যতেও চালাব। আমাদের এই প্রচেষ্টা চলছে চলবে। এই প্রতিশ্রুতি সামনে রেখে আমি মাননীয় সদস্যদের আমার ব্যয়বরাদ্দ অনুমোদনের আবেদন জানাচ্ছি।

## Demand No. 26

Major Head : 260 Fire Protection and Control.

[2-50—3-00 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি প্রস্তাব করছি যে, দাবি নং ২৬—Major Head : 260—Fire Protection and Control (Voted) খাতে মোট ২,২৩,০০,০০০ টাকা ১৯৭৮-৭৯ সালের বাজেটে বরাদ্দ করা হোক। এই বরাদ্দ পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ সংস্থার ব্যয়ের জন্য নির্ধারিত হয়েছে। এই সংস্থাটি বর্তমান পৌর প্রশাসন বিভাগের অন্তর্ভুক্ত। ১৯৫০ সালে সমগ্র দেশে কেবলমাত্র ৩০টি অগ্নি নির্বাপণ কেন্দ্র নিয়ে এই সংস্থা শুরু হয়েছিল। বর্তমানে এর সংখ্যা দাঁড়িয়েছে ৭১। এর মধ্যে কতকগুলি দমকল কেন্দ্রের ব্যয়ভার স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তর বহন করে থাকেন। তার জন্য দাবি নং 27—Head of Account : 265—Other Administrative Services (III) C. D. (b) Fire Fighting (Voted) খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য মোট ১,৫৬,৪৯,০০০ টাকা ব্যয়বরাদ্দের দাবি স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় পৃথকভাবে পেশ করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের লোকসংখ্যা বৃদ্ধি এবং ক্রমবর্ধমান জনবসতির অনুপাতে বিভিন্ন স্থানে আরও অধিক সংখ্যক অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের প্রয়োজনীয়তা অনস্বীকার্য। কিন্তু এতকাল পর্যন্ত এই সংস্থাটির উপর যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়নি। সরকারি বাজেটে আজও এটি একটি "নন-প্ল্যান্ড আইটেম" হিসাবে চিহ্নিত আছে। তাই পর্যাপ্ত সংখ্যক অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপন করা এবং এই কেন্দ্রগুলিকে আধুনিক সাজসরঞ্জামে সজ্জিত করে তোলার বিশেষ কোনও পরিকল্পনা এতকাল গ্রহণ করা হয়নি। আমরা আরও একটি জিনিস লক্ষ্য করেছি যে, যে সীমিত অর্থ এই সংস্থাটির জন্য এতকাল বরাদ্দ করা হয়েছে তাও সুপরিকল্পিতভাবে ব্যয় করা হয়নি। বহু সরঞ্জাম ক্রয় করা হয়েছে যেগুলি এই সংস্থাটির গৌরব বাড়িয়েছে ঠিকই কিন্তু একে জনসাধারণের প্রয়োজনানুগ করে তোলেনি। অর্থের অপচয়, ক্ষমতার অপব্যবহার, দুর্নীতি এবং স্বজনপোষণের ভূরি ভূরি প্রমাণ এই সংস্থায় আমরা পেয়েছি। অথচ এই সংস্থার যে সমস্ত কর্মচারিরা নিজেদের জীবন বিপন্ন করেও আগুনের হাত থেকে মানুষের জীবন ও ধনসম্পত্তি রক্ষা করেন তাঁদের দৈনিক কাজের সময় ১৬ ঘন্টা। মাসে মাত্র তিন দিন ছুটি। অগ্নি নির্বাপণের কর্তব্যে রত অবস্থায় দুর্ঘটনায় কবলিত হলে এমন কি মৃত্যু ঘটলেও তাঁদের ক্ষতিপূরণের কোনও ব্যবস্থা নেই। এমনি সব মধ্যযুগীয় প্রশাসন ব্যবস্থা এই সংস্থায় চলছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংস্থার দায়িত্বভার গ্রহণ করেই আমি এইসব অব্যবস্থা দূর করবার দিকে নজর দিয়েছি। জরুরি অবস্থার সুযোগ নিয়ে এই সংস্থার যে বিপুলসংখ্যক

কর্মচারীকে শুধুমাত্র গায়ের জোরে চাকরি থেকে বিতাড়িত করা হয়েছিল তার অনেককেই আমরা পুনর্বহাল করেছি। দৈনিক ৮ ঘন্টা ডিউটি, সপ্তাহে দেড় দিন ছুটি, দুর্ঘটনার জন্য ক্ষতিপূরণ প্রভৃতি সুযোগসুবিধা কর্মচারিদের যাতে দেওয়া যায় তার জন্য যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমাদের কাছে প্রধান সমস্যা অর্থ। তবুও আমি আশা করি, আগামী আর্থিক বছরে কর্মচারিদের কিছু সুযোগসুবিধা আমরা দিতে পারব। সামগ্রিকভাবে সংস্থাটিকে ঢেলে সাজাবার জন্য প্রস্তুতিও নেওয়া হচ্ছে। বর্তমান আর্থিক বছরের মধ্যে যাতে আরও অনেকগুলি নতুন অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপন করা যায় তার জন্য আমরা পরিকল্পনা গ্রহণ করেছি। এর মধ্যে আসানসোল, মেখলিগঞ্জ, দুর্গাপুর, মানিকতলা, রামনগর, প্রভৃতি কয়েকটি কেন্দ্রে নির্মাণকার্য শুরু হয়ে গিয়েছে। মালবাজারের কাজও শুরু হবার পথে। আশা করি, শীঘ্রই এই কেন্দ্রগুলি চালু করা যাবে। অন্যান্য অনেক নতুন অগ্নি নির্বাপণ কেন্দ্র খোলার জন্য সরকারের উপর বিভিন্ন সময়ে চাপ এসেছে কিন্তু আর্থিক অসচ্ছলতার জন্য চাহিদা অনুযায়ী নতুন কেন্দ্র খোলা সম্ভব হয়নি। ইতিমধ্যেই আমরা পঞ্চাশ লক্ষ টাকা খরচ করে কিছু নতুন সাজসরঞ্জাম ক্রয় করেছি। যা দিয়ে একদিকে যেমন পুরাতন এবং ব্যবহারের অনুপযোগী কিছু যন্ত্রপাতির স্থান পূরণ করা যাবে অন্যদিকে তেমনি চালু কেন্দ্রগুলির কর্মদক্ষতা বাড়ানো সম্ভব হবে। এই সংস্থাটির অধীনে একটি অগ্নি নিরোধ শাখা (Fire Prevention Wing) গঠন করা হয়েছে। বহুতলবিশিষ্ট বাড়ি, প্রেক্ষাগৃহ, নাট্যশালা প্রভৃতি স্থানে উপযুক্ত অগ্নি নির্বাপণ ব্যবস্থা, জল সরবরাহ করা এবং দুর্ঘটনার সময়ে ওইসব স্থান থেকে নির্বিঘ্নে নিষ্ক্রান্ত হবার সুষ্ঠু ব্যবস্থাদি আছে কিনা তা নির্ধারণ করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার ভার এই শাখার উপর ন্যস্ত করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত আর্থিক বছরে অগ্নি নির্বাপণের জন্য ২,৫০০ ডাক আসে। এতে আনুমানিক ১০ কোটি টাকার সম্পত্তি এবং অনেক মানুষের জীবন জড়িত ছিল। এর মধ্যে মাত্র ৭৫ লক্ষ টাকা এবং দশ জন মানুষের জীবন ছাড়া আর সকলই রক্ষাপ্রাপ্ত হয়। এই কাজে এই সংস্থার ১৫০ জন কর্মী আহত এবং একজন নিহত হন। এই ক্ষতি আমরা পূরণ করতে পারি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর অগ্নি নির্বাপণের কাজে সাড়া দিতে গিয়ে কয়েকটি ক্ষেত্রে আমাদের এই সংস্থার কর্মচারিদের কিছু দুর্ভাগ্যজনক ঘটনার সম্মুখীন হতে হয়। আগুন নেভানোর কাজে দেরি হওয়ার জন্য এলাকার মানুষ ক্ষিপ্ত হয়ে এইসব কর্মচারিদের উপর চড়াও হয় এবং কোনও কোনও ক্ষেত্রে বল প্রয়োগ করে। এ ঘটনা প্রকৃতই দুর্ভাগ্যজনক। অগ্নি নির্বাপণের ডাকে সাড়া দিয়ে ঘটনাস্থলে উপস্থিত হওয়া এবং প্রকৃত কাজ শুরু করার অনেক অসুবিধা আছে। মাননীয় সদস্যগণের মাধ্যমে আমি দেশের জনসাধারণকে এই ঘটনাগুলি অনুধাবন করতে অনুরোধ করি। প্রথমে উল্লেখ করি রাস্তায় চলাচলের দুরবস্থা। দমকলের গাড়ি যত দ্রুত চলাচল করা উচিত ভিড়ের রাস্তায় তা তারা করতে পারে না। দ্বিতীয় সমস্যা জল। শহরে যে অল্পসংখ্যক হাইড্রান্ট এখনও অবশিষ্ট আছে তাও অকেজো। এই হাইড্রান্টগুলিকে পুনরায় কার্যকর করে তোলা এবং কিছু নতুন হাইড্রান্ট তৈরি করার বিষয় নিয়ে সি. এম. ডি. এ.র সঙ্গে ইতিমধ্যেই আলোচনা হয়েছে এবং আশা করা যায় শীঘ্রই উপযুক্ত সংখ্যক হাইড্রান্টের ব্যবস্থা করা যাবে। ইতিমধ্যেই কালিম্পঙে একটি জলাধার ও

ডেন্সলি পপুলেটেড এরিয়া—বোধহয় পশ্চিমবাংলায় এই রকম এরিয়া নাই। ড্রেনেজের অবস্থা অত্যন্ত খারাপ। কোনও রকমে ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা হয়েছে তাও খুব সীমিত। মন্ত্রী মহাশয় যদি এ দিকে একটু দৃষ্টি দেন। ঐ ডেন্সলি পপুলেটেড এরিয়ার নাগরিকরা যাতে নাগরিকের সুযোগসুবিধাগুলি পেতে পারে তার ব্যবস্থা করবেন। এই সব জিনিসগুলি আপনার নজরে আনছি যাতে সেখানে সুব্যবস্থা হয়। এবার আমি কলকাতার কথা বলি। মফস্বল থেকে ১০ বছর ধরে এখানে এসে আছি। গত রাত্রের আগের রাত্রে একটা ট্যাক্সি করে আসছিলাম। সামান্য বর্ষা হয়েছে তাতে ট্যাক্সি চালক বলছে আমি ওদিকে যাব না বৃষ্টি হয়েছে কোথায়ও হয়তো পড়ে যাব। মন্ত্রী মহাশয় বললেন রাস্তাঘাটের খুব ভাল উন্নতি হয়েছে। কিন্তু ঐ ট্যাক্সি চালক সেদিকে ট্যাক্সি চালাতে রাজি হচ্ছে না ।

**শ্রী প্রশান্ত শূর ঃ** কোন রাস্তা—তার নাম বলুন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** কোন রাস্তার কথা বলব? আপনারাকি জানেন না যে কলকাতা রাস্তার কি হাল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের বক্তব্যের ভিতর কতকগুলি কমিটি/অ্যাডভাইসরি কমিটি ইত্যাদি ব্যাপার ছাড়া বিশেষ কিছুই নেই, আমি এই ব্যয়বরাদ্দ সমর্থন করতে পারলাম না।

[5-00—5-10 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেস পক্ষ থেকে, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন, এর বিরুদ্ধে বলতে হল সুন্দরবনের লাটের একজন মানুষকে, মিউনিসিপ্যালিটি এলাকা বা শহরাঞ্চলের কোনও লোককে দিয়ে বলাবার ক্ষমতা ওদের আর হল না। মথুরাপুরের লোক, কাজ করেন ডায়মণ্ডহারবারে, তিনি বক্তৃতা দিলেন পৌরসভার ব্যাপারে। তার মানে কলকাতা বা পৌরাঞ্চলের কোনও এম. এল. এ. ওদের নেই। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৭২ সালে এই কংগ্রেস ৩৭টি পৌরসভা বি. এম. অ্যাক্টের ৬৭-এ ধারায় বাতিল করে দেন—সুপারসিড করে এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করেন এবং লুঠের কারবার শুরু হয়ে যায়। বিভিন্ন অভিযোগ আছে—কন্ট্রাক্ট ইত্যাদি দিয়ে মিউনিসিপ্যালিটিগুলির বিভিন্ন কাজ সি. এম. ডি.-কে দিয়ে করাবার নাম করে সরকারি কিছু আমলার সাহায্যে কংগ্রেস এম. এল. এ., মন্ত্রীদের টাকা পাইয়ে দেবার জন্য এইসব ব্যবস্থা করতে শুরু করে। পরবর্তীকালে আমি কতকগুলি ঘটনা উল্লেখ করব। ৩৭টি মিউনিসিপ্যালিটিতে এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করবার পরে বহু জায়গায় মিউনিসিপ্যালিটির কমিশনারের বুকের উপর রিভলবার ধরে, পাইপ গান ধরে তাদের পদত্যাগ করতে বাধ্য করা হয় এবং এই ক্ষেত্রে পানিহাটি পৌরসভার ভাইস চেয়ারম্যান সরোজ মণ্ডল থেকে শুরু করে ৮/৯ জন কমিশনারের পদত্যাগপত্র জোর করে নিয়ে নেওয়া হয়। কামারহাটি মিউনিসিপ্যালিটির এক্স চেয়ারম্যান তাকে রাস্তায় দাঁড় করিয়ে পদত্যাগ পত্র সই করে নেওয়া হয়, শ্রী রাধারমন ব্যানার্জি নামে আর একজন কমিশনারকে রাস্তায় দাঁড় করিয়ে ১৯৭২ সালে পদত্যাগপত্র আদায় করে নেওয়া হয়। এই হচ্ছে কংগ্রেসিদের চরিত্র। অধ্যক্ষ মহাশয় আমি কতকগুলি ঘটনা আপনার মাধ্যমে জানাতে চাই পশ্চিমবঙ্গের মানুষের কাছে। ওরা উন্নয়নের কথা বলেন, আমরা মিউনিসিপ্যালিটি এলাকাগুলিতে ১৯৬৭ সাল থেকে জনসাধারণের জন্য

কাজ করেছি, যার জন্য ১৯৭২ সালে কংগ্রেসের নারকীয় হত্যাকাণ্ডের পরেও একটি লোককেও ওরা জেতাতে পারেন নি, ঐ সমস্ত মিউনিসিপ্যালিটি এলাকায়। এর থেকেই বুঝতে হবে বামপন্থীরাই জনগণের জন্য করেছেন, কংগ্রেসিরা করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, সি. এম. ডি. এ.র ভাইস চেয়ারম্যান ছিলেন ভোলানাথ সেন। আগেকার গভর্নমেন্ট তখন ঠিক করেছিলেন সি. এম. ডি. এ.কে দিয়ে বস্তিবাসী ও উদ্বাস্তু কলোনিতে কতকগুলি ল্যাট্রিন তৈরি করিয়ে দেবেন। ১২০০ টাকা সি. এম. ডি. এ. লোন দেবে, আর যার নামে ল্যাট্রিন দেওয়া হবে তাকে ৪০০ টাকা দিতে হবে। সেই ব্যবস্থা বন্ধ করে ভোলানাথ সেন মহাশয় প্রি-ফ্যাব্রিকেটেড ল্যাট্রিন তৈরি করান। আমি শুনেছি তার নিকটতম বন্ধুকে কন্ট্রাক্ট দেবার জন্য এই স্কীম, প্রি-ফ্যাব্রিকেটেড ল্যাট্রিন, তখন শুরু করেছিলেন। তিনি ঠিক করলেন সি. এম. ডি. এ.কে ৪৫০ টাকা করে দিলে এই ল্যাট্রিন সি. এম. ডি. এ.র পক্ষ থেকে বসিয়ে দেওয়া হবে। এই টাকাটা পুরোপুরি কার পকেটে গেছে সেটা তদন্ত করে দেখা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব তিনি এই সম্পর্কে একটু তদন্ত করে দেখবেন। পানিহাটি মিউনিসিপ্যালিটি এলাকায় বৈদ্যুতিক চুল্লী হল। কলকাতায় দুটি বৈদ্যুতিক চুল্লী আছে। কলকাতার বাহিরে বৈদ্যুতিক চুল্লী চালু হতে যাচ্ছে। আমি যে মিউনিসিপ্যালিটি এলাকায় বাস করি সেখানে পৌরসভাকে লোন দেওয়া হল। পানিহাটিতে যে শ্মশান আছে সেখানে দৈনিক ৪টি করে শবদেহ দাহ করা হয়। সি. এম. ডি. এ.র হিসাব অনুযায়ী দৈনিক অন্তত ৮টি করে শবদেহ দাহ হলে তবেই বৈদ্যুতিক চুল্লী হতে পারে।

তাই এক্সিকিউটিভ অফিসারকে দিয়ে লিখিয়ে নেওয়া হল যে, পানিহাটি শ্মশানে দৈনিক গড়ে ৮টির বেশি শহদাহ করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, মাননীয় সদস্য, যিনি এখন বক্তৃতা করছেন তিনি বক্তৃতা করার সময় বলছিলেন মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন, তিনি নাকি কন্ট্রাক্ট দেবার জন্য সবকিছু ক্যানসেল করে ঐ কাজ করেছিলেন। স্যার, এটা সম্পূর্ণ অসত্য, উনি কিছুই জানেন না। কোথাকার লোক উনি?

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** প্রমাণ হবে তদন্ত হলে। স্যার, পানিহাটিতে বৈদ্যুতিক চুল্লী তৈরি করে মিউনিসিপ্যালিটির ঘাড়ে ৯ লক্ষ টাকার ঋণ চাপানো হল। যেখানে গড়ে ৪টি করে শব দিনে দাহ করা হয় সেখানে ঐ এক্সিকিউটিভ অফিসারকে দিয়ে লিখিয়ে নেওয়া হল যে, সেখানে ৮টি করে শব দিনে দাহ করা হয়। এটা লেখানোর পর আজকে সেখানে বৈদ্যুতিক চুল্লী হতে যাচ্ছে। এর ফলে এখন যদি ঐ সংখ্যক শব দিনে দাহ না হয় তাহলে মিউনিসিপ্যালিটিকে বছরে প্রায় ৫৮ হাজার ৪ শো টাকা ভর্তুকি দিতে হবে এবং সেই টাকা কে দেবে সেটা ঠিক হয়নি। মিউনিসিপ্যালিটির ঘাড়ে এইভাবে একস্ট্রা বার্ডেন চাপানো হল। এখন মানুষের কাছ থেকে বেশি পয়সা নিয়ে শব দাহ করতে হবে। এই হচ্ছে কংগ্রেসিদের উন্নয়নের ব্যবস্থা। তার থেকে কন্ট্রাক্টরদের টাকা খাবার জন্য এইসব ব্যবস্থা তারা করলেন। তারপর আরও একটি উদাহরণ দিচ্ছি, পানিহাটিতে কলকাতার বাইরে একটা জায়গাতে, সুপার মার্কেট করবেন ঠিক করেছিলেন। সাড়ে ১১ লক্ষ টাকার স্কীম। সেখানে ২২৭টি মাত্র দোকান হবে। এই দোকানগুলি যারা পাবেন তাদের প্রত্যেককে তারজন্য সাড়ে ৭ হাজার টাকা

করে সেলামী দিতে হবে। সুতরাং কংগ্রেসিরা যখন উন্নয়নের কথা বলেন তখন সেই উন্নয়নের নামে চুরি করা ছাড়া, নিজেদের পকেট ভারি করার উদ্দেশ্য ছাড়া তারা উন্নয়নের কথা বলেন না। এবং তারজন্যই কংগ্রেসিদের আজকে এই অবস্থা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে পৌরসভাগুলি ভেঙে দেওয়া হল কিন্তু নির্বাচন হল না। আমরা, স্যার, সেই সরকারের আমলে কোনও নির্বাচনেই অংশগ্রহণ করিনি। বামফ্রন্টের তরফ থেকে তখন সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে, আমরা নির্বাচনে অংশগ্রহণ করব না—ঐ চুরি, ছ্যাঁচড়ামি, গুণ্ডামির নির্বাচনে আমরা অংশগ্রহণ করব না। কংগ্রেসের ফাঁকা ময়দান ছিল কিন্তু তা সত্ত্বেও তারা নির্বাচন করতে পারেননি। তারা পারেননি তার কারণ হচ্ছে, তারা গুণ্ডাদের হাতে রিভলভার, পাইপগান প্রভৃতি যে সমস্ত জিনিস তুলে দিয়েছিলেন তারা সেই সমস্ত অস্ত্র নিয়ে সেই সময় একে অপরের বিরুদ্ধে হত্যাকাণ্ডে মেতে উঠেছিল। সেই ১৯৭২ থেকে ১৯৭৭ সালের মধ্যে যদি তারা নির্বাচন করতেন তাহলে চণ্ডী মিত্রের মতো অনেকের মতো অনেক ঘটনা ঘটতে পারতো। সেই ভয়েই তারা নির্বাচন করেননি। কংগ্রেস গত ৫ বছর ধরে এই রকম একটা অবস্থারই সৃষ্টি করেছিল। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আর একটি সমস্যার কথা হাউসের সামনে বলছি। স্যার, নতুন করে এই পৌরসভার অঞ্চলগুলিতে একটা সমস্যা দেখা দিয়েছে—জবরদখলের সমস্যা। কংগ্রেসের কিছু সুবিধাবাদী লোক এবং বিশেষ করে জনতা পার্টির কিছু লোক, আবার নতুন করে কলকারখানার জমি, মানুষের বসতবাড়ির জমি দখল করতে আরম্ভ করেছে। স্যার, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় স্পষ্ট করেই বলেছেন যে, আরবান ল্যান্ড জবরদখল করা চলবে না, কিন্তু আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় গতকাল পানিহাটিতে গিয়ে বক্তৃতা দিয়ে এলেন এখানে তোমরা বসে থাক, আমরা ব্যবস্থা করে দেব। স্যার, জবরদখলের বিষয়ে বিশেষভাবে চিন্তা করা উচিত। সরকারের কাছে আমার অনুরোধ, মিউনিসিপ্যাল এলাকায় জবরদখল বন্ধ করার জন্য অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করুন। এই কথা বলে বিভাগীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন—আমি তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**শ্রী সন্তোষ রানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একেবারে গাঁয়ের লোক, তবুও এই পৌরসভা ও অন্যান্য বিষয় সম্বন্ধে কয়েকটি কথা বলছি, দোষ, ত্রুটি ধরিয়ে দেবেন। স্যার, অনেকদিন আগে যখন ছাত্র ছিলাম তখন এই কলকাতা শহরে আসতাম এবং তারপর এবারে জেল থেকে বেরিয়ে আসায় কলকাতা শহর দেখলাম। স্যার, এই কলকাতা শহরের উন্নতি এমন হয়েছে যে, লোকে কলকাতা শহরে ঢুকতে ভয় পায়। কলকাতাকে দেখাশুনা করবার জন্য কর্পোরেশন বা ঐ জাতীয় একটা সংস্থা আছে—তা এই কলকাতা শহরে ঢুকলে বোঝা যায় না।

জঘন্য একটা নরককুণ্ডে পরিণত হয়েছে এই কলকাতা শহর। আবর্জনায় সমস্ত বন্ধ হয়ে রয়েছে, মশার জালায় টেকা যায় না। একটা বিশ্রী অবস্থার মধ্যে কলকাতা শহর দাঁড়িয়েছে। শুনেছি পৃথিবীর কোনও কোনও দেশ আমাদের মতো গরিব দেশ। সেই দেশের

প্রশাসকরা সমগ্র গ্রামাঞ্চলকে দুর্ভিক্ষের অবস্থায় রাখলেও বড় বড় শহরগুলিতে, মেট্রোপলিটন সিটিগুলিকে খুব উন্নত করে থাকেন। আমাদের দেশে ৩০ বছর যারা শাসন করেছেন, তারা এমনই অপদার্থ যে গ্রামাঞ্চলকে তারা একটা দুর্ভিক্ষের অবস্থাতে পরিণত করলেও শহরগুলোকে উন্নত করতে পারেননি। মেদিনীপুর, ঝাড়গ্রাম এই ধরনের ছোট ছোট ডিস্ট্রিক্ট টাউনগুলো এমন চরম অবস্থার মধ্যে রয়েছে, সেই সমস্ত জায়গায় লোকেদের ঢুকতে ভয় হয়। এই অবস্থা কি করে দূরীকরণ হবে, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট দিয়েছেন, সেখান থেকে পড়ে আমার খুব বোধগম্য হল না—আমার মনে হল না, এতে একটা পরিবর্তন হবে। গত আট মাসের কাজকর্ম দেখে মনে হয় না যে পরিবর্তন কোনও কিছু হবে। তাঁর বক্তব্য শুনে আমি মনে করতে পারছি না যে কোনও পরিবর্তন হবে। একটা বিষয়েও তাঁর বাজেটের মধ্যে উল্লেখ দেখলাম না। কথায় কথায় বলা হয়—লোকে বলে, চোরপোরেশন—দুর্নীতি সর্বস্তরে হয়েছে কলকাতা কর্পোরেশনে। যাঁরাই ক্ষমতায় বসেন, কি কারণে জানি না এই সমস্ত দুর্নীতিগ্রস্ত মানুষদের তারা সমর্থন করেন, তাদের মদত দেন। তা নাহলে দুর্নীতি সর্বাঙ্গে কেন জড়িয়ে রয়েছে। রোগটার উল্লেখ যদি না থাকে তাহলে নিরাময়ের প্রশ্ন আসে না। কর যদি না আদায় হয়, তাহলেই অনেক জায়গায় হয়তো কারখানা হয়েছে বা অন্য কিছু হয়েছে, সেখানে জঞ্জাল জমা হয়েছে, লোককে জিজ্ঞাসা করলাম, এটা কি করে বন্ধ হল, তারা বলল যে এর মধ্যে প্রভাবশালী লোক রয়েছে, তাদের বিরুদ্ধে কিছু করা যাবে না। তেমনি প্রভাবশালী লোক অনেক রয়েছেন, যারা ট্যাক্স না দিলেও কিছু হয় না। গত ৩০ বছরে তারা এই রকমভাবে মোটামুটি শাসন চালিয়ে এসেছেন। অনেককে বলেছেন তারা নাকি নানা রকম কায়দাকানুন করে, যে পার্টিই ক্ষমতায় আসুক না কেন, তারা একই রকমভাবে সেই প্রভাব বিস্তার করতে পারে। মাননীয় মহাশয়ের কাছে বলছি, দেখবেন ব্যাপারটা এই রকম যেন না হয়। ডিস্ট্রিক্টের অনেক সাবডিভিসনাল টাউনে কোনও মিউনিসিপ্যালিটি নেই। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম হচ্ছে একটা সাবডিভিসনাল টাউন, সেখানে কোনও মিউনিসিপ্যালিটি হয়নি। এই রকম যে সব সাবডিভিসনাল টাউনগুলো আছে, সেখানে মিউনিসিপ্যালিটি তৈরি করার কাজ যেন গভর্নমেন্ট হাতে নেন। আর একটা কথা বলছি, বরখাস্ত হওয়া কর্মচারিরা, এই এমার্জেন্সির আমলে বা তার আগে থেকে যারা শাসক পার্টির ভিন্নতর রাজনৈতিক মতাদর্শ পোষণ করতেন, সেই সমস্ত লোককে জোর করে তাড়িয়ে দেওয়া হয়েছিল, কলকাতা কর্পোরেশনেও এটা ঘটেছে। এই সমস্ত বরখাস্ত কর্মীদের পুনর্বহাল করা হয়েছে বলে তিনি উল্লেখ করেছেন। আমি মনে করি, এটা ঠিক নয়। এখনও পর্যন্ত পুনর্বহাল হয়নি। নাম বলতে পারি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নাম পাঠিয়ে দেবেন।

**শ্রী সন্তোষ রানা ঃ** আমি একটা নাম বলছি,—রবি বোস।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কোথায় কাজ করত, কি পোস্টে কাজ করত, এবং কবে ছাঁটাই হয়েছে তার একটা টোটাল লিস্ট দিন।

**শ্রী সন্তোষ রানা ঃ** আমি টোটাল লিস্ট পরে পাঠিয়ে দেব। অনেক ক্ষেত্রেই এটা হয়েছে। পুনর্বহালের ক্ষেত্রে ডিসক্রিমিনেটারি অ্যাটিচুড নেওয়া হয়েছে। অর্থাৎ কোনও কোনও ক্ষেত্রে আগে থেকে যা পাওয়া মাইনে, সমস্ত কিছু দিয়ে পুনর্বহাল করা হয়েছে, পুনর্নিয়োগ

করা হয়েছে, এই বিষয়গুলো নিয়ে যে অভিযোগগুলো রয়েছে, আশা করি, তিনি এইগুলোর সমাধান করবেন।

ফায়ার সার্ভিস নিয়ে আমি দু-একটি কথা এখানে বলব। আমাদের দেশের মফস্বলের গ্রামাঞ্চলে কোনওরকম ফায়ার সার্ভিসের বন্দোবস্ত নেই। অথচ সেই বন্দোবস্ত গ্রামাঞ্চলে অবশ্যই করা উচিত। আমরা দেখেছি কৃষক আন্দোলন দমন করতে ২ ঘন্টার মধ্যে ইস্টার্ন ফ্রন্ট ইয়ার রাইফেল গ্রামাঞ্চলে চলে যায়। অথচ আগুন লেগে ১০/১৫টি গ্রামের ৩/৪০০টি ঘর ৬ ঘন্টা, ৮ ঘন্টা ধরে পুড়তে থাকে, কিন্তু ফায়ার সার্ভিসের সেখানে যাবার কোনও বন্দোবস্ত নেই। এ বিষয়ে বন্দোবস্ত করা প্রয়োজন। তারপর ফায়ার সার্ভিসের বরখাস্ত কর্মচারিদের কাজে ফিরিয়ে নেবার যে দাবি, তা যেন সরকার স্বীকার করে নেন। বরখাস্ত কর্মচারিদের নাম চাইলে আমি মন্ত্রী মহাশয়কে দিতে পারি। এই কয়টি অনুরোধ জানিয়ে মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ, আমি আশা করেছিলাম বিরোধী পক্ষের বক্তব্য অনেক জোরালো এবং যুক্তিসঙ্গত হবে। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে, তাঁদের মধ্যে একজনেরও বক্তব্য আমার এই বাজেট বিবৃতির মোকাবিলা করতে পারল না।

মাননীয় সদস্য বঙ্কিমবিহারী পাল বললেন যে, মফস্বল শহরগুলি সম্পর্কে আমি কিছু বলিনি। কিন্তু সে সম্পর্কে আমার বাজেট বিবৃতির ১ম পাতায় ২য় প্যারাতে আছে, যদিও এখানে ইতিহাস সৃষ্টি করা হয়নি, সংক্ষেপে বলা আছে।

মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় বললেন, তিনি কতকগুলি কমিটি করে দিয়ে নিজেদের দলের লোকেদের বসানোর চেষ্টা করেছেন। আমি খুবই দুঃখিত যে, কলকাতা শহরের ২২টি আসনের মধ্যে একটি আসনও কংগ্রেস নির্বাচনে পায়নি। আমরা অ্যাডভাইসারি কমিটি এম. এল. এ.দের দিয়ে করেছি, এর জন্য তাঁদের কোনও স্থান হয়নি। স্বাভাবিকভাবেই তাঁর বলতে পারেন যে, সমস্ত অর্থে জনতা দলের এম. এল. এ. আছেন ৫ জন, তাঁরাও আমাদের দলের লোক ধরে। সুতরাং আমি মনে করি উনি বিক্ষুব্ধ হতে পারেন, কিন্তু যুক্তি থাকা দরকার, অন্তত খানিকটা যুক্তি থাকলে ভাল হত। কিন্তু তা তিনি দেখাতে পারেননি। তারপর তিনি বলেছেন ভোটার লিস্ট নতুন করে রিভাইসড করে নির্বাচনের মধ্যে যাবার প্রয়োজনীয়তা কি? আমরা কি করে বোঝাব গণতন্ত্রের কথা, তাঁরা যদি এখনও বুঝতে না পারেন? '৭২ সাল থেকে '৭৭ সাল এবং গত- মার্চ মাসের লোকসভা নির্বাচন এবং তারপর জুন মাসের বিধানসভার নির্বাচনের পরও তাঁদের গণতন্ত্রের কথা বোঝানো যায়নি? আমরা বুঝতে পারি না, তাহলে কবে তাঁরা গণতন্ত্রের কথা বুঝবেন? আমরা বিশ্বাস করি যখন নির্বাচন হবে তখন সত্যিকারের ভোটারদের যতদূর সম্ভব সুযোগ দেওয়া যায় তার চেষ্টা করা। তাই আমরা সেটার জন্য সময় নিয়েছি। তারপর তিনি পৌর প্রতিষ্ঠানের পার্টি ইউনিয়নের কথা বলেছেন। তিনি বোধ হয় জানেন না যে, তাঁদের যে দু'একজন মন্ত্রী পৌর প্রতিষ্ঠানের কাজ দেখেছিলেন, তাঁরা শুধ ইউনিয়ন নয়, ইউনিয়ন যা করেছেন তার আর শেষ নেই। তিনটি লোকে কর্পোরেশন চালিয়েছে। একটা সংগ্রাম কমিটি করে তিনটি লোক বিভিন্ন জায়গায় উচ্চ স্থানে, উচ্চ আসনে উপবিষ্ট হয়েছে। সেটা আমি বিশদভাবে বলছি না। কারণ

আমি একটা এনকোয়ারি কমিশন বসাতে যাচ্ছি।

মাননীয় সদস্য সন্তোষ রানা দুর্নীতির কথা বললেন এবং আরও অনেক কথা বললেন। সে সম্পর্কে আমার প্রাথমিক বক্তৃতার মধ্যে আছে। আমরা যখন এনকোয়ারী রিপোর্ট পাব তখন আপনারা জানতে পারবেন যে, কি অরাজকতার সৃষ্টি করা হয়েছিল কলকাতা কর্পোরেশনে এবং বিভিন্ন পৌরসভায়। আমি শুধু এই সম্পর্কে দুটি কথা বলতে পারি যে, তৎকালীন মন্ত্রী কর্পোরেশনে বসে যথেচ্ছভাবে নির্দেশ দিয়েছেন, সরকারি দপ্তরকে কোনও সময়েই আলোচনার মধ্যে রাখেননি, তিনি তাঁর খেয়ালখুশি মতো করেছেন।

[5-20—5-30 P.M.]

এই কর্পোরেশনের অর্থ কিভাবে অপচয় হয়েছে। তিনি একটি সংগঠনের সভাপতি হিসাবে কর্পোরেশনের জমিজমা কিভাবে আত্মসাৎ করতে চেষ্টা করেছেন তার নজির আমার কাছে আছে। তার রেজিস্টার্ড ডকুমেন্ট আমার কাছে আছে এবং সময়মতো এনকোয়ারী কমিশনে পেশ করব। তিনি বলেছেন ব্যারাকপুরে ৩৮ জন লোক নিয়োগ করেছেন। অদ্ভুত কথা, আপনাদের সময়ে মিউনিসিপ্যালিটির অ্যাক্ট ৬৬ অ্যামেন্ড করে বললেন বিনা অনুমতিতে মিউনিসিপ্যালিটিতে লোক নিতে পারবে না কিন্তু তা সত্ত্বেও আপনারা হাজার হাজার মস্তানকে চাকরি দিয়েছেন। সাউথ সুবারবান মিউনিসিপ্যালিটিতে ৫০০ জন মস্তানকে চাকরি দিয়েছেন। উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গে যেখানেই গেছি আমি শুনেছি সর্বত্র আপনারা চাকরি দিয়েছেন। কোথাও ১০০০ জনকে কোথাও ৫০ জনকে এবং কোথাও ২০০ জনকে আপনারা চাকরি দিয়েছেন। কোনও স্যাংশন নেই। কোনও পোস্ট নেই। কাজ দিয়েই গেছেন। তারা মিউনিসিপ্যালিটির বোঝা, কোনও কাজে আসে না। আমরা মিউনিসিপ্যালিটির সাথে এবং সরকারি দপ্তরের সাথে সমন্বয় সাধন করতে চাচ্ছি যাতে করে উন্নয়ন হচ্ছে কি হচ্ছে না তা দেখার জন্য কিন্তু তাতেও আপনাদের আপত্তি। সর্বত্র লুঠেপুটে খাও, কোনও কিছু দেখতে হবে না। কোটি কোটি টাকা যাক। রাস্তা এবং পানীয় জলের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে, সেই কাজ হয়েছে কি হয়নি সেটা তদারকি করতে হবে না। এইভাবে আপনারা সমস্ত মিউনিসিপ্যালিটি গুলিকে দুর্নীতির পঙ্কে ডুবিয়ে দিয়েছেন। কয়েকজন মাননীয় সদস্য বলেছেন যে কিছু কিছু জায়গায় পৌরসভা গঠন করা দরকার। আমি আমার বক্তব্যের মধ্যে বলেছি এবং সত্যিই আমি অনুভব করি যে অনেক অঞ্চল আছে যেগুলিকে পৌরসভা হিসাবে ডিক্লিয়ার করা উচিত কিন্তু আর্থিক কারণে আমরা পাচ্ছি না। যাই হোক যখন সাজেশন এসেছে তখন আমি নিশ্চয়ই দেখব। **(এ ভয়েজ) ডায়মণ্ডহারবার সম্বন্ধে কিছু বলুন?** এ সম্বন্ধে তো সরকারের কাছে জানাননি যে এর প্রয়োজনীয়তা আছে। আর একজন মাননীয় সদস্য বলেছেন যে অগ্নি নির্বাপক কেন্দ্র খোলা দরকার। আমি একথা বারে বারে বলেছি যে অগ্নি নির্বাপক কেন্দ্র আরও বেশি করে খোলা দরকার। এইদিকে আমরা সচেষ্ট আছি। আর্থিক সংস্থান করতে পারলে নিশ্চয়ই আমরা করব। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং শেষ করার আগে যে সমস্ত কাট মোশন এসেছে সেগুলিকে বিরোধিতা করছি এবং আশা করছি আমার ব্যয়-বরাদ্দ মঞ্জুর হবে।

**Demand No. 74**

**অধ্যক্ষ মহাশয় ঃ** এখন আমি যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলি সব একসঙ্গে ভোটে দিচ্ছি।

যাঁরা এই ছাঁটাই প্রস্তাবগুলির পক্ষে তাঁরা বলুন "হ্যাঁ"।

আর যাঁরা এই ছাঁটাই প্রস্তাবগুলির বিপক্ষে তাঁরা বলুন "না"।

(ধ্বনি ভোটের পর)

**অধ্যক্ষ মহাশয় ঃ** ধ্বনি ভোটে দেখা যাচ্ছে ছাঁটাই প্রস্তাবগুলির বিপক্ষে সমর্থন বেশি।

অতএব ছাঁটাই প্রস্তাবগুলি অগ্রাহ্য হল।

এখন শ্রী প্রশান্তকুমার শূর ৭৪ নম্বর দাবির অধীন মুখ্যখাত "৩৬৩ কমপেনসেশন অ্যান্ড অ্যাসাইনমেন্টস টু লোকাল বডিস অ্যান্ড পঞ্চায়েত রাজ ইন্সটিটিউশনস (এক্সক্লুডিং পঞ্চায়েত) বাবদ ব্যয়নির্বাহের উদ্দেশ্যে মোট ২০ কোটি ৮০ লক্ষ ৪ হাজার টাকার মঞ্জুর করা হোক বলে যে মূল ব্যয়মঞ্জুরির দাবি উপস্থাপন করেছেন সেটি আমি ভোটে দিচ্ছি।

যাঁরা এই ব্যয়মঞ্জুরির দাবির পক্ষে তাঁরা বলুন "হ্যাঁ"।

আর যাঁরা এর বিপক্ষে তাঁরা বলুন "না"।

(ধ্বনি ভোটের পর)

**অধ্যক্ষ মহোদয় ঃ** ধ্বনিভোটে দেখা যাচ্ছে ব্যয়মঞ্জুরি দাবির পক্ষে সমর্থন বেশি। অতএব ৭৪ নম্বর দাবি গৃহীত হল।

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 20,80,04,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat), was then put and agreed to.

**Demand No.26**

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 2,23,00,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "260—Fire Protection and Control", was then put and agreed to.

[5-30—5-40 P.M.]

**Demand No. 41**

**Major Head :** 285—Information and Publicity, 485—Capital Outlay on Information and Publicity, and 685—Loans for Information and Publicity.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে এই প্রস্তাব করছি যে,............

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, উনি স্টেটমেন্ট করবেন, তার কপি আমাদের দেবেন না?

**মিঃ স্পিকার ঃ** উনি স্টেটমেন্ট করে যান, যখন কপি বিলি হবে আপনারা তা পড়ে নেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ৪১ নং অনুদানের অধীন মুখ্য খাত ২৮৫—তথ্য ও প্রচার খাতে ২,৮১,৯৭,০০০ টাকা এবং ৪৮৫—তথ্য ও প্রচার-এর জন্য মূলধনী......

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পয়েন্ট অব অর্ডার ঃ আপনি বললেন উনি এমনি পড়বেন, ভাষণ পাঠ করবেন—দিস ওয়াজ ইওর রুলিং বাট হি ইজ ভায়োলেটিং ইওর রুলিং।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের কপি দেওয়া হচ্ছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে এই প্রস্তাব করছি যে, ৪১ নং অনুদানের অধীন মুখ্যখাত '২৮৫—তথ্য ও প্রচার' খাতে ২,৮১,৯৭,০০০ টাকা, '৪৮৫—তথ্য ও প্রচার'-এর জন্য মূলধনী বিনিয়োগ খাতে ১৫,০০,০০০ টাকা এবং '৬৮৫—তথ্য ও প্রচারের জন্য ঋণ' খাতে ১৩,০০,০০০ টাকা মঞ্জুর করা হোক।

নতুন সরকার দায়িত্ব গ্রহণ করার পর তাঁদের ঘোষিত নীতির একটি গুরুত্বপূর্ণ দিক ছিল যে, এই সরকার তাঁদের কর্মসূচি রূপায়ণ করবেন জনসাধারণের সঙ্গে নিবিড় সম্পর্ক ও আলাপ-আলোচনার ভিত্তিতে। সরকার ও জনগণের সঙ্গে যোগসূত্রের গুরুত্বপূর্ণ সেতু হল তথ্য ও জনসংযোগ দপ্তর। আমাদের কর্মসূচি, আমাদের সাফল্য এবং আমাদের সমস্যার কথা সবকিছুই জনসাধারণের কাছে উপস্থাপিত করতে হবে এবং যেহেতু আমাদের বিরুদ্ধে কায়েমী স্বার্থ এবং তাদের রাজনৈতিক প্রতিনিধিরা নিষ্ক্রিয় নয় সেই কারণে তাদের বিরুদ্ধেও জনসাধারণকে সচেতন করতে হবে। এই লক্ষ্য নিয়েই আমরা এই বিভাগের কাজকর্মকে সম্পূর্ণভাবে পুনর্গঠিত করছি।

(১) সম্প্রতি সরকারের প্রচার কর্মসূচির কাজকে এই বিভাগের আওতায় কেন্দ্রীভূত করা হচ্ছে। বিজ্ঞাপন, প্রদর্শনী, পত্র-পুস্তিকা প্রচার, তথ্যচিত্র নির্মাণ এ-সবকিছুই এই বিভাগের আওতায় কেন্দ্রীয়ভাবে পরিচালিত হবে।

এ যাবৎ সরকারের প্রচার ব্যবস্থার কাজ বিভিন্ন বিভাগ থেকে পৃথক পৃথকভাবে পরিচালিত হওয়ার ফলে অনেকগুলি অসুবিধা দেখা দিয়েছে এবং যে উদ্দেশ্যে সরকারের প্রচারযন্ত্রের ব্যবহার করা হয় তা অনেক অংশেই সার্থক হয়ে উঠতে পারেনি। অনেক সময় এতে পরস্পর বিরোধী অথবা একই বক্তব্য বিভিন্ন বিভাগ থেকে প্রচারিত হয়েছে। ফলে অযথা আর্থিক ব্যয় হয়েছে, লক্ষ্যও সিদ্ধ হয়নি। বর্তমান সরকার সমগ্র বিষয়টি পর্যালোচনা করে প্রচার সম্পর্কিত সমস্ত কাজ তথ্য ও জনসংযোগ বিভাগে কেন্দ্রীভূত করার সিদ্ধান্ত নিয়েছেন। এতে প্রচারব্যবস্থা সুষ্ঠুভাবে এবং সুপরিকল্পিতভাবে পরিচালনা করা সম্ভব হবে। প্রচারব্যবস্থা এই বিভাগে কেন্দ্রীভূত হওয়ার সঙ্গে সঙ্গে আমরা কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয়ে এই বিভাগের কার্যাবলি সম্প্রসারণের কথাও ভাবছি। এর মধ্যে এই বিভাগের প্রধান কাজ অর্থাৎ সংবাদ ব্যুরোর কাজ সম্প্রসারণের বিষয়টি বিশেষ উল্লেখযোগ্য আমরা পরিকল্পনা গ্রহণ করেছি যে, নয়া দিল্লিতে বিভাগের একটি স্থায়ী সংবাদ ব্যুরো খোলা হবে এবং কলকাতা ও শিলিগুড়িতে যে দুটি সংবাদ ব্যুরো আছে সেগুলিও আরও সম্প্রসারিত করা হবে। এ ছাড়া একটি রিসার্চ অ্যান্ড রেফারেন্স শাখা খোলার ব্যবস্থা করা হয়েছে কলকাতার তথ্যকেন্দ্রে। পশ্চিমবঙ্গ সম্পর্কে বিভিন্ন তথ্যাবলি সরবরাহ করার জন্য কেন্দ্রীয় সংস্থা বা বিভাগ নেই। বিভিন্ন বিভাগ তাঁদের সংশ্লিষ্ট কাজটুকু করেন, কোনও তথ্য সংগ্রহ করতে হলে বিভিন্ন দপ্তরে দপ্তরে ঘুরে তা করতে হয়। এই শাখাটি পশ্চিমবঙ্গ সম্পর্কিত সমস্ত তথ্যাবলি সংগ্রহ করে জনসাধারণের মধ্যে প্রচার করবে এবং সরকারের অন্য সংস্থাগুলিকে সাহায্য করবে।

পশ্চিমবঙ্গের শিল্পজগতে কয়লাখনি শ্রমিক-অধ্যুষিত রাণীগঞ্জ-আসানসোলের একটি বিশিষ্ট ভূমিকা আছে। অথচ এখানকার এই বিরাট শ্রমিকগোষ্ঠীর কাছে সরকারি তথ্য প্রচারের কোনও সুষ্ঠু ব্যবস্থা নেই। এদিকে লক্ষ্য রেখে এই অঞ্চলে একটি তথ্যকেন্দ্র খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আসানসোল কেন্দ্রটি স্থাপিত হবে। এখানে একটি প্রদর্শনী কক্ষ, পাঠাগার ও চলচ্চিত্র ইউনিট থাকবে এবং এগুলো শ্রমিকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রক্ষা করে চলবে। শীঘ্রই কর্মী নিয়োগ শুরু হয়ে কেন্দ্রটি পুরোপুরি চালু হবে। এর জন্য আগামী বছরে আটানব্বই হাজার টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

পঞ্চবার্ষিকী পরিকল্পনার কর্মসূচি অনুযায়ী এ বছরে কালনা ও জঙ্গীপুরে দুটি মহকুমা তথ্যকেন্দ্র মঞ্জুর করা হয়েছে। আগামী বছর আরও দুটি মহকুমা তথ্যকেন্দ্র খোলার প্রস্তাব আছে। দুর্গাপুরের তথ্যকেন্দ্রটি নতুনভাবে তৈরি করা হচ্ছে। এর জন্য নতুন জায়গায় জমি নেওয়া হয়েছে এবং একটি পূর্ণাঙ্গ তথ্যকেন্দ্র তৈরির পরিকল্পনা রয়েছে।

সরকারের কর্মসূচি ও বক্তব্য প্রচারের একটি গুরুত্বপূর্ণ বিষয় হল বিজ্ঞাপন। সরকারের সকল বিভাগের বিজ্ঞাপন এখন কেন্দ্রীয়ভাবে তথ্য ও জনসংযোগ বিভাগ থেকেই প্রচার করা হচ্ছে। আমরা বিজ্ঞাপন বন্টনের ব্যাপারে পূর্ববর্তী সরকারের পক্ষপাতমূলক নীতি বর্জন করে চলেছি। আমরা বিজ্ঞাপনকে সরকারি চাপ হিসেবে ব্যবহার করার নীতির বিরোধিতা করি। সম্পাদকীয় মতামত নির্বিশেষে সমস্ত রকম সংবাদপত্রকে বিজ্ঞাপন দেওয়ার নীতি আমরা গ্রহণ করেছি। মফস্বলের সংবাদপত্রগুলির জন্য অর্থ বরাদ্দ বিগত বছরের তুলনায় দ্বিগুণ করা হয়েছে।

(২) পশ্চিমবঙ্গের সংস্কৃতি এ রাজ্যের জনসাধারণের গর্বের বিষয়। সামাজিক-অর্থনৈতিক বিপর্যয়ও এ রাজ্যের সংস্কৃতির গৌরবকে ম্লান করতে পারেনি। জাতীয় সংস্কৃতির সুমহান ঐতিহ্যকে রক্ষা, গণতান্ত্রিক ও প্রগতিশীল সংস্কৃতির বিকাশকে সাহায্য করার দায়িত্ব আমাদের সরকার কখনোই অস্বীকার করতে পারে না। একদিকে এ রাজ্যের সংস্কৃতিজগতের সমস্ত শাখাতেই নতুন নতুন মৌলিক সৃষ্টি ভারত তথা বিশ্বের দরবারে আমাদের মুখ উজ্জ্বল করছে কিন্তু পাশাপাশি বহুবিধ সমস্যা যা মূলত অর্থনৈতিক সমস্যা উদ্ভূত তাও আমাদের নিদারুণভাবে পীড়িত করছে। পরিতাপের বিষয়, এই বিষয়ে নজর দেওয়ার জন্য কোনও সুসংহত চেষ্টা আগে দেখা যায়নি। বিভিন্ন বিভাগ বিচ্ছিন্নভাবে কিছু কিছু কাজ দেখাশোনা করত। বর্তমান সরকার জনগণের সংস্কৃতির চেতনা সমৃদ্ধ করাকে একটি গুরুত্বপূর্ণ নৈতিক কর্তব্য বলে মনে করেন। তাই তথ্য ও জনসংযোগ বিভাগের অধীনে একটি সাংস্কৃতিক শাখা সৃষ্টি করা হয়েছে। এই দপ্তর রাজ্যের সাহিত্য, লোকসংস্কৃতি, সঙ্গীত, নৃত্য, নাটক, শিল্পকলা, পুরাতত্ত্ব ও অন্যান্য ধারার বিকাশ ও অগ্রগতির বিষয়ে সর্বক্ষণ নজর দেবে, এর গবেষণা ও সংরক্ষণের দিকে লক্ষ্য রাখবে। এই সমস্ত বিষয়ে গবেষণামূলক প্রবন্ধ, পুরানো পুঁথিপত্র প্রকাশ ও সংরক্ষণের জন্য এবং মৌলিক সাহিত্য প্রকাশের জন্য এই শাখার অধীনে একটি প্রকাশন বিভাগ খোলা হবে। সাংস্কৃতিক বিভাগের সমস্ত শাখাগুলির সুষ্ঠু পরিচালনার কাজে সরকারকে পরামর্শ দেওয়ার জন্য উপদেষ্টা পর্ষদ গঠন করা হবে। তবে এখানে একটা কথা বলা দরকার যে, শুধু সরকারি প্রচেষ্টায় এই কাজ সম্ভব নয়, আমরা এই বিষয়ে সর্বস্তরের মানুষের সহযোগিতা কামনা করি। যে অবক্ষয় ও হতাশা আমাদের সাংস্কৃতিক জীবনকে ব্যাধির মতো আক্রমণ করেছে তার হাত থেকে মুক্তি পেতে হলে শিল্পী, নাট্যকর্মী, সাহিত্যিক এবং সর্বস্তরের শুভবুদ্ধিসম্পন্ন মানুষের সম্মিলিত প্রয়াস প্রয়োজন। আমরা আশা করি সবাই এ ব্যাপারে সহযোগিতার হাত প্রসারিত করবেন।

(৩) সম্প্রতি কলকাতা তথ্যকেন্দ্রের প্রেক্ষাগৃহটি সুসংস্কৃত ও শীতাতপ নিয়ন্ত্রিত হয়ে জনসাধারণের ব্যবহারের জন্য উন্মুক্ত করা হয়েছে। প্রেক্ষাগৃহটি নাট্যাচার্য শিশিরকুমার ভাদুড়ির নামানুসারে 'শিশির মঞ্চ' নামাঙ্কিত করা হয়েছে। এটি কলকাতার নাটক মহলে বিশেষ করে ছোট ছোট নাট্যগোষ্ঠী ও গ্রুপ থিয়েটারগুলির কাছে অত্যন্ত আশার সঞ্চার করেছে। এর ভাড়া এমনভাবে নির্ধারণ করা হচ্ছে যাতে এইসব নাট্যগোষ্ঠী খুব সহজেই মঞ্চটি ব্যবহার করতে পারবেন।

(৪) জাতীয় নাট্যশালার জন্য এ বছর টাকা সংস্থান করা হয়েছিল। কিন্তু এখনও উপযুক্ত জমি খুঁজে পাওয়া যায়নি। সম্প্রতি কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্টের সঙ্গে জমির ব্যাপারে আলোচনা করা হয়েছে। তাঁরা কয়েকটি জমির প্রস্তাব করেছেন। জমি নির্বাচন শীঘ্রই শেষ হবে। নাট্যবিষয়ে বিশেষজ্ঞ ও অন্যান্যদের সঙ্গে আলোচনা করেই জাতীয় নাট্যশালার চূড়ান্ত রূপ দেওয়া হবে।

(৫) বিভিন্ন সাংস্কৃতিক সংগঠনগুলি, বিশেষ করে নাট্যসংস্থাগুলির বহুবিধ সমস্যার মধ্যে মঞ্চের সমস্যা অন্যতম প্রধান। এজন্য কয়েকটি মঞ্চ নির্মাণের পরিকল্পনা আমরা নিয়েছি। আগামী বছরের জন্য কলকাতার ক্ষেত্রে চার লক্ষ টাকা এবং জেলা ও মফস্বল শহরগুলির

জন্য এক লক্ষ টাকার বরাদ্দ চাওয়া হয়েছে। ইতিমধ্যে মঞ্চ নির্মাণের জন্য কলকাতায় তিনটি স্থান ও লবণহ্রদে একটি জমি প্রাথমিকভাবে নির্বাচন করা হয়েছে। পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাসূচিত জেলা ও মফস্বলের 'পাবলিক হল'গুলোর সংস্কার সাধনের জন্য অনুদান মঞ্জুর করার নীতি গ্রহণ করা হয়েছে।

(৬) বিভিন্ন নাট্যগোষ্ঠীর সঙ্গে সরকার ঘনিষ্ঠ যোগাযোগ রক্ষা করে চলেছে। এদের সহযোগিতায় কিছুদিন আগে কলকাতায় এক নাট্যোৎসব সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়ে গেল। এই উৎসবের টিকিট বিক্রয়লব্ধ সমস্ত টাকা অন্ধ্র ও তামিলনাড়ুর ঝঞ্ঝাপীড়িত দুর্গতদের সাহায্যের জন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে যাচ্ছে।

(৭) আদিবাসী অধ্যুষিত অঞ্চলের জনগণের সাংস্কৃতির চাহিদা মেটানো এবং লোকরঞ্জনের জন্য ঝাড়গ্রামে একটি লোকরঞ্জন শাখা মঞ্জুর করা হয়েছে; এটি আদিবাসী শিল্পীদের দ্বারা পরিচালিত হবে। শীঘ্রই কর্মী নিয়োগ সমাপ্ত হলে শাখাটি পুরোপুরি কাজ শুরু করবে। এর জন্য আগামী বছর এক লক্ষ টাকার সংস্থানের প্রস্তাব করা হয়েছে।

(৮) দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলের জন্য যে নৃত্য-গীত শাখা আছে সেটিকে জোরদার করা হয়েছে। এর জন্য ১৯৭৮-৭৯ সালে এক লক্ষ নয় হাজার টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

(৯) কলকাতার লোকরঞ্জন শাখার পক্ষে উত্তরবঙ্গে নিয়মিত অনুষ্ঠানের আয়োজন করা কষ্টসাধ্য ও ব্যয়বহুল। উত্তরবঙ্গের জনগণের মধ্যে এই শাখার জনপ্রিয়তা অপরিসীম হলেও এখান থেকে তাঁদের চাহিদা মেটানো অসুবিধাজনক। এই অসুবিধা দূর করার জন্য আগামী বছরের পঞ্চবার্ষিক পরিকল্পনার কর্মসূচিতে শিলিগুড়িতে একটি লোকরঞ্জন শাখা খোলার প্রস্তাব করা হয়েছে। এ শাখাটি খোলা হলে উত্তরবঙ্গের সমভূমি অঞ্চলের জনসাধারণের বহুদিনের চাহিদা মিটবে বলে আশা করা যায়। কাজ শুরু করার জন্য আগামী বছর পঞ্চাশ হাজার টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

(১০) পশ্চিমবঙ্গের চলচ্চিত্রশিল্পের গুরুতর সঙ্কট সম্পর্কে আমরা গভীরভাবে আলোচনা করেছি। চলচ্চিত্রের সমস্যা বহুবিধ—অর্থলগ্নি সমস্যা, চলচ্চিত্র মুক্তির সমস্যা, কালো টাকার বেপরোয়া চাপ, স্টুডিও ও কলাকুশলীদের দুরাবস্থা, সিনেমা হলের সমস্যা—সব মিলিয়ে এক অসহনীয় অবস্থার সৃষ্টি করেছে। মুনাফাবাজ ও ফাটকাবাজদের চক্র গোটা শিল্পকে ধ্বংসের মুখে ঠেলে দিয়েছে।

(১১) সরকার বিভিন্ন দিক বিচার করে এ শিল্পের সঙ্কট মোচনের জন্য কতকগুলি সিদ্ধান্তে এসেছেন।

আমরা চলচ্চিত্র নির্মাণের জন্য বিগত সরকারের ঋণ দেওয়ার পদ্ধতি বিশদভাবে পরীক্ষা করে একে বর্জন করার সিদ্ধান্ত নিয়েছি। কারণ এই পরিকল্পনাটি সম্পূর্ণই ব্যর্থ হয়েছিল। সরকারও ঋণের টাকা ফেরত পাননি। বর্তমান পদ্ধতির সংশোধন করে এর পর চিত্র নির্মাতাদের সরকারি অনুদান দেওয়ার একটি পূর্ণাঙ্গ পরিকল্পনা তৈরি করা হচ্ছে। এ

ছাড়া সম্প্রতি আমরা তিনটি কাহিনীচিত্র নির্মাণের সিদ্ধান্ত নিয়েছি। এ শিল্পে নিযুক্ত প্রখ্যাত ব্যক্তিগণকে এই চিত্রগুলি পরিচালনার দায়িত্ব দেওয়া হবে। এ চিত্রগুলির কাজ শীঘ্রই শুরু হবে। পশ্চিমবঙ্গে নির্মিত চলচ্চিত্রের মুক্তি একটি কঠিন সমস্যা, বহু ছবি তৈরি হয়ে আছে, কিন্তু দেখানো যাচ্ছে না, "Release Chain" পাওয়া যাচ্ছে না। আঞ্চলিক ছবির স্বার্থে নির্মিত ছবিগুলি সেন্সরের তারিখের ভিত্তিতে প্রদর্শিত হওয়া প্রয়োজন। তা ছাড়া, সিনেমা হলের মালিক, চিত্র-পরিবেশক ও চিত্র প্রযোজকদের মধ্যে ছবি দেখিয়ে যে আয় হবে সে অর্থের সুষম বন্টন অপরিহার্য। শীঘ্রই একটা নতুন আইন করা হচ্ছে যার সাহায্যে চলচ্চিত্র মুক্তির সমস্যা খানিকটা লাঘব করা সম্ভব হবে।

[5-40—5-50 P.M.]

(১২) বর্তমান সরকার এই বিভাগের অধীনে একটি 'ফিল্ম ডিভিসন' খোলার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। প্রথম পর্যায়ে ক্যামেরা, এডিটিং টেবিল, শব্দযন্ত্র ইত্যাদি বিষয়ে অপরিহার্য যন্ত্রপাতি ক্রয় করা হবে। আমরা এসব মূল্যবান যন্ত্রপাতি কিনে চিত্র নির্মাতাদের এবং দুঃস্থ কলাকুশলীদের স্বল্প ভাড়ায় ব্যবহার করতে দেব। এতে কলাকুশলীরা ব্যক্তিগত মালিকদের মুনাফার শিকার হওয়া থেকে অব্যাহতি পাবেন। নবাগত তরুণ চিত্র-পরিচালকেরাও অল্প খরচায় তথ্যচিত্র ও কাহিনীচিত্র নিয়ে পরীক্ষা-নিরীক্ষার সুযোগ পাবেন। কয়েক বছর আগে সরকার স্টুডিও সাপ্লাই কো-অপারেটিভ সোসাইটির পরিচালনভার গ্রহণ করেন। এই স্টুডিওটিকে চালু রাখার জন্য বর্তমান আর্থিক বছরে উদারভাবে অর্থ সাহায্য করা হয়েছে। এ স্টুডিওটির সামগ্রিক উন্নয়নের এক পরিকল্পনাও নেওয়া হয়েছে এবং কাজ শুরু হয়েছে।

(১৩) চলতি আর্থিক বছরে কলকাতায় একটি রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার স্থাপনের জন্য অর্থের সংস্থান করা হয়েছিল। এর চূড়ান্ত রূপ এখনও দেওয়া সম্ভব হয়নি। এর খুঁটিনাটি এখন পরীক্ষা করে দেখা হচ্ছে। একটি উপদেষ্টা কমিটিও গঠিত হচ্ছে। আশা করছি ১৯৭৮-৭৯ সালে এ পরিকল্পনাকে বাস্তবে রূপায়িত করা যাবে। এর জন্য চার লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

(১৪) আমাদের মতো দেশে যেখানে অক্ষরজ্ঞানশূন্য লোকের সংখ্যাই বেশি, সেখানে তথ্যচিত্রের মতো শ্রুতি-দৃশ্য মাধ্যমের সামাজিক গুরুত্ব সহজেই অনুমেয়। এই চিত্রগুলি তথ্য ও শিক্ষা প্রচারের হাতিয়ার। আমরা আরও অধিক সংখ্যায় তথ্যচিত্র নির্মাণ শুরু করেছি। এরই মধ্যে ২৫টি বইয়ের কাজ শুরু হয়েছে। এর ফলে বহু কলাকুশলী এবং এই শিল্পে নিযুক্ত বহুলোকের কর্মসংস্থান নিশ্চিত হবে। এ চিত্রগুলো যাতে পশ্চিমবঙ্গের বিভিন্ন খেটে-খাওয়া মানুষের জীবন নিয়ে, সামাজিক জীবনের বাস্তবতা নিয়ে, তথ্যনিষ্ঠ হয়ে উঠতে পারে তার প্রতি লক্ষ্য রাখা হচ্ছে।

(১৫) রাধা ফিল্ম স্টুডিও, যেখানে অস্থায়ী টি. ভি. কেন্দ্র আছে সেটির ক্রয় করে পুরোপুরি সরকারি মালিকানাধীনে আনা হচ্ছে। এখানে রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার স্থাপন করার প্রস্তাব আছে।

(১৬) অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের জনসংখ্যা অনুপাতে সিনেমা হলের সংখ্যা

অনেক কম। এই সংখ্যা বাড়ানোর জন্য স্বল্প ব্যয়ে গ্রামীণ সিনেমা হল নির্মাণ করার কথা চিন্তা করে আগামী বছরের বাজেটে দু'লক্ষ টাকার সংস্থান কার হয়েছে। আগামী বছর সরকারি উদ্যোগে এই রকম কয়েকটি মডেল সিনেমা হল নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। বিভিন্ন ফিল্ম সোসাইটির পরীক্ষামূলক ফিল্ম প্রদর্শনের জন্য উপযুক্ত প্রদর্শনকক্ষের অপ্রতুলতার কথা চিন্তা করে বর্তমান সরকার কলকাতা তথ্যকেন্দ্রের বর্তমান বাড়ির সংলগ্ন একটি 'আর্ট থিয়েটার' নির্মাণের প্রস্তাব গ্রহণ করেছেন। এর জন্য আগামী বছরে সাত লক্ষ টাকা ব্যয় ধরা হয়েছে। এই থিয়েটারটি নির্মিত হলে এখানে ১৬ মিমি ফিল্ম প্রদর্শনের ব্যবস্থা থাকবে। ফিল্ম সোসাইটিগুলি এবং অন্যান্যরা তাঁদের পরীক্ষামূলক চিত্রগুলি এখানে প্রদর্শনের ব্যবস্থা করতে পারবেন।

(১৭) চলচ্চিত্র শিল্পে নিযুক্ত শিল্পী ও কলাকুশলীদের মতো সামাজিক নিরাপত্তাবোধের অভাব বোধ হয় আর কোনও শিল্পে নেই। অতীতের বহু প্রখ্যাত শিল্পী ও কলাকুশলী পরবর্তীকালে যখন কর্মক্ষমতারহিত হয়ে পড়েন তখন তাঁদের দুরাবস্থার সীমা থাকে না। এই নিরাপত্তাবোধের অভাব দূর করার জন্য কিছু পরিকল্পনা নেওয়া হয়েছে।

দুঃস্থ কলাকুশলীদের সাহায্যের জন্য কিছু তথ্যচিত্র নির্মাণের পরিকল্পনা করা হয়েছে। এতে তাঁরা সম্মানজনকভাবে কিছু অর্থ উপার্জন করতে পারবেন এবং সরকারেরও তথ্যচিত্রের চাহিদা মিটবে। আগামী বছরে এর জন্য এক লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

নাটক, যাত্রা, চিত্রকলা, সঙ্গীত প্রভৃতিতে এককালে প্রতিভাসম্পন্ন বর্তমানে দুঃস্থ ও অক্ষম শিল্পীদের অনুদান দেবার একটি প্রস্তাবও সরকারের রয়েছে। অনুরূপভাবে সাহিত্যক্ষেত্রে প্রতিশ্রুতিসম্পন্ন লেখকদের এবং দুঃস্থ সাহিত্যিকদের তাঁদের লেখার জন্য অনুদান দেওয়ার আর একটি প্রস্তাব সরকার গ্রহণ করেছেন। এর জন্যও অন্যান্য সংস্থাকে সাহায্য দেবার জন্য মোট তিন লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

(১৮) তথ্য ও জনসংযোগ বিভাগ দিল্লিতে "Agri-Expo" প্রদর্শনী ও তামিলনাড়ুতে "Tourist Trade Fair" প্রদর্শনীতে অংশগ্রহণ করে। "Tourist Trade Fair"-এ পশ্চিমবঙ্গের মণ্ডপটি পারিপাট্য, প্রদর্শনীর বিষয়বস্তু উত্থাপন প্রভৃতির উৎকর্ষের জন্য প্রথমস্থান অধিকার করে। দিল্লির "Agri-Expo" প্রদর্শনীতে পশ্চিমবঙ্গের বিভিন্ন সমস্যা সমাধানে পশ্চিমবঙ্গের প্রয়াস অত্যন্ত সাফল্যজনকভাবে উপস্থাপন করা হয়। বিষয়বস্তুর বৈচিত্র্যে আমাদের মণ্ডপ সকলের দৃষ্টি আকর্ষণ করে। এই দুটি প্রদর্শনীতে অংশগ্রহণ করে আমার বিভাগ পশ্চিমবঙ্গের ভাবমূর্তিকে অনেক উঁচুতে তুলে দিতে সক্ষম হয়েছে। তাছাড়া পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বহু ছোট ছোট প্রদর্শনীতে এবার অংশগ্রহণ করা হয়। এতে জনসাধারণ ও সরকারের মধ্যে যোগাযোগ বৃদ্ধি পাচ্ছে।

(১৯) পাঠ্যপুস্তক ছাড়া রাজ্য সরকারের অন্য সব পুস্তক-পুস্তিকা প্রকাশনের কাজ এই বিভাগের কেন্দ্রীভূত করার একটি প্রস্তাব আমাদের বিবেচনাধীন আছে। এই প্রস্তাব কার্যকর হলে সাহিত্য, সংস্কৃতি ও শিল্পকলা বিষয়ক যাবতীয় রচনাবলি এই বিভাগ থেকে প্রকাশনের ব্যবস্থা হবে।

(২০) আমাদের বিভাগ কর্তৃক প্রকাশিত পত্রপত্রিকার প্রকাশ নিয়মিত হয়েছে। এগুলিকে গতানুগতিকতার হাত থেকে মুক্তি দিয়ে পাঠযোগ্য ও তথ্যবহুল করা হয়েছে। তার ফলে পত্রিকাগুলির জনপ্রিয়তা আশাতীতভাবে বৃদ্ধি পেয়েছে। গত মে মাসে যেখানে বাংলা সাপ্তাহিকের প্রচারসংখ্যা ছিল পাঁচ হাজার এখন তার প্রচারসংখ্যা চল্লিশ হাজার। অন্যান্য ভাষায় প্রকাশিত পত্রিকাগুলির প্রচারসংখ্যাও বৃদ্ধি পেয়েছে। সাঁওতালী ভাষায় প্রকাশিত পত্রিকাটিরও আয়তন বৃদ্ধি করা হয়েছে।

ইতিপূর্বে 'শ্রমিক বার্তা' পাক্ষিক পত্রিকাটি হিন্দি ও বাংলা এই দুই ভাষাতে একত্রে প্রকাশিত হত। এখন হিন্দি ভাষায় সাপ্তাহিক হিসাবে এই পত্রিকাটি প্রকাশ করার ব্যবস্থা হয়েছে। স্বাভাবিকভাবেই সবকিছু মিলিয়ে ব্যয় বেড়ে গেছে এবং এর জন্য প্রকাশন খাতে আগামী বছরে ষোল লক্ষ টাকার বরাদ্দ চাওয়া হয়েছে। আমরা আনন্দিত যে জনসাধারণ অত্যন্ত আগ্রহসহকারে এই পত্রিকাগুলি পড়েন এবং প্রয়োজনবোধে সমালোচনা করেন। কার্যাবলি ও নীতির প্রতি জনসাধারণের আগ্রহই এতে প্রতিফলিত হচ্ছে। পত্রিকাগুলি ছাড়াও সরকারের নীতি ও মূল কর্মসূচিগুলি পুস্তিকা আকারে নিয়মিত প্রকাশ করা হচ্ছে।

(২১) বিভিন্ন রাজ্য ও দেশের সাংস্কৃতিক প্রতিনিধিদলের অনুষ্ঠানের আয়োজন করা হয়েছে। গত কয়েক মাস সোভিয়েত রাশিয়া, জার্মান গণতান্ত্রিক প্রজাতন্ত্র, ভিয়েতনাম ও চেকোশ্লোভাকিয়ার সাংস্কৃতিক প্রতিনিধি দল এসেছিলেন কলকাতায়। কাশ্মীরের সাংস্কৃতির প্রতিনিধি দলের ভ্রাতৃত্বমূলক সফরকে রূপায়িত করতে বিভিন্ন অনুষ্ঠানেরও আয়োজন করা হয়েছিল। আমাদের রাজ্য থেকেও ত্রিপুরা ও নাগাল্যাণ্ডে সাংস্কৃতিক প্রতিনিধি দল পাঠানোর প্রস্তাবও বিবেচনা করা হচ্ছে।

(২২) সরকারের সঙ্গে জনসাধারণের যোগাযোগের একটা বাধা হল ভাষা সমস্যা। মাতৃভাষার মাধ্যমেই জনগণের কাছে পৌছতে হবে। সরকারি কাজে মাতৃভাষা ব্যবহারের চেষ্টা অতীতে বহুবার করা হয়েছে। কিন্তু যথেষ্ট আন্তরিকতার অভাবে সে চেষ্টা কখনই ফলপ্রসূ হয়নি। সমস্যাও অনেক। মানসিক বাধা ও প্রয়োগগত সমস্যাও রয়েছে। আমরা যথেষ্ট গুরুত্ব সহকারে ব্যাপারটি দেখছি। আমার বিভাগে আজকাল অধিকাংশ কাজকর্মে বাংলাভাষা ব্যবহৃত হচ্ছে। অন্যান্য কয়েকটি বিভাগেও কাজ শুরু হয়েছে। কয়েকটি পর্যায়ে কাজগুলিকে ভাগ করা হয়েছে। সর্বস্তরে টাইপিস্ট ও স্টেনোগ্রাফারদের বাংলাভাষায় প্রশিক্ষণ দেওয়ার একটি সামগ্রিক পরিকল্পনাও নেওয়া হয়েছে। দার্জিলিং জেলায় যাতে নেপালি ভাষায় কাজকর্ম পরিচালিত করা যায় তার কার্যকর পন্থা উদ্ভাবনের জন্য উপদেষ্টা পরিষদ পুনর্গঠিত হয়েছে।

সবশেষে আমি বলতে চাই দীর্ঘ সময় হাতে না পেলেও যেটুকু সময় আমরা অতিক্রম করেছি তাতে আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। সমস্যায় জর্জরিত আমাদের পথ। সাংস্কৃতিক জীবনের সমস্যাও জটিল ও বহুমুখি। জনসাধারণের আশা-আকাঙ্খা স্বাভাবিকভাবেই বিপুল। জনসাধারণের শক্তির ওপর নির্ভর করেই আমাদের এগোতে হবে। সব কাজ আমরা যে গতিতে করতে চাই সেভাবে করে ওঠা যাচ্ছে না। রাজ্যের বিশাল জনসমষ্টির সঙ্গে বিশেষত গ্রামাঞ্চলের মানুষের সঙ্গে যোগাযোগ রক্ষা করতে, বহুবিধ সমস্যার সামনে সরকারের বক্তব্য তুলে ধরার জন্য যে প্রয়োজনীয় শক্তিশালী প্রচারযন্ত্র আবশ্যক তা আমাদের হাতে তৈরি

নেই। প্রশাসনের চরিত্রও রাতারাতি বদলায় না। তবে এই সীমাবদ্ধতার মধ্যে বিভিন্ন কর্মধারা যাতে আরও দ্রুতগতিতে সম্পন্ন করা যায়, সে প্রচেষ্টা আমরা নিশ্চয়ই করব।

বামফ্রন্ট সরকারের কার্যাবলি একদিকে সাধারণ মানুষ, বিশেষত মেহনতি মানুষের কাছে অবশ্যই পৌঁছতে হবে। বাগাড়ম্বর, মিথ্যা প্রতিশ্রুতিকে সব সময় আমরা পরিহার করব। জনসাধারণের সমর্থন ও সমালোচনাকেই পাথেয় করে আমাদের লক্ষ্যপথে এগিয়ে যেতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** এই ব্যয় মঞ্জুরির প্রস্তাব এবং ছাঁটাই প্রস্তাব যা এসেছে তা যথারীতি নিয়মাবলি অনুযায়ী উপস্থিত হয়েছে।

## Demand No. 41

**Shri A. K. M. Hassanuzzaman :** Mr. Chairman, Sir, I beg to move than the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় চেয়ারম্যান সাহেব, আমি একটা বিশেষ সংবাদ এই হাউসে আপনার মাধ্যমে জানাচ্ছি। আমি যখন এখানে আসছিলাম তখন কতকগুলি ছেলে এসে ডেকে নিয়ে গেল এবং তারা আমাকে বলেছে বাগনান কলেজে ছাত্র পরিষদ সেখানে ইউনিয়নের নির্বাচনে জিতেছে এবং জেতার পরে সেখানকার সি. পি. এম.-এর ছেলেরা ছাত্রপরিষদের প্রতিনিধিদের মারধর করেছে এবং সেখানে রেন অফ টেরর ক্রিয়েট করেছে এবং সেখানে প্রিন্সিপ্যালের উপর চাপ সৃষ্টি করছে যে এই নির্বাচন অবৈধ বলে ঘোষণা করুন। আমরা স্যার, টেলিগ্রাম পেয়েছি সেখানে ছেলেরা নিগৃহীত হচ্ছে। এই অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যেন অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় তথ্য এবং জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন এবং সেই প্ররিপ্রেক্ষিতে তিনি যে বক্তব্য পেশ করেছেন সেই বক্তব্যের জন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে তিনি প্রথমেই অকপটে স্বীকার করেছেন যে, এতে আত্ম-সন্তুষ্টির কোনও কারণ নেই। তিনি স্বীকার করেছেন যে, তাঁর পথ সমস্যা জর্জরিত। তিনি স্বীকার করেছেন মানুষের সাংস্কৃতিক দাবি বিপুল এবং তাঁর কর্মক্ষমতা সীমিত। দীর্ঘ সময় তিনি লাভ করেননি তাঁর সমস্ত আদর্শকে বাস্তবে রূপায়িত করার জন্য। তথাপি তাতে তিন সত্যাশ্রয়ী হবার প্রতিশ্রুতি দিয়েছেন এবং তিনি মিথ্যা বাগাড়ম্বর পরিহার করবার কথা বলেছেন। তিনি জনসাধারণের কাছে সত্য চিত্র উপস্থাপিত করবার কথা বলেছেন। এটা যদি তাঁর অন্তরের কথা হয় তাহলে আমি অকপটে বিশ্বাস করতে প্রস্তুত যে মন্ত্রী মহাশয় অকপটে তাঁর অন্তরের কথা বলেছেন এবং বাগাড়ম্বরের আশ্রয় তিনি গ্রহণ করেননি।

[5-50—6-00 P.M.]

তাহলে ৮ মাসের মধ্যে নিশ্চয়ই তিনি অনেক কিছু করেছেন, যারজন্য তিনি পশ্চিমবঙ্গের মানুষের ধন্যবাদের পাত্র হতে পারেন। কারণ তিনি তথ্য ও জনসংযোগ বিভাগের বাজেট যখন পূর্ববর্তী সেশনে উপস্থিত করেছিলেন, তিনি আমাদের সামনে তার কয়েকটি রূপরেখা

উপস্থিত করেছিলেন। তার মধ্যে তিনি বলবার চেষ্টা করেছিলেন শ্রমিক অধ্যুষিত আসানসোলে একটি তথ্যকেন্দ্র স্থাপন করবেন, তিনি আমাদের কাছে বলেছিলেন যে সাধারণ মেহনতি মানুষের মধ্যে তাঁর সরকার কাজ করবার চেষ্টা করবেন, তিনি বলেছিলেন তিনি শিশু মঞ্চ তৈরি করবেন, তিনি বলেছিলেন তিনি বাংলা দেশের সিনেমাকে বাঁচাবার চেষ্টা করবেন, আজকের বিবৃতির মধ্যে দেখছি তিনি সেই প্রতিশ্রুতি পালন করবার চেষ্টা করেছেন। যদি করে থাকেন তাহলে নিশ্চয়ই তিনি আমাদের কাছ থেকে ধন্যবাদ পাবেন। কিন্তু বস্তুতপক্ষে যখন গত সেশনে আমরা আমাদের ভাষণের মধ্যে দিয়ে কিছু কিছু নিবেদন রেখেছিলাম সেই নিবেদন প্রসঙ্গে কিন্তু তিনি তাঁর বিবৃতির মধ্যে একটি কথাও আজকে উপস্থিত করলেন না দেখে আমরা বিস্মিত, আমরা ক্ষুব্ধ, আমরা দুঃখিত। আমি তখন তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম যে আপনি বার বার আপনার বিবৃতির মধ্যে অপসংস্কৃতির বিরুদ্ধে এবং কার্যত দেখছি যে অপসংস্কৃতির জন্যই শ্রী রবীন্দ্রনাথের চণ্ডালিকা নৃত্যনাট্য ওরা বন্ধ করেছেন, আমি বলেছিলাম শ্রীরামকৃষ্ণের নাট্যাভিনয় বন্ধ করেছেন, লোকরঞ্জন শাখার অতীতের কর্মসূচি পরিত্যাগ করেছেন, আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতির মধ্যে কোথায় রবীন্দ্রনাথের সেই চণ্ডালিকার কথা আমি শুনতে পেলাম না, শুনতে পেলাম না শ্রী রামকৃষ্ণের নাট্যাভিনয়ের কথা। তাহলে কি এগুলি সত্যিই আজও পরিত্যক্তর মধ্যেই আছে, না, ৮ মাসের পরে কোথায়ও তিনি কোনও পরিবর্তনের চেষ্টা করেননি। কিন্তু তিনি আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তিনি এটা সাময়িকভাবে বন্ধ রেখেছেন কিন্তু তিনি চেষ্টা করবেন অচিরে এখানে নৃত্যনাট্যগুলি রাখবার। কিন্তু তিনি করেননি। লোকরঞ্জন শাখার কি হবে? আপনি সত্যি সত্যিই পশ্চিমবাংলার সাধারণ মানুষের মনোরঞ্জনের জন্যে এই শাখা যদি কার্যকর করেন তাহলে সেখানে শ্রীরামকৃষ্ণের অবদান কত গভীর, কত ব্যাপক, রবীন্দ্রনাথের চণ্ডালিকা পরিবেশনের তাৎপর্য কি, এটা সুদূরপ্রসারী, একথা নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দেবার প্রয়োজন নেই। আমি তাই আশা করব, কারণ লোকরঞ্জন শাখা যথার্থ লোকরঞ্জন করে বলে তিনি অচিরে রবীন্দ্রনাথের চণ্ডালিকা এবং শ্রীরামকৃষ্ণের নাট্যাভিনয় হতে দেবেন। কিন্তু তিনি সে সম্পর্কে—মাঝে মাঝে যে গুজব শুনে থাকে, অবশ্য সেটা গুজবই বলছি তার কোনও ভিত্তি আছে কিনা আমার জানা নেই, যেগুলিকে তিনি প্রায় অপসংস্কৃতির প্রতীক বলে মনে করে বর্জন করবার চেষ্টা করছেন এবং যে মেহনতি মানুষের কথা, নতুন তত্ত্বের কথা, তথ্যের কথা—মাননীয় মন্ত্রী মহাশয় বার বার বলবার চেষ্টা করেছেন, সেখানে সরকারের দৃষ্টিভঙ্গিকেই প্রতিফলিত করবার জন্য এমন সব বাঁধন এঁটে দিয়েছেন যে বাঁধনের মধ্যে রবীন্দ্রনাথের স্থান নেই, শ্রীরামকৃষ্ণের স্থান নেই। আমি সেবার বলেছিলাম, এবারও বলছি মাননীয় মন্ত্রী মহাশয়ের উদ্দেশ্য সবিনয়ে যে রবীন্দ্রনাথের প্রতি শ্রদ্ধা জানালে তিনি নিজে নিজেকে শ্রদ্ধা করবেন, রবীন্দ্রনাথ তাঁর শ্রদ্ধার প্রত্যাশি নয়, শ্রীরামকৃষ্ণের প্রতি শ্রদ্ধা জানালে দেশ তাঁকে ধন্যবাদ দেবে এবং তিনি নিজেও ধন্য হবেন, শ্রীরামকৃষ্ণ ধন্য হবেন একথা যেন তিনি মনে না করেন। আমি আশা করব যে তিনি এইদিকে তাঁর দৃষ্টি প্রসারিত রাখবেন। কারণ তিনি কখনও বিস্মৃত হবেন না যে পশ্চিমবাংলার নিজস্ব সংস্কৃতি থাকলেও, বৈশিষ্ট থাকলেও তা ভারতীয় সংস্কৃতির কোলে লালিত-পালিত, এখানে বৈচিত্রের মধ্যে যে ঐক্য আছে, সংস্কৃতি আছে, সেই ঐক্যকে যদি তিনি বিস্মৃত হন, যদি নতুনতর কোনও সংস্কৃতিকে পশ্চিমবাংলার সংস্কৃতি বলে চালাতে চান, তিনি ব্যর্থ হবেন। এই ব্যাপারে তাঁর আন্তরিক প্রচেষ্টা সত্ত্বেও

তিনি সফলকাম হবেন না। সেইজন্য আমি তাঁর কাছে অনুরোধ করব, আবার সেই পূর্বেকার অনুরোধ তাঁর কাছে আমি রাখবার চেষ্টা করব। সঙ্গে সঙ্গে আমি বলব তিনি যে 'পশ্চিমবঙ্গ' নামক পত্রিকা সরকারের মুখপত্র হিসাবে প্রকাশ করছেন সেটা নিঃসন্দেহে তথ্য ও জনসংযোগের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বাহনরূপে প্রচার করে চলেছেন, তার প্রচার সংখ্যা বাড়াতে তিনি আনন্দিত, আমরাও আনন্দিত।

কিন্তু বস্তুতপক্ষে এখানে পশ্চিমবাংলা নামক পত্রিকা যদি তথ্য নির্ভর না হয়, সত্য ভাষণ না করে, যদি তার মধ্যে কেবল মাত্র সরকারের প্রচারটাকেই সুস্পষ্টভাবে লক্ষ্য করবার আমরা সুযোগ পাই, তাহলে দুঃখ ছাড়া অন্য কিছু পোষণ করতে পারি না। আমি দেখেছি, পশ্চিমবাংলা পত্রিকা পড়ে, অনেক সময় বিধানসভার কার্যাবলি তার মধ্যে পরিবেশিত হয়, মন্ত্রীদের মন্তব্য প্রকাশিত হয়, কিন্তু নিশ্চয়ই আমাদের বিধানসভা কক্ষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু মন্ত্রীরাই বক্তব্য রাখেন না, আমরা দুই একজন অভাজনও কিছু কিছু বক্তব্য রাখি। সরকার থেকে আমাদের ভিন্ন দৃষ্টিভঙ্গি প্রতিফলিত করার চেষ্টা করি, আমরা নিঃসন্দেহে সত্যাশ্রয়ী এ পক্ষের, একথা বলি না, কাজেই এ পত্রিকা তথ্যনির্ভর, ঠিক আলোকচিত্র বিধানসভার, একথা বলতে পারি না এবং অনেক সময় আমরা দেখি তার মধ্যে যে সমস্ত তথ্য থাকে তা অনেক সময় অতিরঞ্জিত বলে আমার মনে হয় এবং অতীতে মাননীয় সিদ্ধার্থবাবু এক সময়ে যখন মুখ্যমন্ত্রীরূপে এখানে অকপটে অনর্গল বলে যেতেন যে এত গ্রামে তিনি বিদ্যুৎ দিয়েছেন, এত লোককে চাকুরি দিয়েছেন, তার লিস্ট তাঁর মুখস্থ, শত শত হাজার হাজার কথা তিনি বলে যেতেন, কোথাও বাধা নেই, কোথাও সঙ্কোচ নেই, এমনভাবে এত দ্রুত সেই অঙ্ক বলে যেতেন যে কোথাও কোনও দ্বিধার ভাব নেই। আপনার পশ্চিমবাংলা পড়লেও মনে হয়, সিদ্ধার্থবাবুর সেই পুরানো কথারই পুনরাবৃত্তি খুঁজে পাবার চেষ্টা করছি। আমি অনুরোধ করব এমন তথ্য পরিবেশন করবেন না পশ্চিমবঙ্গের মানুষের কাছে যা হুবহু সত্য নয়, অতিরঞ্জিত তথ্য প্রকাশ করার কোনও কারণ নেই। আপনার অসত্য প্রকাশের আবশ্যকতা কি? আপনারা তো বিপুল সংখ্যাগরিষ্ঠ জনগণের বিপুল সহানুভূতি ও আশীর্বাদ নিয়ে এখানে এসেছেন, কাজেই এখানে এসব এভাবে প্রকাশ না করলে জনগণ সহানুভূতি দেখাবে না, একথা ঠিক নয়, তাই একথা বলার আবশ্যকতা নাই। তাই আমি আশা করব পশ্চিমবাংলা পত্রিকাকে আপনি সত্যনিষ্ঠ করে পরিবেশন করবেন যাতে আপনারও মুখোজ্জ্বল হয়, জনগণ সত্য তথ্য পায় এবং উপকৃত হয়। সঙ্গে সঙ্গে আমি আর একটা অনুরোধ করব। আমি দেখেছি—আপনি পশ্চিমবাংলা পত্রিকা ইংরেজিতে অনুবাদ করে প্রকাশ করেন, বাংলায় প্রকাশ করেন, উর্দুতে করেন, সাঁওতালী ভাষায় করেন, অন্তত এগুলি আমি দেখেছি, কিন্তু হিন্দিতে করেননি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** করেছি।

**শ্রী হরিপদ ভারতী :** আমি অন্তত দেখিনি, আপনি জানালেন, খুশি হলাম, কিন্তু হিন্দিতে করার আবশ্যকতা আমি বোধ করি, তাই আপনার কাছে একথা বললাম। এখানে হিন্দিতে বহু মানুষ পড়তে চান, তারই জন্য হিন্দিতে প্রকাশ হওয়া উচিত। সঙ্গে সঙ্গে আমি মাননীয় তথ্য ও জনসংযোগ মন্ত্রীকে একথা বলতে চাই যে আপনারই আমলে, আপনারই

মন্ত্রিত্বকালে আট মাসের মধ্যে, আমি বলতে চাই যে, গোটা সংস্কৃতিতে গুরুতর বিপর্যয় ঘটেছে। আপনি বঙ্গীয় সংস্কৃতি সম্মেলন বন্ধ করে দিয়েছেন, এটাই আমার কাছে সংবাদ। আমি নিশ্চয়ই আনন্দিত হব যদি জানা যায় যে বঙ্গীয় সম্মেলন পরিচালকমণ্ডলী নিজস্ব কোনও কারণে, কোনও ত্রুটি বা তাঁদের ঔদাসীন্যে বন্ধ হয়ে গেছে। এটা যদি হয় তো আমার বলার কিছু থাকবে না। কিন্তু যদি একথা সত্য হয়, আপনারই জন্য, আপনারই সহযোগিতা এবং সহানুভূতির অভাবে এই বঙ্গীয় সংস্কৃতি সম্মেলনের অধিবেশন বন্ধ হয়ে গেছে, তাহলে সেটা অত্যন্ত দুঃখের হবে। কারণ বঙ্গীয় সংস্কৃতি সম্মেলন শুধু হাজার হাজার মানুষের কথা নয়, আধুনিক পশ্চিমবঙ্গের এবং প্রাচীন পশ্চিমবঙ্গের একটা মিলন স্থলরূপে, আমাদের আদর্শ সংস্কৃতির চিত্ররূপে বার বার আমাদের সামনে এসেছে এবং বার বার বঙ্গীয় সংস্কৃতি পিয়াসী মানুষের আদর্শকে চরিতার্থ করেছে এবং আমাদের আনন্দিত করেছে এবং নিঃসন্দেহে বঙ্গীয় সংস্কৃতিকে সাহায্য করেছে। আজকে আপনার আনুকূল্যের অভাবে এবং সহানুভূতির অভাবে বঙ্গীয় সাংস্কৃতি সম্মেলন বন্ধ হয়ে গেছে, এটা দুঃখের।

[6-00—6-10 P.M.]

আমি নিশ্চয় আশা করব, ভবিষ্যতে এই বঙ্গ সংস্কৃতি সম্মেলন যাতে আবার অনুষ্ঠিত হয় তারজন্য যথোপযুক্ত ব্যবস্থা আপনি করবেন। আপনারা এই তথ্য ও জনসংযোগ বিভাগ, আপনি নিজেই বলেছেন, আপনাদের পক্ষ থেকে পুস্তিকা প্রকাশ করেছেন, প্রদর্শনীর ব্যবস্থা করেছেন, আপনারা নানাভাবে আপনার তথ্য জনতার সামনে পৌঁছে দেবার চেষ্টা করছেন। কিন্তু আমাদের জেলাতে আঞ্চলিক নানা পত্রিকা প্রকাশ হয়ে আসছে। সেই পত্রিকাগুলিই মুখ্যত আমাদের গ্রামবাংলার মফস্বল বাংলার ছবি তুলে ধরে। সেখানকার মানুষের আশা-আকাঙ্খা ব্যক্ত করে, তাদের আকাঙ্খা মুক্ত করে, তাদের অভাব-অভিযোগ লোকের চোখের সামনে তুলে ধরে, সমস্যার সমাধানের ইঙ্গিত রাখে। কিন্তু আপনার তথ্য ও জনসংযোগ বিভাগ থেকে আপনি তাদের যথোচিত পৃষ্ঠপোষকতা দিয়ে আপনারা তাদের সাহায্য করছেন এমন সংবাদ আমাদের কাছে নেই। বরং এই সংবাদ আছে, আপনারা বিজ্ঞাপন দেওয়ার সময় পৃষ্ঠপোষকতা দেওয়ার ক্ষেত্রে আপনারা দলীয় রাজনীতির দ্বারা পরিচালিত হচ্ছেন—এটা দুঃখের কথা। নিশ্চয় আপনারা আপনাদের দলীয় রাজনীতির দ্বারা পরিচালিত হবেন, আপনাদের অনুগামী পত্রিকাগুলিকে, আপনাদের মতাবলম্বী পত্রিকাগুলিকে আপনারা পৃষ্ঠপোষকতা দেবেন, আমি নিশ্চয় তার বিরুদ্ধে একটা কথাও বলবার জন্য উঠে দাঁড়ায়নি। কিন্তু যারা আপনাদের নয়, কিন্তু যারা গ্রামবাংলার কথা বলে, মফস্বলের কথা বলে, সেই পত্রিকাগুলিকে যদি আপনারা পৃষ্ঠপোষকতা দিয়ে সাহায্য না করেন, তাদের বাঁচিয়ে রাখবার চেষ্টা না করেন, তাহলে সংবাদপত্রের একটা বড় ত্রুটি থেকে যাবে। বলা-বাহুল্য, আমাদের বিখ্যাত, প্রধান প্রধান পত্রিকাগুলির সে অবসর নেই, সে পরিসর নেই যে গ্রামবাংলার প্রতিটি কথা তারা প্রকাশিত করবে। তারজন্য নিশ্চয় মুখ্যত ওইসব পত্রিকার উপর নির্ভর করতে হয়। তাদের আপনারা সাহায্য করবেন—একথা আমি বলতে চাই। আপনার কাছে আর একটা কথা বলবার আছে। আমরা বরাবর দেখে এসেছি, প্রজাতন্ত্র দিবসে যখন কুচকাওয়াজের মিছিল আসবে, তখন কোন রাস্তা দিয়ে মিছিল পরিচালিত হবে, কি তার নির্ঘন্ট, সে সবই তার পূর্বে সরকার পক্ষ থেকে বিভিন্ন পত্রিকায়, বিভিন্ন সংবাদপত্রে পেয়ে থাকি। এইবার কিন্তু কোনও

প্রধান পত্রিকায় আমরা সে সংবাদ দেখিনি। আমি দেখেছি, এক মাত্র পত্রিকায়, সে পত্রিকাটি নিশ্চয় আপনি জানেন মাননীয় মন্ত্রী মহাশয়, কারণ বিজ্ঞাপন আপনিও দিয়েছেন, আপনার না জানার কথা নয়। তারজন্য আমার কোনও বক্তব্য নেই। আমি নিশ্চয় তারজন্য কথা বলার চেষ্টা করছি না। কিন্তু সব পত্রিকায় যদি বিজ্ঞাপন না দেন, বৃহত্তর সংবাদপত্র পাঠক সমাজ তারা তো তা জানাতে পারবে না। আমরা সকলেই সব পত্রিকা পড়ি না, পড়বার ক্ষমতা আমাদের থাকে না, সময়ও থাকে না। কিন্তু সব পত্রিকায় আপনারা এর যদি বিজ্ঞাপন দিতেন, তাহলে আমাদের মতো কয়েকজন অভাজন হয়তো নির্দিষ্ট সময় সরকারি কুচকাওয়াজ দেখতে পারতাম। কিন্তু সে সুযোগ থেকে আমরা বঞ্চিত হয়েছি আপনার প্রচার দপ্তরের ত্রুটির জন্য। আপনাদের জনসংযোগ উদ্যোগকে আপনারা ব্যাহত করেছেন। অতএব সেদিকেও আমি আপনার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি এবং সঙ্গে সঙ্গে আপনার কাছে আমার বলবার কথা জেলায় জেলায় আপনি পাবলিসিটি অফিসার রেখেছেন। চিরকাল আছেন, কিন্তু আমি যতটুকু সংবাদ রাখি এই পোস্টগুলো অরন্যামেন্টল পোস্ট। সম্পূর্ণ অবান্তর। এদের কাজকর্ম করতে হয় বলে জানি না। আমি আপনার কাছে অনুরোধ করব, আপনি হয় এই দপ্তর তুলে দিয়ে কিছু ব্যয়ভার কমান, আর না হয়, এই দপ্তরগুলি যথার্থ দপ্তরে পরিণত করুন। কেবল কিছু সৌখিন উচ্চপদস্থ কর্মচারীর খানিক বিশ্রামের আবাসস্থল হিসাবে আজকে একে আপনি পরিণত করবেন না। এই কাজ কেন হচ্ছে না, এইটা আপনার কাছে বলবার আছে। আপনি বিভিন্ন সাংস্কৃতিক প্রতিনিধিদলকে আমন্ত্রণ করেছেন বাংলাদেশে, বিভিন্ন উৎসবাদির মধ্য দিয়ে আপনি তাদের সঙ্গে নিবিড়ভাবে একটা সাংস্কৃতিক যোগাযোগ স্থাপনের ব্যবস্থা করেছেন। আপনাকে ধন্যবাদ, নিঃসন্দেহে সাধুবাদ দেব।

আপনাকে ধন্যবাদ জানাই নিঃসন্দেহে সাধুবাদ দেব। কিন্তু সঙ্গে সঙ্গে আমি অনুরোধ করব বাইরের থেকে সাংস্কৃতিক প্রতিনিধি দল যেমন এখানে আহ্বান করছেন সেই রকম এখান থেকে প্রতিনিধি দল পাঠাবার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা। যদি না হয় তাহলে শুধু গ্রহণ করবেন না। গ্রহণ এবং বিতরণের মধ্য দিয়ে সমতা রাখার চেষ্টা না করেন তাহলে সংস্কৃতি ঠিক বজায় করা যাবে না। সেখানে সমস্যা আরও বেড়ে যাবে। আমরা চাই দেওয়া ও নেওয়ার মধ্য দিয়ে সাংস্কৃতি যোগাযোগ গড়ে উঠে। আর একটা জিনিস আমি অনুরোধ করব। বাইরের সংস্কৃতির প্রতিনিধি দলের আমন্ত্রণ আপনি করেছেন আনন্দের কথা। কিন্তু সর্বদা দূরবীন দিয়ে দেখার চেষ্টা করবেন না। নিজের খোলা চোখ দিয়ে একটু দেখুন। অন্যান্য রাজ্যেও আমাদের সাংস্কৃতি জীবন আছে—যেমন লোক সঙ্গীত, লোক নৃত্য, লোক সংস্কৃতি আছে। তাদের সঙ্গে জড়িয়ে পশ্চিমবাংলার লোক সাংস্কৃতিকের যোগাযোগ আদানপ্রদান করার ক্ষেত্র তৈরি দরকার। তাতে আপনাদের উপকার হবে দেশের উপকার হবে এবং ভারতবর্ষের সংস্কৃতির জীবন উজ্জ্বল হবে একতাবদ্ধ হতে পারা যাবে এবং তার একটা পরিবেশ সৃষ্টি হবে। কালচার‍্যাল ইন্টিগ্রেশন বৃদ্ধি পাবে এই কথা আপনাকে আমি নিবেদন করতে চাই। পরিশেষে আপনাকে বলব আপনি চলচ্চিত্রের দিকে দৃষ্টি দিয়েছেন চলচ্চিত্র তৈরি করতে যাচ্ছেন আনন্দের কথা। কিন্তু সঙ্গে সঙ্গে বলছি ঐ ফাইন্যান্স কর্পোরেশনের মাধ্যমে চলচ্চিত্র নির্মাতাদের সাহায্য দেবার যে প্রথা অতীত কাল থেকে আছে সেই রীতি পরিত্যাগ করতে প্রস্তুত হয়েছেন কেন তা বুঝতে পারছি না। এই প্রবণতা কেন আমরা দেখছি তা

আমার বোধগম্য আসছে না। হয়তো কংগ্রেস সরকার ভুল করেছে। অনুপযুক্ত নির্মাতাদের সাহায্য করেছেন হয়তো। হয়তো এমন লোকদের সাহায্য করেছেন যারা টাকা নিয়ে সিনেমা করে টাকা দেননি ঋণ করেও পরে ঋণ স্বীকার করেননি। নিঃসন্দেহে চিত্র নির্মাতাদের উৎসাহ করার প্রয়োজন আছে। কিন্তু যে পরিকল্পনা করেছেন সেটা খুব সুস্থ বলে মনে করি না। আপনি বলেছেন যে চিত্র তৈরি করবার পরে মুক্তি পাবার পথে বাধা আছে। সিনেমা হাউস নাই। হাউস আছে আপনি জানেন এবং সেই হাউসে কি রকম হিন্দি ছবি দেখবার জন্য হাজার হাজার মানুষ ভিড় করে। রিলিজের পর থেকে লোকে ঘন্টার পর ঘন্টা লাইন দিয়ে দাঁড়িয়ে আছে দিন রাত সেখানে লোকের মিছিল। আজকে কি বদ অভ্যাস কি কুরুচি লোকের মনে তৈরি হয়েছে। সেই রুচির হাত থেকে সুস্থ্য সাংস্কৃতিক পরিবেশ যদি তৈরি করতে না পারেন নাহলে যত রিলিজ করবার কথাই বলুন না কেন আপনি নির্মাতার অংশগ্রহণ করুন না কেন বাংলার জনতার মন আকর্ষণ করতে পারবেন না। এইভাবে অপসংস্কৃতির পথে বিরোধিতা করতে পারবেন না। সামাজিক এবং রাষ্ট্রের সমস্যা ভিত্তিক চিত্র আপনারা তৈরি করুন, বাংলার এবং ভারতবর্ষের সাংস্কৃতিকে রক্ষা করবার জন্য সক্রিয় পদক্ষেপ নিন এই অনুরোধ করে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য সমাপ্ত করছি।

[6-10—6-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই বাগাড়ম্বরপূর্ণ, মিথ্যা-সঙ্গতিপূর্ণ, মিথ্যা কথায় পরিপূর্ণ পশ্চিমবাংলার তথ্যমন্ত্রীর বাজেট বিবৃতিকে সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। নির্মলবাবু জিজ্ঞাসা করলেন মিথ্যা কেন? আমি নির্মলবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, বাজেট বক্তৃতার শেষে বলা হয়েছে, "সরকারের সঙ্গে জনসাধারণের যোগাযোগের একটা বাধা হল ভাষা সমস্যা। মাতৃভাষার মাধ্যমেই জনগণের কাছে পৌছতে হবে।" আমি বলতে চাইছি ইনফর্মেশন মিনিস্টার অসত্য কথা পরিবেশন করলেন। কিছুদিন আগে আমি শ্রমিক ভাইদের কাছ থেকে একটি ইনফর্মেশন পেয়েছি শ্রমিক বার্তা হিন্দি ও বাংলা এই দুটি ভাষাতেই বেরতো মাননীয় মন্ত্রীও সেটা জানতেন। মন্ত্রী মহাশয় চান মাতৃভাষার মাধ্যমেই তিনি প্রচার করবেন। তাই তিনি মাতৃভাষা বিসর্জন দিয়ে বাংলা 'শ্রমিক বার্তা' বন্ধ করে দিয়ে শুধু হিন্দি সার্কুলেশন-এর ব্যবস্থা করেছেন। আমি অনুরোধ করব আপনি দয়া করে এটা করবেন না। পশ্চিমবাংলায় হিন্দি শ্রমিক বার্তা বেরোক আপত্তি নেই, কিন্তু বাংলা ভাষা বর্জন করে দিয়ে শুধু হিন্দি বের করবেন—এটা আমার কথা নয়, মন্ত্রী মহাশয় নিজেও স্বীকার করেছেন। ইতিপূর্বে শ্রমিক বার্তা পত্রিকা হিন্দি ও বাংলাতে বেরুতো, এখন শুধু হিন্দি সাপ্তাহিক হিসাবে বের করার চেষ্টা করা হচ্ছে—এটা ওরই কথা। আমি অনুরোধ করব এটা ঠিক হবে না। এটা আপনি চিন্তা করুন, এটা আপনি ছাপাবেন না। আমি জানি না আপনারা কোন্ অসত্য কথা শুনে—অসত্য কথা নয়, সত্য কথা শুনে লাফিয়ে উঠছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি শ্রমিক বার্তা বাংলায় চালু রাখার চেষ্টা করবেন। আমিও শ্রমিকদের সঙ্গে কিছু কাজ করি, তাদের অনুরোধ এটা যেন তিনি করেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানি না, পশ্চিমবাংলা পত্রিকার সার্কুলেশন সম্বন্ধে তিনি বলেছিলেন। আমি জানি না মন্ত্রী মহাশয়ের সার্কুলার কিনা—না হলে আমি খুব আনন্দিত হব—পশ্চিমবাংলা বলে যে পত্রিকাটি বেরোয় তাতে নেতাজী, বিবেকানন্দ, রবীন্দ্রনাথ, রামকৃষ্ণ ঠাকুরের উদ্ধৃতিগুলি পশ্চিমবাংলার

মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়, যাতে পশ্চিমবাংলার মানুষের নৈতিক চরিত্র ঠিক থাকে। কিন্তু আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করেছি কয়েকদিন আগে যে তথ্য পেয়েছি এই ডিপার্টমেন্ট থেকে, সেখানে নতুন সার্কুলার গেছে, বলা হয়েছে লেনিন, মার্কস-এর উদ্ধৃতি ছাড়া কারও উদ্ধৃতি থাকবে না, পশ্চিমবঙ্গ পত্রিকায়। অত্যন্ত ব্যথা পেলাম। রবীন্দ্রনাথ, নেতাজী কি দোষ করলেন? আমি জানি না সত্য কিনা, কিন্তু এই সংবাদ পেয়েছি, মাননীয় মন্ত্রী এটা ভাল বলতে পারবেন, কেন না তার ডিপার্টমেন্টই কাজ করছে।

এই সার্কুলার সত্য না হলে আমি খুশি হব, আনন্দিত হব। বাজেটের প্রথম দিকে মন্ত্রী মহাশয় বলেছেন, আমরা যতটুকু কাজ করতে পেরেছি সেটা পশ্চিমবাংলার মানুষের কাছে পৌঁছবে। পশ্চিমবাংলার যে সমস্যাগুলি পুঞ্জীভূত আছে—গ্রামাঞ্চলের সমস্যা, শহরাঞ্চলের সমস্যা, এইগুলি আমরা মানুষের কাছে পৌঁছে দেবার চেষ্টা করব। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলছি আপনি দয়া করে দেখুন গত ৮ মাসে পশ্চিমবাংলার কোনও গ্রামবাংলা এই পশ্চিমবাংলা পত্রিকায় স্থান পেয়েছে। সেদিকে আপনাদের বাগাড়ম্বর প্রচার ৫ হাজার ৩৮৭টি নলকূপ পৌঁছে দিয়েছি, ২০০ কিলোমিটার রাস্তা তৈরি করে দিলাম। ১৭৮ জন মেম্বার নিয়ে এসেছেন জোর গলায় বলতে পারেন। এটা বেশি দিন থাকে না। আমরাও ১৯৭২ সালে দেখেছি, "বেশ করেছি বলেছি"—এইভাবে বেশি দিন থাকা যায় না। ১৯৭২ সালে আপনাদের যেরকম অবস্থা হয়েছিল—আর একটি কথা বলছি তিনি কেবল বাগাড়ম্বর প্রতিশ্রুতির কথা বলছেন। আসলে আমরা কি দেখছি? পশ্চিমবঙ্গের মুখপত্র এই পত্রিকায় গ্রামের মানুষের কোনও স্থান নেই। তাই আমি অনুরোধ করছি পশ্চিমবঙ্গের ইনফর্মেশন ডিপার্টমেন্টকে বিশেষ কোনও পার্টির স্বার্থে কাজে না লাগিয়ে অ্যাকচুয়্যালি পশ্চিমবঙ্গের যেসব সমস্যা আছে সেগুলি তুলে ধরবেন পশ্চিমবঙ্গ পত্রিকায়। পশ্চিমবাংলার সর্বহারা মানুষের হাতে বর্ষার সময় যখন কাজ থাকে না মাঠে-ঘাটে, খেটে খাওয়া গরিব মানুষের হাতে যখন পয়সা থাকে না তখন এই মধ্যবিত্ত মানুষগুলো খেটে খাওয়া মানুষ, সর্বহারা মানুষদের অভাব মেটাবার চিন্তা করে।

আপনারা 'পশ্চিমবঙ্গ' পত্রিকায় কি এতটুকু তুলে ধরেছেন যে, আজকে গ্রামাঞ্চলে মধ্যবিত্ত শ্রেণীর সঙ্গে যদি গরিব লোকের ঝগড়াঝাটি বাধে তাহলে গ্রামে অশান্তির সৃষ্টি হবে, গ্রামে সমস্যার সৃষ্টি হবে? পশ্চিমবঙ্গের ইনফরমেশন ডিপার্টমেন্ট থেকে এরকম কোনও তথ্য গ্রামে যায়নি। পশ্চিমবাংলার সর্বহারা মানুষ, যাদের মাথায় কাঁঠাল ভেঙে আপনারা রাজনীতি করছেন, যাদের দুর্বলতা, নিরক্ষরতার সুযোগ নিয়ে আপনারা রাজনীতি করবার চেষ্টা করছেন, তাদের কাছে আপনাদের মুখপত্রের মারফত এইসব কথা পৌঁছে দিচ্ছেন না যে, গ্রামে শান্তিতে বাস করতে হলে একসঙ্গে থাকতে হবে। স্যার, প্রভূত পরিমাণে সমস্যা গ্রামবাংলায় আছে সেটা আমরা জানি। সেই সমস্যার কথা জেনে বিগত সরকার সেগুলি গ্রামবাংলার মানুষদের কাছে সরকারি প্রচার যন্ত্রের মাধ্যমে পৌঁছে দেবার চেষ্টা করেছিলেন যাতে তারা সে সম্পর্কে অবহিত হতে পারেন এবং তা হলে নিজেরা আত্মনির্ভরশীল হতে পারেন। কিন্তু বর্তমান সরকারের এই ৮ মাসের কার্যকলাপের মধ্যে আমরা সে রকম কিছু দেখতে পাচ্ছি না। স্যার, আমি মন্ত্রী মহাশয়ের কাছে তথ্য চাইছি, বাগাড়ম্বর ভাষণ চাইছি না। কারণ সেই ভাষণের মধ্যে একটার পর একটা কন্ট্রাডিকশন। লাস্ট প্যারার সঙ্গে আগের প্যারার কন্ট্রাডিকশন, প্রথম প্যারার সঙ্গে অন্যান্য প্যারার কন্ট্রাডিকশন। এই কন্ট্রাডিকশন আমি চাইছি না। আমি

চাইছি, সত্য কথাগুলি গ্রামের মানুষদের জানাবার চেষ্টা করুন। চিৎকার করবেন না। আপনাদের কাছেও তথ্য আছে, আমাদের কাছেও তথ্য আছে। স্যার, এই ইনফরমেশন ডিপার্টমেন্টটা ব্যক্তিগতভাবে কার প্রচার করছে? এই ডিপার্টমেন্ট সি. পি. এম. পার্টির প্রচার ছাড়া অন্য কোনও পার্টির প্রচার করছে না। স্যার, আমার কাছে যে সব তথ্য আছে সেগুলি আমি আপনার মাধ্যমে হাউসে রাখছি। এটি হ্যান্ডআউট তার নং হচ্ছে ১০৫৩/৪৫০ তাতে দেখবেন—মন্ত্রী মহাশয় এটা নিশ্চয় জানেন, জেনেও না জানবার ভান করবেন না। সেই হ্যান্ডআউটে কি আছে দেখুন। স্যার, সেটার কথা বলার আগে তার আগের কিছু কথা আমি বলে নিই। দার্জিলিঙে নেপালি ভাষাকে সংবিধানের অন্তর্ভুক্ত করার জন্য যে আলোচনা সভা হয় সে বিষয়ে আপনারা জানেন যে, তাতে জনতাপার্টি, কংগ্রেস পার্টি, সি. পি. আই., সি. পি. এম. প্রভৃতি অনেক রাজনৈতিক পার্টির নেতারা যোগদান করেন। কিন্তু হ্যান্ডআউটে আমরা লক্ষ্য করছি, প্রেসের বন্ধুদের কাছেও শুনেছি যে—সেই হ্যান্ডআউটটি আমাদের কাছে আসে তাতে সি. পি. এম. পার্টিকেই প্রাধান্য দেওয়া হয়েছে। সি. পি. এম.-এর এম. এল. এ. বীরেন বোস, তার যে সমস্ত উদ্ধৃতি, যে সমস্ত অ্যাকটিভিটিস তা এই সরকারি প্রচার যন্ত্রের মাধ্যমে মানুষের কাছে পৌছে দেবার ভার নেওয়া হল। তাহলে অন্যান্য পার্টির যারা সেখানে পার্টিশিপেট করলেন তারা কি বানের জলে ভেসে এসেছিলেন? তাহলে এটা সি. পি. এম.-এর মুখপত্র হিসাবে কাজ করবে এটাই কি আমরা ধরে নিতে পারি? এই যেখানে অবস্থা সেখানে আপনারা আবার পক্ষপাতিত্বের কথা বলছেন। আগে নিজেদের আচরণ ঠিক করুন তবে অন্যদের সমালোচনা করবেন। এই যে আপনারা সঞ্জয় গান্ধীর সমালোচনা করছেন, অন্যান্যদের সমালোচনা করছেন এইসব সমালোচনা বা কথা আপনাদের মুখে শোভা পায় না, কারণ আপনারা নিজেদের আচরণ এখনও ঠিক করেননি। আজকে আপনারা নিজেদের বিবেকের কাছে প্রশ্ন করে জানুন যে কিভাবে এই ডিপার্টমেন্ট সরকারি পয়সায় একটি পার্টির প্রচার যন্ত্র হিসাবে কাজ করছে। এটা কোন অধিকারে আপনারা করছেন? এখানে শ্রদ্ধেয় হরিপদবাবু যখন বলছিলেন, তখন আপনারা বলছিলেন 'বেশ করছি'। এই যে পশ্চিমবাংলা পত্রিকায় মন্ত্রীদের ভাষণ বেরুচ্ছে, সি. পি. এম. দলের নেতাদের ভাষণ বেরুচ্ছে—এখানে আমার জিজ্ঞাস্য, আমরা, যারা এই বিধানসভায় এসেছি আমরা কি পশ্চিমবাংলার মানুষের কাছে কেউ নই? আমাদের কথা কি পশ্চিমবাংলার মানুষদের কাছে পৌছে দেওয়া হবে না? আমরা জানি, আমরা যেহেতু সি. পি. এম. পার্টির মেম্বার নই, যেহেতু সি. পি. এম.-এর খাতায় আমরা আমাদের নাম লেখায়নি তাই আমাদের কথা পশ্চিমবাংলার মানুষদের কাছে যাবে না। এটা কিন্তু ঠিক হচ্ছে না। কাজেই আপনারা যেখানে এতটা পক্ষপাতিত্বের দোষে দুষ্ট সেখানে আপনাদের মুখে কারও সমালোচনা শোভা পায় না। এটা আমার কথা নয়, এটা হরিপদবাবুর কথা নয়, এটা সমগ্র পশ্চিমবাংলার সাধারণ মানুষের কথা। এই কথাটাই আজকে পশ্চিমবাংলার মানুষরা তাদের অন্তর দিয়ে উপলব্ধি করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে যা বললাম তা আমি সব ভুলে যাচ্ছি, সব মাইনাস করে দিচ্ছি, আসুন আপনাকে সরকারি বিজ্ঞাপন দেবার ব্যাপারে কয়েকটি তথ্য দিই। স্যার, আমাদের এই ইনফরমেশন ডিপার্টমেন্ট থেকে সরকারি বিজ্ঞাপন দেবার একটা নিয়ম আছে। আমি যে অভিযোগ করছি তার প্রমাণ আমি দিয়ে দিতে পরি, আশা করি আমার অভিযোগের উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন। অন্য জেলার তথ্য আমার কাছে

নেই, আমি বীরভূম জেলার তথ্য দিচ্ছি। সেখানে 'ধূসর মাটি' বলে সি. পি. এম.-এর একটি পত্রিকা আছে। এখান থেকে সার্কুলার গিয়েছে ওভার টেলিফোন-লিখিত সার্কুলার যায় না, যে শুধু এই 'ধূসর মাটি' পত্রিকাকে বিজ্ঞাপন দেওয়া হোক। স্যার, বিশ্বাস করবেন কিনা জানি না যে, দাদাঠাকুরের মতন একজন পণ্ডিত ব্যক্তি, যিনি কোনও পার্টির সঙ্গে যুক্ত নন, তিনি 'দৈনিক চন্দ্রভাগ' বলে যে পত্রিকাটি চালান এখান থেকে সার্কুলার গিয়েছে যে, তিনি যতক্ষণ না সি. পি. এম.-এর সঙ্গে সরাসরি যুক্ত হবেন ততক্ষণ তাদের সরকারি কোনও বিজ্ঞাপন দেওয়া হবে না।

[6-20—6-30 P.M.]

লজ্জা লাগে না, সরকারি যন্ত্র নিয়ে আপনারা পার্টির প্রচার করছেন? ক্ষমতা থাকে, আপনারা ১৭৮ জন এসেছেন—ক্ষমতার সদ্ব্যবহার করে আজকে মানুষের কাছে পৌঁছে দিন না, মোটা ভাত, কাপড়, হেল্‌থ সেন্টার করে দিন না, বেকার ভাইদের পেটে অন্ন পৌঁছে দিন না, গ্রামে গ্রামে রাস্তা করে দিন না, কেন মিথ্যা কথা প্রচার যন্ত্রের মাধ্যমে চালাচ্ছেন। আজকে একটা বিশেষ পার্টির সেল হিসাবে ইনফর্মেশন ডিপার্টমেন্ট রাইটার্স বিল্ডিংসে বসে থাকবে এবং পশ্চিমবাংলার মানুষের জনপ্রতিনিধি হিসাবে আমরা মুখ বুজে সহ্য করব, এটা চলতে পারে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এই বিষয়ে আপনি লক্ষ্য রাখুন, আমরা জানি আপনার ইচ্ছা থাকলেও—আমরা পশ্চিমবাংলার অনেক খবর রাখি—আজকে পশ্চিমবাংলায় অনেক সমালোচনা হয়েছে, এক্সট্রা পাওয়ার একজন এনজয় করেন বলে ভারতবর্ষের অনেকে সমালোচনা করেছেন, কিন্তু আমরা জানি ইনফর্মেশন ডিপার্টমেন্ট না জানলেও আমাদের কাছে ইনফর্মেশন আছে, আনঅফিসিয়াল ইনফর্মেশন, যে মন্ত্রী মহাশয়ের ইচ্ছা অনুসারে সেই ডিপার্টমেন্ট চলতে পারে না। সেই ব্যক্তি, যিনি এক্সট্রা কনস্টিটিউশনাল পাওয়ার এনজয় করছেন, তাঁর নির্দেশ মতো আজকে পশ্চিমবাংলার ইনফর্মেশন ডিপার্টমেন্ট চলছে। তিনি বলছেন পশ্চিমবাংলায় শ্রমিক বার্তা হিন্দিতে চলবে, বাংলা বন্ধ কর, বাংলা বন্ধ হয়ে যাচ্ছে। তিনি বলছেন, নেতাজীর কথা চলবে না, রবীন্দ্রনাথের কথা চলবে না, পশ্চিমবাংলায় বিবেকানন্দের কথা চলবে না—আমি সাবধান করে দিচ্ছি, এই পশ্চিমবাংলার সংস্কৃতি সম্বন্ধে আগেই ওয়াকিবহাল আছি—গঙ্গার জলে ইলিশ মাছের চাষ ভাল লাগে, এই পশ্চিমবাংলার মানুষ রবীন্দ্রনাথের, নেতাজীর এবং বিবেকানন্দের কথা অন্তর দিয়ে নেবে। কিন্তু এই গঙ্গার মধ্যে পুঁটি মাছের চাষ বা কুচো চিংড়ি মাছের চাষ করতে যাবেন না, পশ্চিমবাংলার মানুষের উপর জোর করে লেনিন-এর ডোজ জোর করে মার্কসের ডোজ পৌঁছে দেবার জন্য এই পশ্চিমবাংলা পত্রিকাকে ব্যবহার করবার চেষ্টা করবেন না। পশ্চিমবাংলার মানুষ এটাকে প্রত্যাখ্যান করবে। রবীন্দ্রনাথকে বর্জন করে, নেতাজীকে বর্জন করে—নিজের বাবাকে বাবা বলবেন না, বাইরের দেশের লোককে বাবা বলবেন, লজ্জা লাগে না? নিজের বাবাকে বাবা বলুন, মাকে মা বলুন, তারপর বাইরের কাউকে কাকিমা বলুন, মেসোমশাই বলুন, আপত্তি নেই। নিজের ঘরের কথা ভুলে গিয়ে, নিজের দেশের সংস্কৃতির কথা ভুলে গিয়ে বাইরের সংস্কৃতিকে ধার করবার কোনও অধিকার পশ্চিমবাংলার ইনফর্মেশন ডিপার্টমেন্টের নেই। মানুষের পয়সা নিয়ে যারা তছনছ করছেন, এটা পার্টির সেল হিসাবে, তাদের প্রতি আমি সাবধান বাণী উচ্চারণ করি। তাই আপনার মাধ্যমে ওদের জানাই, পশ্চিমবাংলা পত্রিকাকে যারা একটা

*পার্টির প্রচার যন্ত্র হিসাবে ব্যবহার করছেন, আমি মনে করি এই বিধানসভা থেকে একটা পয়সা তাদের জন্য বরাদ্দ করার কারুর অধিকার নেই।* আমি জানি পার্টির অনেক খরচ আছে, পার্টির খরচ দরকার, প্রচার যন্ত্রের জন্য টাকা রাখা সম্ভব নয়, যে অর্থ তারা উপার্জন করছেন টাটা বিড়লার কাছ থেকে, সেটা ব্রিগেডের মিটিং-এ খরচ হতে হতেই শেষ হয়ে যাচ্ছে। বিড়লা টাকার কাছ থেকে যে অর্থ উপার্জন করছে, ইনফর্মেশন ডিপার্টমেন্টের খরচ করার মতো অত অর্থ নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই যে পক্ষপাতদুষ্ট ইনফর্মেশন ডিপার্টমেন্ট, সরকারি প্রচার যন্ত্র ছাড়াও সি. পি. এম.এর প্রচারের জন্য ব্যবহৃত হচ্ছে, সেই ডিপার্টমেন্টের জন্য এক পয়সা বরাদ্দ করার বিরোধিতা করছি এবং আমি যে কাট মোশন এনেছি, to discuss that the information & Public Relations Department of the Government of West Bengal is doing public relation for the CPM and misusing Govt. machinary for political propaganda of CPM.

তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। বন্দে মাতরম।

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** মিঃ চেয়ারম্যান, স্যার, আমার আগে দু'জন বক্তা বলে গেলেন, তাঁদের কথায় আমি পরে আসছি। তার পূর্বে পশ্চিমবঙ্গের তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থাপন করতে গিয়ে যে ভাষণ রাখলেন তাকে আমি সমর্থন করছি। এই সূত্রে বলি মাননীয় বিরোধী সদস্য ভারতীয় বরপুত্র এবং হরির পদাশ্রিত মানীয় হরিপদ ভারতীর বাক এবং অর্থ সম্পৃক্ত বাণী শুনলাম এবং সেই বাণীর সর্বশেষ কথা—যেমন ঝুলির ভিতর থেকে বিড়াল বেরিয়ে আসে ঠিক সেই রকম বেরিয়ে এল 'বিরোধিতা করছি' শব্দটি। এই বিরোধিতা কথাটার আগে তিনি অনেক নিঃসন্দেহে, অনেক কিন্তু অনেক সঙ্গে সঙ্গে, অনেক যদি ইত্যাদি ইত্যাদি বলেছেন। কিন্তু আমি এই সূত্রে একজন বিদগ্ধ শিক্ষাবিদ হিসাবে তাঁর কাছ থেকে আরও অনেক কিছু আশা করেছিলাম। আজকে তিনি অপসংস্কৃতির কথা বললেন। সংস্কৃতি জিনিসটা কি? সংস্কৃতির একটু ব্যাখ্যা দরকার। অপসংস্কৃতি কি, এটারও ব্যাখ্যা দরকার। এটা এই কারণে বলতে চাইছি প্রশ্ন হচ্ছে, সংস্কৃতি কথাটা এল কোথা থেকে? কাদের কথা বলে কৃষ্টি-সংস্কৃতি? তাহলে এটা কোন শব্দে ছিল? আমার মনে হয় সংস্কৃতির আগে বহুল প্রচলিত ছিল কৃষ্টি শব্দটি। কৃর্ষ ধাতুর 'ক্তিন' প্রত্যয়ে 'কৃষ্টি'। যারা কর্ষণ করে তাদের কথা যারা বলে তাদের বলা হবে কৃষ্টির ধারক ও বাহক। অথচ যারা কর্ষণ করে, মাঠে ময়দানে কাজ করে, ভূমিতে ফসল ফলায়, তাদেরই উৎপন্ন ফসল ভোগ করে করে এই রকম দেব-দুর্লভ চেহারাটা করেছেন যারা, তারাই সংস্কৃতির নামে আজকাল অপসংস্কৃতির বেসাতি চালাচ্ছেন। শ্রমিক-মধ্যবিত্ত—মেহনতি মানুষগুলোর কৃষ্টি-সংস্কৃতিকে উর্দ্ধে তুলে ধরার দায়িত্ব আছে এই সরকারের। সেইজন্যই আজকে প্রশ্ন আর্ট ফর আর্ট সেক হবে, অথবা আর্ট ফর পিপল সেক হবে। ভাববাদ এবং বস্তুবাদের প্রশ্নে যদি ভাববাদের গণ্ডীর মধ্যে আমরা এখনও ঘুরপাক খেতে থাকি তাহলে আমরা আর্ট ফর আর্ট সেক্ বলব। কিন্তু আজকের নতুন সরকার চিন্তা করে তাদের কথা, যারা জমি কর্ষণ করে, সেই কর্ষণকারিদের কথা। তাদের যা চিন্তা-ভাবনা, তাদের জীবন-ধারার প্রতি দিনের সমস্যা, সেগুলির সমাধান কার্যকে রূপায়িত করার জন্য চেতনার বিকাশ ঘটাবার জন্য কৃষ্টি সংস্কৃতিকে

বিশ্লেষণ করার দায়িত্ব নিয়েছেন এই সরকার। এবং তার সুর ফুটে উঠেছে এই বাজেট ভাষণের মধ্যে।

তারপর যিনি ভাষণ রাখলেন সেই সুনীতিবাবুকে একটা কথা বলি, তাঁর বাবা-মা অনেক ভেবেচিন্তে নামকরণ করেছিলেন সুনীতি। তিনি তাঁর নামকরণের একটু অন্তত যথার্থতা প্রমাণ করুন। এটা এই কারণে বলছি যে, অপসংস্কৃতির কথা যেভাবে আলোচিত হচ্ছে তাতে আমরা দেখছি যে, সে সম্বন্ধে আমাদের মাননীয় তথ্যমন্ত্রীর ভাষণেই রয়েছে, 'অবক্ষয় এবং হতাশাবোধ গোটা সমাজকে গ্রাস করেছে।" এই হতাশা এবং অবক্ষয় এসেছে কেন? আমরা জানি বুর্জোয়া গণতন্ত্র যখন গাড্ডায় পড়ে যায় তখন তাকে উদ্ধার করার জন্য এগিয়ে আসে দুটি মোক্ষম জিনিস, একটি ফ্যাসিবাদ এবং অপরটি হচ্ছে অপসংস্কৃতি। এই দ্বিতীয় পর্যায়ের এবং প্রথম পর্যায়ের উভয়েরই ধারক এবং বাহক ছিলেন সুনীতিবাবুর দল বিগত ৫/৭ বছর সময় ধরে। যার ফলে আমরা দেখেছি, বেশি কিছু কথা নয়, "হেল্‌প টু দি স্টাডি অফ্‌ স্যাঙ্গক্রিটের" উপলক্ষ্যণে তৃতীয়টি বলে একটা কথা আছে যে, কি দিয়ে কি চিনতে পারা যায়। যেমন জটা দিয়ে তাপস চিনতে পারা যায়। তাহলে অপসংস্কৃতির ধারক এবং বাহক কিভাবে চিনতে পারা যায়? যদি বলা যায় লম্বা চুল, লম্বা দাড়ি এবং ঝোলানো গোঁফ আছে যাদের তারাই অপসংস্কৃতির ধারক এবং বাহক, তাহলে বোধ হয় ঠিক হয়। মাননীয় সভাপতি মহাশয়, এই প্রসঙ্গে আর একটা কথা বলি যে, আজকে এই পরিবর্তিত অবস্থায় আজকে বেশি বেশি করে কাদের কথা বলা প্রয়োজন। যেভাবে এতদিন চলেছে সেইভাবে যদি আজকেও চালানো যায় তাহলে, যাদের কথা বলা দরকার তাদের কথা বলার সুযোগ থাকবে না। আমি যা পূর্বে বলেছি সেই কৃষকদের কথা আজকে বেশি বেশি করে থাকা দরকার। হরিপদবাবু যেভাবে ব্যাখ্যা করে গেলেন তাতে তিনি বলেছেন যে, "পশ্চিমবঙ্গ" বলে যে পত্রিকাটি বেরুচ্ছে তাতে বিজ্ঞাপন কোথায় কোথায় বেশি যাবে—একটু আগে তিনি বললেন গ্রামের ছোট ছোট পত্রিকাগুলিকে বেশি বেশি করে সাহায্য দেওয়া দরকার। আবার অপর পক্ষে তিনি বললেন যে, যদি সেখানে বেশি বেশি করে বিজ্ঞাপন যায় তাহলে কলকাতার বহুল প্রচারিত, যেগুলির ওঁনার কথায়, উনি বলেছেন, "আমি অভাজন, আমরা কয়জন যেগুলি পড়ি" সেখানে বিজ্ঞাপন যদি না যায় তাহলে আমরা সংবাদ সংগ্রহ করতে পারব না। কারণ এই সরকারের বিভিন্ন বিজ্ঞাপন নাকি চলে যাচ্ছে গ্রামবাংলার সাধারণ পত্রপত্রিকাগুলিতে। এই স্ববিরোধিতার মধ্যে সারবর্তা যা একটু রয়েছে তা আমাদের চিন্তা করার বিষয়। যাই হোক আমি যে কথা বলতে চাই যে, এই অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াই করবার জন্য আমাদের মাননীয় মন্ত্রী সকলকে কাঁধে কাঁধ মিলিয়ে এগিয়ে আসবার জন্য আহ্বান জানিয়েছেন। আজকে যদি এটুকু মনে রাখতে পারি যে, সামাজিক মূল্যবোধ বলে যে জিনিস ছিল, সেটাকে আজকে এই সমাজের মধ্যেই হারিয়ে ফেলেছি, তাকে যদি পুনরুদ্ধার করতে না পারি তাহলে গোটা সমাজকে আমরা তুলে ধরতে পারব না।

[6-30—6-40 P.M.]

একটা সামাজিক বিবর্তনের মধ্যে দিয়ে তাকে ফিরিয়ে নিয়ে আসতে হয়। মৌলিক কাঠামো ভেঙে এগিয়ে যেতে হবে। স্ট্রাকচারকে ভাঙতে গিয়ে সুপার স্ট্রাকচারকে আঘাত করে

ধাপে ধাপে এগুতে হবে এবং সেই সংগ্রামে সাংস্কৃতিই অন্যতম হাতিয়ার। অর্থনৈতিক চেতনা নিশ্চয়ই থাকবে। তবে সামাজিক চেতনাও বাড়াতে হবে। রাজনৈতিক চেতনা সমৃদ্ধ করতে হবে এবং সাংস্কৃতিক চেতনার মান উন্নয়ন করতে হবে। সেই সাংস্কৃতিক চেতনার মানকে সমৃদ্ধ করে তোলার জন্য মাননীয় তথ্য এবং জনসংযোগ মন্ত্রী যে বক্তব্য রেখেছেন তার মধ্যে সেই ইঙ্গিতই প্রকাশ পেয়েছে। পরিশেষে আমি দুটি জিনিস বলব। একটি হতাশা এবং অবক্ষয়ের শিকার হয়ে দৃষ্টান্ত স্থাপন করেছেন মাননীয় সুনীতিবাবু প্রশ্নোত্তরের সময়ে। তিনি প্রশ্ন করেছিলেন যে ১৭৮ জন বিশেষ পশুর চিকিৎসার জন্য যে আবেদন করা হয়েছে তার ফল কি হল? এই ধরনের প্রশ্ন কোন মানসিকতা থেকে আসতে পারে তা আমাদের বোধগম্য নয়। হতাশা ও অবক্ষয়ের শিকার তিনি। তাই সুনীতিবাবুকে বলি, আপনার বাবা এবং মা যে নামকরণ করেছিলেন আপনি তার সার্থকতা প্রতিপন্ন করুন। আর একটি হল মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়, পাঁচালী গেয়ে বলে গেলেন যে বাগনান কলেজে ছাত্রপরিষদ জয়লাভ করেছেন। সি. পি. এম. প্রভাবিত এস. এফ. আই. রেন অফ টেরর সৃষ্টি করেছেন—এটা সম্পূর্ণ অসত্য কথা। আমি ঐ কলেজের শিক্ষা বিভাগের সাথে জড়িত আছি। এই সমস্ত অসত্য কথা বিধানসভার পবিত্র কক্ষে পরিবেশন করা ঠিক নয়। এই প্রসঙ্গে আমার একটি কথা মনে পড়ে গেল—প্রয়াত শিল্পী গঙ্গাপদ বসু একটি নাটক লিখেছিলেন, 'সত্য মারা গেছে'। আমার মনে হয় 'সত্যবাবুর' আচার-আচরণ, চিন্তা-ভাবনা মাথায় রেখেই তিনি এই নাটকটির নামকরণ ঠিক করেছিলেন। সবশেষে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের মাননীয় তথ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। তার বাজেটে দেখলাম সরকারের অভিষ্ট লক্ষ্য, তার কর্মসূচি এবং কর্মসূচিকে নিয়ে এগিয়ে যাব এই একটি কথা এবং সেই কথা বলতে গিয়ে তিনি বলেছেন বাগাড়ম্বর নয়, কথার বেষাতি নয়, সত্য পথে আমরা এগিয়ে যাব। এর আগে যে সরকার ছিল তারা যে অন্যায়, অপরাধ করেছেন সেই পথে না এগিয়ে আমরা এই বিভাগকে সঠিক পথে এগিয়ে নিয়ে যাব কিন্তু আমি দেখলাম এই কথা সুনীতিবাবুরা সহ্য করতে পারলেন না এবং সহ্য করতে না পেরে শুধু সমালোচনা করছিলেন। তারা জানেন না তারা কিভাবে অন্যায় অপরাধ করেছেন এই বিভাগ নিয়ে। টি. ভি.র জন্য রাধা ফিল্ম স্টুডিওটিকে অধিগ্রহণ করতে গিয়ে ২০ লক্ষ টাকা খরচা করেছেন। আমাদের তা বহন করতে হচ্ছে এবং এটা বহন করার মূলে ঐ কংগ্রেসি সরকারের ব্যর্থতা। এটা কেন্দ্রের কর্তব্য এবং দায়িত্ব। তারা কেন্দ্রের কাছে এই টাকার দাবি করতে পারতেন কিন্তু তারা তা করেননি। গ্রামাঞ্চলের মানুষের প্রতি আগেকার সরকার যে বিশ্বাসঘাতকতা করেছেন সেই বিশ্বাসঘাতকতার ফল আজ আমরা দেখতে পাচ্ছি। তাই আমরা গ্রামের মানুষের কথা শুনতে চাচ্ছি। তাদের আশা-আকাঙ্খার কথা, দুঃখ-দারিদ্র্যর কথা যাতে আমরা সব তুলে ধরতে পারি এই সরকার সর্বতোভাবে চেষ্টা করবে এবং এই কথা বলেছেন বলে সাধুবাদ পাবেন।

আমরা দেখছি, প্রাণহীন তথ্যচিত্র দিয়ে আগে সব পঙ্গু করা হয়েছিল। এখন সত্যিকারের তথ্যনিষ্ঠা হয় তা আমার সরকার করবেন বলে যে প্রতিশ্রুতি দিয়েছেন তার জন্য তাঁদের

অভিনন্দন জানাচ্ছি। হরিপদবাবু বললেন চণ্ডালিকাকে কেন বাদ দেওয়া হল, তা হয়নি তাকে নেওয়া হবে। গোর্কির মা, নীলদর্পণের সঙ্গে সঙ্গে রবীন্দ্রনাথের তাসের দেশ যুক্ত করা হয়েছে, যা লোকরঞ্জন শাখা প্রযোজনা করেছেন। সুতরাং এসব বাগাড়ম্বর নয়। মিথ্যা তথ্য পরিবেশিত হচ্ছে বলে তিনি যা বললেন সেটা দেখালে তার ব্যবস্থা নিশ্চয় করা হবে। বঙ্গ সংস্কৃতির সম্বন্ধে তিনি বলেছেন। আমি বলব বঙ্গসংস্কৃতির প্রতি তাঁর কোনও আনুকূল্য ছিল কিনা সে সম্বন্ধে তিনি বলেছেন। কিন্তু বঙ্গ সংস্কৃতির ব্যাপারে এটা যাতে কায়েমী স্বার্থের হাতে না যায় এবং একে যাতে গণমুখি করা যায় সেদিকটা আপনি দেখবেন। সুনীতিবাবু বললেন নেতাজী ও অন্যান্য মণীষীদের জীবনী তোলা হয়নি। কিন্তু ২৩শে জানুয়ারি নেতাজীর জীবনী ও বাণী নিয়ে যে তথ্য পশ্চিমবঙ্গ পত্রিকায় প্রকাশিত হয়েছিল তা অভিনন্দনযোগ্য। সুতরাং এইসব পত্রিকার সঙ্গে তাঁর সম্পর্ক আছে কিনা যথেষ্ট সন্দেহ আছে, এবং যদি তিনি এসব পড়তেন তাহলে অনেক জ্ঞান অর্জন করতে পারতেন। আপনি যখন লোকসংস্কৃতির উন্নতি সাধন করবেন তখন মনে রাখবেন এগুলি যেন শুধু শহরমুখি না হয়ে গ্রামকেন্দ্রীক হয়। অর্থাৎ গ্রামে যাতে মঞ্চ নির্মাণ হয় এবং আমাদের সরকার কি করছেন না করছেন তা যাতে জনসাধারণ বুঝতে পারেন তার ব্যবস্থা করবেন। তথ্য কেন্দ্রের সঙ্গে যাতে গ্রামের মানুষের পরিচিতি বেশি হয় তার পরিকল্পনা আপনি গ্রহণ করবেন। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

[6-40—6-50 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মিঃ চেয়ারম্যান স্যার, যে ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তার সম্বন্ধে দু'একটি কথা বলতে চাই। এখানে একটা গুরুত্বপূর্ণ কথা বলা হয়েছে—"নতুন সরকার দয়িত্ব গ্রহণ করার পর তাঁদের ঘোষিত নীতির একটি গুরুত্বপূর্ণ দিক ছিল যে, এই সরকার তাঁদের কর্মসূচি রূপায়ণ করবেন জনসাধারণের সঙ্গে নিবিড় সম্পর্ক ও আলাপ-আলোচনার ভিত্তিতে।"—সেটা খুব ভাল কথা। কিন্তু যে নীতির কথা বলা হল তার প্রতিফলন ৭/৮ মাসে আমরা দেখিনি। কলকাতার বুকে পত্রপত্রিকা নিয়ে অনেক আলোচনা হয়েছে। কিন্তু আমার কথা হচ্ছে জনসংযোগের জন্য যেকথা বলা হল সেটা যদি করতে হয় তাহলে তা জেলা ভিত্তিক করা যায় কিনা সেটা দেখবেন। জেলা ভিত্তিক বলতে বলতে চাই বিভিন্ন সাংস্কৃতিক, পত্রপত্রিকা, বা যে কোনও বিষয়ে হোক সেগুলিকে ডিসেন্ট্রালাইজেশন করে তাকে জনসংযোগ করা যায় কিনা সে সম্বন্ধে চিন্তা করবার জন্য অনুরোধ করছি। জেলায় একটা দপ্তর আছে, মাঝে মাঝে গাড়ি গিয়ে থানা বা হেল্থ কোয়ার্টারে কতকগুলি ছবি দেখিয়ে এল তাতে কি জনসংযোগ হয়? সুতরাং সরকারি নীতি মানুষের কাছে পৌঁছে দেবার জন্য জেলা পর্যায়ে যে প্রশাসনিক কাঠামো আছে তাকে হয় তুলে দিয়ে অন্য পন্থা অবলম্বন করা দরকার, কিংবা তাকে আরও সুষ্ঠভাবে সাজিয়ে সরকারের কথা, কৃষির কথা, সাংস্কৃতিক কথা, শিক্ষা বিস্তারের কথা, মানুষের কাছে পৌঁছে দেবার উদ্দেশ্য হয় তাহলে এই দপ্তরকে জেলা ভিত্তিক করা দরকার। নর্থ বেঙ্গলের শিলিগুড়িতে বা অন্য কোথাও আছে এটা না করে জেলা ভিত্তিক রূপে পরিণত করলে যে উদ্দেশ্যে জনসংযোগের কথা বলা হয়েছে সেটা সফল হতে পারে। অপর দিকে দেখা যাচ্ছে গত অধিবেশনে মন্ত্রী মহোদয়ের বক্তব্য ছিল যা এখনও আছে যে মফস্বলে সাপ্তাহিক, পাক্ষিক ও মাসিক

পত্রিকাগুলিকে সাহায্য করা হবে। কিন্তু দুঃখের বিষয় এক্ষেত্রে পক্ষপাতিত্ব দেখা যাচ্ছে। অর্থাৎ বিভিন্ন জেলায় উল্লেখযোগ্য অনেক পত্রিকা আছে যাদের বিষয়ে কোনও প্রতিশ্রুতি রক্ষা করা হয়নি।

এবারে অ্যাডভার্টাইজমেন্টের কথা বলি। সরকারি বিজ্ঞপ্তির ব্যাপারে ডিসক্রিমিনেশন করা হচ্ছে, বেছে বেছে কতকগুলি পত্রিকাকে অ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হচ্ছে, যেমন আমি উল্লেখ করছি অমলবাবুর জেলার কথা, গণকণ্ঠ পত্রিকার কথা। গণকণ্ঠ পত্রিকা একটা ভাল পত্রিকা, তার প্রচারও ভাল, সবকিছু ভাল কিন্তু তাকে অ্যাডভার্টাইজমেন্ট কিছু দেওয়া হয় না। মন্ত্রী মহাশয়ের প্রতিশ্রুতি হচ্ছে পক্ষপাতশূন্য হয়ে মফস্বলের পত্রপত্রিকাকে সব রকম সহযোগিতা দেবেন। একথা আগেও আপনি বলেছেন, এখনও আপনার বক্তব্যে এটা আছে। কিন্তু বাস্তবে দেখতে পওয়া যাচ্ছে আপনি সেই প্রতিশ্রুতি পালন করেননি। এখন সংস্কৃতির সম্বন্ধে দু'একটা কথা বলি। আমি মালদহের কথা বলি। গম্ভীরা গ্রাম মরতে বসেছে। আপনি জনসংযোগের কথা বলেছেন, সাধারণ মানুষকে আনবার জন্য, জনসংযোগ করবার জন্য আপনি গম্ভীরা গ্রামে একটা থিয়েটারের আয়োজন করুন, দেখবেন গম্ভীরা গ্রামে বহু লোক তাতে অংশগ্রহণ করেছে। গ্রামের মানুষ সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমে বহু জিনিস পেতে পারে, সেই দিকে আপনি নজর দিন। সিনেমা উঠিয়ে দিতে চাইছেন। সরকার যাত্রা পার্টির এমন অবস্থা করেছেন, গ্রামের মানুষের জন্য গ্রামে বহু যাত্রা, থিয়েটার-এর জন্য বহু অ্যামেচার ক্লাব আছে, তাদের সাহায্যের ব্যাপারে আপনার হস্ত প্রসারিত নয়। তাই আপনাকে অনুরোধ করছি গ্রামে যেগুলি ছোট ছোট ক্লাব আছে যেখানে সাংস্কৃতিক অনুষ্ঠান হয়ে থাকে তাদের ব্যাপারে প্রতুলতা আনুন, তাদের টাকা-পয়সা একটু বেশি করে দিন যাতে করে তারা উৎসাহিত হতে পারে। আপনি আপনার প্রতিশ্রুতি রাখেননি বলে আপনার ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** আলোচ্য ব্যয় মঞ্জুরি দাবির উপর নির্দিষ্ট সময়সূচি ৬.৫৭ মিঃ এ শেষ হওয়ার কথা, কিন্তু তালিকায় এখনও যেসমস্ত বক্তা রয়েছেন তাঁদের বক্তৃতার জন্য আরও কিছু সময় প্রয়োজন। মিনিস্টার্স রিপ্লাই এখনও বাকি আছে। সেজন্য পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালীর ২৯০ ধারা অনুযায়ী এই দাবি মঞ্জুরির আলোচনার সময় আরও আধ ঘন্টা বাড়ানো হোক, তারজন্য আপনাদের সম্মতি চাইছি। আশা করি আপনাদের সম্মতি আছে। সুতরাং আরও আধ ঘন্টা সময় বাড়ানো হল।

[6-50—7-00 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছি তার উপর মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তব্য মনোযোগ দিয়ে শুনেছি এবং সেই বিষয়ে যে বিষয়টা সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় তার জবাব দেওয়া প্রয়োজন বলে মনে করছি। মাননীয় সদস্য হরিপদ ভারতী গত সভাতে, গত বাজেট বক্তৃতার উপর যে ভাষণ দিয়েছেন তাতে একটা প্রসঙ্গ তুলেছিলেন, সেই প্রসঙ্গ আবার তিনি উত্থাপন করেছেন এবং বলতে গিয়ে যেভাবে একটা দ্বিধা চিত্ত নিয়ে বলেছেন তাতে তিনি নাকি একটা গুজব শুনেছেন যে আমি বা আমার সরকার মনে করেন রবীন্দ্রনাথ ইত্যাদি অপসংস্কৃতির প্রতীক।

খুব দুঃখজনক, এইসব কথার উত্তর দিতে যাওয়া। তিনি এইসব গুজব কোথা থেকে শোনেন বা কেন শোনেন, জাগ্রত অবস্থায় দিনে শোনেন না রাতে শোনেন জানি না, কিন্তু কথা হচ্ছে, এই ধরনের প্রশ্নের বা গুজবের উত্তর দিতে যাওয়া আমার পক্ষে খুব আত্মসম্মানের মনে হয় না, বার বার এক কথার উত্তর দিতে যাওয়া। আমি প্রথমে তথ্যের কথা কিছু বলব, তারপর এই সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গির কথা বলব। আমার কাছে একটা তালিকা আছে, সেটা পড়তে সময় লাগবে, আমরা আসার পর গত আট মাসে রবীন্দ্রনাথের নৃত্যনাট্য চণ্ডালিকা, শ্যামা ইত্যাদি কোথায় কোথায় অনুষ্ঠিত হয়েছে গতকাল পর্যন্ত। তিনি যখন গতবার বাজেট-এর উপর ভাষণ দিচ্ছিলেন গতবার, সেই দিনই এক জায়গায় চণ্ডালিকা হচ্ছিল। আমাদের এই অভিনয়টা এখনও চলছে, শ্যামা নৃত্যনাট্য, চণ্ডালিকা এবং আরও একটা নৃত্যনাট্য করতাম অচলায়তন, সেটা এখন আর সম্ভব হচ্ছে না। আমি তাদের এই কথা বলেছিলাম এবং আবার বলছি, আমাদের সংস্থাটা খুব ছোট, তাতে মাত্র দুটি দল আছে, যারা নাটক করতে পারেন। তারা যা করতেন তার উপর দাঁড়িয়ে, আমরা আসার পর তাদের বলেছিলাম নতুন কিছু নাটক করতে হবে, নীলদর্পন এবং ম্যাকসিম গোর্কির মা, এই দুটি নাটকের প্রতি তাদের আপত্তি থাকলে আমাদের কিছু করার নেই। তার আপত্তি থাকলে আমি ভেবে দেখব, কিন্তু বিভিন্ন জায়গা থেকে দাবি যখন আসে, চণ্ডালিকা করুন, তারা চেষ্টা করে, দাবি আসে যখন রামকৃষ্ণ করুন, তারা চেষ্টা করবে কিন্তু কোনও নাটক বন্ধ করে দেবার সিদ্ধান্ত আমরা করিনি। নতুন করে আমরা দুটি নাটক করতে বলেছি এবং সব সময় সেটা তারা করে, যখন যেখান থেকে দাবি আসে। তথ্যের দিক থেকে যদি বলেন গত দু'মাসে কোথায় রবীন্দ্রনাথের নাটক করা হয়েছে, সেই তথ্য আছে এবং আগামী এক মাসে কি কি চুক্তি হয়ে রয়েছে, কোথায় কোথায় হবে, তার তথ্য আমার কাছে আছে। অর্থাৎ চলছে এইগুলো, দরকার হলে আমার কাছ থেকে দেখে যেতে পারেন। প্রশ্ন উঠেছে এই সম্পর্কে যে নেতাজী সুভাষচন্দ্র কি বাতিল হয়ে গেল? রবীন্দ্রনাথ, বিবেকানন্দ কি বাতিল হয়ে গেল? এখানে সেই প্রশ্ন উঠেছে, পশ্চিমবাংলা নিয়ে প্রশ্ন উঠেছে এবং লোকরঞ্জন শাখা নিয়ে প্রশ্ন উঠেছে। অবশ্য সুনীতিবাবু, কংগ্রেস পক্ষের সদস্য, তিনি ভাষণ দিলেন, তারপর পালিয়ে গেলেন। তিনি আর একটু বুদ্ধিমত্তার পরিচয় দিলে ভাল হত। কিন্তু মাননীয় সদস্য হরিপদবাবুকে এই কথা বলতে চাই, আপনাকে আমি যা তথ্য দিচ্ছি লোকরঞ্জন শাখায় আমরা যে কাজ করছি, তাতে প্রমাণ হচ্ছে না রবীন্দ্রনাথ বাতিল হয়ে গেছে, আমি তার সঙ্গে তাঁকে বলতে চাই, এই কথা মনে করার কোন কারণ নেই, আমরা আসার পর আজ পর্যন্ত বিদেশিদের কাছে যে কয়টি বই উপহার দিয়েছি, প্রত্যেকটা উপহার দিয়েছি রবীন্দ্রনাথের বই। ভিয়েতনামের প্রতিনিধি যাঁরা এসেছিলেন সাংস্কৃতিক উৎসবে, সেই ভিয়েতনামী প্রতিনিধিদের আমরা জিজ্ঞাসা করেছিলাম। রবীন্দ্রনাথের গান আপনারা কতদূর জানেন, তাদের উপহার দিয়েছি একটা বই, তিন খণ্ডের গীতবিতান এবং স্বরবিতান বাজারে যে কয়টি পেয়েছিলাম। এই হচ্ছে সাংস্কৃতিক দৃষ্টিভঙ্গি। যদি আপনারা বুঝতে পারেন বুঝুন, কিন্তু গুজবের উপর দাঁড়িয়ে এমন সব কথা বলছেন, যার উত্তর দিতে আত্মসম্মানে লাগে। শুধু এই কথা বলতে চাই এই প্রসঙ্গে একটা দৃষ্টিভঙ্গির প্রশ্ন উঠেছে। সুনীতিবাবু কথাটা বলে দিয়ে চলে গেলেন, শোনার বোধ হয় ইচ্ছা নেই। দৃষ্টিভঙ্গিটা হচ্ছে এই, আপনারা এইসব বাতিল করে লেনিন, মার্কস চালাচ্ছেন কেন, এবং এই জিনিস পশ্চিমবাংলার মানুষ গ্রহণ করবে না। আমি জবাবে

বলতে চাই, আজকে লেনিন, মার্কসকে যারা ঠেকিয়ে রাখার চেষ্টা করছেন অন্ধতা এবং অজ্ঞতার ফলে, তা বোধ হয় তারা পারবেন না। যদি কেউ আমাদের দেশে দাঁড়িয়ে বলেন যে এই যে আলোটা এখানে জ্বলছে, ইলেক্ট্রিক আলো, এটা আবিষ্কার করেছেন একজন ইংলন্ডবাসী, সুতরাং এটা ইংলন্ডেই জ্বলুক, এই দেশে জ্বলবে না, এটা যেমন মূর্খের কথা, তেমনি আমি বলি, যারা লেনিন, মার্কসকে ঠেকিয়ে রাখছেন বিদেশি মতবাদ বলে, তারা এমনই একটা মূর্খামিই করছেন। তারা যদি মার্কস, লেনিনকে ঠেকিয়ে রাখতে চান বিদেশি মতবাদ বলে। আমি মনে করি যে বিজ্ঞানের, দর্শনের যে কথাগুলো আমরা বলি, সেইগুলি আমাদের কাগজে লিখেছি—সেই বৈজ্ঞানিক মতবাদের মার্কসবাদ লেনিনবাদের কোনও দেশ নেই, সমস্ত অন্ধকারাচ্ছন্ন সমাজকে আলো দেখাতে পারে বলে আমরা এই আদর্শকে উর্ধ্বে তুলে ধরেছি। এই হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গি। সুভাষচন্দ্রের কথা বলেছেন, আমাদের স্পেস্যাল ইস্যুতে বেরিয়েছিল, আমাদের রাজনৈতিক নেতা শ্রী অমরপ্রসাদ চক্রবর্তী মহাশয়ের একটা দীর্ঘ আর্টিকেল্স পশ্চিমবঙ্গে বেরিয়েছিল, আমাদের সরকারের মনোভাব আপনারা জানেন। আমাদের জাতীয় নেতাদের মতবাদ, তাদের দর্শন, তাকে আমাদের দৃষ্টিভঙ্গিতে যেভাবে বুঝি, যেভাবে বিচার করি, স্বভাবতই সেখানে একটা সঙ্কীর্ণ জাতীয়তাবাদের দৃষ্টিভঙ্গিতে নয়। ধর্মীয় কুসংস্কারাচ্ছন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে যারা দেখেন তাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের মিল নেই। আমরা জাতীয় নেতাদের মতবাদ যেভাবে আমরা উপলব্ধি করি সেই ঐতিহ্যকে, সেই ধারাকে আমাদের সংস্কৃতি এবং আমাদের পত্রিকার মধ্যে তুলে ধরার চেষ্টা করব।

সেইসঙ্গে তথ্যের দিক থেকে আমি একথাই বলতে অসম্মান আমরা করিনি, করব না। রবীন্দ্রনাথকে অসম্মান করার মতো মূর্খামি আমাদের সরকারের নেই। একথা বুঝতেই আমি আবার বলছি এবং আবার তুললে আবার বলব। দ্বিতীয় কথা হচ্ছে শ্রমিকদের জন্য বাংলা বন্ধ করে দিয়েছেন, হিন্দি করলেন কেন? আমাদের দৃষ্টিভঙ্গি ছিল যে 'পশ্চিমবঙ্গ' সব ভাষাতেই করব। সব ভাষাতেই আছে, শুধু হিন্দিতে ছিল না, খুব দ্রুত করতে গেলে দিল্লির মত লাগে, পত্রিকা বের করতে গেলে রেজিস্ট্রেশন নাম্বার লাগে, অনেক দেরি হয়ে যাচ্ছে বলেই আমরা ঠিক করেছিলাম যে পত্রিকাটি আপাতত হিন্দি-বাংলা মিলিয়ে চলে অন্তত ঐটাই হিন্দি হয়ে যায়। একমাস, দু'মাস পরে দিল্লির মত পেলে আমরা পুরোপুরি আর একটা হিন্দি পত্রিকা বের করতে পারব। তখন আবার শ্রমিক বার্তা যেভাবে চলছিল সেইভাবেই চলতে পারে। আজকে হঠাৎ সুনীতিবাবুর এত দরদ বাঙালি শ্রমিকদের প্রতি—কি দরদ জানি আমরা, শ্রমিক আন্দোলনের নামে যা করেছেন, পশ্চিমবাংলার বুকে অপরাধ কলঙ্ক তৈরি করেছেন। আজকে শ্রমিক শ্রেণীর স্বার্থে আবার কথা বলতে এসেছেন। আমরা একথাই বলতে চাই আমরা প্রত্যেকটি ভাষাভাষির জন্য পত্রিকা বের করতে চেয়েছিলাম বলেই দুটো ইস্যু আমাদের করতে হয়েছিল। একটা কথা উঠেছে এখানে বিরোধীদের বক্তব্য পশ্চিমবাংলায় স্থান পাবে কিনা। আমি মনে করি স্থান পাবে। আমি মনে করি তাঁরা যখন দায়িত্বপূর্ণ কথা বলেন বা সরকারকে সাহায্য করার মতো কথা বলেন—আজকে সুনীতিবাবু যা বক্তৃতা করে গেলেন, এই বক্তৃতার জায়গায় বোধ হয় হবে না, আমার ধারণা। তবে একথা বলতে পারি দায়িত্বশীল কথাবার্তা বললে, আমাদের সরকারের গঠনমূলক বক্তব্য রাখলে বিরোধীদের বক্তব্য নীতিগতভাবে আমরা একমত নিশ্চয়ই আমরা পশ্চিমবঙ্গ পত্রিকায় গ্রহণ করব। সেই বক্তব্য বেরুবে। গ্রামের

পত্রিকাগুলি সম্পর্কে একটা কথা উঠেছে এই আমার বক্তব্য ছিল, সেইগুলির বিরুদ্ধে অভিযোগ উঠেছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হরিপদবাবু বলেছেন, একটুখানি আপনারা নিরপেক্ষ আছেন কিনা বিচার করবেন। নিরপেক্ষতা বিচার হবে আমার বক্তব্য কি কাজ হচ্ছে তার ভিত্তিতে। মফস্বল পত্রিকা সম্বন্ধে আমাদের নীতি ছিল, আমরা চেয়েছিলাম যে কয়টা পত্রিকা আছে নাম পাঠিয়ে দিতে। রেজিস্টার্ড পত্রিকা কয়টি, তাদের সার্কুলেশন অনুযায়ী সরকারের অ্যাডভার্টাইজমেন্ট পাবেন, এছাড়া আর কোনও নীতি আমরা দেখি না। তাদের কোনও রাজনীতি আমাদের বিরুদ্ধে কি পক্ষে—কংগ্রেসের পত্রিকা বর্ধমান জেলা সেই পত্রিকাগুলি আমাদের বিরুদ্ধে আমাদের সরকারের বিরুদ্ধে মন্ত্রী এবং এম. এল. এ.দের বিরুদ্ধে এমন ভাষায় লিখছেন তাঁরা বিজ্ঞাপনও পাচ্ছেন। ধূসর মাটির কথা বলে সুনীতিবাবু বেরিয়ে গেলেন। ঐ পত্রিকাটি কংগ্রেস আমলে বামপন্থী মনোভাবের জন্য ৫ বছর তাঁরা পাননি। কথায় আছে চোরের মায়ের বড় গলা, ধূসরমাটি তারা পায়নি, এখন তারা পাচ্ছে। কিন্তু একই সঙ্গে বীরভূমের ১২টি পত্রিকা বিজ্ঞাপন পাচ্ছে। এই ১২টি পত্রিকা, তারা রেজিস্টার্ড এবং সার্কুলেশনে আছে। আমাদের মাপকাঠি দুটো, রেজিস্টার্ড হওয়া চাই এবং সার্কুলেশন কত সেটা দেখা হয়। তিনি যে রাজনীতিই করুন তিনি বিজ্ঞাপন পাবেন। মাননীয় সদস্য আমাকে দেখাতে পারেন রেজিস্টার্ড পত্রিকা এবং তার সার্কুলেশন আছে, অথচ তাঁরা বিজ্ঞাপন পাচ্ছেন না, আমাদের দপ্তরে এমন কোনও খবর নাই। যাঁরা বলতে চাইছেন, মিথ্যা কথা ছাড়া আর কিছুই বলতে চাই না। টাকার প্রশ্ন যা ছিল গত বছরে যা ছিল, তার দ্বিগুণ করেছি। এইটুকু দায়িত্ব নিয়ে করতে চাইছি। নিরপেক্ষভাবে বিজ্ঞাপন দেওয়া আমাদের নীতি। এটাই চালু আছে। চলচ্চিত্র ব্যাপারে বাজেটের বক্তব্য বোধ হয় হরিপদবাবু বুঝতে পারেননি। গত সরকারের নীতি ছিল কয়েকটি চলচ্চিত্রকে ঋণ দিতেন, ঋণ দেবার নামে কি করতেন জানি না, কাদের দিচ্ছেন, কেন দিচ্ছেন কি নীতি ছিল—এমন লোক পেয়েছে যাঁরা বই তোলেননি। যে টাকা তাঁরা ঋণ নিয়েছিলেন সেই টাকা তাঁরা ফেরত দেননি এবং বিরাট অঙ্কের টাকা তাঁরা ঋণ নিয়ে মেরে দিয়েছেন। আমরা চেষ্টা করছি মামলা করে সেই টাকা আদায় করব। আমরা ঐ চোখ দেখানো একটা ঋণ দিলাম, এমন লোককে ঋণ দিয়ে দিলাম যে টাকা ফেরত পাব না এই দৃষ্টিভঙ্গি আমাদের নেই। প্রশ্ন হচ্ছে পশ্চিমবাংলার চলচ্চিত্রে ভালমতো পুঁজি আমরা লগ্নি করতে না পারি, এই শিল্পের দুরাবস্থা মারাত্মক, প্রোডিউসারদের হাতে ভাল মতো টাকা চাই।

[7-00—7-10 P.M.]

প্রডিউসারদের হাতে যদি একটা ভালমতো টাকা দিই তাহলেই তারা পারবে, ডিস্ট্রিবিউটারদের কালো টাকার চাপ থেকে মুক্তি পাবে। সোজা কথা পশ্চিমবঙ্গ সরকার কিছু পুঁজি লগ্নি করতে পারব, প্রডিউসারদের হাতে দিতে পারব এই দৃষ্টিভঙ্গি থেকে আমরা অনুদান দেবার নীতি ঠিক করেছি। সেই নীতি আমরা ঠিক করেছি কিন্তু অন্যান্য দপ্তর, যেমন অর্থ দপ্তর, তার পূর্ণাঙ্গ চরিত্রটা কি হবে সেটা ঠিক করছে। আমাদের কথা হচ্ছে পশ্চিমবাংলার চলচ্চিত্রকে বাঁচাবার জন্য রাজ্য সরকার কিছু টাকা পুঁজি হিসাবে চলচ্চিত্র সোজাসুজি দিতে হবে। যতটা বেশি আমরা দিতে পারব তার উপর আমাদের নির্ভর করবে আগামী দিনে আমাদের চলচ্চিত্র সংখ্যা বাড়বে কিনা। আমাদের এখন পর্যন্ত চলচ্চিত্রের উৎপাদন হচ্ছে ২৮

থেকে ৩০ টা। এমন কি পিছিয়ে পড়া রাজ্য চলচ্চিত্র শিল্পের দিক থেকে কর্ণাটক বা অন্ধ্র, তারা আমাদের চেয়ে তিন-চারগুণ বেশি চলচ্চিত্র উৎপাদন করে। আমি মনে করি চলচ্চিত্রের উৎপাদন বাড়াতে গেলে আমাদের একটা পুঁজি নিয়ে আসতে হবে। আমরা সোজাসুজি অনুদান দেব এই একটা দৃষ্টিভঙ্গি, এছাড়াও সরকার নিজে প্রতি বৎসর একটি কি দুটি বই করবেন যে বই-এর মধ্যে তার বিষয়বস্তু আমাদের শিল্প ও সংস্কৃতির দৃষ্টিভঙ্গির ভিত্তিতে, আদর্শস্বরূপ বই, সরকার তার পূর্ণ দায়িত্ব নেবেন। সেইসব বইগুলি সরকারের দায়িত্বে সম্পূর্ণভাবে তুলব। আর যে নীতির কথা বলছি সেটা হচ্ছে এই রাজ্যে পরিচালক যাঁরা বই তুলতে চাচ্ছেন সকলকেই আমরা কিছু কিছু গ্রান্ট দেবার চেষ্টা করব যাতে সামগ্রিকভাবে বই-এর উৎপাদন বাড়ে। এই দুটি নীতিকে আমরা একত্রিত করে নিয়ে চলচ্চিত্রে একটা সামগ্রিক নীতি তৈরি করার চেষ্টা করছি। সাংস্কৃতিক প্রতিনিধি দলের প্রশ্নে যেকথা উঠেছে, এখানে অনেক প্রতিনিধি দল এসেছে, অনেক বিদেশি প্রতিনিধি দল এসেছে এবং আমরা সব সময় চাই—দিবে আর নিবে, মিলাবে মিলিবে যাবে না ফিরে। আমরা বিদেশ থেকে কি চাইব সেটা সম্পূর্ণ আমাদের উপর নির্ভর করে না। দিল্লির সরকার তাদের সঙ্গে কথাবার্তা না বলে আমরা এক পা এগুতে পারি না। আমরা এখন থেকেই চেষ্টা করছি ২৫শে বৈশাখ যাতে দুই রাজ্য একসঙ্গে করতে পারি, ওপার বাংলার সঙ্গে যাতে করতে পারি এর মধ্যেই চিঠি লিখেছি, তিন মাস হয়ে গেল কিন্তু এখনও দিল্লি থেকে সদুত্তর পাচ্ছি না। এটা একটা সমস্যা। সব সময় আমাদের চেষ্টা থাকে, উদ্যোগ থাকে, যদি আমরা দিল্লির সহযোগিতা সেইভাবে পাই তাহলে নিশ্চয়ই আমাদের রাজ্যের সাংস্কৃতিক প্রতিনিধিরা বাইরে যাবে, বিদেশে যাবে এবং সব সময় এটা আমরা চাই। আর সেই সঙ্গে আর একটা প্রশ্ন উঠেছে যে বিপর্যয় হয়ে গিয়েছে যে বঙ্গ সাংস্কৃতিক সম্মেলন বন্ধ হয়ে গেল। আমি বুঝলাম না বঙ্গ সাংস্কৃতিক সম্মেলন যাঁরা করলেন তাঁরা আজ পর্যন্ত আমার কাছে আসেননি, আমি তাদের একটা চিঠি পর্যন্ত পাইনি। কারা করলেন, কোথায় করলেন, কেন করলেন, কবে করবেন, কেন করবেন না, আমি কিছুই জানি না। যদি বলেন আনুকুল্যের প্রশ্ন, এটা ঠিক আমি রাস্তায় রাস্তায় খুঁজে বেড়াইনি যে কারা কারা এটা করতে চাচ্ছেন, আসুন আমি সাহায্য করব। কিন্তু আজ পর্যন্ত যদি তারা না আসে, একজন ব্যক্তিও যদি আমার কাছে না আসে বঙ্গ সাংস্কৃতিক সম্মেলন বন্ধ হয়ে গেল, এত বড় বিপদ, যদি আমি অনুভব করতে না পারি, জানতে না পারি কেন বন্ধ হয়ে গেল তাহলে আমার উত্তর দেবার কিছু নেই। শুধু এইটুকু বলতে পারি বঙ্গীয় সাংস্কৃতিক সম্মেলন বন্ধ হয়ে যাবার ইচ্ছা আমার নেই, আমাদের সরকারেরও নেই। এর উদ্যোগ তাঁরা করতে চান সাংস্কৃতিক সম্মেলনের সাফল্যের জন্য সরকারের যেটুকু করা প্রয়োজন তা করবে। কিন্তু আজ পর্যন্ত আমার কাছে কেউ না আসলে আমি রাস্তায় খুঁজে বেড়াতে পারব না এই হচ্ছে আমার বক্তব্য। আমি আমার বক্তব্য আর দীর্ঘ করব না, আর কয়েকটি সাধারণ প্রশ্ন করে কংগ্রেসের সদস্য—তিনি চলে গেলেন, অনেক কথা বললেন, একটা ছোট প্রস্তাবও দিয়েছেন, 'ধূসর মাটি'তে কেন বিজ্ঞাপন দেওয়া হচ্ছে না, শিলিগুড়ির এম. এল. এ. তার কেন বক্তৃতা ছাপানো হচ্ছে। একটা কথা বলি, আর একটু বুদ্ধিমত্তার পরিচয় দিন। এই কথাগুলি গত বৎসর মাঠে ময়দানে অনেক চেঁচিয়েও পশ্চিমবঙ্গের মানুষ বুঝল না, সেই কথাগুলি আবার ৮ মাস পরে এসে কেন বলছেন। এই পরিশ্রম করে লাভটা কি? জুন মাসে এই কথাগুলি আপনারা বাইরে চিৎকার করে বলেছেন এবং এই কথাবার্তা

তো ৬ মাস আগে অনেক বলেছে। এত কিছু বলার পর এই অবস্থা। একটু বুদ্ধিমত্তার পরিচয় দিন, নতুন কথা কিছু বলুন যাতে কিছু বুদ্ধির ছাপ থাকে। একথার এর বেশি আর জবাব দেওয়া যায় না। সব শেষে যে প্রস্তাব আমি উত্থাপন করেছি তাকে সমর্থন করছি এবং ছাঁটাই প্রস্তাবগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri A. K. M. Hasanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Buddhadev Bhattacharjee যে ৪১ নং অনুদানের অধীন মুখ্যখাত '২৮৫—টাকা ৪৮৫—তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ খাতে ১৫,০০,০০০ টাকা এবং ৬৮৫—তথ্য ও প্রচারের জন্য ঋণ খাতে ১৩,০০,০০০ টাকা মঞ্জুর করা হোক। was then put and agreed to.

## Message from the Governor

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্যগণ, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৩ নং নিয়মানুযায়ী আমি জানাচ্ছি যে রাজ্যপালের নিকট হইতে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব সম্পর্কে রাজ্যপালের প্রত্যুত্তর পেয়েছি।

**প্রত্যুত্তরটি এইরূপ :**

"Raj Bhavan, Calcutta
March 6, 1978

Dear Mr. Speaker,

I shall be obliged if you kindly convey to the Members of the Legislative Assembly that I have received with great satisfaction their Message of thanks for the speech with which I opened the present session of the Legislative Assembly.

Yours sincerely,
T. N. Singh
Governor of West Bengal

[7-10—7-20 P.M.]

## Demand No. 33

**Major Head :** 277—Education (Youth Welfare)

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৭৮-৭৯ সালে ব্যয়ের জন্য ৩৩ নং দাবি, প্রধান খাত : ২৭৭—শিক্ষা (যুবকল্যাণ)-এর অধীনে ২,৫৪,৮১,০০০ টাকা (দুই কোটি চুয়ান্ন লক্ষ একাশি হাজার টাকা) মঞ্জুর করা হোক।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যুবকল্যাণ বিভাগের ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করতে গিয়ে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে প্রথমেই যে কথা নিবেদন করতে চাই তা হল ভারতবর্ষে সম্ভবত এই প্রথম একটি রাজ্য বিধানসভায় এই বিভাগের বিভিন্ন কর্মসূচি ও পরিকল্পনা উপস্থাপন করা হচ্ছে এবং মাননীয় সদস্যদের এর ওপর আলোচনা করার সুযোগ থাকছে এবং তাদের বিজ্ঞ সমালোচনা ও উপদেশের সাহায্যে বিভাগীয় কাজকর্মগুলিকে আরও নিখুঁত ও বাস্তবমুখি করার সুযোগ গ্রহণ করা যাচ্ছে। সাথে সাথে আরও বলতে চাই আমাদের রাজ্যই একমাত্র রাজ্য যেখানে যুবজীবনের সমস্যা ও তার সম্ভাব্য প্রতিকারের ওপর কতখানি গুরুত্ব দিতে চায় তার সুস্পষ্ট ইঙ্গিত এর মধ্যে দিয়ে প্রকাশিত হচ্ছে।

সৃজনধর্মী মননশীলতা, আবেগপ্রবণতা, উচ্ছ্বাস ও সংবেদনশীলতা যুবসম্প্রদায়ের কতকগুলি চারিত্রিক বৈশিষ্ট্য। কিন্তু যে সমাজব্যবস্থায় আমরা অবস্থান করছি তার অনিবার্য পরিণতি হিসাবে সমাজের সাধারণ মানুষের জীবন বহুবিধ সমস্যায় জর্জরিত। যুব সম্প্রদায় সাধারণ নিয়মেই এই সামগ্রিক সমস্যায় আবদ্ধ। সেইজন্য যুবজীবনের দুর্লভ গুণাবলির সঠিক সদ্‌ব্যবহার এই ব্যবস্থায় হতে পারে না। উপরন্তু সেই অবস্থা আরও ভয়াবহ ও ব্যাপক আকার ধারণ করে যদি শাসক সম্প্রদায় যুবজীবনের এই সঙ্কটের সুযোগ গ্রহণ করে তাকে হতাশার অন্ধকারে নিক্ষেপ করতে উদ্যত হয়—তাকে বিচ্ছিন্নতাবাদে দীক্ষিত করতে চায়, অপসংস্কৃতির মোড়কে যুবজীবনের সুন্দর দিকগুলিকে কলুষিত করতে চায় এবং নীতিভ্রষ্ট করে বিপথগামিতার দিকে—অবক্ষয়ের দিকে ঠেলে দিতে অগ্রসর হয়। অত্যন্ত বেদনার সাথে বলতে হচ্ছে এই কাজই সুচিন্তিতভাবে এবং সুপরিকল্পিতভাবে আমাদের রাজ্যে বিগত কয়েক বৎসর ধরে নিরবচ্ছিন্নভাবে চলেছে। এই পরিস্থিতিতে পশ্চিমবঙ্গ সরকার তার যুবকল্যাণ বিভাগের কর্মসূচিকে বাস্তবানুগ দৃষ্টিভঙ্গি নিয়ে রূপ দেবার চেষ্টা করছে। সরকার সচেতন এই সমাজব্যবস্থার মধ্যে থেকে—বিশেষ করে এই আর্থিক ও কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যে বিচরণ করে যুবজীবনের মৌল সমস্যার সার্বিক সমাধান সম্ভব নয়। তবু তার পক্ষে যতখানি করা সম্ভব তা করতে সরকার দৃঢ়প্রতিজ্ঞ।

যুবজীবনের অন্যতম প্রধান সমস্যা—বেকার সমস্যা। সর্বগ্রাসী ভয়াবহ বেকারত্বের অভিশাপ থেকে যুবসমাজকে রক্ষা করতে না পারলেও এই সমস্যার পরিধিকে যতখানি সম্ভব খর্ব করার জন্য এই বিভাগ কর্মসংস্থান পরিকল্পনা হাতে নিয়েছে। সাধারণভাবে বলতে গেলে এই কর্মসংস্থান পরিকল্পনা হচ্ছে স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্প। এর মধ্যে শিক্ষিত অর্ধ-শিক্ষিত বেকার যুবকদের কিছু কর্মসংস্থান হয়েছে। এই প্রকল্পগুলির লগ্নির শতকরা দশ ভাগ প্রান্তিক অর্থ ঋণ হিসাবে রাজ্য সরকার মঞ্জুর করবেন এবং বাকি নব্বই ভাগ ঋণ হিসাবে রাষ্ট্রীয় ব্যাঙ্কগুলি যোগাবে। এই প্রকল্পগুলিতে থাকবে ছোট ছোট উৎপাদন কেন্দ্র যেমন পশুপালন সাবান তৈরির কারখানা, মোমবাতি তৈরির কারখানা, পাউরুটির কারখানা, প্যাকেট তৈরি ইত্যাদি এবং অন্যান্য ছোট ছোট ব্যবসা প্রকল্প যেমন মুদিখানা, বইয়ের দোকান, ওষুধের দোকান, কয়লার দোকান, পরিবহন ব্যবসা প্রভৃতি। এ ক্ষেত্রেও উল্লেখ করতে হয় রাষ্ট্রীয় ব্যাঙ্কগুলি আরোপিত বহুমুখি শর্তের বেড়াজালে আবদ্ধ হয়ে অধিকাংশ প্রকল্প যুবকল্যাণ বিভাগ দ্বারা অনুমোদিত হওয়া সত্ত্বেও করুণ মৃত্যুবরণ করতে বাধ্য হয়।

গ্রামাঞ্চলে বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করে বেকার যুবকদের স্বাবলম্বী হতে সাহায্য করার কর্মসূচিও এই বিভাগ হাতে নিয়েছে। উদাহরণ স্বরূপ পাম্প, সাইকেল, রেডিও ইত্যাদি মেরামত, সাবান প্রভৃতি বিষয়ে প্রশিক্ষণ কেন্দ্র খোলা হবে। এই প্রশিক্ষণের জন্য ৫০,০০০ টাকার (পঞ্চাশ হাজার) বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

নিরক্ষরতাজনিত অপমানকর পরিস্থিতি থেকে দেশকে মুক্ত করার মহতী প্রচেষ্টা হিসাবে শিক্ষিত দরদী বেকার যুবকদের নিরক্ষরতা দূরীকরণের অভিযানে সামিল করার পরিকল্পনা এই বিভাগের রয়েছে। প্রতি ব্লক এলাকায় কম করে পাঁচটি বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলা হবে। বৃত্তি হিসাবে মাসিক সামান্য কিছু অর্থ নিয়ে শিক্ষিত বেকার যুবকেরা এই কেন্দ্রগুলি পরিচালনা করবেন। বিশেষ উল্লেখযোগ্য হচ্ছে যে, এই কেন্দ্রগুলির মাধ্যমে গরিব নিরক্ষর গ্রামবাসীদের জন্য ছোট ছোট স্বনির্ভর প্রকল্পের জন্য অর্থ সাহায্য করা হবে। খেলাধূলা, সাংস্কৃতিক অনুষ্ঠানের জন্য আর্থিক সাহায্য করা হবে। এইসমস্ত সাহায্যের মাধ্যমে অবহেলিত গ্রামবাসীরা উৎসাহিত হবে। ফলে এই কেন্দ্রগুলি প্রাণবন্ত ও সফল হয়ে উঠবে। এই বাবদ ১০,০০,০০০ টাকার (দশ লক্ষ টাকা) প্রস্তাব করা হয়েছে।

যুবসমাজকে চারিত্রিক শক্তিতে ভাস্বর করে তোলা ও বিভিন্ন সমাজসেবামূলক কার্যে অনুপ্রাণিত করার ব্যাপারে যুব ক্লাবগুলি বিভিন্নভাবে সাহায্য করে। এই ক্লাবগুলিকে আর্থিক সাহায্য দেবার প্রস্তাব এই বিভাগের সামনে রয়েছে। যুবজীবনকে নির্ভীক, সাহসী, কষ্টসহিষ্ণু ও অভিযানমুখি করে গড়ে তোলার জন্য পর্বতারোহণসহ আরও দুঃসাহসিক অভিযানমূলক কাজে প্রশিক্ষণ ও উৎসাহ দেওয়ার ব্যবস্থাও এই বিভাগের কাজের মধ্যে রাখা হয়েছে। স্কাউটিং, গাইডিং, ব্রতচারী, মণিমেলা প্রভৃতির জন্য প্রয়োজনীয় আর্থিক অনুদান দেওয়া হবে।

বিজ্ঞানচর্চার প্রতি আগ্রহ সৃষ্টি করা, তরুণ মনকে সত্যানুসন্ধিৎসু করে গড়ে তোলা, যুক্তিবাদী মননশীলতার বিকাশসাধন করার উদ্দেশ্যে এই বিভাগ বিজ্ঞান ক্লাব স্থাপন করা, বিজ্ঞান বিষয়ে আলোচনা সভা ও বিজ্ঞান প্রদর্শনীর ব্যবস্থা করার কর্মসূচি হাতে নিয়েছে। এই বাবদ এক লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে।

বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা যাতে ন্যায্যমূল্যে পাঠ্যপুস্তক ও শিক্ষার উপকরণগুলি পায় তার জন্য বিদ্যালয়ে সমবায়ভিত্তিক বিক্রয় কেন্দ্র স্থাপন করা হবে। উক্ত সমবায়কেন্দ্রসমূহের ছাত্রছাত্রীদের অংশের টাকা প্রায় সম্পূর্ণটাই সরকার দেবে। শিক্ষকদের তত্ত্বাবধানে ছাত্রছাত্রীরাই এই বিক্রয়কেন্দ্রগুলি পরিচালনা করবে। প্রত্যেক ব্লক এলাকায় পাঁচটি বিদ্যালয়ে এই ধরনের সমবায় কেন্দ্র স্থাপন করার কথা প্রস্তাব রয়েছে। এই বাবদ ১২ লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে। এছাড়া, দরিদ্র অথচ মেধাবী ছাত্রছাত্রীদের বিনামূল্যে পুস্তক দেওয়ার জন্য পাঠাগার খোলা হবে। তার জন্য ৫০,০০০ (পঞ্চাশ হাজার) টাকার প্রস্তাব করা হয়েছে। উচ্চ শিক্ষার জন্য এইসব ছাত্রছাত্রীদের বৃত্তি দেওয়ার জন্য এক লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে। মেধাবী যুবক-যুবতীকে বিভিন্ন বিষয়ে শিক্ষালাভের জন্য বৃত্তি দেওয়া হবে। অসুস্থ যুবক-যুবতীদের চিকিৎসার সাহায্যের জন্য এক লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে।

অজানাকে জানার, রাজ্যের বিভিন্ন অংশের মানুষ এবং পরিবেশ সম্পর্কে প্রত্যক্ষ জ্ঞানলাভ

করার ও যুবমনের ক্ষুধার প্রতি লক্ষ্য রেখে অবসর বিনোদনের উপযুক্ত সুযোগ সৃষ্টি করার ইচ্ছা নিয়েই রাজ্যে বিভিন্ন জায়গায় যুব আবাস স্থাপন—এই বিভাগের প্রস্তাবে রয়েছে। রাজ্যের ভিতরে যুব আবাস স্থাপন করার জন্য দুই লক্ষ টাকার প্রস্তাব ও রাজ্যের বাহিরে যুব আবাস স্থাপন করার জন্য এক লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে। কলকাতার বুকে মৌলালীতে এক বহুতলবিশিষ্ট গৃহ স্থাপন করে যুবকেন্দ্র প্রতিষ্ঠিত করবার কাজ শুরু হয়েছে। দেশ-বিদেশের যুব প্রতিনিধিরা এবং রাজ্যের বিভিন্ন এলাকার যুবসম্প্রদায় প্রয়োজনে কলকাতায় এসে স্বল্পকালীন সময়ের জন্য যাতে থাকতে পারেন তার সংস্থান রাখা হবে। তাছাড়া যুব সমস্যা ও যুব উন্নয়নের বিভিন্ন দিক সম্পর্কে সমীক্ষার জন্য গবেষণা কেন্দ্র, বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র, পাঠাগার ও নানাবিধ সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজনের ব্যবস্থাও উক্ত যুবকেন্দ্র গৃহে থাকবে। দিঘাতেও একটি যুব আবাস স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে।

যুবসমাজের মধ্যে গঠনমূলক প্রতিভাকে উৎসাহিত করার জন্য বিভিন্ন প্রতিযোগিতামূলক অনুষ্ঠানের আয়োজন করা হবে। বিভিন্ন রকম সাংস্কৃতিক অনুষ্ঠান, খেলাধূলা, বিশেষ করে গ্রামীণ খেলাধূলা, বিতর্ক ও আলোচনা সভার আয়োজন করা হবে। এইসকল বিষয়ে অন্তর্ভুক্ত করে যুব উৎসবের আয়োজন করা হবে। অপসংস্কৃতি-বিরোধী আন্দোলনে যুবসম্প্রদায়কে যুক্ত করা এবং জীবনমুখি সংস্কৃতির সুষ্ঠু বিকাশসাধনে যাতে যুবসমাজ তার যোগ্য ভূমিকা পালন করতে পারে সেদিকে বিশেষ দৃষ্টি রেখে এই যুব উৎসবের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই যুব উৎসব ব্লক পর্যায় থেকে শুরু করে রাজ্য স্তরে এসে উন্নীত হবে।

প্রতি বৎসরের কোনও বিশেষ দিনে কিংবা সপ্তাহে নিয়মিতভাবে যুব দিবস বা যুব সপ্তাহ প্রতিপালন করার প্রস্তাবের বিভিন্ন দিকও খুঁটিয়ে দেখা হচ্ছে। রাজ্য পর্যায় পর্যন্ত এই উৎসব করার জন্য ১১ লক্ষ টাকার প্রস্তাব করা হয়েছে। এছাড়া বিভিন্ন রকম অনুষ্ঠানের সুবিধার জন্য বিভিন্ন ব্লকে মুক্তাঙ্গন মঞ্চ প্রভৃতি নির্মাণ করা হবে।

অছাত্র যুবক-যুবতীদের সর্বাঙ্গীণ বিকাশের জন্য প্রথম প্রচেষ্টা হিসাবে কেন্দ্রীয় সরকার জেলা পর্যায়ে যুবককেন্দ্র স্থাপন করেছে। সারা ভারতে এই জেলা পর্যায়ের যুবককেন্দ্র আছে। এর মধ্যে পশ্চিমবাংলায় জেলা যুবককেন্দ্রের সংখ্যা আটটি। আরও ছটি জেলা যুবককেন্দ্র শীঘ্রই খোলা হবে। কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষে এই যুবককেন্দ্রের কাজের পরিধি আরও বৃদ্ধি করার পরিকল্পনা রয়েছে।

রাজ্যের তিনশো পঁয়ত্রিশটি ব্লকের মধ্যে প্রাক্তন রাজ্য সরকার মাত্র চল্লিশটি ব্লকে যুবকেন্দ্র স্থাপন করেছিল। স্বভাবতই যুবকল্যাণ বিভাগের কাজ সঙ্কীর্ণ এলাকার মধ্যে সীমাবদ্ধ ছিল।

এখন গোটা রাজ্য জুড়ে যুবকল্যাণ বিভাগের কর্মসূচিকে দ্রুত প্রসারিত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ব্লক পর্যায়ের যুবকল্যাণ কর্মসূচিগুলির তত্ত্বাবধান করা ও বিভিন্ন ব্লকের কাজের মধ্যে সমন্বয়সাধন করার জন্য মহকুমাভিত্তিক যুবকেন্দ্র খোলার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রাসঙ্গিকভাবে উল্লেখ করতে চাই যে, যুবকল্যাণ বিভাগের যাবতীয় কর্মসূচির সুযোগ যাতে গ্রামাঞ্চলের মানুষ গ্রহণ করতে পারেন তার জন্য ব্লক স্তর

পর্যন্ত ব্যাপক যুবকেন্দ্র স্থাপন করার সংস্থান ভারতবর্ষে একমাত্র এই রাজ্যেই আছে।

জাতীয় সমরশিক্ষার্থীবাহিনীর (এন সি সি) কার্যক্রম মূলত একটি যুব কর্মসূচি যার একটি অন্যতম মুখ্য উদ্দেশ্য হল সামরিক প্রশিক্ষণ। এর বিভিন্ন ইউনিট এবং গ্রুপ হেড কোয়ার্টার্স-এর নিয়ন্ত্রণের ভার সামরিক ও এন সি সি আধিকারিকের দ্বারা পরিচালিত হয়। এই শিক্ষার্থীদের শিক্ষাদান করানো হয় পূর্ণ সামরিক বিভাগের লোক এবং আংশিকভাবে নিযুক্ত জাতীয় সমরশিক্ষার্থীবাহিনীর আধিকারিকদের দ্বারা। এই আংশিকভাবে নিযুক্ত অধিকারিকদের স্কুল ও কলেজের শিক্ষণ অভিজ্ঞতা এবং সামরিক সংস্থায় শিক্ষার অভিজ্ঞতা প্রয়োজন। সারা বৎসরই এই শিক্ষা দেওয়া হয় কুচকাওয়াজের (প্যারেড) মাধ্যমে। এছাড়াও বিভিন্ন সামরিক ইউনিটে শিক্ষা, স্কিয়িং, বিমানবাহীর শিক্ষা ইত্যাদিরও ব্যবস্থা আছে।

কেন্দ্রীয় সরকার, সামরিক বিভাগের অফিসারদের বেতন ইত্যাদি বাৎসরিক শিক্ষা শিবির বা অনুরূপ কোনও শিবিরের খরচার শতকরা ৫০ ভাগ এবং শিক্ষার্থীদের পোশাকের ব্যয়ভার বহন করেন। শিক্ষার্থীদের টিফিন, ধোবি খরচ, আংশিকভাবে নিযুক্ত প্রশিক্ষকদের মাসিক সম্মানসূচক ভাতা, শিক্ষা শিবিরের ব্যয়ের শতকরা ৫০ ভাগ এবং আংশিকভাবে নিযুক্ত শিক্ষকদের সামরিক সংস্থায় শিক্ষার ব্যয়ভার এবং এই রাজ্যে এন সি সি অফিসগুলি চালানোর সমস্ত ব্যয়ভার রাজ্য সরকারকে বহন করতে হয়।

এযাবৎ এ রাজ্যে জাতীয় সমরশিক্ষাবাহিনীর ইউনিটের সংখ্যা ছিল ৬৫ এবং গ্রুপ হেডকোয়ার্টার্সের সংখ্যা ছিল ৭। বর্তমানে ইভ্যালুয়েশন কমিটির সুপারিশ অনুযায়ী ভারত সরকার জাতীয় সমরশিক্ষার্থীবাহিনী পুনর্বিন্যাস করেছেন—এই অনুযায়ী পশ্চিমবাংলায় ২০টি এন সি সি ইউনিট এবং একটি গ্রুপ হেডকোয়ার্টার্স বাতিল করা হয়েছে। ফলে এ বাবদ খরচের পরিমাণ বহুলাংশে হ্রাস পেয়েছে। অবশ্য এর ফলশ্রুতি হিসাবে প্রায় ৪০০ জন অসামরিক কর্মচারী ক্ষতিগ্রস্ত হয়েছেন। অর্থ বিভাগের মাধ্যমে ও অন্যান্যভাবে তাঁদের অন্যত্র নিয়োগের বিষয় সরকার চিন্তা করছেন।

পরিশেষে বলতে চাই, যুবকল্যাণ বিভাগের কর্মক্ষেত্র ব্যাপক ও অপরিসীম গুরুত্বসম্পন্ন এর ভূমিকা। এর সার্থক রূপায়ণের জন্য প্রয়োজন অর্থ ও রাজ্যব্যাপী সংগঠিত যুব আন্দোলন। সংগঠিত যুব আন্দোলনই যুবজীবনের সঙ্কট নিরসনের জন্যে যে সীমিত পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে তা সার্থক করে তুলতে সাহায্য করবে।

এই কথা বলেই আমি আমার ভাষণের শেষে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে মাননীয় সদস্যগণকে আহ্বান করব তাঁরা যেন যুবকল্যাণ বিভাগের ১৯৭৮-৭৯ আর্থিক বছরের প্রস্তাবিত ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করেন।

[7-20—7-30 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে যুবকল্যাণ বিভাগের ব্যয় বরাদ্দ সভার কাছে পেশ করেছেন এবং তার জন্য যে বিস্তৃত বক্তৃতা সভার কাছে রেখেছেন, প্রচলিত প্রথা থেকে তার যে একটা

ব্যতিক্রম ঘটিয়েছেন তার জন্য প্রথমেই আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তাঁর বক্তৃতার মধ্যে একটা আক্ষেপের সুর প্রথম থেকে শেষ পর্যন্ত লেগেই আছে। সেটা হচ্ছে যুবকল্যাণ বিভাগ ব্যাপক ও অপরিসীম এবং গুরুত্বপূর্ণ এর ভূমিকা। রাজ্য সরকারের যদি এই দৃষ্টিভঙ্গি থাকে তাহলে এই অকিঞ্চিতকর বরাদ্দ কি করে এই রকম একটা গুরুত্বপূর্ণ দপ্তরের জন্য হল সেটা আমরা বুঝে উঠতে পারছি না। আমি খুশি হতাম যদি মাননীয় মন্ত্রী যেমন গতানুগতিকতার কথা বাদ দিয়ে সভার কাছে তার বক্তব্য রেখেছেন তেমনি এই বক্তব্যের মধ্যে যদি সেই গতানুগতিকতা কথা ছাড়িয়ে আসতে পারতেন। ১৯৭২ সাল থেকে পশ্চিমবঙ্গ সরকারের এই দপ্তর গঠিত হয়েছে। তারপর তার যে কর্মধারা আমরা কাগজের মধ্যে দেখি, কিন্তু কার্যক্ষেত্রে উপলব্ধি করতে পারি না। অনেক বাস্তব চিত্র মাননীয় মন্ত্রীর বক্তব্যের মধ্যে রয়েছে। এখানে যুবকল্যাণ কেন্দ্রের কথা বলেছেন। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় যে নেহেরু যুবকল্যাণ কেন্দ্র এখানে ছিল তাতে বেকার যুবকরা কিভাবে হয়রানির সম্মুখীণ হয়েছে, এই সমস্ত করুণ কথা রয়েছে। কিন্তু এই সমস্যা থেকে উত্তরণ কিভাবে হবে তার কোনও ইঙ্গিত মাননীয় মন্ত্রীর বক্তব্যের মধ্যে নেই। যেসমস্ত ভলান্টারি অর্গানাইজেশন সমাজসেবামূলক কাজ করছে, জনকল্যাণমূলক কাজ করছে তাদের সঙ্গে সরকার কি করে সম্পর্ক স্থাপন করবেন, কি করে সমন্বয় স্থাপন করবেন, তার যদি কোনও নির্দিষ্ট কর্মসূচি মাননীয় মন্ত্রী মহোদয়ের বক্তব্যের মধ্যে থাকত তাহলে আমি সন্তুষ্ট হতাম। মন্ত্রী মহাশয় বিজ্ঞান চর্চার কথা বলেছেন। তার সুযোগ সষ্টির জন্য ১ লক্ষ টাকা বরাদ্দ আছে। এই ১ লক্ষ টাকায় কতটা বিজ্ঞান চর্চার সুযোগ সৃষ্টি করবে আমি জানি না।

যে বক্তব্য আগেও হয়ত ছিল, হয়ত আগে আগে মন্ত্রীরা সভার কাছে সে বক্তব্য পেশ করেননি। আমি জানি, গ্রামাঞ্চলের বহু জায়গায় এই ধরনের বিজ্ঞান ক্লাব আছে। কিছুদিন আগে আমি গোবরডাঙ্গাতে এই ধরনের একটি বিজ্ঞান ক্লাব দেখতে গিয়েছিলাম, সেখানে দেখলাম রুর‍্যাল রেফ্রিজারেটার তারা কেরোসিন দিয়ে চালাবার চেষ্টা করছে। স্কুল-কলেজের ছেলেমেয়েরা বহু জায়গাতেই এই ধরনের কাজ করছে। আমার মনে হয় তাদের উৎসাহ দেবার জন্য বাজেটে ব্যাপক পরিকল্পনা থাকা উচিত ছিল। স্যার, এই ধরনের অনেক কথাই বলা যায় কিন্তু আমরা জানি মন্ত্রী মহাশয় টাকার দোহাই দেবেন। তিনি বলবেন, মাতর ২ কোটি টাকাতে আমি আর কি করব। কিন্তু স্যার, কথা হচ্ছে, সরকারের অনেক টাকাই অপব্যয় হয়, এখানেও এই দু'কোটি টাকা সদ্ব্যবহার হবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। যদিও স্যার, আমি জানি, এই দু'কোটি টাকা পরিপূর্ণভাবে সদ্ব্যবহার হলেও এ দিয়ে ব্যাপক কর্মসূচি গ্রহণ করা যায় না কিন্তু তবুও এইসব কথা বলছি, তার কারণ, আমি দৃষ্টিভঙ্গির কথা বলছি। স্যার, কোন দিকে উত্তরণ আমি এর মধ্যে দিয়ে দেখতে পাচ্ছি না। গত ৩০ বছর ধরে বা তারও আগে থেকে যে সমাজব্যবস্থা বা যে শিক্ষা ব্যবস্থা চলে আসছে সেটার কোনও পরিবর্তন আমরা দেখতে পাইনি। কাজেই সামন্ততান্ত্রিক সংস্কার এবং পুঁজিবাদী আকাঙ্খা নিয়ে বিভিন্ন রাজনৈতিক দল সমাজতন্ত্র প্রতিষ্ঠা করার প্রতিযোগিতা করছে এবং সাধারণ মানুষ সেই সমাজতন্ত্রের মরুপথে বার বার দিশা হারাচ্ছে। স্যার, আমরা দেখেছিলাম, ১৯৭৪ সালে তিহার আন্দোলনের মধ্যে দিয়ে লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছিলেন—বিহারের মতন জায়গা যেখানে এত জাতিভেদ, শ্রেণীভেদ রয়েছে সেখানে যে

সব ছেলেরা আন্দোলনে এসেছিল তারা তাদের উপবীত ছিঁড়ে ফেলে দিয়ে সেই আন্দোলনে যোগদান করেছিল—জাতপাত ভাঙার আন্দোলনে তারা সামিল হয়েছিল। সেখানে তিনি একটি নতুন দৃষ্টিভঙ্গির সঞ্চার করতে পেরেছিলেন এবং সেই আন্দোলনকে অনেক দূরে পর্যন্ত তারা নিয়ে যেতে পেরেছিলেন। আজকে লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ লোকশিক্ষার একটা পরিকল্পনা নিয়েছেন, সে বিষয়ে আশা করি আপনারা সকলেই অবহিত আছেন। পশ্চিমবঙ্গের শিক্ষা দপ্তরকে তিনি একটি পরিকল্পনাও দিয়েছেন। আনুষ্ঠানিক শিক্ষার সঙ্গে আনুষ্ঠানিক শিক্ষার কিভাবে সম্পর্ক স্থাপিত হবে যুব আন্দোলনে আমার মনে হয় সেটাই প্রধান দৃষ্টিভঙ্গি হওয়া উচিত। আমি মনে করি বর্তমান পরিস্থিতিতে যেখানে শতকরা ৮৫ ভাগ লোক গ্রামে বাস করে এবং যেখানে শতকরা ৭০ জন লোক নিরক্ষর সেখানে শিক্ষার কাঠামো এরকম হওয়া উচিত যে, সর্বসময়ের জন্য শিক্ষা, আংশিক সময়ের জন্য শিক্ষা এবং স্বশিক্ষা। এটা নিয়ত পরিবর্তনশীল হবার সুযোগ থাকা উচিত। অর্থাৎ সর্ব সময়ের জন্য শিক্ষার ব্রতে যে আছে সে আবার কিছুদিন পরে স্বশিক্ষায় যেতে পারে। কাজ করতে করতে পড়াশুনা বা পড়াশুনা করতে করতে কাজ—তার সুযোগ যুব আন্দোলনের মধ্যে থাকা উচিত। আনুষ্ঠানিক শিক্ষার বা অবিধিবদ্ধ শিক্ষার ব্যাপক প্রচারের কথা আমরা আশা করেছিলাম মন্ত্রী মহাশয়ের বক্তব্যে পাব কিন্তু বিশেষ কিছু পেলাম না। আজকে সারা পৃথিবী জুড়ে নন-ফর্মাল এডুকেশনকে স্ট্রেনদেন করার দাবি উঠেছে। বিভিন্ন পত্রপত্রিকায়, ভারত সরকারের বিভিন্ন তথ্যে প্রায়ই দেখবেন যে, ফিলজফি অব নন ফর্মাল এডুকেশন-এর কি কি কর্মসূচি গ্রহণ করা হচ্ছে। মন্ত্রী মহাশয় দাবি করেছেন, পশ্চিমবঙ্গে এটা নাকি অভিনব। কিন্তু আপনারা অনুসন্ধান করলেই দেখতে পাবেন যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্য সে দিক দিয়ে অনেক দূরে এগিয়ে গিয়েছে। স্যার, পৃথিবীর অনেক দেশের কথা নাই বা বললাম, দক্ষিণ-পূর্ব এশিয়ার বহু দেশে আমি দেখে এসেছি এক্সট্রা রুর‍্যাল স্টাডি সেন্টার আছে, ইউনিভার্সিটিতে আছে। অনেক জায়গায় ছেলেরা প্রবেশিকা পরীক্ষায় পাশ করার পর তাদের গ্রামে গিয়ে বাধ্যতামূলকভাবে কাজ করতে হয়। স্যার, ইংরেজের আমল থেকে গ্রামের সঙ্গে শহরের যে বিচ্ছিন্নতা এসেছিল বিগত কংগ্রেস সরকার সেটাকে বজায় রেখেছিল। এর ফলে শহর এবং গ্রামের মধ্যে একটা দিক নির্দেশ বাজেট বক্তৃতার মধ্যে পাব আশা করেছিলাম কিন্তু তা পাইনি। গ্রামের সঙ্গে যুক্ত থেকে কাজ করার দৃষ্টিভঙ্গি নিয়ে যদি যুবকল্যাণ কর্মসূচি রচনা করা যায় তাহলে সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন এবং সামন্ততান্ত্রিক সংস্কার থেকে উত্তরণের কথা আমরা ভাবতে পারি।

[7-30—7-40 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয় হয়তো জানেন যে তামিলনাডু এবং অন্যান্য কয়েকটি রাজ্যে অনেক পরীক্ষা-নিরীক্ষা হয়েছে নন-ফর্মাল এডুকেশন, গ্রাম ভিত্তিক, ব্লক ভিত্তিক অনেক স্টাডি করেছেন। ভারতবর্ষের বহু রাজ্যে হয়েছে, অনেক রকম পরীক্ষা-নিরীক্ষা হয়েছে। মন্ত্রী মহাশয় দাবি করেছেন যে পশ্চিমবাংলায় নাকি এটা অভিনব। গ্রাম ভিত্তিক যুবকল্যাণের কর্মসূচি শুধু পশ্চিমবাংলায় আছে। আমার মনে হয় পশ্চিমবাংলায় এই যাবৎকালে ১৯৭৮ সালে ৬ই মার্চ থেকে পশ্চিমবাংলায় যেটা ছিল, সেটা অত্যন্ত অকিঞ্চিৎকর। খবর নিয়ে দেখুন, কেন্দ্রীয় সরকারের উদ্যোগে, রাজ্য সরকারের সহযোগিতায় ফার্মার্স এডুকেশন-এর বিভিন্ন পরিকল্পনা

আছে এবং সেখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের যৌথ উদ্যোগে ফার্মার্স এডুকেশনের বহু পরিকল্পনা রচিত হয়েছে এবং তার জন্য কেন্দ্রীয় সরকারের টাকা আছে। সেইগুলো কিভাবে লিঙ্ক আপ করবেন, তা বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে এন. সি. সি.'র কথা বলেছেন কিন্তু এন. এস. সি.'র কথা বলেননি। সেটা কিভাবে যুবকল্যাণের সঙ্গে লিঙ্কড আপ হবে, কলেজে কলেজে যে জাতীয় সেবামূলক প্রকল্প হয়েছে, পশ্চিমবঙ্গ সরকার কিভাবে তার সঙ্গে সামিল হবেন, সেই পরিকল্পনা নেই। আর একটা কথা, আপনি জানেন, যে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে একটা সোশ্যাল ওয়েলফেয়ারের ডিপার্টমেন্ট আছে এবং সেখানে অনার্স কোর্স-এর পঠনের ব্যবস্থা আছে, এবং সেখানে ডিগ্রি দেওয়া হয়। কিন্তু আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি, সেইসব ছেলে, তাদের পঠনপাঠন অত্যন্ত উন্নত ধরনের, কিন্তু তাদের পঠনপাঠনের পর সেবামূলক কাজে কিভাবে যোগদান করবেন, তার কোনও হদিশ তারা পান না। অনেক ছেলে এদিক ওদিক ঘুরে শেষ পর্যন্ত কেউ বি. টি. পড়তে যায়, কেউ ল পড়তে যায়। অর্থাৎ যুব আন্দোলনের নেতৃত্বে দেবে এই এডুকেশনটা, এই এডুকেশনটা কিভাবে কাজে লাগবে, তার কোনও হদিশ নেই। বছরের পর বছর এই ধারা চলেছে। আমি বলছি না বামফ্রন্ট সরকার আসার পর এটা হয়েছে, তবে দীর্ঘদিন ধরে এইরকম একটা ট্রাডিশন চলেছে। এই ট্রাডিশনটা ভাঙবার আশ্বাস পেলে আমরা খুশি হতাম। যাই হোক, মন্ত্রী মহাশয় আলাদাভাবে তাঁর বক্তব্য রেখেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু তাঁর বক্তব্যের মধ্যে সীমিত শক্তি নিয়ে এই বিষয়টার আমূল পরিবর্তনের কথা বলতেন তাহলেই আমি তাঁর এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানাতে পারতাম।

**Shri Dawa Narbu La :** Sir, it is a great pleasure for me to have an opportunity to discuss about the welfare of youth. Youth plays a great role in the development of the country. The future of the country depends on the youth of today. So it is right to say that the youth plays a very important role in the development of the country, and it has been given a rightful place. But the fund for the development of youth is very very inadequate. It is because—it has been admitted by the Hon'ble Minister—there are also so many problems to be looked into. In spite of these facts I would say that the fund allotted to this Department is very inadequate. Considering the importance of the youth the previous Government gave every facility to develop the youth. It has been admitted by the Hon'ble Minister that it is very impossible to look into the employment problems but in order to solve it the previous Government very seriously started self-employment schemes, and for this the previous Government allotted more funds for the development of the youth so that the brothers and sisters could stand on their own feet by doing their own business.

The Hon'ble Minister has also stated in his speech that funds would be allotted to start self-employment schemes but here I would

like to mention that since I come from a hill subdivision of Darjeeling which is surrounded by tea gardens and the major portion of population of our district live in the tea gardens I don't find any provision that such facilities would be given to the people of the tea estates also. There are certain formalities to be observed at the time of taking loans from the banks and unless those formalities are observed these loans cannot be provided to unemployed youths. But it is very difficult for the people of the tea gardens, the youths of the tea gardens, to observe those formalities because all the land there belongs to tea garden management. So, unless and until some amendment is being made about the formalities no loan or facility can be provided to the youth people of the tea gardens in the hill subddivisions. Here, the Hon'ble Minister has stated that loans would be provided for the soap factory dairy etc. and vocational training in repairing cycle, radio etc. would be given but here I don't find any provision made for the female youth. It should also have been mentioned here that loans also would be given to unemployed females who can start small scale industries with sewing and knitting machines.

Then we find that for Adult Literacy Rs. 10 lakhs have been proposed. I think this fund is not sufficient for this purpose.

We also find that some fund has been allotted for establishment of youth hostels. I propose that a youth hostel should be established at Kurseong because the number of people visiting Darjeeling is far higher than the plains. There is a proposal to start a hostel at Digha. I think a hostel should be started at Kurseong also.

There is provision for opening of many adult literacy centres in some blocks. So far as I know there are some youth leaders who were appointed by the previous Government on temporary basis. They should be made permanent—the vacancies should be filled up by those youth leaders who were appointed by the previous Government. That's all, Sir, Thank you very much.

[7-40—7-50 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শেষ প্রান্তে এসে বক্তব্য বিষয় বহু কিছু থাকলেও আপনাদের ধৈর্য্যের উপরে নতুন করে কোনও ট্যাক্স বসাতে চাই না। শুধু একটা কথা উল্লেখ করে মাননীয় মন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন এবং বক্তব্য উপস্থিত করেছেন তাকে সমর্থন করছি। শুধু এই কথা বলব যে, গত ৩০০ বছরের ইতিহাসে যুব-জীবনের সমস্যাকে আলাদা স্বতন্ত্রভাবে বিবেচনা করা এবং সেই সম্পর্কে কিছু সরকারি উদ্যোগ গ্রহণ ইতিপূর্বে কখনও হয়নি। সেদিক থেকে আজকের এই প্রচেষ্টা যথেষ্ট

অভিনন্দনযোগ্য। গত ৩০০ বছরের ইতিহাস ছিল উল্টো ইতিহাস। যদিও জনজীবন থেকে যুব জীবনের আশা-আকাঙ্খা বিচ্ছিন্ন নয়। তা সত্ত্বেও আমরা লক্ষ্য করেছি অর্থনৈতিক সঙ্কটের কালে ক্রয়-বর্দ্ধমান সমস্যার মধ্যে যুব-সমাজের মানসিকতাকে যেভাবে ওঁরা পরিচালিত করেছিলেন এবং যেভাবে সমস্ত পুঁজিবাদ, সামন্তবাদ, সাম্রাজ্যবাদী শোষণের অবক্ষয়গুলিকে রক্ষা করবার জন্য সমস্ত যুব-শক্তিকে বিপদগামী করেছেন।

শুধু একটি দৃষ্টান্ত উল্লেখ করতে চাইছি, সেদিনকার পশ্চিমবাংলা আর আজকের পশ্চিমবাংলা থেকে যে কতটা তফাৎ এবং পার্থক্য তা সুনীতিবাবু থাকলে ভাল হতো। আমি ১৯৭৪ সালের কোনও একদিন মুর্শিদাবাদ বহরমপুর বাসে করে ফিরছিলাম। আমি লক্ষ্য করলাম আমার সামনের সিটে দুইজন ভদ্রমহিলা সিগারেট খাচ্ছে। আমার পাশের ভদ্রলোক তিনি বললেন মেয়েগুলো বেহায়া, বেলেল্লা হয়ে গেছে। বাসে বসে বসে সিগারেট খাচ্ছে। মারব নাকি এক চড়। আমি বললাম না। তারপর তাদের মধ্যে একজন যখন ফিরলেন তখন দেখলাম ভদ্রমহিলা নন, ভদ্রলোক। তার চেহারার সাথে সুনীতিবাবুর চেহারা যথেষ্ট মিল আছে। সেই সংস্কৃতি একদিনে আমদানি হয়নি, সেই সংস্কৃতি অনেক কঠিন অবস্থার মধ্য দিয়ে মোকাবিলা করতে এগিয়ে এসেছে। আজকে পশ্চিমবাংলার সংস্কৃতি ধীরে ধীরে পরিবর্তন ঘটতে শুরু করেছে এবং তারই একটা বলিষ্ঠ পদক্ষেপ বামপন্থী সরকার আমাদের সামনে উপস্থিত করেছেন। যুবকল্যাণ দপ্তরের মন্ত্রী যে বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন তা আগামীদিনে যুব-সমাজকে এই পঙ্কিলতা থেকে ধীরে ধীরে বাহিরে আসতে সাহায্য করবে এবং এইটাই প্রথম দৃষ্টান্ত হিসাবে ভবিষ্যতে পরিগণিত হবে। পরিশেষে এই বাজেটের উপর যে ব্যয়-বরাদ্দের দাবি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথম অভিনন্দন জানাই যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে। তিনি যুব সমাজের কল্যাণের জন্য অনেকগুলি কর্মসূচি গ্রহণ করেছেন এবং আমি মনে করি এই কর্মসূচির প্রয়োজন আছে। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শিক্ষিত যুবকগণ এবং গ্রামাঞ্চলের কৃষক এবং শ্রমিক পরিবারের যুবকগণ তাদের সামাজিক ক্ষতির দিকে তাকিয়ে তিনি যে কর্মসূচি নিয়েছেন তা সত্যই অপরিহার্য। আমরা বিগত কয়েক বছরে দেখেছি, যেকথা বন্ধু সুভাষ চক্রবর্তী বললেন, যে অপসংস্কৃতির জোয়ারে সমস্ত সমাজ ব্যবস্থাকে আপ্লুত করে রেখেছিল যার ফলে আমরা দেখেছিলাম যুব-সমাজের মধ্যে যে ধরনের দৃষ্টিভঙ্গি তাতে করে আমাদের সমাজ ব্যবস্থা ভেঙে যাওয়ার উপক্রম হয়েছিল। ধনবাদী রাষ্ট্র ব্যবস্থায় অনিবার্য ফলশ্রুতি হিসাবে ব্যাপক যুব সমাজের মধ্যে যে অপসংস্কৃতির জোয়ার এটা অবশ্য নতুন কোনও ঘটনা নয়। পাশ্চাত্য দেশ থেকে শুরু করে আমাদের মতন ধনবাদী দেশে নানাভাবে অপসংস্কৃতিতে যুক্ত সমাজকে বিভ্রান্ত করে রাখা হয় যাতে করে সমাজ বিবর্তনের যে সার্থক ভূমিকা সেই ভূমিকা পালন করতে না পারে। সেই ভূমিকা পালন করতে না পারে। আর একটি কথা আমি এখানে বলতে চাই যে এক্ষেত্রে টাকার পরিমাণ কম বরাদ্দ করা হয়েছে। সেইদিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি। যুবকল্যাণের জন্য কিছু টাকা যদি বাড়িয়ে দিতেন কয়েকটি নির্দিষ্ট বিষয়কে পিছিয়ে নিয়ে তাহলে আমার মনে হয় কিছুটা প্রচেষ্টা সফল হতো।

যুব সমাজকে বিভিন্ন কর্মসূচির মাধ্যমে জড়িত রাখার জন্য যে সব প্রকল্পের কথা বলেছেন তার মধ্যে ব্যাঙ্কগুলি থেকে ঋণ দেওয়ার কথা আছে। আমার অভিজ্ঞতা থেকে জানি ঋণ দেবার ব্যবস্থায় যে শর্তের বেড়াজাল আছে তাতে তা ব্যাপকভাবে যুবসমাজের কাছে যায় না। সেজন্য বাম সরকারের উচিত শর্তাবলি ক্ষেত্রগুলিকে ব্যাপকভাবে পরিবর্তন করা যাতে যুবসমাজ সহজে ঋণ পায়। আর একটা জায়গায় আছে, দরিদ্র ও মেধাবী ছাত্রদের বিনামূল্যে পুস্তক দেওয়া হবে। কিন্তু এই ব্যবস্থার বদলে যদি লেন্ডিং লাইব্রেরি বা কলেজ বুক ব্যাঙ্ক থেকে বই দেবার ব্যবস্থা হয় তাহলে ভাল হয়। বিনামূল্যে দিলে তাতে ফেরত দেওয়ার ব্যবস্থা থাকছে না। অথচ লেন্ডিং লাইব্রেরি বা বুক ব্যাঙ্ক থাকলে পরবর্তী ছাত্ররা এর সুযোগ পেতে পারে। খেলাধুলা গ্রামাঞ্চলে খুব সীমাবদ্ধ। চিরাচরিত হাডুডু ইত্যাদির মধ্যে দিয়ে তারা আনন্দ অনুভব করে। এইসবগুলিকে উৎসাহদানের জন্য যদি অর্থ বরাদ্দ করা হয় তাহলে ব্যাপকভাবে কৃষক পরিবারের ছেলেমেয়েরা উৎসাহ পাবে। গরিব মানুষেরা ছেলেমেয়েদের ফুটবল, ক্রিকেট, ব্যাডমিন্টন ইত্যাদি নামই জানে না, সেজন্য গ্রামীণ খেলাধূলায় যদি পুনরুদ্ধার করেন তাহলে একটা সৃজনধর্মী কাজ করবেন। এ ছাড়া সায়েন্স ক্লাবগুলিকে কার্যকর করতে গেলে যেসব শিক্ষক থাকা প্রয়োজন তা নেই। বিজ্ঞান প্রদর্শনীকে সফল করতে গেলে একজন করে সেখানে বিজ্ঞান শিক্ষক থাকা প্রয়োজন। শিক্ষক না দিয়ে সায়েন্স ক্লাব করলে উদ্দেশ্য ব্যর্থ হবে। সর্বশেষ যেসব যুবকল্যাণমুখি প্রচেষ্টা আপনি গ্রহণ করেছেন তাদের সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন সে সম্পর্কে কিছু বলতে চাই। আগে ফিজিক্যাল এডুকেশন ও ইয়ুথ ওয়েলফেয়ার একসঙ্গে ছিল যা এখন আলাদা করে হয়েছে। এই আলাদা করার মধ্যে নিশ্চয় একটা খারাপ উদ্দেশ্য আছে, এবং সেটা তাঁর বিবৃতি দেখলেই দেখা যাবে। এইরকম একটা উদ্দেশ্য যে, তিনি পোষণ করছেন তা তিনি গোপন রাখতে পারেননি। তিনি মনে করছেন পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকারকে এই সুযোগে তিনি তাঁর পার্টির কাজে লাগাবেন। কেননা, যুব সমাজকে উৎসাহ করার জন্য যে টাকার বরাদ্দ তিনি চেয়েছেন তার অর্থ হচ্ছে ব্লকে ব্লকে সি. পি. এম. কর্মীদের উৎসাহ করাবেন। এর ফলে লোকেরা চাকরি পাবে না এবং যুবকদের দিয়ে পার্টির কাজ করাবেন। তিনি বলেছেন প্রতি ব্লকে ৫টি করে বয়স্ক শিক্ষা কেন্দ্র করবেন। আমরা শুনেছি সি. পি. এম. ক্যাডারদের মধ্যে আলোচনা হচ্ছে যে আমাদেরই এই সমস্ত বয়স্ক শিক্ষাকেন্দ্রে চাকরি হবে।

[7-50—8-00 P.M.]

এই ব্যবস্থা থেকে এটাই প্রমাণিত হচ্ছে তারা বলাবলি করছে আমরা ভোটের সময় এত করলাম তখন আমাদের জন্য সরকার নিশ্চয় একটা ব্যবস্থা করবেন। এ বিষয়ে মন্ত্রীর সঙ্গে তাদের আলোচনা হয়েছে। এডাল্ট এডুকেশনের নাম করে আমাদের মাসে মাসে টাকা দেবেন এবং আমরা তা নিয়ে পার্টির কাজ করব। বয়স্ক শিক্ষা কেন্দ্রে যারা আসবে তাদেরও সি. পি. এম. করার ব্যবস্থা করা হবে। কিন্তু সচেতন মানুষ আপনাদের ঠিক ধরে ফেলবে। এখানে মার্কসের তাত্ত্বিক শিক্ষা দেওয়া হবে। অর্থাৎ পরে মানুষ দেখবে আপনাদের দ্বারা কিছু

হবে না, বরং আপনাদের পার্টির প্রভাব যাতে দিন দিন বাড়ে তারজন্যই চেষ্টা করা হচ্ছে। সেই হিসাবে ইয়ুথ ওয়েলফেয়ারকে আলাদা করেছেন। আপনাকে ধন্যবাদ দিই যে আপনি নিজেই স্বীকার করেছেন যে পূর্বতন সরকার কিছু কিছু কাজ করেছেন। সেল্‌ফ এম্পলয়মেন্ট সম্পর্কে বলেছেন—এই পদ্ধতিগুলি সরকার মঞ্জুর করেছেন। কিন্তু এই সরকার একটা টাকা-পয়সা দেননি। তাহলে এটা আগেকার সরকারের কাজ। তবে তিনি একটা জায়গায় যেটা গোপন করবার চেষ্টা করেছেন সেটা খুব লজ্জার কথা। তিনি বলেছেন সর্বাঙ্গীণ বিকাশের জন্য কতকগুলি যুবকেন্দ্র আছে। ৮টি যুবকেন্দ্র আছে আমার মনে হয় নেহেরুর কথা বলতে গিয়ে তিনি লজ্জা পেয়েছেন। এটা বলতে এত দ্বিধা কেন? যাঁর নাম করতে এত অনীহা তাঁর দ্বারা কোনও কাজ হবে কিনা জানি না। তিনি বলেছেন স্কুলে স্কুলে কো-অপারেটিভ এবং ব্যাঙ্ক করতে হবে এবং সেখান থেকে তারা ন্যায্য মূল্যে খাতা বই ইত্যাদি পাবে। বর্তমানে অনেক স্কুলে কো-অপারেটিভ বা কনজিউমার স্টোর্স আছে এবং কেন্দ্রীয় সরকার এরজন্য টাকা দেন। টেকস্ট বুক গ্রান্ট হিসেবে আগেকার সরকার অনেক টাকা দিয়েছিলেন সেখান থেকে ছেলেমেয়েরা বই পেত। সেসব কথা তিনি কেন বললেন না? যাইহোক এই ব্যয় বরাদ্দের মধ্যে দিয়ে যুব সমাজকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে বলে এই ব্যয়-বরাদ্দ আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন বিরোধী দলের পক্ষ থেকে যেভাবে এটাকে চিত্রিত করবার চেষ্টা করা হয়েছে আমি তার বিরোধিতা করছি। আমি দু'একটা বিষয় বলে শেষ করছি। আজকে কংগ্রেসের পক্ষ থেকে যেসব কথা বলা হচ্ছে—মাননীয় সদস্য একটু আগে বক্তৃতা শেষ করে বললেন যে এর মধ্যে কিছু অসৎ এবং উদ্দেশ্যমূলক জিনিস দেখতে পাচ্ছেন। এটাই তাঁদের স্বাভাবিক কথা। ৩০ বছর ধরে বিশেষ করে গত ৫ বছর যাঁরা যুব জীবনকে কলুষিত করবার চেষ্টা করেছেন, যুবকদের উপর যাঁরা প্রচণ্ড আক্রমণ করবার চেষ্টা করেছেন, সেই যুবকদের সংগঠিত করবার কোনও প্রচেষ্টা যদি এই সরকার করেন তাহলে সেই কংগ্রেসিরা যে আতঙ্কিত হবেন এটাই স্বাভাবিক। কংগ্রেসিদের মধ্যে আতঙ্ক সৃষ্টি করবার মতো আমরা কিছু করতে পেরেছি বলে আমরা আনন্দিত হয়েছি এবং আমাদের উদ্দেশ্য সার্থক হয়েছে বলে আমি মনে করি। জনতা পার্টির অনেক বন্ধু বলেছেন ফান্ড ইন অ্যাডিকোয়েট, অপ্রতুল। এর আগে গত বছর যে পরিমাণ টাকা ব্যয়--বরাদ্দ ছিল যুবকল্যাণ বিভাগের জন্য আমরা তার পরিমাণ দ্বিগুণের বেশি করেছি এই বাজেটে এবং আমাদের সীমিত সামর্থ্য নিয়ে যুবকল্যাণের জন্য আমরা এগিয়ে যাচ্ছি। আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যুবকল্যাণ বিভাগের কাজ দেখে অত্যন্ত উৎসাহিত হয়ে গুজরাটের যেখানে জনতা সরকার আছে সেখানকার ৪০ জন ইউথ লিডার এবং সরকারি কর্মচারী গুজরাটের জনতা সরকারের খরচে আমাদের পশ্চিমবঙ্গে এসেছিলেন এখানে যুবকল্যাণের জন্য যে নতুন উদ্যোগ সৃষ্টি হয়েছে সেটা দেখবার জন্য। তাঁদের কাছে জিজ্ঞাসা করে জানতে পেরেছি যে তাঁরা ভারতবর্ষের আর কোনও রাজ্যে যাননি, তাঁরা পশ্চিমবঙ্গে যুব মানসে যে নতুন জোয়ার সৃষ্টি হয়েছে সেখান থেকে শিক্ষা গ্রহণ করতে চান, সেজন্য জনতা সরকারের পক্ষ থেকে তাঁরা এখানে এসেছিলেন। আর আমি কিছু বলতে চাই না, আপনাদের অশেষ ধন্যবাদ জানাই সত্যকে উপলব্ধি করবার জন্য, সাহসের

পরিচয় দেওয়ার জন্য। আমি কংগ্রেসি বন্ধুসহ মাননীয় সদস্যদের কাছে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[8-00—8-03 P.M.]

The motion of Shri Kanti Chandra Biswas that a sum of Rs. 2,54,81,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "277—Education (Youth Welfare)", was then put and a division was taken with the following result :

**AYES**

Abul Hassan, Shri
Bandyopadhyay, Shri Gopal
Banerjee, Shri Madhu
Bauri, Shri Bijoy
Basu Ray, Shri Sunil
Bhattacharjee, Shri Buddhadev
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Jnanendra Nath
Biswas, Shri Kanti Chandra
Bose, Shri Ashoke Kumar
Chakraborty, Shri Subhas
Chowdhury, Shri Sibendra Narayan
Das, Shri Jagadish Chandra
De, Shri Partha
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Halder, Shri Renupada
Hazra, Shri Haran Chandra
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Let (Bara), Shri Panchanan
Maji, Shri Pannalal
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mazumder, Shri Dinesh

Mitra, Dr. Ashok
Mondal, Shri Sahabuddin
Morazzam Hossain, Shri Syed
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Narayan
Murmu, Shri Nathaniel
Nezamuddin Md., Shri
Oraon, Shri Mohan Lal
Phodikar, Shri Prabhas Chandra
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Monoranjan
Saha, Shri Kripa Sindhu
Santra, Shri Gouranga
Santra, Shri Sunil
Sarkar, Shri Deba Prasad
Sen, Shri Sachin
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Tirkey, Shri Monohar

**NOES**

Ming, Shri Patras
Shaikh Imajuddin, Shri
Shamsuddin Ahmad, Shri

**Abst.** : (1) Bera, Shri Sasabindu (2) Mondal, Shri Rajkumar (3) Singha Roy, Shri Jogendra Nath.

The Ayes being 48 and the Noes 3, the motion was carried.

## Adjournment

The House was then adjourned at 8-03 p.m. till 1 p.m. on Tuesday, the 7th March, 1978 at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 7th March, 1978 at 1-00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 155 Members.

[1-00 — 1-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি টেলিগ্রাম পেয়েছি যে আমার এলাকায় একটি গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছে সেটি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে আমার এলাকায় গুড়াশোল স্কুলে শিক্ষকরা ৬ মাস মাহিনা পায়নি এবং তারা না খেতে পেয়ে অনাহারে দিন কাটাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি মেনশনের সময় দৃষ্টি আকর্ষণ করবেন।

**Starred Questions**
**(to which oral answers were given)**

**Behaviour of some Businessmen**

***83.** (Admitted question No. *6.) **Dr. Motahar Hossain:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that while meeting the Press on the 14th October, 1977, the Minister told some reporters that some businessmen in the State had been trying to blackmail the State Government;

(b) if the answer to (a) be in the affirmative, will he be pleased to state—

(i) what were the basis or background that led to the aforesaid utterance,

(ii) what action has been taken by the State Government against those businessmen; and

(iii) whether there is any improvement in the position?

**Shri Sudhin Kumar :**

(a) I have no record of meeting any particular pressman on that date to make that particular statement.

(b) (i), (ii) & (iii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আপনাদের কাছে কি খরব আছে যে বিজনেসম্যানরা স্টেট গভর্নমেন্টকে ব্ল্যাকমেল করছে?

**শ্রী সুধীন কুমার :** এ প্রশ্ন এখানে ওঠে না। কোন তারিখের খবর আপনি জানতে চান পাঁচ বছরের আগেকার খবর না আজকের খবর।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পাঁচ বছর আগে থেকে এখন পর্যন্ত ব্ল্যাকমেল করে আসছে কিনা?

**শ্রী সুধীন কুমার :** পাঁচ বছর আগেকার খবর আমি জানি না তবে এখন করছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বামফ্রন্ট মন্ত্রী সভাকে বিজনেসম্যানরা বেশি করে ব্ল্যাকমেল করছে কিনা?

**শ্রী সুধীন কুমার :** আমার তো তাই ধারণা, আমি তাই বলেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন ব্ল্যাক মেল করছে, কি ভাবে তারা ব্ল্যাকমেল করছে, ব্ল্যাকমেল কথাটা একটা মস্ত বড় কথা যদি দয়া করে একটু হাউসকে আলোকপাত করতে পারেন তাহলে আমাদের বুঝবার সুবিধা হয়।

**শ্রী সুধীন কুমার :** নানা রকম ব্ল্যাকমেল আছে সব আমার জানা নাই, তবে তারা দাম বাড়িয়ে যায় এটাই আমি জানি।

**পঞ্চায়েত নির্বাচন**

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পঞ্চায়েতগুলিতে নির্বাচন অনুষ্ঠানের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এই নির্বাচন অনুষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) খুব সম্ভবত আগামী মে মাসের মধ্যে।

**শ্রী এ কে এম হাসানুজ্জমান :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, সংবাদপত্রে বেরিয়েছে

যে ২১শে মে নির্বাচন হবে। ঐ তারিখে নির্বাচন করার সিদ্ধান্ত কি মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মন্ত্রিসভার পঞ্চায়েত বিষয়ক সাব কমিটি সুপারিশ করেছে যে ২১শে মে তারিখে এই নির্বাচনের দিন ধার্য করা হোক। মন্ত্রী সভায় অনতিবিলম্বে সেটা বিবেচিত হচ্ছে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি যে এই নির্বাচনের সিম্বল কিভাবে ব্যবহৃত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই ব্যাপারে যেগুলি সারা ভারত ভিত্তিতে যে সমস্ত রাজনৈতিক দলগুলি রয়েছে, রাজ্য ভিত্তিতে যে সমস্ত রাজনৈতিক দলগুলি রয়েছে, সেগুলি বিধানসভায় ও লোকসভায় যে সিম্বল নিয়ে লড়েছিল সেই সিম্বল নিয়েই তারা লড়বে। অন্যান্যদের জন্য ফ্রি সিম্বল অ্যালটেড হয়েছে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** নির্বাচনী এলাকা নতুন করে করা ভোটার লিস্ট নিয়ে এলাকা ডিলিমিটেশন করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সেপ্টেম্বর মাসে যখন এই ধরনের প্রশ্ন করা হয়েছিল তখন সুস্পষ্ঠভাবে এইকথা বলেছিলাম যে ৩০ হাজার নির্বাচন কেন্দ্রকে ঠিকভাবে পুনর্বিন্যাস করতে গেলে যে সময় লাগবে তাতে দু-তিন বৎসরের মধ্যে নির্বাচন হবে না। সেই কারণেই এবার সেই পুনর্বিন্যাস করা সম্ভব হচ্ছে না, ভোটার তালিকারও সেইভাবে টোটাল রিভিসন করার জন্য প্রচুর সময় দরকার। সেইজন্য ১-১-৭৪ তারিখে যে কোয়ালিফাইং ডেট আছে সেই সেই ধরেই যে ভোটার লিস্ট আছে তার সঙ্গে ইনক্লুশন বা এক্সক্লুশনের ব্যাপারে ৩১শে জানুয়ারি পর্যন্ত দিন এক্সটেন্ড করা হয়েছিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ১৮ বছর থেকে যাদের ভোটার করে নিয়ে ভোট দেবার জন্য প্রমোদ দাশগুপ্ত কয়েকদিন আগে বলেছিলেন সেটা কি আপনারা ইমপ্লিমেন্ট করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এবার সেটা হচ্ছে না।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, কত বৎসর ধরে এই নির্বাচন হয়নি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ১৯৫৭ সালের পঞ্চায়েত আইন ধরে ১৯৫৮ সালে প্রথম নির্বাচন শুরু হয় এবং সেটা ৬৪ সাল পর্যন্ত স্ট্যাগার করেছিল। তারপর আর নির্বাচন হয়নি। অর্থাৎ ১৯৫৮ সাল থেকে প্রায় ২০ বৎসর, আর ৬৪ সাল থেকে ধরলে প্রায় ১৪ বৎসর নির্বাচন হয়নি। ৭২ সালের পরেও তারা নির্বাচন করেনি। আমাদের সরকার নির্বাচন করতে চলেছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে এখানে বিভিন্ন

বেসরকারি উদ্যোগে যেসব ভোটার করা হচ্ছে তার মধ্যে প্রচুর কারচুপি চলছে এই সম্বন্ধে কোনও তদন্ত করার ইচ্ছা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আছে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে নির্বাচন হচ্ছে শহরাঞ্চলকে বাদ দিয়ে যেখানে আগের ইউনিয়ন রয়েছে সেই সব এলাকায় কি নির্বাচন হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কয়েকটি নোটিফায়েড এলাকা ছাড়া সব জায়গায় নির্বাচন হবে।

### জলোত্তলন (লিফট ইরিগেশন) প্রকল্প

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭০।) **শ্রী অনিল মুখার্জি :** কৃষি ও সমষ্টি উন্নয়ন (সমষ্টি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বাঁকুড়া জেলার ওন্দা থানার কংসাবতী খাল হইতে জলোত্তলনের (লিফট ইরিগেশন) কি কি প্রকল্প আছে?

**শ্রী কমলকান্তি গুহ :** কোনও প্রকল্প নেই।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বাঁকুড়া জেলায় যে কংসাবতী খাল গিয়েছে সেখানে প্রায় ৪৫ ফুট নিচ দিয়ে জল গিয়েছে, এখানে কৃষি বিভাগ থেকে লিফট ইরিগেশন করার জন্য ভবিষ্যতে কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** ওন্দা থানায় এখন পর্যন্ত ৬০টি জল উত্তোলন প্রকল্প চালু আছে। আমরা স্টেট ওয়াটার বোর্ডকে দিয়ে সমীক্ষা করাচ্ছি তাদের রিপোর্ট পেলেই আমরা ভবিষ্যত পরিকল্পনা গ্রহণ করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** বিদ্যুতের অভাবে কতগুলি লিফট ইরিগেশন অচালু হয়ে গেছে?

**শ্রী কমলকান্তি গুহ :** নোটিশ চাই।

### Employees' agitation in Calcutta Corporation

***88.** (Admitted question No. *52.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) the number of incidents in Calcutta Corporation during the period from July 1977 to January 1978, where a group of employees had (i) ransacked the Administrator's office, (ii) smeared officials with nightsoil and abused them (iii) ceased work, (iv) joined in strikes or agitation ;

(b) what were the causes for these unrests ; and

(c) What action was taken by the Government/Corporation authorities in these matters ?

[1-10 — 1-20 P.M.]

**Shri Prasanta Kumar Sur :**

(a) One. (i) & (ii) Night soil was brought, thrown and smeared. (iii) Two, (iv) Eight.

(b) There were some sectional as well as common demands.

Previous Government deprived the employees from paying arrear D.A. for the period from 1.4.76 to 28.2.77. Payment of this arrear was their main demand. Another demand which was very pressed was the appointment of nomines of those who had to retire after superannuation on 1.1.76. The others are refund of C.D.S. money supply of liveries etc. but the main reason was political.

(c) Government assured them that the arrear D.A. will be paid after the current year's budget. A committee has been formed to ascertain the requirements of labour and another committee for examining what items of liveries should be given and to what catagory of employees. C.D.S. money has been paid. Government has already constituted a pay commission which is likely to start their functioning shortly. We also met all the major trade unions and tried to persuade them that they should not disturb civic work unnecessarily when there is no economic demand.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কাদের নিয়ে পে কমিশন করেছেন দয়া করে বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** পে-কমিশন তিন জনকে নিয়ে করেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তারা কি সকলেই সি পি এম-এর লোক?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বোধ হয় তারা কংগ্রেসের লোক।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যারা নাইট সয়েল থ্রো করেছিল, অফিসারদের গালাগাল করেছিল, তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নিয়েছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** পুলিশ কমিশনারকে বলেছি তিনি যেন ডিটেক্টিভ ডিপার্টমেন্টকে দিয়ে অনুসন্ধান করেন এবং সেই অনুসন্ধানের রিপোর্ট আসলে বিহিত করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পে-কমিশনের তিন জন, যারা আপনাদের লোক নন বলে বলছেন, তাদের নাম বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যতদূর মনে আছে, তারা বোধ হয় আপনাদের লোক।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তাদের নাম বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নাম স্মরণ নাই।

## Rapeseed Oil

***89.** (Admitted question No. *140.) **Shri Atish Chandra Sinha** and **Shri Suniti Chattaraj** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government has any information that—

(i) rapeseed oil becomes unfit for human consumption after six months of its crushing,

(ii) the recent mishap in the Hardinge Hostel was due to the use of such time-barred rapeseed oil ; and

(b) if so, what action has been taken by the Government in the matter ?

**Shri Sudhin Kumar :**

(a) (i) It appears on tests that is crushed standard rapeseed oil is kept in sealed tin and stored scientifically, there is no possibility of its becoming unfit for human consumption after six months of its crushing.

(ii) The Food and Supplies Department are not aware of this information.

(b) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সীল্ড টিন রেপ-সীড অয়েল রাখার জন্য কয়টি গো-ডাউন আছে?

**শ্রী সুধীন কুমার ঃ** যে রেপ সীড অয়েল রাখার কথা বলছেন, সেই রেপ সীড আমরা রাখি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি জানতে চাইছি কয়টি গো-ডাউন আছে সেটা বলুন।

**শ্রী সুধীন কুমার ঃ** এ থেকে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি কি দয়া করে জানাবেন হার্ডিঞ্জ হোস্টেলে রেপ-সীড খেয়ে যারা অসুস্থ হয়েছিল, তাদের সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

**অধ্যক্ষ মহাশয় ঃ** এই রকম কোয়েশ্চেন অ্যালাউ না করাই ঠিক। This questions has been answered in this House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যারা রেপসীড ডিলারস তাদের কাছ থেকে অ্যাডালটারেটেড রেপসীড পাওয়া গিয়েছে কিনা এবং এই রকম লিস্ট আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** না

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই রেপসীড ডিলারদের রেপসীড চেক-আপ করবার কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** আমাদের রেপসীড রেশন দোকান মারফত বিক্রি হয় এবং ইন্সপেক্টর মারফত তার চেক আপ হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই রেপসীড সক্রান্ত অসুবিধার কথা মন্ত্রী মহাশয় যা জেনেছেন তা দূর করার কি ব্যবস্থা করেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** আমাদের দোকান থেকে যে তেল নিয়েছে তারা মারা যায় নি। আপনারা সেটা জানেন দেখা যাচ্ছে। তাই মারা যাওয়ার পর পোস্ট মর্টেম হওয়ার আগেই আপনারা জানিয়েছেন যে রেপসীড তেল খেয়ে মারা গিয়েছে। হয়তো আপনাদের কারসাজি এতে থাকতে পারে। যে দোকান থেকে তেল নিয়েছিল বলেছিল সেখান থেকে সেই তেল বিক্রি হয় না। আমরা তেল দিচ্ছি। তাসত্ত্বেও যারা বাইরে থেকে কেনেন, তারা তাদের নিজের দায়িত্বে কেনেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় বললেন আমরা জানি। রাজ্যের জনসাধারণের উপর লক্ষ্য রাখার বা বিজনেস টোটাল কন্ট্রোল রাখার কোনও সংস্থা আছে কি? যারা এটা করেন?

**শ্রী সুধীন কুমার ঃ** এটার খবর আপনাদের কাছে আছে। যে মুহূর্তে খবরের কাগজে বেরোয়, আমি তৎক্ষণাত খবর নিই বা এনকোয়ারি করি। কোন তেল খেয়েছে, কোথা থেকে পেয়েছে। যে রেপসীড তেল খেয়ে মরেছিল সেটা সরকার সরবরাহ করেনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সরকারি তেল ছাড়া যারা ব্যবসা করেন, তাদের সম্পর্কে খোঁজ খবর কি সরকার রাখেন না?

**শ্রী সুধীন কুমার ঃ** সব খবর রাখা সরকারের পক্ষে সম্ভব নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সরকারের পূর্ণ দায়িত্ব কি আপনি তাহলে পালন করছেন? সরকারের দায়িত্ব খবর রাখা কি না?

**শ্রী সুধীন কুমার ঃ** জনসাধারণের কাছে আমরা যখন সার্টিফায়েড তেল বিক্রি করছি, তখন কেউ যদি বাজার থেকে আনসার্টিফায়েড তেল কেনে তাহলে সে তার নিজের দায়িত্বে কিনছে?

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে রেপসীড ব্যবসায়ী রয়েছেন এদের মধ্যে কতজন কংগ্রেসি ব্যবসায়ী আছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** এদের মধ্যে ৭৮ জনকে প্রসিকিউট করা হয়েছে। তার থেকে কোনও কনক্লুশন ড্র করলে আমি আপত্তি করব না।

**শ্রী সন্দীপ দাস ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন বাজার থেকে যদি কেউ তেল কেনে তাহলে সরকারের কোনও দায়িত্ব নেই। মন্ত্রী মহাশয় কি গ্যারান্টি করতে পারেন যে ৩৮ হাজার ২শো গ্রাম সার্টিফায়েড রেপসীড গিয়ে পৌচেছে? যেখানে কোনও রেশন দোকান নেই সেখানে কিভাবে পৌচচ্ছে? সমস্ত রেশন দোকানেই কি দেওয়া হচ্ছে?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুধীন কুমার ঃ** আলোচনা কতদূর বিস্তৃত হবে সেটা মাননীয় স্পিকার মহাশয় নির্ধারিত করবেন। তবে এই জবাব দিতে গেলে বক্তৃতা দিতে হয়। সরকার কতদূর রেপ সীড সম্পর্কে এনকোয়ারি করতে পারে সেটা আপনারা একটু ভেবে দেখবেন এবং এ সম্পর্কে আমরা কি কি ব্যবস্থা নিতে পারি। তবে একটি কথা বলে দিই যে আমরা ক্রমশ সার্টিফায়েড রেপসীড অয়েল গ্রামাঞ্চলেও দেবার ব্যবস্থা করছি। এবং কোনও জায়গায় আমাদের সার্টিফায়েড রেপসীড অয়েল সম্পর্কে কোনও রকম বিরূপ প্রতিক্রিয়া সম্পর্কে কোনও কিছু খবর আজ পর্যন্ত আমাদের সরকারি দপ্তরে পৌছায় নি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে নির্ধারিত রেশন দোকান মারফত সার্টিফায়েড রেপসীড অয়েল দেওয়া হয়ে থাকে। কিন্তু যেখানে ঐসব দোকান থেকে দেওয়া হয় না এবং সেখানকার সাধারণ লোকেরা যে তেল কিনবেন এবং সেটা যদি ভেজাল তেল হয় সে সম্পর্কে সরকারের কি কোনও দায়িত্ব নেই?

**মিঃ স্পিকার ঃ** এই কথাই সন্দীপবাবু বলেছেন এবং মন্ত্রী মহাশয় তার উত্তর দিয়েছেন।

### উলুবেড়িয়ার ডিউক রোড সংস্কার

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬১।) **শ্রী সন্দীপ দাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাননীয় মন্ত্রী মহোদয় কি অবহিত আছেন যে, উলুবেড়িয়ার শতাধিক বছরের পুরানো ডিউক রোড এক দশকের বেশি সময় সংস্কারের অভাবে ব্যবহারের অনুপযোগী হয়ে পড়ে আছে ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহলে ঐ রাস্তা সংস্কারের কোনও প্রকল্প সরকারের আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হাওড়া জেলা পরিষদের এই রাস্তাটির যে অংশ পূর্তবিভাগ অধিগ্রহণ করেনি, তার সংস্কার প্রয়োজন তবে তা ব্যবহারের সম্পূর্ণ অনুপযোগী নয়।

(খ) হাওড়া জেলা পরিষদের আছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কিসের ভিত্তিতে তিনি বললেন যে এই রাস্তা অনুপযোগী নয়। এই রাস্তা দিয়ে সাইকেল রিক্সা বা কোনও রকম যান বাহন চলতে পারে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** খারাপ বটে তবে সম্পূর্ণ অনুপযোগী নয়।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি আর একটু ওয়াকিবহাল হয়ে উত্তর দেবেন কি। মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন গত ১০ বছর ধরে কোনও রকম সংস্কার কাজ হয় নি। দলীয় রাজনীতির অনুপ্রবেশের জন্য জেলা পরিষদে যারা ছিলেন তাদের জন্য জেলা পরিষদ কাজ করতে পারে নি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী সন্দীপ দাস ঃ** এখনও কি সেই রকম চাপ সৃষ্টি করা হচ্ছে যাতে সেখানে কাজ না হয়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কোনও চাপ দেন নি। কাজ নিশ্চয় হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** কবে নাগাদ হবে সেটা মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** খুব শীঘ্রই জেলা পরিষদ কাজ শুরু করছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** কত দিনের মধ্যেও সে কাজ শুরু হবে সেটা বলুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হাওড়া জেলার উলুবেড়িয়ায় ডিউক রোড হাওড়া জেলা পরিষদের সম্পত্তি। উহার মোট দৈর্ঘ ১৪ মাইল। ১৯৬৮-৬৯ সালে পশ্চিমবঙ্গ সরকারের পূর্ত বিভাগ উলুবেড়িয়া শ্যামপুর পাকা রাস্তা নির্মাণ হেতু ডিউক রাস্তার অধিকাংশ জেলা পষিদের কাছ থেকে অধিগ্রহণ করে নেন এবং রাস্তা নির্মাণ করেন। রাস্তাটির যে অংশ জেলা পরিষদের অধীনে থেকে যায় জেলা পরিষদ তার উপর ১৯৭৩-৭৪ সালে বন্যা মেরামতি প্রকল্পের টাকায় কিছু কাজ করেন। পরে ১৯৭৬-৭৭ সালে বিশেষ কর্মসংস্থান প্রকল্পে অন্তর্ভুক্তি ও মঞ্জুরির জন্য ঐ রাস্তার প্রায় ২ মাইল অংশ উন্নয়নের জন্য ১,৫৯,৭০০ টাকার একটি প্ল্যান জেলা পরিষদ হাওড়া জেলা শাসকের জেলা পরিকল্পনা সমিতির নিকট পাঠান। কিন্তু ঐ সময় উলুবেড়িয়া ১নং ব্লক খাতে মাত্র ৫৯,৯৮৪ টাকা বরাদ্দ থাকায় উক্ত প্ল্যান ঐ টাকার মধ্যে পুনর্বিন্যাস করে সরাসরি ব্লক উন্নয়ন সমিতির মাধ্যমে পাঠানোর জন্য জেলা পরিষদের নিকট ফেরত আসে। জেলা পরিষদ এক্ষণে সেই মতো রাস্তাটির সংস্কারের জন্য ব্যবস্থা নিচ্ছেন এবং এই রাস্তা সংস্কারের জন্য তারা বদ্ধপরিকর।

## Dearness Allowance of Municipal Employees

***92.** (Admitted question No. *120.) **Shri Dhirendra Nath Sarkar** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) whether it is a fact the previous Government had taken a decision to increase the dearness allowance of the employees of Calcutta Corporation and the municipalities in West Bengal ; and

(b) if so, what action has been taken by the present Government in the matter ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) The previous Ministry approved in April, 1977 payment by Government of 80% of the D.A. Subventions payable to the Municipal employees of the State consequent on the enhancement of D.A. @ Rs. 16/- plus Rs. 24/- per month as payable to the State Government employees.

No decision was, however taken by them in respect of the employees of Calcutta Corporation nor was any date mentioned from which subventions as above would be paid by Government. It was during the President's Rule only that orders sanctioning payment of subventions with effect from 1.3.77 to the Calcutta Corporation and the Municipalities were issued. As a consequence the D.A. for the period from 1.4.76 to 28.2.77 has fallen in arrears. No order was made by the previous Government in that respect.

(b) The present Government has been continuing payment of such subventions to these local bodies and has assured the employees that the arrears will be paid after the current budget.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** প্রিভিয়াস গভর্নমেন্ট করেনি বললেন, কিন্তু আপনারা কি করেছেন সেটা তো বললেন না?

**Shri Prasanta Kumar Sur :** I think it is known to the hon'ble members that we have come in the midst of the session. We have assured the employees that it will be paid during the current budget.

## গ্রামাঞ্চলে রেশন দোকান মারফৎ রেপসীড তেল সরবরাহ

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৩।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে রেশন দোকান মারফৎ 'রেপসীড' তেল সরবরাহের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) হাওড়া জেলার পাঁচলা বিধানসভা কেন্দ্রের গ্রামাঞ্চলে রেশন দোকান মারফৎ শীঘ্র রেপসীড তেল বিক্রয়ের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) এবং (খ) গ্রামাঞ্চলেও পরিশোধিত রেপসীড তেল সরবরাহ করার জন্য প্রয়োজনমতো তেল নিয়ে যাওয়ার জন্য জেলাশাসকদের নির্দেশ দেওয়া হয়েছে এবং সেই প্রয়োজনে তেল সরবরাহ করাও শুরু হয়েছে। পাঁচলা বিধানসভা অঞ্চলসহ সব গ্রামাঞ্চলের জন্যই এই ব্যবস্থা হয়েছে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গ্রামাঞ্চলে মাথা পিছু কত করে রেপসিড তেল দেবার সিদ্ধান্ত গৃহীত হয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** এটা জেলা শাসকদের উপর ছেড়ে দেওয়া হয়েছে। তারা তাদের প্রয়োজন বললে পরে আমরা কম পক্ষে অন্তত ১০০ গ্রাম করে দেব জেলা শাসকদের এবং তারা সেটা সরবরাহ করবেন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** কোন জেলায় মাথা পিছু ১০০ গ্রাম, আর কোন জেলায় মাথা পিছু ১০০ গ্রামের বেশি হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা প্রয়োজন দেখে এবং আমাদের সাপ্লাই বুঝে আমরা বিতরণ করব। তবে যদি সেখানে দাবি থাকে তাহলে আমরা সমতা রক্ষা করব।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গ্রামাঞ্চলে ঐ তেলের দাম কেজি প্রতি কত ছিল?

**শ্রী সুধীন কুমার ঃ** ছিল নয়, আছে বা হবে ৭।। টাকা।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই তেল সরকার কত টাকা দিয়ে কিনছেন যেটা ৭।। টাকা কেজিতে বিক্রি করছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা বিনা লাভে সেটা বিক্রি করে থাকি। এর ডিটেলস ব্রেক আপ যদি চান তাহলে নোটিশ দিতে হবে।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ক্রয় মূল্য কত, বাকিটা আমরা অন্যান্য খরচ সহ জেনে নেব—ক্রয় মূল্যটা আমরা জানতে চাইছি—এটা আপনি বলবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা পরিশোধিত তেল কিনি না এবং কাঁচা তেল কিনে তাকে আমরা পরিশোধিত করি। তাকে আবার টিনে ভর্তি করি এবং তাকে ট্রান্সপোর্ট কস্ট ইত্যাদি দিয়ে বিক্রি করি এবং তাতে আমরা এক পয়সাও লাভ করি না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** আমার খুব স্পেসিফিক প্রশ্ন—এই অশোধিত তেল কেজি প্রতি কত টাকায় কিনছেন যার জন্য আপনাদের ৭।। টাকায় বিক্রি করতে হচ্ছে?

**শ্রী সুধীন কুমার ঃ** নোটিশ চাই।

**শ্রী সন্দীপ দাস ঃ** রেপসিড বা অন্য কোনও জিনিসে ভরতুকি দেবার পরিকল্পনা বর্তমানে আছে কিনা, জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা এই কোয়েশ্চেন ক্ষেত্রে আসে না। রেপ সিডে ভরতুকি আছে কিনা—আপনার কোয়েশ্চেন তা নেই। I disallow the supplementary.

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মন্ত্রী মহোদয় অপরিশোধিত রেপ সিড কেনেন এবং পরিশোধিত করে রেশন দোকান মারফৎ বিক্রি করেন। আমার সন্দেহ হচ্ছে অপরিশোধিত তেল বাহিরে চলে যাচ্ছে, যার জন্য সেই তেল খেয়ে লোক মারা যাচ্ছে—এটা কি আপনি খোঁজ রাখেন?

**মিঃ স্পিকার ঃ** আই ডিজঅ্যালাউ দি কোয়েশ্চেন।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রামাঞ্চলে রেশনের মাধ্যমে এই রেপ সিড তেল দেবার ব্যাপারে কোনও সাবসিডি অ্যালাউ করছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** এখনও পর্যন্ত সাবসিডি দেবার ব্যবস্থা করা হয়নি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকারি ব্যবস্থায় এই তেল দেবার আগে বাজারে এই তেলের দাম কত উঠেছিল এবং এই তেল দেবার পর বাজারে তেলের দাম কত নেমেছে?

**শ্রী সুধীন কুমার ঃ** ১৫ টাকা এই রকম আন্দাজ ছিল, ২০ টাকা বাড়াবার প্রতিশ্রুতি ছিল, ৭।। টাকা করে এই তেল দেবার পর তেলের দাম বাজারে ক্রমাগত কমতে থাকে। তারপর দাম বাঁধা হয়। এখনও ৭।। টাকা করে তেল দেবার ফলে সরষের তেলের দাম ১২ টাকার মধ্যে নিবদ্ধ আছে, তার থেকে চড়তে পারে নি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বামফ্রন্ট সরকার তেলের ব্যাপারে যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি পশ্চিমবঙ্গে এর আগে আর কোনও সরকার গ্রহণ করেছিলেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** আমার জানা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, সরষের তেলের দাম ২০ টাকা করার প্রতিশ্রুতি ছিল। আমার জিজ্ঞাস্য, কাদের প্রতিশ্রুতি ছিল জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** যারা এই তেলে নিয়ে হৈ চৈ করছেন তাদের।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অপরিশোধিত তেলের কত পারসেন্ট এই পশ্চিমবঙ্গে শোধন করা হয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা এ পর্যন্ত যা বিতরণ করেছি তাতে একবার মাত্র অমৃতসর, দিল্লি থেকে করেছি তা ছাড়া সমস্তটা পশ্চিমবঙ্গে হয়েছে।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রেপসিড অয়েল নিয়ে মেডিক্যাল পরীক্ষা করে দেখা হয়েছে কি যে, এতে কোনও পেটের অসুখ হয় কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** এটা বিশেজ্ঞদের দ্বারা পরীক্ষিত হয়েছে। বিশ্বের এক্সপার্ট এফ এ ও-র-এডিবল অয়েল কমিটির চেয়ারম্যান তিনি আমাদের কাছে পূর্ণ দায়িত্ব নিয়ে বলে গিয়েছেন যে, সম্পূর্ণ নিরাপদ।

## Revision of Electoral Rolls for Municipal Elections

***95.** (Admitted question No. *125.) **Shri Suniti Chattaraj** and **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) whether the State Government has any proposal for extensive revision of the electoral rolls before holding the Municipal elections ; and

(b) if so, what steps have been taken in this regard ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) No.

(b) Does not arise.

(No Supplementary)

## কলকাতার রাস্তার আবর্জনা পরিষ্কার

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮।) **ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলিকাতার রাস্তাগুলি আবর্জনা পরিষ্কারের কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

কলকাতায় দৈনিক প্রায় ২২০০ (বাইশ শত) টন জঞ্জাল জমে। এই জঞ্জাল বর্তমানে পৌরসভার বিভাগীয় ১১০ থেকে ১১৫ খানি লরির সাহায্যে ধাপা ও বানতলায় ময়লা ফেলার ডাম্পিং গ্রাউন্ডে অপসারণ করা হয়।

জঞ্জাল পরিষ্কার করার জন্য বিগত বৎসরগুলিতে কোনও উন্নত আধুনিক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। উপযুক্ত ও পর্যাপ্ত লরির অভাবে পৌর সভাকে বেশি অর্থব্যয় করে ঠিকাদারের লরি নিয়োগ করতে হত। ময়লা ফেলার ডাম্পিং গ্রাউন্ড রাস্তা ঘাটের যথোপযুক্ত ব্যবস্থা না থাকায় প্রায়ই বিশেষ করে বর্ষার সময়ে নগরীর রাস্তাগুলির জঞ্জাল ঠিকমতো অপসারিত হত না। ঝাড়ুদারেরাও পর্যাপ্ত হাতগাড়ি প্রভৃতি না থাকায় রাস্তায় ভালভাবে কাজ করতে পারত না।

বর্তমানে পৌরসভা সাত টন মাল পরিবহন যোগ্য ও দ্রুত মাল খালি করা যায় এরূপ ব্যবস্থা বিশিষ্ট ৮০টি লরি ক্রয় করেছে। যার ফলে এখন ঠিকাদারের কোনও লরি নেই। ডাম্পিং গ্রাউন্ডে উপযুক্ত রাস্তা নির্মাণ করায় এখন সমস্যা অনেকটা কম। রাস্তায় ঝাড়ুদারেরাও পর্যাপ্ত সংখ্যক হাতগাড়ি পাওয়ায় আগের চেয়ে ভালভাবে কাজ করছে।

বিগত প্রায় এক দশক ধরে বিভিন্ন বিশেষজ্ঞ কমিটি জঞ্জাল পরিষ্কারের সমস্যাগুলির অনুধাবন করেছেন ও প্রতিকারার্থে কিছু কিছু নির্দেশ দিয়েছেন, কিন্তু কার্যত, কিছুই হয় নি। 'চোপড়া কমিটির' নিদের্শানুযায়ী বর্তমানে পৌরসভার অধীনে একটি সম্পূর্ণ পৃথক বিভাগের ওপর জঞ্জাল পরিষ্কারের কাজ ন্যস্ত হয়েছে। এ ছাড়া সি এম ডি এ-র বরাদ্দ তহবিল থেকে বিশেষ উন্নয়ন প্রকল্প গ্রহণ করা হয়েছে। এগুলির মধ্যে আছে উন্নত পর্যায়ের যন্ত্রাদি ও লরি ইত্যাদি ক্রয়, বিভিন্ন গ্যারেজগুলির উন্নয়ন, ডাম্পিং গ্রাউন্ডের জন্য রাস্তা নির্মাণ ইত্যাদি। এই কাজগুলি আগামী চার বৎসরের মধ্যে করা হবে। নাগরিকদের স্বার্থে ঠিক কি ধরনের জঞ্জাল পরিষ্কারের কাজ ভবিষ্যতে গ্রহণ করা উচিত, এসব নিরূপণের জন্যও একটি পাইলট স্টাডি (Pilot Study) গ্রহণ করা হয়েছে। আরও সুখের বিষয় যে, এই সর্বপ্রথম West Bengal Agri-Industries-এর উদ্যোগে বানতলায় একটি জঞ্জাল থেকে সার তৈরির কারখানা শীঘ্রই শুরু হবে। ভবিষ্যতে ডাম্পিং গ্রাউন্ডের জায়গায় অভাব মেটাতে এই ধরনের সার কারখানা বিশেষ প্রয়োজন আছে।

আশা করা যায় ভবিষ্যতে জঞ্জাল সমস্যার অনেকটা সুরাহা করা যাবে।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে পরিষ্কার ভাবে জানতে চাইছি, আগে আবর্জনা যতটা ছিল, তার তুলনায় কত পারসেন্ট আজকাল পরিষ্কার হচ্ছে এবং বাকি যা থেকে যাচ্ছে তা কতদিনে হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার মনে হয় আপনি বিষয়টা বুঝতে পারেন নি। আমি বলেছি যে প্রতিদিন জঞ্জাল পরিষ্কার করার চেষ্টা করা হয়, যদি কিছু অবশিষ্ট থাকে অধিক রাত পর্যন্ত কাজ করে তা পরিষ্কার করে দেওয়া হয়। কোনও জঞ্জাল পড়ে থাকে না। একটা জিনিস বোঝা দরকার, কলকাতায় যে ভাবে বাজার হচ্ছে, সকাল থেকে আরম্ভ করে সন্ধ্যা পর্যন্ত বাজার চলে। সকাল থেকে ১২ টা একটা পর্যন্ত কলকাতায় জায়গায় জায়গায় বাজার

চলে এবং আবার সন্ধ্যায় বাজার শুরু হয় এবং অধিক রাত্রি পর্যন্ত তা চলে, এর ফলে সব সময়তেই আমাদের জঞ্জাল পরিষ্কার করতে হচ্ছে এবং অধিক রাত পর্যন্ত জঞ্জাল পরিষ্কার করার চেষ্টা করি যাতে পরের দিন জঞ্জাল না জমে।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** আপনি যে বললেন প্রত্যেকদিন জঞ্জাল পরিষ্কার করা হয়—আমার ব্যক্তিগত অভিজ্ঞতা হচ্ছে দিনের পর দিন জঞ্জালগুলো দেখছি, সুতরাং জঞ্জাল প্রতিদিন পরিষ্কার করা হচ্ছে যা আপনি বললেন, কি করে পরিষ্কার হচ্ছে আমি বুঝতে পারছি না।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য যদি জানান যে কোথায় কোথায় জঞ্জাল পড়ে রয়েছে দিনের পর দিন, তাহলে আমি খুব খুশি হব।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা কর্পোরেশন এলাকায় যে সমস্ত জঞ্জাল প্রতিদিন জমে, সেই জঞ্জাল থেকে প্রযুক্তি বিদ্যা প্রয়োগ করে বিগত দ্বিতীয় মহাযুদ্ধের সময় তারাতলায় একটা কারখানা হয়েছিল, সেই কারখানায় জঞ্জাল পুড়িয়ে ২০০ টন খোয়া এবং পাঁচ টন সিমেন্ট এবং বিদ্যুৎ উৎপাদন করতে পারে সেই ধরনের কারখানা একটা হয়েছিল। সেই ধরনের কারখানা আমাদের দেশের প্রযুক্তি বিদ্যা প্রয়োগ করে যদি করা হয় তাতে অনেক সমস্যার সমাধান হবে। এতে মূলধন লাগে মাত্র ১০ লক্ষ টাকা। আগেকার কর্পোরেশনের ডেপুটি মেয়র এই পরিকল্পনাটাকে বাতিল করে দেয়, বর্তমানে মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কোনও পরিকল্পনার কথা চিন্তা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের একটা ইনসিনেটার বহুদিন আগেকার ছিল। সেটা ১৯৪৭ সালে চেকস্লোভোকিয়ার কোডাক থেকে কেনা হয়েছিল এবং পরবর্তী অবস্থাটা হচ্ছে, কেনার পর থেকে সেটা চালু করা যায়নি। সেটা পড়ে রয়েছে সেই সময় থেকে। ১৯৬৯-৭০ সালে এটা চালু করার চেষ্টা করা হয়েছিল, কিন্তু দেখা গেছে যে এটা খুব ব্যয় বহুল। ২ হাজার ২০০ টন জঞ্জাল পোড়াতে যা খরচ হবে, তাতে খরচ পোষাবে না।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** কলকাতায় যেসব জঞ্জাল জমে তার থেকে সার তৈরি করবার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি মাননীয় সদস্যকে শুধু বলব যে, বিধানসভায় যখন থাকবেন তখন একটু কান খাড়া করে থাকবেন যে, মন্ত্রী কি বলছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, আপনি দায়িত্ব নেবার পর কলকাতায় জঞ্জাল আরও বেড়েছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি খুশি হতাম যদি এ খবর মাননীয় সদস্য আমাকে জানাবার সাহস রাখতেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** জঞ্জাল পরিষ্কার করবার জন্য কর্পোরেশনে ট্রাক কেনা হয়েছে, এই ট্রাক কেনার পরিকল্পনা কারা করেছিলেন জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি বলেছি যে ৪ বছর ধরে সি এম ডি এ-র বাজেট থেকে টাকা বরাদ্দ আছে এবং আমরা যখন প্রয়োজন হবে তখনই এই সব জিনিস কিনব। বর্তমানে আমাদের পরিকল্পনা আছে আরও লরি কেনবার। লরি কিনে কলকাতাকে আরও সুন্দর রাখবার চেষ্টা করব এবং কংগ্রেসিদের জঞ্জাল দূর করবার চেষ্টা করব।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতা শহরের রাস্তার আবর্জনা পরিষ্কার সম্বন্ধে যা বললেন সেটা আংশিক পরিষ্কারের কথা। কিন্তু এর পর ঝাড়ু দেওয়া এবং জল দেওয়া বাকি রয়ে যাচ্ছে, সেগুলি হলে সম্পূর্ণ হত। সেই ব্যবস্থা কি কর্পোরেশন থেকে বর্তমানে উঠে গিয়েছে ; এবং যদি না উঠে গিয়ে থাকে তাহলে কি স্টাফের অভাবে এটা হচ্ছে না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা এই প্রশ্ন থেকে আসে না।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, তারা কংগ্রেসিদের জঞ্জাল পরিষ্কার করছেন, কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে যে জঞ্জাল জমছে, সেটা কারা পরিষ্কার করবে?

**মিঃ স্পিকার ঃ** সাপ্লিমেন্টারি নট অ্যালাউড।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** জঞ্জাল পরিষ্কার সম্পর্কে মন্ত্রী মহাশয় যে রিপোর্ট দিলেন, ওটা অফিসারদের তৈরি করা রিপোর্ট এবং সেটা সম্পূর্ণ অসত্য রিপোর্ট, এটা কি মন্ত্রী মহাশয় জানেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি মাননীয় সদস্যদের বলতে পারি অফিসারদের রিপোর্ট আমি বিধানসভার সামনে রাখি না। আমি যেটা বলি সেটা সম্বন্ধে কনভিন্সড হয়েই তবে রিপোর্ট দিই। কোনও ইরেসপনসিবল রিপোর্ট দিই না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** কলকাতা শহরের জঞ্জাল পরিষ্কার করার জন্য কতগুলি লরি কর্পোরেশনের আছে ; কতগুলি লরি তার মধ্যে কাজ করছে ; এবং প্রতিটি লরি কতটা পরিমাণ আবর্জনা পরিষ্কার করতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি আবার এখানে বলতে বাধ্য হচ্ছি যে যদি মাননীয় সদস্যরা ঠিকমতো উত্তর না শোনেন তাহলে অযথা বিধানসভার সময় নষ্ট হয়। আমি এটা আবার পড়লে মাননীয় সদস্য বুঝতে পারবেন যে তিনি অন্যায়ভাবে বিধানসভার সময় নষ্ট করছেন। তবুও আমি এটা পড়ে দিচ্ছি। "বর্তমানে পৌরসভা সাত টন মাল পরিবহন যোগ্য ও দ্রুত মাল খালি করা যায় এরূপ ব্যবস্থা বিশিষ্ট ৮০টি লরি ক্রয় করেছে। যার ফলে এখন ঠিকাদারের কোনও লরি নেই। ডাম্পিং গ্রাউন্ডে উপযুক্ত রাস্তা নির্মাণ করায় এখন সমস্যা অনেকটা কম। রাস্তায় ঝাড়ুদারেরাও পর্যাপ্ত সংখ্যক হাতগাড়ি পাওয়ায় আগের চেয়ে

ভালভাবে কাজ করছে।" এর আগে বলেছি যে, "এই জঞ্জাল বর্তমানে পৌরসভার বিভাগীয় ১১০ থেকে ১১৫ খানি লরির সাহায্যে ধাপা ও বানতলায় ময়লা ফেলার ডাম্পিং গ্রাউন্ডে অপসারণ করা হয়।"

### মিউনিসিপ্যালিটিতে প্রশাসক নিয়োগ

***৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৪।) **শ্রী জয়ন্ত বিশ্বাস :** পৌরকার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে ১লা ফেব্রুয়ারি ১৯৭৮ পর্যন্ত কতগুলি মিউনিসিপ্যালিটিতে প্রশাসক নিয়োগ করা হয়েছে ;

(খ) এই সকল ক্ষেত্রে প্রশাসক নিয়োগের কারণ কি ; এবং

(গ) উক্ত মিউনিসিপ্যালিটিগুলিতে আশু নির্বাচনের জন্য সরকার কি চিন্তা করিতেছেন ?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) একমাত্র দার্জিলিং জেলার কার্সিয়াং মিউনিসিপ্যালিটিতে প্রশাসক নিয়োগ করা হয়েছে।

(খ) পৌর সদস্যগণের বিরুদ্ধে প্রধান অভিযোগ দুর্নীতি ও অযোগ্যতা। এ ছাড়া পৌরসভার অর্থ যথেচ্ছভাবে ব্যবহার, ক্ষমতার অপব্যবহার এবং নাগরিকদের সুখ সুবিধার প্রতি অবহেলা ইত্যাদি নানা অভিযোগও ছিল। বিভাগীয় তদন্তেও এসব অভিযোগ প্রমাণিত হয়েছে।

(গ) ইলেকটোর্যাল রোল তৈরি হইতেছে। আশা করা যায় যে, জুন মাসের মধ্যেই নির্বাচন করা সম্ভব হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আসন্ন পৌর নির্বাচনে স্বীকৃত রাজনৈতিক দলগুলি প্রতীক ব্যবহার হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** হ্যাঁ হবে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** দার্জিলিং জেলার কার্সিয়াং মিউনিসিপ্যালিটিতে যে অ্যাডমিনিস্ট্রেটর বসানো হয়েছে সেই অ্যাডমিনিস্ট্রেটর সরকারি না বেসরকারি এটা দয়া করে বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখানে দলের লোক বসানোর কোনও সুযোগ নেই। এখানে একজিকিউটিভ অফিসার বসানো হয়। এখানে রাস্তার লোক নিয়ে বসানো যায় না।

### West Bengal Pavilion in AGRI-EXPO 77 Fair

***99.** (Admitted question No. *134.) **Shri Suniti Chattaraj** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) if it is a fact that some of the visitors to the West Bengal Pavilion in the AGRI-EXPO 77 Fair held in New Delhi have put serious adverse remarks in the visitors' book maintained by the West Bengal Government in the pavilion ;

(b) if so, the names and addresses of such visitors and contents of the remarks made by them ; and

(c) what is the total amount spent by (i) Agriculture Department and (ii) Information and Public Relations Department on this pavilion ?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) হ্যাঁ

(খ) দর্শকদের নাম ও ঠিকানা এবং তাহাদের মন্তব্য তথ্য ও জনসংযোগ বিভাগ রক্ষিত দর্শকদের বইতে দেখিতে পাওয়া যাইবে।

(গ) মোট ৬,১০,৬৩৬.৭৫ টাকা খরচ হইয়াছে। এই সমস্ত খরচই করা হইয়াছে কৃষি বিভাগের বাজেট হইতে। খরচ করিয়াছেন কেবলমাত্র তথ্য ও জনসংযোগ বিভাগ।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ২৫৬ জন বিরূপ মন্তব্য করেছেন এবং মধ্যে কতজন ফরেনার আছে?

**শ্রী কমলকান্তি গুহ :** ফরেনার নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি যদি বলি বিভিন্ন দেশ থেকে ফরেনার এই একসজিবিশনে এসেছিলেন এবং তারা বোর, বোগাস এইরূপ মন্তব্য করে গেছেন এটা কি সত্যি?

**মিঃ স্পিকার :** আপনি স্পেসিফিক প্রশ্ন দিন কারণ এটা আপনার ইনফরমেশন। এইভাবে সাপ্লিমেন্টারি করা যায় না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি প্রশ্ন করেছিলাম প্রিভিলেজ অনুসারে ঐ নামগুলি জানার জন্য।

**মিঃ স্পিকার :** এটা কোয়েশ্চেন হতে পারে না। এটা সাপ্লিমেন্টারি হতে পারে না। দিজ ইজ ইওর ইনফরমেশন। এইটাই আমার রুলিং। This is your information which you want to put it in a supplementary question but you are not allowed to put a question which you already know.

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি স্পেসিফিক কোয়েশ্চেন দিচ্ছি। আমি জিজ্ঞাসা করছি হোয়েদার আই আম কারেক্ট অর নট?

**মিঃ স্পিকার ঃ** আপনি যেভাবে সাপ্লিমেন্টারি রেখেছেন তাতে করে এই সভার সমস্ত সদস্যই বুঝেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** যারা বিরূপ মন্তব্য করেছেন তাদের নামের তালিকা মন্ত্রী মহাশয় কি দয়া করে আমাদের কাছে সাপ্লাই করবেন কিম্বা লাইব্রেরি টেবিলে রেখে দেবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** হ্যাঁ দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই ফেয়ারে যাদের উপর দায়িত্ব ছিল সেই সমস্ত অফিসারদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ১৩৮৫ জন মন্তব্য করেছেন এবং তারজন্য ২৫৬ জন বিরূপ মন্তব্য করেছেন। সুতরাং আমি অফিসারদের (শাস্তির বদলে) পুরস্কার দেওয়ার কথা চিন্তা করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** বিভিন্ন সংবাদপত্রে এই নিয়ে অনেক মন্তব্য বেরিয়েছে—পশ্চিমবঙ্গের স্টলে কম দর্শক ছিল এ সংবাদ যদি সত্যি হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় সেইসব সংবাদপত্রের বিরুদ্ধে প্রতিবাদের কথা ভাবছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** প্রথম দিনেই প্রচুর দর্শক এসেছিলেন পশ্চিমবঙ্গের প্যাভিলিয়নে, যারা চিন্তাশীল, প্রগতিশীল, এবং দেশের কথা চিন্তা করেন এইরূপ দর্শকের প্রচুর সমাগম হয়েছিল। আমি এ ধরনের কোনও চিন্তা করিনি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি— যে এই ধরনের যখন ফেয়ার হয় এবং তার উপর যেসব পাবলিক ওপিনিয়ন এক্সপ্রেসড হয় অতীতে এবং বর্তমানে এরজন্য এনকোয়ারি করার কোনও প্রভিসন আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** অপনাদের কাছে আমি বলেছিলাম যে বেশির ভাগ দর্শক-এর অনুকূলে মন্তব্য করেছেন ফলে এনকোয়ারির কোনও প্রশ্ন ওঠে না। বিরূপ মন্তব্য করেন নি, খোঁজ খরব নিয়েছিলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই ফেয়ারটা চালাবার জন্য কোন কোন অফিসারদের উপর রেসপনসিবিলিটি দেওয়া হয়েছিল?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের উপর দেওয়া হয়েছিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি তাদের নাম জানতে চাই, বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** কোয়েশ্চেন করবেন, উত্তর দেব।

### কলকাতা পৌরসভার নির্বাচন

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা পৌরসভার নির্বাচন অনুষ্ঠানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এই নির্বাচন অনুষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ। এবং

(খ) ১৯৭৮ সালের আগস্ট-সেপ্টেম্বর মাস নাগাদ কলকাতা পৌরসভার নির্বাচন অনুষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** নির্বাচনের আগে প্রতীকটাকে সংশোধন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নির্বাচনের আগে মিউনিসিপ্যাল অ্যাক্ট অনেক সংশোধন করা দরকার।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পঞ্চায়েত নির্বাচনে যেমন সিম্বলের ব্যবস্থা ছিল পৌর নির্বাচনে সেই রকম ব্যবস্থা হবে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এর উত্তর আগেই দিয়েছি, একটু অ্যাটেনটিভ থাকলে শুনতে পেতেন।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি জানাব এ কে এম হাসানুজ্জমান ও শ্রী জন্মেজয় ওঝা প্রত্যেকের কাছ থেকে একটি করে মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশটিতে জানাব হাসানুজ্জমান সাহেব কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি-কম পার্ট ওয়ান পরীক্ষার্থীদের কিছু অংশকে গ্রেসমার্ক দেওয়া সম্পর্কে আলোচনার জন্য সভার কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। বিষয়টি এমন কোনও জরুরি প্রকৃতির নয় যার জন্য আজকের সভার নির্ধারিত কাজ বন্ধ রাখা যেতে পারে। উপরন্তু, শিক্ষা খাতে ব্যয় মঞ্জুরির দাবির উপর বিতর্কের সময় এবিষয়ে আলোচনার যথেষ্ট সুযোগ আছে। সুতরাং আমি এই মুলতুবি প্রস্তাবের নোটিশে আমার অনুমতি জ্ঞাপন করছি না। সদস্য মহোদয় অবশ্য তার নোটিশ পাঠ করতে পারেন।

দ্বিতীয় নোটিশটিতে শ্রী জন্মেজয় ওঝা পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কটের উপর আলোচনার জন্য সভার কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। বিষয়টি বিশেষ ভাবে সাম্প্রতিক কোনও ঘটনা নয়। বিদ্যুৎ সঙ্কটজনিত পরিস্থিতি অনেক দিন ধরেই চলছে এবং এই অধিবেশনেই এই সম্পর্কে সরকার তার বক্তব্য বিভিন্ন সময়ে রেখেছেন। তদুপরি বিদ্যুৎ খাতে ব্যয় মঞ্জুরির দাবির উপর বিতর্কের সময়ও সদস্য এবিষয়ে আলোচনার যথেষ্ট সুযোগ পাবেন। এ কারণে আমি এই মুলতুবি প্রস্তাবের নোটিশটিকেও অনুমতি জ্ঞাপন করছি না। সদস্য মহোদয় অবশ্য তার নোটিশের সংশোধিত অংশটুকু মাত্র পড়তে পারেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** পশ্চিমবঙ্গে চরম বিদ্যুৎ বিভ্রাট জনজীবনে গভীর সঙ্কট এনেছে। সংবাদে প্রকাশ সাঁওতালডি কেন্দ্র সাবটেজের ফলে কয়েকটি ইউনিটের যন্ত্রপাতি বিনষ্ট। দুর্গাপুর ও ব্যান্ডেলে একই অবস্থা। অন্যদিকে প্রচুর পরিমাণ বৈদ্যুতিক সরঞ্জাম ও যন্ত্রাংশ কর্তৃপক্ষের অবহেলায় পড়ে নষ্ট হচ্ছে। বিদ্যুৎ সঙ্কটে রাজ্যের কৃষি ও শিল্পে অচলাবস্থা সৃষ্টি হচ্ছে। রাজ্যের অর্থনীতিতে এর পরিমাণ মারাত্মক এবং সুদূরপ্রসারি হবে। প্রধানত বিদ্যুৎ সঙ্কটের জন্যই অনেক শিল্পের কর্তৃপক্ষ অন্যরাজ্য তাদের কারখানা স্থানান্তকরণের কথা চিন্তা করবেন। এই সঙ্কট মোচনের আশু সম্ভাবনা নাই।

এইরূপ সঙ্কটজনক জাতীয় বিপর্যয়ের সম্মুখে এই বিধানসভা নীরব দর্শকের ভূমিকা পালন করতে পারে না। এই জন্য অদ্যকার সভার অন্যসব কাজ বন্ধ রেখে বাতির প্রয়োজনে বিদ্যুৎ বিভ্রাট সম্পর্কে বিতর্ক অত্যাবশ্যক।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিগত B. Com Part I পরীক্ষায় মোট ১০,০০০ অর্থাৎ শতকরা ৯ ভাগ পরীক্ষার্থী কৃতকার্য হয়। কিন্তু ক্রমাগত ঘেরাও ও চাপ সৃষ্টির ফলে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ হাল ছাড়িয়া দিয়েছেন। তাহারা ৩০,০০০ পরীক্ষার্থীকে অর্থাৎ মোট পরীক্ষার্থীর শতকরা ২৬ ভাগ পরীক্ষার্থীকে ফাল্তু (grace) নম্বর দিয়া পাশ করাইয়াছেন। এই সিদ্ধান্তের ফলে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা প্রহসনে পরিণত হইয়াছে। শিক্ষার সালের চরম অবনতি হইয়াছে ও শিক্ষা জগত অরাজকতাকে সরাসরিভাবে স্বীকৃতি দেওয়া হইয়াছে। শিক্ষা জগতে এত দুর্দ্দিন আর কখনও আসে নাই। আমি প্রস্তাব করিতেছি যে এই বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন।

## Calling Attention on Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমার সামনে ৬টি দৃষ্টি আকর্ষণী নোটিশ এসেছে। যথা ঃ-

১) গ্রামাঞ্চলে সরকার নির্ধারিত দরের নিচে চালের দর নেমে যাওয়ায় সাধারণ কৃষকদের আর্থিক দুরাবস্থা। : শ্রী সুনীল বসু রায়

২) কলিকাতায় মশার প্রার্দুভাব। : শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি

৩) হলদিয়া বন্দরকে উপেক্ষা ও ঐ বন্দরের গুরুত্ব হ্রাস করার চেষ্টা। : শ্রী জয়ন্তকুমার বিশ্বাস

৪) পশ্চিমবঙ্গে সর্বত্র বিদ্যুৎ সঙ্কটে জনজীবন বিপর্যস্ত : শ্রী জয়ন্তকুমার বিশ্বাস

5) Failure of the Govt. for protection the mosques at Chaker Khansama Lane and at 38B Latafat Hossain Lane—, : Shri A.K.M.Hassanzzaman

6) Ban on P.G. Hospital Union : Shri Anil Mukherjee

আমি এর মধ্যে কলকাতায় মশায় প্রার্দুভাব বিষয়ের উপর শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী সুহৃদ মল্লিক চৌধুরী কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** পরের মঙ্গলবার।

[2-00 — 2-10 P.M.]

## Ruling from chair on breach of privilege

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে দেবপ্রসাদ সরকার একটা ব্রিচ অব প্রিভিলেজের নোটিশ দিয়েছেন। তিনি অভিযোগ করেছেন যে প্রশান্তকুমার শূর গত দিন তার বাজেট বক্তৃতার উত্তরে বিশেষ করে কতকগুলি লোক, যাদের চাকরি ছিল ক্যালকাটা কর্পোরেশনে এবং এমার্জেন্সিতে যাদের চাকরি গিয়েছিল তাদের চাকরি দেওয়া হয়েছে বলে উক্তি করে কিছু অসত্য ভাষণ করেছেন। এই অভিযোগ করে একটা প্রিভিলেজ এর নোটিশ দিয়েছেন। আমার বক্তব্য হচ্ছে এটা প্রিভিলেজ হতে পারে না। Statement made on the floor of the House by the Hon'ble Minister does not constitute a breach of privilege. So, the question of breach of privilege sought to be raised by Shri Sarkar can not be entertained. তবে শ্রী সরকার যদি মনে করেন তার প্রিভিলেজ মোশনটা পড়তে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল প্রশান্ত শূর মহাশয় যে বাজেট বক্তৃতা দিয়েছিলেন তার এক জায়গায় আছে, ' এ ছাড়া জরুরি অবস্থাকালীন বাধ্যতামূলক অবসর গ্রহণ আইনের সুযোগ নিয়ে বিগত দিনের কর্তৃপক্ষ যে বিপুল সংখ্যক কর্মীকে শুধুমাত্র রাজনৈতিক কারণে অগণতান্ত্রিক উপায়ে চাকরি থেকে অবসর গ্রহণে বাধ্য করেছিল তাদের আমরা চাকরিতে পুনর্বহাল করেছি।

আমার বক্তব্য যে সকলকে পুনর্বহাল করা হয় নি। ১৫ জনের মতো লিস্ট আমার কাছে আছে, যাদের পুনর্বহাল করা হয় নি।

Dear Sir,

In his printed budget speech dated 6.3.78 the Hon'ble Minister Shri Prasanta Kumar Sur made a statement that the large number of employees of Calcutta Corporation who were victimised under forced retirement scheme during the emergency period have been reinstated by the present Government . This statement does not corporate with the fact. Because even now the following victimised employees of the said category have not yet been reinstated.

(1) Janab Samsur Alam, Sub-Inspector, Collection,

(2) Shri Ajit Kumar Majumdar, License Department.

(3) Shri Rabindra Nath Bose, Building Inspector, City Architect Department.

(4) Golam Mohiuddin, Balis, Haque Market.

(5) Shri Shyamapada Mukherjee, Inspector, WWD.

(6) Shri Samarendranath Roy, Inspector-in-charge, WWD.

(7) Shri P.K. Banerjee Chowdhury, Director, Conservancy.

(8) Shri Debitosh Ghosh, Asstt. Assessor.

(9) Shri Naresh Chandra Chakraborty, D.B.S. Deptt.

(10) Shri Sudhin Saha Chowdhury, D.B.S., Deptt.

(11) Shri Paritosh Bose, Inspector, Tolly tax

(12) Shri Manindra Chandra Roy Chowdhury, Inspector, Assessment Deptt.

(13) Shri Amarendra Nath De, Head Clerk, Collection Deptt.

(14) Shri Bibhuti Bhusan Bose, Draftsman, Drainage Deptt.

(15) Shri Sachidas Bose, Ambulance.

Under the circumstances I think that this statement of the said Hon'ble Minister amounts to breach of privilege of the House since the same is deprived of knowing the truth in this respect. সেজন্য আমি মনে করি এ সম্বন্ধে সত্য ঘটনা জানা থেকে হাউস বঞ্চিত হয়েছে এবং তাতে ব্রিচ অব প্রিভিলেজ হয়েছে বলে মনে করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** স্যার, উনি কি জানাবেন তারা কি দরখাস্ত করেছেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** হ্যাঁ।

**শ্রী প্রশান্তকুমার শূর :** নামগুলি কি আমাকে দেবেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এই সমস্ত ফাইল তার ডিপার্টমেন্টে পড়ে আছে।

**শ্রী প্রশান্তকুমার শূর :** সেই আদেশ হয়ে গেছে কিনা জানেন কি?

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমরা কি করে জানাব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Radhika Ranjan Banerjee :** Mr. Speaker Sir, in reply to the Notice of Calling Attention raised by Shri Anil Mukherjee, M.L.A. regarding "Hailstorm in the different places in the district of Bankura with special reference to Onda Police Station and the measure adopted for the relief for the same". I rise to say that on 18.2.78 a severe

cyclone with heavy hailstorm and without rain originated in Taldangra Block, Bankura and passed over Onda Block in the same district. Its intensity was so great that the temperature of the area dropped considerably and pieces of ice were detectable even after forty-eight hours of storm.

The said hailstorm affected 40 sq. miles in Taldangra Block and another 40 sq. miles in Onda Block covering 37 villages in Taldangra and 31 villages in Onda and population affected was 35,000 in Taldangra and 30,000 in Onda. The loss of human life was fortunately nil and that of cattle 4 in Taldangra. Total acreage of crops lost is 572 acres in Taldangra and 500 acres in Onda and money value of corps lost is Rs. 25,00,000 (Twenty five lakhs). Number of houses destroyed/damaged is 200 in Taldangra and 300 in Onda.

In order to undertake relief measures the Government in the Department of Relief and Welfare has so far sanctioned to District Magistrate, Bankura 50 M.T. of wheat for distribution of Gratuitous Relief, Rs. 50,000/- for distribution of House Building grant and Rs. One lakh for distribution of Agricultural Loan. Besides, 500 pcs. of Sarees, 500 pcs. of Dhuties, 1000 pcs. of children garments, 100 pcs of tarpaulins have been sent to district Magistrate, Bankura.

In reply to the notice of Calling Attention raised by Shri Probodh Purkait, I rise to say that regarding Primary Teachers' Association in Jalpaiguri my Department is not concerned. Regarding former Refugee camp Employees Association, it is presumed that the threatened hunger strike by the Association is in connection with its demand for absorption of all these ex-camp employees in suittable alternative appointment in Government offices, undertakings, etc.

In terms of the latest Circular issued by the Labour Department on 25.1.78, my Department would be required to send the names and particulars of all these ex-camp employees to the Director of National Employment Exchange, Directorate of National Employment Service, 67, Bentinck Street (4th floor), Calcutta where a cell has been created for offer of employments to these ex-camp employees. My Department has since sent out the names and particulars of all these ex-camp employees to the said Director.

[2-10 — 2-20 P.M.]

## STATEMENT UNDER RULE — 346

**শ্রী পার্থ দেঃ** মিঃ স্পিকার, স্যার, জলপাইগুড়িতে অর্গানাইজড প্রাইমারি টিচার্স

অ্যাসোসিয়েশন তারা একটা অনশন করছেন এই সংবাদ আমরা পাওয়ার পর সেখানকার জেলা কর্তৃপক্ষকে আমরা বলেছি যে তাদের কাছে গিয়ে যেন বলা হয় যে তারা যেন অনশন প্রত্যাহার করে নেন। ইতিমধ্যে তারা যে অনশন করছেন, তার ফলে যে সব শারীরিক অসুস্থতা দেখা দেবে, সেইজন্য সরকারি কর্তৃপক্ষকে বলা হয়েছে, আপনারা যথেষ্ট পরিমাণে চিকিৎসার ব্যবস্থা করবেন। এই প্রসঙ্গে বলে রাখা দরকার, অর্গানাইজড প্রাইমারি টিচার বলে যাদের বলা হয়, তাদের সংগঠন অনেক জায়গায় আছে। তাদের সম্পর্কে বিগত যে রাজ্য সরকার ছিলেন, তারা একটা সিদ্ধান্ত করেছিলেন যে ১-৩-৭৭ তারিখ থেকে পশ্চিমবাংলাতে আর কোনও সংগঠিত বিদ্যালয় যাকে বলা হয়, তাকে অনুমোদন দেওয়া হবে না। এটা করতে হয়েছিল। তার কারণ হচ্ছে সাধারণভাবে প্রাথমিক বিদ্যালয় নির্মাণ করা, তাকে অনুমোদন করা এবং প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষকদের নিয়োগ করার যে প্রথাগত নিয়ম এবং নীতি সেটা কিছু দিন যাবৎ বিগত সরকারের আমলে সেটা ভঙ্গ করা হয়েছিল। কতকগুলো বিশেষ বিশেষ ব্যবস্থা করে নিয়ম করা হয়েছিল যে প্রাথমিক শিক্ষক হিসাবে নিযুক্ত হতে গেলে জেলা স্কুল বোর্ডে বা শহরাঞ্চলে যারা উপযুক্ত কর্তৃপক্ষ তাদের তৈরি করা যে শিক্ষক নির্বাচিত শিক্ষক তালিকা বা প্যানেল, সেই প্যানেল থেকে নির্বাচিত শিক্ষক না হলেও, যদি সংগঠিত শিক্ষক হয় এবং তারা একটা বিদ্যালয় তৈরি করছেন এটা প্রমাণ করতে পারেন তাহলে কোনও রকম নিয়ম কানুন না মেনে তাদের নিয়োগ করা যাবে। এই নিয়মটা চালু হবার পরে দেখা গেল পশ্চিমবাংলায় যেখানে শিক্ষণ প্রাপ্ত, যোগ্যতা সম্পন্ন যুবক যুবতী, তারা প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষকতা করবার জন্য আবেদন করছেন, কিন্তু তারা সুযোগ পাচ্ছেন না। পুরাতন প্রথাগত নিয়মে শিক্ষণ প্রাপ্ত শিক্ষকদের অগ্রাধিকার দেওয়া হবে, এই ব্যবস্থা ছিল। দেখা গেল এই নিয়ম দুর্নীতি শুরু হয়ে গেল। অর্থাৎ এটা প্রমাণ করার চেষ্টা চলতে লাগল, যে আমি একটা বিদ্যালয় করেছি, কাগজ পত্র তৈরি করে দেখাতে পারলেই হয়ে গেল এবং সেটাকে প্রমাণ করবার জন্য ঐ স্কুলে বোর্ডের সঙ্গে সংশ্লিষ্ট এবং আমাদের যে ইন্সপেক্টরেট অর্থাৎ পরিদর্শন বিভাগ, তাদের একটা সার্টিফিকেট হলেই চলে যাবে, এরা এই বিদ্যালয় করেছে—তার ফলে একটা অসঙ্গত প্রতিদ্বন্দিতা শুরু হয়ে গেল। দেখা গেল এক একটা গ্রামে যেখানে হয়তো বিদ্যালয়ের প্রয়োজন নেই, একটা বিদ্যালয় আছে, সেখানে আরও অনেক বিদ্যালয় হয়ে যেতে লাগল। এবং তার ফলে সেখানে দুর্নীতি আরম্ভ হয়ে গেল। অতএব সেখানে বয়সের কোনও সীমা থাকছে না, যোগ্যতার কোনও মাপকাঠি থাকছে না। সমস্ত পশ্চিমবাংলায় এই রকম অসংখ্য ঘটনা ঘটে গেল। যার ফলে কোনও যোগ্যতা নেই এমন অনেক শিক্ষক নিযুক্ত হয়ে গেলেন, বহু জায়গায় দেখা গেল বয়স কম অথচ শিক্ষক হিসাবে নিযুক্ত হয়ে গেছেন। এই রকমভাবে অর্গানাইজড স্কুল করে অনেক শিক্ষক হিসাবে নিযুক্ত হয়ে গেছেন। এই ব্যাপারে অনেক হাইকোর্টে মামলা হচ্ছে, অনেক মামলা ঝুলে রয়েছে, বহু তদন্ত হচ্ছে, অনেক ইন্সপেক্টারকে, এস আই কে এই দুর্নীতিকে প্রশ্রয় দেওয়ার জন্য সাসপেন্ড করা হয়েছে, দু-একজনের চাকুরি পর্যন্ত গেছে। এই সব দেখে বিগত দিনের সরকার এর আমলে যারা এই সব সংগঠিত তৈরি করেছেন, তাদের অনুমোদন দেওয়ার কথা সরকার চিন্তা করছেন না এবং স্কুল বোর্ড যেখানে প্রয়োজন হবে সেখানে স্কুলের অনুমোদন দেবেন। শিক্ষক নিয়োগ করা হবে যোগ্যতার ভিত্তিতে সাধারণ নির্বাচনের মাধ্যমে। তার ফলে যারা শিক্ষণ প্রাপ্ত শিক্ষক তারা সুযোগ পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

একটা কথা চালু করা হয়েছিল, সেলফ এমপ্লয়মেন্ট, অর্থাৎ নিজে নিজে যার যার কাজ করে নাও। আপনি জানেন অধ্যক্ষ মহাশয়, একটা কথা চালু করা হয়েছিল সেলফ এমপ্লয়মেন্ট যে যার নিজের নিজের কাজ খুঁজে নাও, এবং প্রাথমিক শিক্ষার ক্ষেত্রকে এই সেলফ এমপ্লয়মেন্ট নিজের নিজের কাজ খুঁজে নাও—ক্ষেত্র হিসাবে ব্যবহার করা হয়েছিল। একটু খোঁজ করলে দেখা যাবে যে যারা প্রভাবশালী প্রভাব বিস্তার করতে পারেন তারা স্কুল করে দেখিয়ে দিয়েছেন যে একটা স্কুল করেছি এবং এই ধরনের বহু বিদ্যালয় সম্পর্কে অভিযোগ হচ্ছে সেখানে স্কুল হয় না। অন্য লোককে একজনের নামে অ্যাপয়েন্টমেন্ট তাকে কিছু কম পয়সা দিয়ে তার জায়গায় সাবস্টিটুট হিসাবে সেখানে শিক্ষকতা করেন—এই সমস্ত নানা রকম দুর্নীতি। সেজন্য আমরা ঠিক করেছি একটা নীতির মাধ্যমে আসতে হবে। সেই নীতি হচ্ছে এই যে বিদ্যালয় হবে প্রয়োজন অনুযায়ী। প্রথম যেটা আমরা করছি স্কুলহীন গ্রামে স্কুলহীন গ্রাম আমরা নির্ধারণ করেছি, সেখানে বিদ্যালয় হবে—বিদ্যালয়ে কারা কাজ করবেন সেটা নির্ভর করবে সাধারণভাবে যে নির্বাচন পদ্ধতি, সেই নির্বাচন পদ্ধতির ভিতর দিয়ে যারা শিক্ষিত এবং শিক্ষণ যাদের আছে—অর্থাৎ যাদের ট্রেনিং আছে তারা একটা প্রায়রিটি পাবেন, তাদের দিয়ে আমরা সেটাকে ভর্তি করব। প্যানেলের বাহিরে যে অনুমোদিত প্যানেলে যাকে বলা হয় নির্বাচিত শিক্ষকদের তালিকা তার বাইরে কাউকে শিক্ষকতা দেওয়া হবে না। একমাত্র যেগুলি ঐ কম্পাসেন্টে গ্রাউন্ডে বলে সে রকম কোনও অনুকম্পার কারণে কোনও শিক্ষক মারা গিয়েছেন তার পুত্র বা স্ত্রী—এই রকম কিছু ক্ষেত্র ছাড় দেওয়া হবে না, এটা স্থির হয়েছে। এবং এই বিষয়টা যারা পঃবাংলাতে বলেন সংগঠিত শিক্ষকদের আমরা প্রতিনিধি তাদের সংগঠনের সঙ্গে কয়েকবার আলোচনা হয়েছে, তাদের আমরা পরিষ্কার ভাবে এই নীতি বলেছি। তাদের আমরা বলেছি যে আপনারা দীর্ঘদিন ধরে বিদ্যালয় এর সঙ্গে সংযুক্ত আছেন—এটা যদি হয় তাহলে নিশ্চয়ই যারা আগে পাশ করেছেন ৭০ সালের আগে স্কুল ফাইন্যাল অথবা হাইয়ার সেকেন্ডারি পাশ করেছেন তাদের নির্বাচনের ক্ষেত্রে আমরা একটা বিশেষ সুবিধা দেব কিন্তু সংগঠিত করেছে একটা বিদ্যালয়—এই অজুহাতে এই কারণ দেখিয়ে সরাসরি কোনও রকম ভাবে নির্বাচিত না হয়ে কোনও যুবক যুবতীকে প্রাথমিক শিক্ষক হিসাবে নিয়োগ পত্র দেওয়া হবে না। আমি এটা বিশ্বাস করি তাদের কে বললে পরে তারা এটা বুঝবেন, সেইজন্য আমরা আশা করছি যে যারা অনশন করছেন সেটা তারা তুলে নেবেন। এই হচ্ছে আমার বিবৃতি। ধন্যবাদ।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বাঁকুড়া জেলায় ওন্দা থানায় সেখানে একটি স্কুলে কয়েকজন শিক্ষক ও হেডমাস্টার মহাশয় তারা দীর্ঘ ৬ মাস ধরে বেতন পাননি—যার ফলে তারা আজকে অনাহারে দিন কাটাচ্ছে এবং এটা হয়েছে ডিস্ট্রিক্ট ইন্সপেক্টারের জন্য, এবং এই সম্বন্ধে আমি একটি টেলিগ্রাম পেয়েছি সেটি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ২৮৪টি কোল্ড স্টোরেজ বিদ্যুতের অভাবের জন্য বন্ধ হতে বসেছে বলে আমাদের কাছে সংবাদ এসেছে। এটা সকলের জানা দরকার এবং যেখানে লিফট ইরিগেশন এবং ডিপ-টিউবওয়েল আছে সেখানেও বিদ্যুতের অভাবে বন্ধ হতে বসেছে। লক্ষ লক্ষ একর জায়গাতে বোরোতে জল দেওয়া যাচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** আজকে কমার্স এবং ইন্ডাস্ট্রি বাজেট আছে সেখানে এই বিষয়ে আপনি বিশদ ভাবে বলতে পারবেন।

## LEGISLATION

### The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1978.

[2-20 — 2-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি এখন প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে পঃবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ সংশোধন বিধেয়ক ১৯৭৮ উপস্থাপন অর্থাৎ ইন্ট্রোডিউস করবার জন্য এবং সঙ্গে পঃবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালনার নিয়মাবলি ৭২/১ নিয়ম অনুযায়ী বিবৃতি পেশ করবার জন্য অনুরোধ করছি।

**Shri Partha De :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Buisness in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন ও রজনীকান্ত দোলুই মহাশয়ের কাছ থেকে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ (সংশোধন) বিধেয়কটির অনুমোদনে অস্বীকৃতি জ্ঞাপনের একটা প্রস্তাব পাওয়া গিয়েছে। বর্তমানে প্রস্তাবটি সংবিধানের ২১৩(২) (ক) অনুচ্ছেদ অনুযায়ী সংবিধিবদ্ধ প্রস্তাবের আওতায় পড়ে। এইরূপ প্রস্তাব অধ্যাদেশের পরিবর্তে বিধেয়কের প্রস্তাবের সঙ্গে আলোচিত হতে পারে। সুতরাং এই প্রস্তাব সংশ্লিষ্ট বিধেয়কের সঙ্গেই আলোচনার জন্য ধার্য করছি।

**Shri Bholanath Sen :** Sir, I beg to move that this House disapproves the West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1978. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বিশেষ ধন্যবাদ আমাকে সুযোগ দেবার জন্য। (**এ ভয়েস ঃ- আর বলে কি হবে, যা হবার তো হবেই।**) বলার আগেই শুনতে পাচ্ছি আর বলে কি হবে, যা হবার তা হবেই। এতে বেশ বোঝা যাচ্ছে যে অমাবস্যা শুধু যে সারা পশ্চিমবাংলার গ্রামবাংলায় এসেছে তা নয়, অমাবস্যা শিক্ষাক্ষেত্রেও এসেছে এবং ভবিষ্যতে পশ্চিমবঙ্গের সমাজেও আসছে তার পদধ্বনি আমি শুনতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে কয়েকটি কথা বলতে চাই যে, মন্ত্রী সভা আসন গ্রহণ করে ২০শে জুন, ১৯৭৭ সনে, তার ৮১ দিন পরে তারা একটা নোটিফিকেশন পাবলিশ করেন, বোর্ডকে সুপারসিড করার নোটিফিকেশন, তার তারিখ হল ১৪ই সেপ্টেম্বর, ৭৭ এবং সেই নোটিফিকেশনে আমরা দেখতে পাচ্ছি—যে সমস্ত সংবাদপত্রে বেরিয়েছে এই নোটিফিকেশন ইস্যু করার আগে, শম্ভুবাবু যে কথা বলেছেন, যা ১৬ই সেপ্টেম্বর ৭৭, এ স্টেটসম্যান

কাগজে বেরিয়েছে, যে এই নোটিফিকেশন সম্বন্ধে ক্যাবিনেটে পর্যন্ত কোনও আলোচনা হয়নি। আমি সেটা এখানে পড়ে দিচ্ছি। "The West Bengal Minister for Higher Education, Mr. Sambhu Ghosh, said in reply to a Reporters question in Calcutta on Thursday that the decision to supersede the West Bengal Board of Secondary Education had not been discussed by the Cabinet before it was announced by the Minister for School Education, Mr. Partha De, in the Assembly on Wednesday. He refused to comment when asked whether he felt this should have been discussed in the cabinet. Mr. Ghosh agreed, however, that the issue was quite a serious one. The Minister said he was not aware whether the matter had been discussed in the left Front Committees meeting since some other representatives of his party (Forward Bloc) attended the meeting. Mr. Ghosh also declined to say whether he was happy with the decision." এই থেকে দুটি জিনিস প্রমাণিত হচ্ছে যে, শম্ভুবাবু তিনি অন্তত এইটুকু খবর দিয়েছেন যে এই জিনিসটি বিশেষ গুরুত্বপূর্ণ এবং হাউসে যাবার আগে পর্যন্ত এই জিনিস ক্যাবিনেটে ডিসকাশন হয়নি। আর একটা জিনিস প্রমাণিত হয় যে বর্তমানে শম্ভুবাবু, ফরোওয়ার্ড ব্লকের যারা রিপ্রেজেন্টেটিভ লেফট ফ্রন্টে বসে আছেন তাদের সঙ্গে কোনও যোগাযোগ নেই। এর পর দেখা যাচ্ছে যে ৮৬ দিন বাদে ওরা নোটিফিকেশন দিলেন এবং ৮৬ দিন পরে ১২৭ দিন লাগল এটা অর্ডিনেন্স করতে। এই সরকারের ১২৭ দিন সময় লাগল শুধু একটু ছাপাতে এক পাতার একটা অর্ডিনেন্স। ১২৭ দিন আর ৮৬ দিন যোগ দিলে ২০০ দিনের বেশি হয়ে যায়, এতখানি সময় লাগল। তাদের এগেনস্টে চার্জ কি হল? কেন বোর্ডকে সুপারসিড করা হয়েছে? persistently made defaults in the performance of duties imposed upon it by failing inter-alia, to protect the interests and security of teachers who have been prevented from joining duties despite necessary directions given in this regard, to appove elected managing committees in time etc. etc. তারপরে বি-তে দেখুন approving textbooks of person who were members of the said Board এখন টু প্রটেক্ট দি ইন্টারেস্ট অ্যান্ড সিকিউরিটি অব দি টিচার্স, তারা একটা সার্কুলার গভর্নমেন্ট থেকে বার করলেন, সেই সার্কুলারে বলা ছিল যে যারা ডিউরেসের জন্য স্কুলে যেতে পারেননি, তাদের জয়েন করতে দেওয়া হোক। এই ডিউরেসের জন্য একটা আইন আছে, কারা এই আইন রচনা করেছেন, আমি জানিনা এবং তার জন্য যে বুরোক্রেটদের উপর পরিপূর্ণভাবে নির্ভরশীল তার প্রমাণ আছে। তার কারণ হচ্ছে তারা খুলে দেখেননি, রুলস অনুসারে ডিরেকশন হচ্ছে ডিউরেসের ডিসিসনে যদি আসতে হয় তার জন্য ফোরাম আছে, আপনাকে কোর্টে যেতে হবে, না হয়ত, বোর্ডে যেতে হবে এবং সেখানে বলতে হবে যে আমি ডিউরেসের জন্য যেতে পারিনি স্কুলে, কিন্তু এটা প্রমাণ সাপেক্ষ, এবং ডিরেকশন দেওয়া হয়েছে যে ডিউরেসের জন্য যদি না যেতে পারে, একমাত্র বোর্ড সে ডিসিসন নিতে পারে। এখন পর্যন্ত শুনিনি ডিউরেসের জন্য বোর্ডের কাছে গেছল কিনা। উল্টো বরং একটা জিনিস দেখতে পাচ্ছি, আইন বলে কোনও কিছু দেশে দেখতে পাই না, ওখানে গণতন্ত্রের ধ্বজাধারি বসে আছেন, আমি পড়ছি Memo No.

[2-30 — 2-40 P.M.]

2044-OS dt 15th September 1977 ১৪ তারিখে সুপারসিড করে অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করা হল, পার্থবাবু ছাড়বেন না, এটা তার সম্পত্তি সেক্রেটারি সি এম এস হাই স্কুলের কাছে শ্রী এস আর চক্রবর্তী সম্বন্ধে এস ডি ও কে দিয়ে চিঠি লেখালেন I have been instructed by the Hon'ble Minister, Education Deptt to ask you to allow Shri S.R. Chakraborty to you as headmaster. অর্থাৎ কিনা আর সব চুলোয় যাক আমি পার্থবাবু, আমি সমস্ত কাজ করতে চাই, এমন কি এস ডি ও-কে, সেক্রেটারিকে বললেন—আমি স্কুলে স্কুলে যাব, তছনছ করে দেব গণতন্ত্র, এই হচ্ছে আমাদের পার্থবাবু। আপনারা গণতন্ত্রের কথা বলছেন? আপনারা বলছেন ইন্দিরা গান্ধী গণতন্ত্র ধংস করবে, আর আপনি গণতন্ত্র রক্ষা করবেন। এটা মিলিয়ে দেখতে পাবেন, ফাইলে কপি আছে। তিনি এস ডি ও-কে দিয়ে চিঠি লিখিয়েছেন টু অ্যালাউ শ্রী চক্রবর্তী টু জয়েন অ্যাজ এ হেডমাস্টার। এই হেডমাস্টার। পাঁচ বছর ধরে স্কুলে আসেন নি, ছুটি নিয়েছেন অসুস্থতার কারণে, ফুল পে নিয়েছেন, হাফ পে নিয়েছেন এবং উইদাউট পে-তে ছুটি নিয়েছেন, তারপরে বোর্ড আইন অনুসারে managing committee তাকে শো-কজ নোটিশ দিলেন, বরখাস্ত করা হল সাবজেক্ট টু দি অ্যাপ্রুভ্যাল অব দি বোর্ড, এই বোর্ডের অ্যাপিল কমিটির থ্রুতে অ্যাপিল করা হল, বোর্ড রিজেক্ট করে দিল, তারপরে হাই কোর্টে গেল, সেখানে ম্যাটারটা পেন্ডিং যেমনটি ঘটেছিল নেতাজি নগর টেকিংওভার ম্যানেজমেন্ট বিল-এর ক্ষেত্রে, সেই প্রফেসারকে নেওয়া হবে কি হবে না, হাইকোর্টে সুবিধা হবে না বলে হাই কোর্টে থেকে বার করে নেওয়া হল, এখানে হাইকোর্টে ম্যাটারটা পেন্ডিং, একজন বোর্ডের নিয়মানুসারে হেড মাস্টার আছেন কয়েক বছর ধরে, তাসত্ত্বেও আর একজনকে হেডমাস্টার হিসাবে নিতে হবে। অর্থাৎ কিনা ২/৩/৪ জন যারা তাদের সংসদ আছেন তাদের নিতে হবে এবং এই ভদ্রলোক তিনি আরও এক জায়গায় চাকরি করেন। বোর্ডের রুল অনুসারে গভর্নমেন্টের ডাইরেকশন অনুসারে এক জায়গায় কাজ করলে আর একজায়গায় নেওয়া হয় না। কিন্তু কে শুনছে। আজ গণতন্ত্রের ধ্বজাধারিরা গণতন্ত্রের নামে যা ইচ্ছে তাই করছেন। পাওয়ারটা কি হল? পাওয়ারটা দিচ্ছেন, উনি অ্যাডমিনিস্ট্রেটারকে ডেকে বললেন ১৮ মাস যেন আছে। ১৮ মাসে ওদের বছর হয়। কারণ ওদের নিজেদের ক্ষমতা নেই, নির্ভর করতে হয় বুরোক্রেসির উপর। তাই তাদের এক দুই তিনশো ডবলিউ, বি সি এস অফিসার চাই। agitators are not always administrators অ্যাজিটেটরসদের দিয়ে অ্যাডমিনিস্ট্রেশন হয় না। These agitators are now playing in the hands of the administrators. আমলারা যা লিখে দেন তাই লেখেন এরা। ডি. কে. গুহ, সেক্রেটারি টু দি গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল। তিনি একখানি সার্কুলার পাঠিয়েছেন। তিনি বললেন, স্যার, এইটা করতে হবে, textbooks of the persons who were members of the said board. এই কমিটির মধ্যে যেসব শিক্ষাবিদ থাকবেন তাদের বই হবে না। যদি শিক্ষাবিদ যিনি পন্ডিত তার বই যদি করা হয় তাহলে অন্যায়টা কোথায়? এটা কি ব্যবসা? তা তো নয়। আমি শিক্ষাবিদ, আমি বই লিখি, সেইজন্যই আমাকে বোর্ডে নেওয়া হয়েছে, আমার বই যদি ইউনিভার্সিটি বা বোর্ড অ্যাপ্রুভ করে সেটা কি অন্যায়? এই শম্ভুবাবুর নিয়ম। এটা কি শিক্ষাক্ষেত্রে ব্যবসা? শম্ভুবাবু দেখছেন শিক্ষাক্ষেত্রে ব্যবসা। হাইকোর্টকে তাই বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে দিয়েছেন। হাইকোর্টে মানেন না, জুডিসিয়ারি

মানেন না। এখানে কমিটি আছে, সব কমিটি তুলে দেওয়া হচ্ছে। এখানে আছে সেভার‍্যাল কমিটিস। সেই কমিটিগুলি হচ্ছে—রেকগনাইজেশন কমিটি, সিলেবাস কমিটি, একজামিনেশন কমিটি, অ্যাপিল কমিটি, ফাইন্যান্স কমিটি। সিলেবাস কমিটিতে কে আছেন দেখুন President ; Dean of the faculty of Arts. University of Calcutta. Dean of the Faculty of Science, University of Calcutta, ; Dean nominated by each of the Universities of Burdwan, Kalyani and North Bengal ; Principal, Bengal Engineering College, Shibpore, Ex-officio ; Principal, College of Engineering and Technology, Jadavpore University ; Principal, David Hare Training College ; The Principal of the Institute of Education for Women, Hastings House, Calcutta ; Principal of the Post-Graduate Basic Training College, Banipore ; Two heads of high schools or higher secondary schools ; Two persons having special knowledge of scientific or technical education who may or may not be members of the Board elected by the Board in the manner provided by regulations. এদের স্পেশ্যাল নলেজ থাকবে, কিন্তু তার বই ছাত্ররা পড়তে পারবে না। কেন না, শম্ভুনাথ লেখেন নি বা তার পার্টি লোকেরা লেখেনি। পার্টি ফান্ডে টাকা আসবে না। সুতরাং ওই বই ছাপতে পারবে না। এটা বোর্ড করতে পারবে না। সিলেবাস কমিটি হয় যে গ্রাউন্ডের লোক তাদের নিয়ে। তারপর কি despite necessary direction being given to approve elected managing committees in time. কার পাওয়ার, রেকগনাইজেশন কমিটির। সেখানে থাকছেন কে, প্রেসিডেন্ট, ডি পি আই। ডি পি আই কিন্তু এখানেও থাকছেন, তাকে তাড়ানো হচ্ছে না। three persons to be elected by the board—চিফ ইন্সপেক্টর অব উইমেন্স এডুকেশন এবং চিফ ইন্সপেক্টর অফ সেকেন্ডারি এডুকেশন। কিন্তু ডি পি আই থাকবেন। কারণ তা না হলে চলবে কেন? এত খেয়াল করেন নি ওরা। ওদের ছাড়া চলবে কি করে। আপনারা মুখে বলেন ব্যুরোক্রেসি আপনারা চান না। আপনারা কি পিপলস কো-অপারেশন চান? ব্লকে ব্লকে পার্টি রিপ্রেজেনটেশন নিয়ে কমিটি করেছেন। আপনারা আবার কো-অপারেশন চাইছেন। এক এক জায়গায় এক এক নীতি। রেকমেন্ডেশন কমিটির দোষ যদি হয়ে থাকে তার জন্য বোর্ডের দোষ হল সিলেবাস দোষ একজামিনেশন কমিটির দোষ সেটাও বোর্ডের দোষ। আর প্রেসিডেন্ট ডি পি আই, তিনি কিন্তু থেকে গেলেন। One person nominated by the State Government elected by Director of Technical Training. Chief Inspector of Secondary Education. তিনি থেকে যাচ্ছেন তাতে কোনও আপত্তি নেই ওয়ান পারসন ইলেকটেড বাই দি বোর্ড এরা সবাই গভর্নমেন্টের লোক রাইটার্স বিল্ডিংস বা অন্য কোনও জায়গায় বসেন সবাই গভর্নমেন্টের মাইনে পান আর এদের দোষের জন্য বোর্ডকে বলা হল অন্যায় করেছে রেকগনিশন করে নি। চিফ ইন্সপেক্টার অব সেকেন্ডারি এডুকেশন তার কোনও দোষ নেই কিন্তু to Performs his duties by allowing the Schools of function without the Managing Committees or with invalid Managing Committees to dispose of applications to granting special constitution. কেশব ভট্টাচার্য মহাশয় কংগ্রেস এম এল এ তার নামে মিথ্যা কেস করা হল ছয় মাসের অনেক আগে থেকে তিনি হেড মাস্টারের কাজ করে আসছিলেন। তার নামে ফলস কেস করা হল কেন না কেশববাবুকে

[2-40 — 2-50 P.M.]

সরাতে হবে তো যদিও তার টার্মস ফুরোয় নি তাই সঙ্গে সঙ্গে অ্যাডমিনিস্ট্রেটর বসানো হল। কেন হল? বলা হল কেশববাবু চুরি করেছে—কিন্তু আজ ছয় মাস কেন আট মাস হতে চলল পুলিশ তার এগেনস্টে কোনও চার্জশিট দিতে পারে নি। আনল'ফুলি সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে রাখা হয়েছে। though the Managing Committee is there. কে এটা করাচ্ছে? ঐ পার্থবাবু তার পাওয়ার আছে তো এখানে dispose of applications for granting special Constitution. আমি কখনও শুনি নি হতে পারে রিপিটেড দি লাইফ অব অ্যাড-হক কমিটির টাইম বাড়াবার ক্ষমতা আছে গ্রান্টিং রেকগনিশন কেন না বোর্ড নাই, অ্যাপ্রুভাল অব স্পেশ্যাল কনস্টিটিউশন করা হল without the recomendation of the Director of Education the approving textbooks of persons who were members of the said Board and misusing the fund. এসব জিনিস আমি আজ পর্যন্ত শুনি নি। কেন হল? কারণ হল ফান্ড মিসইউজ করেছে। যদি তাই হয়ে থাকে তাহলে সেখানে সেক্রেটারি আজও কেন আছে সেই বোর্ডের ডি পি আই, আজ পর্যন্ত কেন সেখানে আছে? এডুকেশন ডিপার্টমেন্টের রিপ্রেজেন্টেটিভরাই বা সেখানে এখনও কেন আছে? ফান্ডের উপর আপনাদের নজর বড় বেশি কারণ প্রয়োজন আছে তো। কনসিকোয়েন্স অব সুপারসেশন—সেটা কি হল অল দি মেম্বারস অব দি বোর্ড তারা ভেকেট করে দিল all property vested in the Board shall vest in the State Government during the period of Supersession সেটা উঠে গেল কারণ পার্টির লোক এসে গিয়েছে সব ডিলিট হয়ে গেল এখন অ্যাডমিনিস্ট্রেটর এসে গিয়েছে। এখন তার রেট্রস্পেকটিভ এফেক্টের কথা। Also specify the date or dates from which the regulations shall come into force or shall deem to have come into force এই যে deem to have come into force রেট্রস্পেকটিভ এফেক্ট করে দিলেন কারণ কিছু পাইয়ে দিতে হবে তো।

শ্রদ্ধেয় চাচাজি, আমার সালাম নেবেন এটি লিখছেন নাসিরুদ্দিন খান সাহেব, এক্স এম এল এ, যিনি তার নিজের জমিতে স্কুল বাড়ি করে দিয়েছেন। তিনি লিখছেন বিশেষ প্রয়োজনে আপনার সাথে দেখা করতে এসে রাত্রি ৯টা পর্যন্ত অপেক্ষা করে এবং যদি রাত্রে না আসেন সেই কথা চিন্তা করে নিরাশ হয়ে ফিরে গেলাম। পত্রে যতটুকু জানানো সম্ভব সেইটুকু জানাবার জন্য পত্র লিখে রেখে গেলাম। হান্নান সাহেবের মুখে সব কিছু অবগত হয়ে বুঝতে পারলাম যে আপনি আমাদের জন্য চেষ্টার কোনও ত্রুটি করছেন না। সাব ইন্সপেক্টর অব পুলিশ আমাদের স্কুল থেকে বের করে দেওয়ার পর থেকে হাসেম ভাই এর আমবাগানে স্কুল করছি। আমাদের আমবাগানের স্কুল বন্ধ করার জন্য বি ডি ও সাহেব উঠে পড়ে লেগেছেন। তাই যদি সম্ভব হয় তবে উকিলের প্যাডে আমরা আইন মোতাবেক যাতে

স্কুলে আবার যত শীঘ্র সম্ভব ঢুকতে পারি তার একটা ব্যবস্থা করে আপনি পাঠিয়ে দেন। থাওয়াল সাহেবের চিঠি নিয়ে এসেছিলাম। সে চিঠিতে আপনি নিশ্চয় আমাদের বর্তমান অবস্থাটা যে কত মর্মান্তিক এবং লজ্জাকর জানতে পারবেন। সব কিছু চিন্তা করে অতি অবশ্য পত্র দ্বারা আপনি কতদূর এগোতে পারলেন তা জানাবেন। কারণ আমরা আপনার পত্রের অপেক্ষায় চেয়ে রইলাম।

ইতি—

সাখাওয়াত হোসেন।

আজকে কি অবস্থা দাঁড়িয়েছে? তারা কেউ জানেন না কার কবে চাকরি যাবে, কার কবে চাকরি থাকবে এবং কোন দিন কি ধরনের লোক এসে মাস্টার হবেন তা কেউ জানেন না। প্রতি ক্ষেত্রেই স্কুল মাস্টারদের মধ্যে অস্থিরতা দেখা যাচ্ছে এবং তার মধ্যে বেশির ভাগই —অনেকেই দেখবেন হাইকোর্টের বারান্দায় বারান্দায় ঘুরে বেড়াচ্ছেন—স্কুলে ছেলে পড়াবার সময় কোথায়? আর আপনাদের এই অর্ডিন্যান্স ১৯ মাসের, এখন বিল প্লেস করছেন। আর উনি এক্সপেক্ট করলেন ৬১ দিনের মধ্যে বোর্ড যদি দোষ করে থাকে—আমি জানি না কি দোষ করেছে—আমি যতদূর খবর জানি বোর্ড কোনও দোষ করেনি। কোনও এনকোয়ারি হয়নি, রিপোর্টও হয় নি—কোনও দোষ করে নি—বোর্ডের কাছে ৬১ দিন সেটা ১৯ মাসের প্রোডিউস করছেন আজকের দিনে এই বিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি অমাবস্যা শুধু বিদ্যুতেরই অভাব হবে না, অমাবস্যা হবে এডুকেশনের ক্ষেত্রে স্বাধীনতা গড়ে তুলবার জন্য। আমি বিশ্বাস করি ওরা সমাজের সমস্ত স্তরে স্তরে অন্ধকার নিয়ে আসবে, আর মুখে কেবল বলে যাবে গণতন্ত্র চাই, গণতন্ত্র চাই, যাতে গণতন্ত্রকে খুন করতে পারে পশ্চিমবাংলার বুকে।

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1978, be taken into consideration. স্যার, আমি আপনার অনুমতি নিয়ে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৮ সভায় আলোচনার জন্য উত্থাপন করছি। স্যার, আমি এই যে বিলটি রেখেছি সেটা বিবেচনার জন্য এবং পরবর্তীকালে অনুমোদন এবং গ্রহণের জন্য এবং তার মধ্যে আলোচনার জন্য পেশ করছি এবং আমার কিছু বক্তব্য এখানে রাখছি। এইবারে যে বিল আনা হয়েছে সেই বিলে ৪টি প্রধান বিষয় আছে, অন্য বিষয় আমি পরে বলব। প্রধান বিষয়ের মধ্যে সব চেয়ে উল্লেখযোগ্য এবং গুরুত্বপূর্ণ বিষয় যেটা, মাননীয় সদস্য যিনি এতক্ষণ আলোচনা করলেন, তিনি কিন্তু সেটা নিয়ে আলোচনা করলেন না—সেটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। এই প্রথম পশ্চিমবঙ্গে সেকেন্ডারি বোর্ড অব এডুকেশন-এর অ্যাপিল কমিটি, সেই অ্যাপিল কমিটির বিবেচ্য বিষয়ের ভিতর স্কুলের যারা কর্মচারী তাদের গ্রহণ করা হচ্ছে। ১৯ মাস কোথায় উনি পেলেন আমি জানি না। কিন্তু কংগ্রেস ভারতবর্ষ এবং আমাদের পশ্চিমবাংলায় বহুদিন শাসন করেছেন। এই এত বছরের ভিতর তাদের খেয়াল হয়নি যে স্কুলের শিক্ষক ছাড়াও কর্মচারী আছে—তৃতীয় চতুর্থ শ্রেণীর কর্মচারী আছে এবং তাদের

সম্পর্কে ম্যানেজিং কমিটি এমন ব্যবস্থা নিতে পারেন যে ব্যবস্থা তাদের মনপুত নয়—তার বিরুদ্ধে অ্যাপিল করার কোনও ক্ষেত্র বোর্ড রাখে নি তাদের হয়ত মানুষ বলে মনে করতেন না—জানি না কি মনে করতেন। সবচেয়ে পজেটিভ দিক হচ্ছে আমরা কর্মচারিদের অ্যাপিলের অন্তর্ভুক্ত করছি। অ্যাপিল কমিটিতে তারা আবেদন করতে পারবেন এবং অ্যাপিল কমিটি তাদের সেই অভিযোগ বিচার করতে পারবেন। নিশ্চয়ই এটা সকলের সমর্থন করা উচিত। এখন যদি কেউ না করেন, করতে পারেন, কিন্তু করা উচিত—এটাই ডেমোক্রেসি, গণতন্ত্র। দু' নং, আইনজ্ঞ অনেকেই তারা ছিলেন কিন্তু তারা যে আইন রচনা করেছিলেন তারমধ্যে আমরা দেখলাম কিছু ফাঁক থেকে যাচ্ছে। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে সুপারসিড করবার জন্য তারা একটা আইন করেছেন ঠিকই খুব ভাল করেছিলেন, তা না হলে বোর্ডের দুর্নীতিতে হাত দেওয়া যেত না, বোর্ড-এর অ্যাডমিনিস্ট্রেশনে হাত দেওয়া যেত না কিন্তু তারপরে বোর্ড থাকছে কিনা সুপারসিডেড হয়ে যাবার পর বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন অ্যাজ এ বডি কর্পোরেট এটার অস্তিত্ব থাকছে কিনা, একটা সংস্থা হিসাবে এটার অস্তিত্ব থাকছে কিনা সেটা একটা আইনগত প্রশ্ন। এতে খুব একটা কিছু যায় আসে না। কিন্তু বোর্ডটা আবার নতুন করে সৃষ্টি করার কোনও প্রশ্ন নেই। বোর্ড থাকছে, সেইজন্যই একটা ছোট্ট সংশোধনী এনেছি যে সুপারসেশন হলে সরকার যদি মনে করেন একে অধিগ্রহণ করা দরকার তাহলে এটা বডি কর্পোরেট হিসাবে থেকে যাবে। ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকশেনের যে অস্তিত্ব সেটা থেকে যাবে। অনেক আইনজ্ঞ তাদের ছিলেন, কিন্তু এটা তারা করেন নি, আমরা করছি। আর যেটা আমরা করছি সেটা হচ্ছে, বোর্ড সুপারসিডেড হল—দরকার হলে ভবিষ্যতে আবার করতে হবে। কিন্তু বোর্ডের কতকগুলি কাজ থাকে, যেমন একটা প্রধান বড় জিনিস, অ্যাপিল শোনা। বোর্ডের বিগত দিনের যে কার্যকলাপ এবং আমরা আসার পর আমরা যে নীতি গ্রহণ করেছি সেই নীতি তার কার্যকর করছিলেন না বলেই আমরা সুপারসিড করেছি এবং তা করে খুব ভাল কাজই করেছি। পশ্চিমবাংলার সমস্ত শিক্ষক সংস্থা—ভোলাবাবুরা আমরা জানি স্কুলের ব্যাপারে খুব মামলা করেন, এ ব্যাপারে তাদের খুব আগ্রহ আছে, কিন্তু শিক্ষক সংস্থা যা পশ্চিমবাংলায় আছে— সব দলের শিক্ষক তাতে আছেন তারা যে একটাকে সমর্থন করেন এ সংবাদ তারা রাখেন না! কিন্তু এটা ঘটনা যে, পশ্চিমবাংলায় যারা শিক্ষকদের প্রতিনিধি, শিক্ষকদের নিয়ে সংগঠন যারা দীর্ঘদিন ধরে করেন—একথা আমি আগেও বলেছি, এখন আবার বলছি, প্রত্যেকটি সংগঠন আমাদের কাছে অভিযোগ করেছিলেন বোর্ডের দুর্নীতি সম্পর্কে। বোর্ড সুপারসিডেড হবার পর শ্রদ্ধেয় সত্যপ্রিয় রায়কে যখন অ্যাডমিনিস্ট্রেটার করা হল তখন পশ্চিমবঙ্গের বেশিরভাগ শিক্ষক সংগঠন—প্রাথমিক এবং মাধ্যমিক বিভাগের, শিক্ষাবিদ, ছাত্র সংগঠন তারা এটা সমর্থন করেছিলেন, অভিনন্দন জানিয়েছিলেন। এটা হয় ওরা জানেন না, আর না হয় গুরুত্ব দেন না। এখন এই বোর্ডের ফাংশন ছিল যে, অ্যাপিল তারা শুনবেন। তাছাড়া আরও কিছু আছে, কতকগুলি কমিটি আছে। এখন এই কমিটিব ফাংশনগুলি কে করবে? যা আইনে ছিল, যে আইন এতদিন চলছিল সেটা এই আইনে ছিলনা। আমরা এখন সেটার ব্যাপারেই আপনাদের অনুমোদন চাইবার জন্য বা সেটা সংশোধন করবার জন্য এই বিল সভায় পেশ করেছি। সেটা হলে কে করবে? অ্যাডমিনিস্ট্রেটারের সেই ক্ষমতা আছে কিনা, তিনি পাওয়ার ডেলিগেট করতে পারবেন কিনা, কোনও কমিটি করতে পারবেন কিনা এবং সবচেয়ে বড়

কথা, অ্যাপিল শোনা এগুলি সব আগের আইনে ছিল না। এখন প্রশ্ন উঠেছে, দেরি হল কেন? এর একটা কারণ আছে। আমাদের একটা ধারণা ছিল যে এইসব আইন তারা যা করে গিয়েছেন তাতে হয়ত এরকম সুযোগ আছে। এরপর আমরা অ্যাপিল কমিটি তৈরি করতে গেলাম। আমরা অ্যাডমিনিস্ট্রেটারকে বললাম, অ্যাপিল কমিটি তৈরি করুন—৮শো হাজার শিক্ষকের মামলা ৪/৫/৬ বছর ধরে ঝুলে আছে। এইসব মামলার বিচার হয়নি, আলোচনা হয়নি, কিছুই সেই জন্যই সুপারসেশন হল, কিন্তু এইসব ব্যাপার যারজন্য সুপারসিড করা হল সেই সমস্ত কাজ করতে গিয়ে দেখা গেল কিছু আইনের অসুবিধা আছে, অথচ শিক্ষকদের অ্যাপিল শোনা দরকার, সেইজন্য আমরা অর্ডিন্যান্স করলাম যাতে তাড়াতাড়ি এই কাজটা আমরা আরম্ভ করতে পারি। অর্ডিন্যান্স করার পর অ্যাপিল কমিটি বোর্ডের অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছেন। তারা নিয়মিত বসে এইসব মামলার নিষ্পত্তি করছেন।

[2-50 — 3-00 P.M.]

এইজন্য এই সংশোধন করা আমাদের দরকার হয়ে পড়েছিল এবং সেই সংশোধন করা হয়েছে। এই সমস্ত বিষয়গুলি উপলক্ষ্য করেই এই অ্যামেন্ডমেন্ট আনা হচ্ছে। এগুলি নিয়ে আপনারা নিশ্চয় আলোচনা করবেন। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ যাতে একটা কর্পোরেট বডি হিসাবে একজিস্ট করতে পারে এবং যাতে তার কনটিনিউইটি থাকে এবং কোনও অবস্থাতেই বোর্ড যখন নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে তৈরি হবে তখনও যাতে তার কার্য প্রণালীতে বাধা না পড়ে এবং কোনও সময় রাজ্য সরকার যদি অধিগ্রহণ করে তাহলেও তার যে নিয়মিত কাজ সেই কাজে বাধা না পড়ে, এবং সর্বোপরি যাতে শিক্ষকদের, সঙ্গে সঙ্গে কর্মচারিরা এবং ফোর্থ গ্রেড স্টাফ যারা আছেন, তারাও কর্মচারী, তারাও এই সুযোগ-সুবিধাগুলি পেতে পারেন। এই গণতান্ত্রিক কর্তব্য সমাধান করার জন্যই, এই ন্যায় সঙ্গত কাজ করার জন্যই এই সংশোধন আনা হয়েছে, আপনাদের আলোচনা করার জন্য রাখা হয়েছে এবং এটা গ্রহণ করার জন্য। আপনারা আলোচনা করে দেখবেন যে এটা অত্যন্ত প্রয়োজনীয় এবং অত্যন্ত জরুরি। এই সঙ্গে আমি আরও দু-একটি কথা বলতে চাই। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন যখন সুপারসিড করা হয় সেই সম্পর্কে কাগজে অনেক লেখা হয়েছে। আমি খুব বেশি এটা নিয়ে বিচলিত নই। কারণ শিক্ষার সংগঠনগুলি তারা এগুলি অনুমোদন করেছেন। যে যে অভিযোগ গেজেটে উল্লিখিত হয়েছে এবং বিধানসভায় যা উল্লেখ করেছিলাম, তার মধ্যে অপ্রাসঙ্গিক কিছু নেই। এটা আমি ভাল করে জেনেছি। আপনাদের মধ্যে তো আইনজ্ঞ লোক আছেন, আমাদের বিরুদ্ধে মামলা করতে পারেন, এখনও করতে পারেন, কোনও আপত্তি নেই। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি যে, যে যে অভিযোগের জন্য বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে সুপারসিড করা হয়েছে সেগুলি উল্লেখ করা হয়েছে। তা ছাড়াও আরও কিছু ছিল। এখানে যে ভাবে বলা হয়েছে ঘটনাটা তা নয়। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের এই দায়িত্ব, এটাতে অমুক কমিটি ছিল, অতএব বোর্ডের কোনও দায়িত্ব নেই—এই রকম বলা হয়েছে। এগুলি বোর্ডের কমিটি, অতএব বোর্ডের এই দায়িত্ব পালন করতে হত কিন্তু তারা তা পালন করেনি। বোর্ড অবহেলা দেখিয়েছেন। সে জন্য বোর্ডকে সুপারসিড করা হয়েছে। আমি বলতে পারি দায়িত্ব নিয়ে—উনি বলেছেন, আমি দরকার হলে পরে বলব যদি মাননীয়

অধ্যক্ষ মহাশয় আমাকে সুযোগ দেন। হ্যাঁ, আমি ডাইরেক্ট করেছি। আমি বলছি, আমি আবার ডাইরেক্ট করব যদি কোনও শিক্ষককে, তিনি প্রধান হন আর অপ্রধান হন—কোনও শিক্ষককে কোন এলাকা থেকে বহিষ্কার করে দেওয়া হয় ভয় দেখিয়ে। তারপরে গণতান্ত্রিক সরকার ফিরে আসার পরে আমি তাদের বলব যে আগে তাকে জয়েন করতে দিন, আগে তাকে কার্যে নিযুক্ত হতে দিন, তারপরে বিচার করে দেখা যাবে। যদি প্রাপ্য না হয় তখন তিনি সরে যাবেন। I shall continue to direct like that in such cases আপনারা মামলা করেছেন, মামলা হবে সরকার পক্ষ বলবেন তারপরে জজ সাহেব যে রায় দেবেন সেটা মেনে নেওয়া যাবে। কিন্তু যতক্ষণ সরকারের অধীনে আছে ততক্ষণ পর্যন্ত যে শিক্ষককে আপনারা নিপীড়িত করেছেন—বর্ধমানের ঐ শিক্ষককে ৫ বছর এলাকাচ্যুত করেছিলেন। তিনি সেখানকার কনফার্মড হেডমাস্টার। তার জায়গায় তাড়াহুড়ো করে আর একজনকে বসিয়ে দিলেন। যাকে বসিয়ে দিলেন তিনি অনুমোদিত নন। আমরা ওর চাকুরি খাইনি। এখানেই আমরা গণতন্ত্রী এখানেই আমাদের নতুন সরকারের মহত্ব। কংগ্রেস সরকার হলে আগে ওর চাকুরি খেয়ে নিত। আমরা তা করিনি এবং আমরা এটা করার জন্য গর্বিত। এতে কোনও অসুবিধা নেই, কোনও লজ্জা নেই। মামলা করেছেন, মামলা হবে, সেই মামলার বিচার যা হবে আমরা দেখব। আমি এখানে একথা বলতে চাই যে প্রত্যেকটি দায়িত্বপূর্ণ সরকারের এটা করা উচিত। যে নিপীড়িত শিক্ষক, নিপীড়িত কর্মচারী ৫ বছর বাইরে ছিলেন, তাদেরকে ইমিডিয়েটলি জয়েন করতে হবে। তা যদি না করেন তাহলে নিশ্চয়ই আমাকে এস ডি ও-কে ডাইরেক্ট করতে হবে। আমি টেলিফোন করে দিয়েছি। আজকে মেদিনীপুরের একটা ব্যাপারে আমি টেলিফোন করেছি। আপনারা খবর নিয়ে দেখবেন। আমি বলেছি, আমি কোনও কথা শুনতে চাই না, আমি দেখব ঐ অ্যাসিস্ট্যান্ট হেডমাস্টার আগে চাকুরিতে যোগ দেবেন, তারপরে খাতাপত্রে যা কিছু আমার কাছে পাঠাবেন। আপনি ইচ্ছা করলে খবর নিয়ে মামলা করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে যাতে আলোচনা করে এটা গ্রহণ করা হয় তার জন্য আমি এটা পেশ করছি।

**Mr. Speaker :** Amendment No. 9 of Shri Bholanath Sen is out of order.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 25th March, 1978.

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 21st March, 1978.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 18th March, 1978.

**Shri Bholanath Sen :** Sir, I beg to move that the Bill be circu-

lated for the purpose of eliciting opinon thereon by the 16th March, 1978.

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রী মহাশয় সেকেন্ডারি এডুকেশন বোর্ড অ্যামেন্ডমেন্ট বিল উপস্থাপনা করেছেন এবং সে সম্পর্কে তিনি আজকে বিবৃতিও দিলেন। কয়েক দিন আগে আমরা দেখেছি নেতাজি নগর কলেজ অধিগ্রহণ বিল এই বিধানসভায় একটা ঝড় তুলেছিল। আবার আগামীকাল আসছে কয়েকটি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ বিল। অর্থাৎ এই সেশনটা যেন অধিগ্রহণ অধিবেশন, এটা সেম অফ সুপারসেশন। সুতরাং এই অধিবেশনটা যে বিশেষভাবে চিহ্নিত হয়ে থাকবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে মাননীয় শিক্ষামন্ত্রী বললেন যে, অ্যাপিল কমিটি যাতে স্কুলের কর্মচারিদের বিষয়ে গ্রহণ করা হয় সেজন্য আজকে তিনি এই বিল আনতে বাধ্য হয়েছেন এবং এটাই এই বিল আনার অন্যতম কারণ। আমি বলব যে, কার্মচারিদের নেওয়ার দরকার নিশ্চয়ই আছে এবং সেটা আমরা সমর্থন করি। কিন্তু সেই অ্যাপিল কমিটি কে গঠন

[3-00 — 3-30 P.M.]

করবেন? এই বিলের মধ্যে তিনি ক্ষমতা দিয়েছেন অ্যাডমিনিস্ট্রেটরকে। কিন্তু এই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ কি খুবই প্রয়োজনীয় ছিল? সেটা আমরা এখনও বুঝতে পারছি না। তার কারণ ঠিক এই রকম যে, ইন্দিরা গান্ধী বলেছিলেন যে, তিনি দরিদ্রদের উপকার করতে চান, অথচ সাংবিধানিক কাঠামোর মধ্যে পারছেন না বলেই সংবিধানকে কিছু দিনের জন্য রুদ্ধ করতে চান। সেই রকম এখানেও ঠিক একই কথা যে, কর্মচারিদের সুবিধা করবার জন্য আজকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে। আমার কথা হচ্ছে, আজকে শিক্ষামন্ত্রী বললেন তাদের এই সুপারসেশনটা সমস্ত শিক্ষক সংগঠন সমর্থন করেছিলেন। তিনি কি আজকের খবর রাখেন যে সমস্ত শিক্ষক সংগঠন এখনও সমর্থন করছেন? আমি যতদূর জানি তারা তা করছেন না। তারা ভেবেছিলেন এটা ২/৪ মাসের জন্য হবে, দীর্ঘ স্থায়ী হবে না। কিন্তু আজকের এই বিল প্রমাণ করে দিচ্ছে এটা স্থায়ী হবে এবং অ্যাডমিনিস্ট্রেটরদের হাতে অ্যাপিল কমিটি পর্যন্ত চলে যাবে। অ্যাডমিনিস্ট্রেটর নির্দিষ্ট দলের নেতা, অথচ সেখানে বলা হচ্ছে শিক্ষকরা নিরপেক্ষ বিচার যাতে পান এবং তাদের স্বার্থ যাতে রক্ষা করা যায় তা দেখা হবে। কিন্তু সেখানে যদি একটি দলের নেতা থাকেন তাহলে তার কাছ থেকে নিরপেক্ষ বিচার পাব, এটা আমরা আশা করতে পারি না। এটা অসম্ভব কথা। আমরা সেই আশঙ্কাই সেদিন করেছিলাম এবং সেই জন্যই প্রবল প্রতিরোধ করেছিলাম, বিরোধিতা করেছিলাম। আজও একই কথা আছে। আমরা জানি কংগ্রেসি আমলে অনেক দুর্নীতি ছিল এবং এই বোর্ডকে তারা তাদের দলবাজির একটা আস্তানা হিসাবে গড়ে তুলেছিলেন। আমরা জানি বোর্ডের দীর্ঘসূত্রিতার জন্য অনেক নির্যাতিত শিক্ষক দিনের পর দিন, বছরের পর বছর অপেক্ষা করেছে, অ্যাপিল কমিটির বন্ধ দরজায় মাথা খুঁড়েছে। কিন্তু কোনও প্রতিকার হয়নি। কিন্তু আমি জিজ্ঞাসা করি, আজকে তাদের জন্য এই সুপারসেশনের কোনও প্রয়োজন ছিল কি? আমার মনে হয় ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শরীরে যখন বিষফোটক হয় তখন কি সেই বিষফোটকের জন্য শরীরটাকে কেটে দিতে হয়? তারজন্য দরকার চিকিৎসার। এবং এই

জন্য দরকার ছিল বোর্ডের সংস্কারের। আমরা জানি ফ্যাংশন অফ দি বোর্ড কি , টু গাইড টু সুপারভাইজ অ্যান্ড টু কন্ট্রোল দি স্কুলস। এই স্কুলের সংখ্যা ছিল প্রায় ৮ হাজার এবং শিক্ষক শিক্ষিকার সংখ্যা প্রায় ৮৬ হাজার। ছাত্র-ছাত্রীর সংখ্যা প্রায় ২০ লক্ষ। এই বছর পরীক্ষার্থী প্রায় ২ লক্ষ ৬০ হাজার এবং এদের জন্য কেন্দ্রীভূত বোর্ড একটি মাত্র সুতরাং কেমন করে এদের সুপারভাইজ, গাইড বা কন্ট্রোল করবেন? একটি মাত্র বোর্ড দ্বারা কি করে সম্ভবপর। আমাদের রাজ্যে ৭ বিশ্ববিদ্যালয় আছে এবং আমি খুশি যে আর একটি বিশ্ববিদ্যালয় হতে চলেছে, আমাদের মহামতি বিদ্যাসাগরের নাম দিয়ে। এটা করার দরকার আছে বলে আমি মনে করি। এই যে এতবড় রাজ্য এবং এত ছাত্র-ছাত্রী আছে তার জন্য একটি বোর্ড কেন? একটি বোর্ডের দ্বারা কাজ চালানো যাবে না। এর জন্য ৫টি স্ব-শাসিত বোর্ডের প্রয়োজন। মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছিলেন যে তিনি এখন অপারেশন করছেন। তার সার্থক অপারেশনের পর বোর্ড রোগীর অবস্থার উন্নতি হবে কিন্তু আমি উন্নতির লক্ষ্যণ কিছুই দেখতে পাচ্ছি না। এই সেদিন কলকাতার এন্টালি একাডেমিতে আদেশ গেল তার এম সি ফ্যাংশন করবে। ডি আই সাহেব বলেছিলেন ঐ অ্যাডমিনিস্টারের আদেশ ঠিক। ঐ কমিটি ঠিক ঠিক কাজ করছে। কিন্তু ২/৩দিন পরে সেই প্রশাসক আদেশ দিলেন যে ঐ এম সি বাতিল হয়ে গেল। ডি আই বললেন ঐ অ্যাডমিনিস্ট্রেটরের আদেশ ঠিক। ঐ এম সি ফ্যাংশন ঠিকমতো করছিলেন না। এই জন্য অ্যাডমিনিস্ট্রেটর এর নিয়োগ দরকার এবং অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ হয়ে গেল। এইভাবে অফিসারদের মগজ ধোলাই হচ্ছে। বর্ধমান জেলার বিদ্যানগর বিদ্যামন্দিরের কথা আরও মজার। হেডমাস্টারকে পত্র দেওয়া হল এম সি নির্বাচন দরকার। বোর্ড থেকে চিঠি লিখেছিলেন নির্বাচন হোক। সেই নির্বাচন যখন শুরু হতে চলেছে তখন আদেশ গেল নির্বাচন বন্ধ কর। আগেকার যে এম সি তারাই চালাবে। এইভাবে বাতিল বোর্ডের প্রশাসক আদেশ বাতিল করতে আর স্কুলে স্কুলে প্রশাসক নিয়োগ করতে বেশ রপ্ত হয়ে উঠেছেন। আমি এটা বন্ধ করতে চাইছি এবং এটা বন্ধ করা দরকার। অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের অনেকের সঙ্গে আমি একমত যে ভারতের পশ্চিম গগনে কালো মেঘ উঠেছে, আবার হয়ত বামফ্রন্টের সঙ্গে একসঙ্গে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই করতে হবে। সেইজন্য তার এই স্বৈরতান্ত্রিক অসৈরন সইতে পারছি না। গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলোর অধিকার হরণ এটা ইন্দিরা গান্ধীর কার্যের সাথে এক হয়ে যাচ্ছে এবং জনসাধারণের মনে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হতে পারে। আপনার গণতান্ত্রিক নর্মস অ্যান্ড ফর্মস গঠন করুন। আমার প্রস্তাব হচ্ছে একটি বোর্ডের পরিবর্তে ৫টি বোর্ড গঠন করুন। প্রশাসকের পদ বাতিল করুন। একজন রাষ্ট্রমন্ত্রী নিয়োগ করুন। তিনি বিধানসভার কাছে দায়ী থাকবেন। কমিটিগুলি বিশেষত অ্যাপিল কমিটির গুরুত্ব অসীম। এর সঙ্গে শিক্ষকদের চাকুরির নিরাপত্তা জড়িত। একটি দলের একজন নেতার মর্জির উপর এই কঠিন দায়িত্বভার ছেড়ে দেওয়া যায় না। বিভিন্ন শিক্ষক প্রতিষ্ঠানের সদস্য এবং বিধানসভার বিভিন্নদলের প্রতিনিধিদের নিয়ে কমিটিগুলির পুনর্গঠন করুন। তাছাড়া গণতান্ত্রিক পদ্ধতি যাতে ভালভাবে চলে তারজন্য কয়েকটি বোর্ড গঠন করুন এবং আমাদের নিয়ে এক একটি কমিটি করুন। সেইজন্য এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলের আলোচনায় প্রথমেই মিঃ ওঝা ইন্দিরা গান্ধীর উপর তার রাগটা ঝেড়ে নিলেন, তিনি ওঝা তার অভ্যাস আছে। কিন্তু আমি একটা কথা বলব স্যার, যে এখানে প্রতিক্রিয়াশীলদের স্থান নেই। স্যার, আইনের ব্যাপারে আমাদের শিক্ষামন্ত্রী ক্লজ টু সম্বন্ধে যেটা বলেছেন—কর্মচারিদের অ্যাপিল করার ক্ষমতা দেওয়া হয়েছে। আমি এই ক্লজটাকে সমর্থন করছি। এটা আনার জন্য বাম সরকার বাহবা চেয়েছেন। কিন্তু আমার কথা হল ১৯৬৭-৬৯ সালে বামফ্রন্ট বাইশ মাস ছিলেন তখন জ্ঞান হয়নি, এটাকে নিয়ে আসার? ক্লজ টু বাদ দিয়ে বাকি যে ক্লজগুলো আছে তাকে কালাকানুন হিসাবে বলা যেতে পারে। কালাকানুন এইজন্য বলছি যে উনি আইনের জ্ঞানের কথা বলেছেন। আমার মনে হয় কতকগুলি ব্যাপার আছে ক্লজ ৪-এর সাব ক্লজ ১বি-র প্রোভাইসো দেখুন "Provided that an Administrator appointed under this clause may delegate any of his power, duties or functions to such person to such CPM Cadre as he may think fit or the such body as may be constituted by him." মানে This is a contradiction section 24 দেখুন। আইনের জ্ঞান ট্যান নেই, মুশকিল হচ্ছে। সেকশন ২৪ "The Board may with the approval of the state Govt. constitute such other committee or committees." এখানে বোর্ডের জায়গায় অ্যাডমিনিস্ট্রেটর বলেছেন "As it may think fit and any such committee may be composed wholly or in part of members of the Board. এখানে বোর্ড বসিয়ে দেন। সেকশন টু টা দেখুন সেখানে আছে the Board may আপনার অ্যাডমিনিস্ট্রেটর কে "With the approval of the State Govt. delegate to any such committee any of its powers or functions and may in like manner withdraw from it any such power or function." সুতরাং যিনি অ্যাডমিনিস্ট্রেটার যিনি ডেলিগেট করতে যাচ্ছেন এখানে কিন্তু তিনি বোর্ডের কমিটি করতে পারবেন, তিনি সেই কমিটি করবেন with the approval of the State Govt. করতে পারবেন any such committee any of its power and functions মানে functions and power of the Administrator. এখন তিনি তা না করে আর একটা ক্লজ এনে ক্যাডার ঢোকাবার জন্য চেষ্টা করছেন। may delegate any powers of such persons as he may think fit and to such body as may be constituted by him. আর কি বলছেন? এটা হচ্ছে সেকশন ২৪ কন্ট্রাডিকশন। আর এর সঙ্গে আমি আপনাদের দেখাব তাদের আসার পরে শিক্ষা প্রতিষ্ঠানগুলির অবস্থাটা কি হয়েছে। দুইজন হেডমাস্টার অনেক স্কুলে কাজ করছেন। স্যার, দুজন স্পিকার হয়, না দুইজন চিফ মিনিস্টার হয়? ওরা যদিও দুজন এডুকেশন মিনিস্টার করেছেন। বর্ধমানে একটি স্কুলে জে সি গোস্বামী উনি পার্মানেন্ট হেডমাস্টার অফ দি স্কুল— তিনি গত ১০ বছর থেকে কাজ করছেন। সেই জায়গায় অনুকূল গোস্বামী CPM-এর নেতা যিনি ১০ বছর আগে রিজাইন করে ছিলেন তাকে বর্তমান সরকার বলেছেন হেডমাস্টার হিসাবে কাজ করতে। অর্থাৎ এখানেও ২ জন হেড মাস্টার হিসাবে কাজ করছে। পূর্ব কলকাতা হাইস্কুলে পরিমল রায় গত ২ বছর ধরে হেডমাস্টার হিসাবে কাজ করছেন তাকে সরিয়ে দিয়ে CPM-এর ক্যাডারকে বলা হল হেড

করেছিল ফ্লোরে জ্যোতিবাবু কি রোল প্লে করেছিলেন। শিক্ষা জগতে একটা নৈরাজ্য এবং সিস্টেম্যাটিক ওয়েতে ইন্ডকট্রিনেশন করবার একটা প্রচেষ্টা বড় করে তুলে এই প্রদেশে যাতে রাজত্ব কায়েম করতে পারেন, তারই চেষ্টা করছে না অন্য যাদের রেখেছেন, তাদের তো দয়ার পাত্র করে রেখেছেন, না নিলেও হত, সি পি এমই মেজরিটি। আজকে নন টিচিং স্টাফের অ্যাপিল করবার রাইট রইল অ্যাপিল কমিটিতে। তিনি ভুলে গিয়েছেন, টি কে গুহ সেক্রেটারির উপর তিনি ডিপেন্ড করেন, স্কুল বোর্ডের ইউনিনানিবাস রেজলিউশন, নন টিচিং স্টাফের অ্যাপিল করবার ক্ষমতা কমিটিতে থাকা দরকার। ১৯৬৭ থেকে ১৯৬৯ অবধি ১৯০০ টিচারের চাকুরি গিয়েছে, ১১০০ টিচারের অ্যাপিল ডিস্পোজ হয়ে গিয়েছে, যাদের হয়নি উনি বলছেন ডিউরেস এই ডিউরেস কে ডিসাইড করবেন? এস ডি ও। সে সি পি এম, সুতরাং এস ডি ও ডিসাইড করবেন ডিউরেস। এখানে এই যে বই আছে "হেড মাস্টারস ম্যানুয়েল এটা দেখলে বুঝবেন যা হয়েছে সমস্ত আইন বিরুদ্ধে, this is not a rule of law, what is proposed is the rule of man, what is proposed is not freedom of the University but what is proposal is indroctrination and creation of a sub servient people in this country. আমাদের এখানে যে প্রস্তাব রাখা হয়েছে অর্ডিন্যান্স বিষয়ে সে সম্পর্কে আমি আর একটা কথা বলতে চাই। সেটা হল কংগ্রেস আমলের প্রথম থেকে শুধু এক দিন নয়, বহুদিন ধরে আলোচনার সুযোগ দিয়ে প্রত্যেকটি এডুকেশন বিলের সম্পূর্ণভাবে গুরুত্ব দেওয়া হয়েছিল। বহুদিন ধরে, ৪/৫/৬ দিন ধরে আলোচনা হয়েছে, সিলেক্ট কমিটিতে গিয়েছে, সিলেক্ট কমিটিতে গিয়ে আবার এসেছে, আবার আলোচনা হয়েছে। আজকে আমরা কি দেখতে পাচ্ছি। পার্থবাবু কি করলেন, ক্যাবিনেটেও গেলেন না। বললেন, অ্যাডমিনিস্ট্রেটর চুলোয় যাকগে সে তো আমার চাকরি, আমি অর্ডার করব এবং যতক্ষণ হাইকোর্ট বন্ধ না করে এই করব এবং হাইকোর্ট বন্ধ করলে ওই নেতাজি নগর কলেজের ব্যাপারে যা করেছি তাই করব। আইন করে তা বন্ধ করে দেব। হাইকোর্ট অবমাননা হোক গে, আমরা হাইকোর্ট মানি না, গণতান্ত্র মানি না। শিক্ষা জগতে আমাদের স্থান রাখতেই হবে। স্বৈরাচার চলবে। 'চলছে চলবে—এই স্লোগান তো ওদের জানা আছে। শিক্ষা জগতে এবং সমাজ জীবনে যেমন স্বৈরাচার চালিয়েছেন, সেই স্বৈরাচারের ধারা চালাবেনই। চালাতে শুরু করেছেন সবে। এই প্রথম কাজ, এডুকেশন ক্ষেত্রে। এই বলে আমি অনুরোধ করব যে আমি যে রেজুলিশন এনেছি, সেই রেজুলিশন আপনারা অনুগ্রহ করে সাপোর্ট করুন এবং এই স্বৈরাচার বন্ধ করুন।

**মিঃ স্পিকার ঃ** আজকে যে নির্দিষ্ট সময় তাতে ৪টে ১৯ মিনিটে এই বিল এর আলোচনা শেষ হওয়ার কথা। কিন্তু আরও কিছুক্ষণ সময় লাগবে। সেইজন্য আমি পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৯০ নিয়ম অনুযায়ী এই আলোচনার সময় আরও আধ ঘণ্টা বাড়ানোর জন্য সভার অনুমতি চাইছি। আশাকরি সকলের সম্মতি আছে।

(সদস্যগণ ঃ হ্যাঁ)

অতএব এই বিলের আলোচনা আরও আধঘণ্টা বাড়ানো হল। এখন মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণ দেবেন।

দেখছি এই অ্যামেন্ডমেন্ট বিলে শিক্ষাকর্মী যারা বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির দ্বারা নিপীড়িত হত তারা আজকে প্রতিষ্ঠা হতে চলেছে। সেজন্য এই অ্যামেন্ডমেন্ট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি। সাত্তার সাহেব প্রগতিশীলের নামাবলি গায়ে দিয়ে প্রথমে আদার এমপ্লয়িজ এটা খুব সমর্থন করলেন, কিন্তু প্রগতিশীলতার নামাবলি যতই গায়ে দিয়ে থাকুন স্বৈরতন্ত্রের কথা ভুলে যাননি। ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রী ছিলেন এটা আমরা সকলে জানি। জনতা দল মহারাষ্ট্রে সি পি আই এম বা বামপন্থীদের সঙ্গে মিতালি করল সেখানে স্বৈরতন্ত্র দেখলেন না, অসমে বা অন্যান্য প্রদেশে যখন তারা সি পি আই এম বা বামপন্থীদের সঙ্গে আঁতাত করছেন তখন স্বৈরতন্ত্রের গন্ধ নেই, পশ্চিমবঙ্গে বামপন্থীরা কেবল স্বৈরতন্ত্র হয়ে যাচ্ছে এটা আমি বুঝতে পারলাম না। স্যার, মিঃ সেন একজন অভিজ্ঞ ব্যারিস্টার, তিনি জানেন কলকাতা হাইকোর্টে বিভিন্ন সময়ে যে মামলা হয় এই যে অ্যাপিল কমিটি ৪২তম সংশোধনের পর সেই অ্যাপিল কমিটিতে না গিয়ে সরকার হাইকোর্টে আসতে পারেন না। সুতরাং অ্যাপিল কমিটি সম্পর্কে সংশোধন এনে এবং শিক্ষকদের স্বার্থ রক্ষা করার জন্য যে ব্যবস্থা করা হয়েছে সেটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার এবং অত্যন্ত প্রয়োজনীয় ব্যাপার। একটা কথা মিঃ সেন বললেন রেকগনিশন বোর্ডের নয়, বোর্ডই তো রেকগনিশন দেয়। গত ১৯৭২ সাল থেকে শুরু করে ১৯৭৭ সাল পর্যন্ত সেই সময়ে তারা রেকগনিশন কতগুলি দিয়েছেন? এই বোর্ড যে কত অপদার্থ সেটা যদি পিছনের ইতিহাস খুলে দেখেন তাহলে দেখবেন সারা পশ্চিমবঙ্গে হাজার হাজার স্কুল রেকগনিশনের অভাবে পড়ে আছে, এটা নিশ্চয়ই তার জানা আছে। যে বোর্ড রেকগনিশন দিতে পারে না, হাজার হাজার স্কুল রেকগনিশনের অভাবে পড়ে আছে, সেই স্কুলগুলিকে রেকগনিশন দেবার জন্য যদি নতুন করে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয় তাহলে এটা নিশ্চয়ই দোষের নয়। বলেছেন এটা না করলে নেক্সট ইলেকশনে ফাইট করবেন কি করে। আপনারা জানেন যে নেক্সট নয়, অতীতে অনেক নির্বাচনে করেছেন, এটা নির্বাচনকে কেন্দ্র করে এই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের ব্যবস্থা নিশ্চয়ই করা হয়নি, এই সম্পর্কে বোর্ডে কিছু পাইয়ে দেওয়ার রাজনীতি দিয়ে যে ভোট হয় না সেটা কংগ্রেসিরা নিশ্চয়ই ভাল করে জানেন, কারণ, বিগত ৫ বছরে অনেক পাইয়ে দিয়েও ভোট পাননি। বলেছেন হাইকোর্টের বারান্দায় অনেক ছেলেরা ঘুরছে। একজন শিক্ষক যদি ডিসমিসড হয়ে যায় তাহলে অ্যাপিল কমিটিতে গিয়ে স্ট্রে পায় না, ফলে হাইকোর্টে রিটএর আশ্রয় নিয়ে তারা বাঁচাবার চেষ্টা করতে চান। বহু জায়গায় এই অ্যাপিল কমিটিতে স্ট্রে পায় না। বহু টিচার বে-আইনিভাবে ছাঁটাই হয়, তাদের রক্ষা করার জন্য যদি কোনও সংশোধন আনা হয় তাহলে এটা নিশ্চয়ই প্রশংসাযোগ্য। মাননীয় সাত্তার সাহেব কতকগুলি প্রভিসনের কথা তুলে বললেন কালা-কাঁনুন। কানুনের ডেফিনিশন নিশ্চয়ই তিনি জানেন। এই আইনে একটা কথা নিশ্চয়ই লক্ষ্য করেছেন যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে একটা রিজনেবল অপরচুনিটি, যদি কোনও সুপারসেশন করতে হয় তাহলে সেখানে একটা প্রভিসন দেওয়া আছে যে সুপারসেশন করবার সময় রিজনেবল অপরচুনিটি দিতে হবে। এই রকম একটা রিজনেবল অপরচুনিটির প্রভিসন এখানে এন্যাক্টমেন্টেচ করা হয়েছে। সুতরাং

আইনটা উনি পুরো পড়েননি, প্রভিসনগুলি অর্ধেক পড়েছেন, অর্ধেক পড়েননি। সুতরাং তিনি যেভাবে বক্তব্য রাখলেন সেটা সম্পূর্ণরূপে অবান্তর। আমরা দেখছি, পশ্চিমবঙ্গের হাজার হাজার শিক্ষক, হাজার হাজার হেড মাস্টার মহাশয়দের স্বার্থ রক্ষা করার জন্য এই বিল আনা হয়েছে, সেজন্য এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন, আমি সেটাকে স্বাগত জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি বলতে চাই মাত্র কয়েক মাস আগে অশিক্ষক কর্মচারিদের যে কি দুর্গতি হয়েছিল আমাদের এই বিধানসভার কাছে গোখেল মেমোরিয়াল স্কুলে সেই ঘটনা ঘটেছিল। সেই স্কুলের গভর্নিং বডি অশিক্ষক কর্মচারিদের প্রতি যে বৈরী মনোভাব গ্রহণ করেছিলেন, তার ফলে তাদের ধর্মঘটের পথে পা বাড়াতে হয়েছিল এবং একটা শিক্ষায়তনে অচলাবস্থার সৃষ্টি হয়েছিল। রাজ্য সরকারের যে আদেশ, প্রথম অবস্থা, তা তারা মানতে চাননি। সেইজন্য আমি মনে করি শিক্ষামন্ত্রী মহাশয় সেকেন্ডারি বোর্ড অব এডুকেশনের হাতে অশিক্ষক কর্মচারিদের চাকুরির নিয়মাবলির ক্ষমতা প্রদান করার যে বিল এনেছেন, এটা শিক্ষার ক্ষেত্রে একটা উন্নতির লক্ষণ, এটাকে স্বাগত জানাই। যারা কংগ্রেসি বন্ধু তারা অতীতে তাদের সম্পর্কে চিন্তা করেন নি। পশ্চিমবাংলায় ২০ থেকে ২৫ হাজার অশিক্ষক কর্মচারী আছেন, তাদের অর্থনৈতিক জীবনের কথা চিন্তা করে শিক্ষা মন্ত্রী মহাশয় যে ব্যবস্থা গ্রহণ করেছেন, তাকে আমি স্বাগত জানাচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে, অ্যাপিল কমিটি কার্যক্রম সম্পর্কে শিক্ষা মন্ত্রী বলেছেন। আমি বলতে চাই, অ্যাপিল কমিটি গঠন করার যে উদ্দেশ্য, সেই উদ্দেশ্যকে কার্যকর করতে হলে একটা সময় সীমা বেঁধে দেওয়া উচিত। কারণ আমরা দেখেছি ভোলাবাবুর মতো লোক এই অ্যাপিল কমিটি গঠন করার পর ঐ যে লাল বাড়ি রয়েছে, সেই অ্যাপিল কমিটি যাতে কাজ না করতে পারে তার জন্য বাধা সৃষ্টি করবেন, সেই জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, অ্যাপিল কমিটি যাতে তরান্বিত ভাবে শিক্ষকদের যে অভাব অভিযোগ, তাদের প্রতি যে অন্যায় অবিচার হয়, তা যাতে সুরাহা করতে পারেন নির্দিষ্ট সময় সীমার মধ্যে সেই ধরনের একটা বন্দোবস্ত রাখতে পারেন, সেইজন্য আমি তার কাছে অনুরোধ রাখছি। আর একটা কথা বলছি, শিক্ষা জগতে আজকে একটা অচল অবস্থা এসেছে। আমরা দেখেছি শিক্ষা ক্ষেত্রে প্রতিক্রিয়াশীল চক্র এবং কায়েমি স্বার্থের দলের অনুপ্রবেশ ঘটেছে। তারা শিক্ষায়তনকে ব্যক্তি স্বার্থে, গোষ্ঠী স্বার্থে অতীত দিনে যেমন ব্যবহার করে এসেছেন, আজকেও সেই মধুর কথা তারা ভুলতে পারছে না। সেইজন্য আজকে আঁকড়ে যাতে বসে থাকতে পারেন, তার চেষ্টা করছেন। আমরা যে প্রগতিশীল কর্মসূচি নিয়েছি, আমি মনে করি, এই কথা আমাদের স্বীকার করতে কোনও লজ্জা নেই, আমাদের যে কাজ আমরা রাতারাতি হয়তো কোনও পরিবর্তন আনতে পারব না, কিন্তু আমাদের উদ্দেশ্য জনসাধারণের কাছে আমরা তুলে ধরেছি। শিক্ষা জগতে যে সঙ্কট অতীতে ঘটেছিল, আমাদের গোটা মন্ত্রিসভা পরিষ্কার ভাবে বলেছেন। যে শিক্ষা ক্ষেত্রে অচলাবস্থা সৃষ্টি করতে আমরা দেব না। শিক্ষক এবং ছাত্রদের মধ্যে, শিক্ষক এবং শিক্ষা প্রতিষ্ঠানের পরিচালক সমিতির মধ্যে যাতে একটা অচলাবস্থার সৃষ্টি না হয়, তারজন্য রাজ্য সরকার সচেতন। সেই দৃষ্টিভঙ্গি এই বিল আমাদের মন্ত্রী মহাশয় এনেছেন এবং আমি মনে করি এই বিল, আমরা যেটা গ্রহণ করতে যাচ্ছি, তার জন্য শিক্ষা ক্ষেত্রে শিক্ষক কর্মচারী, অশিক্ষক কর্মচারী এবং

শিক্ষাবিদদের চাকুরি জীবনে যথেষ্ট উন্নতি হবে এবং বিরোধ কমে আসবে। শিক্ষা প্রতিষ্ঠান সুষ্ঠু ভাবে চলবে, এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 4-05 P.M. (including Adjournment)]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল এখানে উপস্থিত করেছেন, তার উপর আমার বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমে বলতে চাই যে দেশের গণতান্ত্রিক অধিকারে ব্যক্তি স্বাধীনতা রক্ষার প্রশ্ন, শিক্ষায় স্বাধীনতা ও স্বাধিকারের প্রশ্নটা ওতপ্রোত ভাবে জড়িত রয়েছে। সেদিক থেকে বিচার করলে দেখা যাবে স্বাধীনতার আন্দোলনের যুগে জাতীয় নেতৃবৃন্দের মধ্যে আশুতোষ মুখার্জি, তিনি এই শিক্ষায় স্বাধীনতা ও স্বাধিকার রক্ষার জন্য সংগ্রাম করে এসেছেন। কিন্তু এটা লজ্জার কথা বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষার স্বাধীনতা এবং স্বাধিকারকে খর্ব করতে চাইছেন। উচ্চ থেকে প্রাথমিক স্তর পর্যন্ত সর্ব ক্ষেত্রেই এই স্বাধিকারকে হরণ করে চলেছেন। মধ্য শিক্ষা পর্যদের স্বাধিকার হরণ করা তার একটা জলন্ত দৃষ্টান্ত। আমি নতুন করে বলতে চাই না, তারা বলেছেন যে এর দ্বারা দুর্নীতি দূর করা যাবে। আমি বলতে চাই, সরকারি নিয়ন্ত্রণে আনার মাধ্যমে কোনও দুর্নীতি দূর করা যায় না। দুর্নীতি দূর করতে গেলে গণতান্ত্রিক আন্দোলনকে সম্প্রসারিত করার মধ্যে দিয়ে দুর্নীতি দূর করা যায়। দেশের মধ্যে সুস্থ এবং সাংস্কৃতিক মূল্যবোধ, গণতান্ত্রিক মূল্যবোধ সৃষ্টি করার মধ্যে দিয়ে গণতান্ত্রিক আন্দোলনকে সম্প্রসারিত করার মধ্যে দিয়ে দুর্নীতি দূর করা যায়। সুতারং দুর্নীতি দূর করার এ পথ নেই। তারা দাবি করছেন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার ফলে শিক্ষার উন্নতি হয়েছে মধ্য শিক্ষাপর্যদের, অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার পরে তারা কি ভাবে শিক্ষাকে সঙ্কুচিত করেছেন তার দৃষ্টান্ত আপনারা জানেন যে ১২০০ বিশেষ অনুমোদন প্রাপ্ত স্কুল সেই স্কুলের বিশেষ অনুমতি তারা বাতিল করেছেন। কংগ্রেস সরকার যে আসন সংখ্যা নিয়ন্ত্রণ স্কীম চালু করেছিল সেই পথ ধরে তারা মাধ্যমিক শিক্ষা স্তরের ক্ষেত্রেও আসন সংখ্যা নিয়ন্ত্রণ স্কীমকে তারা চালিয়ে যাচ্ছেন অব্যাহত রেখেছেন। তারা ইতি মধ্যে ম্যানেজিং বিভিন্ন স্কুলের ৮০০ স্কুলের ম্যানেজিং কমিটি তারা বাতিল করেছেন। একের পর এক এগুলি বিচার করলে দেখা যায় বিশেষ দলীয় স্বার্থ রক্ষার জন্য তারা এটি করেছেন। এটা অত্যন্ত লজ্জার কথা যে এমার্জেন্সি পিরিয়ডে সংবিধান সংশোধন সুযোগ নিয়ে, ৮৪ তম সংবিধানের সুযোগ নিয়ে যে কালা কানুনগুলি আসছিল, মৃত্যুঞ্জয় বাবুর আমলে ২৯শে এপ্রিল ৭৭ সালে যে ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডারি এডুকেশন (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট ৪৯ তম ধারার মধ্যে দিয়ে এই মারাত্মক দুটি ধারার মধ্যে এইভাবে মধ্যশিক্ষা পর্যদের স্বাধিকার হরণ করবার ব্যবস্থা করা হয়েছিল। তারই সাহায্য নিয়ে এবং আবার মধ্যশিক্ষা পর্যদের স্বাধিকার হরণ করলেন। শুধু তাই নয় এমনকি ৫০ ধারার মধ্যে যতটুকু অধিকার ছিল তা এবারে আর সংশোধন করে সমস্ত কমিটিগুলি বাতিল করবার ব্যবস্থা অ্যাডমিনিস্ট্রেটরের হাতে সমস্ত কমিটির ক্ষমতাগুলি তুলে দিলেন—এইভাবে তারা স্বাধিকার হরণ করলেন শিক্ষার স্বার্থে গণতন্ত্রের স্বার্থে এই বিল আমরা সমর্থন জানাতে পারছি না এবং এর প্রতিবাদে অ্যাজ এ মার্ক অব প্রটেস্ট আমরা আমাদের দলের পক্ষ থেকে আমরা ওয়াক আউট করছি।

(At this stage members of the SUC group walked out of the Chamber)

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবিত শিক্ষা বিল যেটা নিয়ে সভা উত্তপ্ত হয়ে উঠেছে সেখানে শিক্ষকদের সঙ্গে যে আদার এমপ্লয়ি বা অশিক্ষক কর্মচারিদের কে সংযোগ করার ব্যবস্থা করা হয়েছে তাদের যে অ্যাপিল কমিটিতে যাবার সুযোগ দেওয়া হয়েছে সেটাকে আমি সমর্থন করি। নিশ্চয়ই অ্যাপিল কমিটিতে দেখেছি অ্যাপিল কমিটির মাধ্যমে আমরা ভেবেছিলাম সাধারণ শিক্ষকদের সমস্যার সমাধান হবে। কিন্তু অ্যাপিল কমিটি বছরের পর বছর ফেলে রেখে দেবার ফলে সাধারণ শিক্ষক তারা অত্যন্ত নিগৃহীত হন—একটা কথা বলে জাস্টিস ডিলে ইন জাস্টিস ডিনায়েড যদি মাননীয় মন্ত্রী এই রকম প্রভিসন করে দিতেন যে আপিল কমিটিতে কেস করার মধ্যে উইদিন টু মান্থস স্পেসিফিক টাইম করে দিতেন যে সেখানে জাজমেন্ট দিতে হবে যার জন্য যারা আনঅথরাইজড শিক্ষক যাদের বাতিল করে দেওয়া হয়েছে তাদের সেখানে আননেসাসারি হ্যারাস না হতে হয়—এ ব্যবস্থা থাকলে আমরা আরও খুশি হতাম। কিন্তু আমার মূল প্রশ্ন যেটি একদিকে সুপারসেশনের প্রশ্ন বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন এই ইউনিভার্সিটির সঙ্গে সেখানে শিক্ষা জগতের সঙ্গে সরকারের কি সম্পর্ক হবে। এই বিতর্কিত প্রশ্নে পরাধীন ভারতবর্ষে আমরা দেখেছি দীর্ঘদিন আন্দোলনের পর শিক্ষা জগতে অটোমনি কে অটোনমি দেওয়া হবে বলে যেটা সব চাইতে স্বীকৃত নীতি যেটা গৃহীত হয়েছে, যার জন্য শিক্ষাকে রাজ্য সরকারের শিডিউল্ড এর অন্তর্ভুক্ত করা হয়েছে, সেই অটোনমিকে যেখানে দেওয়া হয়েছে—গণতান্ত্রিক আন্দোলনের ফলে—দেববাবু বলছিলেন স্যার আশুতোষ থেকে আরম্ভ করে বিভিন্ন শিক্ষাবিদ তারা দীর্ঘদিন লড়েছেন যে শিক্ষা জগতে অটোনমি থাকবে। আজকে যেভাবে সুপারসেশন করা হচ্ছে সেখানে শিক্ষা জগতের অটোনমি, স্বায়ত্বশাসন দীর্ঘদিন নীতি হিসাবে স্বীকৃত সেই অধিকার থাকছে কি? সরকার ডাইরেক্টলি শিক্ষাকে এনক্রোচ করতে চান তাহলে ভুল হয়ে যাবে। মাননীয় শিক্ষা মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই কেরালায় যখন এই শিক্ষা ব্যবস্থাকে ডাইরেক্টলি সরকারের আন্ডারে আনতে যাওয়া হয়েছিল সেখানে তখন গণতান্ত্রিক আন্দোলন জেগে উঠেছিল তারই পরিণতিতে নাম্বুদ্রিপাদ সরকারের পতন হয়েছিল। আমরা মনে করি আবার সেই পথে পুনরাবৃত্তি না হয়। ডাইরেক্টলি আপনারা এনক্রোচ করছেন সেটা আমার মনে হয় সেটা জনগণের পক্ষে এবং শিক্ষার ক্ষেত্রে ভাল হবে না। সেজন্য আমি অনুরোধ করব যে এই বিলটা জনসাধারণের মতামত গ্রহণের জন্য প্রেরণ করা হউক।

(At this stage the House was adjourned till 4-05 P.M.)

[4-05 — 4-15 P.M.] (After adjournment)

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে বিশেষ ধন্যবাদ আমাকে এই সুযোগ দেবার জন্য। আমি একটা জিনিস বলতে চাই সেটা হল এই যে একটা স্কুলে এরা তো সব চার্জ নিয়েছেন to protect the interest and security of the teachers who have been prevented from joining duties কিন্তু এটা বলেননি to protect the interests and security of teachers who are already in duties এটা তো বলেননি। তার প্রমাণ তো দেখতে পাচ্ছি ভুরি ভুরি এবং আমি দেখলাম যে এমন ঘটনাও

ঘটেছে যে হাবড়া গার্লস স্কুলে মিসেস কৃষ্ণা ভট্টাচার্য, হেড মিস্ট্রেস, তাঁকে সাসপেন্ড করা হল, তার কারণ হল তিনি এক জনকে চাকরি দিতে অস্বীকার করেন কারণ তিনি হেড মিস্ট্রেস কথাটি পর্যন্ত ইংরাজিতে লিখতে পারেন নি। তাদের জন্য এদের ব্যবস্থা নেই, এদের চিন্তাধারা নেই। আজকে যে গণতন্ত্র এদের হাতে, অন্তত শিক্ষা জগতে বিপন্ন হয়েছে এবং ভবিষ্যতে গণতন্ত্রের যে প্রদীপ সেই প্রদীপ নিভে যাবে এ বিষয় আমার কোনও সন্দেহ নেই যখন শুনছিলাম ঐ পার্থবাবুর কথা। পার্থবাবু বললেন যে, হ্যাঁ, নিশ্চয়ই আমি বারে বারে অর্ডার দেব, মেদিনীপুর না কোনও জেলাতে সেদিন আমি এস ডি ও-কে বলে অর্ডার করেছি যে আগে জয়েন করতে দাও তারপর অন্য কথা। তিনি ভুলে গিয়েছেন যে আজকে এডুকেশনটা কুক্ষিগত হলেও যদি কনস্টিটিউশন রেখে থাকেন বোর্ডকে বোর্ড বলে একটা পদার্থ এখনও যদি থেকে থাকে তাহলে তার কোনও অধিকার নেই এই কথা বলবার। তার কোনও অধিকার নেই এই আইনের মধ্যে, এমন কি অ্যামেন্ডমেন্ট আইনেও। কিন্তু যে মন্ত্রী এই কথা আজকে পরিষ্কারভাবে জানাতে পারেন যে আমি যদিও অ্যাডমিনিস্ট্রেটর চেঞ্জ করলাম কিন্তু আমি নিজে এই অর্ডার দেব, এস ডি ওকে অর্ডার দেব আগে তুমি ওকে ঢুকতে দাও, তার কাছে আপনি কি গণতন্ত্র আশা করবেন শিক্ষা জগতে? তার কাছে কি গণতন্ত্র আশা করব? শিক্ষা জগতে কি কোনও গণতন্ত্র থাকবে? কোনও স্বাধীনতা থাকবে কোনও শিক্ষকের? কোনও শিক্ষকের কি চাকরির স্থায়িত্ব থাকবে? এবং এরাই গণতন্ত্র নিয়ে বড় বাড়াবাড়ি করবেন। অথচ থার্টি সিক্স পয়েন্ট প্রোগ্রামে এটা সম্বন্ধে বক্তব্য নেই, সেকেন্ডারি স্কুল সম্বন্ধে, বোর্ড সম্বন্ধে থার্টি সিক্স পয়েন্ট প্রোগ্রামের কিছু নেই, যেমন নেই অন্য অনেক জায়গায় যে সমস্ত চালিয়ে যাচ্ছেন সে সম্বন্ধে। কিন্তু থার্টি সিক্স পয়েন্ট প্রোগ্রামের প্রথম কথাই হল

[4-15 — 4-25 P.M.]

অ্যাডমিনিস্ট্রেশন কি ক্ষমতা দেওয়া হল? একটা লোক তিনি ঠিক করবেন কাকে রিকগনিশন দেবেন, তিনি ঠিক করবেন কি সিলেবাস হবে, তার কি কোয়ালিফিকেশন তা ঠিক নাই, পার্টি ক্যাডার দিয়ে সব করবেন, নেতাজি নগর কলেজ অ্যাডমিনিস্ট্রেশন করবেন পার্টি ক্যাডারকে দিয়ে এবং পার্টি ক্যাডারকে দিয়েই ঠিক করবেন কাকে রিকগনিশন দেবেন, সিলেবাস কি হবে এবং একজামিনেশন কি হবে। গত চার বছর ধরে সেকেন্ডারি বোর্ডের আন্ডারে একজামিনেশনে কোনও গোলমাল নেই, তবু এই সমস্ত ঠিক করবেন পার্টি ক্যাডারকে দিয়ে। তিনিই হবেন একজন যাকে দিয়ে অ্যাপিল কমিটি করবেন। যদি ফরওয়ার্ড ব্লকের কেউ বলনে তো সেটা খারিজ হয়ে যাবে, তিনি যদি আর এস পি-র হন তো সেই অ্যাপিল হবে না, অ্যাপিল যদি কংগ্রেসের হয় তো অ্যাপিল হবে না, চলে আসুন সি পি এমে, আপনার চাকুরি হবে, এস ডি ও-কে বলে দিচ্ছি। দেখুন অ্যাডমিনিস্ট্রেটার থাকতেও মন্ত্রী আসছেন, অর্থাৎ কিনা ফিনান্স কমিটি হবে তার পার্টি ক্যাডারকে দিয়ে। কিভাবে কি করবেন বলা নেই, কি কোয়ালিফিকেশন হবে বলা নেই, কিভাবে কাজ চালাবেন বলা নেই, কিভাবে সিলেবাস ঠিক করবেন বলা নেই, কার সঙ্গে কনসাল্ট করবেন বলা নেই। তিনি যদি বলেন সুভাষচন্দ্র সম্বন্ধে কোনও বই পড়তে দেওয়া চলবে না কি চিত্তরঞ্জন দাশ সম্বন্ধে বইতে কিছু রাখতে পারবেন, তাই হবে। তিনি যদি বলেন রবীন্দ্রনাথের কবিতা পড়তে দেওয়া হবে, কি মাও সে তুং সম্বন্ধে পড়তে দেওয়া হবে, তাহলে তাই চলবে। আমরা তো দেখেছি চিন যখন যুদ্ধ

করেছিল ফ্লোরে জ্যোতিবাবু কি রোল প্লে করেছিলেন। শিক্ষা জগতে একটা নৈরাজ্য এবং সিস্টেম্যাটিক ওয়েতে ইন্ডকট্রিনেশন করবার একটা প্রচেষ্টা বড় করে তুলে এই প্রদেশে যাতে রাজত্ব কায়েম করতে পারেন, তারই চেষ্টা করছে না অন্য যাদের রেখেছেন, তাদের তো দয়ার পাত্র করে রেখেছেন, না নিলেও হত, সি পি এমই মেজরিটি। আজকে নন টিচিং স্টাফের অ্যাপিল করবার রাইট রইল অ্যাপিল কমিটিতে। তিনি ভুলে গিয়েছেন, টি কে গুহ সেক্রেটারির উপর তিনি ডিপেন্ড করেন, স্কুল বোর্ডের ইউনিনানিবাস রেজলিউশন, নন টিচিং স্টাফের অ্যাপিল করবার ক্ষমতা কমিটিতে থাকা দরকার। ১৯৬৭ থেকে ১৯৬৯ অবধি ১৯০০ টিচারের চাকুরি গিয়েছে, ১১০০ টিচারের অ্যাপিল ডিস্পোজ হয়ে গিয়েছে, যাদের হয়নি উনি বলছেন ডিউরেস এই ডিউরেস কে ডিসাইড করবেন? এস ডি ও। সে সি পি এম, সুতরাং এস ডি ও ডিসাইড করবেন ডিউরেস। এখানে এই যে বই আছে "হেড মাস্টারস ম্যানুয়েল এটা দেখলে বুঝবেন যা হয়েছে সমস্ত আইন বিরুদ্ধে, this is not a rule of law, what is proposed is the rule of man, what is proposed is not freedom of the University but what is proposal is indroctrination and creation of a sub servient people in this country. আমাদের এখানে যে প্রস্তাব রাখা হয়েছে অর্ডিন্যান্স বিষয়ে সে সম্পর্কে আমি আর একটা কথা বলতে চাই। সেটা হল কংগ্রেস আমলের প্রথম থেকে শুধু এক দিন নয়, বহুদিন ধরে আলোচনার সুযোগ দিয়ে প্রত্যেকটি এডুকেশন বিলের সম্পূর্ণভাবে গুরুত্ব দেওয়া হয়েছিল। বহুদিন ধরে, ৪/৫/৬ দিন ধরে আলোচনা হয়েছে, সিলেক্ট কমিটিতে গিয়েছে, সিলেক্ট কমিটিতে গিয়ে আবার এসেছে, আবার আলোচনা হয়েছে। আজকে আমরা কি দেখতে পাচ্ছি। পার্থবাবু কি করলেন, ক্যাবিনেটেও গেলেন না। বললেন, অ্যাডমিনিস্ট্রেটর চুলোয় যাকগে সে তো আমার চাকরি, আমি অর্ডার করব এবং যতক্ষণ হাইকোর্ট বন্ধ না করে এই করব এবং হাইকোর্ট বন্ধ করলে ওই নেতাজি নগর কলেজের ব্যাপারে যা করেছি তাই করব। আইন করে তা বন্ধ করে দেব। হাইকোর্ট অবমাননা হোক গে, আমরা হাইকোর্ট মানি না, গণতান্ত্র মানি না। শিক্ষা জগতে আমাদের স্থান রাখতেই হবে। স্বৈরাচার চলবে। 'চলছে চলবে—এই স্লোগান তো ওদের জানা আছে। শিক্ষা জগতে এবং সমাজ জীবনে যেমন স্বৈরাচার চালিয়েছেন, সেই স্বৈরাচারের ধারা চালাবেনই। চালাতে শুরু করেছেন সবে। এই প্রথম কাজ, এডুকেশন ক্ষেত্রে। এই বলে আমি অনুরোধ করব যে আমি যে রেজুলিশন এনেছি, সেই রেজুলিশন আপনারা অনুগ্রহ করে সাপোর্ট করুন এবং এই স্বৈরাচার বন্ধ করুন।

**মিঃ স্পিকার ঃ** আজকে যে নির্দিষ্ট সময় তাতে ৪টে ১৯ মিনিটে এই বিল এর আলোচনা শেষ হওয়ার কথা। কিন্তু আরও কিছুক্ষণ সময় লাগবে। সেইজন্য আমি পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৯০ নিয়ম অনুযায়ী এই আলোচনার সময় আরও আধ ঘণ্টা বাড়ানোর জন্য সভার অনুমতি চাইছি। আশাকরি সকলের সম্মতি আছে।

(সদস্যগণ ঃ হ্যাঁ)

অতএব এই বিলের আলোচনা আরও আধঘণ্টা বাড়ানো হল। এখন মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণ দেবেন।

**শ্রী পার্থ দে ঃ** স্যার, এখানে যে আলোচনা হল তাতে দুটি বিষয় বেরিয়ে এসেছে। যেসব কথা বলা হয়েছে এবং সে সম্পর্কে দু-একটি কথা বলব। আমি প্রথমেই বলে রাখি মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় কি বলেন সব কথা তার আমি বুঝতে পারি না। উনি কি একটা বললেন ইন্ডকট্রিনেশন ইত্যাদি। যাইহোক, আমি যেটা বুঝেছি, এখানে দু-রকম আলোচনা হয়েছে। এক দল বা এক পক্ষ একথা বলতে চেয়েছেন যে পশ্চিমবাংলার সমাজ জীবনে, বিশেষ করে শিক্ষা ক্ষেত্রে, আগে গণতন্ত্র ছিল, আর এখন গণতন্ত্র নেই। মূল ব্যাপারটা আমি প্রথমেই শেষ করে দিতে চাই। আগে গণতন্ত্র ছিল—এটা আমরা যেহেতু বিশ্বাস করি না, সেইজন্য লোকে আমাদের সমর্থন করেছে, সেইজন্য আমরা এদিকে এসে বসেছি। আর যারা আগে গণতন্ত্র ছিল মনে করেন তারা ওদিকে বসেছেন। ছোটখাট দলটল আছে—কেউ আছেন, কেউ বেরিয়ে গিয়েছেন। কাজেই ওই মূল ব্যাপারটা নিয়ে আমি বেশি যাব না। যখন বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন সুপারসিড হয়েছিল, আমার কাছে যারা এসেছিলেন প্রত্যেককে আমি জিজ্ঞাসা করেছিলাম যে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন যেভাবে চলছিল তাতে কি আপনারা সন্তুষ্ট। পশ্চিমবাংলার শিক্ষা সম্পর্কে যারা খবরা-খবর রাখেন তারা সকলেই বলেছিলেন তারা সন্তুষ্ট নন। তারা বলেছিলেন আমাদের অনেক অভিযোগ পরীক্ষার ফল সম্পর্কে আছে, নানা রকম ব্যাপার সম্পর্কে আছে, এগজামিনার নিয়োগ সম্পর্কে আছে, এগজামিনার যারা করছেন সেই কো-অর্ডিনেটার ওমুক তমুক সম্পর্কে অনেক কথা আছে। উনি একটা কথা আগে বলেছিলেন ডিফলকেশনের কথা। ডিফলকেশন আছে, আপনি যদি চান সে সব সদস্যদের সম্পর্কে আমি অভিযোগ আনতে পারি। আমরা আনি নি। তার কারণ আমরা ওটা চাইছি না। আমরা চাইছি অন্তত লেখাপড়ার সিস্টেমকে এক জায়গায় আনি। যাদের বই পাবলিশ করা হয়েছে বেআইনিভাবে তাদের সম্পর্কে আমরা অভিযোগ আনতে পারি এবং আইনগ্রাহ্য অপরাধ এটা। কিন্তু কাউকে জব্দ করা আমাদের উদ্দেশ্য নয়। আমরা চাই, এটা ভালভাবে চলুক এবং ভালভাবে চলতে শুরু করেছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কয়েকটা উল্লেখ করলেন। আমি দু-একটা বলি। একটা উদ্বেগ প্রকাশ করছেন কংগ্রেস সদস্যদের কেউ কেউ যে ভিকটিমাইস টিচার যাদের আমরা ফিরিয়ে আনার চেষ্টা করছি সে সম্পর্কে। সরকারের নির্দেশও তাই, বোর্ডও এখন সেইভাবে কাজ করছে। সরকারি দপ্তরে যাতে দ্রুতভাবে কাজ হয় আমরা সেজন্য বার বার বলছি এবং বার বার বলেছি এইটা যদি বেআইনি হয় আমার নামে মামলা করুন। এইটা করছি কেন? বার বার আপনারা বলছেন, সি পি এম ক্যাডার। এইটা বারবার বলে আপনারা প্রমাণ করছেন যে আমরা ঠিক জায়গায় আঘাত দিয়েছি। আপনারা বার বার বলছেন, এরা বামপন্থী সদস্য। বামপন্থী সদস্যদের আপনারা ভিকটিমাইজ করেছিলেন তো। এই রকম গণতন্ত্রে বিশ্বাস করবেন না। এই জিনিস কিন্তু হচ্ছে। নিরপেক্ষ গণতন্ত্র এই সব সম্পর্কে বলতে গিয়ে ওরা যদি বলেন বামফ্রন্ট গভর্নমেন্টের পক্ষ থেকে বোর্ডে একজন জনতা পার্টির লোককে কিম্বা একজন কংগ্রেস পার্টির লোককে বসিয়ে দেওয়া হোক তাহলে গণতন্ত্র থাকবে তাহলে ঐ গণতন্ত্রের কনসেপ্টে আমরা বিশ্বাস করি না আর আমাদের দেশের লোকও তা গ্রহণ করেন না। বিভিন্ন লোকের বিভিন্ন রাজনৈতিক মতবাদ থাকতে পারে এবং কোনও প্রগতিশীল দলের সমর্থক হয়ে একনিষ্ঠভাবে কাজ করতে পারে। কিন্তু সে কথা নয়। এই প্রশ্নটি বার বার তুলে কোনও লাভ নাই। আমি জানি না কংগ্রেস দলের রাজত্ব কালে কোথায় প্রশাসক নিযুক্ত

করেছিলেন। এ সব কথা বলে কোনও লাভ নেই। গণতন্ত্রের আসল যে অর্থ আজকে যে সমস্ত শিক্ষক এবং শিক্ষা কর্মীরা ছিলেন এবং রয়েছেন তাদের উপর নিরপেক্ষ আচরণ করা হচ্ছে। কোনও দলের লোক সেটা আমরা দেখি নি কারও প্রতি কোনও অন্যায় ব্যবহার করা হয় নি। কোনও বিশেষ দলের লোক হিসাবে কাউকে নির্যাতন করা হয় নি। বোর্ডের অ্যাডমিনিস্ট্রেটর কোনও শিক্ষককে বা শিক্ষা কর্মীকে ছাঁটাই বা সাসপেন্ড করেছে এই রকম কোনও ঘটনা ঘটে নি। একটা ঘটনা ঘটেছে উনি যেটা বললেন কেশব ভট্টাচার্য সম্পর্কে খুবই আনফরচুনেট। কিন্তু তার বিরুদ্ধে অত্যন্ত গুরুতর অপরাধের মামলা আছে তদন্ত চলছে। তাকে সেক্রেটারি রাখতে হবে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** তার বিপক্ষে ফলস কেস করা হয়েছে। পুলিশ কোনও চার্জশিট দিতে পারি নি।

[4-25 — 4-35 P.M.]

**শ্রী পার্থ দে ঃ** সেই স্কুলের হেড মাস্টারের সম্পর্কে নারী ঘটিত মামলা আছে। সেই হেড মাস্টার সাসপেন্ডেড হয়ে আছেন। আজকে সেই ভদ্রলোককে চাকুরিতে রাখতে হবে তবে গণতন্ত্র থাকবে সেই গণতন্ত্রের আমরা বিশ্বাসী নই। আমাদের দুর্ভাগ্য এবং ওদের সৌভাগ্য হচ্ছে এই সব লোক ওদের কংগ্রেস দলের কৃষ্ণা ভট্টাচার্য নামে এক হেড মিস্ট্রেস যার কথা উনি বললেন তিনি আমার সঙ্গেও দেখা করেছিলেন। আমি ভেবে ছিলাম একজন ভদ্র মহিলা যদি কিছু পথ বাতলানো যায়। কিন্তু তার বিরুদ্ধে অভিযোগ যে তিনি স্কুল ফান্ডের তহবিল তছরূপ করেছেন এবং সেইজন্য তিনি সাসপেন্ডেড হয়েছেন। এই সব নিয়ে ওরা আমাদের কাছে অভিযোগ করছেন। আবার বলছেন যে আমি নাকি টেলিফোনে অর্ডার দিয়েছি রিইনস্টেট করার জন্য আমরা যে নীতি গ্রহণ করেছি যে যাদের অন্যায় ভাবে ছাঁটাই করা হয়েছে তাদের ফিরিয়ে আনতে হবে। এই জিনিস আমরা সব জায়গাতেই করছি। বর্তমানে কংগ্রেসে দুটি দল হয়ে গেছে এক দল রিইনস্টেট করতে বলছে আর এক দল অন্য কথা বলছে। হেড মিস্ট্রেস ডিফলকেট হয়েছে চার্জশিটেড হয়েছে নিশ্চয় সাসপেন্ডেড হবে। তিনি উত্তর দিন তিনি যদি তার অভিযোগ নিষ্ক্রান্ত করতে পারেন নিশ্চয় তিনি ফিরে আসবেন। আপনারা যেসব কথা বলছেন আপনারা তো জানেন ইতি মধ্যে যা ঘটেছে খুব অল্প ক্ষেত্রে সাসপেন্ডেড হয়েছে ডিসচার্জ হবে কিনা আমাদের জানা নাই এবং এই সব নোটিশের কথা আমাদের জানা আছে। বেশির ভাগ ক্ষেত্রে অন্য দলের লোকের উপর অত্যাচার করছি এমন নয় বামফ্রন্ট দলেরও সদস্য যে এই সব ক্ষেত্রে নাই এ রকম কথা নয় এর মধ্যে সি পি আই এম দলেরও আছেন। এখানে কোনও দল নয়, সত্যিকারের যে ঘটনা ঘটেছে তার তদন্ত হবে। আপনারা স্কুল সম্পর্কে বলছেন আর এই মুর্শিদাবাদ জেলায় হেড মাস্টার সমেত ১২জনকে অন্যায়ভাবে ছাঁটাই করে নতুন লোক নেওয়া হল। আমরা তাদের আবার ফিরিয়ে এনেছি এবং তাদেরও চাকুরি রেখেছি। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি এবং যাতে শিক্ষক সমাজের মধ্যে আস্থার ভাব ফিরিয়ে আনা যায় শিক্ষা জগতে যাতে একটা শান্তির ভাব ফিরিয়ে আনা যায় আমরা তারই চেষ্টা করছি। আমরা আমাদের কনসিডারেশনের মধ্যে এনেছি যে যাদের অন্যায়ভাবে ছাঁটাই করা হয়েছিল অত্যন্ত হীন কৌশলে মিসা করে

যাদের উপর অত্যাচার হয়েছিল তাদের আমরা ফিরিয়ে এনেছি। তাই বলে অন্য কাউকে বাতিল করে আমরা দিই নি। আমরা করলাম না। করলাম না এই কারণে যে, শিক্ষক সমাজের ভিতর সাধারণ ভাবে তারা অন্যায় ভাবে এসেছে এবং এটা কিছুতেই পছন্দ করা যায় না। কিন্তু তাসত্ত্বেও সাধারণভাবে শিক্ষক সমাজের ভিতর একটা আস্থার ভাব যাতে আসে যে, না আমরা চাকরি করতে এসেছি তার নিরাপত্তা ওরা দেখবেন, এটুকু সাধারণ গণতন্ত্র, এটুকু সাধারণ মূল্যবোধ ওদের আছে। এইটুকু তো প্রশংসা করলেন না কংগ্রেস—এটা তো বললেন না যে এইভাবে আমরা জোর করে অন্যায়ভাবে তাদের ঢুকিয়ে দিয়েছি, তাদের আপনারা রেখেছেন, আপনারা খুব ভাল লোক—এই প্রশংসা তো করলেন না? এই কথা তো একবারও বললেন না? এটা তো বললেন না। কিন্তু এতে সাধারণভাবে শিক্ষক সমাজের ভিতর খুব ভাল প্রতিফলন হয়েছে। ওদের মাথা-ব্যথা কোথায়? এক একটি স্কুলে দু'জন হেড মাস্টার হলেন—বেশ তো, যেখানে দুজন হেড মাস্টার হয়ে গেছে সেখানে আপনারা ইন্টারিম পিরিয়ডে যাকে ছাঁটাই করে দূর করে দিয়েছিলেন, ভিকটিমাইজ করে দিয়েছিলেন, তার জায়গায় বরং বলুন না যিনি গেছেন তাকে তিনি রিজাইন করে চলে যান, তাহলেই একজন হেড মাস্টার হয়ে যাবে—এইটা যদি মাথা-ব্যথা হয় তাহলে তাকে এই কথা বলুন না, দু'জন হেড মাস্টারের জায়গায় একজন হেড মাস্টার স্কুল চালাবেন আপনারা বলুন তিনি রিজাইন করে চলে যান, আমাদের আপত্তি নেই। সেটা তো হবে না। আর মামলা যেটা হবে সেটার বিচার তো ওখানে হবে। আমি দেখছি ভাষণের মধ্যে দিয়ে তারা অনেক বড় বড় কথা বলতে চেয়েছেন। কংগ্রেস পক্ষের আবার অতি বিপ্লবী ক্ষুদে পক্ষ তারা তো আবার এই বিলের ভিতর এমন গরম জিনিস দেখলেন যে ওয়াক আউট করে চলেই গেলেন। এই বিলে কি বলা হয়েছে? বিলে বিনম্রভাবে বলা হচ্ছে যে আমরা এমপ্লয়িজদের নিয়ে আসছি যাতে তাদের অ্যাপিল শোনে, এক নম্বর দু'নম্বর এই বোর্ড বোর্ড হিসাবেই থাকবে—এটা সামান্য একটা সংশোধনী এতে কিছুই নেই। খুব একটা টেকনিক্যাল পয়েন্ট—তার জন্য কেউ ওয়াক আউট করে চলে গেলেন, কেউ আবার বিরোধিতা করছেন। আপনারা যা খুশি করুন। কিন্তু আমাদের কথা হচ্ছে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন যখন একে সুপারসিড করা হয়েছিল তখন যে কারণগুলি ছিল সেই কারণগুলির বাস্তবে সত্যতা আছে, এটা সাধারণভাবে শিক্ষক, ছাত্র অভিভাবক এবং শিক্ষা দরদি সমাজের ভিতর গৃহীত। এই সুপারসিডেড বোর্ড কতদিন থাকবে কেউ কেউ, অনেকেই এই প্রশ্ন তুলেছেন—কেউ কেউ তাড়াতাড়ি নির্বাচন করে দেওয়া উচিত বলেছেন। আমি বলছি একটি পরীক্ষা—সমস্ত পশ্চিমবাংলায় সাধারণভাবে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ পরীক্ষা হল এই মাধ্যমিক পরীক্ষা। এই মাধ্যমিক পরীক্ষা যতক্ষণ পর্যন্ত সম্পন্ন না হচ্ছে ততক্ষণ পর্যন্ত বোর্ড সুপারসিডেড থাকবে, তারপরে নিশ্চয় এটা থাকবে না। যখন অধিগ্রহণ করা হয় তখন ১৮ মাসের জন্য বলেছি। কেন এত সময় নিলাম? এর একটি ব্যাখ্যা হল এই, একবার সুপারসিডেড হবার পরে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অ্যানুয়াল পরীক্ষা যেখানে লক্ষ লক্ষ ছাত্র ছাত্রী আছে—তার আগে বোর্ডকে যেভাবে কাজ করতে দেওয়া হয়েছে সেই ভাবে কাজ করে তারা একটি টার্ম শেষ করবেন, তারপরে এই ইলেকশন ইত্যাদি হবে। এই নিয়ে এত উদ্বিগ্ন হবার কোনও কারণ নেই। অতিরিক্ত দ্রুততাই কি আমাদের গণতন্ত্র প্রমাণ করতে হবে? যারা এটা বলছেন যে আগে গণতন্ত্র ছিল, এখন গণতন্ত্র কিছুই নেই, তাদের জন্য তা করা হবে না। তা করলে পশ্চিমবঙ্গের লেখাপড়ার স্বার্থ

দেখা হবে না। আমি এই কথা বলতে পারি বোর্ড সুপারসিডেড হবার পরে কোনও স্কুলের কোনও শিক্ষক অথবা শিক্ষা কর্মী ছাঁটাই হয়েছে, বলতে পারবেন জোর করে এলাকা থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে? কোনও কারণে বিনা বিচারে আটক হয়েছে বলে চাকরি থেকে ছাঁটাই হয়েছে এই সব ঘটনা কোথাও ঘটেছে কিনা, একটি প্রশ্ন তারা আমাকে বলবেন আমি নিজে তার ব্যবস্থা করব। আপনারা বলছেন যে আমাদের পশ্চিমবাংলার সমস্ত স্কুল, বিদ্যালয়গুলিতে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হয়েছে। কোনও সংবাদ রাখেন না। ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসিডেড হবার এইগুলি হয়েছে, বলেছেন, কোনও সংবাদ রাখেন না। আমি বারে বারে বলেছি, খবরের কাগজেও বলেছি, প্রশ্নোত্তরের সময়েও বলেছি এবং আমাকে জিজ্ঞাসা করলেই জানতে পারতেন, বোর্ডকে জিজ্ঞাসা করলেই জানতে পারবেন—যে সমস্ত স্কুলে ম্যানেজিং কমিটির বিরুদ্ধে সুনির্দিষ্ট গুরুতর অভিযোগ আছে, আইন সম্মতভাবে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে এবং ভবিষ্যতে এই রকম অভিযোগ আসলে পরে করা হবে। দু'নম্বর বহু কমিটি আছে—সবগুলিকে এখনও করা যায় নি করতে হবে, যেখানে আইন সঙ্গত টার্মস অব অফিস যতদিন থাকতে পারার কথা তার থেকে বেশি দিন সেই সব স্কুল চলেছে সেই সমস্ত ক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে এবং এই রকম ধরনের কমিটি এখন যদি আবার ধরা পড়ে তাহলে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ হবে। এখন এটা যদি অগণতন্ত্র বলেন তাহলে তাদের কাছে গণতন্ত্রের অর্থ আলাদা— আমাদের কাছে গণতন্ত্রের অর্থ হচ্ছে লেখাপড়া শেখানোর ক্ষেত্রে এই রকম ভাবে এক একজন সেক্রেটারি ৮/৯/১০/১১/১২ বছর ধরে মৌরসী পাট্টা চালাবেন, এ হতে পারে না—সেখানে পরে নির্বাচন হবে, এই হচ্ছে আমাদের স্ট্যান্ড। পশ্চিমবাংলার স্কুল কমিটিতে যে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে তারা নাকি আমাদের দলের লোক, এটা ওরা বলছেন। তারমধ্যে ১০/১১ জন নন-অফিসিয়াল অর্থাৎ যারা সরকারি কর্মচারী নন— এখন ওদের বক্তব্য শুনে বোঝা মুশকিল হচ্ছে—ওরা সরকারি কর্মচারিদের উপর নির্ভর করতে বলছেন, আবার সরকারি কর্মচারিদের উপর নির্ভর করতে না বলছেন—ভোলাবাবুর বক্তৃতা শুনে তাই মনে হল। উনি হঠাৎ ডি কে গুহকে নিয়ে এলেন, নানা রকম নিয়ে এলেন, আমি বুঝলাম না। এখন কথা হচ্ছে এটা আমরা মনে করি যে জ্যোতিবাবু একদিন বলেছিলেন, আমি আর একবার সেটা উল্লেখ করে বলি যে এই সব সরকারি কর্মচারিরা এখনও আমাদের পার্টি মেম্বার হয় নি, ভবিষ্যতে হবে কিনা জানি না—সে আইন টাইন, দেশের পরিস্থিতি ইত্যাদি এই সবের উপর নির্ভর করছে এবং আপনার পছন্দ না হলে—আপনাদের হয়ত পছন্দ নয়, কি করা যাবে—অনেক অফিসার আছেন, কাউকে আমাদের হয়ত পছন্দ না হতে পারে, ব্যক্তিগতভাবে আমার পছন্দ না হতে পারে, অন্যকোনও মন্ত্রীর না হতে পারে, ভোলাবাবুর না হতে পারে, কিন্তু এই সরকারি অফিসারদের আমাদের গ্রহণ করতেই হবে বিশেষ কয়েকটি ক্ষেত্রে। সেটা হল ১১/১২টি ক্ষেত্রে সরকারি কলেজ-এর অধ্যাপক, সরকারি স্কুলের শিক্ষক, কোনও আইনজীবী এই রকম ১০/১১টি ক্ষেত্রে চাওয়া হয়েছে। এটা কিছু মারাত্মক ব্যাপার নয়। সেই সমস্ত বিদ্যালয় করা হয়েছে যেখানে তাদের কার্যকলাপ, তাদের লেখাপড়া তাদের মাস্টারদের নিয়মিত বেতন দেওয়া, তাদের মাস্টারদের কাজের সুযোগ সুবিধার শান্তিপূর্ণ পরিস্থিতি—এই রকম ক্ষেত্রে হয়েছে। কিন্তু কোনও বিদ্যালয় থেকে আমার কাছে কেউ কোনও অভিযোগ করেন নি। কিন্তু অ্যাডমিনিস্ট্রেটর যাকে নিয়োগ করা হয়েছে তিনি সরকারি লোকই হোন

অথবা বেসরকারি লোকই হোন, তার সম্বন্ধে যদি আমার কাছে অভিযোগ আসে তাহলে নিশ্চয় সেটা দেখতে হবে। কিন্তু সাধারণ ভাবে ওরা বলছেন বলেই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হবে না, তা হবে না, তা হবে না—তাহলে এতদিন ধরে যে সর্বনাশ চলে এসেছে তাই চলবে। আমি সভার কাছে এই কথা বলব, আমি যে অ্যামেন্ডমেন্ট বিল রেখেছি সেই বিলকে গ্রহণ করার জন্য এবং যে সংশোধনী ভোলাবাবু দিয়েছেন—আরও দু-একজন দিয়েছেন জনমত গ্রহণের জন্য, এইগুলি আমি বিরোধিতা করে সভা যাতে এই বিলকে গ্রহণ করেন এবং কর্মচারিরা যাতে অ্যাপিলের আওতাভুক্ত হতে পারেন তাকে গ্রহণ করে নিজেদের গৌরব বৃদ্ধি করবেন—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-35 — 4-45 P.M.]

The motion of Shri Bholanath Sen that this House disapproves the West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1978 was then put and a division was taken with the following result :-

**NOES**

Abul Hasan, Shri

Adbul Quiyom Molla, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Gopal

Basu, Shri Gopal

Basu, Shri Nihar Kumar

Basu Roy, Shri Sunil

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Bisui, Shri Santosh

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendra Nath

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Satish Chandra

Chakraborty, Shri Deb Narayan

Choudhuri, Shri Subobh

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu Kumar

Das Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shri Debsaran

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Manoranjan

Kalimuddin Shams, Shri

Koley, Shri Barindranath

Kumar, Shri Sudhin

Let, (Bara), Shri Panchanan

M. Ansaruddin, Shri

Mahata, Shri Satya Ranjan

Mal, Shri Trilochan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Mandal, Shri Gopal

Mazumdar, *Shri Dinesh*

Minj, Shri Patras

Mitra, Shri Ranjit

Mohammad Ali, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sahabuddin

Mostafa Bin Quasem. Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Murmu, Shri Nathaniel

Murmu; Shri Sarkar

Naskar, Shri Sundar

Nath, Shri Manoranjan

Nezamuddin Md. Shri

Oraon, Shri Mohan Lal

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan

Pramanik, Shri Sudhir

Raj, Shri Aswini Kumar

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Tarak Bandhu

Roy Barmon, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Sen Gupta, Shri Tarun

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sinha Roy, Shri Guruprasad

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

AYES

Bag, Dr. Saswati Prasad

Banerjee, Shri Binoy

Bapuli, Shri Satya Ranjan

Bera, Shri Sasabindu

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Jana, Shri Haripada (Bhagabanpur)

Jana, Shri Hari Pada (Pingla)

Kazi Hafizur Rahaman, Shri

Mahanti, Shri Pradyot Kumar

Maitra, Shri Birendra Kumar

Maitra, Shri Kashi Kanta

Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejay

Pal, Shri Bankim Behari

Pal, Shri Ras Behari

Rai, Shri Deo Prakash

Roy, Shri Krishna Das

Roy, Shri Nanuram

Shaikh Imajuddin, Shri

Shamsuddin Ahmed, Shri

Shastri, Shri Vishnu Kant

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

Sen, Shri Bholanath

Subba, Shrimati Renu Leena

The Ayes being 27 and the Nose 84, the motion was lost.

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon, was then put and lost.

The motion of Shri Partha De that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill, was

then put and agreed to.

**Clause 4**

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 5, 6 and Preamble**

The question that clauses 5, 6 and Premable do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND NO. 62

**Major Heads : 320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Oulay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)**

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the Governor I beg to move that a sum of Rs. 11,56,63,000 be granted for expenditure under Demand No. 62. "Major Heads : 320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Oulay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)".

### DEMAND NO. 64

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the Governor I beg to move that a sum of Rs. 27,47,000 be granted for expenditure under Demand No. 64. "Major Heads : 328—Mines and Minerals".

## DEMAND NO. 75

**Major Head : 500—Investments in General Financial and Trading Institutions**

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the Governor I beg to move that a sum of Rs. 16,25,000 be granted for expenditure under Demand No. 75. "Major Heads : "500—Investments in General Financial and Trading Institutions".

## DEMAND NO. 79

**Major Heads : 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)**

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the Governor I beg to move that a sum of Rs. 10,00,000 be granted for expenditure under Demand No. 79. "Major Heads : " 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)".

## DEMAND NO. 80

**Major Heads : 526—Capital Outaly on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries**

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the Governor I beg to move that a sum of Rs. 96,00,000 be granted for expenditure under Demand No. 80. "Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

## DEMAND NO. 61

**Major Heads : 320—Industries (Excluding Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, on the recomemdation of the

Governor I beg to move that a sum of Rs. 4,50,00,000 be granted for expenditure under Demand No. 61. "Major Heads: "320—Industries (Excluding Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outaly on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries), and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

[4-45 — 4-55 P.M.]

The Printed Speech of Dr. Kanailal Bhattacharya is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষমতায় আসীন হওয়ার পর থেকেই আমরা রাজ্যের শিল্পপরিস্থিতির মূল্যায়ন করছি। দেশের মোট ভূখন্ডের ৩ শতাংশের কম ও মোট জনসংখ্যার ৮ শতাংশের বেশি নিয়ে গঠিত এ রাজ্যে শিল্পের ক্ষেত্রে কর্মসংস্থান সৃষ্টির জন্য উন্নয়নের গুরুত্ব সুস্পষ্ট।

সংগঠিত ক্ষেত্রে কর্মসংস্থানই হল দেশের শিল্পোন্নয়নের প্রধান সূচক। পশ্চিমবঙ্গে কিন্তু সংগঠিত ক্ষেত্রে মোট কর্মসংস্থান ১৯৬১ সালের মার্চ মাসে যেখানে ছিল ১৪.০৬ শতাংশ তা ধীরে ধীরে নেমে ১৯৭৭ সালের মার্চ মাসে দাঁড়িয়েছে ১২.০৫ শতাংশে। বস্তুত ১৯৭৬-৭৭ সালের সর্বভারতে যেখানে পূর্ববর্তী বছরের তুলনায় ২.৩০ শতাংশ বৃদ্ধি ঘটেছে সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ১.০৩ শতাংশ হ্রাস পেয়েছে।

১৯৭১-১৯৭৬ সালের সময়কালে বিনিয়োগের ক্ষেত্রে আমরা দেখেছি ২৪৫ কোটি টাকা বিনিয়োজিত হয়েছে এমন ১৬৩টির মতো অনুমোদিত প্রকল্প বাতিল হয়ে গেছে এবং ১১১ কোটি টাকার বিনিয়োজিত হয়েছে এ ধরনের প্রায় ৮০টি অনুমোদিত প্রকল্পে কাজকর্ম মন্থরগতিতে হয়েছে। ৪০৩টি প্রকল্প রূপায়িত হলেও বিনিয়োগ হয়েছে ১১৭.৪৬ কোটি টাকা।

অনগ্রসর এলাকায় শিল্পের প্রসার ঘটেনি। বরং আমরা দেখি ১৯৭১-১৯৭৬ সালের সময়কালে ৬৭৪টি নব নিবন্ধভুক্ত কারখানার ৮২ শতাংশের বেশি রাজ্যের উন্নত এলাকাগুলিতে স্থাপিত হয়েছে।

আমারা এও দেখেছি ১৯৭১-১৯৭৬ সালের সময়কালে পশ্চিমবঙ্গে ইস্যুকৃত ইচ্ছাপত্রের প্রায় ১৫ শতাংশ এবং ইস্যুকৃত লাইসেন্সের ১৮.৬২ শতাংশ বৃহৎ ব্যবসাসংস্থাগুলি ও বহুজাতিক সংস্থাগুলি পেয়েছে।

এই সমস্ত বিষয় বিবেচনা করে রাজ্য সরকার এমন একটি শিল্পনীতি প্রণয়ন করেছেন যার লক্ষ্য হল শিল্পক্ষেত্রের বদ্ধদশার প্রবণতা ঘুরিয়ে দেওয়া, আরও বেশি কর্মসংস্থান করা এবং বৃহৎ ব্যবসাসংস্থা ও বহুজাতিক সংস্থাগুলির মুঠি থেকে শিল্পকে মুক্ত করা ও সরকারি ক্ষেত্র ধীরে ধীরে প্রসারিত করা।

এছাড়া শিল্পসংস্থাগুলির সঙ্গে রাজ্য সরকারের নিবিড় ও সর্বক্ষণের সংযোগ রক্ষার জন্য আমরা একটি শিল্পবিষয়ক উপদেষ্টা পরিষদও গঠন করেছি। মুখ্যমন্ত্রী এই পরিষদের চেয়ারম্যান এবং পরিষদে বণিক সভা ও আর্থিক প্রতিষ্ঠান ছাড়াও ট্রেড ইউনিয়নগুলির প্রতিনিধিগণও আছেন।

চালু ইউনিটগুলির ব্যাপক সম্প্রসারণ ও নতুন নতুন শিল্প ইউনিট স্থাপনে প্রেরণা সঞ্চারের জন্য রাজ্য সরকার একটি উৎসাহমূলক পরিকল্প নিয়েছেন। আমরা পরিকল্পটির সংশোধনকর্মে ব্রতী রয়েছি। সংশোধিত পরিকল্পটি যাতে অনগ্রসর এলাকায় শিল্পস্থাপনে উৎসাহ সৃষ্টি করতে পারে এবং বিশেষ করে মাঝারি ধরনের শিল্পোদ্যোগীগণ উপকৃত হন সে ব্যাপারে আমরা বিশেষভাবে যত্নবান হব।

আমি নিবেদন করতে চাই, ১৯৭৭ সালে শিল্প অনুমোদনের জন্য ১৬২ কোটি টাকা বিনিয়োজিত হবে এমন ১২৮টি দরখাস্ত করা হয়েছে। ২৯০ কোটি টাকার বিনিয়োগ-সমন্বিত ১১১টি প্রকল্প অনুমোদিত হয়েছে। এই ২৯০ কোটি টাকার সমগ্র বিনিয়োগের মধ্যে অনগ্রসর জেলাগুলির অংশ ৮৬.৩৯ শতাংশ এবং মোট বিনিয়োগ বড় বড় ব্যবসাগোষ্ঠী ও বিদেশি কোম্পানিগুলির অংশ ৩.৯১ শতাংশ। আলোচ্য বৎসরে তিনটি অনুমোদিত প্রকল্প অন্য রাজ্য থেকে পশ্চিমবঙ্গে স্থানান্তরিত হয়েছে। অন্য রাজ্য থেকে প্রকল্প পশ্চিমবঙ্গে স্থানান্তরের জন্য আরও ছয়টি আবেদনপত্র এখন অনুমোদনের জন্য ভারত সরকারের বিবেচনাধীন আছে। আলোচ্য বৎসরে পশ্চিমবঙ্গ থেকে কোনও প্রকল্প অন্য রাজ্যে স্থানান্তরিত হয় নি।

আলোচ্য বৎসরে যেসব নতুন শিল্পপ্রকল্প অনুমোদিত হয়েছে সেগুলির মধ্যে প্রধান হচ্ছে হলদিয়ার পেট্রো-কেমিক্যাল শিল্পসমাবেশ। এতে ১৬০ কোটি টাকার উপর বিনিয়োগ হবে, ৩,৫০০ থেকে ৪,০০০ ব্যক্তি সরাসরি কাজ পাবেন, এবং তা ছাড়াও ক্ষুদ্র ও মাঝারি বহুসংখ্যক রাসায়নিক শিল্পের বিকাশ ঘটবে, যেগুলিতে আরও ১,৫০,০০০ লোকের কর্মসংস্থান হবে।

আলোচ্য বৎসরে ৩০ কোটি ৭০ লক্ষ টাকার বিনিয়োগ সমন্বিত ৪২টি প্রকল্প সম্পূর্ণ রূপায়িত হয়েছে। ১৯৭৭ সালের জুলাই থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে ভারতের শিল্পোন্নয়ন ব্যাঙ্ক ২১টি প্রকল্পের জন্য ৮.৮৬ কোটি টাকার আর্থিক সহায়তা মঞ্জুর করেছেন এবং ৮১ কোটি টাকার বিনিয়োগ সমন্বিত ১৪টি প্রকল্পের আবেদনপত্র তাদের মঞ্জুরির অপেক্ষায় আছে।

১৯৭২-এর এপ্রিল থেকে ১৯৭৭-এর মার্চ পর্যন্ত সময়ে আমাদের শিল্পোন্নয়ন কর্পোরেশন মোট ২৪৭.৪৫ কোটি টাকার ব্যয়-সমন্বিত ১৪০টি ইউনিটকে আর্থিক সহায়তা দান করেছেন। ১৯৭৭ সালের ডিসেম্বর মাসের শেষ পর্যন্ত এই সংস্থা পশ্চিমবঙ্গের শিল্প ইউনিটগুলিকে মোট ১৯.৪৩ কোটি টাকা দিয়েছেন। ১৯৭৭-এর এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত সময়ে এই কর্পোরেশন ৩২.৪৫ কোটি টাকার প্রকল্পব্যয়-সমন্বিত ১২টি ইউনিটকে আর্থিক সহায়তা দান করেছেন এবং ৩.৮৯ কোটি টাকা প্রদান করেছেন। যেসব ইউনিটকে সহায়তা দান করা হয়েছে তার মধ্যে ৪৬টি ইউনিট চালু হয়েছে—এর মধ্যে ছয়টি চালু হয়েছে ১৯৭৭-এর এপ্রিল থেকে ডিসেম্বরের মধ্যে। খড়গপুর যৌথ উদ্যোগে স্কুটার প্রকল্প স্থাপিত হয়েছে ১৯৭৬ সালে।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন কল্যাণীতে পশ্চিমবঙ্গ সিমেন্টস লিঃ স্থাপন করেছেন। উত্তরবঙ্গ থেকে প্রাপ্ত আকরিক ডলোমাইট এখানে ব্যবহৃত হবে। এর প্রকল্পব্যয় ৯৫ লক্ষ টাকা। যৌথ উদ্যোগের আর একটি কোম্পানি হল, ওয়েস্ট বেঙ্গল সিমেন্ট অ্যান্ড স্ল্যাগ সিমেন্ট এর কাজ হবে ইস্কোতে একটি ধাতুমল প্রক্রিয়ণ প্ল্যান্ট এবং পুরুলিয়াতে ধাতুমল থেকে সিমেন্ট তৈরির একটি প্ল্যান্ট স্থাপন করা। যৌথ উদ্যোগের আর একটি কোম্পানি হল, অ্যালায়েড অ্যারোমেটিকস লিঃ। এই কোম্পানি শীঘ্রই নির্মাণকাজ শুরু করবে। এখানে ম্যালেইক অ্যানহাইড্রাইড উৎপাদন হবে। পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন যৌথ উদ্যোগে একটি মালবাহী জাহাজের প্রতিষ্ঠান স্থাপনের ব্যাপারে চুক্তি করেছেন। উত্তরবঙ্গে একটি নিউজপ্রিন্ট প্রকল্প স্থাপনের জন্য হিন্দুস্থান পেপার কর্পোরেশনের সঙ্গে পরামর্শ করছেন। তা ছাড়া কার্শিয়াং-এ এইচ এম টি সংস্থার সহযোগে যন্ত্রাংশ সমাবেশের একটি ইউনিট স্থাপন করা হচ্ছে। দুর্ভাগ্যবশত অর্থসংস্থানকারী প্রতিষ্ঠানগুলি কর্তৃক টায়ার ও টিউব প্রকল্পে মঞ্জুরি প্রত্যাহার করে নেওয়ার পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন দুর্গাপুরে এই প্রকল্পের কাজ চালিয়ে যেতে অসুবিধার সম্মুখীন হয়েছেন।

[4-55 — 5-05 P.M.]

ইলেকট্রনিক শিল্পের ক্ষেত্রে, পশ্চিমবঙ্গ ইলেকট্রনিকস্ শিল্প উন্নয়ন কর্পোরেশন তারাতলায় একটি শিল্প এস্টেট স্থাপন করছেন। দু-এক মাসের মধ্যেই এই শিল্প এস্টেটটি প্রস্তুত হয়ে যাবে বলে আশা করা যায়। এই কর্পোরেশন কল্যাণীতে খর ও মৃদু ফেরাইট উৎপাদন এবং তারাতলায় শিল্প এস্টেট থাইরিস্টর নিয়ন্ত্রিত মডিউলার ড্রাইভ প্রণালী, ইলেকট্রনিক নিয়ন্ত্রিত হস্তচালিত যন্ত্রপাতি এবং ইলেকট্রনিক ক্যালকুলেটর নির্মাণের জন্য যৌথ উদ্যোগে বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছেন। টেলিভিশন পিকচার টিউব তৈরির একটি প্রকল্পও নেওয়া হয়েছে এবং এই ব্যাপারে কাজ অনেকটা এগিয়েছে। ওয়াকি-টকি সেট তৈরির পরিকল্প নেওয়ার সম্ভাবনাও আছে। সি-মস এল এস আই যন্ত্রাদি নির্মাণের এক বৃহদকার প্রকল্পের ব্যাপারে কারিগরি সহযোগিতার জন্য একটি প্রস্তাব ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। এ রাজ্যের ক্ষুদ্রায়তন শিল্পোদ্যোগে প্রধান শিল্প হিসাবে কাজ করার উপযোগী কেন্দ্রীয় ক্ষেত্রের একটি ইলেকট্রনিক প্রকল্প পশ্চিমবঙ্গে স্থাপনের জন্য আমরা ভারত সরকারের উপর চাপ দিয়ে আসছি— কিন্তু এ পর্যন্ত এ বিষয়ে আমরা কোনও সাড়া পাই নি।

পশ্চিমবঙ্গ শিল্প মৌল উপকরণ উন্নয়ন কর্পোরেশন (ডব্লু বি আই ডি সি) কল্যাণী, খড়গপুর ও হলদিয়ায় নতুন বিকাশ কেন্দ্রের জন্য জমির সুব্যবস্থা ও অন্যান্য সুবিধা বিস্তারের কাজে নিরত আছে। এরকম জমির পরিমাণ প্রায় ১,০০০ একর। কল্যাণীতে ইতিমধ্যেই আটটি ইউনিটকে জমি দেওয়া হয়েছে এবং আরও চারটি ইউনিটের জন্য জমি নির্দিষ্ট করে রাখা আছে। খড়গপুরে চারটি ইউনিট জমি পেয়ে গেছে এবং আরও দুটির জন্য জমি নির্দিষ্ট করা হয়েছে। হলদিয়াতে জমি বরাদ্দ করা হয়েছে ১১টি ইউনিটকে। যে হলদিয়াকে দেশের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ শিল্প এলাকা হিসাবে গড়ে তোলা যায় সেখানে আমরা বিভিন্ন প্রকল্পের আধিকারিক ও কর্মীদের জন্য একটি আবাসন কলোনি নির্মাণের কাজ হাতে নিয়েছি। হলদিয়া শিল্প-শহর সমাবেশের উন্নয়ন ব্যাপারে সুষ্ঠু তদারকির কাজ চালানোর জন্য রাজ্য সরকার সম্প্রতি হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ গঠন করেছেন।

পশ্চিমবঙ্গ খনিজ পদার্থ উন্নয়ন ও বাণিজ্য কর্পোরেশন খনিজ পদার্থ উন্নয়ন সংক্রান্ত যেসব বড় কর্মসূচি গ্রহণ করেছেন তার মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য হল পুরুলিয়ায় ফসফেট-সমন্বিত খনিজ পদার্থের উৎপাদনের ব্যাপকতাসাধন। ফসফেট-সমন্বিত খনিজ পদার্থের কার্যকর ব্যবহার সম্বন্ধে সুপারিশ করার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি সম্প্রতি গঠন করা হয়েছে। জলপাইগুড়ি ডলোমাইট খনির দ্রুত উন্নতিবিধান করে যাতে ঐ খনিজ পদার্থ নিয়মিতভাবে ইস্পাত প্ল্যান্টগুলিতে সরবরাহ করা যায় সেজন্য স্টিল অথরিটি অব ইন্ডিয়ান সঙ্গে একটি যৌথ কোম্পানি গঠন করা হচ্ছে এবং আনুমানিক ৬ কোটি টাকা ব্যয়ে একটি প্রকল্প রূপায়িত হবে। বীরভূমে খনি থেকে পাথর উত্তোলনের ব্যাপারে ২০ লক্ষ টাকা ব্যয়ের একটি প্রকল্প প্রায় সম্পূর্ণ।

দার্জিলিংয়ের একটি চা বাগিচা, যা বেশ কিছুকাল বন্ধ ছিল, পশ্চিমবঙ্গ চা উন্নয়ন কর্পোরেশন কিনে নিয়েছেন এবং সন্তোষজনকভাবে পরিচালনা করছেন। ভারত সরকার চা আইন অনুসারে হাতে নেওয়া একটি চা বাগিচার দায়িত্বও এই কর্পোরেশনকে দিয়েছেন। সরকার অধিগৃহীত জমিতে নতুন চা বাগিচা করার সম্ভাব্যতা সম্পর্কে প্রতিবেদনও কর্পোরেশন প্রস্তুত করেছেন।

পশ্চিমবঙ্গ চিনিশিল্প উন্নয়ন কর্পোরেশন লিমিটেড ১৯৭৭-৭৮ মরশুমে সর্বাধিক ৪৫,০০০ মেট্রিক টন আখ মাড়াই-এর লক্ষ্য নির্দিষ্ট করেছিলেন। ২৩-এ নভেম্বর ১৯৭৭ থেকে ৩১এ ডিসেম্বর ১৯৭৭ তারিখের মধ্যে ১৭,৪৬৬ মেট্রিক টন আখ মাড়াই হয়েছে। কারখানার উৎপাদন ক্ষমতা আর্থিক দিক দিয়ে সাফল্যজনক নয়। আখ মাড়াই-এর ক্ষমতা দৈনিক, ১,২৫০ মেট্রিক টন পর্যন্ত বাড়িয়ে দেবার জন্য ভারত সরকারের কাছে ঐ কারখানা আবেদন জানিয়েছেন এবং ভারতের শিল্পে অর্থসংস্থান কর্পোরেশনের কাছে সুবিধাজনক শর্তে অর্থ সাহায্যের আবেদনও ঐ কারখানা করেছেন।

পশ্চিমবঙ্গ ফার্মাসিউটিক্যাল ও ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড অন্যান্য কর্মসূচির মধ্যে দুর্গাপুরে একটি শিল্প এস্টেট ও একটি ড্রাগ ইন্টারমিডিয়েট কমপ্লেক্স স্থাপনের কাজও হাতে নিচ্ছেন। ফাইটোকেমিক্যাল সম্পর্কে বলা যায়, সিঙ্কোনো চাষের জন্য জমির পরিমাণ অনেকটা বাড়ানো হয়েছে। ১৯৭৭-৭৮ সালে অতিরিক্ত ৫১৪ একর জমি হাতে নেওয়া হয়েছে। প্রায় ৬০০ একর জমি চাষের উপযোগী করা হয়েছে। ভেষজের জন্য অন্যান্য গাছ-গাছড়ার চাষের কাজও হাতে নেওয়া হয়েছে, যেমন ডায়োস্কোরিয়া ও ইপিকাক।

কেমিক্যাল ও ফার্মাসিউটিক্যালের ক্ষেত্রে রাজ্য সরকার কেন্দ্রীয় ক্ষেত্রে উদ্যোগ গ্রহণের সম্ভাব্যতার জন্য চেষ্টা করছেন। ইন্ডিয়ান ড্রাগস অ্যান্ড ফার্মাসিউটিক্যাল লিঃ হিন্দুস্থান অর্গানিক কেমিক্যালস হিন্দুস্থান অ্যান্টিবায়োটিকস ও হিন্দুস্থান ইনসেক্টিসাইডস যাতে পশ্চিমবঙ্গে ইউনিট স্থাপন করেন সেজন্য অনুরোধ করা হয়েছে। অবশ্য এখনও আমরা ভারত সরকারের কাছ থেকে এ বিষয়ে কোনও প্রতিশ্রুতি পাই নি।

ডানকুনিতে একটি নিম্ন তাপমাত্রায় কার্বনাইজেশন প্ল্যান্ট স্থাপিত হবে এই মর্মে ভারত সরকারের কাছ থেকে আমরা আশ্বাস পেয়েছি। ৪০ কোটি টাকা বিনিয়োগ-সমন্বিত একটি সংশোধিত প্রকল্প প্রতিবেদন ভারত সরকারের বিবেচনাধীন আছে বলে জানা গেছে। এই

প্রকল্পের জন্য প্রকল্প কর্তৃপক্ষকে জমি হস্তান্তর করা হয়েছে।

ভারত সরকার হলদিয়ায় প্রায় ৬০ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত একটি জাহাজ মেরামতি সমাবেশ স্থাপনেও নীতিগতভবে স্বীকৃতি জানিয়েছেন। এ ব্যাপারে আমরা ভারত সরকারের সঙ্গে কথাবার্তা চালিয়ে যাচ্ছি, তবে এখনও অগ্রগতি তেমন হয় নি। বেশ কয়েক বছর আগে প্রেরিত ভারত সরকারের একটি দলের সুপারিশের ওপর নির্ভর করে হলদিয়ায় একটি জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের জন্য আমরা ভারত সরকারকে আবারও অনুরোধ জানিয়েছি। হলদিয়ায় বৃহৎ জাহাজ নির্মাণ কারখানা গড়ে তোলার পক্ষে সবরকম স্থানিক সুযোগসুবিধা থাকা সত্ত্বেও ভারত সরকার এই বৃহৎ প্রকল্পটি এখন অন্য কোনও রাজ্যে নিয়ে যাবার পরিকল্পনা করেছেন দেখে আমরা হতাশ হয়েছি।

আশা করি আমার যে ব্যবস্থাগুলি গ্রহণ করছি তার ফলে বেসরকারি এবং যৌথ উদ্যোগের ক্ষেত্রে, রাজ্য ও কেন্দ্রীয় উদ্যোগের ক্ষেত্রে শিল্পের সফল বিকাশ সম্ভব হবে এবং রাজ্যে উৎপাদন বৃদ্ধি পাবে ও কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারিত হবে।

[5-05 — 5-15 P.M.]

মহাশয়, এই অর্থ মঞ্জুরির দাবি উত্থাপন করতে গিয়ে আমি বলতে চাই যে, আমাদের সরকার পশ্চিমবঙ্গের বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থাগুলির পুনরুজ্জীবনের কাজ বিশেষ গুরুত্বপূর্ণ বলে বিবেচনা করেন। এ রাজ্যে বন্ধ ও রুগ্ন শিল্পের সংখ্যা নেহাৎ কম নয়। শ্রম-অধিকারসূত্রে জানা যায়, ১৪৮টি সংস্থা বন্ধ রয়েছে এবং তার কর্মীসংখ্যা ১৮,৮৭৭। এগুলির অধিকাংশই ক্ষুদ্রায়তন শিল্পের আওতায় পড়ে। কতগুলি শিল্পসংস্থা রুগ্ন হয়ে আছে তার সঠিক সংখ্যা দেওয়া সম্ভব নয়। তবে বিভিন্ন প্রক্রিয়ার যেসব রুগ্ন সংস্থার পুনরুজ্জীবনের ব্যবস্থা করা সম্ভব হয়েছে তাদের সংখ্যা প্রায় ১০০ এবং সেগুলির কর্মীসংখ্যা মোট ৯৫ হাজারেরও বেশি। যথোপযুক্ত প্রতিষ্ঠানের সাহায্যে পুনর্গঠন, আইন বলে ব্যবস্থাপনা অধিগ্রহণ অথবা জাতীয়করণের দ্বারা এই রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবনের ব্যবস্থা করা হচ্ছে।

যেসব শিল্পসংস্থা রুগ্ন হয়ে পড়েছে বা বন্ধ হয়ে গিয়েছে তাদের সবগুলিকে বাঁচিয়ে তোলা সম্ভব নয়। কেবল যেগুলির উৎপন্ন দ্রব্যের চাহিদা আছে এবং যেগুলির আর্থিক স্বয়ম্ভরতা সম্ভব, তাদেরই পুনরুজ্জীবনের প্রশ্ন ওঠে। আই আর সি আই রুগ্ন ও বন্ধ শিল্প পুনর্গঠনে প্রধান প্রাতিষ্ঠানিক মাধ্যম। আই আর সি আই, ব্যাঙ্ক এবং অন্য উপযুক্ত প্রতিষ্ঠানের কাছে বন্ধ ও দুর্বল শিল্প বিভাগ এইরূপ শিল্পের পুনর্গঠনের প্রস্তাব করে এবং প্রস্তাব কার্যকর করার ব্যাপারে সচেষ্ট থাকে। উপযুক্ত ক্ষেত্রে এই বিভাগ ১৯৫১ সালের ইন্ডাস্ট্রিজ (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট অনুযায়ী রুগ্ন এবং বন্ধ শিল্প সম্পর্কে অনুসন্ধান বা অধিগ্রহণের প্রস্তাব ভারত সরকারকে পাঠায়। এই বিভাগেই ১৯৭২ সালের ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিংস (স্পেশ্যাল প্রভিসনস) অ্যাক্ট প্রয়োগের ক্ষমতা আছে। এই আইনে রাজ্য সরকার উপযুক্ত ক্ষেত্রে কোনও রুগ্ন বা বন্ধ শিল্পসংস্থাকে 'রিলিফ অন্ডারটেকিং' ঘোষণা করতে পারেন যার ফলে ঐ সংস্থাটি কয়েক প্রকারের পুরাতন দেনার দায় থেকে সাময়িকভাবে অব্যাহতি পায়। পাওনাদাররা ঐ সংস্থার বিরুদ্ধে লিকুইডেশনের ব্যবস্থা নিতে পারে না এবং এর ফলে সংস্থাটির পুনরুজ্জীবন সহজ হয়।

আই আর সি আই প্রধাণত সেই সব বন্ধ ও রুগ্ন শিল্পের পুনর্গঠনের ব্যবস্থা করে যাদের পরিচালকগণ আই আর সি আই নির্দেশিত অনুশাসন মানতে রাজি হয় এবং যেগুলির আর্থিক স্বয়ম্ভরতার সম্ভাবনা আছে। বেশ-কিছু শিল্পসংস্থার ক্ষেত্রে দেখা যায় যে, পরিচালকবর্গ কার্যত সেগুলিকে পরিত্যাগ করেছে এবং সেগুলির খোলা বা পুনরুজ্জীবনের ব্যাপারে তারা মোটেই আগ্রহী নয়। আবার অনেক ক্ষেত্রে দেখা যায় যে, পরিচালকবর্গের অতীত কীর্তিকলাপ এরকম যে সংস্থার পুনর্গঠন বা পুনরুজ্জীবনের প্রকল্পে তাহাদিগকে কোনওরকমেই যুক্ত করা সমীচীন নয়। এইসকল ক্ষেত্রে আইন অনুযায়ী ব্যবস্থাপনা অধিগ্রহণ ছাড়া পুনরুজ্জীবনের উপায় নেই। অবশ্য সংস্থাটির স্বয়ম্ভরতা অর্জনের সম্ভাবনা থাকা চাই। কিন্তু শিল্পসংস্থার ব্যবস্থাপনা অধিগ্রহণের ব্যাপারে বিভিন্ন প্রতিবন্ধক আছে। ইন্ডাস্ট্রিজ (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্টের আওতায় পড়ে এইরকম শিল্পের অনুসন্ধান বা ব্যবস্থাপনা অধিগ্রহণের ক্ষমতা একমাত্র ভারত সরকারেই আছে। এমন কি শিল্পসংস্থা অনুসন্ধানের ক্ষমতা যা ঐ আইনে আছে, বিধান থাকা সত্ত্বেও রাজ্য সরকারের হাতে যে ক্ষমতা ন্যস্ত করা হয় নাই। রাজ্য সরকার যেসব রুগ্ন ও বন্ধ শিল্পের অনুসন্ধান সুপারিশ করেন, ভারত সরকার প্রতি ক্ষেত্রে অনুসন্ধানে সম্মত হন না। কেন্দ্রীয় সরকার অনুসন্ধান আদেশ দেওয়ার ব্যাপারে কতকগুলি বিষয় বিবেচনা করে দেখেন। যেমন, কর্মীসংখ্যা, যন্ত্র এবং সম্পত্তির মূল্য, বার্ষিক বিক্রয়ের পরিমাণ এবং উৎপন্ন দ্রব্যের প্রয়োজনীয়তা গুরুত্ব। উপরন্তু, অনুসন্ধানের আদেশ দেওয়ার আগে অধিকাংশ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছ থেকে এই মর্মে প্রতিশ্রুতি আদায় করেন যে, অনুসন্ধানের ফলে ব্যবস্থাপনা অধিগ্রহণ হলে পর রাজ্য সরকার আর্থিক ও পরিচালনার পূর্ণ দায়িত্ব গ্রহণ করবেন। রাজ্য সরকারের অর্থসংস্থান সীমিত এবং অধিকাংশ রুগ্ন ও বন্ধ শিল্পে পুরানো দেনা এত বেশি যে, ব্যাঙ্ক কিম্বা অন্য আর্থিক প্রতিষ্ঠান থেকে তারা অর্থসংগ্রহ করতে অক্ষম। রাজ্য সরকারের পক্ষে সীমিত আর্থিক সঙ্গতি নিয়ে অপেক্ষাকৃত বড় বন্ধ ও রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের দায়িত্ব নেওয়া সম্ভব নয়। এই রকম শিল্পের পুনরুজ্জীবনের কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব গ্রহণে আগ্রহান্বিত করতে এই সরকার বিশেষভাবে সচেষ্ট আছেন। বর্তমান আর্থিক বৎসরে ভারত সরকার এই কয়টি শিল্পসংস্থার ব্যবস্থাপনা অধিগ্রহণ করেছেন—

একটি রাবারজাত দ্রব্যের কারখানা

(এন আর এম—৪,০০০ কর্মী)

একটি ভেষজ ও রাসায়নিক কারখানা

(বেঙ্গল কেমিক্যাল—২,৩৫০ কর্মী)

তিনটি পাটশিল্পের কারখানা

(খড়দহ—৪,৩৭৩ কর্মী, ইউনিয়ন—২,৪৯৬ কর্মী, আলেকজান্দ্রা—৪,০০০ কর্মী)

রাজ্য সরকারের আর্থিক ও পরিচালন দায়িত্বে আছে নয়টি রুগ্ন শিল্পসংস্থা যেগুলির ব্যবস্থাপনা বা মালিকানা অধিগ্রহণ করা হয়েছে। এগুলির মধ্যে একটি হালকা ইঞ্জিনিয়ারিং

সংস্থা যেটি ১৯৭৩ সালের ডিসেম্বরে অধিগ্রহণ করা হয়েছিল, কিন্তু কলকাতা হাইকোর্টে একটি মামলা থাকায় এখনও চালু করা সম্ভব হয় নি। বাকি আটটি সংস্থার নাম ও কর্মী সংখ্যা এইরূপ ঃ—

| সংস্থার নাম | শিল্প | কর্মীসংখ্যা |
|---|---|---|
| (১) কৃষ্ণা সিলিকেট ও গ্লাস ওয়ার্কস লিঃ | কাঁচের বোতল | ১,২০০ |
| (২) ইস্টার্ন ডিস্টিলারি প্রাইভেট লিঃ | সুরাসার | ২০০ |
| (৩) বসুমতী কর্পোরেশন নিঃ | খবরের কাগজ ও প্রকাশন | ৩৫০ |
| (৪) ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিঃ | সুতি ও লোমের বেল্ট ও হোস পাইপ | ১০০ |
| (৫) এঙ্গেল ইন্ডিয়া মেশিনস অ্যান্ড টুলস লিঃ | স্বয়ংক্রিয় প্লাস্টিক ইনজেকশনে মোলডিং কল তৈয়ারি | ২০০ |
| (৬) গ্লুকোনেট লিঃ | ঔষধপত্র প্রস্তুতকরণ | ৫৫০ |
| (৭) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোঃ লিঃ টিটাগড়। | ভারী ইঞ্জিনিয়ারিং কলকব্জা | ১,৩০০ |
| (৮) দার্জিলিং রোপওয়ে | মালপত্র পরিবহন | ২৮ |

এর মধ্যে প্রথম সংস্থাটির পরিচালনা নেওয়া হয় ১৯৭৩ সালের এবং অন্যগুলি নেওয়া হয় ১৯৭৪ থেকে ১৯৭৭ সালের মধ্যে। প্রথমটির পরিচালনা সময় আরও দুই বছর বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছে। ইস্টার্ন ডিস্টিলারি ও গ্লুকোনেটের উৎপাদন ও বিক্রয় মোটামুটি সন্তোষজনক এবং বর্তমানে লোকসানে চলছে না। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং-এ ১৯৭৭ সালের প্রথম থেকে কাজ আরম্ভ হয়েছে এবং মোটামুটি সন্তোষজনক গতিতে পুনরুজ্জীবনের কাজ এগিয়ে চলেছে, তবে লোকসান কাটিয়ে উঠতে আরও কিছুদিন সময় লাগবে। দার্জিলিং রোপওয়ে নেওয়া হয়েছে গত সেপ্টেম্বর মাসে। মেরামতি ও সংস্কারের কাজ শুরু হয়েছে এবং আগামী কয়েক মাসের মধ্যে রোপওয়ে চালু করা সম্ভব হবে। অন্যান্য সংস্থাগুলির পুনরুজ্জীবনের কাজ এখনও সন্তোষজনক অবস্থায় আসে নি এবং লোকসান হচ্ছে। এইগুলি সম্বন্ধে আধুনিকীকরণ ও অন্যান্য ব্যবস্থা নেওয়া হচ্ছে যাতে অবস্থার উন্নতি করা যায়।

যে তিনটি বন্ধ পাটশিল্প কারখানায় ব্যবস্থাপনা অধিগ্রহণ করা হয়েছে ১৯৭৭-৭৮ সালে তার উল্লেখ আগেই করা হয়েছে। তা ছাড়াও বেসরকারি পরিচালনাধীন একটি পাটশিল্প কারখানা (নফরচন্দ্র—২,০০০ কর্মী) বেশ কিছুদিন বন্ধ থাকার পর গত সেপ্টেম্বর মাসে ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিংস (স্পেশ্যাল প্রভিসনস) অ্যাক্টের সুবিধা দেওয়ায় আবার খুলেছে। অনুরূপ সুবিধা পাওয়ায় একটি বন্ধ নৌ-যান তৈরি ও মেরামতির কারখানা (শালিমার

ওয়ার্কস—১,১০০ কর্মী) এই বৎসরই আবার খুলেছে। এ ছাড়া এবং সরকার-ব্যবস্থাপনায় অধিগৃহীত শিল্পসংস্থা বাদে আরও ২২টি শিল্পসংস্থা ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিংস (স্পেশ্যাল প্রভিসনস) অ্যাক্টের সুবিধা পাচ্ছে যা তাদের পুনর্গঠন সাহায্য করছে। এই সংস্থাগুলির মোট কর্মী সংখ্যা ২৩,০০০-এর উপর।

বন্ধ ও দুর্বল শিল্প বিভাগ ভারত সরকারের কাছে ইন্ডাস্ট্রিজ ( ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশনস) অ্যাক্ট অনুসারে কয়েকটি রুগ্ন ও বন্ধ শিল্পসংস্থার অনুসন্ধান/ব্যবস্থাপনা অধিগ্রহণের প্রস্তাব দিয়েছে এবং তা অনুসরণ করছে, যেমন—

তিনটি ঔষধপত্র প্রস্তুতকারী সংস্থা
(ডাঃ পললোমান, ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউ, এবং বেঙ্গল ইমিউনিটি)

তিনটি ইঞ্জিনিয়ারিং সংস্থা
(মার্শাল অ্যান্ড সন্স, ইন্ডাস্ট্রিয়াল প্ল্যান্টস এবং ইস্টবেঙ্গল ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস)

একটি বিস্কুট কারখানা
(লিলি—ইহার সহিত সংশ্লিষ্ট সংস্থা সহ)

একটি প্লাইউড সংস্থা
(অলোক উদ্যোগে বনস্পতি ও প্লাইউড)

দুইটি বস্ত্রশিল্প কারখানা
(শ্রীদুর্গা, এবং মোহিনী)

একটি পাটশিল্প কারখানা
(প্রেমচাঁদ)

একটি টায়ার তৈরি কারখানা
(ইনচেক্)

এই সরকার কলকাতার ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্টের অধ্যক্ষ শ্রী হিতেন ভায়ার সভাপতিত্বে একটি শিল্প উপদেষ্টা কমিটি গঠন করেছেন। সাধারণভাবে পশ্চিমবঙ্গের শিল্পসংস্থাগুলির সমস্যা অনুধাবন করা এবং বিশেষ করে যে সংস্থাগুলি বন্ধ হয়ে গিয়েছে বা যেগুলির বন্ধ হওয়া আসন্ন তাদের সমস্যা খতিয়ে দেখাই এই কমিটির উদ্দেশ্য।

১৯৭৮-৭৯ সালের যে বরাদ্দের প্রস্তাব করা হয়েছে তার উদ্দেশ্য যেসব রুগ্ন ও বন্ধ শিল্প কারখানা পুনরুজ্জীবনের দায়িত্ব এই সরকার নিয়েছেন সেই কাজ চালিয়ে যাওয়া এবং যেসব কারখানা নতুন করে পুনরুজ্জীবনের জন্য নেওয়া হবে তাদের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া।

পরিশেষে, বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থার পুনরুজ্জীবনের উদ্দেশ্যে আমি ১৯৭৮-৭৯ সালের জন্য যে ব্যয় বরাদ্দের প্রস্তাব করেছি, রাজ্যের ক্রমবর্ধমান বেকার সমস্যা পরিপ্রেক্ষিতে সেই ব্যয় বরাদ্দ এই সভা মঞ্জুর করবেন।

[5-10 — 5-20 P.M.]

## DEMAND NO. 76

**Major Heads: 321—Village and Small Industries (Public Undertakings) 505—Capital Outlay on Agriculture (Public Undertakings) 705—Loans for Agricultural (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 725—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734—Loans for Power Projects (Public Undertakings).**

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের সুপারিশানুযায়ী আমি ৭৬ নং অনুদানের অধীনে নিম্নলিখিত পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত খাতে সরকারি সংস্থা বিভাগের জন্য সর্বমোট ৮৬৮.৫০ লক্ষ টাক মঞ্জুর করার জন্য আবেদন করেছি ঃ—

৩২১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পসমূহ (সরকারি সংস্থাসমূহ)—

—ডিরেকশন অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেশন—পরিকল্পনা-বহির্ভূত—১ হেড কোয়ার্টার এস্ট্যাব্লিশমেন্ট অফ এস এস আই—১,০০,০০০ টাকা।

—টি সি পি সি ফর মেক্যানিকাল টয়েস—পরিকল্পনা-বহির্ভূত—১স্কীম ফর টি সি পি সি ফর মেকানিক্যাল টয়েস, চুঁচুড়া হুগলি—৩,০০,০০০ টাকা।

—উড ইন্ডাস্ট্রিজ সেন্টার—পরিকল্পনা-বহির্ভূত—২উড ইন্ডাস্ট্রিজ সেন্টার—১৬,০০,০০০ টাকা।

—সেন্ট্রাল লক ফ্যাক্টরি—পরিকল্পনা-বহির্ভূত—সেন্ট্রাল লক ফ্যাক্টরি, হাওড়া—৫,০০,০০০ টাকা।

—সার্জিকাল ইনস্ট্রুমেন্ট সার্ভিসিং সেন্টার—পরিকল্পনা-বহির্ভূত—৪ সার্জিক্যাল ইনস্ট্রুমেন্ট সার্ভিসিং সেন্টার, বারুইপুর—৪,০০,০০০ টাকা।

৫০৫—কৃষি খাতে মুলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)—কৃষি ইঞ্জিনিয়ারিং সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন—বিনিয়োগ—৭৬,৫০,০০০ টাকা।

৫০৫—কৃষি খাতে মুলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)—গুদাম ও পণ্যাগার সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন—বিনিয়োগ—১৬,০০,০০০ টাকা।

৭০৫—কৃষি খাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)—অন্যান্য কৃষি ঋণ পরিকল্পনা বহির্ভূত—ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেডকে ঋণ—১,২০,০০০ টাকা।

৭২২—যন্ত্রপাতি ও ইঞ্জিনিয়ারিং শিল্প খাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)—১—ভারী ইঞ্জিনিয়ারিং শিল্পসমহূ—পরিকল্পনা-বহির্ভূত—ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার লিমিটেডকে ঋণ—৬৮,০০,০০০ টাকা।

৭২২—অন্যান্য শিল্পসমূহ—পরিকল্পনা-বহির্ভূত—ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেডকে ঋণ—১,০০,০০০ টাকা।

৭২২—যন্ত্রপাতি ও ইঞ্জিনিয়ারিং শিল্প খাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)—ভারী ইঞ্জিনিয়ারিং শিল্পসমূহ—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার লিমিটেডকে ঋণ—৫০,০০,০০০ টাকা।

৭২২—অপর শিল্পসমূহ পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—ইলেকট্রো মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেডকে ঋণ—২৮,০০,০০০ টাকা।

৭২৩—পেট্রোলিয়াম রাসায়নিক দ্রব্য এবং সার সম্বন্ধীয় শিল্পসমূহে ঋণ (সরকারি সংস্থাসমূহ)—রাসায়নিক দ্রবসমূহ—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডকে ঋণ ১,০০,০০০ টাকা।

৭২৩—পেট্রোলিয়াম রাসায়নিক দ্রব্য এবং সার সম্বন্ধীয় শিল্পসমূহে ঋণ (সরকারি সংস্থাসমূহ)—রাসায়নিক দ্রব্যসমূহ—পরিকল্পনা বহির্ভূত—দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডকে ঋণ—৭৩,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—টেক্সটাইল—পরিকল্পনা বহির্ভূত—কল্যাণী স্পিনিং মিলস লিমিটেডকে ঋণ—৫৭,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—টেক্সটাইল—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—কল্যাণী স্পিনিং মিলস লিমিটেডকে ঋণ— ২০,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—কোক ওভেন এবং গ্যাস—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডকে ঋণ—৪০,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—সিরামিকস—পরিকল্পনা বহির্ভূত—ওয়েস্ট বেঙ্গল সেরামিকস ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডকে ঋণ—১৮,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—সিরামিকস—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—ওয়েস্ট বেঙ্গল সেরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডকে ঋণ—৩৯,০০,০০০ টাকা।

৭২৬—ভোগ্য শিল্পের জন্য ঋণ (সরকারি সংস্থাসমূহ)—অন্যান্য শিল্পসমূহ—পরিকল্পনা বহির্ভূত—গ্রেট ইস্টার্ন হোটেল লিমিটেডকে ঋণ—১,০০,০০০ টাকা।

৭৩৪—বৈদ্যুতিক প্রোজেক্টর জন্য ঋণ—(সরকারি সংস্থাসমূহ)—তাপ-বৈদ্যুতিক পরিকল্পনা সমূহ—সরকারি পরিকল্পনা (পঞ্চম পরিকল্পনা)—দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডকে ঋণ—৩,৫০,০০,০০০ টাকা।

উপরোক্ত মোট অনুদানের মধ্যে ৬,২০,৫০,০০০ টাকা পরিকল্পনা খাতে অন্তর্গত এবং ২,৪৮,০০,০০০ টাকা পরিকল্পনা বহির্ভূত খাতের অন্তর্গত।

বর্তমানে সরকারি সংস্থা বিভাগের পরিচালনাধীনে মোট নয়টি শিল্পসংস্থা এবং চারটি ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান আছে। আমি মাননীয় সভ্যদিগের নিকট বিভিন্ন সংস্থাগুলির কাজের একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করছি।

(১) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড—কৃষির প্রয়োজনীয় সামগ্রী সরবরাহ, অ্যাগ্রো-সার্ভিস ও কাস্টমস সার্ভিস কেন্দ্রগুলির মাধ্যমে সহায়তা এবং কৃষিভিত্তিক শিল্প স্থাপনের মাধ্যমে এ রাজ্যের কৃষির সামগ্রিক উন্নতির জন্য এই প্রতিষ্ঠানের অবদান উল্লেখযোগ্য। তদানীন্তন কেন্দ্রীয় সরকারের মূল্য নির্ধারণ নীতির ফলস্বরূপ প্রচুর সার অবিক্রিত থাকায় কোম্পানিকে ১৯৭৫-৭৬ এবং ১৯৭৬-৭৭ সালে আর্থিক ক্ষতি স্বীকার করতে হয়। বর্তমানে বছরে এ কোম্পানির আর্থিক অবস্থার উন্নতি হবে বলে আশা করা যাচ্ছে।

(২) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন এ রাজ্যে বৈজ্ঞানিক ভিত্তিতে পণ্য সংরক্ষণের সুযোগ বিস্তারের উদ্দেশ্যে ১৯৭৮-৭৯ সালে অতিরিক্ত ৯,১০০ মেট্রিক টন পণ্য সংরক্ষণের উপযুক্ত গুদাম রাজ্যের বিভিন্ন অংশে তৈরি করার প্রকল্প হাতে নিচ্ছে। কর্পোরেশন বরাবরই লাভ করে এসেছে।

(৩) পশ্চিমবঙ্গ সরকারের দ্বারা অধিগৃহীত রুগ্ন ও বন্ধ শিল্প, ওয়েস্টিং হাউস স্যাকস্বি ফারমার লিমিটেড ১৯৭৬-৭৭ সালে লোকসান করেছে। কোম্পানির কাজের ও পরিচালনার ওপর বিশেষভাবে লক্ষ্য রাখা হচ্ছে। কোম্পানিটিকে লাভজনক অবস্থায় নিয়ে যাওয়ার জন্যে কোম্পানির সামর্থ্যের পরিপ্রেক্ষিতে একটা সুনির্দিষ্ট সম্প্রসারণ প্রকল্প ১৯৭৮-৭৯ সালের জন্য হাতে নেওয়া হয়েছে।

(৪) ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড এক্সরে যন্ত্রাবলি, বায়ো-মেডিক্যাল যন্ত্রপাতি ইত্যাদি নির্মাণের অত্যন্ত সূক্ষ্ম অনুভূতিসম্পন্ন যন্ত্রপাতি তৈরির কাজে নিযুক্ত রয়েছে। এ সংস্থাটি কিছু সূক্ষ্ম যন্ত্র নির্মাণ ও পরিচালনার কারিগরি বিদ্যা উদ্ভাবন করতে সমর্থ হয়েছে এবং উৎপন্ন যন্ত্রগুলি সাফল্যের সঙ্গে বাজারে চালু করতে সমর্থ হয়েছে, ১৯৭৪-৭৫ সালে কোম্পানি লাভজনক অবস্থায় পৌঁছেছে এবং ১৯৭৭-৭৮ সালে বেশ ভালভাবে লাভ করবে বলে আশা করা হচ্ছে। সামনের বছরে বিদেশি কারিগরি সাহায্যে উচ্চ-শক্তিসম্পন্ন এক্সরে যন্ত্র নির্মাণের চেষ্টা কোম্পানি করছে।

(৫) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড কয়েকটি মূল রাসায়নিক শিল্পদ্রব্য নির্মাণের কাজে নিযুক্ত রয়েছে। আরম্ভ থেকে কোম্পানিটি প্রচুর লোকসান করে যাচ্ছে এবং এখন বাঁচবার জন্যে কঠিন সংগ্রাম করছে। অন্তত ক্যাশ লোকসান বন্ধ করবার জন্যে বর্তমানে কতকগুলি

জরুরি বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। সংস্থাটি যাতে লাভে চলে, তার জন্য কিছু সম্প্রসারণের ব্যবস্থা চিন্তা করা হচ্ছে।

(৬) কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড প্রচুর লোকসান করেছে এবং যখন ১৯৭৪ সালে সারা দেশে তাঁতশিল্পের বিশেষ ক্ষতি হয়েছে তখন থেকে কোম্পানিটি অত্যন্ত আর্থিক সমস্যায় জর্জরিত হয়ে রয়েছে। কোম্পানির আর্থিক চিত্র ভাল করার এবং উৎপাদন বাড়ানোর জন্যে এর প্ল্যান্টগুলিকে আধুনিকীকরণ এবং শ্রমিক ব্যবস্থার কিছু অদলবদল করা হচ্ছে।

(৭) ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড কেবলমাত্র ১৯৭৬ সালে সরকার-পরিচালনাধীন কোম্পানি হয়েছে এবং উৎপাদন বৃদ্ধিরও ব্যবসায়িক সাফল্যের জন্য চেষ্টা করছে।

(৮) গ্রেট ইস্টার্ন হোটেলের পরিচালনা প্রাথমিকভাবে তিন বছরের জন্যে ১৯৭৫ সালে সরকার গ্রহণ করেছে। বর্তমান সময়ে হোটেলের কাজ এবং আর্থিক ফলাফল বেশ ভাল হয়েছে এবং যদি এরকম চলতে থাকে হোটেলটি অচিরেই লাভজনক সংস্থায় পরিণত হবে।

(৯) দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড বর্তমানে কোক ও গ্যাস ইত্যাদি তৈরি এবং বিদ্যুৎ উৎপাদনে নিযুক্ত আছে কোম্পানির প্রধান উদ্দেশ্য দুর্গাপুরে শিল্প স্থাপনের জন্যে বিশেষভাবে পারিপার্শ্বিক সুযোগসুবিধা দেওয়া। বিশেষভাবে বিদ্যুৎ উৎপাদনে গত কয়েক বছর ধরে কোম্পানির কাজে উন্নতির লক্ষ্যণ স্পষ্ট হয়ে উঠছে। বিদ্যুৎ উৎপাদনে ১৯৭১-৭২ সালে ৭৩ কোটি ৯০ লক্ষ ইউনিট থেকে ১৯৭৬-৭৭ সালে ১১১ কোটি ৫০ লক্ষ ইউনিটে বৃদ্ধি পেয়েছে, ১৯৭৭-৭৮ সালেও বিদ্যুৎ উৎপাদন একইভাবে চলছে। ১৯৭৭ সালে অক্টোবর মাসে সর্বকালীন রেকর্ড ১০ কোটি ৫০ লক্ষ ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে। ১৯৭৭-এর অক্টোবর-ডিসেম্বরের ৩০ কোটি ১৪ লক্ষ সামগ্রিক উৎপাদন ইউনিট সর্বকালীন রেকর্ড বলে গণ্য করা হবে। এ সংস্থা গত ১৯৭৬-৭৭ সালে মোট ৪,৭৯,৫২,০০০ টাকা লাভ করেছে।

সরকারি শিল্পগুলির বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে প্রতিষ্ঠানগুলির কার্যকারিতার উন্নতিসাধন এবং এগুলিকে বিকাশশীল লাভজনক ব্যবসাতে পরিণত করা অত্যন্ত কঠিন কাজ, ঐ উদ্দেশ্যে বিভিন্ন প্রকল্পে নতুন নতুন দিকে সম্প্রসারণের কাজে আমরা হাত দিয়েছি। এ রাজ্যের শিল্পোন্নয়নের জন্য বিশেষ তাৎপর্যপূর্ণ কতকগুলি নতুন প্রকল্পের কাজ আগামী বৎসরে করা হবে। দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড ১১০ মেগাওয়াট ষষ্ঠ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন এবং ঐ কোম্পানির জল-সরবরাহ কেন্দ্রটির দৈনিক ৩৫ মিলিয়ন গ্যালন থেকে দৈনিক ৪১ মিলিয়ন গ্যালনে সম্প্রসারণ প্রকল্প এবং ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশনের স্যানিটারি ওয়্যার প্রকল্পের কাজ বিশেষভাবে উল্লেখযোগ্য এবং পরিকল্পনা খাতে এদের জন্যে অর্থবরাদ্দ করা হয়েছে। যাহাতে পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থ ব্যবসায়ের ক্ষতির ফলে, অন্য উদ্দেশ্যে ব্যয়িত না হয় তজ্জন্য পরিকল্পনা-বহির্ভূত খাতে কার্যকর মূলধন বাবদ কিছু অর্থের বরাদ্দ করা হচ্ছে, এর ফলে কার্যকর মূলধনের অনটনে উৎপাদন বিঘ্নিত হবে না। এসকল সংস্থার আর্থিক ও কারিগরি পরিচালনা ব্যবস্থা আরও উন্নত ও শক্তিশালী করা হচ্ছে। আশা করা যায় এর ফলে সংস্থাগুলি লাভজনক সংস্থায় পরিণত হতে পারে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি এই মাত্র একটা টেলিগ্রাম পেলাম জলপাইগুড়ি শহরে কোর্টের প্রাঙ্গনে শিবির কর্মচারিরা গত ৮দিন ধরে তারা অনশন করছেন, তাদের চাকরিতে পুনর্বহালের দাবিতে। আমি এই সম্বন্ধে সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**Mr. Deputy Speaker :** There are cut motions on Demands Nos. 62 and 76. All the cut motions are in order and moved as follows.

**DEMAND NO. 62**

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Dr. Motahar Hossain :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Md. Sohorab :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**DEMAND NO. 76**

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[5-20 — 5-30 P.M.]

**ডাঃ শাশ্বতী বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন অতি দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে পঃ বাংলার অর্থনৈতিক পুনরুজ্জীবনে এবং পঃবাংলার দুর্বিসহ বেকারদের জ্বালা নিবারণে তিনি বিশেষ কিছু আশার আলো দেখতে পারেন নি। আমি এই কথা বলতে চাইছি এই জন্য যে পঃবাংলাতে ভারী শিল্পে বা রাসায়নিক শিল্পে বা ইলেকট্রনিক শিল্পে সমৃদ্ধশালী ছিল এবং তুলা পাট চা কতকগুলি শিল্পে নির্ভরশীল ছিল। পঃবাংলার ইনফ্রাস্ট্রাকচার একদা সমৃদ্ধ ছিল—আজকে সেই অবস্থার থেকে দুরে চলে যাবার জন্য পঃবাংলার অর্থনৈতিক অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। এই শোচনীয় অবস্থা কাটিয়ে উঠার জন্য তিনি যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের অঙ্ক কষলে আমরা দেখতে পাই যে অগাস্ট মাসে ৭৭-৭৮ যে ব্যয় বরাদ্দ উপস্থিত করা হয়েছিল এবং বর্তমানে বাজেটে যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি ৩।। কোটি টাকার মতো কম ধরা হয়েছে। ৩।। কোটি টাকা যেটা গত বছরের বাজেটে ছিল সেটা দিয়ে এই সরকার শিল্পে সম্প্রসারণ এর ব্যবস্থা করতে পারতেন তার জন্য কেন অর্থ বাড়ালেন না তা আমরা বুঝতে পারছি না। তারা যদি সত্যকারের চেয়ে

থাকেন যে পঃবাংলার অর্থনৈতিক মান এবং শিল্প সম্প্রসারণ করবেন, তারা যদি চেয়ে থাকেন যে পঃবাংলার বেকার সমস্যার সমাধান করা উচিত তাহলে এই বাজেটে ব্যয় বরাদ্দ বেশি বাড়ানো উচিত ছিল। তা না করে ব্যয় সংকোচ করা হল আমরা তা বুঝতে পারছিনা। কিন্তু না বাড়িয়ে কেন ব্যয় সংকোচ করা হল তা আমরা বুঝতে পারছি না। সোয়া তিন কোটি টাকার মতো বরাদ্দ কমিয়ে তিনি আমাদের সামনে কি তুলে ধরতে চাচ্ছেন? পশ্চিমবাংলা পাবলিক আন্ডারটেকিংগুলি আছে, সংখ্যায় প্রায় ৪২টি, তার প্রায় অধিকাংশই রুগ্ন। দুর্গাপুর প্রোজেক্ট আর ইলেকট্রনিকস ইন্ডিয়া, এই দুটির কথা বললেন যে একটু লাভ করছে। আর অন্যান্যগুলির যে অবস্থা তিনি বললেন, আর বললেন না এর মধ্যে থেকে আমরা বুঝতে পেরেছি, আর অবশিষ্টগুলি প্রায় রুগ্ন হতে চলেছে। আর অন্য দিকে রুগ্ন শিল্পগুলির কি অবস্থা তারা যেটুকু চিত্র নিয়ে তুলে ধরেছেন আমার মনে হয় এর দ্বারা পশ্চিমবঙ্গের আর্থিক মান কেন, এর দ্বারা কোনও শিল্পের পুনর্জীবন সম্ভব হবে কিনা আমাদের সন্দেহ দেখা দিয়েছে। আর উনি জানাতে চাচ্ছেন যে আগামী বৎসরে অনেকগুলি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, ১৬০ কোটি টাকা দিয়ে হলদিয়ার পেট্রো-কেমিক্যালেরও কথা শুনানো হয়েছে, আরও অন্যান্য অনেকগুলি ফিরিস্তি দেওয়া হয়েছে, এইগুলি কি সত্যিই সম্ভব হবে। এই বৎসর বাজেটে সেখানে ১৬০ কোটি টাকার প্রোজেক্টএ লাইসেন্স ইস্যু করা হয়েছে গত নভেম্বর মাসে, তারপর তো জানুয়ারি, ফেব্রুয়ারি মাস চলে গেল, এই সাড়ে তিন মাস সময়ের মধ্যেও পশ্চিমবাংলার শিল্প দপ্তরের পক্ষে সম্ভব হল না যে এই ১৬০ কোটি টাকার প্রকল্প রূপায়ণের জন্য নির্দিষ্ট কিছু অর্থ বরাদ্দ করা ১৯৭৮-৭৯ সালের বাজেটে? তারা হলদিয়ার জন্য কয়েক লক্ষ ট্যকা দিতে স্থির করেছেন, সেই কয়েক লক্ষ টাকা দিয়ে যে হলদিয়ায় এতদিন ধরে জমি অধিগ্রহণ করা হয়েছে, যারা বাস্তুচ্যুত হয়ে আছে সেই বাস্তুচ্যুতদের কমপেনসেশনের টাকা পর্যন্ত ঐ টাকায় দেওয়া সম্ভব হবে না। হলদিয়ায় ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট করার জন্য আমরা বার বার বলেছিলাম। আমরা তো বন্ধুত্বের হাত প্রসারিত করতে চেয়েছিলাম, এই আট মাসের মধ্যে বিরোধী দলকে কোনওভাবে কোনও আলোচনায় ডাকা পর্যন্ত আপনারা অনুভব করেন না। হলদিয়ায় যখন পেট্রো-কেমিক্যাল অ্যান্ড লাইসেন্সিং পলিসির ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রী বহুগুণাজী এসেছিলেন, আমরা হলদিয়ার ঐ অঞ্চলের তমলুক মহকুমার সমস্ত এম এল এ এবং শ্রী সুশীল ধাড়া সহ আপনাদের সমস্ত মন্ত্রীদের সঙ্গে দেখা করেছিলাম। সেদিন তো তাদের সঙ্গে আলোচনা করে একই সুরে দাবি করেছিলাম যে হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল স্থাপন করা হোক, হলদিয়ায় জাহাজ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হোক। সেদিন তো আমরা তাদের সঙ্গে দাবি করেছিলাম যে পশ্চিমবঙ্গের শিল্পের জন্য যে কাঁচা মাল সেই কাঁচা মালের সরবরাহ ঠিক রাখা হোক, শিল্পনীতি ঠিক করা হোক, লাইসেন্সিং পলিসি ঠিক করা হোক। আমরা হলদিয়াতে যে সমস্ত সাহায্যের কথা বলতে চেয়েছিলাম আপনারা তো সেই সাহায্য নেবার কথা চিন্তাই করেন নি। কিন্তু হলদিয়ায় যে কথা আলোচিত হয়েছে, যে প্রোজেক্ট হল, লাইসেন্স আপনারা পেলেন, সেই লাইসেন্সের জন্য ইতিমধ্যে যে ব্যবস্থাগুলি করা দরকার তার কি ব্যবস্থা করেছেন হলদিয়ায় উন্নয়ন পরিষদ গঠিত হয়েছে, তাতে মন্ত্রী স্তরে এবং অফিসার স্তরে একটি কমিটি গঠিত হয়েছে, অন্য কোনও বামপন্থী দল বা সরকারের বিরোধী দলের কাউকে আপনারা গ্রহণ করেছেন বলে মনে হয় না। পশ্চিমবাংলায় যে প্ল্যানিং সেল ছিল, রাজ্যে উন্নয়ন পর্যদ ছিল এবং স্বাভাবিক কারণেই সদস্যরা যখন

পদত্যাগ করে চলে গেল সেখানে আজ পর্যন্ত সেই উন্নয়ন পর্ষদ গঠন করার কোনও প্রয়োজনীয়তা এই সরকার গ্রহণ করেন নি। একদিকে বাজেট বরাদ্দ কমানো হল, আর এক দিকে রাজ্য পরিকল্পনা পরিষদ গঠন করা হল না। শুধু এখানে ওখানে দু-একটি উন্নয়ন পরিষদ বা উপদেষ্টা পরিষদ গঠন করে পশ্চিমবাংলার শিল্প সম্ভাবনা কি সত্যই প্রসারিত করা সম্ভব? আমি তাই বলতে চাই এই সরকারের সুনির্দিষ্ট কোনও পরিকল্পনা নাই। এই সরকারের সময় সীমাবদ্ধ কোনও বাস্তব পরিকল্পনা রূপায়ণের কোনও প্রচেষ্টা নাই, আমি বলতে চাই বেকারত্ব নিবারণের জন্য কোনও তথ্য নির্ভর, যুক্তি নির্ভর কোনও রকম চেষ্টা, প্রযত্ন নাই, কিছু মুখের কথা, পায়াস উইস ঘোষণা করা ছাড়া মন্ত্রী মহাশয় অন্য কোনও কিছু তুলে ধরতে পারেন নি। আমাদের এখানে শিল্প স্থাপন লক্ষ্য হওয়া উচিত, একথা বারে বারে বলেছি। দেশের যে সমস্ত প্রয়োজন সেগুলি মেটানোর জন্য শিল্প গড়ে তোলা দরকার। আমদানি বন্ধ করা এবং রপ্তানি বৃদ্ধি করে অর্থনীতিকে যোগান দেওয়া দরকার। এই করলে অর্থনীতিক পুনরুজ্জীবন হবে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে বিষয়ে কথা বলতে আমরা সাজেশন দিয়েছিলাম, সেগুলি আপনারা গ্রহণ করতে চাননি। আমরা বলেছিলাম ভারী শিল্প দিয়ে বিপুল বেকার সমস্যার সমাধান হবে না। আপনি বলেছেন ১৬০ কোটি খরচ করে হলদিয়া পেট্রো-কেমিক্যাল গড়ে তুলতে, তাতে করে ৪ হাজার লোকের কর্মসংস্থান হবে কিন্তু যদি এর সহযোগী শিল্পগড়ে তোলা সম্ভব হয়, তবে দেড় লক্ষ লোকের কর্মসংস্থান সম্ভব। ১৯৭৮-৭৯ সালে যেখানে মাত্র খরচ করা হবে এবং তা দিয়ে যে সহযোগি শিল্প গড়ে তোলা সম্ভব হবে, সেটা কত বছরে হবে, ৫/১০ বছর, সেই সময় কি আমাদের জানাবেন? আমরা বলেছিলাম পশ্চিমবঙ্গে ভারী শিল্প রুগ্ন হয়ে আছে। গতবারেও একথা বলেছিলাম যে দুর্গাপুরে ইন্ডাস্ট্রি হয়েছে, এত বছর হয়ে গেল, ১৯৫৬ সাল থেকে প্রায় ২০ বছর হয়ে গেল, এত বছরের মধ্যে সহযোগি শিল্প গড়ে তোলা সম্ভব হল না কেন? অথচ কেন্দ্রীয় সরকার অন্যান্য রাজ্যে এই সমস্ত ভারী শিল্প যেখানে তৈরি করতে দিয়েছেন, সেখানেই সহযোগি শিল্প গড়ে উঠেছে, কিন্তু আমাদের এখানে সেই সহযোগী শিল্প গড়ে তোলা সম্ভব হল না কেন? এই যদি মানুষের কাজের জ্বালা কোনওদিন সরকার ঘুচাতে পারবেন না। এর জন্য ব্লু প্রিন্ট থাকার দরকার, চেষ্টা এবং লক্ষ্য থাকা দরকার, এ সমস্ত সরকারের বাজেটের মধ্যে দেখতে পাচ্ছিনা, ইচ্ছার মধ্যেও দেখতে পাচ্ছিনা, দুঃখের সাথে হলেও একথা বলতে হচ্ছে। কাঁচামাল যোগানের বেলায় যেটা বলতে চেয়েছিলাম সেটা হচ্ছে, এই সমস্ত বিপুল সমীক্ষা করে যে জিনিস তৈরি করতে চলেছেন, তার মার্কেট কি রকম, তার চাহিদা কি রকম সেটা দেখতে হবে। যে দ্রব্য উৎপন্ন হবে, সেই উৎপাদিত দ্রব্যের মূল্য নিয়ন্ত্রণ করতে হবে। এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন? যে দ্রব্য উৎপাদিত হবে তা আপনারা বিক্রয় করবেন মনোপলি হাউসের কাছে, ইন্ডাস্ট্রিয়াল মনোপলি হাউসের কাছে, অথচ এখানে প্রচুর টাকা আয় করা সম্ভব হত। আপনারা যে সমস্ত ইন্ডাস্ট্রি গড়বেন, তাতে বেশি লোককে চাকুরি দেওয়া হবে না, মুনাফা তা থেকে হবে না। কয়েক বছরের মধ্যে মাথাভারী শাসনে, ব্যাড মেইন্টেন্যান্সে, ম্যাল-অ্যাডমিনিস্ট্রেশনে সেগুলি রুগ্ন হয়ে যাবে। কেন একটা শিল্প রুগ্ন হয়, সেটা আপনারা চিন্তা করেছেন কি? তার জন্য আপনাদের সমীক্ষার কি প্রচেষ্টা হয়েছে? কেন্দ্রীয় সরকারকে বললে তারা অধিগ্রহণ করতে চান না, কিন্তু একটা শিল্প কেন রুগ্ন হল, সেই তথ্য আপনাদের সামনে আছে কি? কেন রুগ্ন হয়? একটা কারণ হতে পারে লোন নিলে রুগ্ন

হয়, সেই ব্যাপারে প্রচার করা হবে, তারপর সেটা শ্রমিকদের স্বার্থে অধিগ্রহণ করা যায় কিনা দেখা হবে, কিন্তু লোন নিয়ে কেন তাদের পালিয়ে যেতে দেওয়া হবে? আর তারপর শ্রমিকরা লে-অফ হবে, ছাঁটাই হবে তার জন্য সেটা অধিগ্রহণের কথা ভাববেন এই যদি হয় তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে পুনরুজ্জীবন করা সম্ভব হবে না।

[5-30 — 5-40 P.M.]

হলদিয়ার ব্যাপারে আমি আর একটা কথা বলব। হলদিয়ায় যে সমস্ত বাস্তুচ্যুত লোক, তাদের জন্য দরবার করেছিলাম কেন্দ্রীয় মন্ত্রীর কাছে এম পি সুশীল ধাড়ার মাধ্যমে, চিঠি লিখে জানিয়েছিলাম কে কে স্বীকার করেছেন যে সমস্ত লোক সেখানে বাস্তুচ্যুত হয়েছে, তাদের পরিবারের অন্তত একজন লোককে চাকুরি দেওয়া হবে। তাদের কমপেনসেশন অবিলম্বে দিয়ে দেওয়া হবে। এই দুটো ব্যাপারে আপনারা সত্যিকার বলুন তো হলদিয়াতে এই বাস্তুচ্যুত লোকদের কমপেনসেশন দিয়েছেন কিনা। যদি না দিয়ে থাকেন কত দেরি হবে এবং সেই দেরি না করে কিছু অল্প সময়ের মধ্যে এটা সম্পন্ন করা যাবে কিনা। দ্বিতীয়ত এই যে বাস্তুচ্যুত পরিবার বা অন্যভাবে ক্ষতিগ্রস্থ পরিবার, সেই ক্ষতিগ্রস্থ পরিবারকে চাকরি দেওয়ার ব্যাপারে কি করেছেন। যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে ব্যবস্থা করার প্রয়োজন হয়ে থাকে তা করছেন না কেন? শুধু কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দেবেন? পশ্চিমবঙ্গের বাইরে চাকরি দিয়ে বেকার সমস্যার সমাধান করে দেবেন ভেবে থাকেন তাহলে বাইরে চাকরি দেওয়ারই বা ব্যবস্থা করছেন না কেন? ওই নামকাওয়াস্তে ৯ কোটি টাকা খরচ করেছেন। সেই ৯ কোটি টাকা দিয়ে সহযোগি শিল্প গড়ে তুললেন না কেন। পুজার পূর্বে ৬ কোটি টাকা এক্সগ্রাশিয়া দিতে খরচ করছেন। এই ৯ কোটি টাকা, আর ৬ কোটি টাকা, মোট ১৫ কোটি টাকায় যদি ক্ষুদ্রশিল্প গড়ে তুলতেন, তাহলে অনেক বেশি লোককে চাকরি দেওয়া সম্ভব হত। এই কথা আমরা বার বার বলব, আপনাদের ভাল না লাগলে তবুও। কিন্তু সত্যিকারে বুকে হাত দিয়ে বলুন তো পশ্চিমবঙ্গের বাজেটের ৯ কোটি টাকা, আর এক্সগ্রাশিয়া ৬ কোটি টাকা, মোট ১৫ কোটি টাকা খরচ করে পশ্চিমবাংলার বহু লোককে চাকরি দেওয়া সম্ভব হত কিনা? এই যে ৯ কোটি টাকা খরচ করেছেন, এই ৯ কোটি টাকাতে ক্ষুদ্র শিল্পের কত লোকের চাকরি হয়েছে? ১৫ কোটি টাকা যদি খরচ করতেন তাহলে অনেক বেশি লোককে কাজ দিতে পারতেন। সাহসের সঙ্গে কাজ করার দরকার আছে। বেকারদের কথা ভাবতে হবে। সেই কথা ভেবে আমি এই কথা বলছি। ওই যে এক্সগ্রাশিয়া পে পুজোর পূর্বে দিয়েছেন, সেই টাকা ব্যবসায়ীদের পকেটে, মনুফাখোরদের পকেটে গিয়েছে। তাদের যদি বুঝিয়ে বলতেন যে পশ্চিমবাংলায় ৮০ ভাগ লোক না খেয়ে ধুকছে, তাদের জন্য তোমরা ৫ বছর এক্সগ্রাশিয়া পে নেওয়া বন্ধ কর এবং এই টাকা দিয়ে আমাদের কিছু লোককে চাকরি দেওয়ার ব্যবস্থা বন্ধ হবে এবং এই সম্পর্কে যদি আহ্বান জানাতেন তাহলে নিশ্চয় পশ্চিমবাংলার মানুষ সাড়া দিতেন। সরকারে বসে অন্যদিকে মানুষের মনকে নিয়ে যাবেন, যেদিকে সমস্যার সমাধান সম্ভব সেদিকে নিয়ে যাবেন। এটার বিষয় ভেবে দেখবেন। গতবারে বিধানসভায় শিল্প বাজেটে বলেছিলাম, পশ্চিমবাংলায় আজকের যে অবস্থা তারজন্য ডাইরেক্টরেট অফ ইন্ডাস্ট্রিসের অর্গানাইজেশন হওয়া প্রয়োজন। আমি আবারও বলছি, ডাইরেকটরেট অফ ইন্ডাস্ট্রিসের অর্গানাইজেশন এখনই প্রয়োজন। তাদেরও কাছে ইনফরমেশন যথেষ্ট থাকে না যে ভারতবর্ষে

কোথায় কি কি জিনিসের চাহিদা এখনও আছে যাকে কেন্দ্র করে ছোট ছোট শিল্প গড়ে তুললে, পশ্চিমবঙ্গের অনেক লোককে চাকরি দেওয়া যাবে। যদিও বা ইনফরমেশন থাকে তার ক্যাটারিংয়ের কি ব্যবস্থা করছেন। পশ্চিমবঙ্গে অনেক বেকার চাকরি চায় না, কিছু টাকা সাহায্য চায় এবং শিল্প গড়ে তোলার জন্য একটু উপদেশ চায়। সেই ইনফরমেশনকে ক্যাটারিং করে সত্যিকারে ব্যবস্থা করতে পেরেছেন কি? জিজ্ঞাসা করি ডাইরেক্টরেট অফ ইন্ডাস্ট্রিসকে তারা কতটুকু ব্যবস্থা নিয়েছেন? যেটুকু ব্যবস্থা আছে নামমাত্র। অথচ এই ব্যবস্থা আরও ব্যাপক করা দরকার ছিল। বেকাররা প্রোজেক্ট অফিসারের কাছে যান বিভিন্ন অফিসের প্রোজেক্ট রিপোর্ট নিয়ে সেটা ভায়বেল হবে কিনা, ফিজিব্যল হবে কিনা জানতে। যে অফিসারের কাছে যান, তিনি সেটা ফাইল চাপা দিয়ে রাখেন দীর্ঘদিন। তারপর কারও সুপারিশ যখন তখন একটা সই করে ছেড়ে দেন—একটা ফিজিবিলিটি রিপোর্ট সই করে ছেড়ে দিলেন। এইভাবে আপনাদের ইন্ডাস্ট্রি ডাইরেক্টরেট চলছে। কিন্তু এই রকম করে কি চলবে? কোনও পরিকল্পনা নেই কোনও সুষ্ঠু ব্যবস্থা নাই। যারা দরখাস্ত করছে শিল্প করার জন্য তাদের ফিজিবিলিটি, তাদের ভাইয়েবিলিটি যাচাই করে খুব কম সময়ে দেড় মাসের মধ্যে তাদের কাছে পৌঁছে দেওয়া দরকার তাকে সাহায্য করা দরকার। ব্যাঙ্ক থেকে লোন নেওয়ার জন্য ব্যবস্থা করে দেওয়া দরকার। অবশ্য ব্যাঙ্ক লোন আপনাদের হাতে নয়, আপনাদের পক্ষে সম্ভব নয়। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা দরকার। জানি গত ৩০

[5-40 — 5-50 P.M.]

বছর ধরে কিছুই হয় নি। কিন্তু এই আট মাসের মধ্যে আপনারা কতটুকু প্রচেষ্টা চালিয়েছেন তা জানি না। আমার এই তিনখানি বই পড়বার সময় হয় নি আপনার বক্তব্য থেকে যা বুঝলাম তার উপরই বলছি। গত বছর বাজেটের উপর আমি বলেছিলাম এই পশ্চিমবাংলায় কি কি শিল্প করা সম্ভব এবং এর পোটেনশিয়েলিটি কি। কিন্তু তার সমীক্ষা কোথায়? এখনও কি তার ব্যবস্থা হয়েছে? বিভিন্ন ইউনিভার্সিটির ছাত্ররা রয়েছে এবং অন্যান্য দু-একটা সংস্থা রয়েছে মাইনস অ্যান্ড মিনার‍্যালসের ব্যাপারে একটু আধটু অল্প কিছু করেছে। কিন্তু এই সমস্ত ব্যাপারে এতগুলি ইউনিভার্সিটি আছে বিশেষ করে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজগুলি রয়েছে যেমন যাদবপুর ইউনিভার্সিটি, কলকাতা বিশ্ববিদ্যালয় আই আই টি খড়গপুর এই সব যে রয়েছে তাদের আপনারা এই সব মূল্যবান সমীক্ষা সংগ্রহ করে দিন। সে সুযোগ কি আপনারা করে দিতে পারেন না। এই সমস্ত ম্যাপিংয়ের কাজ অন্যান্য দেশে ইউনিভার্সিটির ছাত্ররাই করে ফেলে তারা এই জিনিসকে অনেক দূর এগিয়ে নিয়ে যায়। আমি জানি না শিক্ষা দপ্তরে এই রকম কিছু ব্যবস্থা আছে কিনা। বিভিন্ন জায়গায় এই সমস্ত সংস্থার অবদান আছে তারা দু-একটা অর্গানাইজেশন করে ফেলেছে। ৪১টি পাবলিক আন্ডারটেকিং করেছেন। এতগুলির প্রয়োজন ছিল না। আমি এখানে বলব রিসার্চ এবং ডেভেলপমেন্টের জন্য কতটুকু টাকা আপনারা ব্যয় বরাদ্দ করেছেন? রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট এর সাথে সাথে না থাকলে শিল্পে কি অবস্থা হয়? আজকে সেই অবস্থা এখানে হয়েছে। বিভিন্ন ইউনিভার্সিটিকে কিছু টাকা দিয়েছেন। সেদিন খবরের কাগজে দেখলাম ফাইটো কেমিক্যালসের ব্যাপারে অ্যাডভারটাইজমেন্ট দিয়েছে যাদবপুর থেকে যে ফার্মাসি ডিপার্টমেন্টে একজন ফাইটো কেমিক্যালের ব্যাপারে একজনকে নেওয়া হবে। অর্গানিক কেমিস্ট্রির লোক নেওয়া হবে ফার্মাসি ডিপার্টমেন্টে।

কেন ওটা তো অর্গানিক কেমিস্ট্রি ডিপার্টমেন্টে দিয়ে দিতে পারেন। এই যে এক ডিপার্টমেন্টের জন্য অন্য ডিপার্টমেন্টের লোক নেওয়া হচ্ছে তা সঠিক দৃষ্টিভঙ্গির অভাব। আমি দুঃখের সঙ্গে বলতে চাই কো-অর্ডিনেশন নাই এবং বিশিষ্ট শিক্ষাবিদ থাকা সত্ত্বেও এই জিনিসের অভাবে সময় নষ্ট হয়ে চলে যাচ্ছে। সত্যিকারের চিন্তা ভাবনা আপনারা করেন না। দুঃখের সঙ্গে যথেষ্ট শ্রদ্ধার সঙ্গে বলছি অবশ্য আমি তার নাম করছি না কারণ তিনি এই বিধানসভায় তার বক্তব্য রাখতে পারবেন না তিনি বলেছেন চিন্তাভাবনার অভাব একটা সমীক্ষা থাকা দরকার। আজকে যে শিল্প গড়ে তুলেছেন সারা ভারতবর্ষে যে সমস্ত শিল্প চলছে তার সঙ্গে রিজিওন্যাল ইমব্যালেন্স হচ্ছে কিনা। এই যদি হয় তাহলে এক রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের সঙ্গে ঈর্ষাগত ভাব এসে যাবে। মহারাষ্ট্রের অনেক শিল্প হয়েছে। হবেই তো, এই ব্যাপারে আমাদের কিছু সমীক্ষা নেই। আমাদের ডাইরেক্টরেট গত ৩০ বছর ধরে বিশেষ কিছু এগোয় নি, এই জিনিস হবে। সব চেয়ে দুঃখ হল রাজ্যের পরিকল্পনা পর্ষদ তারা সব চলে গেল রেজিগনেশন দিয়ে, শুধু মাত্র টুকিটাকি একটু খানি খাড়া করে রেখে—কিসের জন্য তাও খুঁজে পেলাম না। যেটুকু আছে শিল্পে পাবলিক আন্ডারটেকিংস, সেখানে সবই থাকছে ওভার টাইম হচ্ছে—এই পর্যন্ত ওভার টাইম বন্ধ করার ব্যবস্থা হল না। সত্যিকারের লোকের প্রয়োজন যদি থাকে তাহলে সেখানে বেকার ছেলেদের চাকরি দিন। ওভার টাইম বন্ধ করে বেকার ছেলেদের চাকরি দিন। শ্রমিকদের বোঝান। কাজ আছে বলে কাজের সময় কাজ করব না, ওভার টাইমে কাজ করব—এই ওভার টাইম বন্ধ করুন। প্রত্যেকটি পাবলিক আন্ডারটেকিংকে আজকে ব্যাড মেনটিনেন্স ঘিরে ধরেছে এবং এই ব্যাড মেনটিনেন্স-এর ফলে রুগ্ন শিল্প আরও রুগ্ন হবে। এই পাবলিক আন্ডারটেকিংস-এ সঙ্গে সঙ্গে কমিটি বসাচ্ছেন, এই রুগ্ন শিল্পকে কোন অধ্যায়ে গেলে রুগ্ন বলব—আর একটি হল রং ডাইরেকশন দু' দিন অন্তর রাজনৈতিক অস্থিরতার জন্য সরকার বদলাবে, ম্যানেজিং ডাইরেক্টর বদলাবে, বোর্ড বদলে যাবে, তাদের জায়গায় কিছু কিছু অন্যদের গ্রহণ করবেন, যার ফলে রং ওয়েতে ডাইরেকশন চলতে থাকবে। কাজেই এইভাবে শিল্পে যদি ডাইরেকশন চলে তাহলে শিল্পের উন্নতি হবে কি করে? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আর দু-একটি সাজেশনস রেখে আমার বক্তব্য শেষ করছি। পশ্চিমবাংলায় ভারী যেসব শিল্প হয়েছে, আরও কিছু হোক তাতে আপত্তি নেই—কিন্তু সেই সঙ্গে সঙ্গে কি কি সহযোগি শিল্প গড়ে তোলা সম্ভব তার সমস্ত কাজ শুরু করার ব্যবস্থা করুন। হলদিয়াতে যে লাইসেন্স পেয়েছেন ১৬০ কোটি টাকার পেট্রো কেমিক্যালস—এই পেট্রো-কেমিক্যালসের সাথে এর সহযোগি শিল্পের কাজ এখুনি আরম্ভ করুন। ডাইরেক্টর অব ইন্ডাস্ট্রিজ রি-অর্গানাইজ করুন, আর কেন্দ্রের সঙ্গে লাইসেন্সিং পলিসি, কাঁচা মাল সরবরাহের পলিসি এবং আমদানি নীতি, এই তিনটি নিয়ে সম্ভাব্য পরিবর্তনের চেষ্টা যদি না করা হয় তাহলে আপনাদের সমস্ত প্রচেষ্টা ব্যর্থ হবে। আমি এই কথা বলে বক্তব্য শেষ করছি যে মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় একজন বিজ্ঞ লোক। আমি ওকে কোনও রকম খেলো বা অসম্মান করবার চেষ্টা করি নি। গতবারের বাজেট ভাষণ দেখলেই বুঝবেন যে আমি তার কাছ থেকে অনেক কিছু আশা করেছিলাম যে তিনি পশ্চিমবাংলার মানুষকে কিছু নতুন আশার আলো দেখাতে চাইছেন। তিনি অর্থনৈতিক পুনরুজ্জীবন ঘটাবেন, বেকার ছেলেরা চাকরি পাবে—কিন্তু তার কোনও আশা তিনি রাখতে পারেন নি। আমি তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Dawa Narbu La :** Mr. Deputy Speaker, Sir, I must first of all thank you for the opportunity given to me to speak on this budget. Sir, the condition of industries in West Bengal is deteriorating every day and the main reason for this is the shortage of power. Unless and until the power position is improved the industries in West Bengal can never be develop.

Sir, there are certain industries, e.g. Durgapur Chemicals Limited, which were established by late Dr. B.C. Roy and which were profitering concerns but it seems that they have deteriorated like anything at the present momemt. The present government has failed to increase the production of the Durgapur Chemicals Limited. Over and above this I went into the speech of Hon'ble Minister and I was rather astonished not to find a single provision for the district of Darjeeling excepting a few. It is a known fact that Darjeeling is one of the important industrial areas of this state where tea is one of the important industries of India. Tea also helps bringing a lot of foreign exchange for our country. Save a small paragraph I do not find any provision in the speech of the Hon'ble Minister about the tea industries in Darjeeling. Of course there are so many closed and sick industries, and I hope this is in the know to our Hon'ble Minister. For instance, in Kurseong Subdivision there is Narbong Tea Estate where the population is about 2000. It was previously a profit earning tea garden, but due to some disputes amongst the proprietors this garden went into the hands of the lessee, and the lessee had been able to run this for the last 2 years. This tea garden is economically viable. But unfortunately, on the eve of the last Dewali a fire broke out and the factory of the garden was completely destroyed. We made representations to the Hon'ble Minister to take over this garden immediately because the closer of this factory has become a problem to the live of the 2000 people, and the solution of this is to take over this garden by the West Bengal Tea Development Corporation. There are other tea gardens such as Malutar, Montiviot, Okayti in Kurseong Subdivision. These are also in a very deteriorating condition, and because of their deteriorated condition the future of the people is very dark. So, in Darjeeling Subdivision there are certain tea gardens like Pandam, Rangneet and Evengrove which are also in a very deteriorated condition. There is also one small tea garden, e.g., Sammabong Tea Estate in Kalimpong Subdivision where very recently a big clash had taken place and some people died there. Besides this, there is shortage of power. The Union rivalry is another cause of the closure of the tea estates. These are some of the instances which very recently have taken place and 8 people died. We made several requests

to the Hon'ble Chief Minister to start a judicial enquiry, but it has been completely ignored. Besides tea, Sir, the other important industries of Darjeeling are tourism and forest. Regarding tourism, the previous Government had many schemes in hand for its development, but I do not find any single sentence in the speech of the Hon'ble Minister.

**Dr. Kanailal Bhattacharya :** Tourism is not under my Department.

**Shir Dawa Narbu La :** Sir, in this budget speech I do not find anything about a watch factory at Kurseong on which I raised some questions to the Hon'ble Minister in the last Assembly Session. The Hon'ble Minister assured me that this factory would be started soon. But nothing has so far been done. I hope, this industry would be started immediately. There is another problem about the medicinal plants. This scheme has been started by the previous Government. But nothing for its development has been done. I hope that Hon'ble Minister will take immediate steps in this respect also. Sir, it is an admitted fact that the West Bengal Tea Development Corporation has taken over Ranga Roong Tea Estate which was a closed one for so many years. But I do not think any further development has so far been done after its take over. I would request the Hon'ble Minister to take steps so that it can be improved further. On the whole, Sir, there are so many important industries in this district, one of which is chincona industry also, on which even a single sentence does not find place in the budget speech of the Hon'ble Minister. Unless and until this plantation is expanded the problem of unemployment cannot be solved in this district. I hope the Hon'ble Minister will take steps in this regard.

[5-50 — 6-00 P.M.]

**শ্রী তরুণ সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী কানাইলাল ভট্টাচার্য মহাশয় যে ব্যয় বরাদ্দগুলো এখানে উপস্থাপিত করেছেন, তাকে সমর্থন করছি সর্বান্তকরণে। সমর্থন করতে গিয়ে দু-একটি কথা আমি এখানে আপনার মাধ্যমে উপস্থিত করছি। একটু আগে দুই বিরোধী দলের দুই বন্ধুর বক্তব্য শুনলাম। কংগ্রেসের যে বন্ধু বক্তৃতা দিলেন, তার ব্যাপারে আমি কিছু বলতে চাই না। কারণ আমি তার বক্তব্য বুঝে উঠতে পারলাম না। কিন্তু জনতা দলের যিনি বক্তৃতা দিলেন, তার বক্তব্য শুনে খুব আশ্চর্য লাগল আমার কাছে। তিনি পশ্চিমবাংলার আজকে যে শিল্পের দুরবস্থা, তার সমস্ত দায় দায়িত্বটা আমাদের মন্ত্রী মহাশয়ের উপর এবং এই সরকারের উপর চাপিয়ে দিয়ে চলে গেলেন। উনার বক্তব্যের জবাব দিতে চাই না, আমার মনে হয় উনি নতুন সদস্য, কিন্তু উনি যে নীতি সমর্থন করলেন, তাতে মনে হল যেন উনি অনেকটা দায়িত্ব নিয়েছেন কংগ্রেসের বক্তব্য বলার। আমি এই সম্পর্কে বিনয়ের সঙ্গে বলব, উনার কাছে এবং উনার দলের কাছে এটা আমার প্রশ্ন যে বয়সের দিক থেকে কেন্দ্রের জনতা পার্টির সরকার [illegible] মাসের

আমাদের এই রাজ্য সরকারের চেয়ে। তারা কি করেছেন ভারতবর্ষের শিল্পের উন্নতির
।? ভারতবর্ষ তথা পশ্চিমবাংলার শিল্পের উন্নতির জন্য কতটুকু কাজ করেছেন জানাবেন
কাজেই ঐ কথা বলে আপনারা পার পেয়ে যেতে পারেন না। একটা সকলেই জানেন
ভারতবর্ষ যখন স্বাধীন হয়েছে, তার পর থেকে বিশেষ করে কেন্দ্রীয় সরকার যখন
গ্রেসিদের হাতে ছিল তখন অত্যন্ত সুপরিকল্পিত ভাবে পশ্চিমবাংলাকে ধ্বংস করার জন্য,
অর্থনীতিকে ধ্বংস করার জন্য, শিল্প যাতে পশ্চিমবঙ্গে গড়ে উঠতে না পারে, তার সব
ম ষড়যন্ত্র চালিয়ে গেছেন। এবং পশ্চিমবাংলাকে এমন একটা পর্যায়ে এনে ফেলেছেন যার
া অধিকাংশ শিল্প যেগুলো চলছে, তা রুগ্ন অবস্থায় চলছে। সেখানে ইঞ্জিনিয়ারিং কারখানা
ন, সুতাকল, চটকল, ফার্মাসিউটিক্যাল ওয়ার্কস সবগুলোই প্রায় রুগ্ন। এটা কে না জানে,
চমবাংলার একজন বিখ্যাত ব্যক্তি, কংগ্রেস দলের মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়, আমাদের
া সুরে ঝগড়া করতেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে। এটা কে না জানে স্বর্গত শরৎচন্দ্র বোস
শয়, তিনি কেন্দ্রীয় মন্ত্রী সভা থেকে পদত্যাগ করে কলকাতার রাস্তায় দাঁড়িয়ে বলেছিলেন,
কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে ভিখারি বানাবেন। আজকে ৩০ বছরের কংগ্রেসি রাজত্বের
। দেখছি, যে পশ্চিমবাংলা মোগল আমল থেকে আরম্ভ করে ইংরাজ আমল পর্যন্ত শিল্পের
দ্র ছিল এবং ভারতবর্ষের মধ্যে শিল্পে সর্ব প্রথম স্থান অধিকার করে ছিল, সেই পশ্চিমবাংলা
র ধীরে দ্বিতীয় স্থান অধিকার করেছে। তবে আমি বলব, সেটাও কাগজে কলমে। কারণ
। প্রদেশ যখন একসঙ্গে ছিল মহারাষ্ট্র এবং গুজরাট তখন পশ্চিমবাংলা ছিল শিল্পে প্রথম
াধিকারী। আজকে মহারাষ্ট্র এবং গুজরাট আলাদা হয়ে গেছে। এবং মহারাষ্ট্র শিল্পের প্রথম
অধিকার করে রয়েছে। গুজরাট আজকে ছুঁই ছুঁই করছে পশ্চিমবাংলাকে ধরবার জন্য।
টিক, হরিয়ানা, তামিলনাড়ু খুব বেশি দূরে নেই। আজকে উদ্দেশ্য প্রণোদিত ভাবে এবং
রিকল্পিত ভাবে পশ্চিমবাংলাকে শেষ করা হচ্ছে। উনি যে বক্তব্য রাখলেন, সেই একই
।, পশ্চিমবাংলার এই সর্বনাশ যারা করেছে, তাদের যে সুর, সেই সব বড় বড় পুঁজিপতি,
দর যে সুর, উনার গলায় সেই সুর শুনতে পেলাম। এতদিন পর্যন্ত কোনও শিল্প গড়ে
নি, ইন্দিরা গান্ধীর আমলে শ্রমিকরা বোনাস পর্যন্ত পায় নি। আমার বিনীত নিবেদন,
তা পার্টির নেতাদের কাছে, কটা শিল্প গড়ে উঠেছিল ইন্দিরা গান্ধীর আমলে, এমার্জেন্সি
রিয়ডে?

যখন একটা পয়সা বোনাস পায়না পশ্চিমবাংলার বহু কল কারখানার শ্রমিকরা তখন
ঐ কথা বলতে পারেন না। কারা ঐ কথা বলছে? বিড়লা ঐ কথা বলছে, টাটা ঐ
া বলছে, যারা পশ্চিমবাংলাকে শুষে নিচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতির ভিত্তিতে। এখানকার
রখানাগুলি থেকে মুনাফা করে চুরি করে লুঠ করে তারা আজকে নতুন নতুন কারখানা
ছে মহারাষ্ট্রে রাজস্থানে, হরিয়ানায়, কর্ণাটকে। আজকে সেই নীতিকে আপনারা সমর্থন
ছেন। যদি পশ্চিমবাংলা ডোবে তাহলে জানবেন শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকগুলিই
খারি হবে না, সমস্ত পশ্চিমবাংলার আপামর জনসাধারণের ক্ষতি হবে। তাই আজকে যদি
চমবাংলাকে বাঁচাতে হয় তাহলে আজকে পশ্চিমবাংলার জন্য এই দাবি করা উচিত যে,
চমবাংলার প্রতি যেভাবে বিমাতৃসুলভ ব্যবহার করে কেন্দ্রীয় সরকার সর্বনাশ করে দিয়েছে,
র বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন করা দরকার। ওনার কথা শুনে মনে হল, জনতা পার্টির

ঐ নেতারা যে, সুশীলবাবু যাকে যাকে চাকুরি দিতে বলবেন তাদের তাদের যদি হলদিয়া এবং বিভিন্ন জায়গায় চাকুরি দিতে রাজি না হওয়া যায় তাহলে হলদিয়া প্রকল্প চালু হবে না। কারণ পশ্চিমবাংলা সম্পর্কে অনেক কথা শুনেছি। কেন্দ্রীয় সরকার উদ্দেশ্যমূলকভাবে এসব করে নি? আজকে কোনও নীতির ফারাক দেখছি না জনতা সরকার এবং কংগ্রেস সরকারের মধ্যে। তাই আমাদের দাবি মন্ত্রিসভার কাছে—দাবি কেন, আমাদের মন্ত্রিসভার সেটাই দৃষ্টিভঙ্গি যাতে সমস্ত বন্ধ কারখানা খোলা যায় পশ্চিমবাংলায়। আমরা তা পারতাম যদি আমাদের কাছে অর্থ থাকত। আমাদের সরকার চায় নতুন নতুন কারখানা করতে। যদি তাদের লাইসেন্স দেবার অধিকার থাকত, যদি তাদের ঐ চোর ডাকাত মালিকদের ধরার এবং তাদের শাস্তি বিধান করার ক্ষমতা থাকত আমাদের সরকারের তাহলে আমরা এই লুঠেরাদের, যারা পশ্চিমবাংলাকে লুঠে নিয়ে গিয়েছে, টাটা, বিড়লা প্রভৃতি পুঁজিপতিদের নিশ্চয়ই শাস্তি দিতাম। কিন্তু আজকে এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। তারা যে কোনও দিন আইন করে এই সব বন্ধ করতে পারেন। কিন্তু তারা তা এখনও পর্যন্ত পারেন নি। কেন পারেন নি, এটাই আজকে আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে প্রশ্ন। আমি তথ্য দিয়ে দেখাতে পারি যে, আমরা এই নীতি নিয়ে শুধু বিশেষ করে পশ্চিমবাংলার কথা ভাবছি না, ভারতবর্ষের সমস্ত প্রদেশের জন্য যাতে একটা সামঞ্জস্যপূর্ণ ব্যবস্থা হয় তার জন্যই আমরা বলছি অধিক ক্ষমতা দাও।

আমাদের প্রাদেশিক সরকারকে ক্ষমতা দাও, অর্থ দাও, তোমরা সব লুঠ করে নিয়ে চলে যাচ্ছ কেন্দ্রীয় সরকার। তাই আজকে আমার সরকার এই পুঁজিপতি ব্যবস্থার মধ্যে সাধারণ মানুষকে রিলিফ দেবার চেষ্টা করছেন। আমরা জানি মৌলিক সমস্যার সমাধান হবে না। আমরা বিশ্বাস করি যতক্ষণ সমাজতন্ত্র না হবে আমাদের দেশে ততক্ষণ বেকারত্ব চিরতরে আমাদের দেশ থেকে হটে যাবে না। আমাদের দেশে নতুন অর্থনীতি যতক্ষণ না গড়ে তুলতে পারছি ততক্ষণ কোনও মৌলিক সমস্যার সমাধান হবে না। অতএব আমরা এই অবস্থায় কিছু রিলিফ দিতে চাইছি। তাই আমরা কেন্দ্রীয় সরকারের রাজস্বের ৫০ ভাগ চাইছি। আমাদের এখানে লাইসেন্স দেবার এবং লাইসেন্স ক্যানসেল করবার ক্ষমতা চাইছি। যদি আমাদের এগুলি দেওয়া হয়, যদি চোর মালিকদের ধরার অধিকার দেওয়া হয় তাহলে জোর গলায় বলতে পারি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনগণের মঙ্গল করতে পারবে। এবং এটা আজকে প্রয়োজন শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্যদের জন্য নয়, পশ্চিমবাংলার সমগ্র জনসাধারণের জন্য। বিভিন্ন প্রদেশের জনসাধারণের জন্য এটা আমাদের দাবি। এটা আজকে আমরা শুধু বাঙালিদের জন্য দাবি করছি, তাই নয়। আমাদের পশ্চিমবাংলায় বহু প্রদেশের যে সমস্ত শ্রমিকরা আছেন তাদের সকলের স্বার্থে আজকে আমরা এই দাবি করছি। তাদের মধ্যে ওড়িষ্যার শ্রমিকরা আছে, বিহারের শ্রমিকরা আছে। আপনারা কি জানেন, অনেকে হয়ত ঠিক জানেন না, ওড়িষ্যার সব চেয়ে যে বড় শহর কটক-শহর, তার যে জনসংখ্যা সেটা হচ্ছে ৩ লক্ষ। আর পশ্চিমবাংলার কলকাতা শহরে বাস করে উৎকল অধিবাসী ৩ লক্ষ। আপনারা কি জানেন সমগ্র পাটনা শহরের জনসখ্যা ৬ লক্ষ, আর এক মাত্র কলকাতায় বিহারের অধিবাসী বাস করে ৭ লক্ষ। সুতরাং শুধু পশ্চিমবাংলার অধিবাসীদের বাঁচবার জন্য নয়, সমগ্র পূর্বভারতকে বাঁচাবার জন্য আমাদের দাবি এবং এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমাদের সরকার চলতে চায়। জনতা পার্টির কাছে আমার আবেদন যে, এখনও পর্যন্ত

আমরা আপনাদের বন্ধু দল এবং আপনাদের কেন্দ্রীয় সরকারকে বন্ধু সরকার মনে করি, কারণ তারা এখনও আমাদের গণতান্ত্রিক অধিকার রেখেছেন, আপনারা সকলের জন্য এই ব্যবস্থা আজকে করুন। তাহলে দেখবেন শুধু আপনারা নয়, সমস্ত দল, যারা যারা গণতন্ত্র চায়, সমস্ত শ্রেণী, যারা ভারতবর্ষের সমস্যার সমাধান চায়, জনগণের কিছু মঙ্গল করতে চায়, তারা তা করতে পারবে। এবং কংগ্রেস দল, যারা ভারতবর্ষকে শেষ করে দিতে চায়, বিশেষ করে ইন্দিরা গান্ধী, আবার কিন্তু তারা মাথা চাড়া দিয়ে উঠছে। এবং এই অবস্থায় আমাদের কারও কোনও লাভ হচ্ছে না। যদি আপনারা ইন্দিরা গান্ধীর পতন চান, ভারতবর্ষের গণতন্ত্রকে রক্ষা করতে চান—তাহলে আপনাদের বলব যে শ্রমিকরা পারে গণতন্ত্রকে রক্ষা করতে, কৃষকরা পারে গণতন্ত্রকে রক্ষা করতে, অন্য আর কেউ পারে না, তাদের কথা বলুন, তাদের সঙ্গে আসুন নতুন বাংলাদেশ আমরা গড়ি। এই আবেদন জানিয়ে এবং এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প ও বাণিজ্য মন্ত্রী বাজেট বরাদ্দ মঞ্জুরির যে দাবি পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা আমি আপনার মাধ্যমে এই সভায় উত্থাপন করছি। আজকে জনতা পার্টির একজন মাননীয় সদস্য শিল্প ও বাণিজ্য দপ্তরের যে বাজেট পেশ করা হয়েছে সে সম্পর্কে তার ভাষণ রাখতে গিয়ে আমাদের যে মূল নীতি সেই মূলনীতি সম্পর্কে তিনি কিন্তু কিছুই বলতে পারেন নি কিম্বা নীতি সম্বন্ধে বলতে অপারগ হয়েছেন। আমরা জানি গত ৩০ বছরের কংগ্রেসি শাসনে আমাদের দেশের অর্থনীতি একেবারে ভেঙ্গে পড়েছে। দেশে লক্ষ লক্ষ বেকাররা সৃষ্টি হয়েছে। গত ৩০ বছরে কংগ্রেসের শিল্প ক্ষেত্রে যে নীতি ছিল সেই নীতি দ্বারা ব্যক্তিগত মালিকানার এবং একচেটিয়া পুঁজিপতিদের মুনাফা বাড়াতে সাহায্য করেছে। ব্যক্তিগত মালিকানা এবং একচেটিয়া মালিকানারা এদেশ থেকে মুনাফা লুঠেছে সীমাহীনভাবে এবং এই মুনাফা তারা অন্যত্র সরিয়ে নিয়েছেন। তাদের এই যে মুনাফা লুঠের আকাঙ্খা এই লুঠের আকাঙ্খার জন্য তারা শিল্পের কোনও সংস্কার করেনি নি। তাই পশ্চিমবঙ্গের শিল্প আজকে দুর্বল হয়ে পড়েছে এবং পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ বেকার তৈরি হয়েছে। আমাদের দেশে শতকরা ৮০ জন মানুষ গ্রামে বাস করে এবং তাদের আয় দারিদ্র সীমার নিচে। সুতরাং যেখানে লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ শিল্প সম্ভার ক্রয় করার ক্ষমতা থাকে না সেখানে শিল্পের প্রসার লাভ ঘটতে পারে না এবং শিল্পের অবনতি ঘটে। তাই পশ্চিমবঙ্গে শিল্পের কোনও প্রসার হয় না। এই বাস্তব বনিয়াদের উপর দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারকে তাদের শিল্পনীতি তৈরি করতে হয়েছে। দেশের চলতি পুঁজিতান্ত্রিক অর্থনৈতিক কাঠামো এবং কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত চৌহদ্দির মধ্য থেকে এই নীতি প্রণয়ন করতে হয়েছে। সুতরাং এটা সহজ কাজ নয়। আমাদের সম্পদ খুবই সীমিত। এই সীমিত সম্পদের মধ্য দিয়েই বামফ্রন্ট সরকারকে শিল্পে একচেটিয়া পুঁজির যে প্রাধান্য তাকে হ্রাস করতে হবে এবং সেই সম্পদ সাধারণ মানুষের কল্যাণে লাগাতে হবে।

এগুলি সামনে রেখে বামফ্রন্ট সরকার যে নীতিটি ঘোষণা করেছেন সেটি অতি সহজ,

সরল এবং সাধারণ নীতি। সেই নীতিটি হচ্ছে এই যে ক্ষুদ্র এবং মাঝারি শিল্প প্রসারের চেষ্টা করা হবে। রাজ্যে অর্থনীতির উপর থেকে একচেটিয়া পুঁজিপতিদের বৃহৎ পুঁজির যে বহু জাতীয় সংস্থা তার প্রাধান্য কে হ্রাস করা হবে। সরকারি উদ্যোগের ক্ষেত্রকে প্রসারিত করা হবে এবং সব থেকে যেটি মূল্যবান কথা সেটা হচ্ছে এই শিল্পের যারা উৎপাদক—শ্রমিকশ্রেণী তাদের নিয়ন্ত্রণে সরাসরি নিয়ে আসা হবে। এই মুলনীতির উপর ভিত্তি করে আমাদের বামফ্রন্ট সরকারের শিল্প নীতি প্রণয়ন করা হয়েছে এবং সেই নীতি আজকে পশ্চিমবাংলার সামনে আমরা রেখেছি, এবং এই নীতির যদি সঠিক রূপায়ণ আমরা করতে পারি তাহলে পরে আমরা আমাদের সামনে বেকারির যে ব্যাপক একটা সমস্যা রয়েছে, ছোট এবং মাঝারি শিল্প বিকাশের মধ্যে দিয়ে সেই বেকারির কিছু সমস্যা সমাধান করতে পারি। আমরা শিল্পে যে একচেটিয়া পুঁজি এবং বহু জাতীয় সংস্থাগুলি তাদের যে মুনাফা সেই মুনাফাকে যদি আমরা করায়ত্ব করতে পারি তাহলে সেই মুনাফাকে আমরা আমাদের পশ্চিমবাংলার সাধারণ মানুষের নিয়ন্ত্রণের কাজে লাগাতে পারি। আজকে শিল্পে যে অবস্থা তাতে উৎপাদক শ্রমিক শ্রেণীকে যদি আমরা শিল্প পরিচালনার ক্ষেত্রে সক্রিয়ভাবে সহযোগি করতে পারি তবে তাদের পরিচালনার ক্ষেত্রে সহজ, সরল হবে। পরিচালনার ক্ষেত্রে আরও বাড়ানো যেতে পারে সুষ্ঠুভাবে পরিচালিত করতে পারি। পশ্চিমবঙ্গের বর্তমান পরিস্থিতি এবং দেশের যে চলতি আর্থিক কাঠামো তাতে আজকে বামফ্রন্ট সরকারের সামনে এই নীতি গ্রহণ করা ছাড়া অন্য

[6-10 — 6-20 P.M.]

কোনও রাস্তা নেই। কারণ আমাদের শিল্পনীতিকে আমরা লক্ষ্যণমুখি করতে চাই। আমাদের শিল্পনীতি হচ্ছে এই যে শিল্প থেকে বৃহৎ পুঁজির বহু শিল্পের জাতীয় যে সংস্থা যেটাকে আমরা কমাতে চাই—তাদের প্রসারকে আমরা কমাতে চাই এবং সেই কারণে এই নীতি বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। আজকের পরিস্থিতিতে এটা সঠিক নীতি। সরকারি সংস্থার পরিচালন ক্ষেত্রে দু-একটি কথা আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই—যেমন কল্যাণী স্পিনিং মিল। এই মিল গঠন করা হয়েছিল পশ্চিমবঙ্গের যে হাজার হাজার তন্তুবায় আছে তাদের সুতার যোগান দেবার জন্য। কিন্তু এখন তার পরিণতি কোথায় এসে দাঁড়িয়েছে? এই সুতার যোগান এখন পশ্চিমবঙ্গের তন্তুবায়রা পাচ্ছে না। এর উপর ব্যক্তিগত ভাবে ব্যবসা হচ্ছে, টেন্ডার হচ্ছে ঐ বড়বাজারের কালোবাজারিদের মধ্যে। আসলে কল্যাণীর সেই উদ্দেশ্য ব্যাহত হয়েছে। বিগত ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস এই মিল পরিচালনার ক্ষেত্রে একটা অরাজকতার সৃষ্টি করে গেছে। প্রয়োজনের তুলনায় অনেক বেশি লোককে চাকরি দিয়ে গেছেন—যাদের কোনও কাজ নেই। প্রতি মাসে ৮ লক্ষ টাকা শ্রমিকদের বেতন দিতে হয়। এর ফরে ২ কোটি টাকা বছরে লোকসান হয়। অথচ একে যদি সঠিক ভাবে পরিচালনা করা যায় তাহলে এটা লাভজনক প্রতিষ্ঠান হতে পারে। টেন্ডার করে সুতো কেনা-বেচা না করে পঃবাংলায় কনসেনট্রেটেড এলাকায় যে হাজার হাজার তন্তুবায় আছে তাদের জন্য যদি রিটেল সুতো কেনার পদ্ধতির ব্যবস্থা করা যায় তাহলে সুতো নিয়ে যে ফটকাবাজি চলছে তাকে সরকার বাঁচাতে পারে। এবং প্রয়োজন অনুযায়ী তন্তুবায়ীদের সুতো দিতে পারা যাবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী ডঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয় যে ব্যয়বরাদ্দ মঞ্জুরির জন্য চেয়েছেন তাকে সমর্থন করতে গিয়ে প্রথমেই আমি বন্ধ ও দুর্বল শিল্প বিভাগ সম্বন্ধে বলব। শেষে তিনি যে কথা বলেছেন তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এখানে তিনি ১২টি কারখানা Industrial Development Regulation আইন অনুযায়ী তদন্তের পর অধিগ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছেন। আমি জানি না এর ফলে কত শ্রমিক উপকৃত হবে? তবে শ্রী দুর্গা, যেটা অনেকদিন থেকে বন্ধ আছে সেটা চালু করার জন্য আমাদের সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছেন। সেটা যদি চালু হয় তাহলে ২ হাজার শ্রমিক উপকৃত হবে। I.R.C মোহিনী চালাচ্ছে এবং খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে অধিগ্রহণের প্রস্তাব রাখা হয়েছে। এটা যদি অধিগ্রহণ করা হয় তাহলে ৩ হাজার শ্রমিক উপকৃত হবে। সারা দুনিয়ায় কিভাবে বেকার সঙ্কট চলছে, কেন লে-অফ, ছাঁটাই ইত্যাদি চলছে এ সম্বন্ধে তত্ত্বের মধ্যে না গিয়ে ডঃ বাগকে বলব এই ১২টা কারখানা যাতে কেন্দ্র অধিগ্রহণ করে তারজন্য আপনার দপ্তর থেকে চেষ্টা করুন। একাজ করলে অনেক শ্রমিকের উপকার হবে, তারপর আমাদের পাবলিক এন্টারপ্রাইজ ৩০ বছর ধরে কিভাবে চলছে সে সম্বন্ধে বলতে চাই। এর দুটো দিক আছে একটা হচ্ছে সম্পূর্ণভাবে আমাদের রাজ্য সরকারের আওতায়, আর একটা হচ্ছে খানিকটা কেন্দ্রীয় সরকারের আওতায়, খানিকটা আমাদের আওতায়। তবে বেশির ভাগটাই কেন্দ্রীয় সরকারের আওতায় এবং আমরা সেখানে নামে মাত্র আছি।

[6-20 — 6-30 P.M.]

এই পাবলিক এন্টারপ্রাইজগুলির অবস্থা কি? এখানে সরকার বলছেন, Unfortunately the current state of the Public Enterprises in West Bengal is most disappointing। কেন ৪৫টা পাবলিক আন্ডারটেকিং যা রাজ্য সরকারের আওতায় ভালভাবে চলছে না। এখানে অ্যাকুমুলেটেড লস হচ্ছে ১৫০ কোটি টাকা—এটা একটা উজ্জ্বল চিত্র নয়। এই যে লোকসান হচ্ছে এ সম্পর্কে কোনও সমীক্ষা গত ৩০ বছর ধরে হয় নি বরং আমি উল্টোটা জানি যেটা দুর্গাপুর কেমিক্যাল সম্পর্কে বলি। এটা যে টাইপের কারখানা সেটা এখন পৃথিবীতে অবসলিট হয়ে গেছে। ওরা এসব কারখানাগুলিকে নিয়ে ছিনিমিন খেলেছেন। এখানকার ফেনলের দাম যেখানে ১৮/২০ হাজার টাকা পাওয়া যায় সেখানে মন্ত্রী মহাশয় তার এক পেয়ারের লোককে ১৮ হাজার টাকায় বিক্রি করলেন যার ফলে অনেক টাকা লোকসান হল। এরকম ধরনের সর্বনাশ ৩০ বছর ধরে চলছে। সুতরাং যারা বড় গলা করে এ দাবির বিরোধিতা করেছেন তাদের বলব ৩০ বছর ধরে শিল্প ব্যবস্থাকে কোন জায়গায় নিয়ে গেছেন সেটা চিন্তা করুন। আজ এসব ডিসপ্যানেটলি বিচার করতে হবে। অ্যাকুমুলেটেডস ১৫০ কোটি টাকা কেন হল সেটা বিচার করতে হবে? প্রত্যেকটি কারখানায় ওভার হেড কিভাবে বেড়েছে তা বলার নয়। মন্ত্রী মহাশয়, এবং অনেকের পেয়ারের লোককে রাজনৈতিক কনসিডারেশনে ঢুকিয়ে নিয়ে ছিলেন কারখানার ফাইনান্স যাই হোক না কেন? আমাদের যে ১৪টা টেক্সটাইল মিল পশ্চিমবাংলা সরকার আজ গ্রহণ করেছেন এবং যে এন টি সি ওয়েস্ট বেঙ্গল, অসম, বিহার এবং উড়িষ্যায় সাবসিডি দিয়ে চালাচ্ছেন সেই সঙ্গে ১৪টা মিলের হাল বিচার করতে হবে। আপনি এখানে যে সমস্ত অসুস্থতার কথা ঘোষণা করেছেন সেই অসুস্থতায়

সেই ১৪টি মিল সাংঘাতিকভবে ভুগছে। কয়েকদিন আগে কাগজে বেরিয়েছিল, মন্ত্রী মহাশয় দেখেছেন কিনা জানি না, সাংঘাতিক খবর, এই মিলগুলি বন্ধ হয়ে যাচ্ছে কয়েকটি ভারত সরকার বন্ধ করে দেবেন অবিলম্বে, তার মধ্যে পশ্চিমবঙ্গে ৩টি মিল আছে। কিসের জন্য, কেন এই মিলগুলি বন্ধ হয়ে যাচ্ছে? যেভাবে রাজ্য পাবলিক এন্টারপ্রাইজগুলি মার খাচ্ছে, একইভাবে গভর্নমেন্ট আন্ডারটেকিং যেটার মধ্যে আমরা আছি সেই গভর্নমেন্ট আন্ডারটেকিং অর্থাৎ ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল সাবসিডিয়ারি ইন্ডাস্ট্রিতে যেভাবে আজকে ছুঁচোর কীর্তন চলছে, আজকে যেভাবে কারখানাগুলি চলছে সেগুলিকে যদি ভালভাবে দাঁড় করাতে চান তাহলে মন্ত্রী মহাশয়কে বলব কোনও দিন তাকালে চলবে না, ওরা যেভাবে ওভার হেড কস্ট বাড়িয়ে গেছেন তাতে কিছুতেই চলতে পারে না আপনাকে এই ওভার হেড কস্ট প্রত্যেকটা ক্ষেত্রে কমাতে হবে, কিছুতেই সুস্থ হতে পারবে না। আপনারা জানেন যে ইনস্টিটিউশনাল ফাইনান্স এই কারখানাগুলি কিছু পায়নি, তার কিছু ব্যবস্থা নেই। আজকে আমাদের নোট ছাপিয়ে এই কারখানাগুলিকে বোনাসের টাকা, মাইনের টাকা, তুলোর টাকা যোগাড় করতে হচ্ছে। এই রাজ্য পাবলিক এন্টারপ্রাইজে টাকা যুগিয়ে যাচ্ছে ফাইনান্স ডিপার্টমেন্ট, রাজ্য সরকার টাকা দিলে চলবে, তা না হলে চলবে না। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন ১৪টা মিল নিয়েছেন, সেখানে একই ব্যাপার চলছে। তাদের মডার্নাইজেশনের জন্য ৮ কোটি টাকা দেওয়া হল, দিয়েছিলেন আগেকার সরকার, সেই ৮ কোটি টাকার মধ্যে ১ কোটি টাকা মডার্নাইজেশনের জন্য খরচ হল, সেটা কিভাবে খরচ হয়েছে মন্ত্রী মহাশয় অনুসন্ধান করে দেখবেন এই অনুরোধ আমি তার কাছে করছি, আর বাকি ৭ কোটি টাকা তুলো কিনতে খরচ হয়ে গেল। এই রকমভাবে প্রত্যেকটি ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ভূতের নৃত্য চলছে। টাটা বিড়লার ক্ষেত্রে হাত দিতে পারি বা না পারি আমি মন্ত্রী মহাশয়কে বলব এই সমস্ত পাবলিক এন্টারপ্রাইজ, গভর্নমেন্ট আন্ডারটেকিং-এর ক্ষেত্রে যে অব্যবস্থা চলছে সেটা তিনি যেন কঠোর হস্তে দমন করেন। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন হোক স্টেট এন্টারপ্রাইজ হোক এই সমস্ত ক্ষেত্রে কঠোর হস্তে সেই সমস্ত অব্যবস্থা দূর করে কারখানাগুলিকে যদি ভালভাবে চালাতে পারেন তাহলে তাতে যত লোকের কর্মসংস্থান হবে আমি জানি না ৫ বছরে জনতা সরকার সারা ভারতবর্ষে তত কর্মসংস্থান করতে পারবেন কিনা। এই অনুরোধ জানিয়ে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেটা আলোচনা করতে গিয়ে একটা কথা স্মরণ করতে অনুরোধ করছি আজকে পশ্চিমবঙ্গের মূল সমস্যা কি। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গের মূল সমস্যা হল দারিদ্র এবং বেকারি। আমি তার বাজেট ভাষণে পশ্চিমবঙ্গের এই মূল সমস্যার মোকাবিলা করার কোনও পজিটিভ প্রোগ্রাম দেখতে পাচ্ছি না। আমি মনে করি যে এই সমস্যার মোকাবিলা করার জন্য শিল্পের প্রসার একান্ত দরকার। এই রকম একটা গুরুত্বপূর্ণ দপ্তর সম্পর্কে আলোচনা করার অনেক কিছু রয়েছে, বাজেটে অনেক কিছু ত্রুটি রয়েছে। এই বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রথমে একটা জিনিস স্মরণ হচ্ছে সেটা হচ্ছে পশ্চিমবঙ্গের মধ্যে যে শিল্প চালু রয়েছে সেটাকে সুষ্ঠুভাবে চালু করতে গেলে যে পরিমাণ বিদ্যুতের দরকার সেই পরিমাণ বিদ্যুৎ বা তার কাছাকছি বিদ্যুৎ সরবরাহ করতে বামপন্থী সরকার ব্যর্থ হয়েছে।

এটা হতে পারে জ্যোতি বাবুর জ্যোতিতে বামপন্থী মন্ত্রী সভা আলোকিত হতে পারে, প্রভাবিত হতে পারে কিন্তু পশ্চিমবঙ্গের শিল্প জ্যোতিবাবুর দ্বারা চলবে না, এখানে বিদ্যুতের দরকার জ্যোতি বাবুর জ্যোতিতে বামপন্থীরা পথভ্রষ্ট হতে পারে, পশ্চিমবঙ্গকে বিপথে নিয়ে যাওয়ার জন্য যাওয়ার জন্য সহায়তা করতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গের শিল্প জ্যোতি বাবুর জ্যোতিতে বিভ্রান্ত হবে না। এখানে মূল জিনিসের অভাব, এই অভাব মিট করতে চরম ব্যর্থতার পরিচয় দিয়েছেন এই বামফ্রন্ট সরকার। সেই সময় এই গুরুত্বপূর্ণ দপ্তরগুলোর ব্যয় বরাদ্দ সম্পর্কে আলোচনা করতে অস্বস্তি বোধ করছি। এমন কিছু আলোচনা করার আছে বলে মনে করছি না। অনেক প্রস্তাব দেওয়ার আছে, কিন্তু বিভ্রাট দেখে দিতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীত দিনে, বিগত কংগ্রেসি শাসনে কলকাতা শহর ছিল বিজলি বাতির শহর, আজকে এই মেহনতি মানুষের সরকার, প্রগতিশীল সরকারের আমলে দেখা যাচ্ছে কলকাতা শহর হারিকেনের শহর, মোমবাতির শহরে পরিণত হয়েছে। সুতরাং এই মহান কলকাতা শহরের উন্নতি, শিল্পের প্রসার কি করে আশা করব। এটাই আমাদের ভাবিয়ে তুলেছে। তাই সর্ব প্রথম বলতে পারি এই সরকার-এর যদি সামান্য একটু লজ্জা থাকতো তাহলে তারা এইভাবে ফলাও করে বলবার চেষ্টা করতেন না। এদের কাছ থেকে কি করে দেশের প্রগতি আশা করব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিদ্যুৎ বিভ্রাটের জন্য মে থেকে অক্টোবর পর্যন্ত ৭০৮.২৩ লক্ষ টাকার ক্ষতি হয়েছে, এই শিল্পের ক্ষতি বিদ্যুৎ বিভ্রাটের জন্যই হয়েছে। বিদ্যুৎ বিভ্রাটের জন্য যদি শিল্পে এই রকম ক্ষতি হয় তাহলে শিল্পের মালিকরা কিভাবে শিল্প চালাবে? এই যে লোড শেডিং-এর কোনও নিয়ম নেই। এর ফলে শিল্পে মালিক এবং শ্রমিকদের মধ্যে সংঘর্ষ দ্রুত বেড়ে চলেছে। আজকে কোথায় বিদ্যুৎ বন্ধ থাকবে তার কোনও নিয়ম নেই, আজকে নিয়ম না থাকার ফলে শিল্পের মালিক এবং শ্রমিকদের সঙ্গে সংঘর্ষ চলছে এবং তার ফলে শিল্পে অশান্তি দেখা দিয়েছে। এই রকম যদি চলতে থাকে তাহলে এই শিল্পের প্রসার এবং উন্নতি আমরা আশা করতে পারি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা বিগত কংগ্রেস সরকারের বদনাম করছেন, এরা বলছেন যে সেই সরকার পুঁজিবাদী সরকার ছিল, কিন্তু এদের চরিত্রটা কি? যখন কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে তোলপাড় করছেন, সেই সময় ভারতীয় সংবিধানকে অবমাননা করে, বিদেশিদের সঙ্গে আলোচনা করছেন, সেন্ট্রাল গভর্নমেন্টকে বাইপাস করে, আলিমুদ্দিন স্ট্রিটে বিদেশি অ্যামব্যাসাডারদের গাড়ি দেখতে পাবেন, এরা বিদেশি শিল্পপতিদের সঙ্গে সকাল সন্ধ্যায় দিনের পর দিন গোপনে পরার্মশ করছেন, ডিরেক্ট ফরেন মানি এখানে যাতে ইনভেস্ট হয়। এই হচ্ছে চরিত্র। আজকে এরা কংগ্রেস সরকারের সমালোচনা করছেন কিন্তু এরা বিড়লা, টাটা, এদের সঙ্গে রেখেছেন এবং আঁতাত করছেন। আজকে এই বামফ্রন্ট সরকার বড় একজন ইন্ডাস্ট্রিয়ালিস্টকে কেবিনেটে নিয়েছেন। এরা কি করে টাটা, বিড়লাদের ইগনোর করবে? আজকে শিল্প মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, এই পশ্চিমবাংলার যে মেসার্স ভট্টাচার্য ইঞ্জিনিয়ারিং কোং, এই শিল্পটা কার শিল্প? তিনি নিজে একজন ইন্ডাস্ট্রিয়ালিস্ট, আমি তাকে জিজ্ঞাসা করি এই ভট্টাচার্য ইঞ্জিনিয়ারিং কোং, এটা দীর্ঘদিন লক আউট থাকল কেন? এর উত্তর কি উনি দেবেন? কতজন শ্রমিক এতে সাফার করেছে? এই যে হাজার হাজার শ্রমিক দীর্ঘদিন ধরে সাফার করল, তার জন্য তাদের ক্ষতিপূরণ দেবার কী করেছেন? তাদের অর্থনৈতিক কাঠামো যে নষ্ট করে দিয়েছেন, তার পুনর্মূল্যায়নের জন্য কী করেছেন?

[6-30 — 6-40 P.M.]

ওরা বলছেন কংগ্রেস কিছু করতে পারেন নি, আমি এখানে রাখছি, আপনাদের সরকার ঘোষনা করলেন যে ৪২টি প্রকল্পের অনুমোদন দিয়েছে—আর কংগ্রেস কি করেছে? কংগ্রেস যে কি করেছেন সেটা আপনাদের বলছি ৭২-৭৩ সালে ৪৪৫টি কোম্পানির অনুমোদন দিয়েছে, ৭৩-৭৪ সালে ৫৮২টি শিল্পের অনুমোদন দিয়েছে, আর ৭৪-৭৫ সালে ৫৯৪টি কোম্পানির অনুমোদন দিয়েছিল। আর ৪২টি প্রকল্পের অনুমোদন দিয়ে এরা ভাবছেন কি করেছেন যেন পশ্চিমবাংলাকে স্বর্গ রাজ্যে পরিণত করেছেন। আর এরা বলছেন বেকারি দূর করে দেবে—এই হিসাব নিয়ে এরা বড় বড় কথা বলছেন। ইতিহাসটা পড়ুন যে ২০ বছর কংগ্রেস কি করেছেন, পরিসংখ্যান নিন তাহলে আপনাদের একটু জ্ঞান হবে। আপনারা কংগ্রেসের সমালোচনা করুন তাতে গাত্রদাহ মিটানো যাবে তাতে আমার আপত্তি নাই, কিন্তু ইতিহাস পড়ে একটু জ্ঞান অর্জন করুন। কংগ্রেস যে গঠনমূলক কাজ করেছিলেন সেই হিসাবটাও নিন তাহলে নিজেদের প্রতিষ্ঠা করতে পারবেন। মাননীয় স্পিকার মহাশয়, আমি আর মাত্র দুই একটি কথা বলব, কারণ আমি আগেই বলেছি এদের পরামর্শ দিয়ে লাভ নাই, যেখানে মূল জিনিসের অভাব রয়েছে সেখানে আমি বিশেষ পরামর্শ দিতে যাব না। আমি মাননীয় শিল্প মন্ত্রীকে আমি বলতে চাই যে বাংলার অর্থনীতিকে যদি শক্ত বুনিয়াদের উপর দাঁড় করাতে চান তাহলে গ্রামে গ্রামে শিল্প ছড়িয়ে দিতে হবে। আজকে যে শিল্প স্থাপন করছেন তা শহরকেন্দ্রীক। কলকাতা শহরে কিম্বা তার আশেপাশে শিল্প স্থাপন করছেন। কিন্তু আমি বলতে চাই গ্রাম বাংলায় যান সেখানে কি ধরনের শিল্প চালু করা যেতে পারে সেটি আগে মূল্যায়ন করুন। প্রত্যেকটি জায়গায় একটা স্ট্যাটিসটিক নিন, কোন জেলাতে কি ধরনের শিল্প করা যায় সেজন্য জেলায় জেলায় যান প্রতিটি ৫ লক্ষ মানুষের উপর একটি করে শিল্প করুন। তবেই গ্রামবাংলার অর্থনৈতিক উন্নতি হবে। বিগত কংগ্রেস সরকার একটা স্টাডি টিম করেছিলেন—সেই স্টাডি টিম ফারাক্কার উন্নয়নের জন্য একটা ইন্ডাষ্ট্রিয়াল সেন্টার করবার জন্য একটা প্রস্তাব রেখেছিলেন। কলকাতাকে বাঁচাবার জন্য মালদহ এবং মুর্শিদাবাদের জঙ্গীপুরের লক্ষ লক্ষ মানুষের উপর রোলার চালানো হয়েছে, তাদের উদ্বাস্তু করা হয়েছে। সুতরাং তাদের অর্থনৈতিক বুনিয়াদকে উন্নয়ন করতে হলে ইমিডিয়েট একটা শিল্প করা দরকার, এবং বিগত সরকারের চালু করা একটা স্টাডি টিম-এর প্রস্তাব রেখেছিলেন যে ফারাক্কাতে একটা ইন্ডাষ্ট্রিয়াল সেন্টার করা যেতে পারে। কিন্তু আপনারা এখন পর্যন্ত ফারাক্কায় কোনও শিল্প করতে পারলেন না। অথচ কলকাতাকে বাঁচাবার জন্য মালদহ এবং মুর্শিদাবাদ কে অত্যন্ত সাফার করতে হয়েছে। আমি বলতে চাই এই রকম করলে শিল্পে শান্তি এবং শৃঙ্খলা আসবে না এবং আপনাদের শিল্পের যে নীতি গ্রহণ করেছেন তা ব্যর্থ হতে বাধ্য। সেইজন্য আমি এই ব্যয় বরাদ্দের দাবি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker Sir, the time allotted to me is very short and as such I may not be in a position to elaborate all the points that I wish to place here. However, I shall deal with the points within the allotted time that I have at my disposal.

At the very outset I may draw the attention of the Hon'ble Minister

to the discrepancies in his speech. In the Closed and Sick Industry budget-page 4, para 5, -item No. 8 is Darjeeling Ropeway, the Closed Industry which was taken over by the Government. I would like to tell the Hon'ble Minister that the information he has given here is not correct. Darjeeling Ropeway is not operating. I would only request the Minister to look into it and see that the ropeway starts functioning immediately. Sir, this was taken over about 3½ years back. In spite of repeated representations on several occasions from the workers nothing has been done to revive it. It is lying idle. Sir, as I told you, I have very limited time at my disposal. I shall, however, try to place here some salient facts so far as industrialisation of the hill areas of Darjeeling is concerned. I shall be discussing on the nationalsation of North Bengal in general and Darjeeling in particular. There used to be a North Bengal Development Board. I do not know what is the fate of that Board, but I am sure, there used to be one. It would be enlightening if the deliberations of the Board, complete or incomplete, are placed before this House. In this regard, if you really want an overall, balanced industrialisation of the State of West Bengal, I would suggest that there should be a competent Committee or Board for dispersal of the industrial units so that all these industrial units which are concentrated on this side of the Ganga may also find their way to the other side of the Ganga, i.e. North Bengal. Therefore, I suggest formation of a competent Committee or Board for the dispersal of industrial units.

Next, Sir, there was a Parliamentary study team which visited Darjeeling in 1974, investigating the possibility, the feasibility, the viability, raw materials etc., in that part of the eastern region, i.e. Darjeeling. I do not know whether the present Minister, particularly the Commerce and Industries Minister, is in the know of this fact. I would again say, it would be very enlightening if the Minister in charge looks into the papers and recommednations of that Parliamentary team which visited this place about 4 years back. So far as my knowledge goes, the Parliamentary study team had recommended certain industrial projects or schemes for the industrial development of the hill areas of Darjeeling. So, I would request the Hon'ble Minister to get a copy of the recommendations of that study team and circulate the copy to the members of this House which will be helpful for the members as well as the Hon'ble Minister himself.

[6-40 — 6-50 P.M.]

Again, there is a district Planning Committee. When you talk about industrialisation of certain areas of Darjeeling—I would say here that

Darjeeling being a hilly area has its own problems which are peculiar to itself the industrialisation question remains so remote from the District Planning Committee. You might ask me, why this happens. As you know, this District Planning Committee gets the schemes, the proposals from the block level committees which are only steriotyped proposals. When they are asked to submit schemes what they do? They submit steriotyped schemes. The schemes contain proposals for establishment of some business here and there, for establishment of some primary schools or some subsidiary health centres in this or that village or for making arrangement for a little water supply in a village. These proposals come to the District Planning Committee and the District Planning Committee has got to prepare the District Plan according to the proposals received from the block level committee. Because of the absence of expert advice, guidence for industrialisation, this District Planning Committee— I will call it a hoax-is only wasting its time and energy and money. Of course, it is good for the officers to draw their T.As. So far as the hilly areas of Darjeeling is concerned, I request the Government to look into these problems, to think seriously as to how he problems can be solved. They should take steps to form a special Cell comprising exparts on industry, exparts from the various chambers of commerce and local representatives. I would request the Government t is most important—to please form a committee with exparts who will go into the possibility, the feasibility and the viability of industrialisation of Darjeeling keeping in view its problems which are peculiar to itself. f you go through the District Gazetteer of 1947 compiled by Mr Dias ou will find that so far as mineral resources are concerned, it is omprehensively written in that District Gazetteer. Darjeeling is rich in nineral resources. Do you know that copper used by the Sikkim Copper Mining Corporation that copper belt runs a little above Sukna and a ttle below Tindharia where there is a railway workshop? That copper elt runs into Sikkim and they exploit it there. There is also dolomite hough not on a big scale. There is also a coal belt which runs again arallel to the copper belt which runs a little above Sukna and a little elow Tindharia. Now this coal belt is not exploited on a big commercial cale. So far as the industrialisation and solution of the problems of Darjeeling is concerned, Government should think over it seriously. This oal belt runs through Kurseong subdivision. I do not know whether the Government of West Bengal have over bothered to think about it, have ver bothered to know about it, have ever bothered to investigate into it.

Sir, it is just being done in a perfunctory manner. You will find in ne Budget speech that the Minister has talked about development of

dolomite mines in Jalpaiguri, intensification of production of phosphetic mineral in Purulia and a Stone Mining Project in Birbhum but the Hon'ble Minister has not been able to mention anything about Darjeeling. There is nothing for Darjeeling. Sir, with the co-operation of this Assembly when Shrimati Mayadevi Chhetry became the M.P. of the Rajya Sabha she brought a radio station for Kurseong and this time when Shri K.B. Chhetry became the Congress M.P. he has been trying to get the HMT Watch Factory at Kurseong. Sir, compare between Kurseong and Kalimpong. Kalimpong is more industrially backward than Kurseong. Can you point out any industrial unit in Kalimpong? In Kurseong you will get a Forest College, a Radio Station is there, and Industrial School is there and a Cutlery Service Station is also there in Kurseong, and on the top of it you are getting the HMT Watch Factory also. But there has been not a single industry in Kalimpong. Sir, I think it is not too late, and so I request the Minister to look into it and see whether the Watch Factory can be opened at Kalimpong. Thank you, Sir.

[6-50 — 7-00 P.M.]

**শ্রী মহম্মদ নিজামউদ্দিন ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণাঙ্গ সমর্থন করে অমি দু-একটা কথা বলতে চাই। আমরা জানি পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় শিল্প উন্নতি করতে পারে না। তাই আমরা দেখছি আমাদের দেশের ৩০ বছর ধরে যে পুঁজিবাদী ব্যবস্থা কায়েম করা হয়েছে তার ফলে শিল্প উন্নতি করতে পারছে না। যেমন সঙ্কট নেমে এসেছে অন্যান্য ক্ষেত্রে, তেমনি নেমে এসেছে শিল্প ক্ষেত্রেও। আমরা দেখতে পাচ্ছি যে আমাদের কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন অনেক সুযোগ-সুবিধা দেওয়া সত্ত্বেও শিল্পে বিশেষ লগ্নি করা হয় নি। আমরা দেখতে পাচ্ছি বিশেষ করে বিগত কয়েক বছরের মধ্যে সমস্ত ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবঙ্গের সমস্ত শিল্পে সঙ্কট নেমে এসেছে। তাই আমরা দেখতে পাচ্ছি প্রায় ৮০ হাজার চটশিল্প শ্রমিক কর্মচ্যুত হয়েছে, কর্মচ্যুত করা হয়েছে জয় ইঞ্জিনিয়ারিং কোম্পানিতেও। অনেক বড় বড় কারখানা বন্ধ হয়েছে। তার মধ্যে আমাদের এলাকার মধ্যে বলতে পারি—বেঙ্গল পটারিজ, কৃষ্ণা রবারও আছে। আজ চারিদিকে সঙ্কট। এবং তার জন্য আমরা দেখতে পাচ্ছি মালিকের পয়সা দিন দিন বেড়ে যাচ্ছে। তার পর নানা কায়দায় শ্রমিকদের ছাঁটাই করছে। নিজের কারখানায় কাজ না করিয়ে ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়ে বেকারির সুযোগ নিয়ে সেই কাজ কম পয়সায় বাইরে করা হচ্ছে।

**(এ ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ- এখনও তো করা হচ্ছে বন্ধ করুন)**

এখনও এই জিনিস হচ্ছে। এই হল মালিকদের চরিত্র ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়ে সেই সমস্ত কাজ কম পয়সায় বাইরে করা হচ্ছে। এবং শ্রমিকদের উপর শোষণ চলছে। এই ছয় বছরের মধ্যে ঐ কংগ্রেসিরা আমাদের ৩০০ ইউনিয়নের অফিস দখল করেছে কংগ্রেসি গুন্ডারা বিগত কয়েক বছরের মধ্যে আমাদের ট্রেড ইউনিয়নের হাজার হাজার কর্মী ও নেতাকে খুন

করেছে এইটা আপনারা কি অস্বীকার করতে পারেন? আমি একটা উদাহরণ দিই স্যাকসবি ফারমার থেকে ঐ কংগ্রেসি গুন্ডারা আমাদের বহু শ্রমিককে হত্যা করেছে কারখানায় ঢুকতে পর্যন্ত দেয় নি এবং পরবর্তীকালে যেহেতু কাজে আসছে না এই বলে তাদের ছাঁটাই করা হয়েছে। এই নিয়ে আমরা যখন পূর্বতন মন্ত্রী জয়নাল আবেদিনের সঙ্গে দেখা করলাম কাজে আসছে না কি করা যাবে। আর না এলেই ভাল তাহলে আমরা শান্তিতে থাকতে পারব। আমি আর একটি উদাহরণ দিচ্ছি। দুর্গাপুর কেমিক্যালসে প্রয়োজনের জন্য নুন কেনা হবে ইঞ্জিনিয়ারিং কাজ কর্মের জন্য নুন দরকার। কিন্তু সেটা কিনতে হবে কিভাবে। ঐ যে একটি ফার্ম স্যাকসবি ফারমার তাদের মাধ্যমে এই নুন কিনতে হবে এবং দুর্গাপুর কেমিক্যালস থেকে যে জিনিস প্রোডাকশন হবে তাও ঐ স্যাকসবি ফার্মার-এর মাধ্যমে বিক্রি হবে। এই স্যাকসবি ফারমারের একজন অফিসার ২৪ ঘণ্টা ওখানে বসে থাকতেন। এই রকম ভাবে ওরা দুর্নীতি করেছে। আমরা আরও তদন্ত কমিশন বসাচ্ছি। দেখবেন কি রকম সব দুর্নীতির কথা সব বেরিয়ে আসে। আজকে পশ্চিমবাংলায় বামপন্থী সরকার গঠন হয়েছে। আমরা জানি আমদের সীমিত ক্ষমতা। কিন্তু এই সীমিত ক্ষমতা দিয়েই আমাদের কাজ করতে হবে। কাজ যে হবে না তা নয়। আজকে একটি রুগ্ন কারখানাকে যেটা আমরা জানি টেকানো দরকার তবুও আমদের কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হবে। কেন্দ্র যদি অনুমোদন দেয় তবে আমরা সেখানে হাত দিতে পারব। এই সমস্ত অসুবিধা এর মধ্যে রয়েছে এটা কি আপনারা অস্বীকার করতে পারেন?

ব্যাঙ্ক থেকে টাকা নেবার যদি ব্যাপার থাকে তাহলে সেই টাকা আমরা নিতে পারব না, আমাদের সেই ক্ষমতা নেই। তাই আমাদের বামফ্রন্ট সরকার যে নীতি ঠিক করেছেন সেই নীতি অনুযায়ী এই বাজেট এখানে পেশ করা হয়েছে। আমরা গত কয়েক মাসের মধ্যে চেষ্টা করে বহু বন্ধ কারখানা খুলতে পেরেছি। আমি যে কয়েকটি কারখানার কথা বললাম তার মধ্যে ন্যাশনাল রবার, বেঙ্গল পটারিজ আমরা খুলেছি। কিন্তু এখন অনেক কারখানা খুলতে পারা যায় নি, যেখানে আরও অনেক শ্রমিক কাজ করতে পারবে। আমরা সেই দিকেই এগোচ্ছি, আস্তে আস্তে যাতে কর্মসংস্থান হয়, ওয়ার্কার্সরা যাতে কাজ ফিরে পায়ে। আমরা যাতে এই সমস্ত ব্যবস্থাগুলি করতে পারি সেই দিকেই আমাদের নজর আছে। তাই আমরা ছোট ছোট শিল্পকে অগ্রাধিকার দিয়ে তার মাধ্যমে লোককে কাজে নিয়ে আসার প্রচেষ্টা করছি। আমাদের শিল্প নীতি হচ্ছে শিল্পে অচল অবস্থা সৃষ্টি রোধ করে বেকার বৃদ্ধি প্রতিহত করার জন্য শিল্প ও কৃষি ক্ষেত্রে বেশি বেশি কর্মসংস্থানের ব্যবস্থা করা—সরকার এই কথাগুলি জোরের সঙ্গে বলেছেন, ক্ষুদ্র ও কুটির শিল্প বৃদ্ধিতে বিশেষ সুযোগ দান, রাজ্যের অর্থনীতির উপর একচেটিয়া পুঁজিপতিদের কর্তৃত্ব খর্ব করা, সরকারি ক্ষেত্রে কর্ম প্রসার, শিল্পে শ্রমিকদের নিয়ন্ত্রণ বাড়ানো, যে সমস্ত দুর্বল শিল্পগুলি চালানো সম্ভব সেইগুলি থেকে অসাধু, অপদার্থ, পরিচালকমন্ডলিকে বিদায় করতে হবে এবং নতুন পরিচালকমন্ডলিতে শ্রমিক শ্রেণীর প্রতিনিধিদের যুক্ত করতে হবে। টাকা খরচ করার ক্ষেত্রে সর্বাধিক সংখ্যক কর্মসংস্থান সৃষ্টিতে অগ্রাধিকার দিতে হবে। ক্ষুদ্র শিল্প সংস্থাগুলিকে যথাযথ আর্থিক সাহায্য ও বাজারের সুবিধা দিয়ে বড় প্রতিষ্ঠানগুলির কাছ থেকে কবলমুক্ত করতে হবে। ক্ষুদ্র শিল্পগুলি পরিচালনার জন্য সমবায় গঠন করতে হবে। রাষ্ট্রীয় সংস্থার উপর বেশি নির্ভর করে এর মাধ্যমে উৎপাদন বিনিয়োগ,

উদ্বৃত্ত সৃষ্টি এবং আয় বন্টনের লক্ষ্যমাত্রা অর্জন করতে হবে। রাষ্ট্রীয় সংস্থাগুলি পুনর্গঠন করে এবং লোকসান রোধ করতে উৎপাদন, কর্মসংস্থান বৃদ্ধির যথাযথ ভূমিকাকে উপযোগী করতে হবে। শিল্পে লাইসেন্সদান, শিল্পে নিয়ন্ত্রণ এবং শিল্পে অর্থ সাহায্য ব্যবস্থাগুলির বিষয় কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে ক্ষমতা বণ্টনের বিষয় বড় রকমের সংশোধন করতে হবে। পশ্চিমবঙ্গ অপেক্ষাকৃত শিল্পে উন্নত রাজ্য এই অজুহাতে জাতীয় অর্থ সাহায্য প্রতিষ্ঠানগুলি পশ্চিমবাংলার ক্ষেত্রে যে বৈষম্যমূলক আচরণ করছে, অর্থ বরাদ্দের এই নীতি বর্জন করতে হবে। এই হচ্ছে আমাদের বামপন্থী সরকারের মূল নীতি এবং এই নীতিগুলি সামনে রেখে যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তাকে পূর্ণাঙ্গ সমর্থন করি এবং এইভাবে যদি আমরা এগোই তাহলে নিশ্চয় এই সমস্ত অসুবিধার মধ্যেও বেশ খানিকটা এগিয়ে যেতে পারব। এই বলে বক্তব্য শেষ করছি।

[7-00 — 7-10 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেটাকে সমর্থন করছি এবং তা করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, বাংলাদেশের এক বিশেষ ভৌগোলিক অবস্থানের জন্য ভারতবর্ষের মধ্যে এখানে শিল্প প্রথম গড়ে ওঠে। বন্দরের সুবিধা, হুগলি নদীর নাব্যতা, আমাদের পশ্চাৎভূমি সেখানে পাট জন্মায়, চা কিছু কিছু কয়লার খনি, লোহার খনি—এইসব থাকার জন্য শিল্প এখানে গড়ে ওঠে। কিন্তু পুঁজিবাদী অর্থনীতি পরিকল্পনা মাফিক চলে না—হ্যাপাজার্ডলি, বিশৃঙ্খলভাবে তৈরি হয়। ফলে আমাদের যা প্রয়োজন, দেশের যা প্রয়োজন, অগ্রাধিকারের ভিত্তিতে যেটা যেটা প্রয়োজন সেই ভাবে শিল্প গড়ে ওঠে নি। তা ছাড়া পুঁজিবাদীদের অত্যুচ্চ মুনাফার ফলে যে সঙ্কট আজকে সৃষ্টি হয়েছে তার ফলে সারা ভারতবর্ষের এবং পশ্চিমবাংলার শিল্প প্রচন্ড সঙ্কটের সম্মুখীন হয়েছে। আজকে সেই অর্থনৈতিক কাঠামোর মধ্যে থেকেই বামফ্রন্ট সরকারকে তার শিল্পনীতি তৈরি করতে হচ্ছে। সেখানে আমাদের এই সীমাবদ্ধতার মধ্যে, এই অর্থনৈতিক ক্ষমতার মধ্যে কিভাবে কি করা দরকার বা কোনটাকে আগে স্থান দেওয়া দরকার সেটা স্থির করার বিশেষ প্রয়োজন আছে। বৃহৎ শিল্প, মূল শিল্প বড় শিল্প , মাঝারি শিল্প ছোট শিল্প, ক্ষুদ্র ও কুটির শিল্প ইত্যাদি নানান ধরনের শিল্প পশ্চিমবাংলায় গড়ে উঠেছে এবং এই সমস্ত শিল্পে ভারতবর্ষের নানান অংশের মানুষ এসে কাজ করছেন। সুতরাং পশ্চিমবঙ্গের এই সমস্ত শিল্পের উন্নয়নের সঙ্গে সারা ভারতবর্ষের অর্থনীতি জড়িত আছে। সুতরাং কেন্দ্রকে এইভাবে ভাবতে হবে যে, পশ্চিমবাংলার এই সমস্ত শিল্পের উন্নয়ন যদি করা হয়, প্রসার যদি ঘটানো হয় তাহলে তাতে শুধু পশ্চিমবাংলার উন্নয়ন হবে তাই নয়, তাতে সারা ভারতবর্ষের উন্নয়ন হবে, কল্যাণ হবে। এটা তাদেরও ভাবা দরকার, আমাদেরও ভাবা দরকার। সীমিত অর্থনীতি কোনটাকে আগে নেব, কোনটাকে পরে নেব সেটা চিন্তা করা দরকার। যে সমস্ত শিল্প রুগ্ন হয়ে আছে বা বন্ধ হয়ে গিয়েছে সেগুলির প্রতি আমরা জোর দেব, না, অন্য কোথাও জোর দেব সেটা আমাদের ভাবা দরকার। মন্ত্রী মহাশয় কিছু কিছু কথা এখানে রেখেছেন। এখানে বিদ্যুৎ সঙ্কট নিয়ে অনেক চিৎকার শুনছি। কিন্তু সমস্যাটা কিভাবে কতখানি আছে, এর গুরত্ব কতটা, কতটা প্রয়োজন বিদ্যুতের কতটা ঘাটতি, কি ত্রুটি ইত্যাদি নিয়ে আরও আলোচনা হওয়া দরকার। বিদ্যুতের

যত উৎপাদন বাড়ানো যাবে আমাদের কলকারখানা ততবেশি চালু হতে পারবে। তবে কলকারখানা চালু হবার সঙ্গে সঙ্গে বা বাড়ার সঙ্গে সঙ্গে সমস্যাও আছে। উৎপাদন যে বাড়বে সেটা বিক্রি হবে কোথায়? কৃষি উৎপাদনের একটা প্রচন্ড প্রয়োজনীয়তা আছে। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ অর্থাৎ কৃষির প্রয়োজন যা যা দরকার হয় যেমন সার, কীটনাশক দ্রব্য ইত্যাদির প্রয়োজন হয়, ইরিগেশনের জন্য নানান ধরনের যন্ত্রপাতির প্রয়োজন হয়—কাজেই কৃষির উন্নয়নের জন্য এই ধরনের শিল্প বাড়ানোর প্রয়োজন আছে। এই সমস্ত করার জন্য আবার বিদ্যুৎ শক্তির প্রয়োজন। তাছাড়া শ্যালো টিউবওয়েল ডিপ টিউবওয়েল ইত্যাদিগুলি চালানোর জন্যও বিদ্যুতের প্রয়োজন। সুতরাং বিদ্যুতের উপর একটা প্রচন্ড অগ্রাধিকার দেওয়া দরকার। কলকাতায় আলো কতটা জ্বললো বা জ্বললো না সেটা দেখার চেয়ে বেশি প্রয়োজন দেশের শিল্প ও কৃষির উন্নয়নের জন্য বিদ্যুৎ কতটা দেওয়া হচ্ছে, না হচ্ছে সেটা দেখা। বিদ্যুতের উৎপাদন যাতে বাড়ে সেজন্য পশ্চিমবাংলাকে তার অর্থনীতির মধ্যে, তার কাজের মধ্যে, তার সীমার মধ্যে, তার ক্ষমতার মধ্যে ভাবতে হবে। তবে এইভাবে ভাবলে কিন্তু সারা দেশের উন্নয়ন হবে না। এখানে কেন্দ্রীয় সরকারকে ভাবতে হবে যে, পশ্চিমবাংলায় ব্রিটিশ আমল থেকে যে মূল শিল্প, বৃহৎ শিল্প গড়ে উঠেছে সেই সমস্ত শিল্পকে যদি শক্তিশালী করতে হয়, তার যদি প্রসার ঘটাতে হয় এবং সেই সমস্ত শিল্পকে যদি বাঁচিয়ে রাখতে হয় তাহলে এখানে বিদ্যুতের উৎপাদন যাতে বেশি হতে পারে তারজন্য টাকা বরাদ্দ কেন্দ্রীয় সরকারকে করতে হবে। আজকে কেন্দ্রে জনতা সরকার আছেন, তারা যদি এই রকম ক্ষুদ্র চিন্তা নিয়ে ভাবেন যে এই রাজ্যকে এতখানি দিলাম, ঐ রাজ্যকে এতখানি দিলাম, এদের দিলাম না, এরা উন্নত, এরা বামপন্থী, এইভাবে ভাবলে কিন্তু সারা দেশের উন্নতি সম্পর্কে তারাও ভাবতে পারবেন না এবং দেশের রাজনৈতিক অবস্থা তাদেরও হাত থেকে চলে যাবে। যদি একটু বড় করে ভাবেন, সারা দেশের কথা ভাবেন তাহলে তাদেরও ভাবতে হবে, পশ্চিমবাংলার উন্নতি করতে বিদ্যুতের প্রয়োজন আছে, পশ্চিমবাংলার কারখানাগুলিকে উন্নত করতে গেলে বিদ্যুতের প্রয়োজন আছে, যদি অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস গড়ে তুলতে হয়, কৃষির উন্নতি করতে হয় তাহলে বিদ্যুতের প্রয়োজন আছে এবং সেই বিদ্যুতের জন্য যে টাকা দরকার, পশ্চিমবাংলার সীমিত আর্থিক অবস্থার কথা বিবেচনা করে কেন্দ্রীয় সরকারকে সেই বাকি টাকা পূরণ করতে হবে সারা দেশের স্বার্থে। আমাদের এখানে এই কারণেই এই কথাগুলি উঠেছে যে অধিকতর ক্ষমতা রাজ্যের হাতে চাই। এগুলি শিল্প নীতির জন্য প্রয়োজন, কৃষি নীতির জন্য প্রয়োজন। এখান থেকে টাকা সবদিকে চলে যাবে—পাট থেকে যে হার্ড কারেন্সি আমরা পাই, চা রপ্তানি করে যে টাকা পাই, সমস্ত টাকা কেন্দ্রে চলে যাবে, আমাদের হাতে তার সামান্য ভগ্নাংশ থাকবে। এ থেকে পশ্চিমবঙ্গের কিছু উন্নতি করা যাবে না। এই কারণেই দাবিগুলো উঠেছে যে অধিক ক্ষমতা রাজ্যের হাতে দেওয়া হোক।

এটা শুধু পশ্চিমবঙ্গেই নয়, সমস্ত রাজ্যের হাতে এই ক্ষমতা দেওয়া হোক। সুতরাং সেদিক থেকে কেন্দ্রীয় সরকার যদি সাহায্য না করেন তাহলে পশ্চিমবঙ্গের শিল্পের উন্নয়ন, পশ্চিমবঙ্গের বিদ্যুতের উন্নয়ন, পশ্চিমবঙ্গের কৃষির উন্নয়ন, যার সঙ্গে জড়িত আছে সারা ভারতবর্ষের শিল্পের উন্নয়ন সেটা মুশকিল হবে। সুতরাং সেদিক থেকে আমরা আশা করব যে শিল্প মন্ত্রী যে সমস্ত কথাবার্তা রেখেছেন সে সম্পর্কে অগ্রাধিকার দেওয়া দরকার। উৎপাদনের

দিক থেকেই বলুন বা যে কোনও দিক থেকেই হোক, আমাদের টাকা অন্য খাতে যদি কমও হয়—ধরুন, আমাদের রুগ্ন শিল্প যেগুলো তাকে উদ্ধার করার জন্য সাহায্য দেওয়া, এগুলো যদি কম হয়, সবগুলো যদি উদ্ধার করতে নাও পারি তাতে খুব বেশি আসে যায় না, কিন্তু যদি বিদ্যুৎ উৎপাদন বাড়াতে পারি তাহলে অনেক কলকারখানা ভালভাবে চালু হতে পারবে। বিদ্যুৎ উৎপাদন যদি বাড়াতে পারি তাহলে কৃষির জন্য যে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেগুলি আমরা বেশি করে করতে পারব। আজকে চাষীকে যদি একটু সস্তায় সার দিতে পারি তাহলে চাষের দিক থেকে তাদের সুবিধা হবে। আজকে সেচের ব্যবস্থা করবার জন্য বিদ্যুতের প্রয়োজন, ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের জন্য বিদ্যুতের প্রয়োজন। বিদ্যুৎটা আমাদের কাছে শিল্প উন্নয়নের দিক থেকে প্রচন্ড গুরুত্বপূর্ণ কাজেই এর ব্যবস্থা হওয়া দরকার।

[7-10 — 7-20 P.M.]

এখানে কতকগুলো কথা আছে—একজন বক্তা উল্লেখ করেছেন কতকগুলো সরকারি প্রতিষ্ঠান সম্পর্কে সেখানে অব্যবস্থা এমন আছে যে সেগুলো যদি দূর করা না যায়, উপরের প্রশাসনিক ব্যবস্থার যেমন সোদপুর কটন মিল সম্পর্কে দেখছিলাম যে সেখানে সামান্য কয়েকটা জিনিসের অভাবে কিছু করা যাচ্ছে না। এই সব বড় বড় অফিসারেরা অনেক টাকা মাইনা নিচ্ছে, তাদের জন্য অনেক টাকা খরচ হচ্ছে অথচ কাজ কিছু হচ্ছেনা। স্যাকসবি ফারমার সম্পর্কে নানা ধরনের অভিযোগ আছে। স্যাক্সবি ফার্মার-এর পিছনে ৬৫ লক্ষ টাকা না কত যেন সাহায্য দেওয়া হয়েছে। এটা দেখা দরকার যে স্যাক্সবি ফার্মার কিভাবে তার পরিচালন ব্যবস্থা করেন। তার অফিসাররা কি করেন কিভাবে টাকাগুলো অপচয় হচ্ছে, তার জন্য একটা তদন্ত কমিটি হওয়া দরকার। এই রকম আরও অনেক জায়গায় আছে। কল্যাণীতে আগে খুব ভাল সুতা উৎপাদন হত। শান্তিপুরের প্রতিনিধি আমি, আমি জানি, সেখানে কল্যাণী মিলের সুতার চাহিদা প্রথম দিকে প্রচন্ড ছিল। আজকে সেখানকার সুতা ছেঁড়াছেঁড়া খারাপ ধরনের। তার ফলে সেখানকার সুতা ব্যবহারে আসে না। এই রকম অবস্থায় দাঁড়িয়েছে। সুতরাং আমাদের সরকারি প্রতিষ্ঠান যেগুলো চলছে, তার কোথায় অব্যবস্থা আছে, তার বাড়তি খরচ কোথায় হচ্ছে, এগুলো সরকারের তরফ থেকে দেখা দরকার। এক একটা জিনিস ঘটেছে কংগ্রেসের আমলে আর সেগুলি জোর করে বড় বড় অফিসারদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। তারপর কিছু বাড়তি শ্রমিক নেওয়া হয়েছে। সেই সমস্ত শ্রমিকরা কোনও কাজ করেনি, তারা গুন্ডামি করতেন। তাদের যখন কিছু বলা হয়েছে তখন তারা বলতেন, আমরা এইজন্য এসেছি, আমরা কাজ করার জন্য আসিনি। আমরা চাকুরি এমনি পেয়েছি, আমরা খরবদারি করব, কাজ করব না। এই রকম করার ফলে সেখানে যে সমস্ত পুরানো শ্রমিক ছিল তার কাজ করার উৎসাহ পাচ্ছিল না, তাদের কাজের ইচ্ছা নষ্ট হয়ে গিয়েছিল। সুতরাং এটাকে ফিরিয়ে আনতে হবে এবং দরকার হলে সরকারকে কড়া হাতে এই ব্যবস্থা নিতে হবে। উৎপাদনকে নষ্ট করার এনার্কি—সেটা যে কোনও সময়েই হোক না কেন, কংগ্রেস আমলে হোক আর কমিউনিস্ট আমলেই হোক—যারা এই এনার্কিতে প্রশ্রয় দেবে, তারা দেশের প্রতি, জাতীর প্রতি শত্রুতা করবেন। আমরা অন্তত বামপন্থী কমিউনিস্টরা সেটা করব না। বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সেটাকে কঠোর হাতে দমন করবেন। এই কয়টি

কথা বলে মাননীয় শিল্পমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের মঞ্জুরির দাবি করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী পতিতপাবন পাঠক:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করি। ৩০ বছরের কংগ্রেসি অপশাসনের ফলে পশ্চিমবঙ্গের যে দুরবস্থা হয়েছে সর্বক্ষেত্রে, শিল্প ক্ষেত্রে তার কোনও ব্যতিক্রম হয়নি। আমরা ভেবেছিলাম কংগ্রেস রাজত্বের অপশানের পর জনতা সরকার গদিতে এসেছেন পশ্চিমবঙ্গের প্রতি একটু ভাল দৃষ্টি দেবেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে তারাও সেই একই চশমায় পশ্চিমবঙ্গকে দেখছেন। আমি আপনাদের বলছি যে, পশ্চিমবঙ্গ কেন সমস্ত রাজ্যগুলিকে শিল্পের ব্যাপারে বহু জিনিসের জন্য কেন্দ্রের উপর নির্ভর করতে হয়। কাঁচামাল, লাইসেন্স, পারমিট ইত্যাদি ব্যাপারে সম্পূর্ণ কেন্দ্রের উপর নির্ভর করতে হয়। দীর্ঘ ফিরিস্তি আমি দেব না। শুধু একটা সংখ্যা আপনাদের কাছে রাখছি। কেন্দ্রের উপর নির্ভরশীল যে সমস্ত কাঁচামাল, যা সরবরাহের দায়িত্ব কেন্দ্রের সেই কাঁচামাল সরবরাহ না দেওয়ার জন্য পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা হচ্ছে ১৮,২২৪ জন। দরকার হলে প্রত্যেকটি কারখানার নাম আমি দিতে পারি। আমরা সমীক্ষার মাধ্যমে এগুলি জানতে পেরেছি। আমি এ বিষয়ে একটা জিনিসের কথা বলছি প্যারাফিন ওয়ার্কস। বহু কারখানায় এই জিনিসের প্রয়োজন হয়। শুধু মোমবাতির কারখানায় নয়, মোমবাতি কারখানা ছাড়াও বহু জায়গায় এই প্যারাফিন ওয়ার্কস-এর প্রয়োজন হয়। অথচ এর অভাবে আজকে বহু কারখানায় লে-অফ হচ্ছে, ছাঁটাই পর্যন্ত হয়ে যাচ্ছে। অথচ কেন্দ্র ধারাবাহিকভাবে এই প্যারাফিন ওয়ার্কস-এর সরবরাহ কমিয়ে এমন জায়গায় এনেছে যে যদি কোনও শিল্পের এই জিনিস দরকার হয় তাহলে সেই কারখানা বন্ধ হয়ে যেতে পারে। ইতিমধ্যে বহু কারখানা বন্ধ আছে। সেই কংগ্রেসি আমল থেকে বর্তমান আমল পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই বন্ধ কারখানাগুলি খোলার ব্যাপারে যে পদ্ধতি অনুসরণ করছে তা অত্যন্ত নিন্দনীয় এবং যন্ত্রণাদায়ক। আপনারা জানেন যে, একটা কারখানা বন্ধ হলে পর যদি সেটাকে সরকার নেবেন মনে করেন তাহলে তার বহু রকম প্রক্রিয়া আছে এনকোয়ারি ইত্যাদি করে নিতে গেলে প্রায় ২ বছর লেগে যায়। তারপর নেওয়া হলেও পরে অনেক রকমের ঝঞ্ঝাট দেখা দেয়। এই নেওয়ার সিদ্ধান্ত করার পর চালু করার মধ্যে ৩/৪ বছর চলে যায়। যার ফলে সমীক্ষা করে দেখা যায় সেই কারখানার অধিকাংশ শ্রমিক লন্ড-ভন্ড হয়ে যায় এবং কিছু লোক আত্ম-হত্যা পর্যন্ত করে। আমাদের কাছে নজির আছে কারখানা বন্ধ হওয়ার ফলে এবং কেন্দ্রের এই রকম নীতির ফলে বহু লোককে আত্মহত্যা করতে হয়েছে।

আমি একটি উদাহরণ দিচ্ছি বেলুড়ে, ন্যাশনাল আয়রন কারখানায় ৫ হাজার লোক কাজ করত। সেই কারখানা কেন্দ্র নেবেন কি নেবেন কি এই টাল-বাহানা চলতে লাগল যাই হোক শেষ কালে কেন্দ্র জানিয়ে দিলেন যে এটা আর নেওয়া যাবে না। কিন্তু কেন যে নেওয়া যাবে না তার সঠিক উত্তর পেলাম না। এইভাবে এত লোকের স্বার্থ সমস্ত ধুলিসাৎ হয়ে গেল অথচ কেন্দ্র সম্পূর্ণ বিমুখ। এখানে রাজ্য সরকার কেন্দ্রের উপর নির্ভরশীল। রাজ্য সরকারের কিছু করার নেই। তারপর আই আর সি আই সম্বন্ধে কিছু বলি। এটা একটা অদ্ভুত কর্পোরেশন কেন্দ্রীয় সরকারের আছে। যারা এখানে না গিয়েছেন তারা বুঝতে পারবেন

না। এরা যে কারখানায় হাত দিয়েছেন সেই কারখানা শেষ করে ছেড়েছেন। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন মুখ্যমন্ত্রীর যে ঘর, রাজ্যপালের যে ঘর এবং রাষ্ট্রপতির যে ঘর তাদের চাইতে এই কর্পোরেশনের জেনারেল ম্যানেজার ঘরের সাজ-সরঞ্জাম অনেক বেশি, অনেক লোভনীয়। এখানে অনেক জুনিয়ার অফিসার বসে আছেন তারা চান্স পান না অথচ কেন্দ্রীয় অফিসারের অথবা মন্ত্রীর আদেশে বহু লোক এখানে নিয়োজিত হন এবং লক্ষ লক্ষ টাকা তাদের পিছনে ব্যয় করা হয়। গরিব যে সমস্ত শ্রমিক আছে যারা কোনও কোনও কারখানায় ৫ বছর অথবা ১০ বছর চাকরি করেছে তাদের চাকরির স্থায়িত্ব কোথায়? আমি এ ব্যাপারে মন্ত্রীর কাছে আবেদন করব অধিগ্রহণের সময়ে যেন শ্রমিকদের কোনও ক্ষতি না হয়। আপনারা জানেন কৃষ্ণ গ্লাস ওয়ার্কস নেওয়া হয়েছে। ১২০০ শ্রমিক এতে নিযুক্ত আছে অথচ বলা হয়েছে ২০ বছর পর্যন্ত কোনও রকম কিছু করতে পারবে না। এই সমস্ত স্বার্থ কেন্দ্রীয় সরকার আরোপ করেছেন। এতে রাজ্যের বলার কিছু নেই। তবুও আমি মাননীয় মন্ত্রীকে বলছি এই স্বার্থ যেন আরোপিত না হয় তারজন্য চেষ্টা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে বলছি যে এই যে অধিগ্রহণ করা হয়েছে এটা যেন জাতীয়করণ করা হয়। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এই আবেদন করব যেন অবিলম্বে এর ব্যবস্থা করা হয় কারণ ওখানকার শ্রমিকেরা বহু ত্যাগ স্বীকার করেছেন। তারপর গ্রেট ইস্টার্ন হোটেল সম্বন্ধে কিছু বলব। এই হোটেলটি অধিগ্রহণের পর যুগ যুগ জিওরা সন্ধ্যার সময় আড্ডা বসাতে কিন্তু এখন এই হোটেলটি খুব ভাল হিসাবে পরিগণিত হবে। ডঃ বাগ আলোচনা করতে গিয়ে বলেছিলেন ইমপোর্ট এবং এক্সপোর্টের কথা। আমি এই প্রসঙ্গে বলি উনি বোধ হয় জানেন না যে ইমপোর্ট এবং এক্সপোর্ট কে করতে পারে এবং কাদের অধিকারে আছে। উনি বললেন পশ্চিমবঙ্গ সরকার আমদানি রপ্তানি করতে পারেন। উনি ব্যাপারটা জানেন না। উনি বললেন ৯ কোটি বেকারের জন্য ৬ কোটি টাকা এক্সগ্রাসিয়া সব নয় ছয় ব্যাপার। আমি বলব ওনার জানা দরকার বড় শিল্প তৈরি করলে বেশি বেকার সংস্থান করা যেত কিন্তু একটা বড় কারখানায় ১ জন শ্রমিকের পিছনে অন্তত ৩৩ হাজার টাকা ইনভেস্ট না করলে বড় কারখানা তৈরি করা যাবে না। পরিশেষে আমি জনতা দলের কাছে আশা করব যে তারা বিরোধিতা করুন কিন্তু কেন্দ্রকে পশ্চিমবঙ্গের স্বার্থে আর একটু নজর দিতে বলার জন্য চেষ্টা করবেন। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রীর ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 P.M.]

**শ্রী বিকাশ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে আমরা জানি গত ৩০ বছর শিল্পে যেভাবে নৈরাজ্য এবং অন্ধত্ব অবস্থা এসেছিল সেটাকে আটকাবার জন্য, বাঁচাবার জন্য, যে চেষ্টা হচ্ছে তার ব্যবস্থা এই ব্যয় বরাদ্দের দাবির মধ্যে আমরা পাচ্ছি। তারজন্য আজকে আমরা এই সমর্থনটা করছি। সবাই জানেন এবং অনেকে বলেছেন যে শিল্পে অব্যবস্থা আজকে বিশেষ করে পশ্চিমবঙ্গ রাজ্যে অত্যন্ত প্রকট ভাবে দেখা যাচ্ছে। এই অব্যবস্থার সমাধান কি করে করতে হবে সেটা আমরা জানি। এই পুঁজিবাদী সমাজব্যবস্থার মধ্যে দিয়ে যতটুকু সম্ভব এবং সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু সম্ভব আমাদের চেষ্টা চালাতে

হবে এবং সেই চেষ্টা চালিয়ে যতটুকু সম্ভব আমরা করতে পারি, সেটা করব তা ছাড়া আজকে আমরা দেখছি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে বৈষম্য চলছে কেন্দ্রের দিক থেকে সেটা আমাদের বিশেষ করে চিন্তা করতে হবে এবং কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা এই জন্যই এর মধ্যে আসে। সেই বাধা আমাদের সরাতে হবে। এর সঙ্গে জড়িত আছে সমস্ত পশ্চিমবঙ্গের জনসাধারণ, বেকার এবং তার অর্থনীতি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয় জনতা সরকার গঠন হবার পর আমরা নিশ্চয় আশা করেছিলাম এখানে অন্তত পশ্চিমবঙ্গে শিল্পের দিক দিয়ে যে বৈষম্যটা ছিল সেই বৈষম্য সরিয়ে নেবেন, সমতা নিয়ে আসবেন। বিশেষ করে হলদিয়া বলে অনেক চেঁচানো হল, সেখানে জাহাজ শিল্পের কথা হল যখন কংগ্রেস সরকার ছিল কেন্দ্রে, একটা বোর্ড ওখানে তৈরি হয়েছিল তারা কি রিপোর্ট দিলেন জানি না, তারপর দেখা গেল একটা বিশেষজ্ঞ কমিটি হাবেদা কমিটি হল, শোনা গেল হলদিয়া জাহাজ তৈরির কারখানা তৈরি হবে কিন্তু হঠাৎ শোনা গেল না হলদিয়ায় নয়, উড়িষ্যার পারাদ্বীপে না গুজরাটে হবে। কি করে সম্ভব, কি করে এটা সম্ভব হল? বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পাচ্ছে কিনা জানি না এই রিপোর্টে কি আছে আমাদের দেখার অধিকার নেই। এই যে ব্যবস্থা এই ব্যবস্থা যদি চালু থাকে তাহলে কিভাবে শুধু এই বামফ্রন্ট সরকার উন্নতি করবে এই হচ্ছে প্রশ্ন। উপাধ্যক্ষ মহাশয়, আজকে এ বিষয়ে আমাদের শিল্প মন্ত্রীকে এবং বামফ্রন্ট সরকারকে জোর দিতে হবে তা ছাড়া এর সঙ্গে সঙ্গে আর একটা কথা বলতে চাই যে আমাদের শিল্প রুগ্ন এই সমস্ত কথাগুলি কত বছর ধরে আমরা শুনছি। কেন রুগ্ন হল? কিসের জন্য হল?

আমরা ৫/৬ বছর ধরে দেখছি যে শিল্প রুগ্ন হওয়া উচিত ছিল না সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে বা রুগ্ন হয়ে আছে। আসানসোলের কাছে জে কে নগর অ্যালুমিনিয়াম কর্পোরেশন ৪ বছর যাবৎ বন্ধ হয়ে আছে। কিন্তু কিসের জন্য আছে? আমরা জানি কেন্দ্রীয় সরকার এই কারখানা বন্ধ হবার পর একটা এনকোয়ারি কমিটি করেছিলেন। সেই কমিটি পরিষ্কারভাবে বলেছেন ম্যানেজমেন্টের দুর্নীতিমূলক কাজের জন্য এটা বন্ধ হয়ে আছে। এই রিপোর্ট পাওয়া সত্ত্বেও এই কারখানা এখনও পর্যন্ত চালু হয় নি। জনতা সরকার গভর্নমেন্ট হবার পর অ্যালুমিনিয়াম কর্পোরেশন অব ইন্ডিয়া তারা অধিগ্রহণ করেছেন। কিন্তু মুখ্যমন্ত্রীর একটা রিপোর্ট যা কাগজে বেরিয়েছিল তাতে দেখা গেল এই বিষয়টা কেন্দ্রীয় অর্থ দপ্তরে বহুদিন ধরে পড়ে আছে। তারপর ঢাকেশ্বরী কটন মিল সম্পর্কে বলি গত ৩/৪ বছর আগে রেডিও ও কাগজের মাধ্যমে প্রচার করা হল যে শ্রী সিদ্ধার্থবাবু বলেছেন এটা চালু করবেন। কিন্তু তার কিছুই হল না। যার ফলে সমস্ত মেশিন মিলের মধ্যে নষ্ট হয়ে যাচ্ছে। টেক্সটাইল হিসাবে যদি না চালানো সম্ভব হয় তাহলে অন্য কিছু করা যায় কিনা সেটা চিন্তা করা দরকার। গত ৫ বৎসরে পশ্চিমবাংলার অনেক জায়গায় আমরা দেখেছি পাথর পড়ে আছে, যাতে লেখা আছে মুখ্যমন্ত্রী কর্তৃক ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে। জামুড়িয়ায় এই রকম একটা ট্রাকো কারবাইড কারখানা হবে বলে পাথর পড়ে আছে যাতে লেখা ১৯৭৩ সালে ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়েছে। এই অবস্থা থেকে যে মোড় নেওয়া হয়েছে, তার জন্য এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[7-30 — 7-40 P.M.

## Presentation of Report

### Eighteenth Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** আজ আমার কক্ষে অনুষ্ঠিত বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির বৈঠকে ৮ই, ১০ই এবং ১১ই মার্চ ১৯৭৮ তারিখের জন্য নিম্নলিখিত পরিবর্তিত কর্মসূচি গ্রহণ করা হয়েছে, যথা—

Wednesday, 8.3.78

(i) (a) The Calcutta University (Temporary Supersession) Bill, 1978 (Introduction).

(b) Discussion on Statutory Resolution the notice of which was given by Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli,

(c) The Calcutta University (Temporary Supersession) Bill, 1978 (Consideration and Passing)—3 hours.

(ii) (a) The Burdwan University (Temporary Supersession) Bill, 1978 (Introduction),

(b) Discussion on Statutory Resolution, the notice given by Shri Bholanath Sen,

(c) The Burdwan University (Temporary Supersession) Bill, 1978 (Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(iii) (a) The Kalyani University (Temporary Supersession) Bill, 1978 (Introduction),

(b) Discussion on Statutory Resolution, the Notice given by Shri Bholanath Sen.

(c) The Kalyani University (Temporary Supersession) Bill, 1978 (Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(iv) (a) The North Bengal University (Temporary Supersession) Bill, 1978 (Introduction),

(b) Discussion on Statutory Resolution, the notice of which was given by Shri Bholanath Sen.

(c) The North Bengal University (Temporary Supersession) Bill, 1978 (Consideration and Passing)— ½ hour.

(v) The Bidhan Chandra Krishi Viswa Vidyalaya (Temporary Supersession) Bill, 1978 (Introduction, Consideration and Passing)—1 hour.

Thursday, 9.3.78 — Business as already fixed and published in item No. 244 in Bulletin—Part II, dated 3rd March, 1978

Friday, 10.3.78 — (i) Demand No. 54 (309—Food and 509—Capital Outlay on Food).

(ii) Demand No. 43 [288—Social Security and Welfare (Civil Supplies)]—3 hours.

(iii) Demand No. 67 (734—Loans for Power Projects)—2 hours.

Saturday, 11.3.78 — (i) The West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Bill, 1978 (Introduction, Consideration and Passing)— ½ hour.

(ii) Demand No. 42 (287—Labour and Employment)—3 hours.

The House will sit at 11 a.m. on Saturday the 11th March, 1978.

এখন আমি পরিষদীয় মন্ত্রীকে উক্ত প্রতিবেদনে সুপারিশ করা প্রস্তাব সভায় পেশ করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির অষ্টাদশ প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবের বিরুদ্ধে কারও কোনও আপত্তি নেই।

## VOTING ON DEMAND FOR GRANTS

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় তার বাজেট বর্ক্তৃতার একটা জায়গায় বলেছেন বর্তমানে সরকারি বিভাগের পরিচালনাধীন ৯টা সংস্থা এবং ১৩টি ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠান আছে। কিন্তু তিনি এগুলির সম্বন্ধে ভবিষ্যতের কোনও রূপরেখা দেন নি। এ বিষয়ে আমি একটা সাজেশন দিতে চাই। ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠা করার যথেষ্ট সুযোগ এখানে

আছে। আমি মনে করি না কেউ দেখিয়ে দেবে তারপর গভর্নমেন্টের দৃষ্টি সেদিকে যাবে বরং গভর্নমেন্টের দৃষ্টি আগেই সেদিকে যাওয়া উচিত। আমাদের উত্তরবঙ্গ শিল্পের দিক থেকে একেবারে অবহেলিত। সেখানে শিল্প গড়ে তোলার অনেক সুযোগ আছে এবং এবিষয়ে আপনাদের এক্সপ্লোর করা উচিত সেখানে কোথায় কোথায় শিল্পের সম্ভাবনা আছে। মালদহ জেলায় প্রচুর পাট হয়। বিশেষ করে উত্তর অংশ একেবারে পাট এলাকা। গাজরে যে হাট হয়, তাতে ৩ লক্ষ টাকার মতো পাটের কারবার হয়। রতুয়া, হরিশচন্দ্রপুর, ইটাহারে এবং বিহারের কিষাণগঞ্জ থেকেও পাট আসে। এই পাটগুলি সামসি প্রভৃতি জায়গায় ব্যবসায়ীরা কিনে নিয়ে যায়, চাষীদের তারা ন্যায্য দর দেয় না। যে চাষীরা অত্যন্ত পরিশ্রম করে পাট উৎপাদন করে দেশের কাজে সাহায্য করে সেই চাষীরা বঞ্চিত হয়। এখানে যদি গভর্নমেন্ট হাওড়ায় যে রকম বিরাট আকারের জুট মিল আছে সেই রকম না হলেও ছোট মিল করেন তাহলে চাষীরা ন্যায্য দাম পায় এবং সেখানকার ছেলেদের অনেক কর্ম সংস্থানের সুবিধা হতে পারে। সেখানে কমিউনিকেশনের হাই রোডের জন্য খানিকটা সুবিধা আছে বটে, সেজন্য সেখানে নানা রকম প্রোডাক্টস হতে পারে, সুতুলি, কার্পেট হতে পারে। মালদহে সুতুলির প্রচুর চাহিদা আছে আমের সিজনে। এই রকম ছোট ছোট শিল্প সেখানে গড়ে তোলা দরকার। মাননীয় সদস্য বললেন ক্ষুদ্র শিল্প, ক্ষুদ্র শিল্প বলতে এটা কটেজ ইন্ডাস্ট্রিজের মধ্যে চলে যায়। তা কেন হবে? আমি বলছি পাবলিক আন্ডারটেকিং-এর উদ্যোগ নিয়ে এটা করা হোক। বেসরকারি উদ্যোগে কো-অপারেটিভ বেসিসে শেয়ার বিক্রি করে এটা করতে বলছি না, সম্পূর্ণ সরকারি উদ্যোগে মিনি জুট মিল মালদহ জেলার চাঁচোলে যদি প্রতিষ্ঠিত করেন তাহলে ঐ এলাকার বহু ছেলের কাজের সংস্থান হবে। আমের সময় সুতুলির বিরাট চাহিদা আছে, সেটা মিটতে পারে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় শিক্ষিত বেকারদের জন্য ভাতা দেওয়ার ব্যবস্থা করেছেন। কিন্তু মজুর শ্রেণীর যারা বেকার তাদের জন্য ভাবনা-চিন্তা করে মফস্বল

[7-40 — 7-50 P.M.]

এলাকায় যদি এই ধরনের ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প করেন তাহলে মজুর শ্রেণীর বেকারদের সমস্যার খানিকটা সুরাহা হতে পারে। আশা করি মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় এই বিষয়ে যথেষ্ট গুরুত্ব দেবেন। মালদহ জেলায় প্রচুর র-মেটিরিয়াল তৈরি হয়। সমস্ত পশ্চিমবঙ্গের ৯০ ভাগ রেশম এই মালদহ জেলায় তৈরি হয়। কিন্তু দুঃখের বিষয় সেখানে উইভিং মিল নেই। কাঁচা মাল তারা সস্তা দরে বিক্রি করে দেয়, তারা ন্যায্য দর পায় না। আবার তার উপর সেলস ট্যাক্স বসিয়ে দিয়েছে। সেখানে সরকারি উদ্যোগে খানিকটা রিলিং-এর মতো বিরাট তৈরি হয়েছে, তাতে কোনও রকমে রিলিং করা হয়, কিন্তু তাতে কোনও কোকুন ইন্ডাস্ট্রি হতে পারে না, স্পিনিং মিল হতে পারে না, উইভিং মিল হতে পারে না। রেশম অন্য জায়গায় চলে যায়, সেখান থেকে ফিনিশ্‌ড প্রোডাক্ট চড়া দামে কিনতে হয়। এটা একটা ন্যাশনাল অ্যাসেট, এখানে যদি মিল করা যায় তাহলে এই ন্যাশনাল অ্যাসেট কাজে লাগতে পারে, শত শত বেকার তার দ্বারা প্রোভাইড হতে পারে। মালদহ জেলার আরও কিছু সম্ভাবনার কথা আপনাদের সামনে বলব। আপনারা সবাই জানেন যে সেখানে প্রচুর আম হয়। সেখানে পুরানো আমের গাছ কেটে নতুন গাছ বসানো হয়। সেই সমস্ত কাটা গাছ কলকাতায় চলে আসে। সেখানে কাঠের ফ্যাক্টরি তৈরি করতে পারেন। এরজন্য বাজেটে টাকা ধরা আছে। গত বছর ধরা

হয়েছিল ১৩ লক্ষ ৪০ হাজার টাকা, এবারে ধরা হয়েছে ১৬ লক্ষ টাকা। এই টাকা দিয়ে সেখানে উড ফ্যাক্টরি গড়ে তুলতে পারেন, তাতে মালদহ জেলার বিভিন্ন এলাকার লোকদের সুবিধা হতে পারে। তারপর ব্রিক ফ্যাক্টরি, ব্রিক ফিল্ড যা আছে তারজন্য বাজেটে টাকা ধরা আছে। গত বছর ধরা হয়েছিল ৩ লক্ষ টাকা, এবারে ধরা হয়েছে ১০ লক্ষ টাকা। নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড, এস ই পি স্কীম নানা রকম হচ্ছে, তাতে ইঁটের চাহিদা অনেক বেড়ে গেছে। সেজন্য গভর্নমেন্টের পরিচালনাধীন যদি ব্রিক ফিল্ড হয় তাহলে ভাল হয়। মিঃ স্পিকার, স্যার, কল্যাণী স্পিনিং মিলের কথা এখানে বলা হয়েছে। আমরা জানি কল্যাণী স্পিনিং মিলের সুতো টেন্ডার কল করে বড় বড় ব্যবসায়ীদের দেওয়া হয়, গরিব তাঁতিদের দেওয়া হয় না। ২৪ পরগনা জেলার মেটিয়াহাট, দেগঙ্গা থানার হাদিপুর, ঝিকরা, ভাঙ্গর থানার বিভিন্ন জায়গা, নদীয়া জেলার শান্তিপুর, এই সমস্ত জায়গায় গরিব তাঁতিদের যদি কল্যাণী স্পিনিং মিলের সুতো দেওয়ার ব্যবস্থা করেন তাহলে খুব ভাল হয়। আর একটা সাজেশন, মালদহে যে আম উৎপাদন হয়, সেই আমের একটা ফ্যাক্টরি কেন করা যেতে পারে না? এখানে একটা কো-অপারেটিভ বেসিসে করা হয়েছিল, তাতে ৬ লক্ষ টাকা লোকসান হয়ে গেল। গভর্নমেন্ট থেকে উদ্যোগ নিয়ে যদি সেখানে একটা পরিকল্পনা করার ব্যবস্থা করেন তাহলে সেই ফিনিশড প্রোডাক্ট শুধু এই দেশেই নয়, দেশের বাইরে চালান যেতে পারে। তার ফলে মালদহবাসী তথা পশ্চিমবাংলার লোকদের উন্নতি হতে পারবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাসবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প মন্ত্রী মহাশয়, আমাদের কাছে যে বাজেট উপস্থাপিত করেছেন এবং সেই সম্পর্কে যে ভাষণ দিয়েছেন তাতে তিনি নিজে একটা নিরাশার সুর ব্যক্ত করেছেন। আমি তার ভাষণ থেকে যে কটি বিষয় বেশি লক্ষ্য করেছি, সেগুলো হচ্ছে এই প্রথম তিনি সর্বভারতের পূর্ব বৎসরের তুলনায় যে শিল্পোন্নয়ন বেড়েছে—সারা ভারতে বেড়েছে ২.৩০ শতাংশ, কিন্তু পশ্চিমবাংলায় বাড়া তো দূরের কথা, এক শতাংশ বেশি কমে গেছে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেটা কংগ্রেস আমলে।

**শ্রী রাসবিহারী পাল ঃ** আমি কোনও আমলের কথা বলছি না। এই সময় আমরা দেখছি ১৬৩টি অনুমোদিত প্রকল্প বাতিল হয়েছে। এবং কাজকর্ম মন্থর গতিতে চলছে। অনগ্রসর এলাকায় শিল্পের প্রসার ঘটেনি। আর একটা কথা বলেছেন চালু ইউনিটগুলো সম্প্রসারণ এবং নতুন নতুন ইউনিট স্থাপনের জন্য রাজ্য সরকার একটা উৎসাহমূলক পরিকল্পনা নিচ্ছেন এই পাঁচটি বিষয়ে আমার বক্তব্য আপনাদের কাছে রাখছি। পূর্ববর্তী বক্তারা যা বলেছেন, আমি তাদের কাছ থেকে একটি মাত্র কথা বুঝতে পেরেছি যে কেন্দ্রীয় সরকার অন্যান্য সমস্ত বিষয়ের মতো এই শিল্প উন্নয়নের কাজেও সহযোগিতা করছেন না। বর্তমানে যে সরকার এসেছেন, তারা সমস্ত পরিকল্পনা প্রস্তুত করে কেন্দ্রীয় সরকারের কাছে দিচ্ছেন, কিন্তু তারা গ্রহণ করছেন না। আমার জানা আছে এই রকম একটা পরিকল্পনা, যার জন্য কেন্দ্রীয় সরকার নিজেরা এগিয়ে এসে সম্পূর্ণ অর্থ বরাদ্দ করতে প্রস্তুত আছেন এবং সেই পরিকল্পনা প্রস্তুতের জন্য আপনার বিভাগকে বার বার বলা হচ্ছে, সেই কথাটা প্রথমে

আপনাদের কাছে উপস্থিত করছি। আপনারা জানেন পশ্চিমবাংলায় লবনের একান্ত অভাব আছে। পশ্চিমবাংলায় সমুদ্র উপকূলবর্তী অঞ্চলে ২৪ পরগনা এবং মেদিনীপুরে লবন উৎপাদনের প্রচুর ক্ষেত্র আছে। ঐ ক্ষেত্রের মধ্যে অনেক স্থানে হাজার হাজার একর জমি সরকারি জমি রয়েছে এবং কয়েক মাস পূর্বে কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রী স্বয়ং এখানে এসে একটা আলোচনা সভা করেছিলেন। তাতে আমাদের মন্ত্রী মহাশয় উপস্থিত ছিলেন। আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি, তিনি এই পরিকল্পনা বানচাল করবার জন্য, অন্তত এই পরিকল্পনা অবিলম্বে যাতে কার্যকর হয়, এই প্রচেষ্টা আমরা দেখতে পাচ্ছি না। আমার জানা আছে সেখানে যে তিনটি ব্লক আছে লবন তেরির জন্য, এ বি সি ব্লক সেই এ ব্লকে কয়েকটি সংস্থা কাজ করছে, বি ব্লকে কয়েক হাজার একর জমি আছে, তার মধ্যে অন্তত হাজার খানেক একর জমি সরকারি নিজস্ব জমি আছে। সি ব্লকে অনেক সরকারি জমি আছে। এই কয়েক মাসের মধ্যে কোন স্থান থেকে আবশ্যক জমি ঐ ভারত সরকারকে ঐ কাজের জন্য দেওয়া যেতে পারে, তার পরিকল্পনা স্থির করতে পারা গেল না। এখন শুনতে পাচ্ছি, সেই বি ব্লকে কোনও জমি না নিয়ে যেখানে অন্তত এক হাজার বিঘা সরকারি জমি আছে, আরও অনেক বেসরকারি জমি পাওয়া যেতে পারে, তাও ছেড়ে দিয়ে, কয়েকখানি গ্রাম নিয়ে এবং সি ব্লকের কিছু জমি নিয়ে এই পরিকল্পনা কার্যকর করা হবে।

যদি এটা ভুল হয় মিথ্যা হয় তাহলে খুবই আনন্দের কথা হবে। আমি বলতে চাই এই পরিকল্পনা প্রস্তুত করে যত তাড়াতাড়ি দেওয়া হয় তত ভাল। এই কথাটাই আমি এখানে বলতে চাই। কারণ যে জমিগুলি সহজে পাওয়া যেতে পারে সেই জমিগুলি যেন নেওয়া হয়। এই সম্পর্কর আর্থিক যে ব্যয় তা কেন্দ্রীয় সরকার দিতে প্রস্তুত আছেন বলে আমরা মনে করি। এরপরে একটি কথা বলব যে অনগ্রসর এলাকায় শিল্পের প্রসার ঘটেনি, কিন্তু সেই শিল্প প্রসার ঘটানোর কি ব্যবস্থা করা যেতে পারে তার কি ব্যবস্থা নেওয়া হচ্ছে।

[7-50 — 8-00 P.M.]

মেদিনীপুর জেলায় কয়েকটি বিশেষ শিল্প আছে তার মধ্যে একটি হচ্ছে তাঁত শিল্প—এই তাঁতের শিল্পীদের উন্নয়নের জন্য কি ব্যবস্থা আছে সেটা বোঝা যাচ্ছে না। এখানে পাওয়ার লুম এবং যে সব তাঁত আছে সেই তাঁতগুলির মধ্যে আপনাদের যে ব্যবস্থা আছে—আমরা দেখতে পাচ্ছি বিশেষ কোনও ব্যবস্থা নাই যাতে কার্যকর ভাবে তারা সাহায্য পেতে পারে, সুতরাং সেই ব্যবস্থা করতে হবে। এখানে একটা কথা বলা হয়েছে যে অন্যান্য ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় যে সব পরিকল্পনা গ্রহণ করেছেন তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে প্রত্যেকটি ইনসেনটিভ স্কীম এর ক্ষেত্রে ভারত সরকার যে শিল্পগুলি অধিগ্রহণ করেছেন— এগুলি হচ্ছে ভেষজ এবং রাসায়নিক শিল্প। ভেষজ এবং রাসায়নিক শিল্প পঃ বাংলায় কেন অনগ্রসর হল তার কারণ অনুসন্ধান করা দরকার। আমরা জানি পঃবাংলায় যে সব শিল্প কয়েক বছর পূর্বে ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ স্থান অধিকার করে ছিল—যেমন বেঙ্গল কেমিকেল বেঙ্গল ইমিউনিটি—যে সব প্রতিষ্ঠান যে সব আবশ্যকীয় ঔষধ তৈরি করত আজকে সে সব প্রতিষ্ঠান রুগ্ন শিল্পে পরিণত হয়েছে। এখানে যে কুইনাইন তৈরির কারখানা ছিল এখন তার দাম দ্বিগুণ হয়ে গেছে এই সব দিকে সরকারের লক্ষ্য রাখা দরকার। আমরা দেখতে পাচ্ছি যে কয়েক বছরের

মধ্যে যে সমস্ত ইন্ডাস্ট্রিতে উৎপাদন বেশি হত সেই সব ইন্ডাস্ট্রিতে ফিনিশড প্রোডাক্ট কম হয়েছে। একমাত্র চা শিল্প এবং আর দুই একটি শিল্পে উৎপাদন বৃদ্ধি পেয়েছে। আর সব ইন্ডাস্ট্রিতে উৎপাদন কমে গেছে। এটা ভারত সরকারের নীতির ফলে এটা হয়েছে বলে আমরা স্বীকার করি না। আমার যতদুর মনে হয় যে বিভাগীয় পরিচালন ব্যবস্থা আছে যেগুলি ঠিক দক্ষতার এবং নিষ্ঠার সঙ্গে পরিচালিত হচ্ছে না। আপনারা বলতে চাচ্ছেন যে ভারত সরকারের গাফিলতির ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে একথা আমি স্বীকার করতে পারিনা। তাদের যতদুর মনে হয় এই যে বিভাগীয় পরিচালন ব্যবস্থা আছে সেগুলি ঠিক দক্ষতার সঙ্গে ও নিষ্ঠার সঙ্গে পরিচালিত হচ্ছে না, দক্ষতা ও নিষ্ঠার অভাবে এই অবস্থার সৃষ্টি হয়েছে এবং এর জন্য যে ব্যবস্থা করা দরকার সেই পরিমাণে অর্থ বরাদ্দ বা সেই রকম কার্যসূচি গ্রহণ করা হয়েছে বলে আমার মনে হয় না। এখানে আপনারা দেখেছেন এই সব ইন্ডাস্ট্রিতে অর্থাৎ ১৯৬৫ সালে ৩ লক্ষ ৪ হাজার ৩৩ মিটার প্রোডাকশন ছিল সেখানে ১৪ শত মিটার আজকে লস দিয়েছে, কাজেই প্রায় অর্ধেকের মতো প্রোডাকশন দিচ্ছে। কাপড় বিদেশে তৈরি না হওয়ার এই সব কারণ আছে সেগুলির প্রতিকার করুন। এই শিল্পের উন্নতি হলে বহু কর্মী এবং বহু শ্রমিক এই কাজে আত্ম নিয়োগ করতে পারে। এই রকম কথা সমস্ত শিল্পেই—জুট, আয়রন, ফিনিশড স্টিল, সুগার, পেপার, পেপার বোর্ড ইত্যাদি সমস্ত শিল্পই ভালভাবে পরিচালিত হচ্ছে না। এর ভিতর আর একটা জিনিস দেখতে পাচ্ছি অধিক জায়গাতে যেসব রুগ্ন শিল্প বা দুর্বল শিল্প যেগুলি গ্রহণ করা হয়েছে সেগুলি হচ্ছে একটা রবারজাত কারখানা, একটা ভেষজ রাসায়নিক কারখানা এবং তিনটি পাট শিল্পের কারখানা বর্তমান বৎসরে ভারত সরকার গ্রহণ করেছেন এবং আরও কয়েকটি গ্রহণ করার ইচ্ছা এই কমিটি দিয়েছে। এই সব দেখে আমি বুঝতে পারছি যে এই বাজেটের দ্বারা পশ্চিমবঙ্গের শিল্পের যথেষ্ট উন্নতি হতে পারে না এবং এইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছিনা।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার জবাবি ভাষণ দেবার আগে ব্যক্তিগত কৈফিয়ত হিসাবে আমি কয়েকটি কথা আপনার সামনে রাখতে চাই। কংগ্রেস সদস্য, বোধহয় ইন্দিরাপন্থী, শ্রীহবিবুর রহমান আমার সম্বন্ধে কয়েকটি ব্যক্তিগত অভিযোগ করেছেন যেগুলি তিনি বোধহয় কোনও বন্ধুর কাছ থেকে শুনেছেন, সেগুলি সবই অসত্য। তিনি বলেছেন আমি ইন্ডাস্ট্রিয়ালিস্ট, আমি ইন্ডাস্ট্রিয়ালিস্ট নই, কোনও ইন্ডাস্ট্রিতে আমার কোনও শেয়ার নেই এবং আমি তার মতো বড় জোতদারও নই। আমার ব্যক্তিগত ইনকাম—এটা ছেড়ে দিলে, মাসে ৪-৫ শত টাকাও নয়। আমি হোল টাইম পলিটিক্স করি এবং আমি যেভাবে কাটাই সেটার সংবাদ নেওয়া উচিত ছিল। তিনি হয়তো মনে করেছেন যে আমার দাদাদের কারখানা আছে—একটা কথা স্বীকার করতেই হয় যে তার ভাই কিম্বা দাদার যদি সম্পত্তি থাকে এবং তাতে যদি তার কোনও অংশ না থাকে তাহলে তাকে কি বড় লোক বলা যেতে পারে বা তার ভাইএর সম্পত্তি দেখিয়ে বললেন তিনি ইন্ডাস্ট্রিয়ালিস্ট?

একথা আমি পরিষ্কারভাবে বলতে চাই, (নয়েজ), হবিবুর রহমান সাহেব, দয়া করে শুনুন, আমার দাদারাও ইন্ডাস্ট্রিয়ালিস্ট বলতে যা বুঝায় তা নয়। ক্ষুদ্র শিল্প বলতে যা বুঝায় এই রকম তিনটি কারখানা তাদের ছিল, তারমধ্যে দুটি কারখানা অর্থের অভাবে, পরিচালন

গলদের জন্য বন্ধ হয়ে গেছে। এখন পর্যন্ত খুলতে পারছেন না। আপনি নিশ্চয়ই জানেন পশ্চিমবাংলায় দুশোর মতো কারখানা বন্ধ হয়ে আছে, মালিকরা অর্থের অভাবে খুলতে পারছেন না, আমি সরকার থেকেও অর্থের অভাবে তাদের সাহায্য করতে পারছি না, যদি মিনিস্টার হয়ে কিছু করার ক্ষমতা থাকত, তাহলে তাদের দুটিও খুলিয়ে দিতে পারতাম, কিন্তু সেটা করার আমার ক্ষমতা নাই। আপনারা সকলেই জানেন কেন্দ্রীয় সরকার আমার হাতে সে রকম হয়তো ক্ষমতা দেননি। কাজেই ইন্ডাস্ট্রিয়ালিস্ট আমার দাদারা নন। তিনি জোতদার হিসাবে যে টাকা রোজগার করেন, আমার মনে হয় আমার দাদারাও এত টাকা রোজগার করেন না।

মাননীয় স্পিকার মহাশয়, আমার জবাবি ভাষণ দিতে গিয়ে, আমি প্রথমেই ডঃ শাশ্বতী বাগ যেকথা বলেছেন, তিনি অবশ্য এখানে নেই, তার উত্তর দিচ্ছি। তিনি বলেছেন বাজেট বরাদ্দ কমাতে হল কেন সাড়ে তিন কোটি টাকার মতো? তার পার্টির সরকারই তো কেন্দ্রে বসে রয়েছেন, আমরা বহু তদ্বির তদারক করেছি। প্ল্যান্ড যে বাজেট সেটা কমাতে হয়েছে কিন্তু নন-প্ল্যান্ড বাজেট কমানো হয়নি। তিনি পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের কথা তুলেছেন, তাও ঠিকভাবে বক্তব্য রাখতে পেরেছেন বলে আমার মনে হয় না। তিনি বলেছেন যেখানে ১৬০ কোটি টাকার প্রকল্প, এই বছর মাত্র কয়েক লক্ষ টাকা বাজেটে রাখা হয়েছে। ১৬০ কোটি টাকার প্রকল্প সবই আমাদের পশ্চিমবঙ্গ সরকার দেবেন? পশ্চিমবঙ্গকে যদি খুব বেশি দিতে হয় তো বছরে তিন চার কোটি টাকা দিলেই বেশি দেওয়া হবে। যদি মনে করে থাকেন যে ১৬০ কোটি টাকার প্রকল্প একেবারে প্রথম বছরেই সেটাকে সম্পূর্ণরূপে তৈরি করে ফেলব, তাহলে তারা ভুল করবেন। এই প্রকল্প তৈরি হতে ৪/৫ বছর লাগবে, একথা সমস্ত সদস্যই জানেন প্রাথমিক যা কিছু শুরু করেছি, লেটার অব ইন্টেন্ট পাবার সাথে সাথে প্রোজেক্ট রিপোর্ট ঠিকমতো ভেরিফাই দেখার জন্য এক্সপার্ট কমিটি তৈরি করেছিলাম, তারা সেই রিপোর্টও দিয়ে দিয়েছেন এবং সেই রিপোর্টে কয়েকটি সাজেশন দিয়েছেন—প্রকল্পকে এগিয়ে নিয়ে যেতে গেলে কিভাবে কাজ করতে হবে। আগামী নভেম্বর মাসে কেন্দ্রীয় সরকারের কাছে দুটি জিনিস রাখতে হবে। একটা হচ্ছে এক্সটেন্ডেড প্রকল্প এবং দ্বিতীয় হচ্ছে এই টাকাটা কোথা থেকে আসবে এবং কাদের কাছ থেকে নো-হাউ নেব। এই সম্পর্কে আট মাসের মধ্যে কাজ করতে হবে। তার জন্য আমরা খুব তাড়াতাড়ি এটুকু কাজ শেষ করবার চেষ্টা করছি এবং প্রকল্প ঠিকমতো তৈরি করবার জন্য ম্যানেজিং কমিটি তৈরি করেছি, একজন একজিকিউটিভ অফিসার—নাম এখনও অবশ্য দিইনি, বলা যেতে পারে তাকে নিয়োগ করেছি, তিনি প্রোজেক্ট তৈরি করবেন, করে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করবেন। আমাদের বিদেশে যাবার জন্য কেন্দ্রীয় সরকারের বহুগুণা অনুরোধ করেছেন, বলেছেন বিদেশে গিয়ে দেখে আসুন কোথায় কোন জায়গা থেকে নো-হাউ পাওয়া যাবে, আমি সরকারি টিম নিয়ে দেখে আসব কোন জায়গা থেকে পাওয়া যাবে। তারপরে জমি দখল করার কথা, হলদিয়াতে জমি দখল নিয়ে তা প্লেইন করবার চেষ্টা করব, তার জন্য প্রকল্প রিপোর্ট কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করব। কোথা থেকে টাকা পাওয়া যাবে, সেটা সকলে মিলে চিন্তা করে টাকার ব্যবস্থা করতে হবে।

[8-00 — 8-10 P.M.]

তবে আমি আশা করি এই ১৬০ কোটি টাকাই হোক, আর দুশো কোটি টাকাই হোক, আমরা সকলে যদি প্রচেষ্টা করি তাহলে এই টাকার সংস্থান করতে পারব। তিনি পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে গুটি কয়েক কথা বলে গেলেন। পাবলিক আন্ডারটেকিং সম্বন্ধে আরও অনেক মাননীয় সদস্য বলেছেন। আমাদের এই সরকারি সংস্থাগুলি যে অবস্থায় দেওয়া হয়েছে তাতে এইগুলোকে যে লাভজনক সংস্থায় পরিণত করা কত শক্ত ব্যাপার তা মর্মে মর্মে অনুভব করি। আজ যে অবস্থায় আছে তা থেকে উন্নততর অবস্থায় নিয়ে যাওয়ার জন্য আমরা প্রচেষ্টা চালাচ্ছি। আমরা আমাদের যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি স্টেটমেন্ট রেখেছি তার ভেতরে অত্যন্ত পরিষ্কাভাবে বলেছি, আমাদের দেশের যদি শিল্পায়ন করতে হয় তাহলে এই পাবলিক আন্ডারটেকিং অর্থাৎ সরকারি সংস্থাগুলোর একটা নেতৃত্ব গ্রহণ করতে হবে। এগুলোকে একটা আদর্শস্থানীয় প্রতিষ্ঠান হিসাবে গঠন করতে হবে। এর মধ্যে যে দুর্নীতি আছে, যে টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশন আছে, ওয়ার্কারদের মধ্যে কাজ না করার একটা প্রবণতা আছে—সেগুলোকে দূর করে যাতে করে শিল্পায়নে নেতৃত্ব নিতে পারে তার বন্দোবস্ত করতে হবে। তিনি বলেছেন আমাদের এখানে শিল্পায়নের জন্য কোনও রকম সার্ভে করা হয় নি। আমাদের ডবলুউ বি এস আই থেকে একটা সার্ভে করা হয়েছে এবং সার্ভে করে প্রায় ৩ শো, সাড়ে তিনশো প্রকল্প পশ্চিমবঙ্গে করা যায়, এই রকম মোটামুটি একটা ছোট-খাট প্রকল্প করেছেন। যারা এন্টারপেনাররা আসছেন, কিভাবে কারখানা করা যেতে পারে সে সম্পর্কে তাদের আমরা উপদেশ দিচ্ছি এবং সে সম্পর্কে কাজ আমরা করে চলেছি। তিনি ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস সম্বন্ধে বলতে গিয়ে. একটা অদ্ভুত কথা বলেছেন। আমরা ক্লোজ অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিতে নাকি লোন স্যাংশন করছি। আমাদের সে অধিকার নেই। আমরা তা পারি না। লোন দেওয়ার জন্য ব্যাঙ্ক আছে, আই আর সি আই আছে। নানা ফ্যাইন্যান্সিয়াল ইনস্টিটুউশন আছে। তিনি এটা জানেন, তবুও ভুল কথা বলেছেন। তিনি বলেছেন ইন্ডাস্ট্রিস কেন সিক হয়ে যাচ্ছে আমরা তা দেখছি না। আমার মনে হয় তিনি কাগজপত্র দেখেন না। ইন্ডাস্ট্রি কেন সিক হয়ে যাচ্ছে এই সম্পর্কে ইন্ডাস্ট্রির লোকেরা বহু সেমিনার করেছেন এবং এই সম্পর্কে বহু তথ্য সংগৃহীত হয়েছে, কিছু আলোচনা হয়েছে এবং সিকনেস যাতে প্রিভেন্ট করা যায় তারজন্য সরকারি প্রচেষ্টা চালানো হয়েছে। হলদিয়াতে ল্যান্ড অ্যাকুইজিশনের কথা বলেছেন। তিনি তো সব জানেন, তাসত্ত্বেও কেন বললেন তা জানি না। ল্যান্ড অ্যাকুইজিশনের ক্ষেত্রে কংগ্রেস সরকারের আমলে অ্যাক্টে যা করা হয়ছিল তাতে ৮০ শতাংশ দেওয়া হচ্ছিল। কিন্তু তাতে ল্যান্ডের পজেশন যাদের তারা দিতে রাজি হচ্ছিল না। আমরা অ্যাক্ট ওয়ান এর পরের থেকে করব। উনি জানেন ল্যান্ড অ্যাকুইজিশন করা হয়েছে। যাদের জমি নেওয়া হয়েছে তাদের সরকারের পক্ষ থেকে চাকুরি দেবার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে এবং কিছু কাগজেও দেওয়া হয়েছে। কাজেই তিনি কি করে বললেন ল্যান্ড অ্যাকুইজিশন হচ্ছে না এবং চাকুরি দেওয়া হচ্ছে না, তা বুঝলাম না। তিনি একটা অদ্ভুত কথা বলেছেন বেকার ভাতা না দিয়ে ছোট ছোট শিল্প প্রতিষ্ঠান গড়ে তোলার কথা এবং তা দিয়ে বেকার সমস্যার সমাধান করা। ১৩ লক্ষ পুঁজিভূত বেকার আরও বেকার আছে। ওই ৯ কোটি টাকা দিয়ে হয়ে যাবে? ৫ শো হাজার কোটি টাকাতেও হবে না। কি করে বললেন জানি না। তিনি একজন শিক্ষিত

লোক এইভাবে বক্তব্য কি করে রাখলেন জানি না। রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট আমাদের নাকি নেই এই কথা বললেন। কিন্তু রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট আমাদের আছে এবং সেদিকে আমরা নজর দিচ্ছি। আমরা জানি রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট না হলে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন হওয়া যায় না।

স্যার, এখানে দাওয়া নরবুলা ও দেওপ্রকাশ রায় দার্জিলিং ডিস্ট্রিক্ট সম্বন্ধে বলেছেন। অবশ্য তারা এখানে নেই তাহলেও আমি সদস্যদের অবগতির জন্য বলছি যে দাওয়া নরবুলা নরবুং টি গার্ডেনের কথা বলেছেন। এটাকে টেক ওভারের কথা তিনি বলেছেন এবং তিনি বলেছেন টি ইন্ডাস্ট্রির উপর পশ্চিমবঙ্গ সরকারের কোনও নজর নাই। আজকে পশ্চিমবাংলার যদি কোনও শিল্পের অবস্থা ভাল হয় সেটা হল চা শিল্প। এই শিল্পের দিকে আমাদের নজর নেই এই কথা তিনি কোন দিক থেকে বললেন এটা যদি তিনি ভাল করে বলতেন তাহলে আমার পক্ষে ভাল হত। তিনি যে টি গার্ডেনটি টেক ওভারের কথা বলেছেন সেটা আমাদের হাতে নেই। খুবই ভাল হল যদি এটাকে নিয়ে আমরা টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে দিতে পারতাম। তারপর তিনি রাঙ্গারুন টি স্টেটের কথা বলেছেন। সেখানে আমরা ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে ল্যান্ড নিয়ে সেই ল্যান্ডে ডেভেলপ করার চেষ্টা করছি। তিনি বললেন দার্জিলিংয়ের জন্য বেকার সমস্যা সমাধানের কোনও স্কীম নাই। আমি বলতে পারি দার্জিলিংয়ের পশ্চিমবাংলার মধ্যে সবচেয়ে কম বেকার আছে। কারণ সেখানে যে শুধু বন দপ্তর আছে এবং সেখানে সিঙ্কোনা চাযের জন্য প্রচুর লোক নিয়োগ করা হয়। কুইনিন হয়ে দেশ থেকে ম্যালেরিয়া চলে যাবার পর কংগ্রেস সরকার সিঙ্কোনা চাষের জমি ৩৬০০ একর জমিতে নামিয়ে এনেছিল। আমরা সেটাকে ক্রমশ বাড়িয়ে ৬ হাজার একর করেছি। এবং সেখানে প্রচুর লোক নিয়োজিত হয়েছে। এছাড়া দার্জিলিং জেলায় পাবলিক আন্ডারটেকিং-এর তরফ থেকে ৩ হাজার ৩শত এম টি ক্যাপাসিটি অয়ারহাউস তৈরি করছি এবং তার কাজ অনেক দূর এগিয়ে গিয়েছে এবং আশা করছি ১৯৭৮ সালের মে মাসের মধ্যে কমপ্লিট হয়ে যাবে। কারশিয়াংয়ে ওয়েস্টি হাউস স্যাক্‌সবি কারখানা খোলা হয়েছে এবং এ ছাড়া কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এখানে একটি এইচ এম টি ইউনিট কারখানা খোলা হয়েছে এবং সেটা শীঘ্রই চালু হবে। আমাদের দেওপ্রকাশ রাই মহাশয় বললেন যে একটা ইন্ডাস্ট্রিয়াল স্টাডি টিম দার্জিলিং সম্বন্ধে একটা রিপোর্ট নাকি দিয়েছে। অবশ্য আমি সে সম্বন্ধে কিছু জানি না। তিনি যদি সেই রিপোর্টের একটা কপি আমাকে দিতে পারেন তাহলে সেটা আমি বিবেচনা করে দেখব। তিনি তিলধারিয়া কোল বেল্টের কথা বলেছেন। কিন্তু একথা জানা দরকার যে সেখানে অতি নিকৃষ্ট জাতের কোল পাওয়া যায়। কোল মাইনিংয়ের কথা তিনি বললেন বটে কিন্তু সেখানে ওপেন ক্যাস্ট মেথডে কোল আহরণ করতে হবে পুকুরের মতো খুঁড়ে কোল বের করতে হবে এবং তাতে আমাদের যে সেখানে বন সম্পদ আছে সেটা নষ্ট হবার চান্স আছে। যা হোক এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য আমি বলব। কারণ কয়লা শিল্প আমাদের হাতে নেই। শ্রী নিহার বসু মহাশয় কল্যাণী স্পিনিং মিল সম্বন্ধে বললেন যে সেখানে যে সুতা বিক্রি হয় সেটা টেন্ডার দিয়ে বিক্রি করা হয় না কেন। আমরা ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম উইভারস কো-অপারেটিভ একটা অ্যাপেক্স বডি ও ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট এই দুটি সংস্থাকে আমরা বাজার দরে ২% কম দরে বিক্রি

করি। তারপর তারা যখন নিতে না পারে তখন টেন্ডার ডেকে প্রাইভেট লোকদের আমরা দিই। যা হোক তিনি যে উপদেশ দিয়েছেন সেটা আমি বিবেচনা করে দেখব।

[8-10 — 8-20 P.M.]

শ্রী অমর রায় শ্রীদূর্গা কটন মিল, মোহিনী কটন মিল-এর কথা বলেছেন। এটা সম্বন্ধে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের বক্তব্য পাঠিয়েছি। এই সম্পর্কে আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই, যেটা আমি বক্তব্যের মধ্যেও রেখেছি—এই বন্ধ এবং দুর্বল শিল্প দপ্তরের কোনও ক্ষমতা নেই। টাকা নেই, বন্ধ কারখানা নেওয়ার ক্ষমতা নেই, অধিগ্রহণ করার ক্ষমতা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের নেই, এমন কি তদন্ত করার ক্ষমতা পর্যন্ত আমাদের নেই। আইনে আছে যে এই তদন্ত করার ক্ষমতা কেন্দ্রীয় সরকার আমাদের ন্যস্ত করতে পারেন। এই ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী গত ৬ মাস ধরে, অর্থমন্ত্রী এবং আমি কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেছি যে অন্তত এই তদন্ত করার ক্ষমতা আমাদের দেওয়া হোক যাতে আমরা তদন্ত করে বলতে পারি, সুপারিশ করতে পারি তোমাদের কাছে যে এটাকে অধিগ্রহণ কর কিম্বা আমরা অধিগ্রহণ করছি, আমরা টাকা খরচের দায়িত্ব নিচ্ছি, ম্যানেজমেন্টের দায়িত্ব নিচ্ছি, আমাদের হাতে দায়িত্ব দিয়ে দাও। এখন পর্যন্ত সেই ক্ষমতা আমাদের দেন নি। আমি এই সেদিনও কেন্দ্রীয় শিল্প মন্ত্রী জর্জ ফার্নান্ডেজ-এর সঙ্গে দেখা করে বলেছিলাম—তিনি বললেন এই ডেলিগেশনের কিছু করা যায় কিনা আমি দেখছি। টাকার জন্য প্ল্যান বাজেটে বন্ধ ও দুর্বল শিল্প দপ্তরের জন্য ৮ কোটি টাকা চেয়েছিলাম। গত বছর ৫ কোটি টাকা খরচ হয়েছে। এই কারখানাগুলি কিছু কিছু খুলতে রাজি আছি। কিন্তু তারা এক কোটি টাকা মাত্র বরাদ্দ করেছেন, ৭ কোটি টাকা কেটে দিয়েছেন। কাজেই আমাদের অর্থমন্ত্রীকে আমাদের এই বাজেটের নন-প্ল্যান থেকে ৩।। কোটি টাকা দিতে হচ্ছে এবং আমাদের বাজেট বরাদ্দ প্রায় গতবারের চেয়ে ৫০ লক্ষ টাকা কমাতে হচ্ছে। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন সম্পর্কে আমাদের অমরবাবু গুটি কয়েক কথা বলেছেন। আমি এখানে একটি কথা বলে রেখে দিই এই এন টি সিতে আমাদের শেয়ার হচ্ছে মাইনরিটি শেয়ার। ৩টিতে মাত্র আমাদের ডাইরেকটর আছে, মেজরিটি হচ্ছে ইন্ডিয়া গভর্নমেন্টের—আমরা আমাদের ব্যক্তব্যগুলি বলতে পারি, কিন্তু আমাদের কর্তৃত্ব এর উপর নেই। এই সম্পর্কে আমি গুটি কয়েক তথ্য তাকে দিতে পারি। সেই তথ্যগুলি হচ্ছে মডার্নাইজেশন ১৪টি ইউনিট মডার্নাইজেশন না করলে এটা চলতে পারে না, এটা লাভজনক সংস্থায় পরিণত হতে পারে না। সেই জন্য ১০।। কোটি টাকার সংস্থান রাখা হয়েছে ১৪টি মিলকে মডার্নাইজ করার জন্য। তার মধ্যে ৭ কোটি টাকা মেশিনারির জন্য অর্ডার অলরেডি চলে গেছে এবং ৩ কোটি ৮০ লক্ষ টাকার যে একটা চিত্র আঁকবার চেষ্টা করছেন যে ভবিষ্যত কিছুই নেই, তা আমার মনে হয় না। তবে হ্যাঁ, পরিচালনার মধ্যে গলদ আছে, সেগুলি আমাদের ডাইরেক্টরস যারা আছেন তারা তুলে ধরবার চেষ্টা করছেন। এখন সেইগুলি যাতে ঠিকমতো রাস্তায় আনা যায় সেই ব্যাপারে চেষ্টা চলেছে, এই বিষয়ে আমরা দৃষ্টি রেখেছি। হবিবুর রহমান ফেলিওর অব পাওয়ার সাপ্লাই-এর কথা বলেছেন। পাওয়ার প্ল্যান্টের অবস্থাটা আমরা সকলেই দেখতে পাচ্ছি। এই সম্পর্কে আমাদের সরকার অবহিত আছেন। বিদ্যুতের যে সঙ্কট চলেছে সেই সঙ্কট থেকে কি করে পেরিয়ে যাওয়া যায় সেই প্রচেষ্টা আমরা চালিয়েছি। আপনারা নিশ্চয় জানেন যে আমরা

যখন সরকারে আসি তখনও বিদ্যুতের অবস্থা এই রকম ছিল। বিশেষত সাঁওতালডির দুটো পাওয়ার প্ল্যান্টের জন্য বি এইচ ই এল থেকে যন্ত্রপাতি সাপ্লাই করা হয়েছে সেগুলিকে ঠিকমতো বাগে আনা যাচ্ছে না, যার ফলে পাওয়ার প্ল্যান্টের এই অবস্থা হয়েছে। তবে আমরা মনে করি দু-চার মাসের মধ্যেই এই অবস্থা কেটে যাবে। সাধারণ মানুষের কষ্ট যে হচ্ছে সে বিষয়ের কোনও সন্দেহ নেই। দু-চার মাস পরেই দুটি ইউনিট তৈরি হয়ে যাচ্ছে, সেগুলি কমপ্লিট হয়ে গেলেই বিদ্যুতের অবস্থার উন্নতি হবে এবং মাননীয় সদস্যদের এইটুকু জেনে রাখা দরকার যেভাবে বিদ্যুত তৈরির প্রোগ্রাম আমরা করেছি তাতে ইন্ডাস্ট্রিয়াল প্রোগ্রামও ঠিক তার সঙ্গে একই ভাবে তাল রেখে চলবে, আমরা কোনও রকম ক্ষতিগ্রস্ত হতে দেব না এবং হবেও না। কৃষ্ণা গ্লাস সিলিকেট সম্পর্কে যে কথা আমাদের পতিতপাবন পাঠক মহাশয় তুলেছেন সেই সম্পর্কে আমি দু-চারিটি কথা বলতে চাই। তিনি কৃষ্ণা গ্লাস সিলিকেট ন্যাশনালাইজেশনের জন্য বক্তব্য রেখেছেন। টেক ওভার পিরিয়ড আরও দু' বছর এক্সটেন্ড করার জন্য আমরা ইন্ডিয়া গভর্নমেন্টকে অনুরোধ করেছিলাম এবং সেটা হয়ে গেছে।

আর মডার্নাইজেশনের একটা প্রোপ্রোজাল আমাদের এখানে যে অথরাইজড বডি আছে—তারা একটা প্রোপ্রোজাল রেখেছেন, সেটা হচ্ছে ৯১ লক্ষ টাকার কিন্তু সেটা আরও ভালভাবে খতিয়ে দেখতে হবে। তা দেখে সেই প্রোপ্রোজাল অনুযায়ী আমরা কাজ করার চেষ্টা করব। তবে যতক্ষণ পর্যন্ত না এর বাজার কি আছে তা ভালো ভাবে সার্ভে করা হচ্ছে এবং এই প্রোজেক্ট যেটা তারা দিয়েছেন—সেই মডার্নাইজেশনটা, সেটা ভ্যায়াবল কিনা আমরা বুঝতে পারছি ততক্ষণ পর্যন্ত আমরা কেন্দ্রীয় সরকারকে এটা ন্যাশনালাইজড করার জন্য অনুরোধ করতে পারছি না, কিম্বা আমরা ন্যাশনালাইজ করার বিষয় বিবেচনা করতে পারছি না। এই দুটি আমরা দেখছি, দেখি হলে যদি সন্তোষজনক ফল এর থেকে পাওয়া যায় তাহলে আমরা এটা ন্যাশনালাইজ করে নেব। বিকাশ চৌধুরি মহাশয় শিপ বিল্ডিং ইয়ার্ডের কথা বলেছেন। আমি জানাতে চাই যে, শিপ বিল্ডিং ইয়ার্ডের যে দাবি আমাদের সরকারের পক্ষ থেকে করা হয়েছিল সেই দাবিটা এখনও আছে। সেটা কেন্দ্রীয় সরকারের কাছে অত্যন্ত জোরালো ভাষায় আমরা রেখেছি। তারা শিপ রিপেয়ারিং ইয়ার্ড এখানে করা হবে বলেছেন। তার কাজ তরান্বিত করার জন্য এই সেদিন আমি কেন্দ্রীয় জাহাজ দপ্তরের মন্ত্রী শ্রী চাঁদরামের সঙ্গে দেখা করেছি এবং এই কাজ তরান্বিত করার জন্য বলে এসেছি। তারা কাজ শুরু করে দেবেন, তবে আমাদের ঐ যে শিপ বিল্ডিং ইয়ার্ডের দাবি সেই দাবি আমরা ছাড়িনি, তারজন্য আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে শিপ বিল্ডিং ইয়ার্ড এখানে হয়। রানীগঞ্জ অ্যালুমিনিয়াম ওয়ার্কসের ব্যাপারে তিনি বলেছেন এ সম্পর্কে আমি জানাতে চাই যে, এটা অধিগ্রহণ করার জন্য আমাদের স্টিল মিনিস্ট্রি রাজি হয়েছিলেন এবং তারা নোটিফিকেশন দেবেন একথা বলেছিলেন কিন্তু কেন্দ্রীয় অর্থ দপ্তর এটা আটকে দিয়েছে। আপনারাদের কাছে আমরা বার বার বলছি যে, কোনও ক্ষমতা আমাদের এই দপ্তরের নেই—এই দুর্বল এবং বন্ধ শিল্প দপ্তরের নেই। সেইজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ক্ষমতা চাইছি। আজকে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে যে বিতর্ক উঠেছে সেখানে রাজ্যের হাতে অধিক ক্ষমতার ব্যাপারটা যদি মাননীয় সদস্যরা ভালোভাবে না অনুধাবন করেন তাহলে আমরা নাচার। কেন্দ্র থেকে যদি আরও ক্ষমতা এই রাজ্যের হাতে না আসে তাহলে রাজ্যের সার্বিক উন্নয়ন সম্ভব নয়। ডঃ

গোলাম ইয়াজদানি সাহেব মালদহে জুট ইন্ডাস্ট্রিজ করার জন্য বলেছেন। এই সম্পর্কে আমি বলতে চাই যে, জুটমিল বাড়ানোর কোনও স্কোপ পশ্চিমবাংলায় নেই। কারণ জুটের যা উৎপাদন তা দিয়ে সমস্ত মিলগুলি যা আছে তা চালানো যায় না, কাজেই নতুন মিল করার কোনও প্রস্তাব উঠতে পারে না। শ্রী রাসবিহারী পাল মহাশয় সল্ট ইন্ডাস্ট্রিজের কথা বলেছেন। তিনি এইসব আজগুবি খবর কোথা থেকে পেলেন আমি জানি না, আমি তাকে এ সম্পর্কে আগেও বলেছি, যে কোনও চিন্তাভাবনা এখনও আমরা করি নি। অন্তত আমাদের কাছে, মন্ত্রী দপ্তরের সেটা এসে পৌছায়নি। আমাদের পশ্চিমবাংলায় নুনের উৎপাদন অত্যন্ত কম মাত্র ৩০ হাজার টন। পশ্চিমবঙ্গের বাইরে থেকে—অন্যান্য রাজ্য থেকে আমাদের রাজ্যের জন্য ৩০ লক্ষ ৭০ হাজার টন নুন আমদানি করতে হয়। এই নুনের উৎপাদন বাড়ানোর প্রচেষ্টা করা উচিত। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আমাদের পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত শ্রমতী আভা মাইতি—তিনি এখন শিল্প দপ্তরের রাষ্ট্রমন্ত্রী, তিনি একটা পরিকল্পনা গ্রহণ করেছেন।

[8-20 — 8-30 P.M.]

আমাদের তরফ থেকে বাধা দেবার কোনও প্রশ্ন আসে না। তাকে সর্বরকমে আমরা সাহায্য করেছি এবং করছি। আমাদের হাতে কোনও আলাদিনের প্রদীপ নেই যে সঙ্গে সঙ্গে করে দেব। এই ফেব্রুয়ারি মাসে আমাদের শ্রীমতী আভা মাইতির কাছ থেকে চিঠি পেয়েছি, তিনি তাড়াতাড়ি করছেন, তার দপ্তর থেকে দুজন অফিসার এসে সমস্ত তদন্ত করে গেছেন। তারা রিপোর্ট দিয়েছেন, সেই রিপোর্টের একটা কপি আমার কাছে গত পাঁচ সাত দিন আগে পাঠিয়ে দিয়েছেন। সেই রিপোর্টের একটা কপি আমি টাইপ করে ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টের কাছে দিয়েছি, বিনয় বাবু আমাদের ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ মিনিস্টার, তাকে আমি দিয়েছি, জমিগুলো যত তাড়াতাড়ি সম্ভব তাদের হাতে দিয়ে দেবার জন্য আমার যে শিল্প দপ্তর আছে, সেই শিল্প দপ্তরকে বলেছি, সেই রিপোর্ট অনুযায়ী যা যা করণীয় কাজ সেগুলো কর। এটা করে কেন্দ্রীয় সরকারের হাতে আমরা এ ব্লকে যতটুকু দরকার—এ ব্লকের বেশির ভাগ জমি এখন বেঙ্গল সল্ট কোম্পানি, তারা নুন উৎপাদন করছে, কাজেই সেখানটায় তো আমরা দিতে পারি না, বাদ বাকি যেটুকু জমি আছে, সেটুকু আমরা দেবার চেষ্টা করছি এবং বি ব্লকে যেটুকু সরকারি জমি আছে, সবটুকু দেওয়া হবে এবং সি ব্লকে যেটুকু সরকারি জমি আছে সবটুকু দেওয়া হবে। এই ছাড়া কোনও গ্রামশুদ্ধ জমি অধিগ্রহণ করার কোনও প্রস্তাব আমাদের কাছে আসেনি। যদি আসে, ওখানকার এম এল এ, এম পি তাদের সঙ্গে আলোচনা করে নিশ্চয়ই আমরা সিদ্ধান্ত নেব। জোর করে কোনও লোককে উচ্ছেদ করে দিয়ে আমরা লবন উৎপাদন কেন্দ্র করব না। আমার দপ্তরে এই প্রস্তাবটা আসবে, তারপর ওখানকার এম এল এদের সঙ্গে নিশ্চয়ই আলোচনা করব। এখনও সেই প্রস্তাব আমার কাছে এসে পৌছায়নি। আমি শুনেছি, নাকি একটা গ্রাম অ্যাকুইজিশন করার একটা প্রস্তাব ওখানকার এস ডি ও দপ্তর হোক বা যেখান থেকে হোক এসেছে। আমি সেটা পরীক্ষা করে দেখব। এছাড়া, সুন্দরবন অঞ্চলে যাতে লবন উৎপাদন করা যায় তার জন্য একটা সার্ভে টিম করা হয়েছে, সেই সার্ভে টিম সেখানে সার্ভে করছে। কবে লবন উৎপাদনের জন্য কিভাবে জমি দেওয়া যেতে পারে তার একটা রিপোর্ট আমার কাছে পেশ করবেন। রাসবিহারী বাবু ফার্মাসিউটিক্যাল ইন্ডাস্ট্রির ব্যাপারে বলেছেন। আমি আমার প্রারম্ভিক ভাষন বলেছি যে আমরা ইন্ডিয়ান

ফার্মাসিউটিক্যাল লিমিটেডকে বলেছি এখানে একটা ইউনিট স্থাপন করার জন্য কিন্তু তারা তা করেন নি। বহুগুণা সাহেব বলেছিলেন, আমরা বেঙ্গল কেমিক্যাল অধিগ্রহণ করেছি। বেঙ্গল কেমিক্যালের মাধ্যমে এখানে যে প্রয়োজনী কাঁচামাল দরকার হবে সেইগুলো আমরা উৎপাদন করব। এবং তার থেকে ফর্মুলেশন ইউনিট আস্তে আস্তে তৈরি হবে। তিনি বলেছেন এখানে কোনও কিছু হবে না। আমরা তাসত্ত্বেও চেষ্টা চালিয়ে যাচ্ছি। আর বেঙ্গল ইমিউনিটি সম্পর্কে অধিগ্রহণ করার কথা বলেছি, যদি অধিগ্রহণ তারা করেন তাহলে এখানে যে তিনটি বেঙ্গল কেমিক্যাল, বেঙ্গল ইমিউনিটি এবং স্মিথ স্ট্যানিস্ট্রিট এই তিনটি সরকারি সংস্থার মাধ্যমে এখানে যে সমস্ত ফার্মাসিউটিক্যালসের বেসিক কেমিক্যালস র মেটিরিয়াল, সেইগুলো এখানে তৈরি হতে পারবে। তারপর এখানে ফর্মুলেশন ইউনিট গড়ে উঠতে পারবে। তিনি কুইনাইনের কথা বলেছেন যে কথা আমি আগেও বলেছি। কুইনাইনের চাহিদা বেড়ে যাওয়ার জন্য—কুইনাইনের উৎপাদন কমে গিয়েছিল, আমরা আসার পর আমরা বাড়িয়েছি এবং কুইনাইনের উৎপাদন আস্তে আস্তে বাড়ছে। তবে এইটুকু বলতে পারি, হঠাৎ কুইনাইনের উৎপাদন এক রাতে তো বাড়ানো যায় না। একটা গাছ ১৬ বছর বাদে তার ছাল থেকে কুইনাইন উৎপাদন করা হয়, এক্সট্রাকশন করা হয়, কাজেই এই বিষয়ে সময় নেবে। আপনি বললেই হয়ে যাবে না। সেইজন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে কুইনাইন এর উৎপাদন বেশি করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যতদুর সম্ভব সদস্যরা যে সমস্ত প্রশ্নের অবতারণা করেছিলেন সেই প্রশ্নের জবাব দিয়েছি এবং যে সমস্ত কাটমোশনগুলো এখানে আনা হয়েছে, সেই সমস্তগুলোর বিরোধিতা করে আমার যে মেন মোশন, তাকে গ্রহণ করার জন্য সদস্যদের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 62

The motions of (1) Shri Satya Ranjan Bapuli, (2) Dr. Motahar Hoassin, (3) Shri Rajani Kanta Doloi, (4) Md. Sohrab, that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 11.56,63,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads: "320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)", was then put and agreed to.

[8-30 — 8-36 P.M.]

## DEMAND NO. 64

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 27,47,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads: "328—Mines and Minerals", was then put and agreed to.

## DEMAND NO. 75

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 16,25,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "500—Investments in General Financial and Trading Institution"., was then put and agreed to.

## DEMAND NO. 79

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 10,00,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "523—Capital Outaly on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Untertakings)", was then put and agreed to.

## DEMAND NO. 80

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 96,00,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)", was then put and agreed to.

## DEMAND NO. 76

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 8,68,50,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "321—Village and Small Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loan for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734—Loans for Power Project (Public Undertakings)", was then put and agreed to.

## DEMAND NO. 61

**মিঃ স্পিকার :** এখন ৬১ নম্বর দাবির উপর ভোট গ্রহণ। এই প্রস্তাবের ব্যয় মঞ্জুরির কোনও ছাঁটাই প্রস্তাব আসে নাই। এখন ডঃ কানাইলাল ভট্টাচার্য মূল ৬১ নম্বর দাবির উপর মুখ্যখাতে ব্যয় নির্বাহের উদ্দেশ্যে ৪ কোটি ৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হোক। যেখানে মূল ব্যয় মঞ্জুরির দাবি উত্থাপন করেছেন সেটা ভোটে দিচ্ছি।

যারা এর পক্ষে তারা বলুন 'হ্যাঁ,
যারা এর বিপক্ষে তারা বলুন 'না'
ধ্বনি ভোটে হ্যাঁ পক্ষের সমর্থন বেশি।
অতএব ৬১ নম্বর দাবির মঞ্জুরি গৃহীত হল।

The motion of Dr. Kanailal Bhattacharya that a sum of Rs. 4,50,00,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads: "320—Industries (Excluding Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loan for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries), 726—Loans for Consumer Industries (Closed and Sick)", was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.36 p.m. till 1 p.m. on Wednesday, the 8th March, 1978 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 8th March, 1978 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair 15 Ministers, 3 Ministers of State and 180 Members.

[1-00 — 1-10 P.M.]

## Starred Questions

**(to which oral answers were given)**

### Naphtha for Haldia Petro-Chemical Complex

***103.** (Admitted question No. *152) **Shri Bhola Nath Sen and Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) Whether the State Government has received any assurance from the refinery at Haldia regarding supply of sufficient quantity of Naphtha to the Petro-Chemical Complex proposed to be set up at Haldia; and

(b) What will be the total requirement of Naphtha (estimated) for the said Petro-Chemical Complex ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) The Letter of intent has been issued after due consideration of availability of required quantity of Naphtha for the proposed Petro-Chemical Complex at Haldia. No question of assurance of the Haldia Refinery can arise in this respect.

(b) Approximately 225,000 tonnes.

**Shri Bhola Nath Sen :** Will the Honourable Minister be pleased to confirm whether or not all production of Naphtha have already been booked for other states, particularly the southern states, and nothing is available for Bengal now ?

**Dr. Kanailal Bhattacharya :** Sir, so far as the availability of Naphtha from the Haldia Refinery Complex is concerned, I cannot exactly say what quantity has been booked with the other states. This much I can tell the honourable member that the production of Naphtha from the 2.5 million tonnes crude oil — taking 15 per cent as Naphtha recovery — is 3,86,000 tonnes at present. But during 1980 the surplus Naphtha availability in the whole of the country will be to the tune of 8,00,000 tonnes, and in the eastern zone the surplus will be to the tune of 2,16,000 tonnes, and we need 2,25,000 tonnes. There is another possibility that the Haldia Refinery will be further extended. So, I do not think that there will be any difficulty in procuring Naphtha so far as the Petro-Chemical Complex is concerned which is going to be finished around 1981-82.

**Shri Bhola Nath Sen :** Will the Honourable Minister be pleased to confirm that there is no target of production so far as Naphtha is concerned in this unit in Haldia and that it only works as subsidiary unit and supplies whenever or wherever other units fall short in supply. I mean to say that there is no target of production of Naphtha.

**Dr. Kanailal Bhattacharya :** What do you mean by target ?

**Shri Bhola Nath Sen :** No target has been given to this plant at Haldia about the quantity to be produced this year, next year or in the following years and that all depend on whether the other units are capable of producing the required quantity of Naphtha or not. In case of short fall only this Haldia unit produces the required quantity. Is this arrangement still going on ?

**Dr. Kanailal Bhattacharya :** That I cannot exactly say. The Union Petroleum Minister will be able to reply this. Haldia is not within our control. But this much I can tell the honourable member that there will be no dearth of Naphtha for our plan. That calculation we have

made and that assurance we have made and that assurance we have received from the Government of India because they have given us the letter of intent.

### Development of Small Scale Industries in Darjeeling district

***104.** (Admitted question No. *552) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state what action has been taken by the Government for development and growth of Small Scale Industries in the hill areas of Darjeeling district ?

**Shri Chittabrata Mazumdar :**

For the growth and development of Small Scale Industries in the hill areas of Darjeeling district, the following development and promotional schemes have been operating in the areas :—

(1) Rural Industries Projects Programme :—

Under the programme, grant is given to rural artisans for purchase of tools and implements. Loan is also sanctioned to small and rural industries for setting up small industries.

(2) Rural Artisans Programme :—

Under this programme, training is imparted in Wool Knitting and in Carpentry.

(3) For development of handicrafts the following schemes are in operation :—

(a) 20% rebate on sale of hill handicrafts including carpets.

(b) Handicrafts Design Centre.

(c) Setting up of Sales Emporia.

(4) Besides the above schemes the following schemes are also in operation in the area :—

(a) Sanction of loan under BSAI Act.

(b) West Bengal State Incentive Scheme.

**Shri Dawa Narbu La :** Will the Hon'ble Minister be pleased to state whether these loans and grants will be given to the small scale industries owned by the people of tea garden areas because there are certain formalities which are to be observed in the case of the tea garden people ?

**Shri Chittabrata Mazumdar :** No. We are giving the loans to the artisans in the hill areas.

**Shri Dawa Narbu La :** Will it be extended to the people in the tea garden ?

**Shri Chittabrata Mazumdar :** No.

**Shri Dawa Narbu La :** Will the Hon'ble Minister be pleased to state the name of the places where the wool knitting and carpentry training centres had already been started ?

**Shri Chittabrata Mazumdar :** I cannot say exactly just now the names of the places. There are three centrcs of wool knitting with an intake of 15 trainees per session per centre, and there is one training centre with an intake of 15 trainees for the training of carpentry.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনি যে, পরিকল্পনাগুলি ঘোষণা করলেন এগুলি আগেকার স্কীম না নূতন সরকার এগুলি নিয়েছেন এবং নেওয়া হয়ে থাকলে কি রকম সাড়া পাওয়া গেছে।

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এই স্কীমগুলি আগে থাকতে চালু ছিল কিন্তু যার কোনও গুরুত্ব ছিল না এবং সেগুলি প্রায় বন্ধই ছিল। সেখানকার ট্রেনার কলকাতায় এসে বসে ছিলেন এই স্কীমগুলির উপর আবার গুরুত্ব দিচ্ছি যাতে এগুলি চালু করতে পারা যায়। হিল এরিয়ায় যে সমস্ত হ্যান্ডিক্রাপটস আছে যেমন ছাতা, উল নিটিং, উলেন হোসিয়ারি ইত্যাদি স্কীম নিয়ে ট্রেনিং-এর ব্যবস্থা করছি। টি গার্ডেন এরিয়ায় এর ভাল মার্কেট আছে। আমরা এগুলির উন্নতির পরিকল্পনা করছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনি কি অনুগ্রহ করে বলবেন এই যে বিভিন্ন পরিকল্পনার কথা ঘোষণা করলেন এই সরকার আসার পর মোট কি পরিমাণ অর্থ পরিকল্পনাগুলি চালু করার জন্য বরাদ্দ করেছেন আপনার দপ্তর থেকে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আগের হিসাব আমি বলতে পারব না, এই বছর যা হয়েছে তাতে গ্রান্ট ফর পার্চেজ অব টুলস অ্যান্ড ইমপ্লিমেন্টস টু রুরাল আর্টিজান্স এরজন্য ১৫ হাজার টাকা অ্যালটমেন্ট আছে। ২ নং হচ্ছে এ সাম অব রুপিজ ২,২৫০০০ হ্যাজ অলরেডি বিন অ্যালটেড ফর স্যাঙ্কশনিং লোন টু স্মল স্কেল রুরাল ইন্ডাস্ট্রি এটা তো আগেই বলেছি — ট্রেনিং ফর উল নিটিং, ট্রেনিং ফর কার্পেন্টি, এ টোটাল ফান্ড ইজ অ্যালটেড ফর দি অ্যাবভ টু ট্রেনিং স্কীমস ইজ রুপিজ ১,১৮,৫০০। এছাড়া রিবেট যেটা দেওয়া হয় ২৫ পার্সেন্ট হিল হ্যান্ডিক্র্যাফটস-এর উপর এরজন্য ২ লক্ষ টাকা স্যাংশন করা আছে। কার্পেট সহ ৫০ হাজার টাকা ডিজাইন অ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টারের জন্য বরাদ্দ করা আছে। সেলস এম্পোরিয়ামের জন্য ১ লক্ষ টাকা স্যাংশন করা আছে। এছাড়া বি. এস. এ. আই. লোন যেটা পশ্চিমবঙ্গের সমস্ত জায়গায় দেওয়া হয় এই লোন বাবদ দার্জিলিং ডিস্ট্রিক্টের জন্য ১৮ হাজার টাকা অ্যালটমেন্ট করা আছে। কিন্তু ৩১শে জানুয়ারি পর্যন্ত ২টি ইউনিট বি. এস. এ. আই. লোন নিয়েছে ৪ হাজার টাকা। স্টেট ইনসেন্টিভ স্কীম এটা পশ্চিমবঙ্গের ব্যাকওয়ার্ড রুরাল এরিয়ায় অপারেট করছে। এতে ডিসবার্সমেন্ট হয়েছে মোট ৬৮টি ইউনিটে, এস. এস. আই. ইউনিট, এই ইনসেন্টিভ স্কীমের আওতায় মোট টাকা পেয়েছে ১ লক্ষ ৪৭ হাজার ৭১ টাকা ৩১শে জানুয়ারি ১৯৭৮ সাল পর্যন্ত।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি খাদি গ্রামোদ্যোগের পক্ষ থেকে দার্জিলিং এলাকায় ক্ষুদ্র কুটির শিল্পের জন্য কোনও টাকা বরাদ্দ হয়েছে কিনা এবং কোনও ইউনিট খোলা হয়েছে কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** খাদি গ্রামীণ শিল্প পর্ষদের যে কাজকর্ম ছিল তাতে আমাদের পশ্চিমবঙ্গের অনেকগুলি জেলাতে খাদির কোনও কাজ ছিল না। আমরা সম্প্রতি সমস্ত জেলায় যাতে খাদির কাজকর্ম ছড়িয়ে দেওয়া যায় তার জন্য কিছু কিছু পরিকল্পনা নিয়েছি। আমরা পরিকল্পনা নিয়েছিলাম বি কিপিং-এর। বি কিপিং আমরা সমস্ত দার্জিলিং জেলায় দেব। এটার উদ্দেশ্য ছিল এর ভেতর দিয়ে কমলালেবুর উৎপাদন বাড়াতে পারব দার্জিলিং-এ। সেজন্য বিক্ষিপ্তভাবে এই টাকা ছড়িয়ে দেবার পরিবর্তে এক একটা এলাকা বাছাই করে নিয়ে সেই এলাকায় এই টাকা বরাদ্দ করতে চেয়েছিলাম। কিন্তু এত পরে এই স্কীম এসেছে যে পশ্চিমবঙ্গে এই টাকা খরচ করা সম্ভব হয় নি। ওখানে কমলালেবু সিজিন শুরু হয়ে গেছে, এই টাকা দিতে হলে যে প্রস্তুতি করা দরকার সেটা সম্ভব হয় নি। সেজন্য দেখা যাবে খাদির ব্যাপারে অনেকগুলি জেলায় অনেকগুলি বাধা আছে। সেজন্য আগামী বছর বিভিন্ন জেলায় খাদির ব্যাপারে এক্সটেনসিভ প্রোগ্রাম নেব যাতে এই সম্পর্কে কর্মসূচি নিতে পারি।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** খাদির এই বি কিপিং ছাড়া বহু প্রকারের কুটির শিল্প আছে সেটা জানেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আমি সবগুলো বলেছি, গত বছর দার্জিলিং-এ কোন সাবজেক্টের উপর গুরুত্ব দিতে চেয়েছিলাম সেটাও বলেছি। খাদি কুটির শিল্পে শিডিউলড আইটেম যা আছে সমস্ত আইটেম-এর স্টেটের বিভিন্ন জায়গায় প্রোগ্রাম নিচ্ছি।

**Shri Dawa Narbu La :** Hon'ble Minister says that no loan is given to the tea garden. Again he says that there is scope for setting up tool factory in tea garden. Will the Hon'ble Minister be pleased to state why the people of tea gardens are being deprived of these facilities ?

**Shri Chittabrata Mazumdar :** We are not operating any scheme for the tea garden workers. Our scheme may be operated in the area where the tea garden people resides.

### খাস জমি অধিগ্রহণ ও বন্টন

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৭।) **শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাবিবুর রহমান ও শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমান সরকার ক্ষমতাসীন হওয়ার পর ১লা ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত কত পরিমাণ খাস জমি সরকারের হাতে ন্যস্ত হইয়াছে; এবং

(খ) উক্ত জমির কত পরিমাণ বিলি বন্টন করা হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) বর্তমান সরকার ক্ষমতাসীন হওয়ার পর হইতে ডিসেম্বর, ১৯৭৭ পর্যন্ত সরকারে ন্যস্ত মোট কৃষি জমির পরিমাণ ১৯,৮৪৭ একর।

(খ) উক্ত জমি এখনও বিলি বন্টন করা হয় নাই।

**শ্রী হাবিবুর রহমান ঃ** এই বিলি বন্টন না হওয়ার কারণ কি জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনারা সকলেই জানেন, যে হার্ভেস্টিং এর সিজিনের জন্য কিছু দেরি হয়েছে এবং দু নং কারণ হচ্ছে, আগেকার যে এল. আর. কমিটি ছিল, তা

বাতিল করে ঐ কমিটি তৈরি করা, প্রায়রিটি লিস্ট তৈরি করা, এই সবের জন্য কিছুটা সময় গেছে। এবার শীঘ্র হয়ে যাবে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** এই যে কমিটি করেছেন, এই কমিটি তৈরি করার পদ্ধতিটা কি জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কমিটি করার ব্যাপারে ইতিমধ্যে সার্কুলার চলে গেছে, আপনাদের অবগতির জন্য এটা জানিয়ে দিচ্ছি, এল. আর. অ্যাক্ট অ্যান্ড রুলস অনুসারে নোটিফিকেশন দিয়ে ব্লক লেভেলে যে কমিটি হয়, সেই কমিটিতে সেম পার্সন্যালই থাকছে তার সঙ্গে অ্যাড হয়েছে সেটেলমেন্টের একজন থাকবে, এবং যেহেতু ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুসারে নোটিফিকেশন হবে, সেই জন্য ডিসিসনটা হবে জে. এল. আর. ও.-র, সেই জন্য কমিটিতে কনভেনার হিসাবে জে. এল. আর. ও.-কে রাখা হয়েছে। মাননীয় সদস্যদের আশ্বাস দিতে পারি এই কমিটি যাতে দ্রুত গঠিত হয় তার জন্য চেষ্টা করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আপনি যেটা বললেন, ১৯ হাজার ৮৪৭ একর জমি উদ্ধার করা হয়েছে, মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আজ পর্যন্ত ঐ কংগ্রেসিরা কত জমি লুকিয়ে রেখেছে বেনামীতে, এখন সেটা উদ্ধার করা কি সম্ভব?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা এই রকম ভাবে বলা সম্ভব নয়। কারণ এখানে কতকগুলো ইনফর্মেশনের জন্য প্রশ্ন করা হয়, কিন্তু আমরা এই সম্পর্কে পলিসি করছি, এই জন্য প্রশ্ন নয়। প্রশ্নটা ইজ ওনলি ফর এলিসিটিং ইনফর্মেশন। আমাদের পলিসি সম্বন্ধে বাজেটে সব শুনতে পাবেন।

**শ্রী লুৎফল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টে যেমন নিয়ম আছে, আমি সেটা এখানে বলছি, যে সব নামে কোয়েশ্চেন থাকবে, তাদের সাপ্লিমেন্টারি হয়ে যাবার পর, আদার মেম্বাররা সাপ্লিমেন্টারি করবার সুযোগ পাবে। কাজেই এখানে তিনটি নাম আছে, এই তিন জন কোয়েশ্চেন করার পর, তারপর যদি কারোর সাপ্লিমেন্টারি থাকে, তাহলে তারা বলতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** সেই নিয়ম তো এখানেও আছে, কিন্তু নিয়ম ভঙ্গ করলে করা যাবে কি?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সামসুদ্দিন আমেদ ঃ** মন্ত্রী মহাশয় যেটা বললেন কমিটি গঠনের ব্যাপারে তাতে মনে হচ্ছে ব্লক কমিটির ব্যাপারই বলা হচ্ছে — এখানে একটা জিনিস বুঝতে পারছি না এর চেয়ারম্যান কে হবে এবং এটাতে যারা আসবেন কি পদ্ধতিতে আসবেন — আমি জিজ্ঞাসা

করছি এটা নূতন কমিটি হচ্ছে না ব্লক কমিটিই রিঅরিয়েন্টেড করা হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি বোধ হয় আমার উত্তর ভাল করে শোনেন নি, আমি বললাম ল্যান্ড রিফর্ম অ্যাক্ট অ্যান্ড রুলস প্রভিশন অনুযায়ী আইনত যে ভাবে নোটিফিকেশন দিতে হয় সেই নোটিফিকেশন দিয়ে তাদের রি-অ্যাপয়েন্ট করা হয়েছে যাতে আইনের দিক দিয়ে কোনও রকম অসুবিধা না হয় এবং এদিক থেকে যাতে জে. এল. আর. ও. ঐটার কনভেনার হন এবং ডিসিসন আলটিমেটলি জে. এল. আর. ও. হিসাবে লিখতে পারেন — ভোলাবাবুরা রয়েছেন যাতে কোনও রকমে চ্যালেঞ্জ না হয়। আমরা কিছুটা আইনের জ্ঞান ধার করে নিয়ে এবং আইনটা বুঝেই সমস্ত কনফার্ম করেই এটা করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই খাস জমি বন্টনের ব্যাপারে কি নীতি অবলম্বন করবার জন্য আপনি নির্দেশ দিয়েছেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বাজেটের সময় সমস্ত নীতি শুনবেন, তবে এটা কোনও রকম দলীয় জিনিস করা হবে না। এখানে পরিস্কার ভাবে যার জমি আছে যেটা এলিজিব্‌ল সেটা দেখা হবে — কোন দলে সে বিলং করে সেটা দেখা হবে না।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আপনি এই কমিটি গঠন করার কি নীতি যা আপনার ডিপার্টমেন্ট কে জানিয়েছেন সেগুলি সারকুলার হিসাবে এম. এল. এ.-দের কি দিয়েছেন? যদি না দিয়ে থাকেন এম. এল. এ.-দের তাহলে সেটা কি দেওয়া হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সমস্ত নীতি বারে বারে ঘোষণা করা হয়েছে এবং সারকুলার দেওয়া হবে, শুধু তাই নয় এম. এল. এ. নয় সমস্ত গণসংগঠনের সাধারণ মানুষের তাদের সহযোগিতা ছাড়া ভূমি সংস্কারের মতো অত্যন্ত জটিল কঠিন গুরুত্বপূর্ণ কাজ করা আদৌ সম্ভবপর নয় এবং সেজন্য প্রয়োজন হলে জে. এল. আর. ও. অফিসে সব টাঙ্গিয়ে দেওয়া হবে সুতরাং কেউ না জানতে পারে এই রকম হবে না। সকলের কোওপারেশন আমরা আন্তরিক ভাবে চাই, তাঁর জন্য নেসেসারি ইনফরমেশন ইউল বি সাপ্লাইয়েড টু এভরি বডি।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ব্লক কমিটির চেয়ারম্যান কে হবে এবং ব্লক কমিটির চেয়ারম্যান এম. এল. এ. হবেন কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বারে বারে বলছি — আপনারা আইনটা না জানলে আইনজ্ঞ বন্ধু আছে তাদের কাছে জিজ্ঞাসা করে নেবেন, জে. এল. আর. ও. হবেন এটাই অ্যাক্ট আছে, সেখানে আলোচনার পর তিনিই ডিসিসন নেবেন।

**শ্রী নবকুমার রায় ঃ** কনভেনার কখনও চেয়ারম্যান হতে পারে না। আমার প্রশ্ন হচ্ছে

সেখানে পদাধিকার বলে এম. এল. এ.-রা তার চেয়ারম্যান হতে পারবে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই কোয়েশ্চেন এখানে অ্যারাইজ করে না। এই সম্পর্কে যদি পরে জানতে চান তাহলে জানাতে পারি।

## New Industry in Calcutta Urban Conglomeration

***106.** (Admitted question No. *154) **Shri Satya Ranjan Bapuli, Shri Bhola Nath Sen and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) Whether the State Government has received any directive from the centre not to allow setting up of any new industry in the Calcutta Urban conglomeration; and

(b) If so,—

(i) The salient features of the directives, and

(ii) What action, if any, has been taken or proposed to be taken by the State Government in the matter ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) Yes.

(b) (i) The Government of India have since requested the State Government to deny support to new industrial units located within the standard urban area limit of a large metropolitan city having a population of more than one million and in the urban area of a city with a population of more than five lakhs as per 1971 census.

(ii) The State Government has been reviewing the matter in the context of the need and also of the possibility of expeditious growth of electronics and sophisticated engineering items and drugs and pharmaceuticals in the developed areas in this State and a decision of the State Government in the matter is expected to be taken shortly.

**Shri Bholanath Sen :** Will the Hon'ble Minister please inform the

House whether under any provisions of any Law or the Constitution this directive has been given to the State ?

**Dr. Kanailal Bhattacharyya :** He should have heard the words "The Govt. of India have since requested the State Govt. to deny support". So we should not give any support to any entrepreneur who wants to set up any industrial unit within the city limit where there is a population to the tune of one million and in the urban area where the population is to the tune of more than five lakhs.

**Shri Bholanath Sen :** I think the Hon'ble Minister has probably seen eye to eye to my question. Request may also be made by invoking any provisions of Law. Is the Hon'ble Minister going to consider what will happen to places like Durgapur, Asansol and Ranigunje where the materials are available and any young boy can start business if he is given necessary support ? Will the Hon'ble Minister consider the matter ?

**Dr. Kanailal Bhattacharyya :** Honourable member has misunder—stood the question. Durgapur is not an area where the population is more than five lakhs. It may be like that. But in case of Calcutta with in the CMDA area the ban should be imposed. That is the intention of the Govt. of India. I think a blanket ban like this will not help our industry to grow. That is why the State Govt. is considering the matter, specially for the industries like electronics where there is no health hazard. In the case of formulation of a pharmaceutical unit, it is a labour intensive industry. So many employment can be given. We are not imposing a blanket ban on it. But there are certain industries which will cause health hazard. In that respect we are going to impose that ban.

[1-30 — 1-40 P.M.]

**Shri Kashi Kanta Maitra :** Will the Hon'ble Minister be pleased to confirm whether the Central Government made a request as indicated just now by him ? The basic objective was to secure dispersal of industries rather than concentration of industries in a particular pocket. Is that so ?

**Dr. Kanailal Bhattacharya :** That is one aspect no doubt, and that is why we have already constructed growth centres out side CMDA area and we are giving incentive so that industries are located out side the CMDA area. Really speaking during our regime 85 per cent of the industries which have been started are located in all these place. But there is another question also and that is health hazard. That is why we are to consider not only about dispersal but about health hazard also.

**Shri Kashi Kanta Maitra :** The Hon'ble Minister wanted to indicate that this sort of blanket ban would not be conducive to State Government's interest, and in view of the clarification given by him would it not be correct to say that there is no such blanket ban imposed or proposed to be imposed by the Central Government and this request is tempered with certain basic policy or norms which are shared by the State Government as well ?

**Dr. Kanailal Bhattacharya :** Really speaking Central Govt. had asked to make a blanket ban but our State Government is considering to request the Central Government for resuming their request or order as you may call it — that we are considering because of the fact that with in the CMDA area if we refuse permission to the units who want to locate industry within that area then that would mean that we would be refusing employment. That is the question.

**Shri Bholanath Sen :** Will the Hon'ble Minister also take into consideration that CMDA area consist of 542 sq. miles and within that there are 32 municipalities and 2 corporations — something like that — and there is also non-municipal anchal area — about 700 villages really — and there is Government township like Salt Lake which has nothing to do with city court, that is, Calcutta Corporation area. Will the Hon'ble Minister take into consideration this aspect of the matter because majority of the people get everything ready at hand there and can do thing much more easily ?

**Dr. Kanailal Bhattacharya :** Mr. Speaker, Sir, I entirely agree with the honourable Member and definitely we shall consider this aspect.

## Idle Powerlooms in West Bengal

***107.** (Admitted question No. *659) **Shri Naba Kumar Ray and Shri Satya Ranjan Bapuli** : Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state —

(a) Whether it is fact that a large number of Powerlooms in West Bengal have become Idle after 20th June, 1977; and

(b) If so,—

(i) The number of such Powerlooms,

(ii) The reasons therefor,

(iii) The number of persons rendered unemployed thereby (up to 31st January, 1978), and

(iv) Action taken by the Government in the matter ?

**Shri Chittabrata Mazumdar :**

(a) No.

(b) (i) A small number of power looms have been closed during the period from 20th June, 1977. The number is about 120, out of the total number of power looms of 7292 in West Bengal.

(ii) Principal reasons for such closure are that power looms in West Bengal are operated with a basically weak financial structure and disparity in prices of yarn. Other contributing factors are however disparity in yarn and cloth prices, power shortage etc.

(iii) About 220.

(iv) Necessary instruction has been given to take very urgent steps to re-open these power looms, by removal of the identified constraint in each individual case.

**ভগবানগোলা থানার আবাদযোগ্য জমি**

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪২।) **শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার নির্মলচর মৌজায় কত পরিমাণ আবাদযোগ্য জমি অনাবাদী অবস্থায় রহিয়াছে; এবং

(খ) উক্ত জমির মধ্যে রায়ত স্থিতিবান প্রজার জমির পরিমাণ কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১৩৭৩.২১ একর।

(খ) ১৬৩.৭৩ একর।

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** এত জমি অনাবাদী থাকার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য ভাল ভাবেই জানেন এগুলো চর জমি এবং বাংলাদেশের সীমানায় অবস্থিত। চরের দখল নিয়ে অসুবিধা আছে এবং সেগুলো যতক্ষণ না সর্ট আউট হচ্ছে ততক্ষন এই অবস্থা থাকছে। সীমান্তে চরের দখল নিয়েও ডিসপিউট আছে —কার পজেশনে যাবে এই সব নিয়ে। সেইজন্য এইরকম আছে।

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** এতদিন কি বে-দখল ছিল, এখন দখলে আসছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনাদের অবগতির জন্য আমি লেটেস্ট পজিশনটা জানাচ্ছি। এ. ডি. এম., এল. আর মুর্শিদাবাদকে ফোন করা হয়েছিল। সেইখান থেকে যে তথ্য পেয়েছি সেটা বলছি, —

"From the telephone of ADM, L. R, Berhampore it is understood that out of 1372 acres of unused cultiviable land 1209.48 acres are held in Khas. Proceeding were initiated for settlement of these areas and pattas were made ready for 376.50 acres. Pattas could not be distributed in view of other difficulties. The lands are mainly char lands near the Indo. Bangladesh Border where movement was restricted. This explains why this amount of uncultiviable agricultural land was remained undistibuted".

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** যারা খাজনা দিচ্ছে তাদের জমির কি অবস্থা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বললাম তো সমস্তটাই ইন্ডিভিজিউয়াল ওনারের দখল নেওয়ার জন্য যেসব ডিফিক্যালটিস আছে সেগুলো যাতে শর্ট আউট করে রিমুভ করা যায় তার চেষ্টা হচ্ছে। এমন ডিফিক্যালটিস হয় যে ওপারের লোকেরা বলে আমাদের জমি। আমি তো মুর্শিদাবাদ জেলায় গিয়েছিলাম। সেখানে দেখেছি, মালদহের সাথে বিহারের বা মুর্শিদাবাদের সাথে মালদহের জমি নিয়ে ডিসপিউট আছে। সেইজন্য এইগুলো ঠিক করার অসুবিধা আছে। টাইমলি যারা ওনার তারা দখল নিতে পারছে না। এইসব অসুবিধা আছে।

**শ্রী কাজী হাফিজুর রহমান ঃ** আমি জানি যদি যেতে দেওয়া হয় তাহলে আবাদ হতে পারে। কিন্তু আপনাদের লোকেরা যেতে দিচ্ছে না কেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** যেতে দিচ্ছে না, এটা ইন্টারন্যাশনাল বর্ডার বলে। আপনি তো সব জানেন। আমাদের কিছু অবলিগেশন আছে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** আপনিও বলেছেন মুভমেন্ট রেসট্রিকটেড। কিন্তু এই মুভমেন্ট ফ্রি করার জন্য কি ব্যবস্থা করছেন?

**Mr. Speaker :** I would not allow this question.

[1-40 — 1-50 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আনরেসট্রিকটেড মুভমেন্ট করতে গেলে যদি সেখানে গুলি গালা চলে তাহলে কি অবস্থা হবে? তাই উভয় পক্ষ আলাপ আলোচনা করে যতক্ষণ না একটা ব্যবস্থা করা যায় ততক্ষণ কি করা যাবে বলুন।

### পশ্চিমবাংলার কুটির শিল্প

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৯।) **শ্রী অনিল মুখার্জি ঃ** ক্ষুদ্রায়তন ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় কি কি প্রচলিত লোক নির্ভর (কনভেনশনাল অ্যান্ড এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড) কুটির শিল্প বর্তমানে চালু আছে;

(খ) উক্ত কুটির শিল্পগুলিতে মোট কতজন শিল্পী নিযুক্ত আছেন; এবং

(গ) উক্ত শিল্পগুলিকে আধুনিকীকরণ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) তাঁত শিল্প, মাদুর শিল্প, চর্ম শিল্প, হাতির দাঁতের কাজ, শিং জাতদ্রব্য তৈরি,

শোলার কাজ, মৃৎ শিল্প, পাঁপড় শিল্প, খাদি শিল্প, পিতল কাঁসার কাজ, শাখের কাজ, বাঁশ ও বেতের কাজ, দারু শিল্প, ছোবড়া শিল্প, রূপার তারের কাজ, ইত্যাদি আরও অনেক রকমের কুটির শিল্প পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় ছড়িয়ে আছে।

(খ) আনুমানিক ১০ (দশ) লক্ষ।

(গ) শিল্পীর তথা শিল্পের প্রতি লক্ষ্য রেখে শিল্পের মান, ক্ষেত্র বিশেষ উৎকর্ষতা এবং উৎপাদন বৃদ্ধির জন্য বর্তমান সরকার উন্নত যন্ত্রপাতির মাধ্যমে শিল্পীকে কারিগরি সাহায্যদানের ব্যবস্থা করেছেন। সাধারণ সাহায্য কেন্দ্র (Common facility Centre) থেকে এ ব্যাপারে শিল্পীকে প্রশিক্ষণ দেওয়া বা সাহায্য করা হয়ে থাকে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি যে এই যে কুটির শিল্পের কথা বললেন বিশেষ করে কাঁসা ও শঙ্খ শিল্প ইত্যাদি — এদের রমেটিরিয়াল এবং তার বাজার তৈরি করে দেওয়া বা বাজার সৃষ্টি করা এই রকম কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** শঙ্খ শিল্প ব্যাপারে আমরা অনেকটা এগিয়েছি। আমরা সিদ্ধান্ত নিয়েছি যে শঙ্খ শিল্পে কাঁচা মাল শঙ্খ হ্যান্ডিক্রাফট ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে আমরা সাপ্লাইয়ের ব্যবস্থা করব। এই ব্যাপারে চারটি জেলায় শঙ্খ শিল্প আছে। ঐ চারটি জেলাতেই আমরা সাপ্লাই দেব। একমাত্র তামিলনাড়ুই শঙ্খ সরবরাহ করে। তাই আমরা তামিলনাড়ু গভর্নমেন্টের সঙ্গে সরাসরি কথা বলেছি। তারা সরবরাহ করতে রাজি হয়েছেন। এই জিনিস কেনবার ব্যাপারে আমরা প্রায় শেষ পর্যায়ে এসে পৌছেছি এবং তাদের উৎপাদিত জিনিস বিক্রি করতে যে কিছু অসুবিধায় পড়বেন সেই বিক্রির ব্যাপারে সাহায্যের কথা আমাদের চিন্তার মধ্যে আছে। আর কাঁসার ব্যাপারে কাঁচা মাল ব্যবহৃত হচ্ছে বিভিন্ন অডন্যান্স ব্রাস বোরিং কপার নারটিজে — এবং এগুলি সমস্তই এন. এস. আই. সি. নিয়ে নিজেরাই বিভিন্ন জেলায় এগুলি বিতরণ করে। এর নিয়ন্ত্রণ আমরা এখনও প্রতিষ্ঠিত করতে পারি নি। আমরা জানি এই কাঁসা শিল্প খুবই গুরুত্বপূর্ণ শিল্প। আমরা চেষ্টা করছি আমাদের রাজ্যে যে কাঁচা মাল হয় তা নিয়ন্ত্রণ করে প্রকৃত শিল্পীদের কত দূর সরবরাহ করতে পারি। তবে আমরা এন. এস. আই. সি.-র সঙ্গে কথাবার্তা বলে কতদূর সফল হবে এটা আমি এখন ঠিক বলতে পারছি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি — তিনি তো র-মেটিরিয়্যাল সাপ্লাইয়ের কথা বললেন কিন্তু মার্কেট ও ফেসিলিটিজের কি ব্যবস্থা সরকার থেকে করছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আপনি নির্দিষ্ট ভাবে কোনও বিষয় সম্পর্কে বললে এটা বলতে পারা যায়। কারণ আমাদের এই রাজ্যের অর্থনীতি মূলত কন্ট্রোল করছে মহাজনরা এবং সরকারের পক্ষে সমস্ত রকম শিল্পের ব্যাপারে বাজারের সাহায্য দেওয়া এখনও একটা

অবাস্তব হয়ে দাঁড়িয়েছে। আমরা সেই জন্য বাছাই করে কিছু কিছু ক্ষেত্রে বাজারের সুবিধা দিচ্ছি। আমরা নিজেরা কিনে নিচ্ছি এবং তাকে বিক্রি করবার ব্যবস্থা করছি। কিন্তু সমস্ত শিল্প সম্পর্কে এই ধরণের কোনও কর্মসূচি আমাদের পক্ষে নেওয়া সম্ভব হয় নি এবং যে শিল্পগুলি ছোট সেই ক্ষেত্রে আমরা সিদ্ধান্ত নিয়েছি — ঐ শিল্পের সমস্ত অংশকে সহায়তা করতে পারছি তা নয়, কিন্তু কিছু কিছু শিল্প সম্পর্কে আমরা এই ধরণের বাজারের সুবিধা দেবার সিদ্ধান্ত নিয়েছি এবং কাজ কিছু শুরুও হয়েছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** কাঁসা শিল্পের উপর আধুনিকীকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Mr. Speaker :** I cannot allow any more supplementary. No statement of policy is necessary. The reply should be as short as possible otherwise it will be difficult to maintain the time schedule.

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** কাঁসা শিল্পের ব্যাপারে বাজারের সাহায্য দেবার কোনও পরিকল্পনা এখন পর্যন্ত করা সম্ভব হয় নি। কারিগরি সাহায্যের দিক থেকে কিছু ট্রেনিং দেবার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এটাও এখনও খুব বেশি ব্যাপক ভাবে দেওয়া সম্ভব হয় নি।

**শ্রী সরল দেব ঃ** ধনেখালি ও শান্তিপুর শাড়ি বিখ্যাত এর জন্য র-মেটিরিয়্যাল যা লাগে যেমন ইয়ার্ন, সূতো ইত্যাদি এই সব ক্ষেত্রে আর্থিক সাহায্য দেবার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আছে।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** আপনি বললেন কমন ফেসিলিটি সেন্টার স্থাপিত হয়েছে। মেদিনীপুর জেলায় এই কমন ফেসিলিটি সেন্টার কোথায় কোথায় স্থাপিত হয়েছে, মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** মেদিনীপুর জেলায়, কমন ফেসিলিটি সেন্টার বলতে যেটা বলা হচ্ছে, সেই রকম কিছু স্থাপিত হয় নি। কিন্তু ডিজাইন ডেভেলপমেন্ট সেন্টার মেদিনীপুর জেলায় আছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মন্ত্রী মহোদয় কতকগুলি কুটির শিল্পের নাম বললেন। এছাড়াও আমি কতকগুলি কুটির শিল্পের নাম বলছি যেমন এমব্রয়ডরি, তালপাতার কাজ, ইত্যাদি এইগুলিকেও কি আপনারা সাহায্য দেবার ব্যবস্থা করছেন?

**Mr. Speaker :** This is no supplimentary kindly take your seat. You can give another question.

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** কৃষ্ণনগরের মৃত শিল্পে নিযুক্ত কতকগুলি পরিবার এর উপর নির্ভরশীল আছে, বলতে পারবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আলাদা ভাবে কৃষ্ণনগর সম্পর্কে বলা সম্ভব নয়। তবে মৃত শিল্পে নিযুক্ত মোট ১০ হাজার শিল্পী আছে। তবে এটা মোটামুটি কলকাতা, নদীয়া এবং কম বেশি বিভিন্ন জেলায় ছড়িয়ে আছে।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** এদের রক্ষা করবার জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আলাদা ভাবে এখন কোনও ব্যবস্থা নেওয়া হয় নি।

### Offer of financial assistance from foreign countries

***110.** (Admitted question No. *181) **Dr. Motahar Hossain and Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) If it is a fact that the State Government has received offer of technical collaborations and/or financial assistance from some foreign countries for some projects to be set up in this State ; and

(b) If so,—

(i) What are the salient features of the projects for which such offers have been received,

(ii) What is the contemplation of the Government about such offers, and

(iii) Whether any approval of the Central Government has been sought by the State Government for negotiating terms with these foreign countries ?

**Shri Chittabrata Mazumdar :**

(a) Only offers in general terms have been so far received for the proposed petro-chemical complex at Haldia.

(b) (i) Specific terms are yet to be worked out and discussed.

(ii) Offers are under consideration of the State Govt.

(iii) Question does not arise at this stage.

**Shri Bholanath Sen :** Will the Hon'ble Minister pleased to tell this House how long he is likely to take to send a complete proposal to the Central Government for their consideration ?

**Dr. Kanailal Bhattacharya :** At this moment I cannot say. Unless and until we discuss with the parties and come to some decision we cannot say.

### পশ্চিমবঙ্গে উৎপাদিত কুইনাইন

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী এ কে এম হাসানুজ্জমান ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালে কি পরিমাণ কুইনাইন উৎপন্ন হইয়াছে;

(খ) পশ্চিমবঙ্গে উৎপন্ন এই কুইনাইনের মধ্যে কি পরিমাণ কুইনাইন পশ্চিমবঙ্গ বাসীদের ব্যবহারের জন্য বিক্রিত হইয়াছে;

(গ) বর্তমানে পশ্চিমবঙ্গের খোলা বাজারে খুচরা ক্রেতাদের নিকট কুইনাইন বিক্রিত হয় কি; এবং

(ঘ) না হইলে, এ ব্যাপারে কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

[1-50 — 2-00 P.M.]

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) ৫৫০০ কিলোগ্রাম।

(খ) ১০০৫.৫০ কিলোগ্রাম।

(গ) খোলা বাজারে প্রয়োজন মিটাইবার জন্য পঞ্জীভুক্ত চিকিৎসক এবং রাসায়নিক দ্রব্য বিক্রেতাদের চাহিদামত যথাক্রমে অনুর্ধ ৫০০ গ্রাম এবং ১ কে.জি. করিয়া কুইনাইন প্রতিমাসে দেওয়া হয়।

(ঘ) অধিকন্তু ভারত সরকারের নির্ধারিত নীতি অনুসারে রাজ্যের ভেষজ নিয়ামকের সুপারিশক্রমে অন্তর্দেশীয় ঔষধ প্রস্তুতকারী সংস্থা সমূহকেও কুইনাইনভিত্তিক ঔষধাদি প্রস্তুত করিবার জন্য কুইনাইন সরবরাহ করা হইয়া থাকে।

সুতরাং ঐ বিষয়ে সরকারের অন্য কোনও পরিকল্পনার প্রয়োজন আছে বলিয়া মনে হয় না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ক্রমাগত ম্যালেরিয়া বৃদ্ধির পরিপ্রেক্ষিতে এই কুইনাইন-এর উৎপাদন বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি এবং থাকলে পশ্চিমবঙ্গবাসীর জন্য এই যে মাত্র ১০০৫.৫০ কিলোগ্রাম কুইনাইন দেওয়া হয় এটা বৃদ্ধি করার পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** পরিকল্পনা নিশ্চয় আছে, কেন থাকবে না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই ১০০৫.৫০ কিলোগ্রাম কুইনাইন বাদে আর বাদ বাকি কুইনাইন কোন কাজে ব্যবহৃত হয়, কোথায় যায় তা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সেটা তো আমি আগেই বলে দিলাম। অন্তর্দেশীয় ঔষধ প্রস্তুতকারী সংস্থা সমূহকেও কুইনাইন ভিত্তিক ঔষধাদি প্রস্তুত করিবার জন্য কুইনাইন সরবরাহ করা হইয়া থাকে।

**Shri Dawa Narbu La :** Will the Hon'ble Minister be pleased to State whether there is any proposal for expansion of cinchona plantation ?

**Dr. Kanailal Bhattacharya :** It is being expandes.

### হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি হলদিয়ায় জাহাজ নির্মাণের কারখানা স্থাপনের প্রস্তাব বর্তমানে কি অবস্থায় আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

১৯৭৭ সালের আগস্ট মাসে পশ্চিমবঙ্গ সরকারের এক চিঠির জবাবে ভারত সরকার জানিয়েছিলেন যে এখনকার মতো কেন্দ্রীয় সরকার কেবলমাত্র মডেল-১ (৩৬-৬০,০০০ ডি. ডব্লু. টি.) জাহাজ নির্মণের কথা বিবেচনা করবেন এবং পারাদীপ ও হাজিরাতে এই ধরণের জাহাজ নির্মাণের জন্য বিস্তৃত প্রতিবেদন প্রস্তুত করার প্রস্তাব আছে। আরও জানানো হয়েছিল যে, হলদিয়াতে একটি জাহাজ মেরামতি সমাবেশ (Ship Repairing Complex) তৈরির প্রস্তাব আছে।

পশ্চিমবঙ্গ সরকার হলদিয়ায় বৃহৎ জাহাজ নির্মাণ কারখানা গড়ে তোলার জন্য সব রকম স্থানীয় সুযোগ-সুবিধা থাকার কথা উল্লেখ করে এবং কয়েক বছর আগে প্রেরিত ভারত সরকারেরই একটি বিশেষজ্ঞ দলের সুপারিশের উপর নির্ভর করে হলদিয়ায় একটি জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের জন্য ভারত সরকারকে পুনরায় অনুরোধ জানিয়েছেন এবং ভারত সরকারের সিদ্ধান্তের জন্য অপেক্ষা করছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা করার ব্যাপারে কি কি অসুবিধা আছে বলে কেন্দ্রীয় সরকার আপনাদের জানিয়েছেন? কেন হবে না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** অসুবিধার কথা কিছু বলেন নি। একটা বিশেষজ্ঞ কমিটি তারা নিয়োগ করেছিলেন এবং সেই কমিটি রির্পোট দিয়েছে — যদিও সেই রির্পোট আমরা পাই নি, তারা বলছে, হাজিরা এবং পারাদ্বীপে দুটি জাহাজ নির্মাণ কারখানা হতে পারে। একথা রির্পোটে তারা বলেছেন। তবে এর আগে যে কমিটি হয়েছিল যার নাম হচ্ছে জাবেজা কমিটি, সেই কমিটির যে রির্পোট তাতে তারা হলদিয়াকে সুপারিশ করেছিলেন। কিন্তু সেই কমিটির রির্পোট তারা গ্রাহ্য করছেন না।

**শ্রী ভোলানাথ সেন ঃ** ১৯৫৬ সাল থেকে বারবার যে সব টিম এসেছেন — ঐ ব্রিটিশ টিম, তারপর আরও একটা টিম, এরা এসে বলেছেন যে, হলদিয়াতে জাহাজ নির্মাণ কারখানা স্থাপন করা যায়। তা ছাড়া তার জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে, ক্যানেল কাটা আছে এবং ক্যানেল বোজানো আছে যাতে জাহাজ নির্মাণ কারখানা করা যায়, আমরা অনেক দূর এগিয়েছে — এসব কথা কেন্দ্রকে জানিয়েছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি লিখে এই সমস্ত ব্যাপারগুলো জানিয়েছেন। জানানো সত্ত্বেও তিনি বলেছেন যে এখানে হবে না। এখানে একটা জাহাজ রিপেয়ারিং কমপ্লেক্স হতে পারে। এই বিষয়ে এখনও আমরা হাল ছাড়ি নি, আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই ব্যাপারে আমাদের বিধান সভা থেকে একটা সর্ব সম্মত সিদ্ধান্ত নেওয়ার কথা কি আপনারা চিন্তা করছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা এই বিষয়ে এখনও কিছু ভাবি নি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আপনারা কি কেন্দ্রীয় মন্ত্রী সভাকে জানিয়েছেন যে পশ্চিম বাংলায় সবচেয়ে বেশি বেকার আছে এবং জাহাজ নির্মাণ কারখানা হলে এখানে যত বেকার সমস্যার সমাধান হত, জাহাজ রিপেয়ারিং কমপ্লেক্স করলে সেই অনুপাতে বেকার সমস্যার সমাধান হবে না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকার কিন্তু, আপনি যা বললেন, তার উল্টো কথা বলছেন।

শ্রী ভোলানাথ সেন : আপনারা নিশ্চয়ই সেই যুক্তি মানছেন না?

ডঃ কানাইলাল ভট্টাচার্য : নিশ্চয়ই আমরা তা মানছি না।

**Production of White Printing Paper**

***113.** (Admitted question No. *821) **Shri Atish Chandra Sinha and Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) Whether it is a fact that Production of white printing paper in West Bengal paper mills has decreased during the period from July 1977 to January 1978 as compared to the production during the corresponding periods in 1976-77 and 1975-76; and

(b) If so,—

(i) What are the reasons,

(ii) What was the total quantum of paper produced during the periods mentioned above, and

(iii) What action has been taken by the present Government in the matter ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) Yes, there was slight decline during the period taken together. However, the figures of production of paper and paper products up to the end of September 1977, received from the Govt. of India (DGTD source) indicate that the production of paper and paper products, as a whole, in West Bengal improved during the quarter ending September 1977, when it was 39.4 thousand tonnes against 37.3 thousand tonnes during the corresponding period of 1976.

(b) (i) The demand for speciality paper was reported to be sluggish for which white printing paper producing mills opted to produce papers of lower G.S.M. (grams per sq. meter substance) which resulted reduction in the total tonnes of all varieties of papers produced. Power shortage was also factor for the decline.

(ii) The figures of production of white printing paper during the

periods, as locally collected, are as follows :

July 1977 to January 1978 — 16011 tonnes.

July 1976 to January 1977 — 17624 tonnes.

July 1975 to January 1976 — 17926 tonnes.

were produced during the period by one of the two mills producing the item at the time. The figure for the other mill is not readily available. However, that mill produced 1971 tonnes and 2214 tonnes during the corresponding period in 1976-77 and 1977-78.

A table showing the production and growth rate of paper and paper products (including all varieties of paper) during the period from January 1975 to September 1977 is laid on the Table.

(iii) The problem is being studied in depth for taking appropriate remedial measures.

**Production of paper and paper products**

| Year/ period. | All India ('000 tonnes) | Capacity utilisation % | Growth rate over that in the previous year/ corresponding period in the previous year | West Bengal ('000 tonnes) | Capacity utilisation | Growth rate over that in the previous year corresponding period in the previous year |
|---|---|---|---|---|---|---|
| 1975 | 829.6 | 78 | -1 | 147.4 | 85 | +36 |
| 1976 | 875.5 | 81 | +5 | 148.1 | 86 | +0.05 |
| 1977 1st quarter | 218.1 | 81 | +3 | 32.8 | 75 | -13 |
| 1977 2nd quarter | 217.9 | 75 | 1 | 35.3 | 79 | -5 |
| 1977 3rd quarter | 237.2 | 82 | +4 | 39.4 | 88 | +6 |

**No. of units**

| All India | West Bengal | West Bengal production figure ('000 tonnes) | | |
|---|---|---|---|---|
| 75 | 12 including 1 added to the last during the year 1977 increasing the installed capacity from 172.9 to 179.8 thousand tonnes. | Period | 1976 | 1977 |
| | | January-March | 37.4 | 32.4 |
| | | April-June | 37.3 | 35.3 |
| | | July-Sept. | 37.3 | 39.4 |
| | | Total : | 112.0 | 107.1 |

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state if there is any proposal to construct mini paper mills in West Bengal in lieu of the shortage of production that he has stated.

**Dr. Kanailal Bhattacharya :** I cannot tell you exactly now. We will consider the suggestion.

**Mr. Speaker :** question hour is over.

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কল্যাণী স্পিনিং মিলের লোকসান

***১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৪।) **শ্রী সরল দেব ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত তিন বৎসরে কল্যাণী স্পিনিং মিলের বাৎসরিক লোকসানের পরিমাণ কত; এবং

(খ) উপরি উক্ত লোকসান বন্ধের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৪ — ১৯৭৫ ১৪৭.২৭ লক্ষ টাকা।

১৯৭৫ — ১৯৭৬ ২৫০.৯৬ লক্ষ টাকা।

১৯৭৬ — ১৯৭৭ ২০২.৫৪ লক্ষ টাকা।

(খ) (১) উৎপাদন বৃদ্ধির জন্য সরকার সম্প্রতি কার্যকর মূলধন হিসাবে তুলা কিনিবার জন্য এবং যন্ত্রপাতি মেরামতির জন্য ৪২ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করিয়াছেন।

(২) হিউমিডিফিকেশন অ্যান্ড ভেন্টিলেশন প্ল্যান্ট (তাপ নিয়ন্ত্রণ ও বায়ু চলাচলের যন্ত্র) কে কাজের উপযুক্ত করিবার জন্য সরকার ৩ লক্ষ ৮৬ হাজার টাকা পরিকল্পনা খাতে ঋণ মঞ্জুর করিয়াছেন।

(৩) সরকার কল্যাণী স্পিনিং মিলের পুরাতন যন্ত্রপাতিকে নবীকরণের জন্য এবং অন্যান্য উন্নতি সাধনের জন্য একটি বিশেষজ্ঞ সংস্থা কর্তৃক প্রতিবেদন প্রস্তুত করাইয়াছেন। এই প্রতিবেদন অনুযায়ী শুধুমাত্র কল্যাণী ইউনিটের যন্ত্রপাতির নবীকরণ ও অন্যান্য উন্নতি সাধনের জন্য ৭৬ লক্ষ ৩২ হাজার টাকার একটি পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। এই পরিকল্পনানুযায়ী কাজ তিন ভাগে তিন বৎসরে সম্পন্ন করিবার কথা। এই বৎসর এ বাবদ আংশিক আর্থিক সাহায্য হিসাবে সরকার ১৬ লক্ষ ১৪ হাজার টাকা পরিকল্পনা খাতে ঋণ মঞ্জুর করিয়াছেন। হাবড়া মিলের উন্নতির কাজ পরে হাতে নেওয়া হইবে।

(৪) বিদ্যুৎ সরবরাহ ব্যহত হওয়ায় উৎপাদনের প্রভূত ক্ষতি হইতেছে। এই ক্ষতি রোধের জন্য কল্যাণী ও হাবড়া মিলে ডিজেল চালিত বিদ্যুৎ উৎপাদন যন্ত্র (জেনারেটর) বসাইবার কথা চিন্তা করা হইতেছে।

(৫) শ্রমিক কল্যাণের ও উৎপাদন বৃদ্ধির জন্য সরকার বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন, যথা — ভরতুকী সাহায্যে বন্ধ ক্যান্টিন খোলা হইয়াছে, কর্মচ্যুত পুরাতন কর্মীদের কাজে পুনরায় বহাল করা হইয়াছে। এই সব ব্যবস্থার দ্বারা শ্রমিক বিরোধ হ্রাস পাইয়াছে এবং উৎপাদন বৃদ্ধি সম্ভব হইয়াছে।

(৬) পূর্বে কল্যাণী ও হাবড়া মিল হইতে সূতা বিক্রি করা হইত। এজন্য অনেক ক্ষুদ্র ব্যবসায়ী মিল হইতে সূতা ক্রয় করিতে উৎসাহ বোধ করিত না। ফলে সূতা ক্রয়ের ব্যাপারে প্রতিযোগিতা সীমিত ছিল। এখন পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় পণ্যাগার নিগমের (ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যার হাউসিং কর্পোরেশনের) বেলিয়াঘাটার গুদাম হইতে সূতা বিক্রির ব্যবস্থা হইয়াছে। এতে বিক্রির পরিমাণ ও মূল্য বৃদ্ধি পাইবে এবং লোকসান হ্রাস পাইবে আশা করা যায়।

### ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের প্রশাসন

***১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের পশ্চিমবঙ্গ সাবসিডিয়ারির প্রশাসনের ওপর রাজ্য সরকারের কোনও কন্ট্রোল বা সুপারভিশন আছে কি;

(খ) থাকিলে, তাহা কি ধরণের; এবং

(গ) ঐ সংস্থার প্রশাসনিক ত্রুটি বিচ্যুতি সম্পর্কে সরকারের নিকট কোনও অভিযোগ আসিয়াছে কি?

**বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) ন্যাশানাল টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড এর পূর্বাঞ্চলীয় সাবসিডিয়ারি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (পশ্চিমবঙ্গ, আসাম, বিহার অ্যান্ড উড়িষ্যা) লিমিটেড একটা কেন্দ্রীয় সরকারি সংস্থা।

এই সাবসিডিয়ারির ডাইরেক্টর বোর্ডে পশ্চিমবঙ্গ সরকারের ৩ জন মনোনীত সদস্য আছেন। এছাড়া ঐ সাবসিডিয়ারির চেয়ারম্যান ও ম্যানেজিং ডিরেক্টর হিসাবে পশ্চিমবঙ্গ আই. এ. এস. কেডারের একজন সদস্য রাজ্য সরকারের সুপারিশক্রমে নিযুক্ত আছেন।

(গ) না।

তবে পশ্চিমবঙ্গে অবস্থিত ১৪টি রুগ্ন কাপড়ের কল পুরাতন কলকব্জা ও আর্থিক অনটন ও কাঁচামালের অভাব প্রভৃতি কারণে অসুবিধায় আছে।

## Surplus land of Tea Gardens

***116.** (Admitted question No. *619) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state —

(a) Whether the State Government has any proposal for taking over of surplus land of tea gardens in the State for distribution among the landless; and

(b) If so, —

(i) What are the salient features of the proposals, and

(ii) The action taken by the Government in the matter ?

**Minister-in-charge of Land utilisation and Reforms and Land and Land Revenue Department :**

(a) No. There is no proposal under the consideration of Government for taking over surplus land of tea gardens in the State exclusively for distribution among the landless.

(b) (i) Does not arise.

(ii) Under the statutory provisions contained in section 6(3) of the West Bengal Estates Acquisition Act, 1953, lands held by a tea garden are subjected to an enquiry by Government and after enquiry, in which

the Garden authorities are duly heard, so much of the land as is found reasonably required for the purposes of the tea garden is allowed to be retained by the Garden authorities, the rest being surplus is resumed by Government for their best utilisation in the most feasible manner, like afforestation, agriculture etc. Where the resumed lands of a tea garden are found suitable for agriculture, they are distributed among the eligible categories of landless people for cultivation.

### Setting up of a Paraffin Wax Unit at Haldia

***117.** (Admitted question No. *519) **Shri Bhola Nath Sen and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) Whether the State Government has received any offer from Messers Petrosil Ltd. or from any other firm for setting up a unit for manufacturing Paraffin Wax at Haldia; and

(b) If so, —

(i) What are the salient features of the proposal, and

(ii) What is the contemplation of the Government about the matter ?

**Minister-in-charge of Commerce and Industries Department :**

(a) Yes. An application for the grant of an industrial licence was received from M/s. Petrosil Oil Company Ltd. Bombay.

(b) (i) The project of M/s. Petrosil Oil Company Ltd. envisages manufacture of 4000 M.T. of macro crystalline wax of various grades, 5000 M.T. of micro crystalline wax and compound wax at Haldia. The estimated project cost is about Rs. 9 crores and the project has direct employment potential of 140 persons.

(ii) In view of the current shortage various grades of wax in the eastern region, the application of M/s. Petrosil Oil .Co. Ltd. was strongly recommended by the State Government. But the final decision of the Govt. of India has not yet been received at this end. It is reported that the Govt. of India, Ministry of Petroleum & Chemicals have recom-

mended rejection of the application.

**জমিদারদের ক্ষতিপূরণ দান**

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জমিদারী অধিগ্রহণ আইন কার্যকর হওয়ার পর হইতে ১লা ফেব্রুয়ারি পর্যন্ত কতজন জমিদারকে কত টাকা ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে;

(খ) উক্ত জমিদারদের আর কত টাকা ক্ষতিপূরণ দিতে বাকি আছে; এবং

(গ) কতদিনের মধ্যে বাকি টাকা ক্ষতিপূরণ দেওয়া হইবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত প্রায় সাড়ে দশ লক্ষ ক্ষতিপূরণের রোলের জন্য সুদসহ প্রায় সাড়ে চৌষট্টি কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে; এছাড়া, ঐ সময় পর্যন্ত ধর্মীয় ও দাতব্য ট্রাস্টগুলিকে প্রায় সাড়ে চার কোটি টাকা অ্যানুইটি দেওয়া হয়েছে।

(খ) প্রায় ৩২ কোটি টাকা।

(গ) বলা সম্ভব নয়।

**জোতদারদের উদ্বৃত্ত জমি**

***১১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৬।) **শ্রী সরল দেব ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে জোতদারের সংখ্যা কত;

(খ) তাহাদের মধ্যে কতজনের উদ্বৃত্ত জমি আছে; এবং

(গ) উক্ত জোতদারদের ঐ উদ্বৃত্ত জমি উদ্ধার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জোত কথাটির সাধারণ অর্থ কৃষি যোগ্য জমি, এবং সেই অর্থে জোতদার কথাটি রায়তকেই বোঝায়। সেটেলমেন্টের কাজ সম্পূর্ণ না হইলে রায়তদের সংখ্যা বলা সম্ভব নহে।

(খ) আনুমানিক ৬২ হাজার রায়তের উদ্বৃত্ত জমি আছে।

(গ) আছে এবং পরিকল্পনা মতো কাজ চলিতেছে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী অশোককুমার বসু** ঃ স্যার, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকের সংবাদপত্রে প্রকাশ পেয়েছে, যে, শ্রী রজনীকান্ত দোলুই মহাশয় এবং শ্রী কৃষ্ণদাস রায় মহাশয় যথারীতি ভোলা বাবুদের দল ত্যাগ করে ইন্দিরা গান্ধীর দলে যোগ দিয়েছেন। তা সত্ত্বেও তাঁরা এখনও ভোলা বাবুদের সঙ্গে বসে অযথা সদস্যদের বিভ্রান্ত করছেন।

**অধ্যক্ষ মহোদয়** ঃ সভা চলাকালীন সদস্যরা যেখানে সেখানে বসেন, তাতে কোনও বিভ্রান্তি হয় না।

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ স্যার, এই যে পলিটিক্যাল ডিফেকশন হচ্ছে, এটা সম্বন্ধে একটু ব্যবস্থা নেওয়া উচিত।

**অধ্যক্ষ মহোদয়** ঃ এ বিষয়ে কোনও বিতর্ক চলতে পারে না।

## Calling Attention To Matters Of Urgent Public Importance.

**অধ্যক্ষ মহোদয়** ঃ আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা —

১। হলদিয়া বন্দরকে উপেক্ষা ও ঐ বন্দরের গুরুত্ব হ্রাস করার চক্রান্ত। ঃ শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী সরল দেব, শ্রী কৃপাসিন্ধু সাহা এবং শ্রী মাধবেন্দু মোহান্তি।

২। খাদ্য মন্ত্রীর অফিস ঘর সাজাতে হাজার হাজার টাকা ব্যয়। ঃ শ্রী ননী কর।

(৩) সুন্দরবনে জমি পাওয়ার আশায় দন্ডকারণ্য থেকে উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে আগমনকে কেন্দ্র করে রাজ্য মন্ত্রীর ক্ষুব্ধ হওয়ার ঘটনা। ঃ শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান।

(৪) ঔরঙ্গাবাদ কলেজের জনৈক অধ্যাপককে গ্রেপ্তারের ঘটনায় স্থানীয় এলাকায় উত্তেজনা। ঃ শ্রী হবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী লুৎফল হক এবং ডাঃ গোলাম ইয়াজদানী।

(৫) গার্ডেনরিচ ওয়ার্কশপের টাকার থলে ছিনতাই এর ঘটনা। : ডাঃ গোলাম ইয়াজদানী।

আমি হলদিয়া বন্দরকে উপেক্ষা ও ঐ বন্দরের গুরুত্ব হ্রাস করার চক্রান্ত বিষয়ের উপর শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী সরল দেব, শ্রী কৃপাসিন্ধু সাহা এবং শ্রী মাধবেন্দু মোহান্তি কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**Shri Bhabani Mukherjee :** Statement will be made on the 15th.

**Mr. Speaker :** Hon'ble Minister will now make a statement.

## STATEMENT UNDER RULE—346

**শ্রী সুধীন কুমার :** স্যার, সদস্যরা সংবাদপত্র পড়েছেন এবং তাঁদের আগ্রহ খুবই প্রশংসনীয় যে সত্য সংবাদ জানার তাঁদের আগ্রহ আছে। সংবাদপত্রে অনেক রকম খবর বের হয় এবং আমরা দেখেছি যে, সংবাদপত্রের কোনও সংবাদ সম্পর্কে যদি আমাদের কোনও দ্বিমত থাকে এবং সেগুলিকে যদি আমাদের সংশোধন করবার জন্য প্রতিবাদ করতে হয় তাহলে সারা দিন আমাদের ঐ — কর্মই করতে হয় কাজ কর্ম ছেড়ে দিয়ে। দ্বিতীয়ত সরকারের ত্রুটি বিচ্যুতির খবর প্রথম পাতায় আকর্ষণীয় জায়গায় প্রকাশিত হয়। অবশ্য তাই দেওয়া উচিত। কিন্তু যদি সেই খবর মিথ্যা হয় এবং তার সম্পর্কে যদি প্রতিবাদ করা হয়, তাহলে দেখা যায় যদি সেটা প্রকাশিত হয়ও সেটা কোনও টয়েলেট পেপারের বিজ্ঞাপনের নিচে এক লাইনে এমন অক্ষরে লেখা হয় যা কেউ পড়ে বুঝতে পারে না, যে কি হয়েছে। সুতরাং এই অবস্থা কোনও নূতন নয়। অনেক সাংবাদিক বন্ধু আমাকে জানিয়েছেন যে কোনও সংবাদপত্র অফিসে এই সংশোধন বা প্রতিবাদ তারা পালন করেন না। সুতরাং ওদের সম্পর্কে কোনও সংশোধন বা প্রতিবাদ না করাই বাঞ্ছনীয়। লোকে দেখে ওদের চিনে নেবে, আমার তাই বিশ্বাস। আমি মনে করি যারা আমাকে চেনেন তারা ঐ সংবাদ দেখে মোটেই বিভ্রান্ত হবেন না। যারা আনন্দবাজার চেনেন তারা ঐ সংবাদ দেখে বিভ্রান্ত হবেন না। আপনারা অনেকেই জানেন সাংবাদিকদের যে সমস্ত সংগ্রাম হয়েছে তাতে আমি এক সঙ্গে ফুটপাতে বসে ধর্মঘট করেছি। আনন্দবাজার অফিসের সামনে বসেছি অতএব ব্যক্তিগত ভাবে সাংবাদিকদের বিরুদ্ধে আমার কোনও বক্তব্য নেই। সংবাদপত্রের ভূমিকা সম্পর্কে জনসাধারণ খুবই উদবিগ্ন হয়ে ওঠেন .....

**মিঃ স্পিকার :** আপনি আপনার পার্সোনাল এক্সপ্লানেশন দিন। এখানে পলিসির কোনও প্রশ্ন আসছে না। প্লিজ কাম টু দি ফ্যাক্ট।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি এখানে সংবাদপত্রের ভূমিকা টেনে আনছেন কেন?

(গন্ডগোল)

**শ্রী সুধীন কুমার ঃ** আপনারা এত অ্যাজিটেশন করছেন কেন? আমাকে আমার বক্তব্য বলতে দিন। যে সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হয়েছে তার প্রথম অক্ষর থেকে শেষ অক্ষর পর্যন্ত অসত্য ভাষণে ভরা। প্রথম কথা খাদ্যমন্ত্রীর গৃহ সজ্জা। ১১ নম্বর ফ্রি স্কুল স্ট্রিটে গৃহের কোনও সম্পর্ক নেই। অফিস দপ্তর সেখানে কাজ করে। কাজের সঙ্গে গৃহের কোনও সম্পর্ক নেই। গৃহ এবং দপ্তর এই দুটির পার্থক্য আনন্দবাজারের সাংবাদিকরা বোঝেন নি অথবা বুঝতে পারেন নি। দ্বিতীয়ত নূতন করে ঘর সজ্জা হচ্ছে। এর আগে ঘর সজ্জা হয়েছিল কিম্বা আমি জানি না কিন্তু নূতন করে কোনও ঘর সাজানো হয় নি। তারপর বলা হয়েছে নিউ মার্কেট থেকে দামী পর্দা কেনা হয়েছে ঘরে লাগাবার জন্য। যেটা কেনা হয়েছে সেটা অতি নিকৃষ্ট ধরণের। ১০ ফুট উঁচু ঘরের যে জানালা আছে সেটায় পর্দা না দিলে গরমের দিনে কাজ করা শক্ত হয়ে ওঠে সেইজন্য ঐ নিকৃষ্ট ধরণের পর্দা লাগানো হয়েছিল। কার্পেট নামে একটা পাপোষের মতোন জিনিস মেঝেতে পাতা হয়েছিল বেশ কিছুদিন আগে। ঐ পাপোষের মতোন বস্তুটি পাতার ফলে আমার খুব অসুবিধা হচ্ছে। প্রথমত আমার নিউরাইটিস আছে এবং দ্বিতীয়ত এটা এত এবড়ো-খেবড়ো যে তার উপর দিয়ে চলা খুবই অসুবিধা হয় এবং আমি একদিন হোচট খেয়ে পড়েও গিয়েছিলাম। আমি বলেছি যে ওটা তুলে নিন কারণ আমার অসুবিধা হচ্ছে।

[2-10 — 2-20 P.M.]

আমার যে জন্য অসুবিধা হচ্ছে সেটা হচ্ছে কার্পেট। আর মোজায়েক করার ব্যবস্থা করা হয়েছে, মোজায়েক করার ব্যবস্থা সম্পর্কে আমি জানতে পারলাম কিছু ইঞ্জিনিয়ারের ঘোরাফেরা দেখে। তারা আমায় ঘর ছেড়ে দেওয়ার কথা বলায় আমি কারণ জিজ্ঞাসা করি। তাঁরা আমায় বললেন কিছু মেরামতের কাজের জন্য আমাদের এখানে নির্দেশ আছে। আমি তাই দেখে বললাম মশাই আমার এখানে যেটা দরকার সেটা আপনাদের বলি — সেটা হচ্ছে আমার এখানে ঘরের মাঝখানে যে পার্টিশান রয়েছে মাঝবরাবর ওটা তুলে দেন। কেন না কখন কখন প্রায় ৫০ জন লোক নিয়ে আমাদের মিটিং করতে হয়। আপনাদের অন্যান্য কাজ বাদ রেখে ওটা একটু তাড়াতাড়ি করুন। মোজায়েক করার দরকার নেই। আমার দরকার প্রাথমিক ভাবে পার্টিশান সরিয়ে দেওয়া, গ্রীষ্মকালে আমার অফিসে যাঁরা কাজ করেন তাঁরা জল খেতে পান না। তাদের জন্য একটা কুলার সেখানে বসিয়ে দিন। আমার ওখানে যেটা বাথরুম বলে সেটা ট্রাম গুমটির পেচ্ছাপখানার থেকেও খারাপ। ওটাকে পরিষ্কার করবার ব্যবস্থা করুন, তার নালি দিয়ে জল যায় না, ওপর দিয়ে জল পড়ে, সেটার ব্যবস্থা করুন। আমার এগুলো প্রাথমিক দরকার, এগুলো করুন, মেঝে মোজায়েক করা বা রিপেয়ার করার কোনও দাবি নেই। আমার কাছ থেকে বা আমার ডিপার্টমেন্ট থেকে কোনও দাবি করা হয় নি বা একটা পয়সাও স্যাংশন করা হয় নি। আমি আশা করেছিলাম পূর্ত দপ্তর থেকে এর একটা হিসাব আসবে, কিন্তু আমি দেখছি যেভাবে প্রস্তুতি হয়েছে তাতে আমার প্রতি অসম্মান করবার এবং তার থেকেও বামফ্রন্ট সরকারকে হেয় করেছেন, তাদের সমর্থক আমার বক্তব্যে বাধা দিচ্ছেন,

তার থেকে প্রকাশ হয় যে উদ্দেশ্য খুব ভাল নয়, লোকে এর থেকেই বুঝতে পারবে।

**(এ ভয়েস — প্রশ্নটা সি. পি. এমের ননী কর করেছিলেন)**

**মিঃ স্পিকার ঃ** হাউসের মধ্যে এইরকম চীৎকার করা রেওয়াজ নয়।

**শ্রী নবকুমার রায় ঃ** স্যার, আর. এস. পি.-র কিছু গুন্ডা ছাত্র পরিষদের কর্মীদের রাস্তায় মারধর করেছে। সেই সম্বন্ধে চিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, এর যেন একটা সুরাহা হয়। এখানে ছাত্র পরিষদকে যাঁরা সমর্থন করেন না তাঁরা প্রতিবাদ করছেন, আমি আপনাকে এটা দিচ্ছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে শিয়ালদহ স্টেশনে ২৭ শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে চাল পাচারকারী ও পুলিসের সংঘর্ষ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি।

**(শ্রী অমলেন্দ্র রায় ২৮ শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন।)**

**শ্রী জ্যোতি বসু ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

গত ২৭.২.৭৮ তারিখে শিয়ালদহ স্টেশনে চাল চোরাচালানকারি এবং পুলিশের মধ্যে সংঘর্ষে পুলিশের গুলি চালনার অভিযোগ সম্পর্কে বিধানসভা সদস্য শ্রী অমলেন্দ্র রায়ের দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

গত ২৭.২.৭৮ তারিখে ৩০২ নং ডাউন লালগোলা ট্রেনেও বহু চাল চোরাচালানকারি প্রচুর চাল নিয়ে আসছেন এরকম খবর পেয়ে শিয়ালদহ কর্ডনিং চেক পোস্টের একজন এ. এস. আই. দুইজন সশস্ত্র কনস্টেবল সহ মোট ছয়জন কনস্টেবল এবং ১৮ জন এন. ভি. এফ. সদস্য নিয়ে শিয়ালদহ রুট রিলে কেবিন এর সামনে উপস্থিত হন। এই স্থানে সাধারণত ট্রেনের গতি মন্থর হয় বলে চোরাচালানকারিরা এখনেই চাল নামায়।

ঘটনার দিন প্রায় ১০টা ২৫ মিঃ নগাদ লালগোলা ফাস্ট প্যাসেঞ্জার ট্রেনটি উক্ত রুট রিলে কেবিনের কাছে এসে মন্থরগতি হলে প্রায় ১০০ জন চোরাচালানকারি ট্রেনের বিভিন্ন কামরা থেকে চালের থলি নিয়ে লাফিয়ে নামতে থাকে। এদের মধ্যে কিছু সংখ্যক পুলিশ

বিচ্ছিন্ন করে কিছু চাল আটক করে। এর ফলে উক্ত চোরাচালানকারিরা স্থানীয় সহযোগিদের সহায়তায় আটক চাল ছিনিয়ে নেওয়ার জন্য পুলিশের উপর রেল লাইনের পাথর ছুঁড়তে আরম্ভ করে। ফলে দুইজন কনস্টেবল এবং একজন এন. ভি. এফ. আহত হন। এ. এস. আই. যথারীতি সতর্ক করে দেওয়া সত্ত্বেও কোনও ফল না হওয়ায় উপায়ন্তর না দেখে তিনি শূন্যে গুলি চালনার আদেশ দেন। শূন্যে গুলি করার পরেও কোনও ফল হয় না বরং চোরা চালানকারিরা একজন এন. ভি. এফ.কে টেনে নিয়ে যেতে থাকে এবং পুলিশের একটি বন্দুক ছিনিয়ে নেওয়ার চেষ্টা করে। কোনও উপায়ান্তর না দেখে সরকারি সম্পত্তি এবং প্রাণ রক্ষার্থে এ. এস. আই. এর আদেশে একজন কনস্টেবেল চোরাচালানকারি উদ্দেশ্যে দুই রাউন্ড গুলি চালায়। এর ফলে দুইজন আহত হয়। আহতদের নারকেলডাঙ্গা থানায় নিয়ে যাওয়া হয়। তখন নারকেলডাঙ্গা পুলিশ তাদের মেডিক্যাল কলেজ হাসপাতালে স্থানান্তরিত করে। একজন সেখানে পরে মারা যায়। এই ঘটনায় স্থানীয় কিছু রেলকর্মী চোরাচালানকারিদের সঙ্গে একযোগে পুলিশের বিরুদ্ধে বিক্ষোভ করতে থাকে। ফলে সমস্ত ডাউন ট্রেনগুলি আটক থাকে। দুইজন মহিলা সহ আটজন চোরাচালানকারিকে গ্রেপ্তার করা হয় এবং ১৫.২৭ কুইন্টাল চাল আটক করা হয়। এ সম্পর্কে শিয়ালদহ জি. আর. পি. থানায় ভারতীয় দন্ডবিধির বিভিন্ন ধারায় একটি মামলা রুজু করা হয়েছে। পরে শিয়ালদহ জি. আর. পি.-র পুলিশ সুপার ঘটনাস্থল পরিদর্শন করেন। এই গুলি চালনার ঘটনা সম্পর্কে নির্বাহিক তদন্ত (Executive enquiry) করার জন্য ২৪ পরগনার জেলা শাসককে আদেশ দেওয়া হয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে বাঁশবেড়িয়াস্থিত পেপার মিল ইউনিয়নের জনৈক কর্মী শ্রী দিলীপ চক্রবর্তীর ২৭ শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে খুন হওয়ার ঘটনা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি।

**(শ্রী প্রদ্যোৎকুমার মোহান্তি ও শ্রী সন্দীপ দাস ৩রা মার্চ, ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন।)**

**Shri Jyoti Basu :**

Mr. Speaker Sir,

In response to the Calling Attention Notice given by Sarbasree Pradyot Kumar Mahanti and Sandip Das, M.L.As regarding the incident of murder of one Dilip Chakraborty, I beg to make the following statement :

On 27.2.78 at about 10.00 hours Shri Panchanan Chakraborty of

Bansberia Dakshinpara, P. S. Mogra called at Mogra P. S. and reported that his son Dilip Chakraborty was missing since about 21.00 hours of 26.2.78. He also disclosed that he had learnt that Dilip Chakraborty was assaulted by (1) Swapa @ Swapan Adhikary, (2) Bablu, (3) German and (4) Bakul at about 23.00 hours of 26.2.78 at Khamarpara, Beltala Bazar and had been dragged towards the river Ganga. On the same day (27.2.78) at about 10.45 hours the same information was conveyed to Chinsurah Police Station over the telephone by one Bijan Sarkar of Khamarpara. Immediately after receipt of this information, CI Sadar (A) O/C, Chinsurah along with others left for khamarpara. Meanwhile, an officer from Mogra P. S. also went there. During enquiry blood stains were found on the ground at Beltala Bazar and on the footpath leading to the river. Searches were conducted by the police and a cycle was recovered from the river bed. The cycle was identified as belonging to Dilip Chakraborty.

[2-20 — 2-30 P.M.]

At about 14.30 hours the same day, the dead body of Dilip Chakraborty was recovered from the river bed. The body was inside a gunny bag. Crowds started assembling at the spot after the recovery of the body and demanded requisition of a police dog. Resentment about the rowdyism of Swapan Adhikary and his associates was expressed openly and tension mounted.

The crowd did not allow the body to be taken away unless a police dog was brought. Deputy S. P. Headquarters, Hooghly, S.D.O. Sadar, Hooghly and Shri Prabir Sengupta, M.L.A. persuaded the crowd and at about 20.30 hours the body was allowed to be removed to Imambarah Hospital, Chinsurah for postmortem. In this connection Chinsurah P. S. case No.41 dated 27.2.78. under section 364 I.P.C. subsequently changed to Sections 302/201 I.P.C. was started on the complaint of Panchanan Chakraborty.

On 28.2.78 the local bazars, schools, etc. of Beltala and Bansberia were closed in protest against the murder. Workers of the East End Paper Mill, Mogra of which the deceased was an employee, observed a strike upto 18.00 hours. People came out in trucks and moved through the Bansberia Municipal area before coming to Imambarah Hospital, Chinsurah to take the dead body. At about 13.00 hours the body was

taken out in a procession (300) after the P.M. examination was over. The procession reached Chinsurah Court compound at about 14.00 hours. The leaders of the procession addressed a gathering which increased to about 500 in front of the Collectorate building shouting various slogans. Between 14.00 and 14.25 hours a six-men deputation consisting of people belonging to the Janata, the CPI(M) and the Congress met the ADM(LR) Hooghly and submitted a memorandum demanding the arrest of the accused persons within 24 hours. They left peacefully at about 14.25 hours. The procession there after moved towards Mogra. Adequate police arrangements were made to cover the procession. When the procession reached the crossing of Sarat Sarani and G.T. Road, some of the processionists saw accused Swapan Adhikary and Bablu Das and two others and chased them throwing brickbats. Swapan Adhikary and Bablu Das were caught by the mob and severly assauled causing bleeding injuries while the two others escaped. The police party accompanying the procession managed to rescue the accused persons and removed them to Imambarah Hospital, Chinsurah where Bablu Das succumbed to his injuries at about 20.10 hours on 28.2.78. The condition of Swapan Adhikary is reported to be precarious. The dead body of Dilip Chakraborty was taken to Triveni where it was cremated at about 22.10 hours on 28.2.78.

During enquiry it is revealed that deceased Dilip Chakraborty had close connections with the alleged assailants and he was arrested by Mogra Police in connection with Mogra P. S. Case No. 25(6)70 under sections 147/325/379 I.P.C./6(3) I.E. Act and 29(5) 71 under section 392 I.P.C. Swapan Adhikary alias Swapa is also reported to be implicated in several criminal cases of Chinsurah P. S.

The incident, however, appears to be the result of individual animosity. S.P., Hooghly has been directed to follow up the cases and to apprehend the absconding accused persons. The situation is peaceful now. Strong police arrangements have been made in different areas of Chinsurah to prevent any breach of peace.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার অনুমতি নিয়ে একটি বিষয়ের উপর বলছি, যাতে মুখ্যমন্ত্রী এবং খাদ্য মন্ত্রী এ বিষয় একটা সুস্পষ্ট নির্দেশ দিতে পারেন। পুরুলিয়া জেলার ছবড়ায় একটা পরিত্যক্ত অ্যারোড্রোম আছে যার ৫ মাইল সিমেন্ট করা আছে। সেখানে গত ২ বছর যাবৎ ধরে এফ. সি. আই. লক্ষ লক্ষ টন গম রাখছে। আজকাল নূতন মেথড ক্যাপ মেথড প্রথার খোলা মাঠের উপরে লম্বা সারি করে লক্ষ লক্ষ টন গম খোলা জায়গায় রাখা হচ্ছে। এর উপর কাল নাইলনের চাদর ঢাকা আছে। প্রতিদিন

ওয়াগন থেকে আনলোড করে ট্রাকে করে বিপুল পরিমাণ গম এখানে আসছে। এই আসার পথে ট্রান্সপোর্ট থেকে বিপুল পরিমাণ গম ইনট্রানজিটে চলে যাচ্ছে আদর্শবাদী অফিসাররা এর জন্য খুব ক্ষুব্ধ। এটা একটা বাফার স্টক, বিপদের সময় এখান থেকে পাওয়া যায় এ সম্পর্কে কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা জানি না। রিজিওনাল ম্যানেজার কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। আমাদের খাদ্যমন্ত্রী কি ব্যবস্থা নিয়েছেন তাও জানি না।

এই যে খাদ্য শস্য আসছে, জমা হচ্ছে, এই গম পুরুলিয়া শহরে এবং আশেপাশে গ্রামাঞ্চলে ২৫ টাকা থেকে ৫০ টাকা কুইন্টাল দরে ওপেন মার্কেটে বিক্রি হয়ে যাচ্ছে। এই যে প্রচুর পরিমাণ খাদ্য নষ্ট হয়ে যাচ্ছে, অপচয় হচ্ছে এর চেয়ে দুঃখের কিছু নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, তাঁর কাছে অনুরোধ করছি এই ব্যাপারে কিছু ব্যবস্থা করা দরকার। সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিং কমিটির চেয়ারম্যান আছেন মাননীয় জ্যোতির্ময় বসু মহাশয়, যদি এই ব্যাপারে আলোচনা হয় তাহলে তাঁর দৃষ্টি আকর্ষিত হতে পারে এবং তাতে কিছুটা লাভ হতে পারে। এই যে লক্ষ লক্ষ টাকার খাদ্য শস্য নষ্ট হচ্ছে এর সরেজমিনে তদন্ত হওয়া দরকার এবং তদন্ত হয়ে এই অপচয় বন্ধ হওয়া দরকার রাজ্যবাসীর স্বার্থে এবং খাদ্য সংগ্রহ ও সঞ্চয়ের স্বার্থে।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সম্বন্ধে আমি কিছু জানি না, খাদ্য মন্ত্রীর যদি কিছু জানা থাকে তাহলে বলুন, বাকিটা আমরা খোঁজ করে নেব।

## STATEMENT UNDER RULE 346

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যের বক্তব্যের সঙ্গে সম্পূর্ণ একমত। এই নিয়ে আমি দুবার বাদানুবাদ ঝগড়া করেছি। ক্যাপ স্টোরে যে জিনিসগুলি রাখা হয় সেগুলি পশ্চিমবঙ্গের জন্য অ্যালটেড নয়। তাহলেও এটাকে ন্যাশান্যাল ওয়েস্টেজ হিসাবে দেখতে হবে। ওঁরা যে যুক্তি দিয়েছেন সেটা শুনলে আপনারা অবাক হবেন। আমাদের গুদামে যেভাবে জিনিস রাখা হয় তার থেকে নাকি এই ক্যাপ স্টোরে জিনিস ভাল করে আছে, ইট ইজ ফুল্লি প্রোটেক্টেড। সেই ক্যাপ স্টোরে যে সমস্ত কর্মী কাজ করতে যান তাঁরা অসহায় অবস্থায় আছেন, এই নিয়ে দিনের পর দিন বাদানুবাদ হয়েছে। সেদিন আপনারা খবরের কাগজে দেখে থাকবেন আমরা চেষ্টা করেছিলাম খাদ্য মন্ত্রীকে একবার জোর করে সেখানে নিয়ে গিয়ে সেই ক্যাপ স্টোরেজ দেখাব। তবে আপনি পুরুলিয়ায় এটা দেখেছেন, শুধু পুরুলিয়ায় নয়, আরও দুটো জায়গায় লক্ষ লক্ষ মণ গম পড়ে আছে, খালি ওয়াগনে আসছে এবং সেই ওয়াগনে যখন জল পড়েছিল তখন ওয়াগনেই গাছ গজিয়ে গিয়েছিল। বলে কোনও প্রতিকার পাই নি। তাঁদের বক্তব্য এইভাবে রাখাটা নাকি উৎকৃষ্ট, গুদামের ভেতর রাখার থেকে ভাল, ওখানে যেটা নষ্ট হয় সেটা নাকি অকিঞ্চিত, এই সমস্ত কথা আমাদের শুনতে হয়েছে। আমরা শুনে সন্তুষ্ট হতে পারি নি, বারে বারে এই নিয়ে তাঁদের বলেছি, প্রধান মন্ত্রীর কাছে এই খবর দিয়েছি। তিনি এইসব দেখব, জানাব, এই কথা বলেছেন।

এছাড়া আমাদের আর কি করার উপায় আছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** স্যার, ট্রাকে করে যে মালটা ক্যাপ ইয়ার্ডে আসছে সেখানে কোনও ওয়েমেন্টের ব্যবস্থা নেই। মন্ত্রী মহাশয় বললেন বর্ষায় কয়েক হাজার টন নষ্ট হয়ে গেছে, আবার বর্ষা আসছে, সেজন্য উনি যদি স্টং নোট দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** আমি মাননীয় সভ্যদের জানাচ্ছি যে আজ ৫টা বিল আছে, এই ৫টা বিলের মধ্যে ৪টা বিল একই ধরণের — ক্যালকাটা ইউনিভার্সিটি বিল, বার্ডওয়ান ইউনিভার্সিটি বিল, কল্যাণী ইউনিভার্সিটি বিল এবং নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি বিল, এগুলি একই মন্ত্রী একই ধরণের এই ৪টি বিল উত্থাপন করবেন। কালকে বিরোধী দলের মাননীয় সদস্যরা বলেছেন এগুলি এক সঙ্গে আলোচনা করার জন্য। প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয় পর পর ৪টি বিল ইন্ট্রোডিউস করে দেবেন, তারপর ভোলা সেন মহাশয় তাঁর এই যে প্রস্তাবগুলি আছে সেগুলি বলে দেবেন, পরে আবার ফর্ম্যালি আমরা প্রত্যেকটা বিল পাশ করার সময় ফর্ম্যালি ইন্টোডাকশন ইত্যাদি বলব। এতে সাংবিধানিক কোনও বাধা নেই, লোকসভায় ইন্টোডাকশন করে এক সঙ্গে আলোচিত হয়েছে, এই রকম উদাহরণ রয়েছে, এক সঙ্গে আলোচনায় কোনও বাধা নেই। আমি মন্ত্রী মহাশয়কে প্রথমে কলকাতা বিশ্ববিদ্যালয় অস্থায়ী অধিগ্রহণ বিধেয়ক, ১৯৭৮, উত্থাপন ইন্টোডিউস করার জন্য বলছি।

[2-30 — 2-40 P.M.]

## Legislation

### The Calcutta University (Temporary Supersession) Bill, 1978.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Calcutta University (Temporary Supersession) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

### The Burdwan University (Temporary Supersession) Bill, 1978.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Burdwan University (Temporary Supersession) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

**The Kalyani University (Temporary Supersession) Bill, 1978.**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Kalyani University (Temporary Supersession) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

**The North Bengal University (Temporary Supersession) Bill, 1978.**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the North Bengal University (Temporary Supersession) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Bholanath Sen :** Sir, I beg to move that this House disapproves the Calcutta University (Temporary Supersession) Ordinance, 1978.

I also beg to move that this House disapproves the Burdwan University (Temporary Supersession) Ordinance, 1978.

I also beg to move that this House disapproves the Kalyani University (Temporary Suppersession) Ordinance, 1978.

I also beg to move that this House disapproves the North Bengal University (Temporary Suppersession) Ordinance, 1978.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতি দুঃখের সঙ্গে এবং অতি দুশ্চিন্তার কারণ ঘটার জন্যই আমি বারবার আর্টিকেল ২১৩(২) এ অফ দি কনস্টিটিউশন রেজুলেশন আনতে বাধ্য হচ্ছি। এই যে ক্যালকাটা ইউনির্ভাসিটি বিল এবং মন্ত্রী মহাশয় যে কথা বললেন তাতে আপনি দেখতে পাবেন যে কথা বলা হয়েছে সেটা হল এই যে —

Education Department is considering enactment of new legislation to regulate the composition of the different bodies of the University ... Meanwhile, the term of elected members of the Senate/University/Syn-

dicate/Executive Council/Academic Council and other bodies of the Universities of Calcutta, Burdwan, North Bengal and Kalyani has long expired ...

এবং তার জন্য

It became necessary to pass an ordinance.

এবং যেহেতু এক্সপিরেশন নয়, চুরি নয়, ডাকাতি নয়, খুন নয়, আর কোনও কিছু অভিযোগ নেই শুধু লং এক্সপায়ার্ড এবং তার জন্য

Chancellor, Vice Chancellor and members to be nominated by the Chancellor.

তার সুযোগ এনে দিল এই বিলে এবং এই অর্ডিন্যান্স হিসাবে এল, এবং কারও সঙ্গে আলোচনা হল না, বিধানসভাকে কনফিডেন্সে নেওয়া হল না এবং বিধানসভা কে কনফিডেন্সে না নিয়ে তারা বিচার করে দিলেন। কিন্তু স্যার, যদি এক্সপিরেশন হয়ে থাকে টাইম তাহলে ও একটা আইন ছিল যে আইন ১৯৭৬ সালে একটা আইন করা হয়েছিল, জানি না সেক্রেটারিরা সেটা দেখিয়েছেন কিনা ওঁকে, সেটা হচ্ছে এই ওয়েস্ট বেঙ্গল ইউনির্ভাসিটি লজ (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৭৬।

This Act was to provide for the extension of term of the members of some of the Universities in West Bengal.

অর্থাৎ কিনা তিন মাস তিন মাস করে যাদের টার্ম শেষ হয়ে গেছে তাদের ফারদার পিরিয়ড তিন মাস বা ছয় মাস করে তাদের টার্ম এক্সটেন্ট করা যেত। সুতরাং টার্ম এক্সপায়ার্ড করার জন্য যদি অটোমেটিক ভ্যাকেশন না হয় তাহলে পরে।

[2-40 — 2-50 P.M.]

এইখানে পাওয়ার ছিল সেই পাওয়ারকে এক্সটেন্ড করে আইনটা আনা যেত। তা না করে কি করা হল? এই আইন পড়ে রইল এবং এই আইনটা শুধু পড়ে রইল তা নয়, তার পরিবর্তে ভাল ভাল লোক, শিক্ষিত এবং ইনটেলেকচুয়ালস যাঁরা আছেন তাঁদের বিরুদ্ধে ওনলি দোষারোপ দেওয়া হল তাদের টার্মস শেষ হয়ে গিয়েছে এবং তাঁদের সরিয়ে দেওয়া হল, তার বদলে নমিনি, গভর্নারের নমিনি অর্থাৎ মিনিস্টারের নমিনি তাকে বসানো হবে এই রকম বন্দোবস্ত করা হয়েছে। তাঁরা কে আমি জানি না, এটাও ডিসাইড করবেন মিনিস্টার। থার্টি সিক্স পয়েন্ট প্রোগ্রামে ছিল রিপিল ওয়েস্ট বেঙ্গল কন্ট্রোল অব এক্সপেনডিচার অ্যাক্ট ১৯৭৬, সেটা কিন্তু রিপিল করা হল না, তার জন্য কোনও ব্যস্ততা নেই। এটা ছিল থার্টি সিক্স পয়েন্ট প্রোগ্রামে তাকে রিপিল করা হল না। কিন্তু এই ইউনির্ভাসিটি সুপারসেশন করা হল তার কারণ তার টাইম শেষ হয়ে গিয়েছে। আমরা আইন করেছিলাম টিচার্সদের, ওয়েস্ট বেঙ্গল কলেজ টিচার্স (সিকিউরিটি অব সার্ভিস) অ্যাক্ট, ১৯৭৫, এবং সেটাও আমরা

লেজিসলেচারে এনে সেটা ডিসিসন নিয়েছিলাম কিন্তু এঁরা এই টিচার্সদের ভাগ্য আজকে হাতে তুলে দিলেন কার? না, মন্ত্রীর যারা সমর্থিত নমিনি তাদের হাতে। আজকে, স্যার, আমি, আপনারা কি বলেন এবং কি করেন তারই প্রমাণ দেবার চেষ্টা করছি। স্যার, আপনি তো স্পিকার, চেয়ে দেখুন আপনি আজ সাধারণ সদস্য নন, আজ আপনি স্পিকার কিন্তু একদিন সদস্য ছিলেন সেদিন আপনি কি বলেছিলেন, স্যার, — এখানে চ্যান্সেলারের অনুমতিক্রমে ভাইস চ্যান্সেলার নিয়োজিত হবেন অর্থাৎ রাইটার্স বিল্ডিং এর অঙ্গুলি হেলনে তিনি ভাইস চ্যান্সেলার নির্বাচিত হবেন। তিনি যদি ইউনির্ভাসিটির কোনও ক্ষতি করে থাকেন তাহলে ইউনির্ভাসিটির কোনও ক্ষমতা থাকবে না তাকে রিমুভ করার। এই রকম অবস্থার দ্বারা অ্যাকাডেমিক ফ্রিডম বাড়তে পারে না। এ্যাকাডেমিক ফ্রিডমটা শুধু একটা শিক্ষাবিদদের প্রশ্ন নয়, অ্যাকাডেমিক ফ্রিডমের প্রশ্নটা এই নয় যে যাঁরা কলেজে পড়াবেন তাঁরা কোনও রাজনীতি করবেন কি করবেন না। একথা ঠিক যে আমাদের শিক্ষা দপ্তর এতদিন যেভাবে নিয়ন্ত্রণ করে এসেছেন গভর্নমেন্ট কলেজের ক্ষেত্রে, স্পন্সর্ড কলেজের ক্ষেত্রে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমারও একদিন এই কলেজের চাকরি গিয়েছিল, অ্যাকাডেমিক ফ্রিডমের প্রশ্নটা শুধু কতগুলি প্রফেসার হবে কি হবে না, অ্যাকাডেমিক ফ্রিডমের প্রশ্নটা হচ্ছে সেখানে অ্যাকাডেমিক ফ্রিডম না থাকলে যে কোনও শিক্ষা সংগঠনে দলাদলি তৈরি হতে বাধ্য, এছাড়া কিছু হবে না। আজ একটা লোকও কাউন্সিলের মেম্বার হতে পারবে না যিনি মন্ত্রীর অঙ্গুলি হেলনে চলবেন না। আজকে আমি আপনাকে দেখাচ্ছি আজকে যিনি লিডার, মুখ্যমন্ত্রী, সেদিন ১৯৫০ সালে তিনি কি বলেছিলেন যখন প্রথম আইনটি ১৯৫০ সালে সেভেনটিন্থ এপ্রিল—

Sir, I do not understand, as this provision stands, as to what are the specific reasons, what are the specific circumstances under which the power is given to the State Government to interfere in the affairs of the Calcutta University. I think nothing is mentioned about it. On the other hand it is said that the State Government shall have the right to have inspection and so on. I think such powers were unnecessary. If any check was necessary, that check might have been there. Government might have given powers under certain specific conditions and circumstances to appoint a committee — an elected committee — or even a committee of which the Chairman would have been a judge of the Calcutta High Court. In such a committee the people generally might have some faith, if it went into the affairs of the Calcutta University in times of crisis, or in times when the elected people of the Senate or the Calcutta University generally misbehaved.

আমরা যদি মনে করে থাকি যে মিসবিহেব হয়েছে, মিসবিহেব তাঁরা করেছেন, তাঁরা রিজাইন করেন নি বা রিটায়ার করেন নি তাহলে জ্যোতি বাবু ১৯৫০ সালে যে বক্তব্য

রেখেছিলেন এবং তাকে যদি দাম দিতে হয় তাহলে কমিটি বসানো উচিত ছিল এই মিসবিহেবিয়ারের জন্যে। সেই কমিটিতে হাইকোর্টের জাজের প্রেসিডেন্টশিপে বিচার করা উচিত ছিল। কিন্তু তা হল না কারণ এখন তো ক্ষমতায় কিনা। সুতরাং সব আইন পাল্টে গেল।

In such a committee the people generally might have some faith if it went into the affairs of the Calcutta University in times of crisis or in times when the elected people misbehaved. But unfortunately, the way in which power have been given to the Governor, will be, I think, dangerous. Secondly, with regard to Chancellor, I think the Chancellor should have nothing to do with the appointment of Vice Chancellor. This was what he said in 1950, and today, what is the Bill ?

বিলে কি বলছেন? একথা বলছেন ভাইস চ্যান্সেলারকে কে অ্যাপয়েন্ট করবে

If the post of Vice Chancellor becomes vacant for any reason the same shall be filled by the Chancellor in Consultation with the Minister and the Chairman of the University Grants Commission.

অর্থাৎ কিনা যিনি যত বেশি রাইর্টাস বিল্ডিংসে ঘুরাঘুরি করতে পারবেন, তত বেশি তিনি সুযোগ পাবেন এবং আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দেখছি যে এখানে হেমন্ত বসু মহাশয় কি বলেছিলেন, তিনি বলেছিলেন — "স্যার, কলিকাতা বিশ্ববিদ্যালয় যে নূতন বিল মন্ত্রী মহাশয় এনেছেন, সেই বিল সম্পর্কে যাঁরা সমালোচনা করেছেন, আমি তার পুনরাবৃত্তি করছি না। আমার পরম শ্রদ্ধাস্পদ এবং বিশ্ববিদ্যালয়ে নব আদর্শের যিনি প্রবর্তক, যিনি স্বাধীন ভারতের স্বাধীনতাকে সম্পূর্ণ করার জন্য স্বপ্ন দেখেছিলেন বিশ্ববিদ্যালয়ের মাঝখানে, আমি সেই স্যার আশুতোষের নাম স্মরণ করছি। আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে একথা মনে করিয়ে দিতে চাই যে বিশ্ববিদ্যালয়ের যেটুকু স্বাধীনতা ছিল, তদানীন্তন বৃটিশ গভর্নমেন্ট যখন সেটুকু হরণ করে নিতে চেয়েছিলেন তাঁদের মনোনীত ভাইস চ্যান্সেলার নিয়োগ করার সময়, সেই সময় স্যার আশুতোষ মুখার্জি বিশেষ ভাবে তার প্রতিবাদ করেছিলেন এবং তিনি সেই সময় যে বক্তৃতা করেছিলেন, সেই বক্তৃতার মধ্যে তাঁর সেই কথাটা আমি বিশেষ ভাবে স্মরণ করি। সেটা হচ্ছে "ফ্রিডম ফার্স্ট, ফ্রিডম সেকেন্ড অ্যান্ড ফ্রিডম অলওয়েজ"। আজ সেই বিশ্ববিদ্যালয়কে আমাদের শিক্ষামন্ত্রী কোন জায়গায় টেনে নিয়ে যাচ্ছেন? আমি প্রশ্ন করছি ফরওয়ার্ড ব্লকের শম্ভু বাবুকে, আজকে কি হেমন্ত বাবুর আত্মা তাঁকে ধিক্কার দেবে না? আপনার বিবেক কোথায় গিয়েছে? কোথায় টেনে নিয়ে যাচ্ছেন? আপনাদের হেমন্ত বাবুকে খুন করেছেন, তাঁদের হেমন্ত বাবুর স্বাধীনতাকে খুন করছেন, তিনি আজ বেঁচে থাকলে তাই বলতেন। এবার শম্ভুবাবু নিজে কি বলেছেন সেটা দেখা যাক। শম্ভু বাবু নিজে বলেছেন, তিনি মস্ত বড় বক্তৃতা দিয়েছিলেন, "এই চ্যান্সেলার সম্পর্কে আমরা বিভিন্ন সময়ে পরিষ্কার ভাবে বলেছি যে কোনও স্টেট গভর্নরের চ্যান্সেলার হওয়া উচিত নয়। কোনও স্টেটের গভর্নর যিনি তিনি শিক্ষাবিদ না হতে পারেন, তিনি পুরোপুরি রাজনীতিবিদ হতে পারেন এবং তাঁর

নিজস্ব যেহেতু কোনও দপ্তর নাই, সেই হেতু তাঁকে নির্ভর করতে হয় শিক্ষা দপ্তরের সচিবের উপর, তার মানে শিক্ষা দপ্তরের সচিব যিনি তিনিই হচ্ছেন পুরোপুরি সরকার। বিশ্ববিদ্যালয়ের পরিচালনার ক্ষেত্রে চ্যান্সেলারের কোনও নিজস্ব দপ্তর না থাকায়, তাঁকে পুরোপুরি সরকারের উপর নির্ভর করতে হয় এবং তার ফলে সরকারি শিক্ষা দপ্তর নিজস্ব নিয়মানুযায়ী বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা করেন। মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার সামনে রাখতে চাই, ভারতবর্ষের সংবিধানে যেখানে রাজ্যপাল সম্পর্কে কথা বলা হয়েছে, সেই সংবিধানের কথায়, কোথাও পাওয়ার অব দি গভর্নরের বিষয়ে কোথাও বলা নেই যে গভর্নরকে সেই রাজ্যের কোনও বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলার হতে হবে। কাজে কাজেই আমি এই সম্পর্কে অত্যন্ত পরিষ্কার ভাবে আমার বক্তব্য রাখতে চাই বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে যে প্র্যাক্টিস চালু আছে, যেমন জওহরলাল নেহেরু বিশ্ববিদ্যালয় বিলে যে নীতি গ্রহণ করা হয়েছে, চ্যান্সেলারকে নির্বাচিত হয়ে আসতে হবে, আমি মনে করি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও অনুরূপ বিধান করা উচিত যে চ্যান্সেলারকে নির্বাচিত হয়ে এখানে চ্যান্সেলার হিসাবে কাজ করতে হবে, তাঁকে মনোনীত করলে হবে না এবং ডঃ এইচ. এম. কুজরু, তিনিও একজন বিশিষ্ট শিক্ষাবিদ, তিনি সেখানে বলেছেন — "আমরা চাই না কোনও বিশ্ববিদ্যালয়ের কোনও কলেজ অনুমোদন লাভ করবে কি করবে না, সে সম্পর্কে সরকারের কোনও ক্ষমতা থাকবে। কাজেই আমি বুঝতে পারছি বিশ্ববিদ্যালয়ের অনুদানের নাম করে এখন যে ব্যবস্থা করতে যাচ্ছেন, সেটার মধ্য দিয়ে সরকারি নিয়ন্ত্রণের লাল ফিতা বিশ্ববিদ্যালয়ের ফাঁসী রচনা করছে। কাজে কাজেই আমি এই বিলের তীব্র বিরোধিতা করছি"।

[2-50 — 3-00 P.M.]

ফাঁসী রচনা করেছিল বলেছিলেন। আজ উনি ফাঁসী টেনে দিয়েছেন। মানুষ মরে গেল, পড়ে গেল। অর্ডিন্যান্স দিয়ে এখানে ফাঁসী রচনার কথা বলছি। আজকে শম্ভু বাবু ফাঁসী দিয়ে দিয়েছেন। আমাদের শম্ভু বাবুর বিবেক-বুদ্ধি কোথায় বাঁধা আছে? কোথায় মর্টগেজ দেওয়া আছে? খুঁজে বার করুন, আমি বলতে চাই। এবার ডঃ কানাইলাল ভট্টাচার্যের কথা বলছি, "আমার অবশ্য মনে হয় ঠিক আইনের কোন কোন জায়গায় অসুবিধা হচ্ছিল, সেটা যদি ভাল ভাবে বিচার বিবেচনা করে ১৯৫১ সালের আইনটা সংশোধন করা হত তাহলে বোধ হয় নীতিগত দিক দিয়ে ভাল হত"। আমিও ঠিক এই কথাই বলছি। অন্যায়টা কোথায়? যদি তা হয়ে থাকে আপনারা এক্সটেনশন করতে পারেন। এক্সটেনশনের ক্ষমতা ছিল, পাওয়ার ছিল। ৬ মাস এক্সটেনশন করে কাজ করতে পারতেন। এক্সটেনশন করা কোথায় আটকালো। আপনারা আপনাদের প্রোগ্রাম যদি চেঞ্জ করতে চান,

Why the University is to function through representative.

আপনারা কেন চেঞ্জ করতে পারলেন না যে কথা কানাই বাবু ১৯৬৫ সালে বলেছিলেন। তিনি বলেছিলেন, "আমি এখানে একটা কথা মন্ত্রী মহাশয় এবং তাঁর দপ্তরকে বলতে চাই যে— যে কথাটা আমি বহুবার আগে বলেছি যে শিক্ষার ব্যাপারটা ঠিক কিন্তু মিউনিসিপ্যালিটি কিংবা জেলা পরিষদের ব্যাপার নয় যে সরকার তার মধ্যে কিছু কর্তৃত্ব চালিয়ে দেবে"।

আজকে কি করছেন? তারই দলের লোক শম্ভু বাবু সেটা পরিচালনার ব্যাপারে যদি নিজেদের খেয়াল খুশি মতো সেটা করতে চান তাহলে সেটা অত্যন্ত অন্যায় হবে এবং আমাদের উচ্চ শিক্ষার প্রসার রোধ করা হবে বলে আমি মনে করি। ননী ভট্টাচার্য মহাশয় তিনি কি বলেছেন? "মাননীয় শিক্ষা মন্ত্রী যে বিলটা এনেছেন তার বিভিন্ন বিষয় নিয়ে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা তাদের মতামত দিয়েছেন। কাজেই আমি কেবল দু একটি কথা বলতে চাই। প্রথমে বলতে চাই যে আমলাতান্ত্রিক নিয়ন্ত্রণ এই বিলের মাধ্যমে উচ্চ শিক্ষার ক্ষেত্রে আরও বেশি করে প্রসারিত করার চেষ্টা করা হয়েছে এবং তাতে এই শিক্ষা ব্যবস্থা উচ্চ শিক্ষা কোন খাতে বইবে, সেখানে শিক্ষাব্রতীদের যে স্বাধীনতা, শিক্ষা বিশেষজ্ঞদের যে স্বাধীনতা সেই স্বাধীনতাকে খর্ব করা হয়েছে"। এখানে কি মাথা উঁচু করা হয়েছে? আপনারা যখন সরকারে তখন মুখে এক কথা বলবেন, আর যখন বিরোধী পক্ষে ছিলেন বিধান রায়কে কাজ করতে দেন নি। বাংলাদেশকে পিছিয়ে দেবেন, আর বলবেন, আমরা ভাল লোক, আমরা কমিউনিজম আনব। এই জন্যই আপনারা এই কথা বলেছিলেন। সেদিন কি সত্য কথা বলেছিলেন, না, আজকে সত্য কথা বলছেন। শম্ভু বাবুর কথা তো বললাম, এবার ভক্তি বাবুর কথা বলছি। ভক্তি ভূষণ মন্ডল তিনি বলেছিলেন, "তবে আমি নীতি হিসাবে বলতে চাইছি যে সেটুকু তিনি নিশ্চয় ভাববেন যেখানে এই মিনিস্টারের সঙ্গে কন্সাল্ট করা হবে বা মিনিস্টারের সঙ্গে কন্সালটেশন করতে হবে। এটা যুক্তি যুক্ত নয়"। আজকে কি হচ্ছে, আপনার দলের মিনিস্টারের সঙ্গে কন্সালট করতে হবে এবং সেই গভর্নরের এখনও কিন্তু সেপারেট দপ্তর নেই। আজও নেই। সুতরাং ওঁরা যখন পার্লামেন্টারি ডেমোক্রেসির কথা বলেন আমি বিশ্বাস করতে পারি না। তারা বলেন গরিবের বন্ধু, তারা এক এক জায়গায় এক এক রকম কাজ করেন। ক্ষমতায় আসার জন্য তারা সব কাজ করতে পারেন। তার কারণ,

Lenin once said in a speech on Parliamentarism at the Second Congress of the Communist International on August 2, 1920 that "Parliament is a product of historical development, and we cannot eliminate it until we are stronger enough to disperse bourgeois parliament. It is only as a member of the bourgeois parliament that one can in the given historical conditions wage a struggle against bourgeois society and parliamentarism. The same weapon as the bourgeoisie employs in the struggle must also be used by the proletariat, of course, with entirely different aims. You cannot assert that, that this is not the case, and if you want to challenge it you will have thereby to erase the experience of all revolutionary developments in the world. You must know how parliament can be smashed. We are obliged to carry on a struggle with in parliament for destruction of parliament. That is why to destroy the bourgeois parliament in Russia we were first obliged to convene the Constituent Assembly after our victory".

এবং সেই কারণে বাঁচতে পারেন নি। কেন্দ্রে বলেছিলেন জনতা পার্টির কাছে হাত জোড় করে বলেছিলেন আমরা তোমাদের সঙ্গে আছি। এখন ক্ষমতা পেয়ে সে সমস্ত উঠে

ধুয়ে গেল। এখন জনতা পার্টির পদপার্শ্ব ছেড়ে কোথায় চলে গেলেন। আজকে এখানে অ্যাসেম্বলির মেম্বার অনেক প্রচুর ক্ষমতা পেয়েছেন অর্ডিন্যান্স করছেন ইউনির্ভাসিটির অটোনমি মানি না। আপনারা একবার এই বিলটা পড়ে দেখবেন —

There is nothing about autonomy here. Even if it is for one moment why should autonomy be lost ? Even if it is for one moment why should autonomy be lost in the premier country, in the cultural field ? They have no business to do it, they have no business to encroach upon culturual field, on the people who are intellectuals and who have developed the country.

হেমন্ত বাবু বলেছেন তার কথা মানবেন না। কারণ আপনাদের টিকি বাঁধা আছে। আপনাদের মনকে জলাঞ্জলি দিয়েছেন। আমি আপনাদের বলছি অন্তত একটা জিনিস আনবেন না ন্যাশনালাইজেশনের বাইরে যাবেন না। আপনাদের আগের বক্তব্য শুনে খুবই আনন্দিত হয়েছিলাম। প্রতাপ বাবু সেই সময় বলেছিলেন উনি রাশিয়ার কথা বলেছিলেন বলে তিনি বলেছিলেন আমরা রাশিয়ার কথা শুনতে চাই না আমরা রাধাকৃষ্ণনের কথা শুনতে চাই। কাশী বাবু নিজে বলেছিলেন যেখানে গোপাল ব্যানার্জি বলেছিলেন কমিউনিস্ট কান্ট্রিতে যেভাবে শিক্ষা চলে সেই ভাবে আমরা চাই না। কাশী বাবু সেদিন তাঁকে অভিনন্দন জানিয়েছিলেন। ইউনিভার্সিটির অটোনমি এসট্যাবলিস করার ব্যাপারে সেই নোট তিনি সিলেক্ট কমিটিতে দিয়েছিলেন। আর আজকে আপনারা কি করছেন? আপনারা ৩৬ পয়েন্ট প্রোগ্রামের কথা ভুলে গেলেন? এই বিল কি করে আনছেন? কি করে বলছেন

I shall make every man in the country, every educationist kneel on their feet and call at my office.

গতকাল মধ্য শিক্ষার মন্ত্রী মহাশয় বললেন প্রিন্সিপ্যাল আমার কাছে আসবেন। কেন আসবেন? শম্ভু বাবু নিজে বলেছেন একটি অধ্যাপকের কথা। তিনি একটি স্পন্সর্ড কলেজে ছিলেন ট্রান্সফার করা হয়েছে। তিনি তাঁর পিতাকে এসে বলেছিলেন যে বাবা আমাকে বাঁকুড়ায় পাঠাতে চাচ্ছে একটু তৎবীর করলে হয় না? শম্ভু বাবু ঘোরতর আপত্তি করেছিলেন। ইউনির্ভাসিটি কি একটা সরকারি অফিসের ডিপার্টমেন্ট হয়ে যাবে? একটা গভর্নমেন্ট অফিসার ইউনির্ভাসিটিতে নোট দিচ্ছে একজনকে ডিসচার্জ করার জন্য — একজন অ্যাডমিনিস্ট্রেটর একটা প্রফেসারকে ডিসচার্জ করবে? যাদের বিরুদ্ধে আপনারা বার বার বলেন সেই জিনিস আপনারা করছেন? আপনারা কি ঐ বুরোক্রাটদের ছাড়া চলতে পারেন না তারা যা বলছে তাই শুনছেন? তাই —

I will mention about difective bill at the appropriate time. The bill makes no sense to me.

একটু বিচার করে দেখবেন কি করছেন আপনারা। ঐ বুরোক্রাটদের হাতে সব তুলে দিলেন সব জলাঞ্জলি যাক — আমার ক্ষমতা বাড়লেই হল এই কথা আপনারা আজকে

ভাবছেন। দু বছর আগে নোটিফিকেশন হল ইলেকশন হবে এবং গত জুলাই মাসে ইলেকশন হবার কথা ছিল। সেই ইলেকশন হয় নি — বন্ধ করে দেওয়া হল কারণ, সি. পি. এম. তো জিততে পারবে না। জুলাই মাসে ইউনিভার্সিটি অর্ডার দিয়েছিল যে সমস্ত কলেজেই ইলেকশন করার কথা ছিল। টাকা খরচ করা হল, ইলেকটোর‍্যাল রোল তৈরি করা হল সমস্ত কিছু তৈরি হল কেবল ইলেকশন ডেটটা দেওয়া হয় নি।

[3-00 — 3-10 P.M.]

এই ইলেকশনের ডেট দেওয়া হল না, তাই ইলেকশনও হল না ৭ মাস বাদে। ৩৬ পয়েন্টে যে আইন বাতিল করবেন বলেছিলেন, সেই আইনটা বাতিল না করে এই একটা আইন করলেন। আইন আছে, আমাদের ক্ষমতা আছে, তোমরা বিদ্যায় বুদ্ধিতে পন্ডিত হতে পার, তোমাদের টার্ম দেব না, আমাদের বশংবদ লোকদের কাউন্সিলে আনব এবং সেখানে টু এম. এল. এ. এস ওয়ার ইন দি সিনেট — সিনেটে দুজন এম. এল. এ. ছিলেন, তারা আজকে জানতে পারলেন না, আপনাদের অঙ্গুলি হেলনে চলে গেলেন। এই হাউসের অধিকার টু সেন্ড টু এম. এল. এ. এস টু দি সিনেট, চলে গেলেন। প্রিভিয়াস ভাইস চ্যান্সেলর ফরমার ভাইস চ্যান্সেলর চলে গেলেন। তাদের কোনও অধিকার নেই — নূতন কমিটি কি হচ্ছে তার কোনও অধিকার নেই ফরমার ভাইস চ্যান্সেল-এর আসবার। শুধু ফরমার ভাইস চ্যান্সেলর নয়, বহু লোক আসতে পারবে না। আমি যখন অ্যামেন্ডমেন্ট মোশন মুভ করব তখন আমি এই বিষয়ে বলব। আপনাদের বিবেকের স্বার্থে, আগামী দিনের মানুষের স্বার্থে এবং আগামী দিনের সমাজের স্বার্থে এই রেজলিউশনকে আমি সাপোর্ট করতে বললাম। ঐ কূপমন্ডকের মতো দলাদলির স্বার্থে বিবেক বিক্রি করলে অন্য লোকে কিনে নিয়ে যেতে পারে, হয় আমেরিকা না হয় অন্য কেউ। স্যার, এই বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ থেকে মাননীয় শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ সম্বন্ধে যে বিল উত্থাপন করেছেন আমি তার সরাসরি বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি। স্যার, আপনি লক্ষ্য করেছেন যে তিনি এই অধিগ্রহণ-এর কারণ এবং উদ্দেশ্য দেখাতে গিয়ে বলেছেন যেহেতু বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন সংস্থাগুলি যেমন সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল ইত্যাদিতে অবৈধ কাজে ভরে গিয়েছিল এবং যেহেতু দক্ষ প্রশাসন তিনি এই বিশ্ববিদ্যালয়কে উপহার দিতে চান, তাই এই বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের ব্যবস্থা করেছেন। অবশ্য তিনি বলেছেন শিক্ষা দপ্তর একটি নূতন আইন আনছেন। নূতন আইন আনার জন্য আগে থেকে সমস্ত বিশ্ববিদ্যালয়কে অধিগ্রহণ করে নেবার এই রকম একটা প্রচেষ্টা সরকার পক্ষ থেকে নেওয়া চলে না। কেন না এখন তাদের ব্যবহার দেখে আমরা স্থির থাকতে পারছি না যে ক্ষমতার এই অপব্যবহার সরকারের কতদূর পর্যন্ত চলতে পারে — তিনি তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ তার বিভিন্ন সংস্থাগুলি জোর করে কার্যকাল ফুরিয়ে যাবার পরেও গদি আঁকড়ে বসেছিল — তারা ক্ষমতা লোভী ছিল, অদক্ষ ছিল, ঠিকমতো পরিচালনা করতে পারছিল না, এই রকম অবস্থায় তাদের বাতিল করে দেবার জন্য সমর্থন করার কথা বলতেন তাহলে নিশ্চয় স্বাগত

জানাতাম। কিন্তু ভেবে দেখতে হবে বাস্তবিক পক্ষে তথ্য কি আছে — আপনারা যদি এটা দেখেন তাহলে স্বীকার করবেন ডিসেম্বর, ১৯৭৬ সালে নূতন ইলেকশন হবার কথা ছিল — কিন্তু আমি স্মরণ করিয়ে দিতে চাই তখনকার দিনে কংগ্রেস গভর্নমেন্ট অর্ডিন্যান্স করে ৬ মাসের জন্য ইলেকশন মুলতুবী করে দিয়েছিলেন। সেই মুলতুবী করার তারিখ ফুরিয়ে যায় ১৯শে জুন ১৯৭৭ সাল — আপনাদের আরও স্মরণ করতে বলছি ২০শে জুন ১৯৭৭ সালে রেজিস্ট্রার একটি নোটিশ বের করে নূতন ইলেকশনের কথা প্রকাশ করেছিলেন। আপনাদের আরও স্মরণ করিয়ে দিতে চাই ১০ হাজার রেজিস্টার্ড গ্রাজুয়েট ফর্ম তখন বিক্রি হয়েছিল। ইলেকশন শিডিউল তৈরি হয়ে গেল। মাননীয় শিক্ষা মন্ত্রী সেদিন নেতাজীনগর কলেজ অধিগ্রহণ বিলে একটি কথা বলেছিলেন — আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই ১১ইজুলাই ১৯৭৭ সালে ডব্লু. বি. সি. ইউ. টি. এ. সি. ইউ. টি. এ. শিক্ষা সম্পর্কে সলিল সরকারের নেতৃত্বে যে ডেপুটেশন দিয়েছিল, আমিও সেই ডেপুটেশনে ছিলাম। সেই ডেপুটেশনে আমরা আবেদন জানিয়েছিলাম আমাদের বিশ্ববিদ্যালয়ে যে নূতন ইলেকশান হচ্ছে, সেই ইলেকশন আমরা সমর্থন করি এবং আশা করি আপনাদের তরফ থেকে কোনও বাধা দেওয়া হবে না। কেন না আমরা শুনছি সরকার এই ইলেকশনে খুশি নন।

এখানে তিনি আমাদের বলেছিলেন যে, তিনি একটি নূতন আইন আনতে চান এবং সেই নূতন আইন তিন মাসের মধ্যেই আনবেন, তারপর সেই নূতন আইন অনুযায়ী ইলেকশন করবেন। আপনারা লক্ষ্য করলেই দেখতে পাবেন যে, তিনি তখনই মনস্থ করেছিলেন যে, ইলেকশন হতে দেবেন না। ঠিক সেই অনুযায়ী তিন দিন পরে ১৪ই জুলাই, ১৯৭৭ সালে এডুকেশন ডিপার্টমেন্টের একজন অ্যাসিসটেন্ট সেক্রেটারি বিশ্ববিদ্যালয়ের উপর হুকুম জারি করলেন যে, এই ইলেকশন হবে না। একটা চিঠি দিয়ে তিনি এই ইলেকশনকে মুলতুবি করে দিলেন। এই রকম ভাবে একটা চিঠি দিয়ে ইলেকশন মুলতুবি করাটা বে-আইনি কাজ। অর্ডিন্যান্স ছাড়া এই রকম বে-আইনি কাজ করা যায় না। এই সরকার আইন ও বে-আইনের ধার ধারেন না। তারা নিজেরাই ইলেকশন পোস্টপন্ড করলেন আবার কলকাতা বিশ্ববিদ্যালয়কে এর জন্য দায়ী করে বললেন, তারা ইলেকশন করেন নি। স্যার, এই ইলেকশন না হবার জন্য সমস্ত দায়িত্ব এই সরকারের। 'গোঁফ রেখে রাবণ আর গোঁফ কামিয়ে মন্দদরি' সাজা এক সঙ্গে চলে না। একদিকে তারা ইলেকশন হতে দেবেন না, অপর দিকে ইলেকশন না হবার অপরাধে অধিগ্রহণ করবেন এ জিনিস চলে না। স্যার, এটা একটা স্বেচ্ছাচারিতা, এই রকম স্বেচ্ছাচারিতা এই মার্কসবাদী সরকারই করতে পারেন। তারপর তারা বলেছেন, দ্বিতীয় কারণ হচ্ছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অক্ষম, অপটু পরিচালনা। তারা একথা বলেছেন কিন্তু কোন বিষয়ে অক্ষম, অপটু পরিচালনা তার কোনও ইঙ্গিত দেন নি। পোস্ট গ্রাজুয়েট ডিপার্টমেন্টে যা পড়াশুনা হচ্ছে তাতে তাদের আপত্তি আছে, কি অর্থনৈতিক বিষয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় যে ভাবে কাজ করছে তাতে তাদের আপত্তি আছে — এই সব কোনও ব্যাপারে কি তাদের আপত্তি আছে তার কোনও ইঙ্গিত তারা দেন নি। আমি স্বীকার করি কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা বিভাগের ব্যাপারে ঘোরতর আপত্তি করার কারণ আছে। আপনারা হয়ত খবরের কাগজে দেখেছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটের একজন সদস্য হিসাবে এ ব্যাপারে আমি বারবার আপত্তি জানিয়েছি। আমি বলেছি, গণি কমিটির সুপারিশ

যতক্ষণ না কার্যকর হচ্ছে ততক্ষণ এই দপ্তর ভালো ভাবে চালানো যাবে না। গত বৎসর এই বিভাগে যে দুর্নীতি দেখা গিয়েছে তার মস্ত বড় কারণ আছে। স্যার, এই পরীক্ষা বিভাগটি প্রো-ভাইস চ্যান্সেলার (অ্যাকাডেমিক)-এর অধিনস্থ থাকে। আপনারা জানেন, প্রাক্তন প্রো-ভি. সি. তার কার্যকাল ফুরিয়ে গিয়েছিল ২৭শে সেপ্টেম্বর ১৯৭৬ সালে। তারপর এক বৎসর এক মাস পরে ২৪শে অক্টোবর ১৯৭৭ সালে মাননীয় শিক্ষামন্ত্রী নূতন পো-ভি. সি. অ্যাপয়েন্ট করেন। ৫ মাস পর্যন্ত তিনি এই গুরুত্বপূর্ণ পদে কোনও লোক নিয়োগ করেন নি। যদি প্রো- ভি. সি. (অ্যাকাডেমিক) না থাকেন তাহলে নিশ্চয় পরীক্ষা দপ্তরে আরও গোলমাল বাড়বে। এ বিষয়ে আমি অভিযোগও করেছি। স্যার, আমি মনে করি, এই গোলমাল বাড়ার পেছনে পশ্চিমবঙ্গ সরকারের যথেষ্ট অবদান রয়েছে। আমার প্রশ্ন, পরীক্ষা দপ্তরে যদি কিছু ইন এফিসিয়েন্সি থাকে তাহলেও কি এই ভাবে সুপারসিড করবেন? তারপর আপনারা এফিসিয়েন্সি, ইনএফিসিয়েন্সির কথা বলেছেন। এ ব্যাপারে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, একজিকিউটিভ অফিসাররাই এই এফিসিয়েন্সি বা ইনএফিসিয়েন্সির জন্য দায়ী। এখন কারা এই একজিকিউটিভ অফিসার? ভাইস চ্যান্সেলার, দুজন প্রো-ভাইস চ্যান্সেলার, রেজিস্ট্রার, সেক্রেটারী ইত্যাদি ইত্যাদি। একটা একজিকিউটিভ অফিসারকেও সেখান থেকে সরানো হয় নি। এই যেখানে অবস্থা সেখানে কি করে বলেন যে, ইনএফিসিয়েন্সির জন্য এই অধিগ্রহণ করা হয়েছে?

[3-10 — 3-20 P.M.]

আমি আপনাদের সামনে এই সরকারের এফিসিয়েন্সি আনার যে চেষ্টা করেছেন — নূতন দক্ষ পরিচালনা উপহার করতে চান, তার একটা ছোট্ট নমুনা আপনাদের সামনে পেশ করতে চাই। আপনারা এখানে জানতে পেরেছেন যে ১৪ই জুলাই ১৯৭৭ সালে তাঁরা নির্বাচন বন্ধ করার হুকুম দিয়েছিলেন। ১৪ই জুলাই, ১৯৭৭ সাল থেকে কলকাতা বিশ্ববিদ্যালয় ভাল ভাবে চলছিল না। ১৯৭৭ সালে ডিসেম্বর মাসের শেষ সপ্তাহে তাঁরা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে নির্দেশ দেন যে আপনি আর কোনও সিন্ডিকেটের মিটিং ডাকবেন না। তারপর তাঁরা অধিগ্রহণ করেন ১২ই জানুয়ারি ১৯৭৮ সালে। আর কাউন্সিল নিয়োগ করা হয় ৩১শে জানুয়ারি ১৯৭৮ সালে। অর্থাৎ না কি ডিসেম্বরের শেষ সপ্তাহ থেকে পুরো জানুয়ারি মাস, এই পাঁচ সপ্তাহ কলকাতা বিশ্ববিদ্যালয়ে কোনও কাজ হয় নি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থার জন্য এই অধিগ্রহণ করছেন, যাঁরা এই দাবি করেন, তাঁরা নিজেরাই দোষী। কলকাতা বিশ্ববিদ্যালয়ে পাঁচ সপ্তাহ তাঁরা কোনও কাজ হতে দিলেন না তাঁদের অদক্ষতার জন্য এবং অকৌশল পরিচালনার জন্য, তাঁদের ইন এফিসিয়েন্সির জন্য। তাঁরা নাকি আবার বলেন দক্ষ পরিচালনার জন্য তাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়কে অধিগ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করেছেন, দুটি অভিযোগ, যে দুটি অভিযোগ এখানে আনা হয়েছে, এই দুটোই খাটে না। ইলেকশন হয় নি, এই জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় দায়ী নয়। ইন এফিসিয়েন্সির যতদূর বলা হয়েছে, তার অনেক বাড়িয়ে বলা হয়েছে। তার চেয়ে ঢের ঢের বেশি গলদ ঐ লালবাড়িতে আছে। যে লাল বাড়ি থেকে আপনারা ঐ হুকুমনামা জারি করে পাঠিয়েছেন। তাহলে কি সেই লালবাড়িটাকে সুপারসিড করা হবে? এই দুটি যদি

আসল কারণ না হয়, তাহলে সেই আসল কারণটা কি? শান্তশিষ্ট শম্ভু হঠাৎ রুদ্র সেজে প্রকান্ড তান্ডব করে তাঁর ত্রিশুলে, কেন একে একে পর পর কয়েকটি বিশ্ববিদ্যালয়কে বিদ্ধ করে ফেলেছেন? তার আসল কারণ কি? কারণম্‌ বিনা মন্দোপি ন প্রবর্ত্ততে। কালিদাস বলেছেন, কারণ না থাকলে একজন মূর্খও কাজ করে না। আমি তাদের মতলববাজ বলে মনে করি। বুদ্ধিহীন বলে মনে করি না। নিশ্চয়ই কারণগুলো একে একে আপনাদের সামনে তুলে ধরতে চাই। এর পিছনে দুটি মস্ত বড় কারণ আছে সেটা আপনারা লক্ষ্য করবেন। প্রথম কারণ হচ্ছে বাংলার স্বাধীনচেতা শিক্ষাবিদদের দাবিয়ে, তাঁদের আত্মসম্মান নষ্ট করে, তাদের উপর জুলুম চালিয়ে, নিজেদের হুকুম ডিকটেট করে কাজ করাবার ইচ্ছা।

দ্বিতীয় কারণ হচ্ছে তাঁদের নিজেদের মতের লোকেদের সমস্ত শিক্ষা সংস্থায় আরোপিত করে দেওয়া। আমি এই দুটি প্রকৃষ্ট প্রমাণ আপনার সামনে তুলে ধরতে চাই, আপনি লক্ষ্য করবেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাছ থেকে শিক্ষা দপ্তর চেয়েছিলেন — তাঁরা হুকুম দিয়েছিলেন আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ের অ্যাকাডেমিক কাউন্সিলকে, তাঁদের কথা মেনে নিয়ে দু বছরের পাস কোর্স এবং তিন বছরের অনার্স কোর্স স্বীকার করতে হবে। আমরা, কলকাতা ইউনিভার্সিটির অ্যাকাডেমিক কাউন্সিলের সদস্যরা বাংলার ছাত্রছাত্রীদের স্বার্থ ভেবে, তাদের স্বার্থ চিন্তা করে এটা ঠিক করেছি যে দু বছরের পাস কোর্স এবং দু বছরের অনার্স কোর্স হোক। কোনও কারণেই অনার্স কোর্স তিন বছর করে ছেলেমেয়েদের এক বছর নষ্ট করে দিতে পারি না। কারণ একটা অনার্স পড়ার পর আবার দু বছর তাদের এম. এ.-তে যাবে। কাজেই সরকারের এই হুকুম অ্যাকাডেমিক কাউন্সিল অস্বীকার করেছেন। তাতে সরকার ক্ষিপ্ত হয়েছেন। দ্বিতীয় কথা, অ্যাকাডেমিক কাউন্সিলে এই প্রস্তাব উত্থাপিত হয়েছিল, কিন্তু অ্যাকাডেমিক কাউন্সিল এই প্রস্তাবকে নাকচ করে দিয়েছেন। বাংলার লক্ষ লক্ষ ছাত্রছাত্রীদের ভবিষ্যৎ, একটা বছর অকারণে এই সরকারের খাম খেয়ালীতে কেন নষ্ট করবে, এই কথা বলায় তাঁরা ক্ষিপ্ত হয়েছেন, এটাই হচ্ছে প্রথম কারণ। দ্বিতীয় কারণ হচ্ছে, ওঁরা চেয়েছিলেন প্রি ইউনিভার্সিটি কোর্স তুলে দেবেন। এটা একটা আশ্চর্যের ব্যাপার। আপনারা নিশ্চয়ই লক্ষ্য করেছেন, পূজার ছুটির পরে তাঁরা হুকুম দিলেন যে প্রি ইউনিভার্সিটি কোর্স থাকবে না। তখন তিন চার মাস সমস্ত কলেজে কলেজে পড়ানো হয়ে গেছে। ছাত্রছাত্রীরা বই কিনে ফেলেছে, চার পাঁচ মাস পরে পরীক্ষা, সরকারের হুকুমে সেটা পাল্টাতে পারে না। আমরা এটা স্বীকার করি নি। আমরা মাথা নত করি নি। আমরা বলেছিলাম, ছাত্রছাত্রীদের স্বার্থে আমরা প্রি ইউনিভার্সিটি কোর্স চালাব। প্রি ইউনিভার্সিটি কোর্স বন্ধ করে দিয়ে ১১/১২ ক্লাসে, যদি ভর্তি করার ব্যবস্থা করা হয়, তাহলে তাদের উপর জঘন্য অত্যাচার করা হবে।

কিন্তু সর্ব শক্তিমান এই সরকার কোথা থেকে পরিচালিত হয়, তা জানি না। কাদের বুদ্ধিতে পরিচালিত হয়ে তাঁরা হুকুম দিলেন তাও জানি না যে, পি. ইউ. কোর্স বন্ধ করে দিতে হবে এবং তা বন্ধ করে দিলেন। তারপর দেখলাম প্রি-মেডিক্যাল কোর্স ১৯৭৭-৭৮ সালে তাঁরা বন্ধ করে দিয়েছেন। আমরা ইউনিভার্সিটির তরফ থেকে বলেছিলাম এটা বন্ধ করা অন্যায় অত্যাচার হবে, আপনারা বন্ধ করতে পারেন না, এই বে-আইনি এবং যেটা করতে যাচ্ছেন সেটা ত্রুটিপূর্ণ। বাধ্য হয়ে তাঁদের ২ বছরের জন্য প্রি-মেডিক্যাল কোর্স করতে

হয়েছে। আপনারা লক্ষ্য করেছেন যে, একের পর এক ভিন্ন ভিন্ন প্রশ্নে এই সরকার যা চেয়েছে, স্বাধীনচেতা শিক্ষাবিদরা তা অমান্য করেছেন। বিদ্যাসাগর আশুতোষের উত্তরসূরিরা যদি সরকারের লালবাড়ির হুকুমের কাছে নতজানু হয়ে আত্ম সমর্পন করত, তাহলে আমি মনে করি আমাদের পূর্বসূরিরা আমাদের ক্ষমা করত না। তাই তিনি ক্ষিপ্ত হয়ে, উতপ্ত হয়ে বলেছেন এই শিক্ষাবিদদের একটা লেসন পড়াতে হবে, একটা পাঠ পড়াতে হবে। তাই তিনি অধিগ্রহণ করেছেন। ভিতরকার যে মতলব সেটাকে গোপন করে, শুধু ইলেকশন তাঁরা পরিচালনা করেন নি বলেই আমরা তাঁদের অধিগ্রহণ করতে চাই, এটা বলা হয়েছে। তারপর দ্বিতীয় মতলব আরও জঘন্য, সেটা আমি আপনার দৃষ্টিতে আনতে চাই। আপনি জানেন ইতি মধ্যে সরকার সমস্ত স্পন্সর্ড কলেজের পরিচালক সমিতিগুলিকে ভেঙ্গে দিয়েছেন। তারপর যে সমস্ত বে-সরকারি কলেজ আছে তাতে যে সমস্ত সরকার মনোনীত প্রতিনিধি ছিল, তাদের অপসারণ করেছেন। আমরা জানি এই রিক্ত স্থান পূর্ণ করবেন তাঁরা তাঁদের লোকেদের বসিয়ে দিয়ে। এই কাউন্সিল ইতিমধ্যে তাঁদের দক্ষ পরিচালনার দিকে কিভাবে এক ধাপ এগিয়ে গিয়েছে, সেটা দেখুন। সেই দক্ষ পরিচালনার একটা নমুনা আমি হাজির করছি। তাঁরা ইতি মধ্যে যে সমস্ত কলেজ কমিটি আছে সেই সমস্ত কলেজ কমিটিগুলির লোকেদের বাতিল করে দেওয়ার একটা প্রস্তাব নিয়েছেন। শুধু কমিটির লোকেদের বাতিল করার প্রস্তাব। অথচ আপনারা জানেন এই কাউন্সিলে কারা আছেন! তাঁরাই আছেন, যাঁরা রাজনীতির দলবাজী করেন। কোনও দিন যাঁরা সিন্ডিকেটে যাবার স্বপ্ন পর্যন্ত দেখতে পারতেন না, তাঁরা পিছনের দরজা দিয়ে, ব্যাকডোর দিয়ে কাউন্সিলে বসেছেন এবং তাঁদের রাজনৈতিক স্বার্থ লিপ্সা পূর্ণ করেছেন। শুধু এই একটাই স্টেপ নয়, এর পরের স্টেপ হবে যে সমস্ত কলেজে গভর্নিং বডি আছে সেই গভর্নিং বডিগুলিতে তাঁরা তাঁদের নিজেদের লোকেদের মনোনীত করবেন। এটাই আজকে আমরা দেখতে পাচ্ছি। তার একটা নমুনা আপনার সামনে পেশ করছি। আপনারা নিশ্চয়ই জানেন বিগত সিন্ডিকেট যে সমস্ত সিলেকশন কমিটি করেছিল সেই সমস্ত সিলেকশন কমিটি বানচাল করে দেওয়া হয়েছে। এডুকেশন ডিপার্টমেন্ট থেকে একটা চিঠি গিয়েছে যে, বিগত সিন্ডিকেট যে সমস্ত সিলেকশন কমিটি করেছেন সেই সমস্ত সিলেকশন কমিটি আর কাজ করতে পারবে না। কেন পারবে না? সিলেকশন কমিটির কি কোনও অথরিটি নেই? সিকেশন কমিটি কি সিলেকটেড বডি নয়, বিগত সিন্ডিকেটের? এই আদেশ যদি মেনে নেওয়া হয় তাহলে তার অর্থ হচ্ছে বিগত সিন্ডিকেট যে সমস্ত রিজলিউশন নিয়েছিল সেই সমস্ত রিজলিউশন ইনভ্যালিড হয়ে যায়। তা কি হতে পারে? আজকে যে সিন্ডিকেট-কে সুপারসিড করা হচ্ছে, সেই সিন্ডিকেট সুপারসিড হওয়ার আগে আইন মতো যে সমস্ত সিলেকশন কমিটি করেছে, সেই সিলেকশন কমিটিগুলিকে কোন অধিকারে বানচাল করে দেওয়া হচ্ছে? কি ক্ষমতা এই কাউন্সিলের বা এডুকেশন ডিপার্টমেন্টের হতে পারে? এটা অত্যন্ত অন্যায় ব্যাপার। এটা আপনি জানেন যে, তাঁরা চাইছেন তাঁরা আবার সিলেকশন কমিটি গঠন করবেন। তাঁরা চাইছেন সমস্ত সিলেকশন কমিটিগুলি গঠন করে তাঁদের নিজেদের পেটোয়া লোকেদের সমস্ত পদে নিয়োগ করবেন। এটা যদি তাঁদের কামনা হয়ে থাকে, তাহলে কেন এই কথা বলা হচ্ছে যে, যেহেতু ইলেকশন হয় নি, যেহেতু কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থায় অদক্ষতা দেখা দিয়েছে, তাই তাদের একটি সুষ্ঠু পরিচালনা উপহার দেওয়ার জন্য আমরা অধিগ্রহণ করছি।

[3-20 — 3-30 P.M.]

এই ভাবে ভাষার উপর অত্যাচার চলতে পারে না। নিজেদের গোপন কামনা প্রকাশ করার এত জঘন্য ব্যাপার এটা আমি আগে দেখি নি। গণতান্ত্রিক পদ্ধতির দোহাই দিয়ে আজকে শিক্ষা জগতকে হত্যা করছেন। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, যে আপনারা চেয়েছিলেন অ্যাকাডেমিক ফ্রিডম। আপনারা অটোনমি চেয়েছিলেন, আপনারা অটোনমির কথা বলেছিলেন কিন্তু আপনাদের কাজ এবং কথায় যে কত বেশি তফাৎ সেই তফাৎ আপনাদের চোখের সামনে আমি উপস্থিত করছি। আপনারা বলেছিলেন যে এই কাউন্সিল দক্ষ পরিচালনা উপহার দেবেন বিশ্ববিদ্যালয়কে। কি রকম দক্ষ পরিচালনা তারা উপহার দিয়েছেন তার একটা উদাহরণ আপনাদের সামনে রাখছি। এই কাউন্সিল গঠন হয়েছে গত ৩১শে জানুয়ারি। ৫ সপ্তাহের বেশি এই কাউন্সিল গঠন হয়ে গেছে। আপনারা জানেন সামনের মাসে উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে। উচ্চ মাধ্যমিকের ছাত্ররা কি কোর্স পড়বে, তার সিলেবাস কি থাকবে এটা এখনও নির্ধারণ করা হয় নি। এই কাউন্সিল কোনও আন্ডার গ্র্যাজুয়েট বোর্ড গঠন করেন নি। নূতন আন্ডার গ্র্যাজুয়েট বোর্ড গঠন করতে হবে এবং তারপর তারা ঠিক করবে সিলেবাস কি হবে, কোর্স কি হবে? তা অনুযায়ী নূতন বই কি লেখা হবে? নূতন বই কি ছাপা হবে? তারপর বইগুলি ছাত্ররা পড়বে। এই দক্ষ পরিচালনার ফলে ১ বৎসরের মধ্যেও ছাত্ররা বই পাবে না। এই ভাবে তারা দক্ষ পরিচালনা চালাচ্ছেন। আমি আর একটি উদাহরণ দিচ্ছি ল অফ ডিমিনিসিং রির্টানের কথা অর্থশাস্ত্রে পড়েছিলাম। এই কাউন্সিল পালন করে চলেছে ল অফ ডিমিনিসিং অ্যাটেন্ডেন্স। এতকাল এই কাউন্সিলের ৫টি বৈঠক হয়েছে। এই ৫টি বৈঠকের অ্যাটেন্ডান্স কি রকম তা আমি আপনাদের সামনে তুলে ধরছি। ১৪ই ফেব্রুয়ারি এই কাউন্সিলের যে মিটিং হয়েছিল তাতে উপস্থিত ছিলেন ৩৫ জন। ২১শে ফেব্রুয়ারি উপস্থিত ছিলেন ৩৩ জন। ২৩শে ফেব্রুয়ারি যে মিটিং হয়েছিল তাতে উপস্থিত ছিলেন ৩০ জন ২রা মার্চ যে মিটিং হল তাতে উপস্থিত ছিলেন ২৭ জন আর ৭ই মার্চ যে মিটিং হয়েছিল তাতে উপস্থিতির হার ছিল ২৬ জন। সুতরাং এই হারে যদি উপস্থিতি থাকে তাহলে অচিরে কোরামও পূর্ণ হবে কিনা তা বলতে পারি না এবং যাদের আপনারা নিযুক্ত করেছেন তার মধ্যে যারা শিক্ষাবিদ আছেন তারা সরে পড়বেন। শুধু রাজনৈতিক দলবাজি যারা করেন তারা ওখানে বসে সমস্ত ডিকটেট করবেন। তারা বলবেন কি করনীয় কি অকরনীয়। এর জন্য কাউন্সিল গঠিত হয়েছে। আমি জানি না কোন প্রিন্সিপ্যালে, কোন সিদ্ধান্তে এবং কোন নীতিতে এই কাউন্সিল গঠন করা হয়েছে। আজকে এরা বলছেন সমস্ত জনগণের রায় নিয়ে এসেছেন। যারা এই কথা বলছেন তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা এই অধিগ্রহণের বিরুদ্ধে স্ট্রাইক করেছিল, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকরা একটা সভা করে এই অধিগ্রহণের বিরুদ্ধে ধিক্কারের প্রস্তাব পেশ করেছে। আমি স্মরণ করিয়ে দিতে চাই যে গোটা শিক্ষকদের কোনও বডি এই প্রস্তাবকে সমর্থন জানান নি। কাদের সমর্থনে, কাদের প্রচেষ্টায় এই কাজ হয়েছে তা আমাদের জানা আছে। এটা সুপার গভর্নমেন্ট আলিমুদ্দিন স্ট্রিট থেকে এই নির্দেশ দিয়েছেন। আমি জানি শম্ভু

বাবু এটা করতে চান নি। শম্ভুবাবু দ্বিধাবোধ করেছিলেন। শম্ভুবাবু বলেছিলেন আমি সুপারসিড করি নি। তিনি টেক ওভারের কথা বলেছিলেন কিন্তু টেক ওভার হয় নি, সুপারসিড হয়েছে। তিনি বলেছিলেন অল্প কয়েক মাসের জন্য নিচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী ৭।৮ মাসের মধ্যে নূতন নির্বাচন করবার আস্থা পোষণ করেন।

আমি স্মরণ করিয়ে দিতে চাই, লেফটেন্যান্ট জিয়াউর রহমানের একটা কথা। তিনিও তো বলেছিলেন আমি কয়েক মাসের জন্য ক্ষমতা নিচ্ছি। তিনিও পাকিস্থানে বলেছিলেন একটা ইলকশন করব, এখনও হয় নি এই ২ বছরের মধ্যে। সেই রূপ আজ দুই বৎসর এই কাউন্সিল কাজ করবে, তাঁরা যে রকম একটা বিল এনেছেন তাঁরা বলেছিলেন, ১১ই জুলাই, ১৯৭৭ সালে মাননীয় শম্ভু বাবু যখন আমায় কথা দিয়েছিলেন, আমাকে বলেছিলেন যে তিনি একটা নূতন বিল আনতে চান। ১১ই জুলাই, ১৯৭৭ থেকে আজকে এই যে মার্চ ১৯৭৮ হয়ে গেল কটা মাসে নূতন বিলের কথা ভাবা যায় নি? নূতন বিল রচনা করতে পারেন নি? যারা এই কয়েক মাসে একটা নূতন বিল রচনা করতে পারে না তারা আগামী ৬ মাসে রচনা করবেন তার কি সিকিউরিটি আছে, কি গ্যারান্টি আছে? তাই আমি জানি যে উপর থেকে অন্য কিছু বলার বাস্তবিক অর্থ হচ্ছে আমাদের কাছে যে ক্ষমতা দখল করে নেওয়া। তারা জানে নূতন যে ইলেকশন হবে সেই ইলেকশনে তারা সহজে রিটার্ন করতে পারবে না তাই তাঁরা ভূমিকা তৈরি করছেন। তাই তাঁরা চাইছেন যে সমস্ত কলেজে কলেজে ইলেকশনে তাদের লোক যখন আসবে এই কাউন্সিল দ্বারা সমস্ত ইউনিভার্সিটি তাদের হাতের মুঠোর মধ্যে আসবে। যখন ইলেকশন হবে, এক বছর, দু বছর পরে তখন সমস্ত বিশ্ববিদ্যালয়ে তাদেরই পেটোয়া লোকেরা আসবে এই হচ্ছে তাদের চক্রান্ত। এই হচ্ছে আসল কারণ, যে কারণে শম্ভু রুদ্র হয়ে একের পর এক সমস্ত বিশ্ববিদ্যালয়গুলোকে তার শূলে বিদ্ধ করেছেন। আমি বলতে চাই এই রকম চলবে না। এ রকম ইন্দিরা গান্ধী চেয়েছিলেন যে তিনি ইমার্জেন্সি জারি করে সমস্ত ভারতবর্ষে তাঁরা যখন ইলেকশন করবেন তখন তাঁর লোকেরা চলে আসবে। আপনারা মনে রাখবেন যাঁরা শিক্ষার স্বাধীনতাকে হত্যা করে এই সমস্ত অধিগ্রহণ নিয়ে একের পর এক চার্জশিট আনতে চাইছেন, তাঁরা দুঃস্বপ্ন দেখছেন যে তাঁদের লোকেরা সামনের নির্বাচনে নির্বাচিত হয়ে আসবে। তাদের পক্ষে আমি বলতে চাই তাদের এই স্বপ্ন ভাঙ্গবে, তারা শিখরে বাংলার সংগ্রামী চেতনা স্বাধীন চেতনা এরকম ভাবে তাদের কাছে মাথা নত করবে না, তারা পারবে না। এই কথা বলে শম্ভু বাবুর আনীত বিলের বিরোধিতা করে শ্রী কিরণময় নন্দ এবং শ্রী প্রদ্যোৎ মহান্তি মহাশয় যে কাট মোশন এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন আমি শিক্ষা বিভাগের (উচ্চতর) ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে মোশন ফর কন্সিডারেশন উত্থাপন করতে অনুরোধ করছি। আমি যে সংশোধনী প্রস্তাব রেখেছি অর্থাৎ কলকাতা বিশ্ববিদ্যালয় অস্থায়ী অধিগ্রহণ বিধেয়ক ১৯৭৮ এর উপর যে সংবিধিবদ্ধ প্রস্তাব শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী ভোলানাথ সেন এনেছেন তার উপর তাঁর যে সংশোধনী

প্রস্তাব পেয়েছি তার কোনওটি নিয়মানুগ নয়, এগুলি বাতিল করছি এবং এখন বিলটি বিবেচনার জন্য অর্থাৎ কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ ১৯৭৮ বিবেচনার জন্য হাউসের সামনে উত্থাপন করছি।

**Shri Sambhu Charan Ghosh :** I beg to move that the Calcutta University (Temporary Supersession) Bill, 1978, be taken into consideration.

[3-30 — 4-00 P.M.] **(Including Adjournment)**

## The Burdwan University (Temporary Supersession) Bill, 1978.

**মিঃ স্পিকার :** এখন আমি শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে বর্ধমান বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) বিধেয়ক — ১৯৭৮, উত্থাপন অর্থাৎ ইন্ট্রোডিউস করবার জন্য এবং সেই সঙ্গে পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলীর ৭২ (১) নিয়ম অনুযায়ী একটি বিবৃতি পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** বর্ধমান বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) বিধেয়কটি হাউসের সামনে বিবেচনার জন্য উপস্থাপিত করছি।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়ের কাছ থেকে বর্ধমান বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপনের একটি প্রস্তাব পাওয়া গেছে। বর্তমান প্রস্তাবটি সংবিধানে ২১৩ (২) (ক) অনুচ্ছেদ অনুযায়ী সংবিধিবদ্ধ প্রস্তাবের আওতায় পড়ে। এরূপ প্রস্তাব অধ্যাদেশের পরিবর্তে প্রতিস্থাপিত সরকারি বিল বা বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচিত হতে পারে। সুতরাং আমি বর্তমান প্রস্তাবটি সংশ্লিষ্ট বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচনার জন্য ধার্য করছি। এখন আমি মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়কে বর্ধমান বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপন প্রস্তাবটি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

## The Kalyani University (Temporary Supersession) Bill, 1978.

**মিঃ স্পিকার :** এখন আমি শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কল্যাণী বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) বিধেয়ক — ১৯৭৮, উত্থাপন অর্থাৎ ইন্ট্রোডিউস করবার জন্য এবং সেই সঙ্গে পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলীর ৭২ (১) নিয়ম অনুযায়ী একটি বিবৃতি পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** কল্যাণী বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) বিধেয়কটি হাউসের

সামনে বিবেচনার জন্য উপস্থাপিত করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়ের কাছ থেকে কল্যাণী বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপনের একটি প্রস্তাব পাওয়া গেছে। বর্তমান প্রস্তাবটি সংবিধানে ২১৩ (২) (ক) অনুচ্ছেদ অনুযায়ী সংবিধিবদ্ধ প্রস্তাবের আওতায় পড়ে। এরূপ প্রস্তাব অধ্যাদেশের পরিবর্তে প্রতিস্থাপিত সরকারি বিল বা বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচিত হতে পারে। সুতরাং আমি বর্তমান প্রস্তাবটি সংশ্লিষ্ট বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচনার জন্য ধার্য করছি। এখন আমি মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়কে কল্যাণী বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপন প্রস্তাবটি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

## The North Bengal University (Temporary Supersession) Bill, 1978.

**মিঃ স্পিকার ঃ** এখন আমি শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) বিধেয়ক — ১৯৭৮, উত্থাপন অর্থাৎ ইন্ট্রোডিউস করবার জন্য এবং সেই সঙ্গে পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলীর ৭২ (১) নিয়ম অনুযায়ী একটি বিবৃতি পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ)-১৯৭৮ বিধেয়কটি হাউসের সামনে বিবেচনার জন্য উপস্থাপিত করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়ের কাছ থেকে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপনের একটি প্রস্তাব পাওয়া গেছে। বর্তমান প্রস্তাবটি সংবিধানে ২১৩ (২) (ক) অনুচ্ছেদ অনুযায়ী সংবিধিবদ্ধ প্রস্তাবের আওতায় পড়ে। এরূপ প্রস্তাব অধ্যাদেশের পরিবর্তে প্রতিস্থাপিত সরকারি বিল বা বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচিত হতে পারে। সুতরাং আমি বর্তমান প্রস্তাবটি সংশ্লিষ্ট বিধেয়কের বিবেচনা প্রস্তাবের সঙ্গেই আলোচনার জন্য ধার্য করছি। এখন আমি মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয়কে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপন প্রস্তাবটি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**(At this stage the House was adjourned till 4.00 P.M.)**

[4-00 — 4-10 P.M.] **(After Adjournment)**

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা সম্পর্কে যাঁরা সম্যক ভাবে অবহিত নন তাঁদের মনে এই প্রশ্ন জাগতে পারে খ্যাতি সম্পন্ন ঐতিহ্যমন্ডিত কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরিচালক সমিতিকে বাতিল করা হল

কেন? প্রশ্ন জাগতে পারে স্যার, আশুতোষ, ব্রজেন শীল, সত্যেন বোস, মেঘনাদ সাহা প্রমুখ মণীষীদের পান্ডিত্যে স্পর্শ ধন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরিচালক সমিতিকে বাতিল করা গণতান্ত্রিক পদ্ধতি কিনা? প্রশ্ন জাগতে পারে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিলকে বাতিল করা হল কেন? এই প্রশ্নগুলি উত্থাপিত হত না যদি তাঁরা সমালোচকবৃন্দের বাস্তবানুগ দৃষ্টিভঙ্গি নিয়ে সমস্ত জিনিসটা পরিচালনা করার ন্যূনতম প্রয়াস করতেন। যদি তাঁরা তা করতেন তাহলে দেখতে পেতেন বিশ্ববিদ্যালয়ের যে মূল দায়িত্ব, কর্তব্য তার থেকে ক্রমশ বিচ্যুত হয়ে কোন স্তরে তাঁরা এসে পৌঁছেছেন। বিশ্ববিদ্যালয়কে সমাজ ব্যবস্থা থেকে বিচ্ছিন্ন করে যদি বিচার করা হয়, ইন আইসোলেশান যদি বিচার করা হয় তাহলে আমরা যথাযথ ভাবে বিশ্ববিদ্যালয়ের কর্তব্য সম্পর্কে দায়িত্ব সম্পর্কে বিচার করতে সমর্থ হব না, বিশ্ববিদ্যালয় সম্পর্কে এটাই সাধারণ মানুষ জানে। ইন আইসোলেশান বিশ্ববিদ্যালয় সম্পর্কে যদি বিচার করা হয় তাহলে দেশের অভ্যন্তরে একটা ইনটেলেক্টচুয়াল ক্লাইমেট সৃষ্টি করতে আমরা সহায়ক হব না। কিন্তু আমরা বিগত কয়েক বছর ধরে কি দেখেছি — ইনটেলেক্টচুয়াল কমিউনিটির পরিবর্তে তাঁরা একটা নৈরাজ্যময় অবস্থার সৃষ্টি করেছিলেন যার মধ্য দিয়ে উচ্চ শিক্ষা কোনও ভাবেই প্রতিষ্ঠা লাভ করতে সক্ষম হয় নি। যেখানে বিশ্ববিদ্যালয়ের একটা দায়িত্ব হচ্ছে ইনটেলেক্টচুয়াল কমিউনিটি দেশের মধ্যে সৃষ্টি করা সেখানে দেখা গেল বিগত কয়েক বছর ধরে ইনটেলেক্টচুয়াল কমিউনিটির পরিবর্তে তাঁরা এমন একটা সম্প্রদায় সৃষ্টি করলেন যারা সমাজের বুকে ক্ষত হিসাবে বিদ্যমান। বিশ্ববিদ্যালয়ের পরিবেশ সম্পর্কে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যদি ঠিক ভাবে অনুধাবন করতেন তাহলে দেখতে পেতেন প্রখ্যাত শিক্ষাবিদ এরিক এসবি তিনি প্রশাসন সম্পর্কে খুব সুন্দর ভাবে বলবার চেষ্টা করেছেন স্টুডেন্টস হচ্ছে জুনিয়র স্কলার, শিক্ষক হচ্ছেন সিনিয়র স্কলার, অ্যাডমিনিস্ট্রেশন হচ্ছে সার্ভিস এজেন্সি টু বোথ, আমি প্রশ্ন করছি তাঁদের কাছে বিগত কয়েক বছর ধরে বিশ্ববিদ্যালয় কি সার্ভিস এজেন্সি টু স্টুডেন্টস অ্যান্ড টিচার্স হিসাবে কাজ করতে সক্ষম হয়েছিলেন ? না।

সেখানে দেখা গেছে মুষ্টিমেয় কিছু অছাত্র এবং সমাজ বিরোধীদের কাছে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন সম্পূর্ণ ভাবে নতি স্বীকার করে বিশ্ববিদ্যালয়ের মান এবং ঐতিহ্যকে তারা ধূলিস্মাৎ করেছিল। বিশ্ববিদ্যালয় সম্পর্কে তাই আজকে নূতন ভাবে আমরা চিন্তা ভাবনা করেছি আমরা বিশ্ববিদ্যালয়ে একটা নূতন অবস্থার সৃষ্টি করবার জন্য প্রশাসনের ক্ষেত্রে, কতকগুলো ব্যবস্থা অবলম্বন করেছি। আমি জানি না, এই সম্পর্কে তাঁরা ঠিক ভাবে অনুধাবন করেছেন কি না। এই কথা কি মাননীয় বিরোধী দলের সদস্যরা অস্বীকার করতে পারেন যে বিগত কয়েক বছরে সিনেট, সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিলে, তাদের কাজ পরিচালনার ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন? যেখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিধেয়কে সম্পূর্ণ ভাবে উল্লেখ আছে যে সিনেটের কতকগুলো বিশেষ দায়িত্ব আছে উচ্চ শিক্ষার মানকে উন্নয়ন করার জন্য, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সহযোগিতা করে একটা পদ্ধতি নির্ণয় করবেন। বিশ্ববিদ্যালয়ের সিনেট গত কয়েক বছরের মধ্যে এই রকম প্রচেষ্টা করেছেন বলে কোনও নজির আমাদের সামনে নেই। সিন্ডিকেটের সামনে কতকগুলো বিশেষ দায়িত্ব কলকাতা বিশ্ববিদ্যালয়ের অ্যাক্টের মধ্যে

উল্লেখ করা আছে। উল্লেখ করা আছে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট, সিন্ডিকেট, তারা অন্তত এই জিনিসগুলো চেষ্টা করবেন — যেখানে হস্টেল, মিউজিয়াম আছে, এইগুলো উন্নতি বিধানের জন্য চেষ্টা করবেন। আজকে মাননীয় বিরোধী দলের সদস্যরা কি অস্বীকার করতে পারেন হস্টেলের উন্নতি সাধনের পরিবর্তে হার্ডিনজ হস্টেলে তারা সমাজ বিরোধীদের একটা আখড়ায় পরিণত করেছেন। তারা কি অস্বীকার করতে পারেন যে মিউজিয়াম সম্পর্কে যে সমস্ত অভিযোগ উত্থাপিত হয়েছে, সেইগুলো সব ভিত্তিহীন? তারা কি অস্বীকার করতে পারেন যে সিন্ডিকেট এর মূল দায়িত্ব যেখানে ছিল ছাত্রদের মধ্যে শৃঙ্খলা বিকাশ করার চেষ্টা করা, সেই শৃঙ্খলার পরিবর্তে তারা সেখানে বিশৃঙ্খলাকে উৎসাহ দিয়ে এসেছেন? তার পরিণতি হিসাবে আজকে দেখা যাচ্ছে, তারা গণ টোকাটুকির পরিবর্তে আজকে গণ ফেল বা গণ গ্রেস মার্কসের দাবি উত্থাপন করেছে? বিশৃঙ্খলা, যাকে তারা এতদিন ধরে প্রশ্রয় দিয়ে এসেছেন, তার ফলশ্রুতি হচ্ছে আজকে গণ গ্রেস এর দাবি, পরীক্ষা পিছনোর দাবি এবং অহেতুক, অযৌক্তিক ভাবে ভাইস চ্যান্সেলার এবং কাউন্সিলকে ঘেরাও করা হয়েছে, এই কথা তারা অস্বীকার করতে পারেন? অ্যাকাডেমিক কাউন্সিলের কি দায়িত্ব ছিল? অ্যাকাডেমিক কাউন্সিল, তারা ডিগ্রি কোর্স সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করবেন। মাননীয় বিরোধী দলের সদস্য বিষ্ণু বাবু বলে গেলেন যে টু ইয়ার্স নাকি তারা সমর্থন করেন। আমি জানি না, তিনি শিক্ষা জগতের সম্পর্কে খবর রাখার চেষ্টা করেন কি না, তাহলে দেখতেন কয়েক মাস আগে যখন দিল্লিতে রাজ্য শিক্ষা মন্ত্রীদের সম্মেলন হয়েছিল, সেই সম্মেলনে অত্যন্ত সুস্পষ্ট ভাবে এই কথা বলা হয়েছিল যে দু বছর পাশ এবং তিন বছর অনার্স, এটাই হবে বিভিন্ন রাজ্যের একটা সাধারণ স্ট্যান্ডার্ড। তবে কোনও রাজ্য তার প্রয়োজন অনুযায়ী ডেভিয়েট করতে পারেন। উনি যেখানে এই প্রশ্ন তুলেছেন, উনি জেনে রাখুন যখন দু বছরের পাশ কোর্স এবং তিন বছরের অনার্স কোর্সের প্রশ্ন উত্থাপিত হয় অ্যাকাডেমিক কাউন্সিলে, তারা সর্ব সম্মত সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন নি এবং ভোটাভুটি করে সিদ্ধান্ত গ্রহণ করে একটা পরীক্ষার মান নির্ণয় করতে চেষ্টা করেছিলেন। ৩৯/২২ ভোটে সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। বিভিন্ন বিশিষ্ট শিক্ষাবিদরা তারা সমালোচনা করেছিলেন যে কোন একটা রাজ্যে শিক্ষা পদ্ধতি কি হবে, সেটা ভোটাভুটির মাধ্যমে সিদ্ধান্ত হওয়া সমীচীন নয়। সেই জন্য দু বছরের পাশ এবং তিন বছরের অনার্স সম্পর্কে প্রাক্তন ভাইস চ্যান্সেলার, প্রাক্তন ডি. আই. এবং বহু শিক্ষাবিদ রাজ্যপালের কাছে একটা আবেদন করেছিলেন এবং তার অনুলিপি আমাদের কাছে দিয়েছিলেন এবং তাঁদের স্পষ্ট অভিমত ছিল উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমরা মনে করি যে দু বছরের পাশ এবং তিন বছরের অনার্স এর প্রবর্তন হওয়া উচিত এবং তাতে যে পশ্চিমবাংলার উচ্চ শিক্ষার মান অন্য রাজ্যের তুলনায় সেই মানকে আরও এগিয়ে নিয়ে যেতে সমর্থ হব। আজকে প্রি ইউনিভার্সিটি সম্পর্কে তিনি প্রশ্ন তুলেছিলেন যে অ্যাকাডেমিক কাউন্সিল এই সম্পর্কে কোনও সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন নি। আমরা কেন্দ্রীয় সরকারের যে নির্দেশ এবং ১১/১২ শ্রেণী কলেজ এবং স্কুলে প্রবর্তন করা হবে, তখন আমরা লক্ষ্য করেছিলাম যে ১১/১২ ক্লাস কলেজে করা হবে এবং সেখানে যদি পুরানো থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্স চালু থাকে বা পি. ইউ.

চালু থাকে তাহলে ডুপ্লিকেশন হবে শিক্ষা ব্যবস্থায় এবং কলেজের প্রশাসন ব্যবস্থায়। তা ঠিক ভাবে চালানো সম্ভব নয়। সেই জন্য সরকার ভাইস চ্যান্সেলারের সঙ্গে আলোচনা করার পর সিদ্ধান্ত গ্রহণ করেছি যে প্রি ইউনিভার্সিটি অথবা ইউনিভার্সিটি এন্ট্রান্স পরীক্ষাকে বাতিল করে দেওয়া হবে এই মর্মে আমরা অনুরোধ করেছিলাম। তখন দেখা গেল অ্যাকাডেমিক কাউন্সিল সম্পূর্ণ ভাবে এই বক্তব্যকে আমল দেবার চেষ্টা করেন নি।

[4-10 — 4-20 P.M.]

সরকারের এই বক্তব্যকে তাঁরা আমল দেবার চেষ্টা করেন নি। এই মর্মে আমরা অনুরোধ করেছিলাম যে অ্যাকাডেমিক কাউন্সিল বা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা একটা বিরোধ বা সংঘাত উপস্থিত না হোক এবং সেজন্য আমরা সেদিক দিয়ে যাই নি। আমরা সেই সমস্ত কারণে বাতিল করেছি, এটা সম্পূর্ণ মিথ্যা কথা অসত্য কথা। আমরা কি চেয়েছিলাম, আমরা চেয়েছিলাম যে অন্তত যে পরিচালন সমিতির আয়ু শেষ হয়ে গেছে সেগুলি যাতে নির্বাচিত হয়ে আসে, এখানে মাননীয় সদস্য ভোলানাথ সেন মহাশয় তিনি কতকগুলি আইনের প্রশ্ন তুলেছেন, কিন্তু তিনি কি জানেন বিশ্ববিদ্যালয়ে যখন নির্বাচন হয়েছিল ১৯৭২ সালে ডিসেম্বর মাসে, সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল ১৯৭৬ সালে তার মেয়াদ শেষ হয়ে গেছে এবং তার আয়ুকে বাড়িয়ে দেবার জন্য যে ল অব অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট ছিল, সেটাকে তারাই রিপিল করে দিয়েছিলেন ১১ই এপ্রিল ১৯৭৭ সালে। এই আইনটিকে বাতিল করে দিয়ে গেছিলেন। ৬ মাস করে আর বাড়িয়ে দিতে আমরা পারব না, সেটা গেজেট খুলে তিনি দেখেন নি। আইনটাকে বাড়িয়ে দেবার আইনগত ক্ষমতা আমাদের কাছে ছিল না। অপর দিকে মাননীয় সদস্য বিষ্ণু বাবু বলেছেন যে আমরা নূতন করে নির্বাচন কেন করলাম না ১৯৭৭ সালের আইন অনুযায়ী। আমরা স্পষ্ট ভাবে বলেছি যে আমরা সব সময় গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করতে চাই এবং নূতন ১৯৭৫ সালের যে সংশোধনী আইন সেই সংশোধনী আইনের মধ্যে আমরা দেখেছিলাম বিশ্ববিদ্যালয়ের সিনেটের ছাত্র প্রতিনিধিত্ব থাকার কথাকে স্বীকার করে নেওয়া হয়েছে। কিন্তু শিক্ষা কর্মীদের কথাকে স্বীকার করে নেওয়া হয় নি। আমরা দেখেছিলাম গণি কমিটি যে সুপারিশ, সেই গণি কমিটির সুপারিশের মধ্যে স্পষ্ট ভাবে একথা বলা আছে যে বিশ্ববিদ্যালয়ের পরিচালনার ক্ষেত্রে শিক্ষা কর্মীদের প্রতিনিধিত্ব থাকার প্রয়োজন। সেজন্য ১৯৭৫ সালের আইন অনুযায়ী আমরা নির্বাচন করলাম না। নির্বাচনকে বন্ধ করে দিয়ে আমরা প্রশ্ন তুললাম আমরা আরও গণতন্ত্রীকরণ করে আইনকে সংশোধন করব এবং তারই মাধ্যমে তারই ভিত্তিতে আমরা নির্বাচন অনুষ্ঠান করব। সেজন্য অত্যন্ত সাময়িক ভাবে আমরা এই কমিটিগুলি বাতিল করে দিয়ে আজকে নূতন ভাবে নির্বাচন করবার জন্য সিদ্ধান্ত গ্রহণ করেছি এবং সেইভাবে আমরা নূতন সংশোধনী আইন আনার জন্য উদ্যোগ গ্রহণ করেছি। আজকে আমি জানি না তাঁরা কিভাবে এই বিলের বিরোধিতা করছেন। আমি তো দেখছি আমার সামনে রয়েছে যখন আমরা দেখি বিশ্ববিদ্যালয়ে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে, শুধুমাত্র সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিলে তাঁদের যে সমস্ত কাজ তাঁরা করতে পারেন নি তা নয়, দেখা যাচ্ছে মাসের পর মাস বছরের পর

বছর পরীক্ষার ফল বেরোয় না, প্রত্যেকটি পরীক্ষা এক দুই তিন বছর করে পিছিয়ে যায়, এর মধ্যে দিয়ে ছাত্র সমাজের অত্যন্ত ক্ষতি হয়, অভিভাবক ছাত্র সমাজ প্রত্যেকেরই ক্ষতি হয়, সেজন্য ছাত্র ও অভিভাবক সমাজ আমাদের স্বাগত জানিয়েছিলেন। আমরা দেখেছি কন্ট্রোলার ডিপার্টমেন্টের যে অবস্থা সেকথা মাননীয় সদস্যরা সকলেই জানেন। আজ তাঁদের বিরুদ্ধে বিক্ষোভ উত্থাপিত হয়েছে যে টাকা পয়সা নিয়ে সার্টিফিকেট পাইয়ে দেবার অভিযোগ উত্থাপিত হয়েছে। সেখানে তদন্তের প্রশ্ন উত্থাপিত হয়েছে, সেকথা মাননীয় সদস্যরা জানেন। আজকে এই রকম অবস্থার মধ্যে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন কিছুতেই চলতে পারে না। সরকার অত্যন্ত উদ্বেগের সঙ্গে এই মুভ নিতে বাধ্য হয়েছে। সরকার কিছুতেই বিশ্ববিদ্যালয়কে কুক্ষিগত করার নীতিকে বিশ্বাস করেন না। আমি মনে করি এর মধ্য দিয়ে সরকার বিশ্ববিদ্যালয়ের অটোনমি বা অ্যাকাডেমিক ফ্রিডম কোনও ভাবে আমরা ক্ষুন্ন করি নি। অ্যাকাডেমিক ফ্রিডম বা অটোনমি সম্বন্ধে যে সমস্ত প্রশ্ন উঠেছে, আমি আমার জবাবি ভাষণে তার উত্তর দেব। শুধু এইকথা বলতে চাই প্রশাসন ব্যবস্থাকে সাময়িক অধিগ্রহণ অস্থায়ী অধিগ্রহণের মধ্যে আমরা শিক্ষা ব্যবস্থায় যে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল সেই অচল অবস্থাকে দূর করবার জন্য আমরা এই সিদ্ধান্ত নিয়েছি। ঐ বিলকে বাতিল করে দিয়ে নূতন পর্ষদ গঠন এবং পর্ষদ গঠনের ক্ষেত্রে আপনারা লক্ষ্য করে দেখবেন শুধু মাত্র শিক্ষাবিদদের মধ্যেই সীমাবদ্ধ রাখা হয়েছে। দুর্ভাগ্যের বিষয় বামফ্রন্টের মধ্যে যারা শিক্ষাবিদ আছেন, তাদের আমরা বাদ দেব কি করে? যারা আগে সদস্য ছিলেন, শুধুমাত্র রাজনীতি করেন বলেই আমরা কি তাঁদের বাদ দেব? আমি জানি না বিষ্ণু বাবু কোন দলের পক্ষ থেকে এই বক্তব্য রাখলেন, তাঁদেরই দলের একজন সদস্য লোকসভার সদস্য দিলীপ চক্রবর্তী মহাশয় তার প্রেস হ্যান্ড আউট ৩০/১২/৭৭ তারিখে তিনি তাঁদের কি বলেছেন —

"That the University of Calcutta is in doldrum is undeniable. I have no hesitation in declaring that let the bodies which have outlived their mandate, go, and along with it some of the officers planted by Dr. Sen".

অত্যন্ত সুস্পষ্ট ভাবে স্বীকারুক্তি করেছেন দিলীপ চক্রবর্তী মহাশয়, পার্লামেন্টের সদস্য, ওঁদের দলের একজন নেতা, শিক্ষক আন্দোলনের নেতা, আমরা তাঁর বক্তব্যকে প্রামান্য হিসাবে গ্রহণ করি, তাঁর বক্তব্যের উপর গুরুত্ব আরোপ করি। সেইজন্য আমার মনে হয় — বিষ্ণু বাবুর বক্তব্যের উপর আমি খুব বেশি গুরুত্ব আরোপ করতে চাই না, তাঁর দলের শিক্ষক আন্দোলনের নেতা যে বিবৃতি দিয়েছেন, তাঁর বিবৃতি আমার কাছে রয়েছে, তাতে তিনি স্পষ্ট ভাবে একথা উল্লেখ করেছেন। আমি সেইজন্য একথা বলতে চাই অত্যন্ত স্পষ্ট ভাষায় বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছেন, তাঁরা যে সমস্ত কথা বলেছেন সেগুলি তাঁরা অত্যন্ত সচেতন ভাবে, অত্যন্ত হিসাব করে কার্যকর করার জন্য চেষ্টা করছে। ওঁরা বলছেন জনতা পার্টির পক্ষ থেকে, বহু কর্মসূচির কথা ঘোষণা করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত মিসা আইনকে রদ করা হয় নি। কাজে কাজেই এই সব প্রতিশ্রুতির মধ্যে আমি যাচ্ছি না, প্রতিশ্রুতি তাঁরা অনেক দিয়েছেন কোনটা পূরণ করেন নি বা করার চেষ্টা করেন নি।

আমি অন্তত একথা বলতে পারি যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট যে কর্মসূচির কথা ঘোষণা করেছিল সেই ঘোষণা অনুযায়ী তারা কাজ করছে। এখানে কোনও রকম আমরা একসেসের মাধ্যমে কোনও প্রতিষ্ঠানকে অধিগ্রহণ বা কোনও প্রতিষ্ঠানের উপর আমাদের কর্তৃত্ব প্রতিষ্ঠা করতে চাই না। আমি আবার বলছি মাননীয় ভোলা সেন ১৯৬২ সালের এই বিধানসভার বক্তব্য উল্লেখ করে দেখানোর চেষ্টা করেছেন যে বিধানসভায় বিশ্ববিদ্যালয়ের অটোনমি সম্বন্ধে কি বলেছি, আমি আমার জবাবি ভাষণে বলেছি যে আমাদের সেই সম্পর্কে অত্যন্ত স্পষ্ট কথা হচ্ছে যে অটোনমিকে আমরা ক্ষুন্ন হতে দেব না। প্রথমে দেখাবার চেষ্টা করব যে বিশ্ববিদ্যালয়ের অস্থায়ী অধিগ্রহণের মাধ্যমে আমরা অটোনমিকে ক্ষুন্ন হতে দিই নি, আমরা অ্যাকাডেমিক ফ্রিডমকে কোনও ভাবে নষ্ট হতে দিই নি, বরং অ্যাকাডেমিক ফ্রিডম যেখানে এই পাঁচ বৎসরে নষ্ট হয়েছে, পদদলিত হয়েছে, সেই অ্যাকাডেমিক ফ্রিডমকে আমরা উদ্ধার করতে চাই, অটোনমিকে আমরা প্রতিষ্ঠা করতে চাই খুব সুন্দর ভাবে সেটাই অন্তত রাখবার চেষ্টা করব যে ১৯৬২ সালের বক্তব্যের সঙ্গে আজকের বক্তব্যের কোনও ফারাক নেই। আমি শুধু ওনাকে জিজ্ঞাসা করছি যে ১৯৭৫ সালে যখন রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেন অর্ডিনেন্সের মাধ্যমে। সেই রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করার সময়ে শুধুমাত্র আপনারা কলেজগুলিকে বাতিল করেন নি ভাইস চ্যান্সালারকে পর্যন্ত বাতিল করে দিয়েছিলেন, তখন ভোলা সেন মহাশয় ছিলেন মন্ত্রী, তখন তিনি তাঁকে সমর্থন জানিয়েছিলেন। আজকে এখানে বিশ্ববিদ্যালয়ের কমিটিগুলিকে যখন আমরা বাতিল করে দিয়েছি সেখানে ভাইস চ্যান্সেলার এবং প্রো-ভাইস চ্যান্সেলারকে আমরা পূর্ণভাবে মর্যাদা দিয়েছি, তাঁর সমস্ত রকম কাজ করার ক্ষমতাকে স্বীকার করে নিয়েছি। কাজে কাজেই আর যাই হোক মাননীয় ভোলা সেন মহাশয়ের কাছ থেকে একথা আমি শুনতে চাই না, এ যেন ভূতের মুখে রাম নাম। কাজে কাজেই আমি আপনার কাছে আবেদন করব যে আমি আপনার কাছে এই বিলটি উত্থাপন করছি, আশা করি আপনারা সকলে এই বিলটার সমর্থনে মত দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি সুবিশাল মিছিল বিশ্ববিদ্যালয়ের অধিগ্রহণের প্রতিবাদে এখানে এসেছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এবং মুখ্যমন্ত্রী মহাশয়কে তাদের কাছে বক্তব্য রাখবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য বিশ্ববিদ্যালয় কমিটি অধিগ্রহণের বিরুদ্ধে বললেন আমি সেই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১১ই জানুয়ারিতে মাননীয় সদস্যর দল ও অন্যান্য, সি. পি. আই., কংগ্রেস, তারা সেন্টিনারি হলে একটা সভা ডেকেছিলেন এই বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের বিপক্ষে বিক্ষোভ দেখাবার জন্য, এই সম্পর্কে অমৃতবাজার পত্রিকার ১২ই জানুয়ারি রিপোর্টে বলছে —

Only Mr. Saibal Gupta and Prof. K. P. Sen Sharma of the Jadavpur University were present. Mr. Gupta also left the thinly attended meeting without addressing it.

কাজে কাজেই জনগণ যে সম্প্রদায়কে পরিত্যাগ করেছে সেখানে আজকে বাইরে তাদের মিছিলে বক্তব্য রাখার কোন প্রয়োজন নেই।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সামসুদ্দিন আমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় ভোলা সেন মহাশয় যে রেজোলিউশন এনেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন করি। কারণ, স্যার, এই বামফ্রন্ট সরকার তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছিল যে গণতন্ত্রের রক্ষক ওঁরা হবেন কিন্তু দেখা যাচ্ছে যে গণতন্ত্রের রক্ষক না হয়ে তার হত্যাকারী হয়েছে। স্যার, এই হত্যাকারীকে খুঁজে পাওয়া যাচ্ছে না, আপনার আদালতে তাদের বিচার করুন, স্যার।

আপনি স্যার, জানেন যে হাউস চলাকালীন মধ্য শিক্ষা পর্ষদকে এঁরা হত্যা করেছেন এবং তাতে তাঁদের পিপাসা মিটল না, তারপরে নেতাজীনগর কলেজ যেটা সেদিনকার, সেটাকেও হত্যা করলেন। তাতেও এঁদের রক্ত পিপাসা মিটল না। এখন শিক্ষার হত্যাকারীরা শিক্ষার সর্বোচ্চ শিক্ষা জগতের দিকে হাত বাড়ালেন। কাজে কাজেই বিশ্ববিদ্যালয়ে যেখানে সব কিছু আইনের বিধানে ছিল, সেখানে সুপারসেশনের কোনও প্রয়োজন ছিল না। এই আইনের ভিতর ত্রুটি ছিল বলেছেন, সেই ত্রুটি সংশোধন করতে পারতেন, কিন্তু সেটা হতে দেবেন না, ইচ্ছা তা নয়। আপনারা একথা বলেন গণতন্ত্রকে রক্ষা করছেন, কাজের বেলায় আপনারা গণতন্ত্রকে হত্যা করছেন, আপনার চোখের সামনেই হত্যা করছেন। আজকে পাঁচটি বিশ্ববিদ্যালয়কে হত্যা করছেন, এঁরা হত্যাকারী, মার্ডারার ছাড়া আর কিছু নয়, এঁদের এ ছাড়া আর কিছু বলা যায় না। আমি স্যার, আপনার মাধ্যমে একথা বলতে চাই যে তাঁদের কার্যকলাপ আপনি দেখুন, এঁরা মুখে ভাল কথা বলেন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বিশ্ববিদ্যালয়ে অচলাবস্থার সৃষ্টি হয়েছিল, এখন এই অচলাবস্থার সৃষ্টি যাঁরা করেছেন সেই একজিকিউটিভদের কি বিতাড়িত করা হয়েছে? যে পরিচালনকারী বিভিন্ন সংস্থা তাদের সম্বন্ধে কি আইনের বিধান অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে? এই যে অর্ডিন্যান্স করলেন, এটা বিধানসভা বসার আগে করলেন কেন? তা করার কোনও প্রয়োজন ছিল না। বিধানসভা বসলে এটা করলে, এখানে আলোচনা হত, জনসাধারণ জানতে পারবে কি হতে চলেছে। কিন্তু আপনি তো জানেন যে হত্যা চুপ করেই হয়, জানিয়ে হত্যা করা যায় না, তাই এঁরা চুপ করেই হত্যা করেছেন। এখন হত্যা তো করা হল, হত্যার পর শবদেহগুলিকে নিয়ে এঁরা বিপদে পড়েছেন। যে কাউন্সিলের একজন সভ্য, কাগজে দেখলাম, তিনি বলছেন পারা যাচ্ছে না, সরকার প্রতিকার কর। এটা যিনি বলছেন তিনি একজন প্রাচীন সভ্য, প্রবীন সভ্য, সেই সদস্য হচ্ছে শ্রী সুরেশচন্দ্র রায়, তিনি কি বলেছেন, দেখুন স্যার, তিনি বলেছেন — যেভাবে চলেছে তাতে বিশ্ববিদ্যালয় বন্ধ করে দিন তাও ভাল। মাননীয় মন্ত্রী মহাশয় কাউন্সিল গঠন করলেন, সেই কাউন্সিলের একজন অভিজ্ঞ, পুরানো লোক যিনি, তিনি বলছেন পারা যাচ্ছে না, বিশ্ববিদ্যালয় এর চেয়ে বন্ধ করে দেওয়াই ভাল, তিনি সামনে হত্যাকারীদের লীলা ঠিক দেখতে পারছেন না। সুতরাং যার ভিতর এই হত্যা লীলা আছে সেটাকে সমর্থন করা যায় না। কাজেই ভোলা বাবু যে রেজোলিউশন এনেছেন যে সংশোধনী এনেছেন, আমি তাকে

সমর্থন করছি। এই যে বিল এটাকে সমর্থন করা যায় না। আর এই বিলের জন্য এক বছর টাইম নিলেন কেন, ৬ মাসই তো সাফিসিয়েন্ট বলা যায়। এখানে বলা আছে ম্যাক্সিমাম দু বছর, আমি তাই আতঙ্কিত, কেন না এক বছর পর আবার টাইম এক্সটেন্ড করতে পারা যাবে এবং এক্সটেন্ড করে আবার অ্যামেন্ডমেন্ট এনে আবার এক্সটেন্ড করে এইরূপ ভাবে যে হত্যা করবেন না, তারই সিকিউরিটি কোথায় আছে? তাই টাইম আর বাড়াবেন না। আমার আশঙ্কা দু বছর পরে আবার অ্যামেন্ডমেন্ট হবে, হত্যা লীলা হবে। কাউন্সিল গঠন করার পরে দেখুন,

The Chancellor, Vice-Chancellor, Pro-Vice-Chancellors, Secretary, Department of Education, Secretary, Department of Finance, President, West Bengal Council of Higher Secondary Education and members referred to in Clause (xxxi) of Sub-Section (1) of Section 19 of the Act.

স্যার, এটা ভাল কথা। এটাতে চ্যান্সেলর নমিনেশন দেবেন, বিভিন্ন দিক থেকে আনবেন। কিন্তু তার সঙ্গে আর একটা জুড়ে দেওয়া হল, সেটা অদ্ভুত। সেকেন্ডটা দেখুন, —

Members not more than thirty, but not less than fifteen to be nominated by the Chancellor.

ওদিকে আছে ৩০, আবার এদিকে ১৫, কি রকম ভাবে নমিনেশান হবে, —

Members not more than 30 but not less than 15 to be nominated by the Chancellor in consultation with the Vice-Chancellor and the Minister.

কার সঙ্গে কন্সাল্ট করতে হবে? চ্যান্সেলরের মিনিস্টারের সঙ্গে কন্সাল্ট করতে হবে। আবার দেখুন, —

From among the Heads of Departments, teachers of the University and Principals and teachers of constituent and affiliated colleges.

স্যার, আগে থেকে একটা প্রভিশান আছে ভাল কথা। কিন্তু এর সঙ্গে আবার একটা নমিনেশনের ব্যাপার চ্যান্সেলর করবেন। এখানেও দেখছি চ্যান্সেলর নমিনেট করবেন, অদ্ভুত হচ্ছে, মন্ত্রীর সঙ্গে পরামর্শ করে। মন্ত্রী আবার সব জায়গায় যদি মাথা গলান, কেমন করে গণতন্ত্র থাকল? আবার আর এক জায়গায় বলছেন, —

If the post of the Vice-Chancellor becomes vacant for any reason,

the same shall be filled up by the Chancellor in consultation with the Minister.

আবার মিনিস্টারের সঙ্গে পরামর্শ করতে হবে চ্যান্সেলরকে যদি ভাইস চ্যান্সেলরের পোস্ট খালি হয়। আবার ৬ নম্বরে কি বলা হচ্ছে দেখুন, —

Vacancies in the Council by resignation, death or otherwise during the period of supersession shall be filled up by the Chancellor in consultation with the Vice-Chancellor and the Minister.

আবার মিনিস্টার, সব জায়গায় মিনিস্টার।

In so far as it is not inconsistent with this Act.

এই যে কথাগুলো দেখা যাচ্ছে তাতে মনে হচ্ছে মিনিস্টার যেন সব জায়গায় লাঠি ঘোরাচ্ছেন, চাবুক ঘোরাচ্ছেন। শিক্ষা জগতকে হত্যা করার, গণতন্ত্রকে হত্যা করার অভিযোগ আনছি আপনার কাছে। আপনি বিচারকের আসনে আছেন, আপনি বিচার করে দেখুন কিভাবে এক এক করে গণতন্ত্রকে হত্যা করা হয়েছে। এখানে বলছেন, হত্যা আমরা করি না। গণতন্ত্রে বিশ্বাস করি, মানুষকে বিশ্বাস করি। তাহলে মানুষের কাছে যান নি কেন উনি? তাহলে অর্ডিন্যান্স কেন করা হল? কি জন্য বিধানসভায় আনা হল না? এটা জানতে চাই মন্ত্রী মহাশয়ের কাছে। মন্ত্রী মহাশয় শিক্ষাবিদ তাঁর লজ্জা হওয়া উচিত ছিল। কিন্তু তিনি এইভাবে, একটা বিশৃঙ্খলার নাম করে, বিশৃঙ্খলার উদাহরণ দিতে পারলেন, বিশৃঙ্খলা কিভাবে হয়েছিল বললেন না, যাদের দ্বারা হয়েছিল, পার্মানেন্ট অফিসিয়াল, তারা রয়ে গেলেন এবং যারা শিক্ষাবিদ তাদের গলা ধাক্কা দেওয়া হল। যাদের আনা হল, তারা ওদেরই লোক। তারা বলছেন, আর পারা যাচ্ছে না, প্রতিকার করুন। মন্ত্রী মহাশয় এখন বলুন, আপনি যে কাউন্সিল করলেন তারাই বলছে পারা যাচ্ছে না। বামফ্রন্টের নীতি কি ছিল? শিক্ষা প্রতিষ্ঠানে পুলিশ যাবে না — এই কথা বলেছেন। কিন্তু আজকে কাউন্সিল সভ্যদের উদ্ধার করা হচ্ছে পুলিশ দিয়ে। কারণ সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, পুলিশ যাবে। আশ্চর্যের কথা, কন্ট্রাডিকটরি কথা। সুতরাং আপনার দরবারে বিচার চাইছি, গণতন্ত্রকে ওরা হত্যা করেছেন, আর যেন হত্যা না হয় তার বিচার করুন। এই বলে আমি শ্রী ভোলানাথ সেন মহাশয়ের প্রস্তাব সমর্থন করছি এবং এই অর্ডিন্যান্সের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি প্রশ্নোত্তর সময় কালে এখানে উপস্থিত ছিলাম না। পরে জানতে পারলাম সরকার পক্ষের

চিফ হুইপ শ্রী দীনেশ মজুমদার মহাশয় তিনি একজন পার্ট অব দি গভর্নমেন্ট তিনি গভর্নমেন্টের কার ব্যবহার করে রাইটার্স বিল্ডিংস কিংবা সরকারি অন্য কোনও জায়গায় বসেন। আমরা এর আগে কখনও দেখি নি যে সরকারের কোনও মিনিস্টার বা চিফ হুইপ সাপ্লিমেন্টারি প্রশ্ন করেছেন। স্যার আমি আপনার রুলিং চাচ্ছি যে, তিনি এই রকম সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করতে পারেন কিনা। একজন চিফ হুইপ তিনিও পার্ট অব দি গভর্নমেন্ট আমার মনে হয় —

He cannot put any supplementary question against the convention at least.

এ পর্যন্ত কেউ করে নি। আমার মনে হয় এটা এগেনস্ট রুল আপনি —

For the first time you have allowed it.

এটা হয় না। এটা আমি আপনার বোধগমের জন্য বলছি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আমি রুলিং দেব আপনি বসুন, এখন হাউসের কন্ডাকশন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, কবে দেবেন বলুন।

**মিঃ স্পিকার ঃ** কাল দেব কিংবা পরশু দেব যে দিন হোক দেব আপনি এখন বসুন হাউসের কাজ চালাতে দিন নাউ শ্রী অমিয় ব্যানার্জি আপনি বলুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আপনি যে দিন রুলিং দেবেন সেই ডেটটা বলুন।

**Mr. Speaker :** You can not force me. I have said that I will give it.

**Shri Abdus Sattar :** I have a right to know it from the speaker.

**Mr. Speaker :** I have said that I will give my ruling. I will give it either tomorrow or day after.

আপনি কেন আমাকে বার বার ইনসিস্ট করছেন। এটা বড্ড বাড়াবাড়ি হয়ে যাচ্ছে —

You are going too much; you are going too far. Now Shri Amiya Banerjee.

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী কলকাতা বিশ্ববিদ্যালয় সুপারসিড করে এবং পশ্চিমবাংলার অন্যান্য কয়েকটি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ বিল উত্থাপন করেছেন তার সমর্থনে আপনার মাধ্যমে এই বিধানসভার সামনে দু চারটি কথা বলতে চাই। গত কয়েক দিন ধরে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা এ বিষয় সম্পর্কে মাঝে

মাঝে যে মন্তব্য ও আলোচনা করেছেন এবং আজও করেছেন তা আমি শুনেছি। এই কিছুক্ষণ আগে আমাদের কংগ্রেস (আর) অর্থাৎ রেগুলার কংগ্রেস এবং কংগ্রেস (ই) অর্থাৎ ইরেগুলার কংগ্রেস তাদের বক্তব্য শুনলাম। আমাদের জনতা বন্ধুদেরও বক্তব্য সব শুনেছি। এই বক্তৃতা শুনে আমার রবীন্দ্রনাথের গানের দু লাইন বার বার মনে পড়ে গেল। অনেক কথা যাও যে বলি কোনও কথা না বলি, তোমার ভাষা বোঝার আশা দিয়েছি জলাঞ্জলি। ওঁরা এতক্ষণ ধরে যা বলেছেন তাতে ওঁদের ভাষার নৈপুণ্যে ভাবের দৈন্য ঢাকা পড়ে নি।

বাক্য বিন্যাসের প্রভাব যুক্তি বিন্যাসের অভাবে চাপ পড়ে নি। ওঁরা বলবার চেষ্টা করেছেন অ্যাকাডেমিক ফ্রিডামের কথা। মাননীয় মন্ত্রী ঘোষণা করেছেন, আমিও ব্যক্তিগত ভাবে মনে করি যে অ্যাকাডেমিক ফ্রিডাম শিক্ষা প্রতিষ্ঠানে দীর্ঘদিন ধরে — আমাদের ঐতিহ্যমন্ডিত শিক্ষা প্রতিষ্ঠানে অ্যাকাডেমিক ফ্রিডাম নিশ্চয় রক্ষা করতে চাই। কিন্তু শ্রীযুক্ত ভোলা সেন যেসব বক্তব্য রেখেছেন তাঁকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, বৃটিশ যুগে অটোনমি বলতে আমাদের যে ধ্যান ধারণা ছিল আজকের যুগে সেই ধ্যান ধারণা পরিপূর্ণ ভাবে গ্রহণ করতে গেলে নিশ্চয় অসুবিধা হবে এই জন্য যে, বৃটিশ যুগে একটা ফরেন গভর্নমেন্ট ছিল — তখন আমাদের শিক্ষা প্রতিষ্ঠানে যে স্বাধিকারের পতাকা আমরা উড্ডীন করবার চেষ্টা করেছিলাম, তার মাধ্যমে স্বাধীনতার মূর্ত প্রকাশ ঘটেছিল। আজকের রাষ্ট্র ওয়েল ফেয়ার স্টেট — এই ওয়েল ফেয়ার স্টেটের মূল উদ্দেশ্য তার কনসেপ্ট, তার স্বার্থ, বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের স্বার্থের কোনও বৈপরিত্য নেই। কম্পিটেটিভ ইন্টারেস্টে ইট ইজ কো-অপারেটিভ — সেই অ্যাস্পেক্ট ভাবলে এটা মনে রাখতে হবে অ্যাকাডেমিক ফ্রিডাম ইজ অল রাইট। কিন্তু অ্যাকাডেমিক ফ্রিডামের নামে, অ্যাডমিনিস্ট্রেটিভ ফ্রিডামের নামে যদি নানা রকম স্বেচ্ছাচার করবার চেষ্টা কোন প্রতিষ্ঠান করেন, তার ঐতিহ্য যতই হোক না কেন তাহলে সেই প্রতিষ্ঠান সম্পর্কে সরকার না ভেবে পারেন না, যে সরকার ভাববেন না তিনি দায়িত্ব জ্ঞানহীনের পরিচয় দেবেন। এই কথা নূতন নয়, যখন শিল্প কারখানায় ধর্মঘট হয়, লক আউট হয় তখন আমরা সকলেই বলি সরকার কি করছেন, যখন কৃষি ব্যবস্থায় কোনও বিপর্যয় দেখা যায় তখন আমরা সকলেই বলি সরকার কি করছেন — ঠিক তেমনি শিক্ষা ব্যবস্থায় বিপর্যয় দেখা দিলে সেখানে যা হওয়া উচিত ছিল তা যদি না হয় তাহলে ছাত্রদের জীবনে এক বিশৃঙ্খলা দেখা দেয় এবং শিক্ষা কমিউনিটির ইন্টারেস্ট যদি রক্ষিত না হয়, যদি নানা দিক থেকে নানা প্রশ্ন দেখা দেয় তাহলে নিশ্চয় সরকারকে এই কথা ভাবতে হবে। কাজেই সেই পুরানো যুগের অটোনমি ফিরে না পেতে পারি, তার সঙ্গে এই কথা সত্য যে সত্যিকারে অ্যাকাডেমিক ফ্রিডাম — অ্যাকাডেমিক ফ্রিডাম রক্ষা করতে চাই। যেমন সিলেবাস রচনার ব্যাপারে, পঠন পাঠনের ব্যাপারে, আইডিয়ার ব্যাপারে হাজার পুষ্প এক সঙ্গে প্রস্ফুটিত হোক আমাদের আপত্তি নেই, সেখানে কোনও রকম জোর জবরদস্তি বিশ্বাস করি না। কিন্তু প্রশাসনিক ক্ষেত্রে যখন সরকারকে বিভিন্ন ভাবে দায়িত্ব নিতে হচ্ছে তখন নিশ্চয় সরকার সেই ব্যাপারেও দায়িত্ব রাখবেন। এই ক্ষেত্রে যদি এটুকু হত তাহলে খুশি হতাম। কিন্তু বিরোধী পক্ষের বন্ধু বিশেষ করে ভোলা বাবু বলে গেলেন — আমি তাকে জিজ্ঞাসা করি বর্তমানে যিনি ভাইস চ্যান্সেলার, তার নিয়োগের পূর্বে কলকাতা বিশ্ববিদ্যালয়ের নিয়ম ছিল যে সিন্ডিকেট ৩ জন প্রার্থীর নাম প্রস্তাব করবেন, চ্যান্সেলর তার মধ্য থেকে ভাইস-চ্যান্সেলর নিয়োগ করবেন।

কিন্তু কেন — কোন অবস্থায় সেই নিয়ম পাল্টে নূতন অর্ডিন্যান্স করে সেখানে বিভিন্ন ইউ. জি. সি.-র রিপ্রেজেনটেটিভ, রিপ্রেজেনটেটিভ অব চ্যান্সেলর, সিন্ডিকেটের ২ জন রিপ্রেজেনটেটিভ, অ্যাকাডেমিক কাউন্সিলের একজন রিপ্রেজেনটেটিভ — এমনি ভাবে নূতন বডি করতে হয়েছিল? আমরা অবশ্য জানি বিশ্ববিদ্যালয়ের মধ্যে নানা রকম দ্বিধা, দ্বন্দ্ব, দলাদলির পরিবেশ এত প্রকট, উৎকট হয়ে উঠেছিল — সরকার বুঝেছিলেন শুধুমাত্র হস্তক্ষেপ করা দরকার। কাজেই আজকে সেই হস্তক্ষেপ, অধিগ্রহণ দেখে চেঁচামেচি করছেন — এটাকে আমরা ভন্ডামি ছাড়া আর কিছুই মনে করতে পারি না। ভোলা বাবু বারে বারে বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের ব্যাপারে বলেছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই আলিগড় মুসলিম বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন, বিশ্বভারতীর কথা সকলেরই নিশ্চয় মনে আছে। বিশ্বভারতী কয়েক বছর আগে অধিগ্রহণ করেছিলেন, আজ পর্যন্ত আইনের কোনও পরিবর্তন হয় নি। আমি জনতা বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই, বিষ্ণু কান্ত শাস্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই — ৮ মাসের ভিতর কিছুই করতে পারেন নি বলে বামপন্থী গভর্নমেন্টের সমালোচনা করছেন, কিন্তু তিনি মনে রাখবেন ১ বছর অতিক্রান্ত হয়ে গেল এখনও পর্যন্ত বিশ্বভারতীতে সেই গণতান্ত্রিক শাসন ব্যবস্থা ফিরিয়ে আনবার জন্য কেন্দ্রের জনতা সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন না। এই কথা কনভেনিয়েন্টলি ভুলে গেলে নিশ্চয় সেটা যথেষ্ট সততার পরিচয় হবে না — এই কথা তারা মনে রাখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথার প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করি। আজ যারা অ্যাকাডেমিক ফ্রিডামের কথা বলছেন, তারা হয়ত ভুলে গেছেন — এই কিছুদিন আগে একজন মোটর মেকানিক-এর তান্ডব নৃত্যে যখন সারস্বত মন্দির প্রকম্পিত হয়েছিল তখন মনে হয় নি অ্যাকাডেমিক ফ্রিডাম লাঞ্ছিত হচ্ছে? তখন মনে করেছিলেন ধীরে ধীরে সব কিছু প্রস্ফুটিত হচ্ছে — একে আমরা ভন্ডামি ছাড়া আর কি বলতে পারি?

[4-40 — 4-50 P.M.]

কাজেই এই চিন্তা চেতনার বাইরে গিয়ে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের আমি অনুধাবন করতে বলব যে, কি অবস্থায় এই ধাপকে আমাদের গ্রহণ করতে হয়েছে। স্যার, ওদের কথাবার্তা শুনে আমার এটাই মনে হয়েছে যে, ওঁরা বলেছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ে সব ঠিক ঠাকই চলছিল, শুধু আমাদের দলীয় স্বার্থে এবং কিছু নূতন লোককে এখানে ওখানে বসাবার জন্য আমরা এই কাজ করেছি। এখন কি ভাবে এই কলকাতা বিশ্ববিদ্যালয় চলছিল তা একটু খতিয়ে দেখা দরকার। ওঁরা বলেছেন, আইন তো ছিল, আপনারা সেই আইনে নূতন করে নির্বাচন করলেন না কেন? স্যার, যে আইন ছিল তার যে সংশোধন কংগ্রেস সরকার করেছিলেন তা নিয়ে বহু আপত্তি জনসাধারণের মধ্যে ছিল, শিক্ষাবিদদের মধ্যে ছিল। স্যার, আমাদের মন্ত্রী মহাশয় সত্য কথাই বলেছেন যে, সেখানে অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধিত্বের ব্যবস্থা ছিল না। এই রকম আরও অনেক সমালোচনা হয়েছিল। কাজেই আমরা মনে করলাম, ধীর স্থির ভাবে সকলের সঙ্গে পরামর্শ করে গণতান্ত্রিক নূতন আইন এনে সেই আইনের ভিত্তিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত বিধি ব্যবস্থা করা দরকার। কারণ এই নূতন পরিবেশে, নূতন পরিস্থিতিতে — গত কয়েক বছর ধরে কলকাতা

বিশ্ববিদ্যালয়ে যে সব ঘটনা ঘটেছে তাতে আমরা দেখেছি, ছাত্রদের জীবনে অন্ধকার নেমে এসেছে, শিক্ষক কমিউনিটির জীবনে অনিশ্চয়তা দেখা দিয়েছে। এখন এর থেকে তাদের মুক্ত করতে গেলে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়কে তার হৃত গৌরবে ফিরিয়ে আনতে গেলে এমন বিধি ব্যবস্থা করা দরকার যাতে সেটা সর্বজন গ্রাহ্য হয় — যাতে জনসাধারণের বিভিন্ন অংশের সহযোগিতা তাতে পাওয়া যায়। সেইজন্যই সাময়িক ভাবে এটাকে অধিগ্রহণ করা হয়েছে যাতে কিনা আমরা সেই দিকে যেতে পারি। এখন স্যার, ওঁরা বলছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সবই ঠিক ঠাক চলছিল, আপনারা কেন অধিগ্রহণ করলেন? এই ঠিক ঠাক কি রকম চলছিল তা একটু খতিয়ে দেখা যাক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে দু/চারটি উদাহরণ আপনার মাধ্যমে এই সভায় রাখছি। যেদিন এই সুপারসেশন অর্ডিন্যান্স হয়েছে সেদিনের সভার বিবরণে দেখা যাচ্ছে সিন্ডিকেটের সেদিনের সভার আগে ২৩শে সেপ্টেম্বরের সিন্ডিকেটে যে সমস্ত আইটেমস প্রচারিত হয়েছিল তাতে দেখা যাচ্ছে ১০০টির উপর আইটেমস সিন্ডিকেট ৫টি মিটিং-এ বিচার করতে পারে নি, তারা সেগুলি জমা করে রেখেছিলেন। কেন পারেন নি? ৯ই সেপ্টেম্বরের যে সিন্ডিকেটের আইটেম তাতে দেখা যাবে তার আগের ৫টা মিটিং-এর আইটেম খালি জমা হচ্ছে, কোনও রকম সিদ্ধান্ত হচ্ছে না। অথচ ৩০শে ডিসেম্বরের মিটিং-এ দেখা গেল তারা ১০০টির উপর আইটেম ডিসপোজ অফ করলেন। স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাছে আমরা আশা করি তারা দেখবেন, পরীক্ষা ঠিক ঠিক হচ্ছে কিনা, তার ফল প্রকাশ ঠিক ঠিক হচ্ছে কিনা, বিভিন্ন প্রাইভেট কলেজের পঠন পাঠন ঠিক ঠিক হচ্ছে কিনা, রিসার্চ ডিপার্টমেন্টের ঠিক মতো উন্নতি হচ্ছে কিনা, ইউনিভার্সিটির সমস্ত ডিপার্টমেন্ট শক্তিশালী হচ্ছে কিনা, বাংলাদেশের ছাত্ররা সারা ভারতবর্ষ তথা সারা পৃথিবীর মধ্যে আবার মাথা উঁচু করে দাঁড়াতে পারছে কিনা — এই সমস্ত কাজ তাঁরা দেখবেন। কিন্তু আমরা দেখলাম, এই সমস্ত কাজ যা করবার দরকার ছিল তা আলোচিত হচ্ছে না, অ্যাজেন্ডার পর অ্যাজেন্ডা পাইল্ড আপ হচ্ছে, তাঁরা কোনও সিদ্ধান্ত গ্রহণ করতে পারছেন না। কেন পারছেন না? সভার সংখ্যা তো কম ছিল না, সেখানে প্রতি সপ্তাহেই সিন্ডিকেটের মিটিং হয়েছে। কোরামের অভাবে কয়েকটা মিটিং হতে পারে নি, কিন্তু তা ছাড়া তো অনেক মিটিং হয়েছে। তাহলে এই অবস্থা কেন — তার মূল কারণ দেখতে হবে। এখানে স্যার, আমি এই মূল কারণ দেখাতে গিয়ে দুটি উদাহরণ দেব। স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেটের ৮টি মিটিং দুটি বিষয় আলোচনা করেই কাটিয়ে দিয়েছেন। একটা হচ্ছে, সেখানে একজন রিডার — ডিপার্টমেন্ট্যাল হেড হবার ব্যাপারে সেখানে একজন অত্যন্ত কোয়ালিফায়েড প্রফেসারকে অ্যাপয়েন্টমেন্ট দেবার চেষ্টা হচ্ছিল আর ঐ রিডার, তিনি বাধা দিচ্ছিলেন। এইজন্য কয়েকটি মিটিং কেটেছে। আর একজন অধ্যাপক, ইউ. জি. সি.-র রুলস অনুযায়ী তাকে পার্ট টাইম হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় না, কিন্তু তিনি নানান ভাবে বাধার সৃষ্টি করছিলেন। এই নিয়ে সিন্ডিকেট ৮টি মিটিং কাটিয়েছেন। স্যার, এই যদি চেহারা হয়, এইভাবে যদি সিন্ডিকেট ফাংশন করে তাহলে সেখানে করাপশন দেখা দিতে বাধ্য, ইন্ডিসিপ্লিন দেখা দিতে বাধ্য। স্যার, আমি আপনার মাধ্যমে আরও উদাহরণ দেব। বলতে লজ্জা হয়, যে বিশ্ববিদ্যালয়ের আমরা ছাত্র, যে বিশ্ববিদ্যালয়ের সঙ্গে এখনও পর্যন্ত আমাদের শ্বাস-প্রশ্বাস জড়িত সেই বিশ্ববিদ্যালয়ের সামান্য কোন ডিপার্টমেন্ট কতটা স্পেস পাবে, কোন ডিপার্টমেন্টে কোন ব্যাপারটা যাবে — যেটা ভাইস চ্যান্সেলার বা প্রো-ভাইস-

চ্যান্সেলারের উপর ছেড়ে দেওয়া যায় তার জন্য ঘন্টার পর ঘন্টা সিন্ডিকেট মিটিং করেছেন, কিন্তু কোনও সিদ্ধান্তে পৌছাতে পারেন নি।

এই ভাবে তাঁরা ফাংশন করেছিলেন। এই ফাংশন করবার মধ্যে দিয়ে দেখা গেল সত্যকারের কাজ হচ্ছে না। মাসের পর মাস — আট দশ মাসের মধ্যে কোনও রেজাল্ট বের হয় না। আমরা ছাত্রদের দোষ দিই, নিশ্চয়ই ছাত্ররা অন্যায় করলে দোষ দেব। কিন্তু আমরা বয়ঃ জ্যেষ্ঠরা — শিক্ষক সমাজ ছাত্রদের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে আত্মরক্ষা করবার জন্য যদি চেষ্টা করি তাহলে ইতিহাস আমাদের ক্ষমা করবে না। এই কথা অস্বীকার করলে চলবে না। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে খেলা চলছিল, যে ভাবে রেজাল্ট তৈরি হচ্ছিল, মস্তানদের দ্বারা কলকাতা বিশ্ববিদ্যালয় পরিচালিত হচ্ছিল। যারা ভাল ছেলে, যারা ভাল পরীক্ষা দিয়েছে, তারা পাশ করতে পারে নি কিন্তু যারা মস্তান, যারা কোনও দিন পরীক্ষায় বসে নি, তারা টাকা পয়সা এবং প্রভাবের জোরে ডিগ্রি পেয়েছে। এই ডিগ্রি দেবার জন্য ওরা গর্ব বোধ করতে পারেন, কিন্তু বাংলার এই ইতিহাস পড়ে ভবিষ্যৎ বংশধররা মাথা নত করবেন যে ভাবে এরা বিশ্ববিদ্যালয় চালিয়েছেন। তাই আপনার মাধ্যমে আমি আবার স্মরণ করিয়ে দিতে চাই, কোথায় বিশ্ববিদ্যালয়কে এরা নিয়ে এসেছিলেন। এক দিকে করাপশন, অন্য দিকে বিশ্ববিদ্যালয় যেন একটা মামলার ক্ষেত্র হয়ে দাঁড়িয়েছিল। যখন একজন ডিন অ্যাপয়েন্টমেন্ট হল, এই আর্টসের ডিন অ্যাপয়েন্টমেন্ট নিয়ে মামলা পর্যন্ত হয়ে গেল প্রো ভাইস-চ্যান্সেলার এবং ভাইস চ্যান্সেলারের মধ্যে, একজন আর একজনের বিরুদ্ধে কনটেম্পট অব কোর্ট এনেছিলেন এবং দুজনেই কোর্টের সামনে গিয়ে হাজির হয়েছিলেন। ভাবতেও লজ্জা লাগে, ভাইস চ্যান্সেলার এবং প্রো-ভাইস-চ্যান্সেলার, তারা মামলার জন্য কনটেম্পট অব কোর্ট কেসের জন্য কোর্টের দ্বারস্ত হয়েছেন। এমনি ধরণের পরিবেশের মধ্যে ছাত্ররা কি শিখবে, সেখান থেকে কি পেতে পারে, কি সমুজ্জল দৃষ্টান্ত আমরা রেখেছি। তারপর আবার দেখুন ইন্সপেক্টার অব কলেজেস অ্যাপয়েন্টমেন্টের সঙ্গে সঙ্গে মামলা হয়ে গেল। অর্থাৎ সেখানেও মামলা। আরও বলতে পারি, রেডিও ফিজিক্স ডিপার্টমেন্টের হেড যখন অ্যাপয়েন্টমেন্ট হল, সঙ্গে সঙ্গে মামলা হয়ে গেল। এমন কি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে লজ্জা পাবেন, এবং সমস্ত মাননীয় সদস্যরাও লজ্জিত হবেন, সংস্কৃত ডিপার্টমেন্টের কে কোন পেপার পড়াবেন, কে কোন সাবজেক্ট পড়াবেন এর জন্যও একটা মামলা হয়ে গেল। এই পরিবেশ কলকাতা বিশ্ববিদ্যালয়ে সৃষ্টি হয়েছিল। এই বিশ্ববিদ্যালয়ের যে বিশাল ঐতিহ্য ছিল, সেই ঐতিহ্যকে এরা ভবিষ্যৎ বংশধরদের জন্য কখনই রক্ষা করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি এদের অসুবিধা হবে, এদের চিন্তা হবে, কারণ সত্য কথা শুনতে এরা অভ্যস্ত নন। কাজেই ওরা বিচলিত হতে পারেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভাবছি, ঐ জনতা পার্টির বন্ধুদের কথা। ওরা আজকে কি দেখতে পাচ্ছেন না, ভারতবর্ষের আকাশে আবার কালো মেঘ দেখা দিয়েছে। আবার লড়াই করবার পরিবেশ সৃষ্টি হতে পারে। ওরা ভুলে যাচ্ছেন যে একটা বিশাল দায়িত্ব সমস্ত দেশের প্রতি ওদেরও আছে আমাদেরও আছে, যেহেতু কেন্দ্রে ওরা দায়িত্বশীল সরকারে আছেন। এই পরিস্থিতিতে আমি আশা করব, উনারা এই বাস্তব অবস্থাটা অনুধাবন করবেন। অপোজিশনে আর যারা আছেন, আমরা তাঁদের দেখেছি, ওঁরা কি করতে পারেন, না পারেন, তা তো আমরা জানি। কাজেই জনতা বন্ধুদের

বলি, এই পরিস্থিতির মধ্যে যদি ছাত্রদের মধ্যে পুর্নজাগরণ আনতে হয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ে ঐতিহ্যকে ফিরিয়ে আনতে হয়, তাহলে নূতন করে ভেবে সহযোগিতার হস্ত প্রসারিত করুন সেই সহযোগিতার হস্ত প্রসারিত করলে কলকাতা বিশ্ববিদ্যালয়কে আবার স্বস্থানে, ঐতিহ মন্ডিত স্থানে ফিরিয়ে আনতে পারব। এই কথা কয়টি বলে আমি রবীন্দ্রনাথের একটি উক্তি শুনিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**"সত্য মূল্য না দিয়েই সাহিত্যের খ্যাতি কর চুরি,**

**ভাল নয়, ভাল নয়, নকল সে সৌখীন মজদুরী"।**

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় সভার বিবেচনার জন্য যে কলকাতা বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়, উত্তরবাংলা বিশ্ববিদ্যালয় কল্যাণী বিশ্ববিদ্যালয় এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে সাময়িক অধিগ্রহণ বিধেয়কটি এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং মাননীয় প্রদ্যোৎ মহান্তি মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন, সেটাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের শিক্ষা জগতের অবক্ষয়ের সূচনা অনেক দিন আগে থেকে আরম্ভ হয়েছে। ১৯৫৭ সাল থেকে এই অবক্ষয়ের শুরু এবং প্রকট ভাবে দেখতে আরম্ভ করেছি। কিন্তু ১৯৭২ সালের কংগ্রেসি জমানায় সেই অবক্ষয় চূড়ান্ত রূপ নেয় এবং তার পর থেকে কয়েক বছর আমরা দেখলাম গণ টোকাটুকি, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য এবং দলীয় রাজনীতির অনুপ্রবেশ। দেখলাম পরীক্ষার ফল নিয়মিত প্রকাশে বিশ্ববিদ্যালয় অক্ষম। সমস্ত কিছু অব্যবস্থা প্রকাশ হয়ে পড়ল। এই সময়ে অধিকাংশ কর্তা ব্যক্তি এস্টাবলিসমেন্টের সঙ্গে সব সময়ে সুর মিলিয়ে চলতে আরম্ভ করলেন। ফলে এমন একটা নৈরাজ্যের চেহারা আমরা বিশ্ববিদ্যালয় এবং কলেজগুলিতে দেখলাম যে, প্রেসিডেন্সি কলেজের মতো কলেজেও একটা ল সেন্টার তৈরি করা হয়েছিল। প্রেসিডেন্সি কলেজের অধ্যক্ষ, যাঁকে মাননীয় মন্ত্রী কাউন্সিলের সভ্য করেছেন, সেই অধ্যক্ষ প্রেসিডেন্সি কলেজকে ল-এর একটা শাখায় পরিণত করেছেন। প্রেসিডেন্সি কলেজে বসে ল-এর ছেলেরা নকশাল এবং অন্যান্য হিংসাত্মক রাজনীতি করতে আরম্ভ করেছে, বর্তমানেও আবার তা করবার চেষ্টা করছে। তবে জমানা পাল্টালে ওদের রাজনীতি পাল্টায়। একদিন ওরা ইন্দিরা গান্ধীকে সমর্থন করেছিল এবং তাঁর ২০ দফাকে সমর্থন করেছিল। আজকে আবার এক এক করে শম্ভু বাবু, জ্যোতি বাবুর জয়ধ্বনি দেবার জন্য এগিয়ে আসছে। পশ্চিমবঙ্গের মানুষ প্রত্যাশা করেছিল বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এসেছেন তখন দৃঢ় হস্তে এগুলির মোকাবিলা করবেন। আমরা জানি পশ্চিমবঙ্গের শিক্ষা জগৎ কখনই বিশৃঙ্খলাকে বরদাস্ত করে নি। তেমনি শিক্ষা ক্ষেত্রের অটোনমির উপর, স্বয়ং শাসনের উপর হস্তক্ষেপকে বরদাস্ত করবে না। আমি রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতার সময়ে বলেছিলাম, আবার বলছি স্যার আশুতোষ মুখার্জি লর্ড লিটনকে যে চিঠি লিখেছিলেন, সেটির কথা। আমি গত দিনে সেটা পড়ে দিয়েছি। তাতে তিনি বলেছিলেন

হয়ত আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে, গভর্নরকে খুশি করতে পারব না, কিন্তু আমি বাংলার মানুষের ঐতিহ্য তুলে ধরব। আমি রয়াল ভাইস-চ্যান্সেলর হতে চাই না। আমি অধ্যক্ষ অমিয় ব্যানার্জির সঙ্গে সুর মিলিয়ে বলব যে, আমরা শিক্ষা ক্ষেত্রে চরম স্বাধীনতা চাই না। শিক্ষা প্রতিষ্ঠান সবার জন্য নয়। কিন্তু শিক্ষা প্রতিষ্ঠানের অটোনমির কথা নিশ্চয়ই স্বীকার করবেন। এখানে মাননীয় অধ্যপক নির্মল বসু আছেন এবং মাননীয় শিক্ষা মন্ত্রী আছেন, আমি বিশ্বাস করি তাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা খবর রাখেন, কিন্তু আমি তবুও আপনার অবগতির জন্য হাউসের কাছে কলকাতা বিশ্ববিদ্যালয় অ্যাক্ট-এর ৪৮ (১) নং ধারা থেকে পড়ে দিচ্ছি, তাতে বলছে, —

"The State Government shall have the right to cause an inspection to be made, by such person or persons as it may direct, of the University, its buildings, laboratories, libraries, museums, press establishment, workshops and equipments and of any college or institution maintained by the University into all affairs of the University other than those of a purely academic character and to cause an enquiry to be made into the income, expenditure, properies, assets and liabilities of the University".

আমি বিস্তারিত ভাবে অ্যাক্টের বিভিন্ন ধারা নিয়ে পড়ছি না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আবার ৩ নং উপ ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তার মধ্যে আছে, —

"The State Government may, after considering the report referred to in sub-section (2), advise the University to take such further action in the matters concerned, as may, in the opinion of the State Government, be necessary, and the University shall take or cause to be taken such further action within such time as may be specified in that behalf by the State Government".

ভাষাটা লক্ষ্য করে দেখুন, স্টেট গভর্নমেন্ট মে, বাট ইউনির্ভাসিটি স্যাল। অর্থাৎ সরকার ইচ্ছা করলে কলিকাতা বিশ্ববিদ্যালয় বা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের প্রশাসনের ক্ষেত্রে যে দুর্নীতি জমা হয়ে আছে। তা দূর করার জন্য এই একজিসটিং অ্যাক্টের মধ্যেই অনেক ক্ষমতা তাঁরা নিতে পারতেন। তাঁরা একটা তদন্ত কমিটি বসাতে পারতেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা সমস্যা কি? পরীক্ষা সমস্যা অনেক ব্যাপক।

আমরা জানি প্রতি বছর ৩৫ লক্ষ স্ক্রীপ্ট কলকাতা বিশ্ববিদ্যালয়ের দরকার হয়। দিনের মধ্যে ৬ ঘন্টা লোডশেডিং থাকে। ৩ হাজার প্রশ্ন কলকাতা বিশ্ববিদ্যালয়ের কন্ট্রোলার ডিপার্টমেন্টকে তৈরি করতে হয়। সুতরাং সমস্যা অনেক আছে। সেখানে দুর্নীতি বাসা বেঁধে আছে। কেন সরকার তদন্ত কমিশন বসালেন না? কন্ট্রোলার ডিপার্টমেন্ট বছরের পর বছর

ফল প্রকাশে দেরি করেছে। এ ব্যাপারে কেন তদন্ত করছেন না? আর নিয়মিত ভাবে যাতে ফল প্রকাশ হয় তার জন্য যদি অধিগ্রহণের কারণ হয় তাহলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি তিনি উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছিলেন কেন? সেখানকার উপাচার্য শ্রী অম্লান দত্ত বিশ্ববিদ্যালয়ের ব্যাক লগ ক্লিয়ার করে আপ টু ডেট করেছিলেন। তাছাড়া আপনারা লয়েল ভাইস চ্যান্সেলারও অ্যাপয়েন্ট করেছিলেন। এই লয়েল ভাইস চ্যান্সেলার নিয়ে স্যার আশুতোষ উপহাস করেছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে লয়েল প্রো-ভাইস চ্যান্সেলার অ্যাকাডেমিক নিয়োগ করেছেন। নর্থ বেঙ্গলেও তা করেছেন। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য যখন যারা ক্ষমতায় তিনি তাদের লয়েল ভাইস চ্যান্সেলার হিসাবে আছেন এবং এডুকেশন সেক্রেটারির ঘরে বসে বিশ্ববিদ্যালয়ের প্রেস কনফারেন্স করছেন। সরকার অটোনমি নষ্ট করছেন। কিন্তু প্রশাসনে দুর্নীতি দূর করার নীতি থেকে সরে গেছেন। বিশ্ববিদ্যালয়ের প্রশাসনের কোনও পরিবর্তন আপনারা করতে চাচ্ছেন না। আপনারা যদি প্রশাসনের দুর্নীতি দূর করার জন্য চেষ্টা করতেন আমরা জনতা দল নিশ্চয়ই আমাদের হাত প্রসারিত করতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনতা দলের সদস্য হিসাবে বলছি না, আমি একজন শিক্ষক হিসাবে, শিক্ষা অনুরাগী হিসাবে আমার আন্তরিক আহ্বান মাননীয় সদস্যদের কাছে যে শিক্ষাকে দলমতের ঊর্ধ্বে রাখুন। আজকে যিনি মন্ত্রী আছেন কালকে হয়ত নাও থাকতে পারেন। পার্লামেন্টারি শাসন ব্যবস্থায় এই পরিবর্তন নিয়ত হবে কিন্তু শিক্ষাক্ষেত্র পিওরলি অ্যাকাডেমিক ম্যাটার। আপনারা সমস্ত ব্যাপারটা নিয়ে একটা তদন্ত কমিশন বসাতে পারতেন। আপনারা যদি এটা করতে পারতেন তাহলে সাধুবাদ জানাতাম। বিশ্ববিদ্যালয়কে পরীক্ষার দিক থেকে সরিয়েও নিয়ে দেখতে পারতেন। যেভাবে ইঞ্জিনিয়ারিং কলেজের সিলেকশন টেস্ট হয়, যেভাবে পি. এস. সি. কোর্স এর পরীক্ষা হয়। বিশ্ববিদ্যালয় সিলেবাস রচনা করবে, বিশ্ববিদ্যালয় সিলেবাস কোর্স রচনা করবে। সমস্ত পরীক্ষা নেবে পাবলিক অরগানাইজেশন। আপনারা সেইরকম করতে পারতেন। বিশ্ববিদ্যালয়ের কন্ট্রোলার বিভাগ একটা আবশ্যিক বিভাগ হিসাবে না, থাকতেও পারে। আপনারা সেই পথে গেলেন না। আপনারা গণতন্ত্রের কথা বলেন, আপনারা কেন্দ্র রাজ্য সম্পর্ক এর পুর্নবিন্যাসের ক্ষেত্রে জাতীয় আলোচনা চাচ্ছেন, জাতীয় আলোচনা যদি করতে চান নিশ্চয়ই গণতান্ত্রিক পদ্ধতিতে হবে কিন্তু বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে হাউসের কনফিডেন্স নিলেন না কেন? অর্ডিনান্সের মধ্যে গেলেন কেন? অর্ডিনান্স যদি একান্তই প্রয়োজন মনে হয়েছিল তাহলে কেন বিরোধী দলের সঙ্গে পরামর্শ করলেন না? শিক্ষা প্রতিষ্ঠানগুলোর সাথে কেন পরামর্শ করলেন না? সেই পথে না গিয়ে আপনারা নব গঠিত কাউন্সিল গঠন করলেন। আমার পূর্ববর্তী অধ্যাপক অমিয় বাবু আগেকার সিনেট অ্যাকাডেমিক ফাংশন সম্পর্কে অনেক কথা বলে গেলেন। উনি আগে সি. পি. আই. ছিলেন এখন সি. পি. এম. হয়েছেন এই প্রশ্নে আমি যাচ্ছি না। আমি একজন শিক্ষাব্রতী হিসাবে ওনাকে অনুরোধ করব এবং তিনি আমার কথা সেই ভাবেই নেবেন। তিনি নব গঠিত কাউন্সিলের সভ্য আছেন। বর্ধমান বিশ্ববিদ্যালয় এবং সমস্ত কলেজগুলি থেকে প্রতিনিধি উইথড্র করে নিচ্ছেন। গভর্নমেন্ট রিপ্রেসেনটেটিভ প্রতিনিধিত্ব করছেন। স্পনসর্ড কলেজগুলিতে শুধু অ্যাডমিনিস্ট্রেটর বাড়িয়ে যাচ্ছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল কিভাবে তারা কাজ করছেন তার দু একটি নজির আমি

এখানে রাখতে চাই।

[5-00 — 5-10 P.M.]

গ্রেস মার্ক প্রসঙ্গে ৯ই ফেব্রুয়ারি বি-কম পার্ট ওয়ান ট্যাবুলেটরের কাছে — তিনি সিনিয়র হয়ে ৬৫ জন সদস্যাদের মধ্যে ৬১ জন হয়েও প্রভেসিক অ্যাকাডেমি হয়েছেন, তিনি সারকুলার দিলেন যে গ্রেস মার্ক দেওয়া হোক। সমস্ত ট্যাবুলেটরদের কাছে তিনি জানালেন যে ট্যাবুলেশন সিট ২১শে ফেব্রুয়ারির মধ্যে জমা দিতে হবে। ১৪ই ফেব্রুয়ারি কাউন্সিল মিটিংয়ে এই প্রসঙ্গ উত্থাপিত হল। কিন্তু প্রো ভাইস চ্যান্সেলর কাউন্সিল মিটিংয়ে নোট দিলেন। গ্রেস মার্কের বিষয়ে এবং দাবি জানালেন কাউন্সিল মিটিংয়ে রাবার স্ট্যাম্প দিয়ে দিন। জানি না স্যার, অধ্যাপক নির্মল বোস, অমিয় ব্যানার্জি কি বলেছেন — রাবার স্ট্যাম্প আদায় হয়ে গেছে। এম. বি. বি. এস. এ ৮৫ নম্বর পর্যন্ত গ্রেস দেওয়া হয়েছে। বি. এ., বি. এস. সি.-তে আবার গ্রেস দেওয়া হয়েছে জানিনা কাউন্সিলকে জানানো হয়েছে কি না? বর্ধমান তো কলকাতাকে অনুসরণ করে ঢালাও গ্রেস মার্ক দিচ্ছেন। আমাদের স্কলাররা সারা বিশ্বের কাছে নিচু হচ্ছেন — অমিয় ব্যানার্জি নিজে একথা বলেছেন, তাঁর যে দুশ্চিন্তা তাঁর সঙ্গে আমি সহ মত পোষণ করছি। কিন্তু আপনারা নব গঠিত কাউন্সিলের নূতনরা সেই পথেই যাচ্ছেন। গ্রেস মার্ক আটকাবার কোথাও চেষ্টা করছেন না। রিভিউ প্রথা একটা ব্যাপার ছিল, পরীক্ষায় ফেল করে আবার টাকা জমা দিয়ে রিভিউ করে আবার পাশ করা যায়, এরকম মাড়োয়ারির ছেলেদের ২ নম্বর, ৩ নম্বর মার্জিন থাকলে হয়ে যেত। অনেক রকম ব্যাপার চলছে, ১৯৭৪ সালের সিন্ডিকেট, রিভিউ প্রথা তুলে নেন, আপনারা আবার রিভিউ প্রথা চালু করেছেন, কাউকে জানান নি প্রেস এখনও জানে না। কিন্তু রিভিউ প্রথা স্পেশাল কন্সিডারেশনে আবার রিভিউ প্রথা চালু করেছেন এবং করাপশনের দরজা আবার আপনারা খুলে দিলেন। এবারে আপনারা অ্যাপয়েন্টমেন্ট নিয়ে অনেক অনেক কথা বলেছেন একটা পার্ট টাইম অ্যাপয়েন্টমেন্ট নিয়ে কত কথা বললেন, তাঁর যোগ্যতা, তিনি থিসিস দিয়েছেন, ডক্টরেট হয়েছেন, এখন হন নি, অনেক কথা বললেন। কিন্তু আপনাদের আমলে কয়েকটা অ্যাপয়েন্টমেন্ট হয়েছে সেই অ্যাপয়েন্টমেন্টগুলো আপনারা তলিয়ে দেখুন। একটা অ্যাপয়েন্টমেন্ট আপনারা দিয়েছেন — খয়রা প্রফেসর অফ লিঙ্গুইসটিক। সেটা যে পোস্ট জাতীয় অধ্যাপক সুনীতি চ্যাটার্জি ছিলেন তার উত্তর সূরি হলেন সুকুমার সেন। তারপর আপনারা যাকে নির্বাচিত, মনোনীত করেছেন তিনি পাঁচবার রিজেক্টেড হয়েছেন। তাঁর একখানা মার্ক সিট আমার কাছে আছে — ১৯৪০ সালে তিনি বি. এ. পরীক্ষা দিয়ে ফেল করেছেন, তাঁর মার্ক সিট মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে দিচ্ছি। ইংরাজিতে ৭৬ প্লাস ৮ এর পরেও তিনি পাশ করেন নি। দ্বিজেন্দ্রনাথ বোস তাঁকে সুনীতি চ্যাটার্জির স্থলাভিষিক্ত করা হয়েছে — খয়রা প্রফেসর অফ লিঙ্গুইসটিক। পাঁচবার আগের সিন্ডিকেট তাঁকে অধ্যাপক মনোনীত করেন নি। তারপর আবার তাঁকে মনোনয়ন করা হয়েছে। সিলেকশন কমিটির কাছে তথ্য গোপন করা হয়েছে। গোপন করে বাইরের দরজা দিয়ে করা হয়েছে। ইসলামিক হিস্ট্রির প্রফেসর পদে আর একজনকে নিয়োগ করা হয়েছে, সিলেকশন কমিটিতে এমন একজন লোক আছেন 'গ্রোভার' — তিনি রিডার ছিলেন তিনি কোনও দিন প্রফেসর হন নি, তাঁকে রিডার করা হল। এই নিয়ে পার্লামেন্টে

প্রশ্ন উঠেছে তদন্তের জন্য। আজ যে ১২ বছরের রিডার তাঁর চেয়ে যোগ্যতর সিনিয়াররা ছিলেন তাঁদের দাবিকে দাবিয়ে রেখে এভাবে তাঁকে মনোনীত করা হল। সিলেকশন কমিটি গঠন নিয়ে নানা প্রশ্ন রয়েছে, এমনি ভাবে ডিপ্লোমা প্রাপ্ত রিডার পদের জন্য এমন একজনকে মনোনয়ন করা হয়েছে, সিন্ডিকেট একজনকে মনোনয়ন করেছিল যার সমস্ত কাগজপত্র আমার হাতে আছে।

এরকম ভাবে ইকনমিক্স এর রিডার পদের জন্য এমন একজনকে মনোনয়ন করা হয়েছে যার পূর্বে সিন্ডিকেট আর একজনকে মনোনীত করেছিলেন। এ সব বিষয়ে সমস্ত কাগজ আমার কাছে আছে এবং আমি আরও অনেক বলতে পারি। ১৯৭৪ সালে গণি কমিটি যে রিপোর্ট দিয়েছিলেন তাতে কলকাতা বিশ্ববিদ্যালয়কে আর্থিক কারণে ইনস্টিটিউট অফ ন্যাশানাল ইম্পটেন্স করতে চেয়েছিলেন এবং রাজ্য সরকার থেকে কর্তৃত্ব নিয়ে কেন্দ্রীয় সরকারের অধীনে বিশ্ববিদ্যালয়কে নিয়ে যেতে চেয়েছিলেন। গণি কমিটির মধ্যে ভাল মন্দ অনেক আছে যা নিয়ে শিক্ষাবিদরা প্রতিবাদ করেছিলেন যে, বিশ্ববিদ্যালয়ে স্বাধীকারের উপর হস্তক্ষেপ বরদাস্ত করবে না। কিন্তু আজকে কি কারণে এটা করছেন? রবীন্দ্র ভারতীর টেক অর্ডার কংগ্রেস সরকার করেছিলেন — আমরা তার প্রতিবাদ করেছিলাম। কংগ্রেস সরকার যে ভুল করেছিল আমরাও কি সেটা করব? পূর্বতন ভাইস চ্যান্সেলার সঞ্জয় গান্ধীকে বিশ্ববিদ্যালয়ের মধ্যে নিয়ে এসে আশুতোষের ঐতিহ্য নষ্ট করেছিলেন। সত্যেন সেন তাঁর দায়িত্বে একাজ করেছিলেন। যা হোক প্রদ্যোৎ বাবু যে সংশোধন এনেছেন তাকে সমর্থন করে বিরোধীতা করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ, কল্যাণী এই বিশ্ববিদ্যালয়গুলিকে অধিগ্রহণ করার জন্য যে বিধেয়ক সরকার পক্ষ থেকে উচ্চ শিক্ষা মন্ত্রী এনেছেন আমি তাকে সমর্থন করছি। এই অধিগ্রহণ নিশ্চয়ই একটা স্বাভাবিক ঘটনা নয়। আইন অনুযায়ী বিশ্ববিদ্যালয় গঠিত সেই ভাবেই সে চলবে। কিন্তু এমন অবস্থার সৃষ্টি হয়েছিল যার জন্য এই কাজ করতে হয়েছে। এই বিধান সভায় বোধ করি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সবচেয়ে বেশি দিন নির্বাচিত সদস্য হিসাবে যুক্ত আছি। ৮ বছর ধরে ৫ হাজার কলেজ শিক্ষক দ্বারা নির্বাচিত সদস্য হিসাবে আছি। বিষ্ণু কান্ত শাস্ত্রী, শ্রী অমিয় ব্যানার্জি সিনেটের সঙ্গে যুক্ত ছিলেন সেই হিসাবে এই অধিগ্রহণ করার ব্যাপারটা আমার পক্ষে ভাল লাগছে না। কিন্তু এমন কতকগুলি পরিস্থিতির উদ্ভব হল যাতে এ কাজ না করলে রাজ্য সরকার তার দায়িত্ব পালন করতে পারতেন না। তিনটা কারণে এ কাজ করতে হয়েছে। প্রথমত এই সব বিশ্ববিদ্যালয়ে নির্বাচিত সদস্যর মেয়াদ শেষ হয়ে গিয়েছিল। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯৭২ সালে নির্বাচন হয় ডিসেম্বর মাসে। হিসাব মতো চার বছর পরে ১৯৭৬ সালে নির্বাচন হবার কথা। তার উপর এক বছরের উপর সময় পার হয়ে গেছে। ১৯৭২ সালের ডিসেম্বরে যারা নির্বাচিত হয়েছিলেন ১৯৭৮ সালের মার্চ মাসে তারা কি আর আস্থা ভাজন থাকতে পারেন? নূতন ভাবে মতামত নেবার প্রয়োজন ছিল। কিন্তু

তা কেন হয় নি মন্ত্রী মহাশয় তা বলেছেন। উত্তর বাংলা, কল্যাণী, বর্ধমান কেবলমাত্র এই সব জায়গায় এক্স অফিসিও মেম্বার ছিলেন। আগেকার নির্বাচিত সদস্যদের মেয়াদ শেষ হয়ে গিয়েছিল। নির্বাচিত যে সদস্য ছিল তার পরিবর্তে কয়েকজন এক্স অফিসিও, ভাইস চ্যান্সেলার, ট্রেজারার, সেক্রেটারি ইত্যাদি কয়েকজন লোক বিশ্ববিদ্যালয় পরিচালনা করছিলেন। এটা কি গণতন্ত্র সম্মত? দ্বিতীয় কথা বিশ্ববিদ্যালয়গুলিতে এক অচল অবস্থা চলছিল। আমরা অধিকাংশই কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র, এবং এই বিশ্ববিদ্যালয় আমাদের কাছে অ্যালমা মাটার। কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বার্থ রক্ষার বিষয় সেই কারণেই সকলেই চেষ্টিত হব। সিনেট, সিন্ডিকেটের সভা কোরামের অভাবে বন্ধ হয়ে যেত। অ্যাকাডেমিক কাউন্সিলের সভাতেও অতি অল্প সংখ্যক সদস্য আসতেন।

শ্রী বিষ্ণু কান্ত শাস্ত্রী সিনেটের সভাগুলিতে প্রায়ই আসতেন না। সিনেট বাতিল করবার আগে শেষ যে চারটা সভা হয়েছিল তার হিসাব আপনাকে দিই তাহলেই বিষ্ণু বাবু সম্পর্কে বোঝা যাবে — ২৮.৩.৭৭, ২৯.৩.৭৭ ও ৮.৩.৭৭ এর সভায় তিনি অনুপস্থিত ছিলেন এবং ১৬.৮.৭৭-এর সভায় তিনি উপস্থিত ছিলেন। শেষ চারটির তিনটিতে তিনি অনুপস্থিত ছিলেন। অথচ এখানে এসে শিখা নেড়ে বক্তৃতা করছেন। অ্যাকাডেমিক কাউন্সিলে ১৫০ জনের মতো সদস্যর মধ্যে কতজন উপস্থিত ছিলেন যখন ঐ রকম একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নেওয়া হয়েছিল? ৪৫ জন, কোরাম ৩৫ জনে, এ ব্যাপারে যে ভোট হয় তাতে পক্ষে ২৯, বিপক্ষে ১৯ হয়। এ সব দেখেই বোঝা যায় একটা অচল অবস্থা চলছিল। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধঃপতন কোন জায়গায় গেছে সে সম্বন্ধে বলি। পরীক্ষা ঠিক সময় হয় না। নর্মস মেনে পরীক্ষা নেওয়া হয় না, সময় মতো ফল বেরোয় না, এবং যা বেরোয় তাও ইনকমপ্লিট, বি. এ., বি. এস. সি.-পার্ট-১ পরীক্ষা ৭৭ এর জুলাইয়ে হয়েছে এখনও পর্যন্ত তার ফল বের হয় নি, বি. কম. পার্ট-১, জুনে হয়েছিল ডিসেম্বরে তার ফল বের হল। ৭৭ এর সেপ্টেম্বরে পি. ইউ. পরীক্ষা হয় এখনও পর্যন্ত তার ফল বার হয় নি। ঠিক সময় পরীক্ষা না হওয়ার ফলে ছাত্রদের দারুন ক্ষতি হচ্ছে এবং তুলনামূলক পরীক্ষায় ছাত্ররা দাঁড়াতে পাচ্ছে না। দুর্নীতি বিশ্ববিদ্যালয়ের রন্ধ্রে রন্ধ্রে। এখানে কংগ্রেসের সদস্যরা আছেন, তাঁরা জানেন না তাঁদের নেতারা দিনের পর দিন ল কলেজে কি করেছেন — টাকা নিয়ে ছাত্র ভর্তি করেছেন। নাম চান কারা করেছেন? বলে দেব নাম। ১০০ টাকা নিয়ে ছাত্র ভর্তি করেছেন, নাম চান বলে দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। স্যার, বিধানসভার সদস্য নির্মল বসু সম্বন্ধে আমার ধারণা ভাল ছিল। কিন্তু উনি উদয় শংকরের নাচ নেচে অসত্য ভাষণ দিলেন যে কংগ্রেসিরা টাকা নিয়েছে। অসত্য ভাষণ দিয়ে উনি বিধান সভাকে মিসলিড করেছেন।

**মিঃ স্পিকার ঃ** কেউ অসত্য ভাষণ করলে সেটা পয়েন্ট অব অর্ডার হয় না। ইট ইজ ইওর অপিনিয়ান।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলছি যে গত কয়েক বছর ধরে টাকা নিয়ে ল কলেজে ছাত্র ভর্তি করা হয়েছে, টাকা নিয়ে পরীক্ষা সেন্টার পাল্টানো হয়েছে, টাকা নিয়ে মার্কসিট পরিবর্তন করা হয়েছে, টাকা নিয়ে প্রশ্নপত্র ফাঁস করা হয়েছে। বি. কম. পরীক্ষার বছরের পর বছর প্রশ্নপত্র ফাঁস হয় এবং সেই প্রশ্নপত্র কলেজ স্ট্রিটে বিক্রি হয়, বিভিন্ন সংবাদপত্রে বেরোয়। কারা করেছে — আমি আবার বলি ছাত্র পরিষদের নেতারা এইসব র‍্যাকেটের সঙ্গে যুক্ত ছিল। ডিপ্লোমা — ১৯৭২ সালের পর কলকাতা বিশ্ববিদ্যালয় কোনও পরীক্ষায় ডিপ্লোমা দিতে পারেন নি। মার্কসিট — একটা ট্যাবুলেশনের সঙ্গে আর একটা ট্যাবুলেশনের নম্বরের মিল নেই, নথিপত্র হারিয়ে গেছে। অ্যাপয়েন্টমেন্টের দুর্নীতির ব্যাপারে পরে আসছি। নানা রকম দুর্নীতি অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে হয়েছে। গুন্ডামি হার্ডিঞ্জ হোস্টেলের কথা কে না জানে? সেটা একটা অস্ত্রশালা। আমার চোখের সামনে উপর থেকে বোমা পড়েছে। মদ এবং টাকার কান্ড সেখানে হয়েছে। আজকে অ্যাকাডেমিক ফ্রিডামের কথা বলা হচ্ছে, যেদিন সিনেটের সভায় আমাদের মাইক কেড়ে নেওয়া হয়েছিল সেদিন অ্যাকাডেমিক ফ্রিডামের সমর্থকরা কোথায় ছিলেন? সেদিন অ্যাকাডেমিক ফ্রিডাম নষ্ট হয় নি? যেদিন ইউনির্ভাসিটিকে বন্ধ করে দেওয়া হয়েছিল সেদিন অ্যাকাডেমিক ফ্রিডাম নষ্ট হয় নি? যেদিন কর্মচারিদের ঐসব গুন্ডা বাহিনী গিয়ে মেরেছিল সেদিন অ্যাকাডেমিক ফ্রিডাম নষ্ট হয় নি? আমরা দেখেছি বিশ্ববিদ্যালয়ের কর্মচারীরা কাজ করতে পারে নি। একদল মস্তান প্রকাশ্যে উপাচার্যের সম্মুখে কর্মচারিদের মেরেছে। রাত্রে বিশ্ববিদ্যালয়ের সম্পত্তি রক্ষা করতে গিয়ে অনুগত কর্মী সুশীল শংকর মাছের চাবুকের মার খেয়েছে। সেদিন এই অ্যাকাডেমিক ফ্রিডামের সমর্থকরা কোথায় ছিলেন? সেদিন কাউকে খুঁজে পাওয়া যায় নি। সেখানে এই রকম গুন্ডামী তৈরি করা হয়েছে, সিনেটের নির্বাচন পর পর দুবার হয় নি। শিক্ষকদের মধ্যে দলাদলি, অর্থের অপচয়, একের পর এক পরিচালক সমিতি বাতিল করে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে।

এই পরিস্থিতিতে বিশ্ববিদ্যালয় পড়েছে। এর সমাধান নিশ্চয়ই নির্বাচন। কিন্তু আমরা চেয়েছি যে ছাত্র শুধু নয়, অশিক্ষক কর্মচারিদের নেওয়া হোক এবং সমস্ত ভেবে বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থাকে আরও গণতান্ত্রিককরণ করা হোক, এই সমস্ত বিষয় বিবেচনা করে নূতন আইন এনে নির্বাচন করা হোক। সুতরাং সাময়িক ভাবে বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করা সঙ্গত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই হাল কেন হল। এটা একদিনে নিশ্চয়ই হয় নি। এখানে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় আছেন, আমি তাঁর কাছে বলব ১৯৬৮ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যেভাবে বিশ্ববিদ্যালয় পরিচালনা হয়েছে তার ব্যাপারে তদন্ত হোক। প্রাক্তন উপাচার্য সত্যেন সেন এবং তাঁর গোষ্ঠী কংগ্রেস-সি. পি. আই. চক্র বিশ্ববিদ্যালয়ে যে অনাচার সৃষ্টি করেছে সত্যেন সেনকে সামনে রেখে সে সম্বন্ধে পূর্ণাঙ্গ তদন্ত হওয়া দরকার। এই সত্যেন সেন মহাশয় চক্রান্ত করেছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়কে দিল্লির হাতে সঁপে দেবার জন্য। তার বিরুদ্ধে তীব্র আলোড়ন সৃষ্টি হয়েছিল বুদ্ধিজীবী মহলে, শিক্ষাবিদ মহলে, সংবাদপত্রে, বিশ্ববিদ্যালয়ের সর্বত্র। সেজন্য তিনি সেটা পারেন নি, তার বিরোধিতা করা সম্ভব হয়েছে। কিন্তু অন্যান্য ক্ষেত্রে তিনি কি করেছেন — পরীক্ষা ব্যবস্থায় বিপর্যয় এনেছেন, পরীক্ষা নিয়ামক দপ্তরে নিয়ম বিরুদ্ধ একের পর এক অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন,

পোস্ট ছিল না, বিজ্ঞাপন হয় নি, সিলেকশন কমিটি হয় নি, বিশ্ববিদ্যালয় আইনের সেকশন ৯৬ কে নয় ছয় করে তিনি জয়েন্ট কন্ট্রোলার, অ্যাসিসট্যান্ট কন্ট্রোলার নিয়োগ করেছেন। সেখানে ফল প্রকাশে কি হয়েছে — বি. এ., বি. এস. সি. পার্ট-১ পরীক্ষা ১৯৭৫ সালের আগস্ট মাসে হয়েছে, ফল বেরিয়েছে ১৯৭৬ সালের এপ্রিল মাসে, ৮/৯ মাস পরে। গুন্ডামী প্রশ্রয়ের ব্যাপারে কি আমরা দেখেছি — একদল গুন্ডাকে তিনি প্রশ্রয় দিয়েছেন। সিন্ডিকেটের সভা হচ্ছে, যেই দেখলেন তাঁর পক্ষে প্রস্তাব পাশ হবে না, তিনি বেরিয়ে গেলেন, বেরিয়ে গিয়ে হার্ডিঞ্জ হোস্টেলে খবর দিলেন, গুন্ডা বাহিনী এসে গেল, হামলা করল, মিটিং শেষ। তারপর দেখা গেল সেই ছেলেদের নিয়ে চা খাচ্ছেন। এইভাবে গুন্ডা বাহিনীকে তিনি প্রশ্রয় দিয়েছেন। দুর্নীতি — নিরক্ষরতা দূরীকরণ সমিতি কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠান নয়, কিন্তু ডঃ সত্যেন সেন তার সভাপতি, বিশ্ববিদ্যালয়ের তহবিলে টাকা নেই, টাকার অভাবে বিশ্ববিদ্যালয়ের কাজ হচ্ছে না, ১ লক্ষ টাকা তিনি নিরক্ষরতা দূরীকরণ সমিতিকে দিয়ে দিলেন।

[5-20 — 5-30 P.M.]

অ্যাকাউন্টেন্ট জেনারেলের অডিটে খবর বেরোল, কাগজে বেরোল, সর্ব ক্ষেত্রে সমালোচনা হল, উনি বললেন টাকাটা ফেরৎ দিয়ে দিচ্ছি। এই যে এত বড় একটা ইরেগুলার কাজ তিনি করেছেন, তারপর হাই অল্টিচুড স্টাডিজ ইন দি কুমায়ুন রিজিয়ন অব হিমালয়েজ বলে তার পেটোয়া এক দল ছাত্রকে ৯০ হাজার টাকা দিয়েছিলেন। সেই সম্পর্কে রিপোর্ট বেরোয় নি। বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠা দিবস ২৪শে জানুয়ারি আমরা সকলে জানি। ২৪শে জানুয়ারির পর এপ্রিল মে মাসে হঠাৎ একটা কমিটি হল, ৪০ হাজার টাকা তিনি দিলেন। এছাড়া আরও আছে, গাড়ি বিক্রির ব্যাপারে বিশ্ববিদ্যালয়ে সিদ্ধান্ত হল যে পুরানো গাড়ি বিক্রি হবে, পুরানো গাড়ি ডব্লিউ. বি. ই. ১৫৪৫, নূতন গাড়ি বিক্রি হয়ে গেল ডব্লিউ. বি. ই. ২৫৫। তাছাড়া নিয়োগের ব্যাপারে কত অন্যায় কাজ হয়েছে। বিশ্ববিদ্যালয়ে বহু পদ শূন্য পড়ে রয়েছে, কেন অ্যাপয়েন্টমেন্ট হয় না জানেন? তাঁর পেটোয়া লোকদের এনে বসাবেন বলে। বোটানি ডিপার্টমেন্টের প্রফেসর রিডার ফাঁকা রইল, প্রেসিডেন্সি কলেজের দুজনকে বসাতে হবে, তাঁরা যেদিন রিটায়ার করলেন, তার পরের দিন বসানো হল, ডঃ এইচ. সি. গাঙ্গুলি, ডঃ চিত্তদেশ দত্ত। এবার বিষ্ণু বাবুকে একটু নিই। কেন তাঁর গায়ে লেগেছে? এই যে চক্র, এই চক্রের সঙ্গে তিনি ছিলেন, কেন ছিলেন? পার্সন্যাল প্রমোশন স্কীম বলে একটা স্কীম আছে, সিলেকশন কমিটিব দরকার হয় না, সেখানে হিন্দি ডিপার্টমেন্টের তিনি অধ্যাপক, তাঁর চেয়ে অনেক বেশি সিনিয়র, পি. এইচ. ডি. ডঃ পি. এন. সিংকে ডিঙ্গিয়ে ডঃ সত্যেন সেন ওঁকে রিডার করেছেন পার্সন্যাল প্রমোশন স্কীমে। তিনি রাজনৈতিক ভাবে অন্য দলের, এখানে তিনি রাজনীতির কথা বলেছেন, গোঁফ কামানোর কথা বলেছেন — বাইবে জনসংঘ, জনতা, ভিতরে কংগ্রেস, সি. পি. আই. — তিনি বহুরূপী। এই রকম ভাবে দিনের পর দিন অন্যায় ভাবে অ্যাপয়েন্টমেন্ট হয়েছে। আরও অনেক নজির আছে, আমি এই কথা বলি, যে এঁরা বলেছেন অনেকে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে, দলাদলির উর্দ্ধে রাখতে হবে। নিশ্চয়ই আজকে যে ভাবে বিশ্ববিদ্যালয়ের পরিষদ গঠন করা হয়েছে, দলাদলির উর্দ্ধে রাখা হয়েছে। আমরা

বিচলিত, কারণ, এই কদিন ধরে গ্রেস দাও, নকল করতে দাও, এই সব শ্লোগান দিয়ে হামলা করছে, তার এঁরা প্রতিবাদ করছে কি? গতকাল বিশ্ববিদ্যালয়ের কাউন্সিলের সভা ছিল, কি দেখলাম? এর আগের কদিনের ঘেরাওতে সামনা সামনি কাউকে দেখি নি। কালকে দেখলাম ল কলেজের ছাত্রদের নাম করে, কারা এগিয়ে এল? সেই সব পুরানো মুখ। ইন্দিরা গান্ধীর কর্ণাটক বিজয়ের পর কবর থেকে এসে আবার উঠেছে, সেই সমস্ত নাম করা কলেজ স্ট্রিটের গুন্ডারা, যারা ইন্দিরা গান্ধীর জয় ধ্বনি করেছে এতদিন, তারা কালকে হুমকি দিয়ে গেছে। আমি কংগ্রেস, জনতা, বিরোধী পক্ষের কাছে জানতে চাই, যে তারা কি গ্রেসের বিরোধিতা করেন? জনতা পার্টির পক্ষে ধীলন সরকার ল কলেজের ছাত্রদের জন্য সুযোগ চেয়েছেন, আজকে কাগজে আছে। আজকে কংগ্রেস বলুন, জনতা বলুন, তাঁরা গ্রেসের বিরুদ্ধে কি না। তাঁরা বলুন, তাঁরা নকলের বিরুদ্ধে কি না। তাঁরা বলুন, তাঁরা আমলার বিরুদ্ধে কি না। আসুন, কলকাতা বিশ্ববিদ্যালয়, আমাদের সকলের বিশ্ববিদ্যালয়, কলকাতা বিশ্ববিদ্যালয় যদি মরে, তাহলে কে বাঁচবে? কলকাতা বিশ্ববিদ্যালয় যদি বাঁচে তাহলে কে মরবে? আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় পশ্চিমবাংলার সকলের বিশ্ববিদ্যালয়, একে বাঁচাবার দায়িত্ব আমাদের। সরকার প্রমাণ করেছেন যে পরিষদে কজন আছেন, বিরোধী পক্ষের দিলীপ চক্রবর্তী মহাশয় আছেন, কোনও দলের সঙ্গে সম্পর্ক নেই এমন মানুষ বেশি আছেন, আমরা সবাই মিলে চেষ্টা করি কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচাতে, আসুন, সবাই মিলে আজকে সমর্থন করি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বন্ধু শ্রী নির্মল বসু খুব ভাল ভাবে ভদ্র ভাষায় যে সমস্ত বক্তৃতা করেছেন সেটা তারই অনুরূপ। আমি শুধু আমার পার্সন্যাল এক্সপ্লানেশনের কথা বলছি — তিনি বলতে চান যে আমাকে যে রিডার করা হয়েছিল সেটা অন্যায় ছিল। আমি বলছি এই যে আপনারা লক্ষ্য করে দেখবেন পার্সন্যাল প্রমোশনের জন্য যে লিস্ট ছিল তাতে সর্ব্বাগ্রে আমার নাম ছিল। আমি ওখানকার সিনিয়র মোস্ট লেকচারার। যে ভদ্রলোকের কথা তিনি বলছেন তার চাইতে ৭ বছরের সিনিয়র আমি। ওখানে যে সমস্ত পার্সন্যাল প্রমোশনের লিস্ট ছিল তাতে প্রথম নাম আমার ছিল বিষ্ণু কান্ত শাস্ত্রী, ২৩ বছর ধরে আমি ওখানকার লেকচারার — ফাস্ট ম্যান টু বি গিভেন পার্সন্যাল প্রমোশন। এটা উনি জানেন তার পরের কথা আমি বলি যে উনি যে বললেন আমি কংগ্রেস সি. পি. আই. চক্রে ছিলাম এটা একদম নিছক মিথ্যা কথা। উনি জানেন নিজে ব্যক্তিগত ভাবে যে আমি দুইটি মিটিং-এ বলেছি যে আমি সি. পি. আই.-এর সঙ্গে কোনও ব্যাপারে সংযুক্ত নই। উনি নিজে ব্যক্তিগত ভাবে জানেন যে শ্যামল চক্রবর্তীর বিরুদ্ধে দিলীপ চক্রবর্তীকে ভোট দিয়েছি। তিনি যদি আজকে অস্বীকার করেন এটা তার আত্মার কথা হবে। আমি বারে বারে এখানে স্পষ্ট ভাবে বলছি যে এই রকম একটা ক্যারাক্টার অ্যাসিসিনেশন — সি. পি. আই.-এর সঙ্গে আমি সব সময় বিরোধিতা করে সব জায়গায় এবং সিনেটের মধ্যেও এবং সি. পি. আই.-এর ক্যান্ডিডেটের বিরুদ্ধে আমি ভোট দিয়েছি। তিনি মিথ্যা কথা জেনে শুনে এখানে বলেছেন — ওর লজ্জা হওয়া উচিত।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় কলকাতা এবং আরও কতকগুলি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের যে বিল এখানে এনেছেন সে

বিল সর্বান্ত করণে সমর্থন করছি। এই বিল সমর্থন করতে গিয়ে আমার যেটা প্রথম মনে হচ্ছে সেটা হল এই বিরোধী দলের বিশেষ করে কংগ্রেস দলের মাননীয় ভোলা বাবু এই বিলের বিরোধিতা করেছেন। তিনি বিরোধিতা করতে গিয়ে আমি দেখলাম যে একটা ইংরাজিতে কথা আছে উয়ের ঢিপিতে পর্বত বানানর একটা কসরথ। তা উনিও এখানে একটা উয়ের ঢিপিতে একটা কসরথ করে গেলেন, এবং তাকে এইদিক থেকে একজন সমর্থন করলেন। বিলের ভিতরে যে কথাগুলি আছে আমি আশা করেছিলাম উনি সেই সব কথার ভিতরে যাবেন এবং সে কথাগুলিকে ধরে ধরে প্রমাণ করবার চেষ্টা করবেন যা বলতে চাওয়া হয়েছে তা ঠিক নয় — কি বলা হয়েছে? এখানে বলা হয়েছে টেম্পোরারি পিরিয়ডের জন্য অধিগ্রহণ করা হচ্ছে — সাময়িক ভাবে, এবং সাময়িক বলতে কি বোঝা যাচ্ছে সেটা ও অত্যন্ত ডেফিনিটলি এবং স্পেসিফিক্যালি বলে দেওয়া হয়েছে — কি বলা হয়েছে ১ বছরের জন্য তারপর বলা হয়েছে এটা ৬ মাস করে এক একবার বাড়ানো যেতে পারে কিন্তু ইন অল দুই বছরের বেশি সেই অধিগ্রহণের সময় ধার্য করা হয় নি। কিন্তু এই পয়েন্টটা আদৌ ধরলেন না, এবং এটা এখানে প্রমাণ করতে পারলেন না যে এই কথাটা বলা হচ্ছে এটা অসত্য কথা। এটা সাময়িক অধিগ্রহণ নয় চিরস্থায়ী অধিগ্রহণ। দ্বিতীয় কথা হচ্ছে কেন এবং কিজন্য এই সাময়িক অধিগ্রহণ — এখানে বলা হয়েছে —

To facilitate reorganisation for more efficient functioning.

উত্তেজনা অনেক সৃষ্টি করেছেন তারা কিন্তু এটাও প্রমাণ করতে পারলেন না যে এই ভাবে এই বিশ্ববিদ্যালয়গুলিকে অধিগ্রহণ করার ফলে এটা ফেসিলেটেড হবে না —

Reorganisation for more efficient functioning.

এটা করা সম্ভব পর হবে না। এটা তিনি তোলেন নি কারণ এটা তো কাজের মধ্যে দিয়ে ছাড়া এবং হাজার উত্তাপ সৃষ্টি করলেও — এখানে বড় বড় বোমা ফাটানোর চেষ্টা করেন যতই আগুন আলো উত্তাপের সৃষ্টি হউক না কেন এটা এখানে প্রমাণ করা যাবে না। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন —

To facilitate reorganisation for more efficient functioning.

এটা করা যাবে কি যাবে না সেটা কাজের মধ্যে দিয়ে উচ্চ শিক্ষা মন্ত্রী এবং বামফ্রন্ট সরকার প্রমাণ করবেন।

[5-30 — 5-40 P.M.]

এটা আমরা জোর গলায় বলতে পারি। আজকে উনি দেখাতে পারেন নি এটা যে এটা হবে না, এর প্রমাণ নেই। তৃতীয়ত, বলা হয়েছে — টু ক্যারি অন দি অ্যাডমিনিস্ট্রেশন এবং সেটা কিভাবে ক্যারি অন করা হবে? কাউন্সিল তৈরি করার কথা বলা হয়েছে। এ কথার মধ্যেও মাননীয় ভোলা বাবু বা অন্যান্য সদস্য, যাঁরা উত্তাপ সৃষ্টি করলেন, অনেক স্ট্রেনিউয়াস ফ্যাক্টার তুললেন, তাঁরা কিন্তু এ কথার মধ্যে গেলেন না কম্পোজিশন অব দি কাউন্সিল কি আছে। দিনের বেলায় যদি কেউ ভূত দেখে আঁতকে উঠে তাহলে তো করার কিছু নেই,

অধ্যক্ষ মহাশয়। আমি তো এখানে দেখছি পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে কিভাবে কাউন্সিল তৈরি করা হবে, কাদের নিয়ম তৈরি করা হবে। এখানে বলা হচ্ছে দি কাউন্সিল স্যাল কন্সিস্ট, প্রথমে কে? দি চ্যান্সেলার, দ্বিতীয় কে? ভাইস চ্যান্সেলার, তৃতীয় কে? প্রো-ভাইস চ্যান্সেলার, তারপর কে থাকবেন? সেক্রেটারি, ডিপার্টমেন্ট অব এডুকেশন, তারপর কে থাকবেন? সেক্রেটারি, ডিপার্টমেন্ট অব ফিনান্স, তারপরে কে থাকবেন? প্রেসিডেন্ট, ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অব হাইয়ার সেকেন্ডারি এডুকেশন। এই পাঁচটি লোকের নাম, ভোলা বাবু কি মনে করেন যে ওঁরা সব কমিউনিস্ট, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক হয়ে গিয়েছে এবং সেইজন্যই আতঙ্কের সৃষ্টি হয়েছে? চ্যান্সেলারকে পর্যন্ত বিশ্বাস করতে রাজি নই, ভাইস চ্যান্সেলারকে পর্যন্ত বিশ্বাস করতে রাজি নই, প্রো-ভাইস চ্যান্সেলারকে পর্যন্ত বিশ্বাস করতে রাজি নই, কারণ ওঁরা সব সি. পি. এম., আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক হয়ে গিয়েছে, এ কথাই কি বলতে চান? যুক্তিটা কি? আর এই সঙ্গে যাদেরকে দেওয়া হয়েছে, কি বলেছেন, ১৫ থেকে ৩০ জন মেম্বারের কথা বলা হয়েছে। উনি বললেন, একজন বিরোধী দলের সদস্য কটাক্ষ করে বললেন যে যাদেরকে সেখানে পাঠানো হয়েছে তাঁরা কি সব রাজনীতি করে বেড়ান। আমি জানি না উনি কতদিন পর্যন্ত রাজনীতি করছেন কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আমাদেরও নাড়ীর সংযোগ রয়েছে এবং এখানে যাঁরা বক্তব্য রাখলেন, মাননীয় বন্ধুরা আমাদের তরফে, অমিয় বন্দ্যোপাধ্যায়, শ্রী নির্মল বসু এবং আরও কতজনের নাম আমার জানা আছে, ডাঃ বুদ্ধদেব ভট্টাচার্য, অধ্যাপক সৌরেন ভট্টাচার্য, এ যুগের নয়, অধ্যাপক সন্তোষ মিত্র — এযুগের নয়, ইংরাজ আমলে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের মাটিতে যে ইতিহাস ও ঐতিহ্য ওঁরা সৃষ্টি করেছিলেন আপনারা তার ধারে কাছে পৌছানোর যোগ্যতা রাখেন না, এই কথাটা আপনারা ভুলে বসে আছেন। কাজে কাজেই আজকে কাদেরকে বলছেন? এই কম্পোজিশন, যেখানে পরিষ্কার ভাবে বলে দেওয়া হচ্ছে এবং তাঁরা কারা? বলা হয়েছে, উইনিভার্সিটির হেডস অব দি ডিপার্টমেন্ট অ্যান্ড টিচার্স। কি বলছেন ভোলা বাবু ওঁরা সব কমিউনিস্ট হয়ে গেল? ভয় পাচ্ছেন নাকি যে সারা দেশটা কমিউনিস্ট হয়ে গেল? হবি অব কমিউনিজিম — প্রিকন্সিভড নোশান নিয়ে আপনারা একটা সামান্য, যা বললাম একটা মোল হিল থেকে মাউনটেন করছেন, ভোলা বাবু তাই করে থাকেন আদালতে, এখানেও মনে করছেন সেই ভাবেই বাজিমাৎ হবে কিন্তু তা হবে না। প্রমাণ যে কাউন্সিলে যাদেরকে নেবার কথা বলা হয়েছে তাঁরা কি আমাদের দলের লোক? এখনে ইউনিভার্সিটি ডিপার্টমেন্টস-এর টিচার্স থাকবে, হেড অব দি ডিপার্টমেন্ট, প্রিন্সিপ্যালস অ্যান্ড টিচার্স অব কনস্টিটিউয়েন্ট অ্যাফিলিয়েটেড কলেজেস থাকবেন। আর এই কমিটির সেক্রেটারি কে? এই কাউন্সিলের সেক্রেটারি কে? রেজিস্ট্রারার। এরা কমিউনিস্ট, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লকের মেম্বার সুতরাং সর্বনাশ হয়ে যাবে শিক্ষা এবং সংস্কৃতির জগতে। তারপর এঁরা কি নিজের খেয়াল খুশি মতো কাজ করবেন? কাউন্সিল তো তৈরি হল, কিভাবে তৈরি হল? কোনও বিচার বুদ্ধি সম্পন্ন মানুষ এটার বিরোধিতা করতে পারে বলে আমি মনে করি না কাউন্সিলকে যেভাবে এখানে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় পেশ করেছেন। অধ্যক্ষ মহাশয়, আমি এখানে বলতে চাই যে কন্সিকোয়েন্স অব সুপারসেশন দফাওয়ারি আলোচনা করা হয়েছে, সেখানে ৪ নং সেকশনে ৪ নং যে প্রভাইসো আছে সেই প্রভাইসোটা এখানে পড়ে দেওয়া দরকার। ওঁরা কি সব যা খুশি তাই করবেন, কোন আইন কি মানবেন না, কোনও রুলস, কোনও

রেগুলেশন, কোনও স্ট্যাটিউটস কিছু না মেনে কি এখানে কাজ করবার জন্য এসেছেন? আদৌ তা নয়।

আদৌ তা নয়, পরিষ্কার করে ফোর এফ এর প্রভাইসোতে বলে দেওয়া হয়েছে —

Provided nothing in the clause shall affect the power of the Chancellor or the Vice Chancellor under the Act, Statutes, Ordinances, Regulations or rules made there under.

কি চাই, কি অন্যায় করা হয়েছে? কি অসঙ্গত কাজ করা হয়েছে? আসল ব্যাপারটা হল বিরোধিতা করতে হবে, আমি তো বললাম ভোলা বাবু প্রিকন্সিভড নোশান নিয়ে বলছেন, তিনি যদি দিনের বেলায় ভূত দেখেন এবং আতঙ্কিত হন তো কি করা যাবে? তিনি দেখছেন সারা দেশ কমিউনিস্ট হয়ে যাচ্ছে। ভোলা বাবুর দল প্রগতিশীল জয় যাত্রাকে রোধ করতে পারবেন না। কি হাল হয়েছিল দেশের? আপনারা কি নীতি হিসাবে বিরোধিতা করছেন? আপনাদের সেই মুখ আছে? এই তো আমাদের মাননীয় বন্ধু অমিয় বাবু বলে গেলেন কতকগুলি ইউনির্ভাসিটির নাম করে করে, কই জবাব দিলেন না? কেউ তো বলতে পারলেন না কিছু? ঐ যে পাশে বসে চিৎকার করছেন, তাঁর জেলায় কি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ হয় নি? শিক্ষা সংস্কৃতির ক্ষেত্রে কেন আমাদের সমাজ জীবনে, বৃহত্তর সমাজ জীবনের যে কোনও ক্ষেত্রের দিকে তাকিয়ে দেখলে বুঝতে পারবেন। আপনারা যদি জেগে ঘুমান তাহলে কি করে হবে? জ্ঞান পাপীদের প্রায়শ্চিত্ত করার কথা বলে লাভ নেই, ওঁরা সব জ্ঞান পাপীর দল প্রায়শ্চিত্ত করেন না, ফ্যাক্টসকে ফেস করার সৎ সাহস ওদের নাই এবং সেজন্যই জবাব দিতে পারলেন না, এগুলি কি করে অধিগ্রহণ হল? অধিগ্রহণের কাহিনী তো জানেন কোথায় কিভাবে হয়েছে গত ৩০ বছরে, সেখানে আপনাদের পছন্দ হয় নি, স্বার্থ সিদ্ধি হয় নি, শুধু শিক্ষা সংস্কৃতির ক্ষেত্রে নয়, সমস্ত ক্ষেত্রে জাতীয় জীবনের, এই অধিগ্রহণ আপনাদের কাছে নূতন কথা নয়। তাই নীতিগত ভাবে বাধা দেবার মুখ আপনাদের নাই। বলতে পারেন নীতিগত ভাবে নয়, আপনারা যেহেতু এনেছেন, লেফট ফ্রন্ট সরকার যেহেতু এনেছেন সেজন্য বাধা দিচ্ছেন, সেকথা বলে দিলেই আপনাদের বুঝতে আমাদের সহজ হয়ে যায়। আমি যেটা বলছিলাম সেটা আবার বলি, আপনার প্রিকন্সিভড নোশান আছে বলেই বিরোধিতা করছেন। আমি একথা সোজাসুজি বলতে চাই যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আমার নাড়ীর যোগ আছে এবং কলকাতা বিশ্ববিদ্যালয় যে ইতিহাস, যে ঐতিহ্য সৃষ্টি করেছিল, ভারতবর্ষের শিক্ষা এবং সাংস্কৃতিক জীবনে, আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, অধ্যক্ষ মহাশয়, লজ্জার সঙ্গে বলতে হচ্ছে যে ওঁরা গদীতে বসে, সেই ঐতিহ্য এবং ইতিহাস বিনষ্ট করে, ধূলায় লুটিয়ে দিয়েছেন বিগত ৩০ বছরে এবং বিশেষত গত ৫/৭ বছরে। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছেলেরা, কলকাতা বিশ্ববিদ্যালয়ের মেয়েরা কোথাও মাথা উঁচু করে দাঁড়াতে পারে না, এটা কাদের রাতের ষড়যন্ত্রে, কাদের অপদার্থতায়, কাদের ব্যর্থতায়, সেটা মনে করতে হবে। আমি মনে করি এই অবস্থায় কোনও বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের এক মূহুর্তেও টিকে থাকার অধিকার নাই। আজকে শুনুনগে, যদি কান থাকে

শুনতে পাবেন প্রত্যেকটি মা, প্রত্যেকটি বাবা যারা এত কষ্ট করে, এত ব্যয় করে ছেলে মেয়েদের পড়ালেন, তারা কি বলছেন। আমার নিজের ভাইঝি যাদবপুর — ইউনিভার্সিটি থেকে ফার্স্ট ক্লাস ফার্স্ট, দিল্লিতে চান্স পেল রিসার্চ — স্কলারশিপ পেল কিন্তু সময় মতো রেজাল্ট বেরুল না বলে, দিল্লিতে গিয়ে আই. আই. টি.-তে ভর্তি হতে পারে নি। এই রকম এক জন দুজন নয়, কত ছেলে মেয়ে ভুগছে। আমরা সারা ভারতবর্ষে ছাত্র আন্দোলন করেছি, আমরা যে আওয়াজ তুলেছিলাম, আজকে দেখতে পাচ্ছি কতকগুলি উচিঙড়ের পাল্লায় পড়ে ছাত্র পরিষদের, পাঁচ বছরে সব কিছুকে ধূলায় লুটিয়ে দেওয়া হয়েছে।

[5-40 — 5-50 P.M.]

সেই জন্যই বলতে চাই মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী আপনি এগিয়ে চলুন। এই বিল পাশ করলেই হবে না ঝেঁটিয়ে বিদেয় করতে হবে সব জঞ্জাল। ওই আশুতোষের নাম করলে হবে না, বঙ্কিমচন্দ্র, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর-এর নাম করলেই হবে না তার উপযুক্ত হওয়ার মতো পাত্র আপনারা নন। আপনারা তাঁদের কোনও দিন উপযুক্ত হতে পারবেন না। এই বিশ্ববিদ্যালয়কে রক্ষার জন্য এইটা করা প্রয়োজন। সেই জন্য এটাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। আমাকে বেশি সময় দেওয়ার জন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী কতকগুলি বিশ্ববিদ্যালয়ের অধিগ্রহণ সংক্রান্ত যে বিল এখানে উপস্থিত করেছেন এই বিলের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমে আজকে পশ্চিমবাংলার সমস্ত শিক্ষানুরাগী এবং গণতন্ত্র প্রিয় মানুষের সাথে এক সাথে উদ্বেগ প্রকাশ না করে পারছি না যে আজকে পশ্চিম বাংলার শিক্ষা জগতে একটা চরম দুর্দিন। কথাটা বলছি এই কারণে যে পশ্চিমবাংলার শিক্ষার স্বাধীনতা, স্বাধিকার হরণ করার ইতিহাসে সব চাইতে কলঙ্কজনক অধ্যায় সংযোজিত হল। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো স্বাধিকারের ঐতিহ্য বহনকারী শিক্ষা প্রতিষ্ঠানকে অধিগ্রহণ করার মধ্য দিয়ে, আরও বলছি এই জন্য যে এই সময় বামফ্রন্টের নাম নিয়ে একটা সরকার অধিষ্ঠিত আছেন, এটা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে বিল এখানে উপস্থাপনা করা হয়েছে, সেই বিলের উপস্থাপনা করার সময় যুক্তি হিসেবে বলা হয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে নির্বাচিত সংস্থাগুলো ছিল সেগুলোর টার্ম এক্সপায়ার করে গিয়েছিল। আমি এখানে বলতে চাই, এক্সপায়ার করে গিয়েছিল ঠিকই এবং সেই জন্য নূতন নির্বাচনের উদ্যোগও নেওয়া হয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার অর্ডিন্যান্স জারি করে সেই নির্বাচন পিছিয়ে দিতে সাহায্য করলেন। এটা হল কন্ট্রাডিক্টরি। দ্বিতীয় কথা বলব, এখানে মন্ত্রী মহোদয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিদ্ধান্ত গ্রহণের প্রসঙ্গে যে কথা বলেছেন, যে, ১০ প্লাস ২ প্লাস ৩ এর পাঠ্যক্রম অনার্সের জন্য এটার জন্য অ্যাকাডেমিক কাউন্সিলের দুবার বৈঠক হয়েছে এবং মেজরিটিতে তারা সিদ্ধান্ত নিয়েছেন। নির্মল বাবু বললেন এতজন উপস্থিত ছিলেন। এই তো গণতন্ত্র। মেজরিটি দিয়ে সিদ্ধান্ত হবে না তো কিভাবে হবে জানি না। বিশ্ববিদ্যালয় অন্তত এই ক্ষেত্রে কি বে-নিয়ম করেছিলেন তা তো জানি না। প্রি-ইউনিভার্সিটি বাতিল করে দিতে

হবে ভাল কথা। যেখানে ছেলে মেয়েরা পড়াশোনা করছে, বছরের মাঝখানে চার মাস, বই কিনেছে আমি তো মনে করি বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ অভিভাবকদের মুখ চেয়ে এটা তো ঠিকই করেছিলেন প্রি-ইউনিভার্সিটি কোর্স তখন বাতিল করেন নি। অন্তত এই প্রসঙ্গে আমি বলব ঠিক কাজই করেছেন। মন্ত্রী মহাশয় এক্সপার্ট কমিটির অজুহাত তুলেছেন। তিনি বলেছেন এক্সপার্ট কমিটি ১০ প্লাস ২ প্লাস ৩ তারা সাজেস্ট করেছেন। আমি বলতে চাই শিক্ষার পাঠ্যক্রম, তার পাঠ্যকাল সেটা কি জ্ঞান-বিজ্ঞানের সাথে সাথে, জ্ঞান-বিজ্ঞানের যত অগ্রগতি হবে তত বাড়ানো হবে, নাকি সায়েন্টিফিক সিলেবাস সেখানে পাঠ্যকাল নির্ধারণের ক্ষেত্রে যেগুলো কন্টেম্পোরারি প্রবলেম সেগুলোকে সিলেবাসের সঙ্গে যুক্ত করে যেগুলো অপ্রয়োজনীয় সেগুলোকে বাদ দিয়ে পাঠ্যকাল নির্দিষ্ট রাখা ভাল। কোনও কমিশনের দোহাই দিয়ে এই জিনিস এড়ানো যায় না। সেদিক দিয়ে অ্যাকাডেমিক কাউন্সিলের যে সিদ্ধান্ত সেটা ঠিক ছিল কিনা সেটা বিবেচনা করার প্রয়োজন আছে। একজন বন্ধু স্বাধিকারের প্রসঙ্গে বলেছেন, স্বাধীনতার পূর্বে স্বাধিকার যেমন ছিল এখন সে রকম নেই। অন্যেরা বললে হত। কিন্তু তাঁরা মার্কসবাদ-লেলিনবাদের চর্চা করেন।

A welfare state in a class divided society there cannot be any Super class character of a state.

এটা থাকতে পারে কিনা আমি জানি না। শ্রেণী বিভক্ত সমাজে কোনও রাষ্ট্রের শ্রেণীর ঊর্ধ্বে কোনও চরিত্র থাকতে পারে কিনা আমরা তা জানি না। বিজ্ঞানের ছাত্র হিসাবে জানি বিপ্লাত্মক যুগের পুঁজিবাদ একদিন শিক্ষা ক্ষেত্রে স্বাধিকারের প্রশ্নটা তুলে ধরেছিল। কিন্তু আজকে সেই পুঁজিবাদী অর্থনীতি তার প্রতিযোগিতামূলক যে অর্থনীতি ছুটে যাচ্ছে, একচেটিয়া পুঁজিপতির দিক এগিয়ে গিয়েছে যখন আমরা আজকে সঙ্কটে জর্জরিত পুঁজিপতি টিকে থাকবার জন্য বিভিন্ন রকম আশ্রয় নিচ্ছে গণতন্ত্রের শেষ চিহ্নকে নিশ্চিহ্ন করে দিচ্ছে ঠিক সেই পথ বেয়ে আজকে দেখছি সর্বত্র গণতন্ত্রকে গলা টিপে ধরা হচ্ছে। আমরা যেখানে স্বাধীকারের কথা বলছি সেখানে ওঁরা সেই স্বাধীকারকে হরণ করবার চেষ্টা করছে। আজকে মার্কসবাদের ইতিহাসের ছাত্র হিসাবে বলতে চাই ভারতবর্ষে তার ব্যতিক্রম নয়। এই রকম অবস্থায় পশ্চিমবাংলায় তথা ভারতবর্ষের মতো একটা সঙ্কট জর্জরিত দেশে যেখানে পুঁজিপতিরা ওৎ পেতে বসে আছে সেখানে আজকে সরকার থেকে এই যে শিক্ষা ব্যবস্থার স্বাধীকার হরণ করা কত বড় ডেনজারাস তা ওঁরা বুঝতে পারছেন না। আজকে আমাদের সংসদীয় গণতন্ত্র রয়েছে অতএব ক্ষমতা যে শুধু আপনাদেরই হাতে থাকবে এমন কথা নয় অন্য সরকারও আসতে পারে এবং তারা এর সুযোগ নিয়ে শিক্ষাকে কুক্ষিগত করে সর্বনাশ ঘটাতে পারে। এই সব জিনিস কংগ্রেস আমলে চলেছিল এবং সেই সময় এই বিশ্ববিদ্যালয়কে এবং তার স্বাধীকারকে রক্ষা করবার ব্যাপারে এখানে সিদ্ধান্ত নেবার প্রশ্ন এসেছিল তখন আমাদের সঙ্গে এই বামফ্রন্ট সরকারের বন্ধুরা যাঁরা অনেকে এখানে বসে আছেন তারা আমাদের সঙ্গে লড়াই করেছিলেন কারণ সেদিন বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারকে সরকার হরণ করছিলেন বলে। আজকে ওঁরা সরকারি ক্ষমতায় থেকে সেই অনুরূপ ভাবে বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারকে হরণ করছেন। আমি জানি না এর জবাব কি হবে। দ্বিতীয় প্রশ্ন দুর্নীতির কথা বলছেন। এখানে নির্মল বাবু

দুর্নীতির কথা বললেন দুর্নীতিতে সব ছেয়ে গেছে। এ তো সবাই জানে — কিন্তু মার্কসবাদ লেনিনবাদের ছাত্র হিসাবে জানি এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়, এই যে ব্যাধি এটা সমাজ ব্যবস্থার মধ্যে নিহিত রয়েছে। এই সমাজ ব্যবস্থায় দুর্নীতি রোধ করতে হলে শুধু সরকারি নিয়ন্ত্রণে তা করলে হবে না। এই দুর্নীতি দূর করতে গেলে একটা সুষ্ঠু গণতান্ত্রিক আন্দোলন দরকার একটা সুষ্ঠু সাংস্কৃতির পরিবেশ সৃষ্টির দরকার। শিক্ষার সাথে যুক্ত ব্যক্তিদের এবং সমস্ত গণতান্ত্রিক চেতনাবোধ মানুষদের সংঘবদ্ধ করতে হবে এবং তা করে গণতান্ত্রিক মূল্যবোধ গণতন্ত্রের ন্যায় নীতির পথে এগিয়ে যেতে হবে এবং এগুলি সৃষ্টি করার মধ্য দিয়ে জনগণের চেতনার মধ্য দিয়ে এই দুর্নীতিকে রোধ করা যায়। সরকারি ক্ষেত্রেই হোক আর বে-সরকারি ক্ষেত্রেই হোক তারা সরকারি নিয়ন্ত্রণে দুর্নীতি রোধ করার চেষ্টা করছে। আর একটা জিনিস এখানে বলতে চাই এটা শুধু কাউন্সিল বা সিনেটের মধ্যে নয়, একজন দু জন নয় ইট ইজ এসোশ্যাল ম্যালোডি। আপনারা যেটা করতে চাচ্ছেন —

It is not a legal question.

গজেন্দ্র গদকার কংগ্রেস ছিলেন না তিনি একজন মানবতাবাদী মানুষ ছিলেন।

Concept of autonomy — it is not legal, it is not even constitutional, it is an ethical — it is an academical concept.

এবং তার সঙ্গে আমি যোগ দিতে চাই ডেমোক্রাটিক কন্সেপ্ট — এটা লিগ্যালিটির প্রশ্ন তুলে স্বাধীকারকে উড়িয়ে দেওয়া যায় না। আজকে শিক্ষার স্বাধীনতা এবং শিক্ষা জগতের স্বাধীকার হরণ করবার সাথে সাথে সরকার ঘোষণা করলেন যে অধ্যাপকদের মাসিক নিয়মিত বেতন দেবার ব্যবস্থা করা হবে। এ দায়িত্ব তো সরকারের নেওয়া উচিতই। কিন্তু এর মধ্যে একটা প্রচ্ছন্ন ইঙ্গিত আছে। অধ্যাপক মহাশয়দের মান্থলি পে পকেট ঠিক থাকা উচিত এটা সবাই স্বীকার করবে। তার জন্য আপনারা যেটা ডিক্লেয়ার করছেন এটা নূতন কিছু নয় এটা তো সরকারের দায়িত্ব। কিন্তু এখানে যে শিক্ষার অধিকার খর্ব করা হচ্ছে তার জন্য আপনারা কি মনে করেন অধ্যাপকরা সোচ্চার হবে না? এটা যদি মনে করে থাকেন তাহলে ভুল করবেন। আমি এই প্রসঙ্গে স্যার আশুতোষ মুখার্জির একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই তিনি বলেছিলেন বৃটিশ সাম্রাজ্যবাদের দিকে দৃষ্টি রেখে যে —

If they give salary in one hand and money in the other I despise the offer.

আমি বিশ্বাস করি পশ্চিমবাংলার শিক্ষক সমাজ উন্নত নৈতিকতার আধারের উপর দাঁড়িয়ে ঔদ্ধত্য সহকারে তাদের এই ভাবে উৎকোচ দেবার ব্যাপারটা প্রস্তাব করে তাদের গণতান্ত্রিক আন্দোলন থেকে দূরে রাখার চেষ্টা করা হয়েছে। তারা তার সমুচিত জবাব দেবে এই আশা আমি করি। পরিশেষে বলি আমার বন্ধু নির্মল বসু মহাশয় বলেছেন স্বাধীকার হরণ করার কথা বলছেন কংগ্রেস তো স্বাধীকার হরণ করেছেই।

[5-50 — 6-00 P.M.]

তাই তিনি বলছেন তারা স্বাধীকার হরণ করেছে। তাদের মনে নেই — কেউ যদি চুরি করে থাকে তাহলে আজকে ডাকাতি করতে হবে — এটার কোনও যুক্তি নেই। পরিশেষে আমি এই কথা বলছি এই অগণতান্ত্রিক বিলকে সমর্থন জানাতে পারছি না, এর প্রতিবাদে অ্যাজ এ মার্ক অব প্রোটেস্ট আমাদের দলের সদস্যরা আজকে সভা কক্ষ ত্যাগ করছি।

**(At this stage SUC members walked out of the Chamber)**

**Mr. Speaker :** Now Shri Md. Soharab may like to speak.

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অধিগ্রহণ বিশারদ শিক্ষা মন্ত্রী বিভিন্ন বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ সংক্রান্ত যে বিল এনেছেন আমি তার বিরোধিতা করছি। ১৯৬৭/৬৯ সালে ওরা শিক্ষক এবং ছাত্রদের খুন করে রাজনীতি আরম্ভ করেছিলেন, এইবার পশ্চিম বাংলার বুকে শিক্ষা ব্যবস্থাকে খুন করতে আরম্ভ করেছেন — শিক্ষা ব্যবস্থাকে খুন করে রাজনীতি আরম্ভ করেছেন। আজকে কি করে ভারতবর্ষ বা পশ্চিমবাংলার সংস্কৃতিকে হত্যা করা যায় তার চক্রান্ত প্রতিটি পদক্ষেপে করছেন। আজকে অমিয় বাবু, নির্মল বাবু অনেক কথা বিস্তারিত ভাবে বলে গেলেন। নির্মল বাবু বললেন সত্যেন সেন যখন ভাইস চ্যান্সেলার ছিলেন তখন অনেক দুর্নীতি ছিল। এই বামফ্রন্ট সরকার সত্যেন সেনের আমলে দুর্নীতির বিরুদ্ধে কোনও কমিশন করছেন না কেন? সেখানে যে সমস্ত দুর্নীতি হয়েছিল তার বিরুদ্ধে তো কমিশন বসাতে পারেন। আজকে কাউন্সিল করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাউন্সিল কাদের নিয়ে করেছেন? আগেকার সিন্ডিকেটের যে সমস্ত বন্ধু ঐ সি. পি. এম. ফরোয়ার্ড ব্লকের সদস্য ছিলেন, তারা কিন্তু ঠিকই নমিনেশন পেয়েছেন, আর অন্যান্য যারা ছিলেন তাদের বাদ দেওয়া হয়েছে। সি. পি. এম., ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. বাদে যারা সিন্ডিকেট, সিনেটের মেম্বার ছিলেন তাদের নেওয়া হল না। অর্থাৎ পরিকল্পিত ভাবে এই জিনিস গ্রহণ করা হচ্ছে, এটাকে মন্ত্রী মহাশয়ের দপ্তর, ডিপার্টমেন্ট হিসাবে গণ্য করা হচ্ছে। রাইটার্স বিল্ডিংস থেকে তিনি নির্দেশ দেবেন শম্ভু বাবু, আর সেই নির্দেশ অনুসারে সিলেবাস হবে, পরীক্ষা চলবে, সব কিছু হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, শম্ভু বাবুর নাম দুটি কারণে পশ্চিমবাংলার মানুষ চিরকাল মনে রাখবে। যে বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আশুতোষ, শ্যামাপ্রসাদ, ব্রজেন শীল, মেঘনাদ সাহার নাম জড়িত, ১২১ বছরের ইতিহাসে বৃটিশ আমলেও যে বিশ্ববিদ্যালয়কে কোনও দিন সুপারসিড করা হয় নি, তিনি তাকে প্রথম সুপারসিড করলেন — এই কারণে ভবিষ্যতে যারা পশ্চিমবাংলার বুকে আসবে তারা চিরকাল শম্ভু বাবুর নাম মনে রাখবে। আর একটি হল গ্রেস মার্ক দেওয়া। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৃথিবীর কোনও বিশ্ববিদ্যালয়ের ইতিহাসে আছে কিনা আমি জানি না যে রেজাল্ট পাবলিকেশনের পরে গ্রেস দেওয়া হয় — আমি জানি বঙ্কিমচন্দ্র গ্রেস দিয়ে পাশ করেছিলেন, গ্র্যাজুয়েট হয়েছিলেন। বিভিন্ন সময়ে গ্রেস দেওয়া হয়েছে। কিন্তু এই কাউন্সিল হবার পরে বি. কম. পার্ট-১ এর রেজাল্ট পাবলিকেশনের পরে ৪৭ নাম্বার গ্রেস দেওয়া হয়েছে — এই কারণে শম্ভু বাবুর

নাম ইতিহাসে চিরকাল উজ্জ্বল হয়ে থাকবে। আমি মাননীয় শিক্ষা মন্ত্রী শম্ভুবাবুকে অনুরোধ করব এই ৪৭ নম্বর গ্রেস দেবার ভিতরে কোন কোন ব্যক্তির ছেলে মেয়েরা আছে, — এই ৪৭ নম্বর গ্রেস দেবার পরে কোন কোন ব্যক্তির ক্যান্ডিডেট পাশ করেছে এবং তার মধ্যে বিশিষ্ট লোক কিছু আছে কিনা, এটা আপনি দয়া করে একটু দেখবেন। কাজেই এই দুটি বিষয়ের জন্য তাঁর নাম চিরকাল স্বর্ণাক্ষরে লেখা থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমিয় বাবু ওয়েল ফেয়ার স্টেটের কথা বলেছেন। আজকে পশ্চিমবঙ্গের মানুষ ওঁদের মুখোশ বেশ ভাল করে দেখে নেবে। ওঁরা যখন বিরোধী পক্ষে থাকেন তখন মাঠে ঘাটে বক্তৃতা দিয়ে বলেন শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্র রাখতে হবে, শিক্ষা ক্ষেত্রে অটোনমি নষ্ট করা চলবে না, শিক্ষা ক্ষেত্রে স্বাধীকার রক্ষা করতেই হবে। এতকাল ওঁরা বলে এসেছেন কংগ্রেস আমলে ভুল করেছে। আর আজকে তারা বলছেন সেটা তাহলে ঠিক ছিল? তখন যেহেতু তারা অধিগ্রহণ করেছিলেন বিল পাশ করে তাহলে সেটা গণতন্ত্রকে হত্যা করা হয় নি, স্বাধীকার হরণ হয় নি? আজকে আপনারা বলছেন তখন গণতন্ত্রকে হত্যা করা হয়েছিল। অমিয় বাবুর এটা জানা উচিত আজকে আপনারা নীতি বিসর্জন দিয়ে কাজ করছেন।

আজকে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারের মুখোস ছিঁড়ে ফেলছে। আজকে এরা গণতন্ত্রের নামাবলি গায়ে দিয়ে যে সব কাজ করছেন বা এই যে সব আইন করছেন সেগুলি বাংলা দেশের মানুষ বুঝতে পারছে। তারপর স্যার, চক্রান্তের কথা। চক্রান্তটা কি? আমরা এর আগে দেখলাম পার্থ বাবু পর্ষদকে সুপারসিড করলেন এবং এমন ভাবে সিলেবাসের ব্যাপারটি করলেন যাতে তাদের চক্রান্ত অনুসারে সব কিছু হয় এবং তাদের সদস্যরা সব কিছু পান। তেমনি ভাবে শম্ভু বাবু ইউনিভার্সিটিতে এমন সমস্ত লোকদের নমিনেট করছেন যাতে চক্রান্ত অনুযায়ী আন্ডার গ্রাজুয়েট ক্লাসের, পোস্ট গ্রাজুয়েট কলেজের সিলেবাস তৈরি হয় এবং তাদের চক্রান্ত সফলকাম হয়। এইভাবে সুদূর প্রসারী চক্রান্ত নিয়ে ওরা কাজ করে চলেছেন। এই ভাবে এরা শিক্ষা ব্যবস্থাকে এবং সংস্কৃতিকে খুন করবার জন্য তৈরি হচ্ছেন। স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয়কে ১৯২২ সালে তদানীন্তন বৃটিশ সরকার কতকগুলি শর্তে ২।। লক্ষ টাকা দেবার জন্য বলেছিলেন, কিন্তু তখন স্যার আশুতোষ সেটা গ্রহণ করেন নি। সেখানে বিশিষ্ট লোকেরা কি বলেছিলেন আমি তার কয়েকটি নমুনা আপনার মাধ্যমে স্যার, সভার কাছে রাখছি। আচার্য প্রফুল্ল চন্দ্র রায় বলেছিলেন, —

"I think we had better show a bold front. The conditions which have been imposed are so humiliating, so gallingly derogatory to our self respect, that we had better close down the concern, lock up the gates of the University and go about the country for support".

স্যার আশুতোষ সেই সময় ভাইস চ্যান্সেলার, তিনি কনভোকেশন অ্যাড্রেসে যা বলেছিলেন তার দু/একটা লাইন আমি তুলে ধরছি।

"Turn back to your **Alma Mater** with filial piety and attachment. Councils will come and go; ministries will blossom and perish; parties will develop and disappear, but your University, my University, will live

on for ever, if her children by thousands and tens of thousands stand by her with steadfast loyalty and devotion, alike in her days of triumph and affliction''.

আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়কে অধিগ্রহণ করে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর আপনারা যে কলঙ্ক লেপন করলেন তা মানুষ কোনওদিন ভুলবে না। এই কথা বলে মাননীয় শিক্ষা মন্ত্রী যে বিল এনেছেন তার বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় যে প্রস্তাব এই বিলের পরিপ্রেক্ষিতে এনেছেন তার সমর্থনে আমি বলছি এবং এই বিলের উপর আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই দিনটা পশ্চিমবঙ্গের ইতিহাসে একটি 'কালা দিন' হিসাবে চিহ্নিত থাকবে। আজকে পশ্চিমবঙ্গের ৪টি বিশ্ববিদ্যালয়ের ভাগ্য সিল করে দেওয়া হল। স্যার, এই বিল কন্ট্রোভারসিয়াল, আনডেমোক্রাটিক অ্যান্ড আরবিটারি। কিন্তু স্যার, এই হাউসকে এই বিল যতই আনডেমোক্রাটিক হোক তা পাশ করতে হবে, কারণ সরকার এটা চান। তাদের ক্ষমতা আছে, তারা এটা চান তাই করতে হবে। তবে স্যার, একটা কথা বলি, ক্ষমতা থাকার অর্থ এই নয় যে, ক্ষমতার সদ্ব্যবহার করবে না, অপব্যবহার করবে। একজন পুলিশ বা মিলিটারির কাছে বন্দুক থাকার অর্থ এই নয় যে, সে যখন তখন গুলি করবে। যদি একজন সোলজার বা পুলিশ তার কাছে বন্দুক আছে বলে সব সময় গুলি করতে যায় তাহলে তাকে পাগল বলতে হবে।

[6-00 — 6-10 P.M.]

আমার কথা হচ্ছে আজকে স্টেট গভর্নমেন্টের হাতে ক্ষমতা রয়েছে, শিক্ষা মন্ত্রীর হাতে ক্ষমতা রয়েছে, তার জন্য তারা বারবার শিক্ষাকে অধিগ্রহণ করে শিক্ষার উপর আঘাত হানবেন, এটা মিস ইউজ অব পাওয়ার বলে পশ্চিমবাংলার মানুষ মনে করে। আপনাদের যে ৩৬ দফা কর্মসূচি ছিল, তার একটাও কাজ করতে পারছেন না। বিদ্যুতের সঙ্কট ভীষণ আকার ধারণ করেছে, চারিদিকে লোডশেডিং হচ্ছে। সেই সব সংস্থাকে অধিগ্রহণ না করে, কোনও কাজ কর্ম না করে, ডেভেলপমেন্টাল ওয়ার্ক করতে পারছেন না, সেখানে কোন রকম সুপারসেশনের ব্যবস্থা নেই, এখানে শিক্ষার ক্ষেত্রে, মধ্য শিক্ষা আইনের ক্ষেত্রে, শিক্ষকদের ক্ষেত্রে বারবার সুপারসেশনের ব্যবস্থা করছেন। মাননীয় ভোলা সেন মহাশয় একটু আগে বললেন যে আমাদের স্বর্গত হেমন্ত বসু মহাশয় বলেছিলেন ফ্রিডম ফার্স্ট, ফ্রিডম সেকেন্ড, ফ্রিডম অলওয়েজ, তিনি চেয়েছিলেন, গোটা ইউনিভার্সিটির জন্য একটা অটোনমাস বডি হবে। যেহেতু সি. পি. এম. হেমন্ত বসু মহাশয়কে মার্ডার করেছে, সেই হেতু তাঁর যে প্রোগ্রাম, তাঁর যে স্বপ্ন, তাকেও নিহত করতে চেয়েছেন এবং শম্ভু বাবু সেটাকে সমর্থন করছেন। আজকে ট্রেজারি বেঞ্চের অনেক সদস্য আছেন, যাঁরা আমাকে পার্সন্যালি বলেছেন যে তাঁরা এই বিলটাকে সমর্থন করতে পারছেন না, যেহেতু পার্টির প্রেসার আছে সেই হেতু আমাকে সমর্থন করতে হচ্ছে। সেই জন্যই এটা তাঁরা সমর্থন করবেন। আমি সেই জন্য বলছি, যেহেতু এই বিলটা ঘৃণ্য, যেহেতু এই বিলটা পাবলিক ওপিনিয়নের বিরোধী, সেই এই বিলকে সার্কুলেশনের

জন্য দেওয়া হোক, পাবলিক ওপিনিয়ন গ্রহণ করা হোক এবং তার পর এটাকে সভায় উত্থাপন করা হোক, আমরা নিশ্চয়ই তখন পাশ করে দেব। আপনারা জনগণের স্বার্থে এই বিলটাকে সার্কুলেট করুন এই আবেদন জানিয়ে আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি, তাকে সমর্থন জানিয়ে এবং মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ এবং অন্য কয়েকটি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ সম্পর্কে যে আজকে আলোচনা হচ্ছে, এই আলোচনায় আমি অংশ গ্রহণ করছি এবং এই বিল সম্পর্কে আমি কয়েকটি অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং প্রত্যেকটি অ্যামেন্ডমেন্টকে মুভ করে এবং সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। একদিক দিয়ে অধ্যাপক শম্ভু ঘোষ মহাশয়কে ধন্যবাদ, তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট সিন্ডিকেটের অনেক ঝগড়া বিধানসভার অভ্যন্তর পর্যন্ত এনে হাজির করেছেন এই বিলের মাধ্যমে। আমি সেই সিনেট সিন্ডিকেটের আভ্যন্তীরিন ঝগড়ার মধ্যে যেতে চাই না। তবে, এটা ঠিক বিশ্ববিদ্যালয় যে ভাবে চলছিল, সেটা আমি মনে করি সঠিক ভাবে চলে নি। সেখানে একটা গোষ্ঠীতন্ত্রের আখড়া গড়ে উঠেছিল। আমি এটা স্বীকার করি। এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা ঐতিহ্য থাকা সত্ত্বেও দীর্ঘদিন থেকে এই গোষ্ঠীতন্ত্রের অভিযোগ উঠেছিল। এই কলকাতা বিশ্ববিদ্যালয়ে কবি, অধ্যাপক মোহিত লাল মজুমদার ক্ষেপে গিয়ে বলেছিলেন, এটা বিশ্ববিদ্যালয় নয়, এটা বিশ্ব বিদ্যার লয়। তিনি একজন প্রখ্যাত অধ্যাপককে ক্ষেপে গিয়ে বলেছিলেন তোমার অধ্যাপনা না করে, মুদির দোকান করা উচিত ছিল। এই গোষ্ঠীতন্ত্র সেখানে চলেছিল। ডঃ সহিদুল্লার মতো লোককে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল, ঢাকা ইউনিভার্সিটিতে তিনি চলে গিয়েছিলেন। যার জন্য স্বয়ং রবীন্দ্রনাথ ঠাকুর পর্যন্ত দুঃখ প্রকাশ করেছিলেন। সুতরাং এই গোষ্ঠীতন্ত্রের যে প্রভাব, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য থাকা সত্ত্বেও, এই গোষ্ঠীতন্ত্র এবং আভ্যন্তরীন ক্লিক এবং গ্রুপ বাজি, এই ক্যালকাটা ইউনিভার্সিটিতে চিরন্তন। তা সত্ত্বেও লর্ড মেকলে যে চিন্তা ধারায় ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থা প্রতিষ্ঠিত করতে চেয়েছিলেন, তার বিরুদ্ধে ভারতবর্ষের শিক্ষাবিদরা জনমানসে সোচ্চার হয়ে উঠেছিলেন এবং দীর্ঘ দিন তাঁরা সংগ্রাম করে শিক্ষার প্রতিষ্ঠানের স্বাধীকারকে তাঁরা সেখানে প্রতিষ্ঠিত করেছিলেন অটোনমি সেখানে প্রতিষ্ঠিত হয়েছিল। কংগ্রেসিরা তো এখানে ছয় বছর ধরে সুপারসিড করে চালিয়েছিলেন, এটা আমি স্বীকার করি। ওরা পঞ্চায়েতকে সুপারসিড করেছেন, কর্পেরেশনকে সুপারসিড করেছেন, নির্বাচনের নাম করেন নি, এটা তো তাদের ট্রাডিশন। বামফ্রন্ট সরকার কি সেই ট্রাডিশন গ্রহণ করতে চাইছেন? ওদের সুপারসেশন নীতি তারা গ্রহণ করতে চাইছেন। আমি তাদের জিজ্ঞাসা করি, মূলত বামফ্রন্টের নীতি এবং কংগ্রেসি নীতির মধ্যে তফাৎ কোথায়? ওরা তো কর্পোরেশনকে সুপারসিড করে ছয় বছর কাটিয়ে দিলেন, আপনারা সেই ট্রাডিশন শুরু করে দিয়েছেন।

২ বছরের জন্য করেছেন, আবার ২ বছর পরে এক্সটেন করবেন কিনা জানি না। আমি সেই জন্য নীতিগত ভাবে প্রত্যেকটা বিলের বিরোধিতা করছি। এখনও নির্বাচনের কোনও

ব্যবস্থা করেন নি, তাড়াতাড়ি নির্বাচন করবেন কিনা জানি না। অধ্যাপক শম্ভু ঘোষ মহাশয় নিজে অধ্যাপক, তিনি বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারের জন্য দীর্ঘ দিন সংগ্রাম করেছেন। অতএব তাঁর হাত থেকে এটা আমরা আশা করি নি। অথচ তাঁর মাধ্যমেই ইউনিভার্সিটিগুলি সুপারসিড করে দিলেন। তা সত্ত্বেও আর একটা পয়েন্টের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং এ বিষয়ে আমি একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি। যেখানে বলা আছে ফর এ পিরিয়ড অফ ওয়ান ইয়ার, সেখানে আমি বলেছি ৬ মাস করুন। তারপর ২নং হচ্ছে ৪ (সি) (i) —

The council shall consist of the Chancellor, Vice-Chancellor, Pro-Vice-Chancellors, Secretary, Department of Education, Secretary, Department of Finance, President, West Bengal Council of Higher Secondary Education.

এরা যদি কাউন্সিল মেম্বার হয়, বুরোক্রেটরা যদি মেম্বার হয় তাহলে বিধানসভার সদস্যরা কি অন্যায় করেছেন? কেন তাঁরা কাউন্সিলের মেম্বার হতে পারবেন না? তাই আমি অ্যামেন্ডমেন্টের মাধ্যমে প্রস্তাব দিয়েছি মাননীয় স্পিকার মহাশয় বিধানসভার ৬ জন সদস্যকে নমিনেট করবেন, অন্তত লেজিসলেটরদের সেখানে রিপ্রেজেনটেশন থাক। সেখানে শুধু একজিকিউটিভদের রিপ্রেজনটেশন থাকুক, এটা আমরা চাই না। আমরা চাই একজিকিউটিভ এবং লেডিজিসলেটরস-এর মধ্যে অ্যাডজাস্টমেন্ট। তার পরের প্রস্তাব হচ্ছে সেকশন ৪, ৫, ৬-তে অ্যাডমিনিস্ট্রেটরের কথা রয়েছে। কিন্তু কনস্টিটিউশনাল কনভেনশন বলে একটা কথা আছে। সেখানে গভর্নর কনস্টিটিউশনাল হেড। গভর্নরের নামে মন্ত্রীর উপর পাওয়ার যে রকম ন্যস্ত হয়, সেই রকমই গভর্নরের নামে মন্ত্রী কার্য পরিচালনা করেন। তাহলে ইউনিভার্সিটির ক্ষেত্রে গভর্নর হচ্ছেন চ্যান্সেলর এবং যেখানে চ্যান্সেলরের কথা আছে, সেখানে বলা হচ্ছে চ্যান্সেলর ইন কন্সালটেশন উইথ দি ভাইস চ্যান্সেলর অ্যান্ড দি মিনিস্টার। তা এখানে এই অ্যান্ড দি মিনিস্টার কথাটা লাগাবার কি যুক্তি আমি বুঝতে পারছি না! আমি বুঝতে পারছি না বামফ্রন্ট সরকার বলেই কনস্টিটিউশনাল কনভেনশন উল্টে গিয়েছে কিনা! এবং রাজ্যপাল যেহেতু কেন্দ্রীয় জনতা পার্টির মনোনীত সেহেতুই কি তাঁর উপর আস্থা রাখতে পারছেন না? তাই আমি এখানে সেকশন ৪, ৫ এবং ৬-এর উপর আমার অ্যামেন্ডমেন্ট রাখছি। আর একটা কথা হচ্ছে এখানে শুধু হায়ার সেকেন্ডারি কাউন্সিলেরই নয়, বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের প্রতিনিধিও থাকা উচিত। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেদিনও স্বীকার করেছেন যে, সংখ্যা লঘু সম্প্রদায় নানা ঐতিহাসিক কারণে শিক্ষায় পিছিয়ে আছে। সেই দিক দিয়ে বিচার করে যদি ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা এডুকেশন বোর্ডের প্রতিনিধি রাখতে পারতেন তাহলে ভাল হত। ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা বোর্ডের প্রতিনিধিদের এই কাউন্সিলে থাকা উচিত ছিল। আগে বৃটিশ শাসনের সময়েও ইউনিভার্সিটি অ্যাক্টে বিভিন্ন ক্যাটিগরি, বিভিন্ন গ্রুপ থেকে প্রতিনিধি নিয়ে ইউনিভার্সিটির কাউন্সিল, এবং সিনেট, সিন্ডিকেট তৈরি হবে, এই ব্যবস্থা ছিল। এখানে কিন্তু সেই ব্যবস্থার উল্লেখ পেলাম না। যদিও মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন নানা ঐতিহাসিক কারণে সংখ্যা লঘু সম্প্রদায় পিছিয়ে রয়েছে। আমি স্বীকার করি আমরা মাইনোরিটিস আর উইকলিংস অফ দি সোসাইটি। আমরা শিক্ষায় অনুন্নত, আমরা নিজেরা এটা স্বীকার

করি। কিন্তু তথাপি আমাদের সম্প্রদায় থেকে ৭টি ইউনিভার্সিটিতে একজনও ভাইস চ্যান্সেলর বিগত কংগ্রেস সরকার খুঁজে পান নি। আপনারাও কেন একজনও খুঁজে পেলেন না, তা জানি না। জাস্টিস মাসুদ সাহেব রিটায়ার করেছেন, তিনি কি ভাইস চ্যান্সেলর হবার যোগ্য হন নি? এই প্রশ্ন আজকে আমি মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছে রাখছি। যদিও আমরা রিলিজিয়াস ফ্যানাটিজম-এ বিশ্বাস করি না তবুও উই হ্যাভ অলসো মাইনরিটি সেন্টিমেন্টস উই হ্যাভ অলসো রিলিজিয়াস সেন্টিমেন্টস। সেই হিসাবে আমাদের দাবি এই ইউনিভার্সিটি কাউন্সিলে ১/৫ অংশ মুসলিম কমিউনিটির শিক্ষাবিদ যাঁরা আছেন, তাঁদের থেকে প্রতিনিধি নিন। তবেই, —

"দিবে আর নিবে
মিলাবে মিলিবে,
যাবে না ফিরে।
এই ভারতের মহামানবের সাগর তীরে"।

বাস্তবে রূপ লাভ করবে। এই কয়টি কথা বলে, আমি যে সংশোধনী প্রস্তাবগুলি দিয়েছি, সেগুলি মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ এবং কল্যাণী বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ সংক্রান্ত যে বিল উপস্থিত হয়েছে আমি তাকে সর্বান্তকরণে এবং গর্বের সঙ্গে সমর্থন করছি। এই শিক্ষা প্রতিষ্ঠানগুলি বিশেষ করে পশ্চিমবাংলার কলকাতা বিশ্ববিদ্যালয়, শুধু আজ নয়, বহু দিন ধরে বাংলার এবং বাঙালী জাতির গর্বের বিষয়বস্তু। সেই গর্বের বিষয় বস্তু যখন আক্রান্ত, সেই গর্বের ধন যখন নাকি বিপর্যস্ত, ধূলায় লুণ্ঠিত তখন সেই গর্বের বস্তুকে গর্বের সঙ্গে রক্ষা করার জন্য বামপন্থী সরকার এগিয়ে এসেছে। বামপন্থী সরকারের একজন কর্মী হিসাবে, একজন সদস্য হিসাবে আমি গর্বের সঙ্গে এই বিলকে সমর্থন করতে চাই। এই বিলকে সমর্থন করতে গিয়ে বিগত দিনের দু-একটি কথা আপনাদের সামনে উপস্থাপিত করতে চাই। যেগুলি থেকে দেখবেন যে বামফ্রন্ট সরকার শুধু নয় কোনও দায়িত্বশীল সরকার, কোনও দায়িত্বশীল প্রতিষ্ঠান, কোনও জাতীয় স্বার্থের পরিপূরক চিন্তাধারা যারা করেন তাদের ক্ষেত্রে এই কাজ করা ছাড়া বিকল্প এবং ভিন্ন কোনও কিছু ভাবা বা করা সম্ভব ছিল না। তারই জন্য বামফ্রন্টের উচ্চ শিক্ষা মন্ত্রী হিসাবে মাননীয় শ্রী শম্ভু ঘোষ মহাশয় যে প্রস্তাব উপস্থাপিত করেছে সেই প্রস্তাবকে সমর্থন করা ছাড়া অন্য কোনও উপায় নেই এবং সমর্থন করার মধ্য দিয়েই আমি আমার দায়িত্ব পালন করতে চাই। একদিন এই বিশ্ববিদ্যালয় সারা ভারতবর্ষের তথা এশিয়া ভূখন্ডে ভাস্বর হয়ে জ্বলতো এবং আগামী দিনেও সেইভাবে বাংলার শিক্ষা, সংস্কৃতি, দীক্ষা নিজেদের বলিষ্ঠ মেরুদন্ডের উপর দাঁড় করানোর যে পরিকল্পনার শপথ বামপন্থী সরকার ঘোষণা করেছেন আমি এরই মধ্য

দিয়েই শুভ সূচনা করতে চাই এবং করতে গিয়ে আবশ্যিক ভাবেই আমাদের বিরোধী পক্ষের সদস্যরা চিৎকার শুরু করেছেন। চিৎকার করা ছাড়া তাদের সামনে বিকল্প কোনও পথ নেই। তারা হতাশ, তারা বিচ্ছিন্ন, তারা বিপর্যস্ত তাই তারা আর্ত চিৎকার ছাড়া, এক কুৎসিত আক্রমণ ছাড়া, কুৎসিত মিথ্যা সংবাদ পরিবেশন করা ছাড়া তাদের সামনে ভিন্ন পথ খোলা নেই। মাননীয় সদস্য বিষ্ণু কান্ত শাস্ত্রী মহাশয় তিনি হঠাৎ ক্ষিপ্ত হয়ে উঠলেন যে একটা প্রমোশন তাকে অবৈধ ভাবে দেওয়া হয়েছে। আমি ছোট্ট একটি ঘটনা এখানে উল্লেখ করতে চাই। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে আপনারই পাশের বেঞ্চের সিদ্ধার্থ রায়ের বশংবদ একজন ব্যক্তিকে রিডার থেকে ৪টি প্রমোশন দিয়ে ২১ দিনের মধ্যে তাঁকে ভাইস চ্যান্সেলার করা হয়েছিল ১৯৭৫ সালে। তাতে কিন্তু তিনি লজ্জিত নন। আপনার যখন আত্মপক্ষ সমর্থনে বলবার চেষ্টা করছেন তখন ধেই ধেই করে নাচছেন। আমার জানা ছিল যাদের এক কান কাটা তারা একটি কান ঢেকে চলে আর যাদের দুই কান কাটা তাদের ঢেকে চলার সুযোগ নেই। শুধু উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ই নয়, কলকাতা বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয় এবং কল্যাণী বিশ্ববিদ্যালয়ে গত ৬ বছর ধরে যা ঘটেছে আমি তার কয়েকটি দৃষ্টান্ত তুলে ধরছি। ১৯৭২ সাল ছিল আমাদের বিশ্ববিদ্যালয়গুলির মধ্যে রক্তাক্তমুখী দিন। সেই উদ্ধত যুব কংগ্রেসের, ছাত্র পরিষদের ছুরির ফলার সামনে অসংখ্য ছাত্র, যুবকদের রক্ত ঝরেছে বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনেতে। তারই সাথে সাথে ১৯৭২ সালে পরিণতিতে যে ঘটনাগুলি ক্রমান্বয়ে ঘটেছে সেগুলি উচ্চ পর্যায়ে গেছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেই আক্রমনাত্মক দিনগুলি পার হতে হতে ১৯৭৩ সালের কথা স্মরণ করুন মাননীয় অধ্যক্ষ মহাশয়। ১৯৭৩ সাল হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে সবচেয়ে কলঙ্কতম বৎসর। যে বৎসরে একটা কোনও পরীক্ষা অনুষ্ঠিত হয় নি। ১৯৭৩ সালে একটা কোনও পরীক্ষা অনুষ্ঠিত হতে পারে নি এদের স্বৈরতান্ত্রিক তান্ডবের জন্য। একটাও ফল প্রকাশ হতে পারে নি। ১৯৭৩ সালে যা ঘটেছে পৃথিবীর ইতিহাসে কোথাও কেউ যদি দেখিয়ে দিতে পারেন তাহলে আমি খুশি হব।

কোনও যুদ্ধ বিগ্রহ নয়, বিপ্লব নয়, ঐ কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯৭৩ সালে কোনও পরীক্ষাই হচ্ছে না। হ্যানয় — হাইফংয়ে যখন মার্কিন বোমা পড়েছিল, সমস্ত নাগরিক জীবন যখন বিপর্যস্ত, হ্যানয়ে সেই সময়ে বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা নেওয়া হয়েছিল, কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ে অন্য রকম সৃষ্টি হয়েছিল ১৯৭৩ সালে। ১৯৭৪ সালটাতে করেছেন ব্যাপক গণটোকাটুকি। সুযোগ করে দিয়েছেন পাশ করিয়ে দেবার। এই সংক্রামক ব্যধিতে ভরিয়ে দিয়েছেন। ছাত্র পরিষদ, যুব কংগ্রেসের নামে কলেজে কলেজে টাকা সংগ্রহ করে সমগ্র ছাত্র সমাজের — যুব সমাজের মেরুদন্ডকে ঘুণ ধরিয়ে দিতে চেয়েছেন। ১৯৭৫ সাল পরম আরাধ্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে। লজ্জায় মাথা হেঁট হয়ে যায় কলকাতা বিশ্ববিদ্যালয়ে ঐ তথাকথিত শিরোমণি তথাকথিত ব্যক্তিদের রক্ষা করার জন্য আজকে অধিগ্রহণ বিলের বিরোধিতা করছেন, সেদিন কোথায় ছিলেন মাননীয় সদস্য শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী মহাশয়? ঐ ১৯৭৫ সালে যখন নাকি সঞ্জয় গান্ধীকে বিশ্ববিদ্যালয়ে অভ্যর্থনা জানিয়ে নিয়ে এলেন তখন কোথায় ছিলেন? কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ডঃ সত্যেন সেন, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য রমারঞ্জন মুখোপাধ্যায়, ডঃ এস. বি. চট্টোপাধ্যায়, কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অম্লান দত্ত, প্রভৃতি জড় হয়েছিলেন সঞ্জয় গান্ধীকে অভ্যর্থনা জানানোর জন্য স্মরণ হয় না? আশুতোষের নাম

বলছেন, ডঃ জ্ঞান ঘোষের নাম বলছেন? বিশ্ববিদ্যালয়ের গর্বের কথা বলছেন সিনেট এবং সিন্ডিকেটে কাকে নিয়ে এসেছিলেন, কার কাছে নতজানু হয়ে, গলায় উত্তরীয় দিয়ে, হাঁটু গেড়ে বসেছিলেন সেখানে, আর সরস্বতীর বরপুত্র কালিদাস এসে ভাষণ দিলেন — "কথা কম — কাজ বেশি"। দেওয়ালে দেওয়ালে লেখা হল "কথা কম — কাজ বেশি"। পশ্চিমবঙ্গ সরকারের খরচে তাকে নিয়ে এসেছিলেন আপনারা। সঞ্জয় গান্ধীকে আপনারা জানেন না? দেরাদুনের স্কুল থেকে লাম্পট্যের কারণে বিতাড়িত, গাড়ি তৈরি শিখতে গেলেন লন্ডনে — গাড়ি চুরি শিখে এলেন, দিল্লিতে গাড়ি চুরি ধরা পড়ল, নাম বদলে সঞ্জীব থেকে সঞ্জয় হলেন, সেই সরস্বতীর বরপুত্র এসে স্থান নিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ে। সেই বিশ্ববিদ্যালয়ের কথা আপনাদের মুখে সাজে না। আপনারা একটা গৌরবময় সংগঠনকে ধূলায় লুন্ঠিত করেছেন — ঐ অপদার্থের পায়ের তলায় ভুলুন্ঠিত করেছে তাদের কোনও নৈতিক অধিকার নেই — থাকতে পারে না ঐ বিশ্ববিদ্যালয় সম্বন্ধে কথা বলার। শুধু বিশ্ববিদ্যালয় নয় এই ট্রেজারি বেঞ্চে এক বছর আগে বসে গেছে আনন্দ মোহন বিশ্বাস, আপনাদের মন্ত্রী। সেই আনন্দ মোহন বিশ্বাস একজন ইতিহাসের এম. এ. তাঁর সখ হল পি. এইচ. ডি. হবেন। সঙ্গে সঙ্গে নিযুক্ত হলেন দুইজন অধ্যাপক আনন্দ বাবুর বাড়িতে আসতে শুরু করলেন তাঁর পেপার্স তৈরি করার জন্য। এস. বি. চট্টোপাধ্যায়, কল্যাণী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য আপত্তি করেছিলেন এই ব্যাপারে, কিন্তু তিনি পাইপগানের সামনে কি করবেন? কিছুই করতে পারেন নি, স্বাধীন, আত্মমর্যাদা সম্পন্ন শিক্ষাবিদ যদি হতেন ঐ সন্তোষ মিত্র, নির্মল বোসের মতো — নিশ্চয় পদত্যাগ করতেন ঐ ভাইস চ্যান্সেলরসিপ। মুখের উপর ছুঁড়ে ফেলে চলে যেতেন। এই রকম লোককে আপনারা ভাইস চ্যান্সেলর করবেন যাঁরা পায়ের তলায় লুটিয়ে পড়বে কথায় কথায়। এই অ্যাসেম্বলি থেকে বর্ধমানে টেলিফোন গিয়েছে পরীক্ষা পিছিয়ে দেওয়ার জন্য। কেন? না মন্ত্রীর বোনের মাথা ব্যাথা হয়েছে, দুই দিন পরে পরীক্ষা। এই অ্যাসেম্বলির চত্বর থেকে ফোন গেছে, প্রায় দেড় মাস বি. এ. বি. এস. সি. পরীক্ষা পিছিয়ে গেছে। শুধু তাই নয়, ইউনিভার্সিটিতে বেলা ১২টার সময় উপাচার্যের ঘরের মধ্যে ছাত্র পরিষদের একদল আরেক দলকে গুলি করেছে। ছাত্র পরিষদের নেতা অখিলেশ ব্যানার্জির মৃতদেহ গুলি খেয়ে টেবিলে লুটিয়ে পড়েছে। আইন শৃঙ্খলা এবং শিক্ষায় স্বাধীকারের কথা বলতে আজকে লজ্জা করে না — নিজের দলের লোককে সাপের মতো মারতে মারতে কাদা মাটিতে গেঁথে দিয়েছিলেন — লজ্জা করে না অধিকারের কথা বলতে?

[6-20 — 6-30 P.M.]

যেভাবে বিগত বছরগুলিতে সমস্ত কিছু চূর্ণ বিচূর্ণ হয়েছে। তার রাহু গ্রাস থেকে মুক্ত করবার জন্য বাম সরকার এগিয়ে এসেছেন। গণতন্ত্র মানে এই নয় যে যা ইচ্ছা তাই করব। গণতন্ত্র মানে আমার ইচ্ছা হলে আপনার গায়ে ধাক্কা মারব, নকল করব, ফেল করলে পাশ করাতে হবে — তা হয় না। আপনারা আজকে ধুতি শাড়ির গাঁট বাঁধার চেষ্টা করেছেন। কিন্তু ধুতি শাড়ি এক সঙ্গে হয় না। তা অন্য দিকে চলে যাবেই। আপনারা যে ভাবে কাজ করেছিলেন পশ্চিমবাংলায় মানুষ তা বরদাস্ত করে নি এবং সে অবস্থায়, পশ্চিম বাংলার মানুষ আর ফিরে আসতে দেবে না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মধ্যে পুলিশ গিয়েছিল বলে অনেক

কথা বললেন। আমার কাছে অনেক প্রমাণ আছে তা দিয়ে দেখাতে পারি সেখানে গত ৬ বছর ধরে যে অচল অবস্থা চলছিল তাকে অটুট রাখার জন্য কংগ্রেস এবং অন্যান্য দল থেকে প্রচেষ্টা চলেছে। সেজন্য তাঁরাই আজকে শিক্ষার ক্ষেত্রে গণতন্ত্র স্বাধীকারের প্রশ্ন তুলেছেন এবং গণতন্ত্রের উপর আক্রমণ হচ্ছে বলে আক্ষেপ করছেন। কিন্তু আপনাদের ঐ কীর্তিকলাপ আর বরদাস্ত করা হবে না। ইতিমধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল, শিক্ষক, অধ্যাপক, ছাত্র, যুবক এবং কর্মচারীরা বলেছেন যে ঐ সব জিনিস আর বরদাস্ত করা হবে না। কসবা, পোস্তা বাজার-এ দাঙ্গা করে আপনারা ক্ষান্ত হন নি সেজন্য সে বিষাক্ত বিবর যদি আবার এগিয়ে আসে তা হলে সমস্ত মানুষকে ভেঙ্গে দেব। পশ্চিমবাংলার শিক্ষার জগতে কালো অশুভ আক্রমণ কে প্রতিহত করার জন্য যে বিশ্বাস এই বিলের মধ্যে আছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চ শিক্ষা মন্ত্রীর বক্তৃতা শুনে আমার একটা কথা মনে হচ্ছিল যে সুকুমার রায় কবিতা লিখেছিলেন, "গোঁফ গিয়েছে চুরি" আজকে যদি তিনি বেঁচে থাকতেন তাহলে উল্টো লিখতেন — আমার বিবেক বুদ্ধি গেছে চুরি, এবার সকলের মগজ ধোলাই করি। আমি এখানে কতকগুলি প্রশ্ন করব সেটা হচ্ছে যে, ইউনিভার্সিটিতে যে ভীষণ গোলমাল, প্রফেসারদের কাজ নেই, সিনেট, সিন্ডিকেট কাজ করে না, পরীক্ষা ঠিক মতো হয় না — এটা কি তাঁর প্রথম জ্ঞান হল? তা যদি না হয়ে থাকে তাহলে বিলের পেছনে এগুলি লেখা নেই কেন? সেখানে একটা কথা লেখা আছে এখন যাঁরা মেম্বার আছেন তাদের টার্মস এক্সপায়ার করে গেছে সেজন্য এ ব্যবস্থা করা হচ্ছে। এটা যদি কোনও আদালতে বা সভায় বলতেন তাহলে সকলে বলতেন —

Subsequently cooked up the story and the story is not tenable.

তা আজকে সকলেই জানেন শিক্ষা জগতে কেন, সমস্ত জগতে যে পরিস্থিতি চলেছে সেটা কেউ রদ করতে পারে না। যদি না একটা সার্বিক পরিবর্তন আসে। বিদ্যুৎ নিয়ে যে গোলমাল হচ্ছে তার জন্য জ্যোতি বাবুকে বরখাস্ত করবার চিন্তা করছেন না কেন? তার অসুবিধা কোথায়, সেটা আমি বুঝতে পাচ্ছি। সুতরাং আমি বলব না যে এরজন্য জ্যোতি বাবুকে পদত্যাগ করতে হবে। উপরে লোক বসালেই সমস্ত কাজ ঠিক মতো হয় না। তিনি বললেন আমরা বাইরের কোনও লোক রাখি নি। প্রফেসার রেখেছি —

Former Vice-Chancellor, all University Professors, University Readers and Lecturers who are Heads of Departments of Teaching, Emaritus Professors of University, members selected by the Legilative Assembly, Directors of Bose Institute, Principals of Medical and Engineering Colleges, Vice-Chancellor of Jadavpur University and other persons.

যারা অলরেডি সিনেটে ছিলেন তাঁদের কি দোষ? তাঁরা কি ডান্ডা নিয়ে যাবেন? পুলিশ কে পাঠিয়েছিল? জ্যোতি বাবু পাঠিয়ে ছিলেন সেখানে শৃঙ্খলা আনার জন্য। পরীক্ষা না হলে ঠিক মতো তা করতে হবে — এবং ছেলেদের বোঝাতে হবে যাতে তারা ঠিক মতো পরীক্ষা

দেয়। শিক্ষা জগতে আজ যে গোলমাল আরম্ভ হয়েছে। আমি বলব বার বছর আগে ১৯৬৭ সাল থেকে গোলমাল আরম্ভ হয়েছে। ১৯৬৭ সাল থেকে সমাজের পরিবর্তন আরম্ভ হল — হিংসার রাজনীতি আরম্ভ হল, এবং অগণতান্ত্রিক কাজকে বলা হল গণতান্ত্রিক কাজ।

[6-30 — 6-40 P.M.]

এই সরকার করলেন কি, না, ঘেরাও একটা গণতান্ত্রিক অস্ত্র, তাই ছেলেরা সেই গণতান্ত্রিক অস্ত্র প্রয়োগ করল, ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলরকে ঘেরাও করল। কেন করবে না? এই ঘেরাও করলে আবার জ্যোতি বাবু পুলিশ পাঠাবেন। এঁরা সবাইকে বিভ্রান্ত করছেন, কোন দিকে যাবে তাহলে? এই সবের জন্য নিশ্চয়ই বদল করা হয় নি। এঁদের যে সমস্ত নোমিনী তাঁরা কি ক্ষণজন্মা পুরুষ? তাঁরা কি প্রবলেম সলভ করতে পারবেন? জুন মাসে এই মিনিস্ট্রি এসেছে, আজকে মার্চ মাস এসে গেছে, পারেন নি, কোনও প্রবলেম সলভ করতে পারেন নি। একমাত্র জ্যোতি বাবু পরীক্ষার ব্যবস্থা করেছেন। কই যাদবপুর ইউনিভার্সিটিতে তো গোলমাল হয় নি। ইউনিভার্সিটিকে ডিসেন্ট্রালাইজেশন করে ইকনমিক্স ডিপার্টমেন্ট নর্থ ক্যালকাটায় চলে গেছে, সেখানে ইকনমিক্স ডিপার্টমেন্টে তো গোলমাল হয় না। সে দিকে বিলের মধ্যে যদি বক্তব্য থাকত তাহলে বুঝতে পারতাম। কিন্তু এই বিলে সেই কথা নেই। এই বিলে কার বদলে অন্যকে আনবেন, কে সেই ক্ষণজন্মা পুরুষ যাঁকে ইমেরিটাস প্রফেসরের জায়গায় নেবেন? কে সেই ক্ষণজন্মা পুরুষ যাঁকে প্রিন্সিপ্যাল অব মেডিক্যাল কলেজ অ্যান্ড ইঞ্জিনিয়ারিং কলেজের জায়গায় নেবেন? কে সেই ক্ষণজন্মা পুরুষ যিনি সমস্ত বদলে দেবেন, লক্ষ লক্ষ ছেলেদের মতবাদ বদলে দেবেন, পরীক্ষা ঠিক মতো হবে সেই ব্যবস্থা করে দেবেন? এটা কে অঙ্গীকার করবে? এখানে যাঁদের কাউন্সিলে নেওয়া হয়েছে তাঁরা কি হিসাবে বড়, কতখানি প্রশাসন তাঁরা চালিয়েছেন? মজার ব্যাপার হচ্ছে, এই উনি ভুলে গেছেন বোধ হয়, বলেছেন আমি ব্যবসাদারদের রাখি নি। কিন্তু সেকশন ১৯, ক্লজ ৩১-তে কি রেখে দিয়েছেন? এতে আছে — টোয়েন্টি পারসনস —

(**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ এটা ১০ হবে।)

Nominated by the Chancellor to secure the representatives of the professions in industry, agriculture, banking, commerce, scientific or technical services including persons eminent in literature, science, fine arts and music and persons who have rendered services to the cause of education.

এতে বিজনেসমেন আছে, ইন্ডাস্ট্রিয়ালিস্ট আছে, মিউজিক আছে, ফাইন আর্টস আছে, খালি নেই যারা গোলমাল করে, সন্ধ্যা বেলায় অন্য কাজ করে, এটা ভাল করেছেন। আর একটা মজার কথা হল এই কাদের উনি সরালেন, সরালেন সিন্ডিকেট সিনেটের লোকদের। সিনেটের লোকদের মধ্যে চ্যান্সেলর আছেন, তার মানে এনটায়ার গভর্নমেন্ট আছে, ভাইস চ্যান্সেলর আছেন, তার মানে নোমিনী অব দি গভর্নর অথবা অ্যাপয়েন্টেড ভাইস চ্যান্সেলর

এবং প্রো-ভাইস-চ্যান্সেলর যাঁরা চাকরি করেন তাঁরা আছেন। প্রো-ভাইস-চ্যান্সেলর ফর বিজনেস অ্যাফেয়ার্স অ্যান্ড ফাইনান্স, প্রো-ভাইস-চ্যান্সেলর ফর অ্যাকাডেমিক অ্যাফেয়ার্স, ডাইরেক্টর অব পাবলিক ইন্সট্রাকশন, ওয়েস্ট বেঙ্গল, প্রেসিডেন্ট, ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন, অল ইউনিভার্সিটি প্রফেসরস এবং ইউনিভার্সিটি রিডার্স যাঁরা সরকারি অফিসার তাঁরা থেকে যাচ্ছেন। তাঁরা থাকা সত্ত্বেও কেন এই অন্যায় হল? তা যদি হয়ে থাকে তাহলে সেই সরকারি অফিসার দিয়ে কি স্বপ্ন দেখছেন ইউনিভার্সিটি বদলাবেন? আমি দেখাব এই বিলে কি গোলমাল আছে। যাঁদের ইউনিভার্সিটিতে ফিরে যাওয়া উচিত তাঁরা কে কে — সিন্ডিকেট সম্বন্ধে বক্তব্য রাখা হয়েছে মেন পার্সশন হচ্ছে ভাইস চ্যান্সেলর, ডি. পি. আই., প্রো-ভাইস চ্যান্সেলর ফর বিজনেস অ্যাফেয়ার্স, প্রো-ভাইস চ্যান্সেলর ফর অ্যাকাডেমিক অ্যাফেয়ার্স, ডিনস অব ফ্যাকালটিজ অব আর্টস। কিন্তু এঁরা তো পারবেন না, এঁরা তো আগে ছিলেন, পারবে ঐ গভর্নমেন্ট। অ্যাকাডেমিক কাউন্সিল যেটা সেই অ্যাকাডেমিক কাউন্সিলে কারা আছেন, অ্যাকাডেমিক কাউন্সিলে যাঁরা আছেন তাঁদের মধ্যে অফিসার আছেন এবং এই অ্যাকাডেমিক কাউন্সিলকে পরীক্ষার ব্যাপারে দেখাশুনা করতে হয়, অ্যাকাডেমিক ব্যাপারে কতকগুলি প্রোসিডিওর তাদের ফলো করতে হয়, সেই অ্যাকাডেমিক কাউন্সিলে গভর্নমেন্টের প্রতিনিধি আছে এবং এই বিল অনুসারে আরও বেশি করে থাকবে অ্যাকাডেমিক্ কাউন্সিলে। সুতরাং আসল উদ্দেশ্য হল এই যে, ভাল লোক যারা আছেন তাদের বদলে আনতে হবে। কাশী বাবু বক্তৃতায় একটা উদ্ধৃতি করেছেন, উনি কোটেশন করেছিলেন — এইচ. জি. ওয়েলস, তিনি যখন স্ট্যালিন-এর সঙ্গে মিট করেছিলেন তখন স্ট্যালিন বলেছিলেন, —

''Education is a powerful weapons, its efficacy, its sharpness, depends upon who weilds the weapon'' and Sambhu Babu will wield the weapon at the mercy of the CPM, who wields the weapon and against whom the weapon is used ? Against the Bengalies of Bengal, against the students that weapon will be used, and that is why I said indoctrination has begun.

যাঁরা অনেকে অনেক কিছু অবান্তর কথা বলেছেন, আমি একজন মানুষের কথা বলছি, তিনি ভাইস চ্যান্সেলর ছিলেন, তিনি আজও অন্য জায়গায় আছে, তিনি বলেছিলেন, —

In a number of universities in West Bengal the elected Bodies such as the Senate, the Syndicate and the Academic Council have been superseded by an ordinance. Jadavpur University has fortunately escaped that fate, but no educationists can ignore this sign of the time.

এটা কার উক্তি? এটা ডঃ অম্লান দত্তের উক্তি। ডঃ অম্লান দত্তের স্থান হল না, ডঃ অরবিন্দ বোসের স্থান হল না। কেন না, ওঁদের মতের মিল হয় নি, ঝগড়া হয়েছে। আইনের গোলমাল সম্পর্কে আমি আর একটা কথা বলতে চাই, স্যার আশুতোষের একটা উক্তি আমি এখানে উল্লেখ করছি। তিনি ১৯২২ সালে বলেছিলেন —

Take it from me that as long as there is one drop of blood in me I will not participate in the humiliation of this University. This University will not be manufactury of slaves; we want no control, we want to teach freedom, we shall inspire the rising generation with thoughts and ideas that are high and as no long we shall not be a part of the Secretariat of the Government.

আজকে ঠিক তাই করতে যাচ্ছি। আমি একটা প্রশ্ন করতে চাই আইন সম্বন্ধে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্নের জবাব চাই। উনি এই যে বিল উত্থাপন করেছেন, কতদূর দেখেছেন আমি জানি না। অনেকে বলেছেন যে আমি কিছু দেখি নি। আমি আইনের কথা বলতে চাই, আপনি সেকশন ২ (সি) দেখুন, —

Minister has been defined, Minister means Minister-in-charge of the Department of Education, Govt. of West Bengal, Minister-in-charge of Higher Education in the Department of Education, Govt. of West Bengal.

আমাকে বলা হল —

''Provided that nothing in this clause shall affect the power of the Chancellor or the Vice-Chancellor under the Act, Statutes, Ordinances, etc.

এবং প্রো-ভাইস-চ্যান্সেলরের কথা বলি নি, তাঁকে তাড়াতে পারবেন না, ভাইস চ্যান্সেলরকে তাড়াবেন।

If the post of the Vice-Chancellor becomes vacant for any reason, the same shall be filled up by the Chancellor in consultation with the Minister and the Chairman, University Grants Commission.

অর্থাৎ ভাইস চ্যান্সেলরের বেলায় মিনিস্টার-ইন-চার্জ অব হায়ার এডুকেশন, তিনি করবেন। কিন্তু অন্য ব্যাপারে আন্ডার দি ইউনিভার্সিটি অ্যাক্ট যদি প্রো-ভাইস-চ্যান্সেলর চাকুরি পেয়ে চলে যান তাহলে আন্ডার দি ইউনিভার্সিটি অ্যাক্ট দায়িত্ব নিতে হবে। কারণ পাওয়ার ভেস্ট করছেন আন্ডার দি ইউনিভার্সিটি অ্যাক্ট তাহলে ঝগড়া লেগে যাবে পার্থ বাবুর সঙ্গে মিনিস্টার মিনস দি মিনিস্টার অব এডুকেশন — দেয়ার ইজ নো মিনিস্টার অব এডুকেশন।

[6-40 — 6-50 P.M.]

এখন এটাকে এই অ্যাক্ট অনুসারে —

Minister of Education under the University Act. Who is that person I want to know.

প্রো-ভাইস চ্যান্সেলার চলে গেলে —

Who is that person who is going to be appointed, where is the Minister of Education.

(সরকার পক্ষ থেকে গোলমাল)

যারা বুঝতে পারছেন না তারা দয়া করে আমাকে একটু বলতে দিন, যদি বুঝতে না পারেন তাহলে আমি পরে বুঝিয়ে দেব। তার পর আরেকটা জিনিস —

The Chancellor shall have powers; the Chancellor is not bound to consult with regard to election.

এরা ইলেকশন করবে? দি চ্যান্সেলার আন্ডার সেকশন ১০ এবং ১২ অফ দি প্রেজেন্ট অ্যাক্ট — যেটা এবলিসড হয় নি, রিপিল হয় নি।

The Chancellor is required to consult the Minister in regard to appointment of Pro-Vice-Chancellor.

সে এখন জন্মায় নি। আর চ্যান্সেলার কি করবেন —

Power to decide questions as to the law for being chosen as and for being member of any electing body like senate, etc.

সেখানে কিন্তু কোনও বক্তব্য নেই। অথচ মিনিস্টার এখানে কথা দিচ্ছেন যে ইলেকশন হবে। তার মানে তিনি চ্যান্সেলারকেও তিনি নিজের হাতে দোস্তি করে নেবেন এবং তাকে ভিজিটার করবেন না, যেটা ইউ. জি. সি. বলেছিল তাকে ভিজিটার করা এবং তিনটা নাম থেকে নিলে উনি বলেছেন কিন্তু জহরলাল ইউনিভার্সিটি ইজ এ মডেল ওয়ান — সেটাও উনি করলেন না। তিনটা নাম থেকে ভি. সি. করা হবে তাও করলেন না চ্যান্সেলার, মিনিস্টার অ্যান্ড চেয়ারম্যান অফ দি গ্রান্টস কমিশন — তার মানে কি — কে হবে যে বেশি তেল দিতে পারবে অর্থাৎ কিনা শম্ভু বাবুর দোসর — তাও শম্ভু বাবুর দোসর হলে হবে না, শম্ভু বাবুকে কে পাত্তা দেয় — প্রশান্ত শূরের দোসর হতে হবে। প্রশান্ত শূরের দোসর যদি হয় তাহলে সে চাকরি পাবে। সুতরাং আমি এই বিলে কোনও জাস্টিফিকেশন দেখতে পাচ্ছি না। স্যার এখানে আমি আলাদা করে না বলে দুটো অ্যামেন্ডমেন্ট এক সঙ্গে বলে দিচ্ছি। যে পেপারগুলি এখানে প্রেজেন্ট করা হয়েছে আমি তার সম্বন্ধে নূতন করে কিছু বলতে চাই না। একটা জিনিস সম্বন্ধে বলতে চাই এটা যদি টেম্পোরারি বডি হয়ে থাকে তাহলে তাদের পাওয়ার থাকা উচিত নয় — এফিলিয়েশন দেওয়া কিম্বা নন এফিলিয়েশন দেওয়া — এই পাওয়ার থাকা উচিত নয় যে তারা ডিস অ্যাফিলিয়েট করতে পারবে কি পারবে না — তাদের তো পাওয়ার দেওয়া উচিত নয় যে তারা কোনও কলেজের অ্যাডমিনিস্ট্রেটর হবে কি হবে না — এই সব পাওয়ার তাদের দেওয়া উচিত নয় — এরা তো বশংবদ এরা তো এদের চাকরি করতে এসেছে — এদের কথা মানে, মন্ত্রী কি নিজে জানেন না — বর্ধমান রাজ কলেজের প্রিন্সিপ্যালকে সাড়ে চার বছর ধরে ঘুরাচ্ছেন — একবার বলছেন যে হাঁ ওকে তাড়াব আবার বলছেন তাড়াব না — উনি একটা অর্ডার

পাঠালেন সেই অর্ডারকে কোয়াশ করা হল — টেলিফোনে জানিয়ে দেওয়া হল যে অর্ডারটা ইললিগ্যাল, শম্ভুবাবুর অর্ডার কোয়াশ করা হল, তাকে বলা হল এই রকম ভাবে তুমি তাকে তাড়াতে পার না, চ্যালেঞ্জ করা হল কিন্তু তার পরের দিন তাকে ঢুকতে দেওয়া হল না। এস.ডি.ও. তিনি সেখানকার অ্যাডমিনিস্ট্রেটর তিনি গেটে তালা চাবি দিয়ে দিলেন।

এঁরা সব প্রফেসার মহলে একেবারে চিরকাল চিরস্মরণীয় হয়ে থাকবেন। আমি শুধু ভাবছিলাম, হাত তুলে যখন হরি হরি বলছেন, কাকে হরণ করছেন, ভাবের ঘরে হরণ? এই ভাবের ঘরে হরণ কতদিন চলবে, স্যার, এই —

Insincerity of purpose in sincerity of what you say, what you believe, what you do and insincerity of what you think there must be an end to it. Otherwise there would never be any change in the society.

কিসের অন্যায় ছাত্রদের? আপনারা যাঁরা নেতা বলে পরিচয় দেন তাঁরা যদি কথা বারেবারে পরিবর্তন করেন তাহলে কি করে হবে? আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে ইউনিভার্সিটিতে কি গোলমাল, আজকে যে কথা শুনলাম সেটা আমার বিশ্বাস করতে মন চায় না, যদি বানানো সাজানো ঘটনা না হত তাহলে বিলেই থাকত, ইউনিভার্সিটির গোলমালে যে কথা ১৯৫০ সালে জ্যোতি বাবু বলেছিলেন যে হাইকোর্টের জাজকে চেয়ারম্যান করে একটা হাই পাওয়ার কমিটি করে কমিশন করা হোক যে কি গোলমাল আছে এবং সেই গোলমাল কিভাবে মিটানো যায় ইন দি ম্যাটার অব অ্যাডমিনিস্ট্রেশন এবং হাইকোর্টের জাজকে সেই ক্ষমতা দেওয়া হোক —

High Court Judge to preside over the Committee ..... I support my resolution and I request my friends to support this, not only for your own sake, but for the sake of your children, for the sake of the next generation, for your own self respect and for the purpose of the respect of the great ones who have given birth to this.

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের অত্যন্ত স্পষ্ট ভাবে জানিয়ে দিতে চাই যে তাঁদের শত প্ররোচনা সত্ত্বেও বামফ্রন্ট সরকার কিছুতেই বিশ্ববিদ্যালয়ের অটোনমি এবং অ্যাকাডেমিক ফ্রিডমকে ক্ষুন্ন হতে দেবে না। স্পিকার মহোদয়, যাঁরা অ্যাকাডেমিক ফ্রিডমের কথা বলছেন, মাননীয় সদস্য ভোলা সেন কি জানেন না গত পাঁচ বৎসর বিশ্ববিদ্যালয় এবং বিভিন্ন মহাবিদ্যালয়ের বহু অধ্যাপক এবং বিশিষ্ট শিক্ষাবিদদের বহু কলেজ থেকে বহিস্কার করা হয়েছিল, উনি কি জানেন না উনি যে রাজ কলেজের কথা বলেছেন সেই রাজ কলেজে সিনিয়রিটি ছিল না তা সত্ত্বেও জোর করে ডিঙ্গিয়ে যেহেতু সেখানকার কংগ্রেস মাস্তান প্রদীপ ভট্টাচার্যের লোক বলে তাকে সিনিয়র করা হয়েছিল, তিনি কি জানেন না যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ২২ জন শিক্ষাকর্মীকে ঐ জরুরি অবস্থাকালীন সময়ে ইউনিভার্সিটি থেকে বের করে দেওয়া হয়েছিল, উনি কি জানেন না যে চাঁচোলের মহাবিদ্যালয়ের অধ্যক্ষকে মিসায় গ্রেপ্তার করে রেখে দেওয়া হয়েছিল, উনি কি

জানেন না — আমি বিষ্ণু বাবুকে জিজ্ঞাসা করি, আপনি কি জানেন না আপনার দলের একজন মাননীয় সদস্য শ্রী হরিপদ ভারতী মিসাতে গ্রেপ্তার হয়েছিল? অ্যাকাডেমিক ফ্রিডম ছিল? কিন্তু আজকে বামফ্রন্ট সরকার হওয়ার পরে আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি মিসাতে যে সমস্ত অধ্যক্ষ ও অধ্যাপক গ্রেপ্তার হয়েছিলেন আমরা তাঁদের পুনর্বাহাল করব, আমরা বলেছি যে আজকে যে সমস্ত বিভিন্ন বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয়েতে কোনও অধ্যাপক ও কর্মচারী সে যে কোনও মতই পোষণ করুন না কেন তার জন্য তাঁদের চাকরি ক্ষতম করবে না। আপনারা জানেন, অ্যাকাডেমিক ফ্রিডম বলতে একথা বিশ্বাস করি যে আমি আমার মতকে পোষণ করতে পারব, আমি স্বাধীন ভাবে অন্তত লিখতে পারব, আমি স্বাধীন ভাবে আমার গণতান্ত্রিক মতকে প্রকাশ করতে পারব। কিন্তু গত পাঁচ বৎসরে কি সেই অবস্থা ছিল? আজকে বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ শিক্ষকদের এই গণতান্ত্রিক অধিকারকে তাঁরা রক্ষা করার চেষ্টা করবে। অটোনমির কথা বলছেন, অটোনমির কথা এখানে বারবার বলা হয়েছে, অটোনমি বলতে আমরা বুঝি সিলেকশন অব স্টুডেন্ট-এর ক্ষেত্রে অটোনমি আপনাদের ছিল — একটা রিপোর্ট পড়ে দিচ্ছি, মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় তা দেখেছেন বোধ হয়।

[6-50 — 7-00 P.M.]

রিপোর্ট অব দি এডুকেশন কমিশন-এ অটোনমি সম্পর্কে বলা আছে —

The selection of the students, the appointment and promotion of teachers, the determination of course of study — proper steering of the University principally lies in three fields.

আমি জিজ্ঞাসা করছি এই সিলেকশন অব দি স্টুডেন্ট-এর ক্ষেত্রে আমি দেখছি গত ৫ বছরে বিশ্ববিদ্যালয়ের, মহাবিদ্যালয়ে ছাত্র ভর্তির ব্যাপারে কিভাবে সিলেকশন হয়েছে, ছোরা দেখিয়ে, পয়সা দিয়ে, উৎকোচ দিয়ে বিশ্ববিদ্যালয়ে যারা অপেক্ষাকৃত কম মেরিটোরিয়াস তাদের ভর্তি করা হয়েছে, যারা মেরিটোরিয়াস তাদের ভর্তির সুযোগ দেওয়া হয় নি। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কোনও অভিযোগ করতে পারবেন কি যে কোনও বিশ্ববিদ্যালয়ে, কোনও মহাবিদ্যালয়েই আমরা এই রকম নীতিকে প্রশ্রয় দিয়েছি কিনা? আমরা শিক্ষকদের প্রমোশনের ক্ষেত্রে শিক্ষকদের সিলেকশন-এর ক্ষেত্রে সম্পূর্ণ ভাবে বিশ্ববিদ্যালয়ের হাতে সমস্ত দায়িত্ব ছেড়ে দিয়েছি। কাজে কাজেই যেখানে আজকে অটোনমির প্রশ্ন আসছে, সেখানেই দেখতে পাচ্ছি এডুকেশন কমিশন অটোনমি যা ডিফাইন করে দিয়েছে, সেটা পুরোপুরি মানবার চেষ্টা করেছি। অটোনমির কথা বলছেন? মাননীয় সদস্য শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী অনেক জোরালো ভাষায় বক্তৃতা করেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনারই দলের কেন্দ্রীয় মন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র, রাজস্থানে জনতা সরকার আছে, আমি তাঁকে জিজ্ঞাসা করছি, সেখানে বিশ্ববিদ্যালয়গুলিকে অধিগ্রহণ করা হয়েছে কিনা? আমার সঙ্গে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর আলোচনা হয়েছে, শিক্ষা ক্ষেত্রে উপযুক্ত পরিবেশ রচনা করার জন্য প্রয়োজন হলে অস্থায়ী ভাবে অধিগ্রহণে তিনি পিছপা হবেন না। এই যে বিশ্ববিদ্যালয়ের অধিগ্রহণ ব্যবস্থা তাকে তিনি স্বাগত জানিয়েছেন, একথা আমি তাঁকে জানিয়ে রাখছি।

(নয়েজ)

বিশ্ববিদ্যালয়ের অটোনমি সম্পর্কে আমি মনে করি মাননীয় অধ্যক্ষ মহাশয়, অটোনমি সেখানেই ক্ষুন্ন হয় যেখানে দেখা যায় তার অধিকারকে সঙ্কুচিত করা হয়েছে, তার জন্য অন্তত দেখতে পাচ্ছি রিপোর্ট অব দি এডুকেশন কমিশন-এ বলা হয়েছে, বিহারে, মধ্যপ্রদেশে যেখানে অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে পি. এস. সি. অ্যাপয়েন্ট করে দিয়েছে, সেখানে মন্তব্য করা হয়েছে — বিশ্ববিদ্যালয়ের স্বাধীকার ক্ষুন্ন করা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় কোনও বিশ্ববিদ্যালয়ে অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে এই পি. এস. সি. বা এই ধরণের কোনও কমিশন এর কথা বলি নি, সেখানে বিশ্ববিদ্যালয়ের অধিকার আছে এক্সপার্ট দিয়ে সিলেকশন কমিটি করার, তাঁরাই তা অ্যাপয়েন্ট করে দেবেন। কাজে কাজেই অটোনমির প্রশ্নে আমরা অত্যন্ত সচেতন। এতদিন ধরে যেভাবে অটোনমি ক্ষুন্ন করা হয়েছে, আমরা সেই স্বাধীকারকে প্রতিষ্ঠা করতে চাই। শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে অটোনমির প্রশ্নে আমরা সোচ্চার। একটা বিশ্ববিদ্যালয়ের অটোনমি বলতে শুধুমাত্র তার শিক্ষা জগতের স্বাধীকার নয়, অর্থনৈতিক স্বাধীকারের প্রশ্নও আছে, ফিনান্সিয়াল অটোনমির প্রশ্নও আছে, যেখানে আমরা অন্তত দেখাতে চাই ফিনান্সিয়াল অটোনমির ক্ষেত্রে কি হওয়া উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে বিশ্ববিদ্যালয়ের অটোনমিকে পুরোপুরি প্রতিষ্ঠা যদি করতে হয়, তাহলে ফিনান্সিয়াল অটোনমির কথা আজকে অত্যন্ত জোরের সঙ্গে বলতে হবে এবং তার জন্য ইন্টার ইউনিভার্সিটি বোর্ড এবং ইউনিভার্সিটি অটোনমির কথা সেখানে স্পষ্ট ভাবে বলা হয়েছে —

In order to ensure autonomy for Universities it is important that the Finance Commission while allocating resources to states every five years should state as precisely as possible those considerations which have led it to allocate resources in a certain manner.

অত্যন্ত পরিষ্কার ভাবে বলেছি স্টেটের ক্ষেত্রে যেখানে রিসোর্স অ্যালোকেট করবে সেখানে অন্তত বিশ্ববিদ্যালয়গুলি সম্পর্কে পৃথক ভাবে তাদের জন্য অর্থ বরাদ্দ করার প্রয়োজন আছে এরই জন্য ফ্রন্ট সরকারের পক্ষ থেকে বিশ্ববিদ্যালয়ে আজকে অধিক ক্ষমতার কথা বলেছি রাজ্যের জন্য অধিক অর্থ বরাদ্দের জন্য দাবি তুলেছি। এই সেন্টার স্টেট রিলেশনের প্রশ্ন অত্যন্ত স্পষ্ট ভাবে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেন্টারের কাছে এবং বিভিন্ন রাজ্যের সরকারের কাছে রেখেছি। এই অটোনমি মানে শুধু মাত্র রাজনৈতিক স্বাধীকারের কথা বলছি না, অর্থনৈতিক ক্ষেত্রে অধিক অর্থ বরাদ্দের কথা বলেছি। রাজনীতির ক্ষেত্রে বলেছি আজকে যদি বিশ্ববিদ্যালয়ে অটোনমিকে পরিপূর্ণ রূপ দিতে হয়, তাহলে ফিনান্স কমিশন যে সুপারিশ করেছে, ইন্টার ইউনিভার্সিটি বোর্ড যে সুপারিশ করেছে, আজকে সোচ্চার হয়ে তা তুলে ধরবার প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে নিশ্চিত ভাবে এই অটোনমিকে পরিপূর্ণ রূপ দেবার ক্ষেত্রে এগিয়ে আসব, আমাদের বক্তব্য রাখার চেষ্টা করব।

পরিশেষে, মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন কতকগুলো বক্তব্য রেখে গিয়েছেন। আবার আমি বলব, আমি জানতাম তিনি একজন আইন বিশারদ। এখন দেখছি, তিনি আইনের এ, বি, সি জানেন না। আইন সম্পর্কে তাঁর কোনও জ্ঞান নেই। উনি এখানে বলছেন, এই বিল আমরা এনেছি যে ভাইস চ্যান্সেলর অ্যাপয়েন্ট করা হবে ইন কন্‌স্যালটেশন উইথ দি মিনিস্টার। আমি ওনার দৃষ্টি আকর্ষণ করছি। উনি দেখুন, —

Burdwan University Act, Section 16 (1); Kalyani University Act, Section 15 (1); North Bengal University Act, Section 18 (1); Rabindra Bharati University Act, Section 16 (1); Calcutta University Second (Amendment) Act, 1976, 2 (1).

প্রত্যেকটা জায়গায়, প্রত্যেকটা বিশ্ববিদ্যালয়ের, প্রত্যেকটা সংশোধনী আইনে এইটা আছে। ভাইস চ্যান্সেলর ইন কন্‌স্যালটেশন উইথ দি মিনিস্টার।

**(শ্রী ভোলা সেন এই সময় কিছু বলতে ওঠেন। কিন্তু তুমুল হট্টগোল ও বাধাদানের জন্য প্রতিবেদকদের আসন হইতে কিছু শোনা যায় না।)**

আমি যেকথা বলতে চাইছি, কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী আইন যেটা পাশ হয়েছিল, ১৯৭৬ সালে সেখানে পরিস্কার ভাবে লেখা আছে, —

Vice-Chancellor shall be appointed by the Chancellor in consultation with the Minister.

কাজে কাজেই মন্ত্রীর সম্পর্কে এখানে নূতন কোনও কথা বলা নেই। মাননীয় স্পিকার মহাশয়, উনি এখানে বলেছেন যে এই কাউন্সিলের হাতে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে — কোন কলেজকে ডিসঅ্যাফিলিয়েট করা হবে, কোন কলেজকে অ্যাফিলিয়েট করা হবে ইত্যাদি এই সম্পর্কে তিনি প্রশ্ন তুলেছেন। উনি যদি আইনটা ভাল করে পড়তেন তাহলে দেখতেন এই কাউন্সিলকে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে। আগে যেখানে সিনেট, অ্যাকাডেমিক কাউন্সিল ছিল, তাদের বিভিন্ন কাজের দায়িত্ব ছিল, সেখানে সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিলের যাবতীয় ক্ষমতা কিন্তু কাউন্সিলকে দেওয়া হয়েছে। কাজেই অল্প সময়ের জন্য, এই সামান্য সময়ের জন্য, সামান্য কয়েক মাস, এই কাউন্সিলের সমস্ত ক্ষমতা থাকবে। কারণ তা না হলে বিশ্ববিদ্যালয় চলতে পারে না। যদি দেখা যায় কোনও মহাবিদ্যালয় বা কলেজে গন্ডগোল হয়েছে এবং যদি দেখা যায় সেই কলেজের সেখানে থাকার দরকার নেই সেখানে ডিস অ্যাফিলিয়েট করার ক্ষমতা থাকবে। অ্যাফিলিয়েশন দেওয়ার ক্ষমতাও পর্ষদের থাকবে। অ্যাড হক কমিটি অ্যাপয়েন্ট করার ক্ষমতাও এই পর্ষদের থাকবে। নূতন কিছু ক্ষমতা দেওয়া হয় নি। সমস্ত ক্ষমতাই ছিল। উনি এখানে কতকগুলো নাম পড়ে গেলেন, ডিগনিটরিসের নাম, তাদের মধ্যে জাজও আছেন, বলে গেলেন ভাইস চ্যান্সেলর, রিডারস, প্রফেসারস ইত্যাদির কথা। উদ্দেশ্যটা কি? অস্থায়ী ভাবে অধিগ্রহণ করা হয়েছে। এক মাত্র উদ্দেশ্য কলকাতা

বিশ্ববিদ্যালয়ে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল সেই অচল অবস্থা দূর করার জন্য, এটাকে ভ্যায়াবল করার জন্য, গতিশীল করার জন্য, কর্মসূচি যাতে যথোচিত ভাবে পালন করতে পারে সেইজন্য আমরা একটা ছোট বডি করেছি। তাতে ৪০ জন সদস্য আছেন। উনি যে নামগুলো করলেন, আমি হিসাব করে দেখলাম প্রায় একশো জনের মতো হয়। কিন্তু সকলকে তো ৪০ জনের কমিটিতে নেওয়া সম্ভব নয়। আপনার যাবার সুযোগ হবে কিনা আমি জানি না, কিন্তু সিনেট সিন্ডিকেটের নির্বাচন হবে। তখন আপনি চেষ্টা করতে পারেন। কিন্তু যেতে পারবেন কিনা জানি না। কিন্তু আমরা বক্তব্য রেখেছি, বিশ্ববিদ্যালয়ের কাজকর্ম যাতে সুষ্ঠু ভাবে সম্পাদন করতে পারি, সেই জন্য এই বডি করা হয়েছে। অন্যান্য যে সমস্ত প্রস্তাব আমি সেই সমস্ত প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমি আশা করব মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন সহ সকলেই এই প্রস্তাব সমর্থন করে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য নূতন ভাবে প্রতিষ্ঠা করার ব্যবস্থা করবেন। বিশ্ববিদ্যালয়ের স্বাধীকার, এবং কলকাতা বিশ্ববিদ্যালয় সহ সমস্ত শিক্ষা জগতে শিক্ষার স্বাধীনতা পুনঃ প্রতিষ্ঠা করার ক্ষেত্রে আজকে বামফ্রন্ট সরকার যে নেতৃত্ব গ্রহণ করেছেন, আমি আশা করি, আপনারা শ্রদ্ধার সঙ্গে সহ মত নেবেন এবং আপনারা তার সঙ্গে সহযোগিতা করবেন।

[7-00 — 7-10 P.M.]

**অধ্যক্ষ মহাশয় ঃ** এখন প্রথমে আমি আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয় অস্থায়ী অধিগ্রহণ বিধেয়ক, ১৯৭৮ নিচ্ছি। আমি আগেই জানিয়েছি, মূল সংঘবদ্ধ তার উপর যে সংশোধন প্রস্তাবগুলি, সেগুলো নিয়মানুগ নয় বলে আমি বাতিল করেছি।

এখন আমি মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি। শ্রী ভোলানাথ সেন কর্তৃক আনীত এই প্রস্তাবে আছে "এই সভা পশ্চিমবঙ্গের রাজ্যপাল ১২ই জানুয়ারি, ১৯৭৮ তারিখে যে কলকাতা বিশ্ববিদ্যালয় (অস্থায়ী অধিগ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ জারি করিয়াছেন তার অনুমোদনে অস্বীকৃতি জ্ঞাপন করিতেছে"। এই প্রস্তাবের পক্ষে যাঁরা তাঁরা বলুন হ্যাঁ, এবং এই প্রস্তাবের বিপক্ষে যাঁরা তাঁরা বলুন না।

এখন ধ্বনি ভোটে বোঝা যাচ্ছে না পক্ষের সমর্থন বেশি অতএব এই প্রস্তাবটি অগ্রাহ্য হইল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এখনও যখন ওদের বিবেক বুদ্ধির উদয় হল না তখন আমরা এর প্রতিবাদে আমরা সভা কক্ষ পরিত্যাগ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারকে হরণ করবার চেষ্টা করা হচ্ছে তার বিরুদ্ধে আমরা জনতা পার্টির তরফ থেকে তীব্র নিন্দা করি এবং এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমরা সভা কক্ষ পরিত্যাগ করছি।

**(At this stage members of the Congress benches and the opposition benches walked out of the Chamber.)**

The motion that the Bill be circulated for eliciting public opinion there on was then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that the Calcutta University (Temporary Supersession) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clause 2**

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that in Clause 3(1), line 5, for the words "one year" the words "six months" be substituted.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমি ইহা গ্রহণ করছি না।

The motion was then put and lost.

The question the Clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4**

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that in Clause 4(c)(i), in line 5, after the words "Secondary Education" the words "six Members of the West Bengal Legislative Assembly nominated by the Speaker of the said Assembly" be inserted.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমি ইহা গ্রহণ করছি না।

The motion was then put and lost.

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the following proviso be added to Clause 4(c)(i), namely :—

writing to the secretary specifying clearly and precisely the matter to be raised :

Provided that the notice shall be accompanied by an explanatary note stating reasons for raising discussion on the matter in question. আপনারা যদি গুরুত্বপূর্ণ বিষয় মনে করেন তাহলে ২ জন মেম্বার নোটিশ দিন। স্পেসিফিক নোটিশ দিলে আমি বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে এই বিষয়ে আলোচনা করে দেখতে পারি। ইনহেরেন্ট পাওয়ার এক্সারসাইজ করাটা আমার ব্যাপার।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনি যে রুলিং দিলেন ভাল কথা তাহলে হাউস অ্যাডজোর্ন করুন। আমরা নোটিশ দিচ্ছি, আলোচনা হোক। এই ব্যাপারে যদি আলোচনা না হয় তাহলে সব স্টেল হয়ে যাবে। এটার গুরুত্ব থাকবে না। আপনি আধ ঘন্টা হাউস অ্যাডজোর্ন করে দিন। আপনি যে রুলিং দিয়েছেন তা আমরা মেনে নিচ্ছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এটার গুরুত্ব বিবেচনা করে এটা অ্যালাউ করবেন না?

**মিঃ স্পিকার ঃ** আপনারা বার বার বলছেন কেন? শ্রী কৃষ্ণদাস রায়; বলুন।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** "মেদিনীপুর জেলার বিভিন্ন স্থানে জমি দখল ও তজ্জনিত আইন শৃঙ্খলার গুরুতর অবনতি দেখা দেওয়ায় এবং ক্রমবর্ধমান আক্রোশ মূলকভাবে চুরি ডাকাতি, মারপিট আরম্ভ হওয়ায় জেলাবাসী আতঙ্কিত"

মেদিনীপুর জেলার নারায়ণগড় বিধানসভা এলাকার বিভিন্ন অঞ্চলে বিশেষত ১০নং অঞ্চলে একদল সি.পি.এম বলিয়া কথিত ব্যক্তিগণ মাঠের পর মাঠ লাঙ্গল করে যাচ্ছে এবং জোর করে, ভয় দেখিয়ে বর্গারেকর্ড করা হচ্ছে। বাধাদানকারিদের উপর দিনে মারপিট হচ্ছে এবং রাতে অস্ত্রাদি সহ খুন জখম করে ডাকাতি হচ্ছে। এ সম্বন্ধে ঐ এলাকার বেলদা থানাতে কতকগুলি কেস দায়ের হওয়া সত্ত্বেও দোষিব্যক্তিগণ যেহেতু সি.পি.এম সমর্থক সেই কারণে তাদের উপর উপযুক্ত ভাবে আইন প্রয়োগ করা হচ্ছে না, জেলার বিভিন্ন স্থানে এইভাবে অরাজকতার সৃষ্টি হচ্ছে, আইন শৃঙ্খলা রক্ষার ভার একটি দলের হাতে চলে গেছে।

এমতাবস্থায় অদ্যকার সভার কার্য মূলতুবি রাখিয়া সামগ্রিক ভাবে আইন শৃঙ্খলার অবনতির উপর আলোচনা হউক।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬.৩.৭৮ তারিখে সংবাদপত্রে প্রকাশ যে, গত ৫.৩.৭৮ তারিখে দক্ষিণ ২৪ পরগনার ফলতা থানার অধীন চাকা গ্রামের ৭০ বৎসর বয়স্ক রহিম বক্স ও তার ৬ বৎসর বয়স্কা নাতনি আমিনাকে হত্যা করা হইয়াছে এবং বাড়ির ২০ বৎসর বয়স্কা এক যুবতিকে অপহরণ করা হইয়াছে। এই ঘটনায় ঐ এলাকায় এক চরম সন্ত্রাসের সৃষ্টি হইয়াছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যাইতে পারে যে বিগত কয়েক মাস যাবৎ হত্যা, ডাকাতি, ছিনতাই, চুরি এগুলি যেন পশ্চিমবাংলায় নিত্ত নৈমিত্তিক ঘটনায় পরিণত হইয়াছে পশ্চিমবাংলায় কোনও আইন শৃঙ্খলা আছে বলিয়া জনসাধারণ মনে করিতেছেন না।

অতএব অদ্যকার সভা মুলতুবি রাখিয়া এ বিষয়ে বিস্তারিত আলোচনা করা হউক।

**শ্রী এ.কে.এম হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

খবরে প্রকাশ, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কুড়ি হাজার পরীক্ষার্থির ট্যাবুলেশন শীট নিখোঁজ, খাতার ঠোঙা বিক্রি হচ্ছে। ১৯৭৭ সালের বি.এ. বি.এস.সি. পার্ট ওয়ান পরীক্ষার ২০ হাজারের মতো পরীক্ষার্থির ট্যাবুলেশন শীট নিখোঁজ, বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ তার হদিশ করতে পারছেন না। ঐ পরীক্ষার বেশ কিছু উত্তরপত্র বাজারে ঠোঙা হয়ে দেখা দিয়েছে। বুধবার বালিগঞ্জে একটি দোকানে উত্তর পত্র দিয়ে বানানো কয়েকশো ঠোঙা পাওয়া যায়। মোট পার্টওয়ান পরীক্ষার্থির মধ্যে কুড়ি হাজারের ট্যাবুলেশন শীট বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের হাতে আসে নি, এর ফলে শিক্ষাক্ষেত্রে দারুণ অরাজকতার সৃষ্টি হয়েছে। এ সম্পর্কে আমি প্রস্তাব করছি যে, এই বিষয়ের আলোচনার জন্য সভা তার কাজ আপাতত মুলতুবি রাখুন।

**Shri Rajani Kanta Doloi :** Inefficiency of the Council of the Calcutta University nominated by the present Government. Large number of bags of answer scripts of Calcutta University B.A. B.Sc., Part-I examination held in 30th August, 1977 found in the grocers' shop in South Calcutta. The tabulation sheet of the 20 thousand examinees have also been lost. The results of this examination have not yet been published. This is a clear evidence of the irregularities which have cropped up in the University after the present Government has superseeded the University. This is a deliberate conspiracy to destroy the education system and to create unrest among the students for some ulterior motives. The answer papers and the tabulation sheets should have been in the custody of the University authority but it has been found from the grocer's shop of south Calcutta in the locality where a prominent C.P.M. leader stays. This House should discuss the matter and demand a judicial enquiry to find out to what extent this C.P.M. leader is involved in this conspiracy and also to ascertain the full facts and circumstances under which these papers have been brought out from the University and how the tabulation sheets were lost and the names of the guilty persons who are involved in this heinous crime. This shameful incident have created doubts and suspicion in the minds of the general public that the University now controlled by C.P.M. will no longer be able to serve the educational interest of the people of West Bengal.

**শ্রী কিরণময় নন্দ :** অধ্যক্ষ মহাশয়, আমরা অত্যন্ত উদ্বেগের সহিত লক্ষ্য করছি কলকাতা বিশ্ববিদ্যালয়ের কার্যকলাপ বাংলায় যুব অসন্তোষ ডেকে আনছে। পরীক্ষা ব্যবস্থাকে সম্পূর্ণ প্রহসনে পরিণত করে লটারির মাধ্যমে কিছু ছাত্রকে পাশ করানো হচ্ছে। হাজার হাজার ছাত্রের ভবিষ্যৎকে নিয়ে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ ছিনিমিনি খেলছেন। এবারের মতো

পরীক্ষা সংক্রান্ত বিষয়ে কর্তৃপক্ষের এইরূপ ব্যাপক দুর্নীতির ঘটনা আর কখনও ঘটেনি। কুড়ি হাজার পরীক্ষার্থির ট্যাবুলেশন শীট নিখোঁজের খবর আজকের আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে। ইতিপূর্বে বি কম পার্ট ওয়ান পরীক্ষার্থিদের দাবিকে উপেক্ষা করে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রেস মার্কের মাধ্যমে নিজেদের দুর্নীতিকে ধামা চাপা দিতে চাইছেন এবং বর্তমানের কাউন্সিলও সেই দুর্নীতির ভাগিদার হয়েছেন—যার পরিণতি স্বরূপ ছাত্রদের উপর লাঠিচার্জ হল জেলে ঢোকানো হল এবং মুখ্যমন্ত্রীও পুলিশের এই কাজকে তারিফ করলেন। ছাত্রদের 'গুন্ডা' আখ্যা দিয়ে এই সরকার বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের দুর্নীতিতে আরও মদত যোগাচ্ছেন। অবিলম্বে বিশ্ববিদ্যালয় কাউন্সিল বাতিল করা হউক এবং পূর্ণাঙ্গ তদন্তের জন্য একটি কমিশন নিয়োগ করা হউক। হাজার হাজার অভিভাবক কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান ঘটনাগুলির পরিপ্রেক্ষিতে কিং কর্তব্যবিমূঢ় এবং এর দ্বারা ছাত্র অসন্তোষও এমন এক ভয়াবহরূপ নিতে পারে যা এই রাজ্যের পক্ষে মঙ্গলজনক হবে না এবং এই সরকার পুলিশ বাহিনী দিয়ে তার মোকাবিলাও করতে পারবেন না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

মিঃ স্পিকার ঃ আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ— যথা

১) পলতায় ঘুঘুর বাসা— শ্রী রজনীকান্ত দোলুই।

2) Lost of tabulation sheets of 20 thousand examinees of Calcutta University—Shri Rajani Kanta Doloi, Shri Janmejoy Ojha, Shri Prabodh Chandra Sinha, Shri Swadesh Ranjan Maji, Shri Habibur Rahaman, Shri Shamsuddin Ahmed, Shri Kazi Hafizur Rahaman, Shri Krishna Das Roy, Shri Jayanta Kumar Biswas and Shri Kripa Sindhu Saha.

3) Demand of the teaching and non-teaching staff of Ramkrishna Mission Shilpapith at Belghoria—Shri A.K.M. Hassanuzzaman.

4) Mysterious death of Miss M. Chakraborty, an Operator of Bhatpara Telephone Exchange at Kankinara, 24-Parganas—Shri Rajani Kanta Doloi.

5) বি.এ. বি.এস.সি পার্ট-ওয়ান পরীক্ষার ফল প্রকাশের আগেই দোকানে খাতা পাওয়ার ঘটনা—শ্রী সুনীতি চট্টরাজ।

I have selected the notice of Shri Rajani Kanta Doloi, Shri Janmejoy Ojha, Shri Prabodh Chandra Sinha, Shri Swadesh Ranjan Maji, Shri Habibur Rahaman, Shri Shamsuddin Ahmed, Shri Kazi Hafizur Rahaman, Shri Krishna Das Roy, Shri Jayanta Biswas and Shri Kripa Sindhu Saha on the subject of loss of tabulation sheets of 20 thousand examinees of Calcutta University.

Hon'ble Minister may please make a statement on the subject today, if possible, or give a date.

[2-10 — 2-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা সংক্রান্ত সংবাদ আজকে বিভিন্ন সংবাদ পত্রে প্রকাশিত হয়েছে। সংবাদটি নিঃসন্দেহে গুরুত্বপূর্ণ এবং এই সংবাদকে লক্ষ্য করে আমরা যথেষ্ট গুরুতর উদ্বেগ প্রকাশ করছি। এই সংবাদ দেখার সঙ্গে সঙ্গে V.C.-র সঙ্গে যোগাযোগ করি, তিনি সংবাদটি দেখেন এবং তার বিভাগে অনুসন্ধানও করেন। সংবাদ সম্পর্কে আমাদের বিশ্ববিদ্যালয়ে নব নির্বাচিত কাউন্সিলের সদস্যদের সঙ্গে আলোচনা করি। তাঁরা সকলেই যথেষ্ট গুরুত্ব আরোপ করেন এবং উদ্বেগ প্রকাশ করেন। আপনারা সকলেই জানেন যে, সে বিষয়ে সংবাদ পরিবেশিত হয়েছে সেই পরীক্ষা হয়েছে ১৯৭৭ সালের August মাসে। সেই পরীক্ষার খাতা বিভিন্ন পরীক্ষকের কাছে গেছে। নিয়ম হচ্ছে হেড একজামিনার এবং কোয়ার্ডিনেটার এগুলি সম্পর্কে দায়িত্ব গ্রহণ করেন ও বিশ্ববিদ্যালয়ে জমা দেন। কিন্তু তারপূর্বে এই খাতাগুলি কি ভাবে বাজারে এল ট্যাবুলেশনে তার হদিশ পাওয়া যাচ্ছে না। সমস্ত বিষয় অনুসন্ধান করার জন্য V.C. কে অনুরোধ করেছি। আজকে পর্ষদের সভা আছে। সেখানে V.C. Report রাখবেন। আমরা অনুরোধ করেছি অবিলম্বে যেন এবিষয়ে তদন্ত কমিশন গঠন করা হয়। এই প্রসঙ্গে উল্লেখ করব যে অনেকে বলেছেন নূতন পর্ষদ হওয়া সত্ত্বেও ঘটনাগুলি হচ্ছে কেন? এটা জানা দরকার পর্ষদ হয়েছে January মাসে Examination হয়েছে গত August মাসে। দুর্ভাগ্য ক্রমে We have unhavited the legacy of the past. আমরা অতীতের সমস্ত জঞ্জালের ভার গ্রহণ করেছি।

(গোলমাল)

সরকারপক্ষ থেকে অত্যন্ত দৃঢ় ভাবে জানাতে চাই বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করেছি অতীতের সমস্ত জঞ্জাল মুক্ত করে প্রশাসনকে পরিচ্ছন্ন করুন। আপনার মাধ্যমে জানাতে চাই যে শিক্ষা পদ্ধতিকে বানচাল করার জন্য, বিশ্ববিদ্যালয়কে আরও খারাপের দিকে নিয়ে যাওয়ার জন্য এক শ্রেণীর কংগ্রেসভুক্ত অধ্যাপক প্রয়োজন হলে তাদের নামের তালিকা দিতে পারি যারা পরীক্ষার খাতা নিয়ে Burgling করছেন এবং ছাত্র পরিষদের কিছু সভ্য এরমধ্যে আছেন। এই অবস্থা সরকার বরদাস্ত করবেন না। পরিশেষে বলতে চাই আপনার কাছে একটা পূর্ণাঙ্গ Report পেশ করব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। আজকে মাননীয় মন্ত্রীকে একটা স্টেটমেন্ট রাখার জন্য সকলে দাবি করেছিলাম, সেই স্টেটমেন্ট উনি দিলেন। কিন্তু দেবার সময় আজকে খবরের কাগজে যেটা বেরিয়েছে সে সম্বন্ধে উনি বললেন আগেকার দিনের জঞ্জাল, এটা উনি বলতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনি ডিসকাশন করছেন, এটা পয়েন্ট অব অর্ডার নয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, আমি কোনও পয়েন্ট অব অর্ডার তুলছি না। আপনি কিছুক্ষণ আগে একটা রুলিং দিয়েছেন, ভবিষ্যতের জন্য এটা প্রিসিডেন্ট হয়ে থাকল। কারণ, এ পক্ষের ওপক্ষের সবাইকে স্বীকার করতে হবে যে বিষয়টা খুব গুরুত্বপূর্ণ। মাননীয় অধ্যাপক ঘোষ তিনি নিজেও স্বীকার করেছেন যে বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

**(গোলমাল)**

একটা কথা পরিষ্কার হওয়া দরকার যদি এইরকম বাধা দেওয়ার চেষ্টা করা হয় তাহলে বলুন আমরা হাউস ছেড়ে চলে যাচ্ছি। আমরা কারোর দয়ায় এখানে আসিনি। আপনাদের বলার সময় আমরা কেউ বাধা দিইনি।

**(তুমুল হট্টগোল)**

স্যার, যখন এই বিতর্ক উঠল তখন আপনি ১৯৪ ধারার প্রতি দৃষ্টি আকর্ষণ করলেন। এই হাউসে ১৯৪ ধারায় কয়েকবার আলোচনা হয়েছে, আপনি যখন বিরোধী পক্ষে ছিলেন তখন একবার আলোচনা হয়েছে। রুল ৫৯ এবং রুল ১৯৪ এরমধ্যে তফাৎ কোথায়। রুল ৫৯ অনুযায়ি অ্যাডজোর্নমেন্ট মোশনের যাবতীয় বিধান এবং রেওয়াজ সমস্তগুলি কমপ্লাই করা হয়েছে, অ্যাকমপ্যানিইং নোটিশ দেওয়া হয়েছে, স্টেটমেন্ট দেওয়া হয়েছে এবং রুল ৫৯ এ বলা হচ্ছে ইট মাস্ট বি এ ম্যাটার অব আর্জেন্ট পাবলিক ইমপর্টান্স। রুল ১৯৪ দেখুন, সেখানে বলা আছে ইট মাস্ট বি এ ম্যাটার অব আর্জেন্ট পাবলিক ইমপর্টান্স। সুতরাং পার্থক্য হচ্ছে আপনার লিভ নিতে হচ্ছে, দুটো জায়গায় আপনার অনুমতি নেওয়া দরকার। বলুন ১৯৪ এ দু'জন মাননীয় সদস্যের সই থাকলে হতে পারে। সেজন্য রুলের প্রতি যখন দৃষ্টি আকর্ষণ করলেন তখন বলেছিলেন আপনার রুলিং অনুযায়ী আমাদের একটা সুযোগ দিন, আমরা যেকোনও বিরোধী পক্ষের দুজন সদস্য সই করে দেব। মাননীয় দেবপ্রসাদ সরকার সেই প্রশ্ন তুলেছিলেন। কিন্তু তারপর আপনি নতুন পদ্ধতি নিলেন। হাউসের অধিকার রক্ষা করার জন্য আপনি সুযোগ দিয়েছেন, অধ্যাপক ঘোষ নিজে স্বীকার করেছেন যে তিনি নিজে উদ্বিগ্ন, তবে তিনি যে কমেন্ট করলেন তার কোনও মানে হয়না। কমেন্ট এক তরফা হতে পারে না। কালকে নির্মল বোস, অমল রায়, অমিয় ব্যানার্জি, মাননীয় শিক্ষামন্ত্রী স্বয়ং, বিষ্ণুকান্ত শাস্ত্রী, সন্দীপ দাস, সকলেই বলেছেন যে আমরা স্বাধিকার রক্ষা করতে চাই, ইউনিভার্সিটিকে জঞ্জাল মুক্ত করতে চাই, দুর্নীতি দূর করতে চাই, এটা আমাদের বক্তব্য। টেক ওভার, সুপারসেশন এটাই কিওর অল নয়, এটা হলে সমস্যার সমাধান হয়ে যাবে এটা কেউ মনে করেন না। নানা কারণে ঘটনা ঘটছে, সেজন্য আলোচনা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় যখন নিজে স্টেটমেন্ট করলেন তখন হাউসের মেম্বারদের এটা রাইট, এই ব্যাপারে আপনাকে প্রোটেকশন দিতে হবে। এবং সেই রাইটটা রক্ষা করতে হবে। আমাদের আলোচনার সুযোগ দিতে হবে। কারণ মাননীয় মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট হাউসের কাছে রাখলেন, যদি এটাই সত্য হয়, আপনি যা বলছেন, সেই কারণগুলো আমাদের বলবার সুযোগ দিতে হবে, এটা সত্য কি না যাচাই করার জন্য। তাহলে আপনারা আমাদের একটা দিন ঠিক করে বলুন, সেইদিন আমরা আলোচনা করব। তা যদি না হয় তাহলে আপনি যে রুলিং দিলেন আপনি এক হাত দিয়ে আমাদের রুলিংটা দিলেন, আর এক হাত দিয়ে আমাদের অধিকারটা কেড়ে

নেওয়ার সামিল হয়ে যাবে। এইজন্য আমি বলছি, এটাকে হার্মনাইজ করা দরকার। আমাদের প্রটেকশন দিন।

**মিঃ স্পিকার ঃ** কেড়ে নেওয়ার দরকার হবে না, এইজন্য যে আমি তো অবগত ছিলাম যে এটা কলিং অ্যাটেনশনের উপর আছে এবং বিবৃতি দেওয়া হতে পারে। সুতরাং মন্ত্রী মহাশয় যখন বিবৃতি দিয়েছেন তখন আপনারা একটা সুযোগে জানতে পেরেছেন। এখন আপনারা যেটা বলছেন, আবার ১৯৪এ যদি নোটিশ দেন, আমি আলোচনা করে দেখছি বিজনেস অ্যাডভাইসারি কমিটির মেম্বারদের ডেকে, যদি সময় হয়, এটা করা যাবে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** এটা বিজনেস অ্যাডভাইসারি কমিটির ব্যাপার নয়। Most respectfully I beg to differ. You are the custodian of the rights and privileges of the members of the House. This has to be taken up by the Hon'ble speaker. এই ডিসিসন আপনার ডিসিসন, বিজিনেস অ্যাডভাইসারি কমিটির ডিসিসন নয়। The Business Advisory Committee by a voting procedure can nullify the request of the opposition but the speaker is there to protect the opposition. ১৯৪-এ রাইট এক্সার্সাইজ করতে হবে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে, বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং-এ নয়, অতএব আমি অনুরোধ রাখছি, এটা যদি করেন, তাহলে কিন্তু আমাদের অধিকারকে খর্ব করা হবে। আপনাকে আপনার ডিসিসন নিতে হবে। আমরা রিসেসের মধ্যে যে কোনও দুজন মাননীয় সদস্য নোটিশ দেব। আপনি আমাদের এই রাইটটা প্রটেক্ট করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই বিষয়ে এখানে আলোচনা করা অত্যন্ত জরুরি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন, সেটা সার্কুলেট করা হোক। যাতে ঐ বিবৃতিটা আলোচনার সময় আমরা আমাদের সামনে রাখতে পারি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ২২৯-এ আপনি আজকে যে রুলিং দিলেন, এই রুলিংকে আমি চ্যালেঞ্জ করছি না। কিন্তু এতে সাধারণভাবে আমাদের অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে। এইজন্য আপনার কাছে আর একবার সাবমিশন রাখছি। আমি ২২৯ এ আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি এখানে যে বক্তব্য রেখেছেন, যে নিষ্পত্তি করেছেন, তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। একটা ম্যাটার অব আর্জেন্ট পাবলিক ইমর্প্ট্যান্স, ফর্মালি আপনার কাছে একাধিক মেম্বার টেবল করেছেন। আপনি হয় সেটাকে হাউসের ২৬ জন মেম্বারের কাছে লিভের জন্য জিজ্ঞাসা করতে পারেন, ইন সাপোর্ট অব দি মোশন টোয়েন্টি সিক্স মেম্বার আছেন কিনা, তা যদি না হয় তাহলে আপনি সরাসরি অস্বীকার করতে পারেন, আমি এটা গ্রহণ করলাম না। কিন্তু যে কথা বিরোধী দলের নেতা বলেছেন, আপনি আমাদের ১৯৪-এ নিয়ে যাচ্ছেন, এটা deviation from the normal practice. এবং Tabling of an adjournment motion is a right of the opposition. আপনি কি আমাদের এই রাইটকে ডিনাই করতে চাইছেন? এতবড় একটা গুরুতর বিষয় দ্বিতীয়ত আপনার কাছে নিবেদন, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে নিশ্চয়ই আপনি ৩৪৯-

এ স্টেটমেন্ট করতে দিয়েছেন, ৩৪৬ এরপর কোনও আলোচনা হয়না। কিন্তু শিক্ষামন্ত্রী মহাশয় তার বক্তব্যে যে অ্যালিগেশন এনেছেন, অতীতের ঘটনা, জঞ্জালের কথা, অতীতকে যে চিহ্নিত করবার চেষ্টা করেছেন শিফটিং দি রেসপন্সিবিলিটি, সেই বিতর্কিত বিষয়, ইট ইজ নট এ স্টেটমেন্ট অব ফ্যাক্টস, এটা ইনক্রিমিনেশন অব দি পাস্ট, সেখানে আমার বক্তব্য, ওরা এত চেষ্টা করেও আমাদের মুছে ফেলতে পারবে না, We have come here under the mandate of the people. আমাদের এখানে বক্তব্য রাখার সুযোগ আপনাকে দিতে হবে। যদি মন্ত্রী মহাশয়ের বক্তব্য এমন হত যে স্টেটমেন্টস অব ফ্যাক্টস তাহলে অন্য কথা, কিন্তু তিনি বক্তব্য বলবেন আর আমরা হজম করব, আপনি নীরবে বিচারক আসনে বসে থাকবেন তা হতে পারে না। সেইজন্য আপনার কাছে নিবেদন, আপনার কাছে আন্ডার ২২৫ আমাদের যে প্রিভিলেজ সেটা দিন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আপনার বক্তব্য শেষ হয়েছে? দেয়ার ইজ নো কোয়েশ্চেন There is no question of privilege.

I am not encroaching upon the privilege of the Members.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** আপনার দৃষ্টি আকর্ষণ করে ১৯৪, যেটা আপনি পড়েছিলাম, আমি তার একটা লাইন আপনার সামনে উল্লেখ করব।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলুন, তার দরকার হবে না। আমি আপনাদের সামনে পড়ে দিতে চাইছি অ্যাডজোর্নমেন্ট মোশন কিসের উপর হতে পারে, আর কিসে হতে পারে না,

"It has been held that an Adjournment Motion on a matter which can be raised during debate on the Motion of Thanks on the President's Address, Budget discussion, Motion on International situation, Motion regarding a matter of Public importance such as Food Policy etc. to be held in the same session is not in order. Similarly, a matter which can be raised under any other procedural device viz., Calling Attention notices, Questions, Short-notice questions, Half-an-hour discussion, Short-duration discussions etc. Cannot be raised through an Adjournment Motion". I am going on these lines and I will consider the admissibility under rule 194 and I have to consult the Leader of the House under Rule 195.

আমি কারও অধিকার কেড়ে নিয়েছি এই অভিযোগ বা দুঃখ আপনারা প্রকাশ করেছেন, সেটা আমি মোটেই মনে করি না। অ্যাডজোর্নমেন্ট মোশনের মধ্যে এটা আসতে পারে না বলেই আমার ধারণা। আপনাদের সামনে বাজেট সেশনে এখনও এডুকেশন মিনিস্টারের বাজেট আছে, এবং অন্যান্য পদ্ধতিও আছে, অন্য একটা পদ্ধতি সদস্যরা যা গ্রহণ করেছেন আমি অ্যালাউ করেছি, কাজেই কোনওরকমে এই হাউসের বিরোধী পক্ষের অধিকার খর্ব করা হয়েছে বলে আমি মোটেই মনে করতে পারিনা। এবং এই অ্যাডজোর্নমেন্ট মোশন রিজেক্টেড, ওয়ান নাইন্টিফোরে নোটিশ পেলে আমি হাউসের নিয়মানুযায়ি যা ব্যবস্থা করা যায় দেখব।

এখন আমি অন্য আলোচনায় যেতে বাধ্য। এখন বিভিন্ন বিষয়ে ৩৫১ অনুযায়ি উল্লেখ।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমি মেনশনের আগে আমি স্যার, হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই খুব গুরুত্বপূর্ণ বিষয়ে, যদিও প্রথম যেটা শুরু হয়েছে গুরুত্বপূর্ণ ব্যাপার, তবুও আমি বলছি আমার নিজের বিবেচনায় এটাও খুব গুরুত্বপূর্ণ। বিষয়টি হচ্ছে মাননীয় রাজ্যপাল তিনি জানেননা তার কয়েকটি কার্যকলাপ, আমরা লক্ষ্য করেছি, খুবই দুঃখজনক বলে মনে হচ্ছে। সুন্দরবন সম্বন্ধে .....

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার,

(গোলমাল)

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমার বলা হোক, তারপর আপনি বলবেন, আমারটা আই অ্যাম স্পিকিং অন কনস্টিটিউশনাল প্রপারটি..

(গোলমাল)

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা কি মেনশন করছেন না কি করছেন, বুঝতে পারছিনা।

**মিঃ স্পিকার ঃ** তিনি মেনশন করছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** হ্যাঁ, আমি মেনশন করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** আমাকে স্যার, দয়া করে একটি জিনিস জানতে দিন, আমরা ফলো করতে পারছিনা হাউসের গতি কিভাবে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এর আগে আমি যে বিবৃতি দিয়েছি, সেটা বুঝতে পেরেছেন? তাহলে হাউসের গতি বুঝতে পারবেন।

... (গোলমাল) ...

[2-30 — 2-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বৈধতার প্রশ্ন তুলছি। এখানে বিরোধীদলের নেতা রাজ্যপালের প্রসঙ্গ টেনে আনছেন। স্যার, আমি এই হাউসের কার্য পরিচালনা বিধির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যপাল সম্পর্কে, রাষ্ট্রপতি সম্পর্কে-হাউসের কোনওরকম আলোচনাকে প্রভাবিত করবার জন্য তাদের এখানে টেনে আনা যায় না। এই হচ্ছে বিধি। যদি সেই বিধি ভঙ্গ করে এখানে সেই প্রসঙ্গ কেউ উত্থাপিত করেন তাহলে সেটা আসতে পারে না। আমি এ সম্বন্ধে আপনার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার ঃ** এইরকম কোনও বিধি নেই। কাশিবাবু, আপনি বলুন, বিধিবহির্ভুত হলে আমি দেখব।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল, তিনি হলেন সরকারের সর্বোচ্চ শিখরে প্রতিষ্ঠিত ব্যক্তি। তিনি একটি ইন্সটিটিউশন। খবরের কাগজে দেখা যাচ্ছে

তিনি সুন্দরবন সফরে গিয়েছেন। এতে স্যার, আমাদের কোনও আপত্তি নেই, নিশ্চয় তিনি যাবেন। রাজ্যপাল যদি এইভাবে পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে ঘোরেন তাহলে সেটা ভাল কথা। রাজ্যপাল, দেখা যাচ্ছে সুন্দরবনের ক্যানিং এবং বিভিন্ন জায়গাতে ভাষণ দিয়েছেন। কিন্তু আমরা দেখছি একই প্ল্যাটফর্ম শেয়ার করছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিশিষ্ট নেতা শ্রী জ্যোতির্ময় বসু। তিনি সুন্দরবনের অন্যতম নির্বাচিত সদস্য পার্লামেন্টের। তিনি নিশ্চয় সুন্দরবনে যাবেন কোনও ব্যাপারে। কিন্তু সুন্দরবন থেকে নির্বাচিত আরও সদস্য আছেন—শ্রী শক্তি সরকার, হান্নান সাহেব, আরও অন্যান্য সদস্য আছেন। স্যার, এটা নিশ্চয় খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। রাজ্যপাল যেখানে বক্তৃতা করছেন তিনি কি বলছেন আমরা শুনেছি। রাজ্যপাল তার ভাষণে কিছু বলছেন না কিন্তু সেখানে মার্কসবাদী কমিউনিস্ট নেতা জ্যোতির্ময় বসু কি বলছেন? স্যার, 'স্টেটসম্যান' পত্রিকা নিশ্চয় একটি দায়িত্বজ্ঞানহীন কাগজ নয়, এটা একটা উচ্চ মর্যাদাসম্পন্ন কাগজ।

**(ভয়েস ঃ জ্যোতির্ময়বাবু কি এই হাউসের মেম্বার?)**

(গোলমাল)

না, তার দরকার নেই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি নির্দিষ্ট বিধির কথা এখানে উল্লেখ করছি। ৩২৩ নং বিধি, ৩২৪ এবং ৩২৫ নং বিধিতে আপনি দেখুন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আগে কাশীবাবুর বলা হয়ে যাক, তারপর আপনি বলবেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৮ই মার্চ, ১৯৭৮-এর কাগজে প্রথম পৃষ্ঠায় 'স্টেটসম্যান' লিখছে, Governor's assurance to the sunderban people, গভর্নরের সম্বন্ধে আমার কোনও বক্তব্য নয়। সেখানে লিখছে, মিঃ বাসু মানে জ্যোতির্ময় বসু" "Mr, Basu alleged that the Prime Minister had agreed to visit the area but " because of the activities of some Janata M.Ps he had to cancel the programme. This had harmed not only the Sunderbans, but the cause of the Janata Party as well, he added." জনতা পার্টি তার স্বার্থ দেখবে। আজকের কাগজেও ঠিক একই জিনিস আমরা দেখছি। আমার কথা হল এটা কি হচ্ছে? তাহলে স্যার, আমি বলতে চাই, It is not enough for the Governor to say that he is impartial, just and fair but it must be made to appear by his conduct that he is really so and above partisan politics.

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

স্যার, আপনি আমাকে বলতে দিচ্ছেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনি উল্লেখ করেছেন এবার আপনি বসুন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল, তিনি পার্টিজান পলিটিক্স করছেন।

**মিঃ স্পিকার ঃ** You are going beyond the limit.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** তাহলে, স্যার, as a protest we walk out. (At this stage the members of the Janata Party walked out of the chamber)

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনার কি পয়েন্ট অব অর্ডার আছে বলুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের নেতা তিনি এখানে গভর্নর সম্পর্কে যেসব উক্তি করলেন তা ডেরিগেটোরি তো বটেই এবং এই বিধিতে আপনি দেখবেন যে গভর্নর সম্পর্কে এই উক্তি সম্পূর্ণ বিধিবহির্ভুত ১নং হচ্ছে এখানে ৩২৮ এ পরিষ্কার করে বলা আছে A member while speaking shall not এবং তারপরে চলে যান ৬নং এ, use the President's or the Governor's name for the purpose of influencing the debate. অতএব এই বিধি যদি আমাদের মেনে নিতে হয় তাহলে পর এখানে রাজ্যপাল সম্পর্কে কোনও বক্তব্য রেখে এখানকার আলোচনাকে প্রভাবিত করা যায়না। এটা সম্পূর্ণ বিধিবহির্ভুত হয়েছে বলে আমি মনে করি। এই সম্পর্কে আমি আপনার রুলিং চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ স্পিকার ঃ** শুনুন, উনি বক্তব্য রাখার আগেই পয়েন্ট অব অর্ডার রেজ করেছিলেন কিন্তু তখন হাউসের অবস্থা এমন ছিল যারফলে ওনাকে বসাতে বাধ্য করেছিলাম। এখন তো কেউ কোনও বক্তব্য রাখেননি। সুতরাং কোনও পয়েন্ট অব অর্ডারের প্রশ্ন উঠেনা। উনি যে রুলিং চেয়েছেন তা আমি দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কাশিবাবু যা বলেছেন আমি তার উপর পয়েন্ট অব অর্ডার তুলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** না, আপনি বসুন, কোনও পয়েন্ট অব অর্ডার হবেনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি কেন বলতে চাই তা আপনি বুঝতে পারছেন না। আমি সুন্দরবনের রিপ্রেজেন্টেটিভ, সুন্দরবনের রিপ্রেজেন্টেটিভ জ্যোতির্ময় বসু নয়। গভর্নর যখন সুন্দরবনে গিয়েছিলেন তখন জ্যোতির্ময় বসু তাঁকে নিয়ে রাজনীতি করেছেন।

**মিঃ স্পিকার ঃ** This is no point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি যখন আমাকে পয়েন্ট অব অর্ডার রেজ করতে দিলেননা তখন আমি এর প্রটেস্টে ওয়াক আউট করে চলে যাচ্ছি।

(At this stage the members of the congress benches walked out of the chamber)

[2-40 — 2-50 P.M.]

## MENTION CASES

**শ্রী রবীন মুখার্জি :** স্যার, যারা পিসফুলি বেরিয়ে যেতে চান, তাদের যেতে দিন, আমাদের আপত্তি নাই।

আমি স্যার, যে বিষয়টার উল্লেখ করতে চাচ্ছি, সেটা হল আপনি অবগত আছেন যে গত ৬ তারিখে পাঁচটি জাহাজে যে স্ট্রাইক চলছিল, সে সম্বন্ধে একটা সুমিমাংসা হয়েছে এবং একটা এগ্রিমেন্ট হয়েছে ওয়াটার ট্রান্সপোর্ট ফেডারেশন অব ইন্ডিয়া অ্যান্ড ফরওয়ার্ড সীমেন্স ইউনিয়নের পক্ষ থেকে, মিমাংসা হয়েছে। কিন্তু ঘটনার গতি যা চলেছে সেটা হচ্ছে আই সি এফ.টি.ইউ যেটা অ্যাফিলিয়েটেড টু ন্যাশনাল ইউনিট অব সীমেন অব ইন্ডিয়া বলে যে ইউনিয়ন আছে, তারা মেরিন হাউসের মধ্যে বার বার গত কয়েকদিন ধরে বোমা পটকা এবং অন্যান্য অস্ত্র এবং ছোরা নিয়ে অন্য যে ইউনিয়নগুলি আছে বিশেষ করে ফরওয়ার্ড সীমেন্স ইউনিয়ন, তাদের কর্মিদের উপর আক্রমণ চালাচ্ছে এবং সেটা হচ্ছে মেরিন হাউসের মধ্যে থেকে। বাইরের গুন্ডারা এসব করছে এবং এই সমস্ত কান্ডকারখানা চলছে যে জবরদস্তি করে কালেকশন, টাকা পয়সা সব কেড়ে নিচ্ছে এবং এই ঘটনা চলছে দীর্ঘকাল ধরে, লোকও আহত হয়েছে, পুলিশ মাঝে মাঝে দুই একবার গিয়েছে সেখানে। কেন্দ্রীয় সরকারের ব্যাপার বলে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিও আকর্ষণ করা হয়েছে। তারা জানিয়েছেন যে এটা পশ্চিমবাংলার ব্যাপার। আইন শৃঙ্খলা যাতে এখানে অটুট থাকে আমি সেজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করি যে অবিলম্বে এখানে এই অরাজকতার অবসান করা হোক, নতুবা শান্তি শৃঙ্খলার সঙ্গে সেখানে কাজ করতে অসুবিধা হচ্ছে।

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি :** মাননীয় স্পিকার মহাশয়, আমি যে ব্যাপারটা উল্লেখ করছি সেটা হচ্ছে আমার কেন্দ্রের ব্যাপার। একটা হাসপাতাল তার নাম হচ্ছে উপেন্দ্র মুখার্জি মেমোরিয়েল হাসপাতাল, সেই হাসপাতালে আমাদের এখানকার বস্তিবাসী যারা আছে, তাদের চিকিৎসা বহুকাল ধরে হয়ে আসছে এবং সেই হাসপাতাল যাতে আমাদের সরকার অধিগ্রহণ করেন, তারজন্য আমি ইতিপূর্বে জানিয়েছিলাম। সরকার পক্ষ থেকে আমাকে চিঠিও দেওয়া হয়েছে যে তারা অধিগ্রহণের ব্যাপারটা বিবেচনা করছেন। কিন্তু আজকে এমন একটা চরম অবস্থা এসেছে যারফলে সেখানে যারা কাজ করছেন নার্স এবং ডাক্তার এবং জি ডি এ বলে যারা আছেন, তাদের কেউ মাইনে পাচ্ছেননা আজকে চার মাস যাবৎ। এই অবস্থায় সেখানে এমন একটা অরাজক ভাব চলেছে যেটার প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি এ সম্পর্কে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেন তিনি অবিলম্বে এই হাসপাতাল অধিগ্রহণ করেন। এই ব্যাপারে আমি পূর্বেও জানিয়েছি। অবিলম্বে সেখানে অধিগ্রহণ না করলে হয়ত সেখানে মৃত্যুর কারণ ঘটবে, যারা কাজ করছেন, তারা না খেতে পেয়ে মারা যাবেন।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমদপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলার তেলকল মালিকরা সরষের তেলের একটা সঙ্কট তৈরি করতে চাইছে। কারণ, লক্ষ লক্ষ টাকা তেলের ব্যবসায় লাভ করা সত্ত্বেও মজুরদের ন্যূনতম

দাবি মানেন নি। সেইজন্য ওখানকার মজুররা ধর্মঘটের দিকে যাচ্ছে। শ্রমদপ্তরে দীর্ঘদিন ধরে ব্যাপারটি পড়ে আছে। অবিলম্বে যদি ব্যাপারটির ফয়সালা না করা যায় তাহলে বাঁকুড়া জেলায় তেলের সঙ্কট দেখা যাবে।

**श्री आबुल हासान :** मिस्टर स्पिकर सर, जियोलोजिकल सर्भे के एक आई.पी.एस. आफिसरने एस.एस.के.एम.हास्पीटल के किसी एक अस्थि विशेषज्ञके प्रति जो अशोभनीय मनतव्य किया हैं, उसके कारण स्वास्थ दफ्तर बहुत दुखी हुआ हैं।

हास्पीटल के द्वारा जाना गया हैं कि केन्द्रीय स्वास्थ-प्रकल्प के टिकटको छोड़ कर ये आई० पी० एस० महोदय अपनी लड़की की चिकित्सा के लिए पल्ली क्लीनिक में गए। चिकित्सक के आपत्ति करने पर, वे उत्तेजित हो गए और डा० के साथ अशोभनीय व्यबहार किये। इसके अलावा उसके वाद उन्हों ने केन्द्रीय और राज्य सरकार के स्वास्थ तप्तर में लिखित रुप में कम्पलेन भी किया। डा० ने उसी दिन उस लड़की का जाँच करके एक्सरे कराने का परामर्श दिया था।

आई० पी० एस० महोदय के इस तरह के व्यवहार के कारण चिकित्सा विभाग बहुत दुखी हैं। मैं मंत्री महोदय से इस घटना के वारे में इन्क्वायरी करने को कहूँगा ताकि आगे इस तरह का व्यबहार और कोई न कर सके।

**শ্রী ত্রিলোচন মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার নলহাটি শহরে একটি ডিগ্রি কলেজ স্থাপনের দাবি জানাচ্ছি। ওখানকার সাধারণ মানুষ ১ লক্ষ টাকা সংগ্রহ করে ব্যাঙ্কে রেখেছে এবং কলেজের জন্য ৬ বিঘা জমিও সংগ্রহ করেছে। নলহাটি, মুরারই প্রভৃতি কেন্দ্রে একটিও কলেজ নেই। ওখানে ৫০টি স্কুল আছে। ওখান থেকে প্রতি বছর প্রায় ১ হাজার ছাত্রছাত্রি পাশ করে। তাদের মধ্যে অধিকাংশই হল দুস্থ তফসিলি জাতি ও আদিবাসি সম্প্রদায়ভুক্ত। বাহিরে তারা বিশেষ করে পয়সার অভাবে সুযোগ গ্রহণ করতে পারে না। কাজেই এই বিষয়ে জরুরি ব্যবস্থা গ্রহণ করার জন্য সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন আগে পি.জি. হাসপাতালে আমার কয়েকজন বন্ধু রোগীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। কার্জন ওয়ার্ডের রোগীরা আমাকে দেখালেন তাদের খাবারগুলি যে বাক্সে রাখা হয় সেগুলি আরশোলার বাসা হয়ে দাঁড়িয়েছে। ৫ মিনিটের মধ্যে যে কোনও খাবারই রাখা হোক না কেন সেগুলি সব আরশোলায় খেয়ে নেয়। বাক্সগুলি সব ভেঙে গেছে, তার দরজা ইত্যাদি সব নষ্ট হয়ে গেছে। সমস্ত ওয়ার্ডের রোগীরাই দেখছি তাদের খাবার দাবার রাখছে না। ল্যাট্রিনগুলিতে নোংরা জল জমে আছে, দুর্গন্ধে ভরা। পি.জি. হসপিটাল একটি উচ্চ শ্রেণীর হসপিটাল। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় তার এই অবস্থা হয়ে আছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি অবিলম্বে বাক্সগুলি চেঞ্জ করে দেবার ব্যবস্থা করুন এবং ল্যাট্রিন ইত্যাদি পরিষ্কার পরিচ্ছন্ন রাখার

ব্যবস্থা করুন। এতে রোগীদের স্বাস্থ্যও ভাল থাকবে, চারিদিকে আর দুর্গন্ধ ছড়াবে না। অবিলম্বে এই ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মধ্যশিক্ষা পর্ষদের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার অন্তর্গত টাকাপাড়া তালিকা বিদ্যালয়ের প্রধান শিক্ষিকাকে সেখানকার ম্যানেজিং কমিটি সাসপেন্ড করেছে এবং আমি খবর পেলাম সেই সাসপেনসনের কারণ হল ভদ্রমহিলা যে চেয়ারে আছেন সেখানকার সেক্রেটারি, কমিটির মেম্বাররা তাকে ব্ল্যাকমেল করে বিভিন্ন টাকা পয়সা তছরূপ করতে চেয়েছিলেন, তিনি সম্মতি দেন নি বলে তাকে সাসপেন্ড করা হয়। আমার অনুরোধ এই বিষয়টি মাননীয় মন্ত্রী মহাশয় একটু গুরুত্ব দিয়ে দেখবেন এবং এই ধরনের কমিটি যাতে বরখাস্ত হয়, অ্যাডমিনিস্ট্রেটর বসানো হয় আর ঐ ভদ্রমহিলা যাতে চাকরি ফিরে পান তার ব্যবস্থা করুন এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : মাননীয় স্পিকার মহোদয়, আজকে সংবাদপত্রে যে মারাত্মক ঘটনার কথা প্রকাশিত হয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয় এর কয়েক হাজার উত্তরপত্র .....

**মিঃ স্পিকার** : মিনিস্টার এই বিষয়ে স্টেটমেন্ট করে দিয়েছেন, আর কি করে মেনশন হবে?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : স্যার, স্টেটমেন্ট করলেও আমার বক্তব্য অন্যরকম, আমি সংক্ষেপে বলছি।

**মিঃ স্পিকার** : এইভাবে বক্তব্য রাখা যায় না। এইগুলি একটা স্পেশ্যাল প্রসিডিওর-এ কলিং অ্যাটেনশন করেন, সেই ব্যাপারে আর মেনশন চলে না। তাছাড়া মিনিস্টার অলরেডি একটা স্টেটমেন্ট দিয়েছেন, আবার কি করে সেটা নিয়ে আলোচনা চলে? অ্যাডজোর্নমেন্ট মোশানের ব্যাপার নিয়ে তো এতক্ষণ হাউসে আলোচনা কি রকম হল দেখলেন এরপরে আপনি আর আলোচনা করবেন না। আপনি দয়া করে বসুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কেলেঘাই নদী সংস্কারের জন্য গত ১১।২।৭৮ তারিখে টেন্ডার হয়েছিল। কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। কারণ একুইজিশন কালেক্টর সিদ্ধান্ত নিয়েছেন অ্যাকয়ার্ড ল্যান্ডের টাকা না দিলে তিনি ল্যান্ড অ্যাকয়ারের ব্যবস্থা করতে পারবেন না আর জনসাধারণও ল্যান্ড ছাড়বেন না। আবার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বলছেন ল্যান্ড অ্যাকয়ারের টাকা দিতে গেলে অবিলম্বে টাকা দিয়ে কাজ আরম্ভ করা সম্ভব নয়। এই অবস্থা সেখানে চলছে। এদিকে যদি কেলেঘাই নদী অবিলম্বে সংস্কার না করা হয়, তাহলে আবার বন্যা দেখা দেবে। তাই যতক্ষণ না এর সুব্যবস্থা হয় ততক্ষণ সাময়িকভাবে একজিসটিং যে এমব্যাঙ্কমেন্ট আছে তার মেরামত করার দরকার আছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অবিলম্বে এদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পি.ডব্লিউ.ডি.

মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি অকর্ষণ করছি। এই বাজেটে আছে এ.কে. ফজলুল হক ও আবুল কালাম আজাদের ব্রোঞ্জের লাইফ সাইজ স্ট্যাচু বসাবার চেষ্টা করা হচ্ছে এবং এইরকম একটা সিদ্ধান্ত দেওয়া হয়েছে। এইভাবে কোনও মুসলিমের স্ট্যাচু বসানোটা আমাদের ইসলামের নীতি বিরুদ্ধ। এবং যারজন্য জাসটিস আমির আলি স্ট্যাচু বসানো হয়নি। তার বদলে তার নামে স্মৃতি ফলক বসানো হয়েছে। তাই আমি অনুরোধ জানাচ্ছি ওদের মূর্তি না বসিয়ে তাদের নামে ব্রোঞ্জের স্মৃতি ফলক বসানো হোক। কারণ এইরকম মুসলিমের স্ট্যাচু পৃথিবীর কোনও জায়গায় নেই।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা আমি চিঠির মাধ্যমে জানতে পেরেছি এবং সেটি আমি আপনার মাধ্যমে হাউসে রাখতে চাই। গত ৬।৩।৭৮ তারিখে সকাল আনুমানিক ৯।১০টার মধ্যে কতকগুলি গুন্ডা ও সমাজ বিরোধী ক্যানিং থানার গোপালপুর গ্রামের কংগ্রেস কর্মি শ্রী গিরিশচন্দ্র বরের বাড়িতে চড়াও হয়ে বাড়ির লোকজনকে এমন কি মেয়েদেরকেও মারধোর করে। গিরিশবাবু পালিয়ে গিয়ে পাশের গ্রামের কংগ্রেস কর্মি শ্রী অধরচন্দ্র মহাশয়ের বাড়িতে আশ্রয় নিয়ে প্রাণ বাঁচান। এইরকম দিনের বেলায় এইসব জিনিস ঘটছে। এবং তাদের কাছে বন্দুকও ছিল সেই বন্দুক যার তার নামও এখানে আছে শ্রী খগেন্দ্র পাত্র। স্যার, পার্টি গুন্ডারা এরমধ্যে আছে। এইভাবে যদি কংগ্রেস কর্মিদের উপর অত্যাচার চলে তাহলে আমাদের অবস্থা কি হবে? বিভিন্ন জায়গায় এই জিনিস হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে এর বিহিত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় কয়েক হাজার বিড়ি শ্রমিক আছে। স্যার, আমি এইমাত্র এই বিষয়ে একটি খবর পেলাম, সেইজন্য আমাকে বলতে হচ্ছে ওখানকার বিড়ি শ্রমিকদের অবস্থার কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিড়ি শ্রমিকরা অত্যন্ত দূরবস্থার মধ্যে পড়েছে।

**মিঃ স্পিকার ঃ** এইরকম ভাবে আলোচনা চলে না। আপনি কাইন্ডলি বসুন। আপনি নন পেমেন্ট অব টিচারস স্যালারি সম্বন্ধে বলতে চেয়েছেন, আর আপনি বিড়ি শ্রমিকদের সম্বন্ধে বলছেন। আপনি বিড়ি শ্রমিকদের সম্বন্ধে বলবেন না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, আপনি যদি আমাকে দুটি বিষয় সম্পর্কে বলার অনুমতি দেন তাহলে আমি দুটি বিষয়েই একটু বলতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আপনি যদি আপনার মেনশন বলতে চান তো বলুন, আর না হয় ছেড়ে দিন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার গড়াশোল গ্রামের একটি স্কুলের শিক্ষকরা দীর্ঘ ৬ মাস ধরে বেতন পাচ্ছেন না। এটা ওন্ডা থানার অন্তর্গত। এই বেতন না পাবার ফলে সেখানকার হেড মাস্টার এবং শিক্ষকরা কয়েকদিন যাবৎ অনাহারে দিন যাপন করছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে আবেদন রাখব ওখানে যে ঘটনা ঘটছে এরজন্য দায়ী হল ডি.আই.অব স্কুলস এবং তার একটি আইনের মাধ্যমে শিক্ষকরা

মাইনে পাচ্ছেন না। তাই আমি আপনার মাধ্যমে নিবেদন করতে চাই অবিলম্বে ঐ শিক্ষকরা যাতে মাইনে পান তার ব্যবস্থা করবেন।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার জে.বি.পুর থানার দুটি হেলথ সেন্টার একটি পোলগুস্তিয়ায় ও অন্যটি নস্করপুরে অবস্থিত। ৪০ হাজার লোকের ট্রিটমেন্টের জন্য এই দুটি হাসপাতাল সেখানে ৪ বছর ধরে কোনও ডাক্তার নেই। আমি স্বাস্থ্য বিভাগে ডাঃ সুকুলের সঙ্গে ২০ বার দেখা করেছি। উনি বারে বারে বলেছেন ডাক্তার দেওয়া হবে, কিন্তু এখন পর্যন্ত ডাক্তার দেওয়া হল না। সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে আমি তার প্রতিবিধান চাই। ঝাড়ুদার পেশেন্টদের ওষুধ দিচ্ছে। এই শোচনীয় অবস্থা দূর করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** অনিলবাবু, আপনি কি বলতে চেয়েছিলেন, আপনাকে এক মিনিট সময় দিলাম বলবার জন্য।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি বাঁকুড়া জেলার বিড়ি শ্রমিকদের তরফ থেকে ধন্যবাদ জানাচ্ছি, আপনি যে আমাকে তাদের কথা বলবার জন্য পুনরায় সময় দিলেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই, বাঁকুড়া জেলার কয়েক হাজার বিড়ি শ্রমিক দীর্ঘদিন ধরে অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়ে রয়েছে, এই কথা আমি এই হাউসে বার বার উল্লেখ করেছি এবং আপনার মাধ্যমে বলেছি যে এই বিড়ি শ্রমিকদের জন্য যদি একটা পূর্ণাঙ্গ আইন তৈরি না হয় তাহলে তাদের স্বার্থ রক্ষিত হবে না। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এই বিড়ি শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য অবিলম্বে পূর্ণাঙ্গ একটি আইন তৈরি করেন।

[3-00 — 3-10 P.M.]

## VOTING ON DEMAND FOR GRAND

## DEMAND No. 25

**Major Heads :** 259—Public Works, 227—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305— Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings), 321— Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education Art and

Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Building), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485—Capital Outlay on Information and Public (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).

**Shri Jatin Chakraborty** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,28,21,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259—Public Works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Walfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485—Capital Outlay on Information and Publicity (Buildings), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)",

## DEMAND No. 70

**Major Heads :** 337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges, and 737—Loans for Roads and Bridges.

**Shri Jatin Chakraborty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 49,11,45,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads : "337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges, and 737—Loans for Roads and Bridges".

Sir,

The works executed by the Public Works Department, Public Works (Roads) Department and Public Works (Construction Board) Department mainly fall under the aforesaid two Demands comprising 41 major heads.

The Public Works Department is responsible for construction and maintenance of Government buildings and roads including National Highways.

The Hon'ble members are aware the Public Works Department mainly function as agent of various other Departments of this Government in the matter of construction of buildings. Allotment of requisite funds for maintaining the progress of such works is the responsibility of the respective administrative departments. In my last Budget speech I spoke about the financial stringency through which the Public Works Department have carried on the works. This unsatisfactory state of affairs is closely related to the overall financial condition of the State Government. The Hon'ble Finance Minister in his Budget statement strongly stressed the need for a general re-alignment of Centre-States fiscal and economic relations. Unless the financial condition of the State Government improves with liberal Central assistance, the financial stringency through which the individual departments are passing will continue to persist. The Public Works Department will, in the circumstances, have to carry on with their allotted tasks to the best of their ability and in terms of the resources available to the department under the existing arrangements.

With your permission, Sir, I will now describe briefly the various programmes now being executed by the Public Works Department.

### CONSTRUCTION OF OFFICE BUILDINGS

In spite of meagre plan allocations in this sector, every endeavour is being made to utilise the available funds to the maximum extent

possible in the construction of some important office complexes. These are—

(i) Additional four floors over the Civil Defence office building at Terreti Bazar, Calcutta (estimated cost Rs. 23 lakhs.)

This project has already been completed and offices are functioning there.

(ii) Purta Bhaban at Bidhan Nagar (estimated cost Rs. 134 lakhs) and eight-storeyed office complex at Burdwan (estimated cost. Rs. 107 lakhs).

Some offices have already been accommodated in the portions of the buildings already constructed. These are expected to be completed in all respects by the end of 1978-79 and 1979-80 respectively.

CONSTRUCTION OF RESIDENTIAL QUARTERS AND HOSPITALS

The following major building works are now under execution by the Public Works Department :

1. Construction of quarters for police personnel posted at Chandannagore (estimated cost Rs. 27,75,150).
2. Construction of family quarters for police personnel within the police lines, Midnapore (estimated cost Rs. 32,06,700).

The following are important building works which have either been completed by the Public Works Department or are nearing completion:

1. Upgrading of the B. C. Roy Hospital, Burdwan (estimated cost Rs. 94,45,00).
2. 250-bedded State General Hospital at Kharagpur (estimated cost Rs. 1,37,72,000).
3. Construction of multi-storeyed residential building for police personnel at Karaya P.S. (estimated cost Rs. 74,76,000).
4. Construction of multi-storeyed residential building for police personnel at 13, Kapalitola Lane (estimated cost Rs. 48,23,000).

RESIDENTIAL FLATS

The problem of procuring hygienic and adequate residential accommodation at reasonable cost in the city needs no emphasis. The Public Works Department made a maiden venture in the field by purchasing 216 flats at Bidhan Nagar at a cost of Rs. 110 lakhs from the West

Bengal Housing Board. Allotments of these flats have almost been completed giving preference to the State Government officers who are posted at Bidhan Nagar and who have been transferred to Calcutta from the mufassil. Endeavours will be made to provide more such accommodation in future.

## RECONSTRUCTION OF THE FIRE-DAMAGED CALCUTTA UNIVERSITY INSTITUTE BUILDING

The Hon'ble members are aware that the above building was heavily damaged by fire in February, 1976. I mentioned in my last budget speech that the previous Government decided that the building should be reconstructed as quickly as possible, but they did not allocate the funds. Further, I said that I would try to find a way out in order to ensure that the work is not halted or slowed down or abandoned for want of want of funds. I am now happy to say that steps have been initiated for settlement of the question of appropriation of funds towards implementation of the project estimated to cost Rs. 46.36 lakhs. We are also examining the question of setting up a Committee of Management for the above Hall comprising of representatives of the Government and of the Institute.

## MAHAJATI SADAN

Grant-in-aid of Rs. 7.50 lakhs has been released in favour of the Board of Trustees of Mahajati Sadan for completion of residual work of modernisation of the Sadan.

## CONSTRUCTION OF A COMPOSITE SPORTS STADIUM AT BIDHAN NAGAR

The scheme for construction of the above stadium of international standard with a capacity of one lakh spectators and estimated to cost Rs. 1,384 lakhs has been taken up. The stadium would have all ultramodern facilities including sophisticated electronic devices, on the pattern of the stadia at Munich and Montreal for holding national and international games. The pattern of financing the project is currently being worked out.

## BANGA BHABAN, NEW DELHI

The State Government have already sanctioned a scheme for construction, by phases, of a multi-storeyed building, with all modern facilities, in place of the existing Banga Bhaban at 3, Hailey Road, New Delhi. The actual implementation of the scheme has necessitated alternative arrangements for accommodation of the Governor, the Ministers

and officials who are required to go to New Delhi on various official business. Such arrangements have been made in the premises No.2, Circular Road, New Delhi, a Government of India bungalow hired by this Government on a monthly licence fee of Rs. 299. Full catering arrangements in that building have also been made. The rent for accommodation there is charged at the same rate as prescribed for Banga Bhaban.

STATUES OF EMINENT PERSONS

The statues of Swami Vivekananda and Matangini Hazra have already been installed in the Calcutta Maidan. The statues of Dr. B. C. Roy, Bagha Jatin (Jatindra Nath Mukherjee), Michael Madhusudan Dutta, Sarat Chandra Chatterjee and Raja Ram Mohan Roy are expected to be installed in the city during 1978 calendar year. Building of statues of some national leaders and revolutionaries is in progress.

I appreciate the sentiments of our Muslim brethren as just now expressed by Shri A.K.M. Hassanuzzaman that no statue of Muslim leaders can be installed. I am going to take stock of the situation and I would be consulting the Muslim Ulemas and dignitaries and abide by their decision. It is not the policy of the Left Front Government, the Congress Government ordered construction of buildings and statues. Now it is a legacy handed down to us. Our Left Front Government has no intention to injure the sentiments of our Muslim brethren. Certainly we shall reconsider the request.

REVISION OF RULES, CODES, ETC.

The Rules and Regulations which are followed in the Public Works Department in the matter of execution of public works are very old and quite unsuitable for speedy disposal of business which is the prime need of the hour. I have accordingly decided to set up a broad-based committee consisting of representatives of various departments concerned and service associations, to review the entire Code and the Rules and Regulations and make recommendations for their revision in such manner as they think necessary in the changed circumstances. I am sure, after the Rules and procedures are suitably revised, there will be considerable improvement in the performance of the Department.

GRANT OF BENEFITS TO CONTRACTORS' LABOURERS

In my last speech I made a promise that I would ensure payment of minimum wages to such labourers—both skilled and unskilled—under the Minimum Wages Act, 1948. Instructions have already been issued to all the engineer-officers of the Public Works Department and other

concerned Departments for keeping a strict watch so that the labourers are paid wages as per provisions of the aforesaid Act. Continuous watch will be kept on this matter from time to time. Apart from payment of minimum wages, the question of bringing contractors' labourers within the ambit of Employees' State Insurance Scheme and Contributory Provident Fund Scheme has already been taken up with the Labour Department.

EXECUTION OF JOBS DEPARTMENTALLY

As mentioned in my last Budget speech steps have already been initiate to formulate a scheme for execution of various jobs departmentally and procuring materials directly from the primary producers or through unemployed engineers, technicians, artisans, etc.

SELF-EMPLOYMENT FACILITIES

On my direction, the Department have taken steps to gear up the machinery for enlistment of various clases of contractors under the Department on the basis of applications received from unemployed engineering graduates, diploma-holders, youths etc. Some facilities have been granted to the Engineers' Co-operative Societies and registered Labour Co-operative Societies in the shape of reservation of a percentage of orginal road and building works under the Department, exemption from payment of initial earnest money, etc.

STATE BRIDGE FUND

Net accumulation in the non-lapsable State Bridge Fund from the date of its inception, i.e. 1-12-74, to 31-3-77, is in the region of Rs. 70 lakhs. A portion of the accruals therein is being applied for construction of a major bridge across the Ajoy River off Katwa (Shramik Setu) in Burdwan district and replacement of three wooden and badly damaged bridges on Champadanga-Pursurah-Arambag Road in Hooghly district.

CENTRAL ROAD FUND ALLOCATION WORKS

Thirty-five road and bridge works are under execution from the revenue in the Central Road Fund Allocations. These, inter alia, include Shri Gouranga Setu at Nawadwip and D. L. Roy Setu at Plasseypara, both in the district of Nadia.

SECOND HOOGHLY RIVER BRIDGE

The Budget provision for the above project which is now under construction under the administrative control of the Public Works (M.D.) Department is included in Demand No. 70. I would, therefore, say a

ড্রপ করা হয়েছে। সেই প্রসিডিংস ডাস্টবিনে ফেলে দেওয়া হয়েছে। সরকারি পক্ষের একজন এম.এল.এ.-র ১০ হাজার টাকা বাকি রয়েছে। সেই টাকা আদায় করার কোনও পরিকল্পনা নেই। আমি সেই এম.এল.এ.-র নাম করতে চাই না। তবে নাম জানতে চাইলে আমি জানিয়ে দেব। কিন্তু আমি নাম বলছিনা এই কারণে যে, আমি কোনও সদস্যকে সভার সামনে ছোট করতে চাই না। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে পূর্ত ও গৃহনির্মাণ দফতরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করতে গিয়ে বক্তব্য রাখলেন তারমধ্যে দিয়ে তিনি কতগুলি ফাঁকা কথা বলেছেন এবং সেই ফাঁকা কথা দিয়ে মানুষকে ভোলাবার চেষ্টা করেছেন। আজকে বামফ্রন্ট সরকার একদিন যুক্তফ্রন্ট সরকার হিসাবে যেরকম ফাঁকা আওয়াজ দিয়ে জনসাধারণকে স্টান্ট দেবার চেষ্টা করেছিল, সেই জিনিস আবার আজকে আমরা এই ভাষণের মধ্যে লক্ষ্য করছি। বিগত ৬ মাস আগে পূর্ত ও গৃহনির্মাণ দফতরের মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছিলেন, ঠিক সেই একই বক্তব্য তিনি আজও রাখলেন। তারমধ্যে কোনও কর্মসূচি নেই, নির্মাণ কার্যের উল্লেখ নেই। শুধু ফাঁকা আওয়াজ, ফাঁকা বুলি দিয়ে আমাদের মুখ স্তব্ধ করে দেওয়া যায়। কিন্তু বাংলাদেশের জনসাধারণের মুখকে স্তব্ধ করে দেওয়া যায়না। তিনি যে ধরনের বিবৃতি দিয়েছেন তাতে সরকার পক্ষের সদস্যরা যদিও এখানে বিরোধিতা করছেন না প্রকাশ্যে, কিন্তু মনে মনে তারা এর বিরোধিতাই করছেন, একথা আমি পরিষ্কার করে বলে দিতে চাই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই কয়টি কথা বলে, যে সমস্ত ছাঁটাই প্রস্তাব রয়েছে সেগুলিকে সমর্থন করে এবং এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, কংগ্রেসী সদস্য শ্রী নব কুমার রায় মহাশয় এই মাত্র বক্তৃতার মধ্যে একটা কথা বললেন। তিনি পি.ডাব্লু.ডি বাজেটের উপর আলোচনা করতে গিয়ে বললেন যে, আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়কে সরিয়ে দিয়ে কৃষ্ণপদ ঘোষ মহাশয় মুখ্যমন্ত্রী হবার চেষ্টা করছেন। এটা শুধু অবান্তরই নয় পাগলের মতো কথা। তিনি বাজেট আলোচনার মধ্যে এইসব অবান্তর কথা বললেন। আমার বক্তব্য হচ্ছে, আমি কংগ্রেসী বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এটা বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভা, কংগ্রেসি মন্ত্রিসভা নয়। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়কে সরিয়ে দিয়ে আবদুস সাত্তার মুখ্যমন্ত্রী হবে, না আবু বরকত গনিখান চৌধুরি মুখ্যমন্ত্রী হবে তাই নিয়ে ওরা যা করেছেন, সেরকম আমরা করি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দ্যাট ইজ : এ পয়েন্ট অফ অর্ডার।

[5-05 — 5-15 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা জিনিস আমি বসে বসে ভাবছিলাম যে পূর্বতন কংগ্রেসের যে নীতি ছিল তা বোধ হয় এই বামফ্রন্ট সরকার অনুসরণ করবেন না। কিন্তু স্যার, আমি মাননীয় যতীন চক্রবর্তীর বক্তব্যে একটি জিনিস দেখলাম যেটা ১৯৬৪/৬৫ সালে কংগ্রেসের মন্ত্রী খগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয় যখন এই ডিপার্টমেন্টের মন্ত্রী ছিলেন তার ভাষণের সঙ্গে বর্তমান মন্ত্রীর ভাষণ মিলে যাচ্ছে। এটা দেখে আমার মনে হচ্ছে যে যেই গদিতে আসুন না কেন ঐ যে ওথ নেওয়া হয় সেই ওদের মতন ব্যাপার বলে

আমার মনে হচ্ছে। আমি এখানে সামান্য পড়ছি তাহলেই বোঝা যাবে যে দুটোর মধ্যে তফাৎ কোথায় আছে। মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন "দেশের সামাজিক ও অর্থনৈতিক উন্নয়নের ব্যাপারে যোগাযোগের সুব্যবস্থার গুরুত্ব অপরিসীম। গ্রামোন্নয়নের পক্ষে সড়ক হচ্ছে অন্যতম প্রধান অবস্থাপনাগত আশ্রয়। কৃষিক্ষেত্রে কাজকর্মের উন্নতিসাধন, কৃষিজাত দ্রব্যের বিপনন এবং ক্ষুদ্রায়তন শিল্পের বিকাশ সুষ্ঠু সড়ক সংযোগ ব্যবস্থার উপর কমবেশি নির্ভরশীল। এতে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির পথও সুগম হয়।" আর বেশি পড়ছি না। এবার শ্রী খগেন্দ্রনাথ দাশগুপ্ত মহাশয় তার ১৯৬৪-৬৫ সালের বাজেট ভাষণে যে কথা বলেছিলেন সেই থেকে কিছু পড়ছি। তিনি বলেছিলেন "উনবিংশ শতাব্দির শেষভাগে বিশেষ করে বিংশ শতাব্দির গোড়ার থেকে দেশের অর্থনৈতিক কাঠামোর মৌলিক পরিবর্তন হয়েছে। আগেকার পরস্পর বিচ্ছিন্ন গ্রামীণ অর্থনীতির স্থান নিয়েছে এক ক্রমপ্রসারমান গণকেন্দ্রিক শিল্পায়ত সমাজ ব্যবস্থা। গ্রামের কৃষিজ আর শহরের শিল্পজ সম্পদকে আজ পরস্পরের ঘনিষ্ঠ সান্নিধ্যে আসতে হয়েছে এক অখন্ড অর্থনীতির অবিচ্ছেদ্য সহায়রূপে। গ্রাম থেকে শহরে আর শহর থেকে গ্রামে নিরন্তর আবর্তিত হচ্ছে এই সামগ্রিক অর্থনীতির যাবতীয় উপাদান। এই সংযোগ বাহনের জন্য তাই আজ প্রয়োজন প্রতিটি উৎপাদন কেন্দ্রকে গ্রামই হউক আর শহরই হউক পরস্পরের সাথে নিবিড় আশ্লেষে আবদ্ধ করা। এরজন্য চাই উন্নত আধুনিক ধরনের রাস্তা"। কথাটা শুনতে খুব ভাল লাগল। তিনি গ্রামের কথা বলেছেন। কিন্তু এনার বক্তব্যের মাঝে মাঝে আমরা দেখতে পাচ্ছি সব শহর কেন্দ্রিক কথা। তিনি গ্রামের জন্য কান্নাকাটি করছেন কিন্তু তিনি স্পষ্টভাবে গ্রামের পরিকল্পনার কথা বলেন নি। তিনি এখানে টাকা বলে দিয়েছেন। গ্রামের রাস্তাঘাটের জন্য, স্বাস্থ্য কেন্দ্রের জন্য, যোগাযোগের জন্য। তিনি বলেননি এক ভয়াবহ অবস্থার মধ্যে গ্রামবাসীরা রয়েছে। আজকে কৃষির উন্নয়নের কথা বলা হচ্ছে, ইলেকট্রিফিকেশন করা হয়েছে, শ্যালো-টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল করা হয়েছে কিন্তু সেখানে যন্ত্রপাতি এবং সাজসরঞ্জাম নিয়ে যেতে পারা যাচ্ছে না তার একমাত্র কারণ রাস্তার অভাব। হেভি মেশিনারি যাচ্ছে না যার ফলে মেশিন চালু করা যাচ্ছে না। এসবই রাস্তার অভাবের জন্য হচ্ছে।

এখন স্যার, এখানে কতকগুলি কথা বলেছেন, দরকার আছে। কিন্তু আমার মনে হয় শ্রী যতীন চক্রবর্তী মহাশয় গ্রামের কথা বলেছেন বর্ষার সময় বিভিন্ন সময়ে গ্রামে যদি যেতেন তাহলে দেখতেন পায়ে হেঁটে চলাও মুশকিল আছে। লিঙ্ক রোডের কথা তিনি বলেছেন, বাজেটে বড় বড় রাস্তার কথা আছে কিন্তু গ্রামবাসীকে সামান্য চলাচলের জন্য সামান্য ইঁট পেতে চলাচল করবার এইরকম আভাস যদি রাখতেন তাহলে ভাল হত। তিনি একটা মোটা অ্যামাউন্টের কথা বলেছেন, মোটা বলব না সামান্য বলব জানিনা ঐ কথা বলে শেষ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তাই আমার আক্ষেপ, এখানে বসে বসে যে গ্রামের কথা বলছেন, গ্রামের অর্থনৈতিক উন্নয়নের জন্য সবথেকে বেশি প্রয়োজন আমাদের বলেছেন বলতে পারেন, বলা হয়েছে তার সম্বন্ধে ইতিপূর্বে পরিষ্কার ভাবে আশ্বাসের কথা বলতে পারেন নি। হাউসিং এস্টেটের কথা বলা হয়েছে, আমি একটা কথা বলতে চাই যে হাউসিং এস্টেটের এখানে যে অবস্থা তাতে আরও অনেক কথা আছে। সে কথা বললে সবাই ছি ছি করবেন কথাটা যতীন বাবুর আমলেই বেরিয়েছে, সেই ঘটনাগুলি ঘটেছে। আমি কতগুলি সাজেশন দিতে চাই। গৃহ সমস্যা যে রূপ নিয়েছে কেবলমাত্র কলকাতা শহরে নয় মফস্বলে শহরের কোনও কথা দেখছি না, যতীনবাবু মফস্বল শহরের সমস্যার কথাটা হাউসিংয়ের কাছে বলেন

নি। বিধাননগরে হোক, কলকাতা হোক মফস্বল শহরেও কিছু কিছু করা দরকার। মফস্বলে জনচাপ কম নয়, বেশি ভাড়া দিয়ে অনেকে থাকার ব্যবস্থা করতে পারেন না স্বল্প আয়ের মাঝের লোকেরা। সেইসব লোক যাতে বাস করতে পারেন তার জন্য যেন একটা ব্যবস্থা করেন। ওর বক্তব্যের মধ্যে আমি সেটা দেখতে পাইনি।

তারপর তিনি বলেছেন ঐতিহাসিক পূরাতত্ব যেগুলি আছে সেগুলি দেখাশুনার দায় দায়িত্ব তারা নিয়েছেন, কিন্তু আমি দেখছি মুর্শিদাবাদের হাজার দুয়ারি বহুদিন আগে শুনেছি সরকার রক্ষণাবেক্ষণ দায়-দায়িত্ব দেখাশুনার ভার নিয়েছেন। প্রসেসিং চলছে কতদিন চলবে? ইতিহাস প্রসিদ্ধ জায়গা, সেখানে বহু মূল্যবান দলিলপত্র আছে তার প্রসেসিংটা করা হয়না। পান্ডুয়া ইত্যাদি জায়গায় যেগুলি আছে সেগুলি রক্ষণাবেক্ষণ করার কথা আছে। আমি অনুরোধ করছি তিনি যে ভাইটাল কথাটা বলেছেন মিনিমাম ওয়েজের কন্ট্রাক্টারদের উপর চাপ দেওয়ার ব্যবস্থা করবেন তার চেয়ে বেশি হচ্ছে তিনি বলেছেন, কিন্তু আমি বলছি না, তা হচ্ছে না। অর্ধেকও পাচ্ছে না লেবাররা। আর একটা কথা এই প্রসঙ্গে বলব। স্যার, মাননীয় সরকার কন্ট্রাক্টারদের তোয়াক্কাও রাখেন না বলেছেন কিন্তু আমার কাছে খবর আছে যে তার সঙ্গে কন্ট্রাক্টরদের টেলিফোনে কথা হয়। ওভার টেলিফোনে ফিস ফিস করে কন্ট্রাক্টারদের সঙ্গে কথা হয়ে যায়। তিনি ফিস ফিস করে কন্ট্রাক্টারদের সঙ্গে কি কথা বলেন জানি না। আমরা দেখছি এরা মুখে একরকম কথা বলেন আর কাজে অন্যরকম করেন। বিভিন্ন ক্ষেত্রেই এ জিনিস দেখা গেছে। গণতন্ত্র হত্যা তো হয়ে গেল এবার শশ্মানে নিয়ে যাবার পালা এসেছে। দেখে মনে হচ্ছে যে শশ্মানেই এরা নিয়ে যাবেনা। তিনি মুখে বলেন যে কন্ট্রাক্টরদের কোনও সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না আবার টেলিফোন করে কি কথা হয় কি লেনদেন হয় তা আমরা জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বামফ্রন্ট সরকার একটা নীতির কথা ঘোষণা করেছিলেন যে রিটায়ার্ড অফিসারদের রি-এমপ্লয়মেন্ট দেওয়া হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা দেখছি যে কয়েকজন রিটায়ার্ড অফিসারদের রি-এমপ্লয়মেন্ট দেওয়া হয়েছে। শ্রী ডি, পি, চ্যাটার্জি, ডি, এম, ঘোষ ও এইচ বোস এঁরা সকলে রিটায়ার্ড ইঞ্জিনিয়ার এঁদের রি-এমপ্লয়মেন্ট দেওয়া হয়েছে। নীতিতে কিন্তু বলা হয়েছিল যে রি-এমপ্লয়মেন্ট দেওয়া হবে না। কাজেই এঁরা মুখে এক কথা বলেন আর কাজে করেন অন্যরকম। স্যার, আমার একটা কথা মনে পড়ে সেই যে একটা কথা আছে যে আমরা মুখে যা বলি তা শুনিও না বুঝিও না, আমরা যা করিব তা চেয়ে দেখিও। এই কথা যদি হয় তাহলে পুথিপত্রে এত ঘটা করে না বললেই পারতেন। সব কিছু ডিক্টেটোরিয়াল হিসাবে করে সুপারসিড করে দিয়ে সব করুন। অ্যাসেম্বলিকেও সুপারসিড করে দিয়ে একেবারে আরম্ভ করুন আমাদের আপত্তি নেই।

(নয়েজ)

এসব কিছু ভাড়া দিয়ে দিন তাহলেই প্রচুর পয়সা পাবেন। এ সমস্ত করার আর কিছু প্রয়োজন নেই। এখন আমি এম, এল, এ হোস্টেল সম্বন্ধে কিছু বলব। যদিও এটা অ্যাসেম্বলির মধ্যে চলে এসেছে। আমি জানতে চাই এই এম, এল, এ হোস্টেলের ব্যাপারে নিশ্চয়ই একটা বাজেট প্রভিসন আছে। বাজেট আছে এবং তাতে খরচও ধরা হয়েছে। তারপর বলা হচ্ছে কিছু রোজগার করতে হবে। অর্থাৎ তার মানে হচ্ছে ভাড়া দিয়ে কিছু রোজগার করতে হবে। লাস্ট অকেশনে এই অবস্থা হয়েছে। সুতরাং এম, এল, এ হোস্টেলে যদি এম, এল, এরা

থাকতে না পায়, তাহলে তাদের বাড়িতে পাঠিয়ে দিলেই ভাল হয়। আপনারা সব অর্ডার দিন সেইভাবে ঢালাও কাজ হবে। সব সুপারসেশনে হোক অ্যাসেম্বলি সুপারসেশন হয়ে যাক, সমস্ত চুকে যাবে। আর আপনারা বসে বসে যতীনবাবুর মতন যা বলবেন তা করবেন না, আর অন্য সকলকে তা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি গ্রাম বাংলার কথা বলতে চাই। যতীনবাবু নাকি গ্রাম বাংলার কথা ভাবেন। গ্রামের যে বিচ্ছিন্ন অবস্থা তা থেকে উন্নতি করতে হলে এর দিকে একটু নজর দিতে হবে এবং তারজন্য ব্যয়বরাদ্দ যদি এদিক ওদিক করতে হয় তা করুন। যেটা মুখে বলছেন সেটা করুন। গ্রামে পণ্য চলাচল থেকে আরম্ভ করে মানুষের চলাফেরা, কৃষি দ্রব্যের চলাচল থেকে সব কিছুর একটু সুযোগ সুবিধা করুন। এটা করলে আপনারা সোশিও ইকনমির কথা বলেন সেই সোশিও ইকনমিকের যাতে ইমপ্রুভমেন্ট হয় সেই নজর দিয়ে কাজ করুন। এই কথা বলে যেহেতু আপনারা উল্টোপাল্টা মুখে এক কথা বলছেন আর কাজে অন্য করছেন। তাই একে বিশ্বাস করতে পারছি না যে আপনারা যা লিখে বলেছেন সেমতন কাজ করতে পারবেন। আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 P.M.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে আমি আমার কিছু বক্তব্য রাখতে চাই। আমি প্রথমে জনতা পার্টির সদস্য বন্ধু বলাই মহাপাত্র মহাশয়কে ধন্যবাদ জানাই, কারণ, তিনি একটা কথা বলেছেন বিগত ৩০ বছরে পশ্চিমবঙ্গে যোগাযোগের কোনও ব্যবস্থা হয়নি। তিনি প্রশ্নটা ছুঁড়লেন আমাদের দিকে মুখ করে, কিন্তু তার ডান দিকের বেঞ্চ থেকে অনেকে লম্ফ-ঝম্ফ করছিলেন তারা ৩০ বছর ক্ষমতায় ছিলেন, নবকুমার বাবু অঙ্কে ভুল করে বলে গেছেন ২২ মাস, কারণ, তিনি ইন্দিরার দিকে যাবেন কি রেড্ডির দিকে থাকবেন এই চিন্তা করতে করতে অঙ্কে ভুল করেছেন। আমি ধন্যবাদ জানাব বিষ্ণুকান্ত শাস্ত্রি মহাশয়কে, কারণ, তিনি শম্ভু বাবুকে লক্ষ্য করে বলেছেন ত্রিশূল নিয়ে নৃত্য করছেন, ত্রিশূলের শূলে বিদ্ধ করে ভেঙে দিয়েছেন সেইসব প্রতিষ্ঠানগুলি যেগুলি অন্যায়কে প্রশ্রয় দিয়ে যাচ্ছিল। আমি সেই সঙ্গে সঙ্গে আর একটা কথা বলি সেই শম্ভুর একটা অপর নাম আছে, তার নাম ভোলানাথ। বিগত দিনের ভোলানাথ বাবু এখানকার পূর্তমন্ত্রী ছিলেন, তার শাসনকালে তিনি তার সাঙ্গ-পাঙ্গ নন্দী ভৃঙ্গীদের বিচরণ করতে ছেড়ে দিলেন। আমি দু'একটা উদাহরণ দিচ্ছি। আমার বীরভূম জেলায় একজন এম এল এ'র এলাকায় সেখানে রাস্তার প্রয়োজন নেই, রাস্তা সেখানে আছে, সেই রাস্তা ডেভেলপ করলে অনেক বেশি সার্ভিস দেওয়া যায়, তা না করে সেই রাস্তা পিছিয়ে দেওয়া হল অন্যদিকে। কোন স্বার্থে? এম এল এ'র ছেলেকে বেনামে কন্ট্রাক্ট দেওয়া হবে, তাকে কিছু টাকা পাইয়ে দিতে হবে সেজন্য এটা করা হল। এই ভোলাবাবু আর কি করেছেন বীরভূম জেলায় ৪টি ব্রিজ আছে, সেখানে টোল মানি আদায় হয়, প্রতিদিন হাজার হাজার টাকা চুরি যায়। প্রশ্ন করলাম কি ব্যাপার, তোমাদের এত লম্ফ-ঝম্ফ কিসের, তারা বললে আমরা কি এমনি চাকরি পেয়েছি, ৮ হাজার টাকা দিয়ে চাকরি পেয়েছি, উসুল করতে হবে না? আমরা বামফ্রন্ট সরকার যা করতে পেরেছি বা যা করতে পারিনি সেটা স্বীকার করছি। আমাদের ক্ষমতা সীমিত, টাকা সীমিত, অনেক কিছু করার আছে, কিন্তু করতে পারছি না।

কেন করতে পারছি না সে সম্বন্ধে চিন্তা করুন। আজকে কেন্দ্র যদি সব টাকা নিয়ে যায় তাহলে কোথায় পাব আমরা টাকা? আমাদের চা, পাট, ইনকাম ট্যাক্স থেকে সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা নিয়ে যায়, আজকে সেই টাকাটা আদায় করুন। বামফ্রন্ট সরকার দেশের মানুষের ভোট নিয়ে এসেছে, তারা নিশ্চয়ই কাজ করবার প্রতিশ্রুতি দিয়ে এসেছে। আমরা আত্ম সমালোচনা করি শিক্ষা লাভের জন্য, শুধু সমালোচনা করার জন্য সমালোচনা করি না। আমি পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই আমরা যতটুকু রাস্তা-ঘাট তৈরি করেছি তাকে যেন মেনটেন করা হয়। একবার রাস্তা-ঘাট হয়ে গেলে তার মেনটেন্যান্সের দায় দায়িত্ব থাকে না, তারফলে অতিরিক্ত টাকা খরচ করতে হয়। যদি মেনটেন্যান্স সার্ভিস আমরা চালু করতে পারি তাহলে এই ব্যাপারে রেহাই পেতে পারি। আর একটা কথা বলি সেটা হচ্ছে অঞ্চলে অঞ্চলে যদি আপনি এইসব সার্ভিসের জন্য ট্রাক্টর, বুলডোজার রাখেন তাহলে এত বেশি টাকা খরচ হয়না। সেটা যেন সরকারি দপ্তর থেকে ব্যবস্থাপনা করা হয় এই দাবি রাখব। সঙ্গে সঙ্গে আমি বলব যে উনি বলেছেন যে জেলা ভিত্তিক কাজের সুবিধার জন্য তিনি কো-অর্ডিনেশন কমিটির কথা বলেছেন। যদি এই রাস্তাঘাট, ব্রিজ ইত্যাদি করার সময় আমাদের অফিসাররা, মন্ত্রীরা যদি এইসব কো-অর্ডিনেশন কমিটির সঙ্গে পরামর্শ করে করেন তাহলে সমস্ত কাজগুলো সুচারুভাবে সম্পন্ন হবে বলে মনে করি। অনেক সময় আমরা দেখেছি যে সমস্ত স্কীম প্রায়রিটির যোগ্য নয়, সেইগুলোর কাজ আগে ধরা হয়, এবং যেগুলোর প্রায়রিটি পাওয়া অত্যন্ত প্রয়োজন সেইগুলোর কাজ আদৌ ধরা হয়না। এটা যদি কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে আসে তাহলে ভাল ভাবে হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলব, তিনি এই ব্যাপারে যেন একটু নজর রাখেন। আমি আর একটি কথা বলব, আমি বীরভূম জেলা থেকে নির্বাচিত হয়ে এসেছি আমাদের ঐ জেলার রাস্তাঘাটের উন্নয়নের কথা বিশেষ কিছু নেই। আমার জেলার পান্ডবেশ্বরী নদীর উপর নিমগড়ে যদি একটি ব্রিজ করা হয় তাহলে কয়লা খনি অঞ্চল থেকে কয়লা আনার ব্যয় ভার অনেক কমে যাবে। এবং এরজন্য সরকারকে বিশেষ টাকা খরচ করতে হবে না, ঐ অঞ্চলে যে ঠিকাদাররা আছে, তারা প্রতিবছর গভর্নমেন্টের ঘরে ২০/২৫ লক্ষ টাকা জমা দিচ্ছে, সেই টাকায় ব্রিজ হতে পারে। এবং ঐ ব্রিজ হলে কয়লা, এবং অন্যান্য মালপত্র নর্থ বেঙ্গল এবং আসামে নিয়ে যাওয়া যাবে, তাতে কস্ট অনেক কম পড়বে। আমাদের ওখানে একটা কুয়েরি পাথর শিল্প আছে, সি.এম.ডি.এ. সেই পাথর নেয়, যদি সেখানে যোগাযোগ ব্যবস্থা ভাল হয় তাহলে সেই পাথরের কস্ট যেমন কম হবে তেমনি যাতায়াতেরও সুবিধা হবে। আমি এখানে আর একটি কথা বলতে চাই, আমাদের ওখানে একটি কাঠের ব্রিজ ছিল, সেটা ভেঙে গেছে। সেই ব্রিজটা এখন আমাদের দরকার। এই ব্রিজটা করার জন্য অর্থ দরকার। ব্রাহ্মণী এবং কোপাই নদীর সঙ্গম স্থলে একটা ব্যারেজ হয়েছে, তার ফলে ব্রাহ্মণী নদীর উপর যে জল আটকানো থাকে, তাতে যাতায়াতের অসুবিধা হচ্ছে। সেইজন্য সেখানে একটা ব্রিজ দরকার। আমরা জানি এই বামফ্রন্ট সরকার আমাদের নিজেদের সরকার, জনসাধারণের সরকার, আমাদের সেবায় লাগবে, এইটুকু বলে আমি এখানে একটা কবিতার উদ্ধৃতি দিচ্ছি "কে লইবে মোর কার্য, কহে সন্ধ্যা রবি, শুনিয়া জগত রহে নিরুত্তর ছবি। মাটির প্রদীপ ছিল, সে কহিল স্বামী, আমার যেটুকু সাধ্য, করিব তা আমি"। আমাদের যতটুকু ক্ষমতা আছে, সেইটুকু করার আমরা চেষ্টা করব। এই কথা বলে, আমি বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এই বাজেটের ব্যয় বরাদ্দ সমর্থন করছি। আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন সে সম্বন্ধে বিরোধী পক্ষ থেকে কিছু কিছু বক্তব্য রাখা হয়েছে। তবে বিশেষ করে জনতা পার্টি যে বক্তব্য রেখেছেন তাতে আমার মনে হয় তারা হয়ত মন্ত্রী মহাশয়ের কথাগুলি অনুধাবন করতে পারেননি। তারা যে সমস্ত অভিযোগ এনেছেন সেগুলি বামফ্রন্ট-এরও অভিযোগ। বিগত দিনে কংগ্রেসের যে সমস্ত দুর্নীতি ছিল সেই সমস্ত দুর্নীতির কথা মন্ত্রী মহাশয় বলেছেন। তিনি বলেছেন আমরা একটা পাঁকের মধ্যে এসেছি এবং আমরা চেষ্টা করছি কিভাবে এই পাঁক থেকে উদ্ধার পেতে পারি। এই পূর্ত বিভাগের রন্ধ্রে রন্ধ্রে যে দুর্নীতি রয়েছে সে সম্বন্ধে মন্ত্রী মহাশয় বিগত বাজেটের সময়েও বলেছিলাম, এই বাজেটেও সেই কথা বলেছেন। এই বাজেটের সঙ্গে কংগ্রেসের বাজেটের পার্থক্য আছে। মন্ত্রী মহাশয় জানেন বড়বড় আমলারা এবং বড় বড় কন্ট্রাক্টররা দুর্নীতির আড্ডাখানা গড়ে তুলেছে এবং তিনি কাজ করতে গিয়ে বাধা পাচ্ছেন। মন্ত্রী মহাশয় খবরের কাগজের মাধ্যমে এবং এই ফ্লোরে বলেছেন ৩০ বছর ধরে কংগ্রেস যে পুতিগন্ধময় আবর্জনা সৃষ্টি করেছে তাতে অফিসাররা বলছেন এটা করতে পারছিনা কারণ এই আইন রয়েছে। মন্ত্রী মহাশয় সেইজন্য আইন পরিবর্তন করতে চলেছেন। রিভিসন অব রুলস অ্যান্ড কোড কিভাবে করা যায়, নূতন নূতন অ্যাডমিনিস্ট্রেটিভ রুলস যে সমস্ত প্রবর্তন করা দরকার সেগুলি কিভাবে করা যায় তারজন্য বিভিন্ন বিভাগের কর্মচারীদের ডেকেছেন এবং বামফ্রন্ট সরকারও সমস্ত অফিসারদের ডেকে কিভাবে গরীব মানুষের জন্য কাজ করা যায় তার ব্যবস্থা করছেন। কিন্তু বিরোধী দলের বন্ধুরা সেদিকে গেলেননা। তাদের মনে রাখা উচিত পুরানো মেশিন্যারি রয়েছে, সেই আমলারা রয়েছে এবং তাদের নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। আমাদের শুধু সীমিত ক্ষমতাই নয়, এই আমলারা যে জগদ্দল পাথর হয়ে রয়েছে সেকথাও তিনি বলেছেন। তিনি সাধারণ মানুষ এবং গ্রামের মানুষের উন্নতির জন্য চিন্তা করছেন এবং কন্ট্রাক্টরদের অধীনে যে সমস্ত শ্রমিক থাকে তাদের কিভাবে বেনিফিট দেওয়া যায় সেই চিন্তাও তিনি করছেন। আমরা যেভাবে কাজ করতে চাই তাতে দেখছি এই চৌহদ্দির মধ্যে, এই সংবিধানের মধ্যে, এই আমলাতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আমরা ঠিকভাবে যেতে পারছিনা। আমরা চেষ্টা করছি কিভাবে আমরা সাধারণ মানুষের কাছে গিয়ে তাদের সেবা করব। এই সরকার জনসাধারণের কাছে এই প্রতিশ্রুতি দেননি যে, আমরা তোমাদের জন্য সৌধ তৈরি করব, আমরা সোনার বাংলা তৈরি করব। আমরা বলেছি আমরা একটা স্বচ্ছ প্রশাসন এবং দুর্নীতি মুক্ত প্রশাসন তৈরি করব। আমরা প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবার জন্য বিভিন্নরকম আইন করছি এবং সাধারণ মানুষের কাছে যতটুকু সাহায্য পৌঁছে দেওয়া যায় তারজন্য চেষ্টা করছি। আজকে দেখুন এই সড়ক নির্মাণের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান কোথায় নেমে গেছে। আমরা দেখছি সড়ক নির্মাণের ক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলার স্থান হচ্ছে ১০ম। উত্তরপ্রদেশে যেখানে প্রায় ১২৪.৭১৯ কিলোমিটার রাস্তা তৈরি হয়েছে, বিহারে যেখানে ১১৯.৪১৪ কিলোমিটার রাস্তা তৈরি হয়েছে সেখানে আমাদের পশ্চিমবাংলায় হয়েছে মাত্র ৫৬.০৭২ কিলোমিটার। এবং এখানে আজকে হিসাবে যা দেখছি যে পশ্চিমবাংলা সড়ক নির্মাণে আজকে ১০ম স্থান অধিকার করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আরও মনে করিয়ে দিতে চাই যে অডিটার জেনারেলের রিপোর্টে এই রিপোর্টে সল্ট

লেক থেকে শুরু করে সি.এম.ডি.এ. থেকে শুরু করে ইডেন গার্ডেনের টেবিল টেনিস থেকে শুরু করে সমস্ত জায়গায় যে রিপোর্ট রয়েছে তারমধ্যে অবস্থা লক্ষ্য করে দেখুন এরা কি করেছেন এক্সপেনডিচার সাধারণত যখন করা হয় তার আগে একটা স্যাংশন দরকার হয় এইসব আমলারা উইদাউট এনি স্যাংশন কতকগুলি বেআইনি কাজ করেছেন ৪ হাজার ৪৬৬টি নাম্বার অব ওয়ার্ক উইদাউট স্যাংশন এসটিমেট এরা এক্সপেনডিচার করেছেন। স্যার, আমাদের বাঁকুড়া জেলায় বর্তমানে এক্সিকিউটিভ অফিসার টেন্ডার না দিয়ে কাজ করে তারপর টেন্ডার নিয়েছেন। এই অবস্থা শুধু তারা করেছেন তা নয় অনেক আনঅথোরাইজড এক্সপেন্স করেছেন। ১ কোটি ১১ লক্ষ টাকা আনঅথোরাইজড এক্সপেন্স করেছেন উইদাউট এনি স্যাংশন। আমরা জানি এক্সপেনডিচার করতে গেলে ৫ পারসেন্ট এক্সপেনডিচার ৫ পারসেন্ট পারমিসেবল বাই ল, কিন্তু এরা এইসব কাজ করেছেন। সেজন্য বলছি এই আস্তাকুঁড়কে পরিষ্কার করতে হবে। আজকে মাননীয় মন্ত্রীকে জানাচ্ছি যে এরা কি সব কুকির্তী করে এসেছে, তার কতকগুলি তথ্য এখানে হাজির করছি। আজকে স্যার, এরা হাউস লোনের কথা বলেন আমরা জানি ২৫৫ লক্ষ টাকা এক বছরে একটা কমিটি স্যাংশন করতে পারে, দুই বছরে ৫০ লক্ষ টাকা তারা স্যাংশন করতে পারেন, অথচ এরা দুই বছরে ৯৬ লক্ষ টাকা স্যাংশন করেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই আনঅথোরাইজড স্যাংশনের জন্য ডিসিপ্লিন ব্রেক করবার জন্য এদের বিরুদ্ধে কমিশন করে এরা যেভাবে অর্থনৈতিক অপচয় করেছেন এবং ক্ষমতার অপব্যবহার করেছেন সেটা মন্ত্রী মহাশয় জনসাধারণের কাছে তুলে ধরুন। শুধু তাই নয় তাদের স্যাংশন করবার অথোরিটি ছিল ৬০ লক্ষ টাকা সেখানে তার ২ কোটি ১৯ লক্ষ টাকা স্যাংশন করে দিয়ে গেছেন। সুতরাং এই সরকারের কাজ করার কিছুই নেই। তারা বন্ধু বান্ধব আত্মীয় স্বজনকে লোন দিয়ে গেছেন, এটা আজকে হাউসের সকলের জানা দরকার যেদিন গভর্নমেন্ট ভেঙে যাবে সেই দিন তারা এই কাজ করে গেছেন তারা জানেন যে এই মন্ত্রিসভা টিকবেনা রাতারাতি কমিটি ডেকে অফিসাররা করতে চাননি জোর করে করিয়ে নেওয়া হয়েছে। আজকে এটা দেখা দরকার কিভাবে এই হাউস লোন স্যাংশন করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বলতে চাই আজকে যে এই অবস্থার সৃষ্টি হয়েছে ৬ মাসের মধ্যে আমরা এটা করিনি অনেকে বলেন শুধু শুধু কংগ্রেসের সমালোচনা করে আর কতদিন যাবে, আপনাদের তো কিছু কাজ করতে হবে, একথা আমরা জানি। কিন্তু কংগ্রেস যা যা করে গেছে সেটি না জানলে কোন কোন জায়গায় আমাদের ত্রুটি আমরা জানি স্টেডিয়ামের করার ক্ষেত্রে, সল্ট লেক রিকলামেশনের ক্ষেত্রে যে সব দুর্নীতি হয়েছে এবং ক্ষমতার বাহিরে টেন্ডার করেছেন এই তথ্যগুলি সকলের জানা চাই। আমি আরেকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এই কন্ট্রাক্টারি সিস্টেম যে আছে যে লোয়েস্ট রেট অব টেন্ডার এই সিস্টেম তুলে দেওয়া উচিত আমার মনে হয় সবচেয়ে হাইয়েস্ট এবং সবচেয়ে লোয়েস্ট রেটের মধ্যে যেটা মিডিয়াম যেটা অ্যাভারেজ টেন্ডার সেটাই নেওয়া উচিত।

[5-35 — 5-45 P.M.]

সুতরাং টেন্ডার কলের ব্যাপারে ওয়েস্টার্ন কান্ট্রিতে যে পদ্ধতিতে ফলো করে অ্যাকচুয়াল টেন্ডারের উপর ফাইভ পারসেন্ট তাহলে এইসব ঘুস দেওয়া ইত্যাদি হয়না। আর একটি কথা

আমি মন্ত্রী মহাশয়ের নিকট নিবেদন করব যে বাঁকুড়া ও পুরুলিয়ায় সেখানে ব্ল্যাক টপের কোনও দরকার নেই, সেখানে মোরাম প্রচুর আছে, সেখানে বোল্ডার প্রচুর আছে, কয়েকটি ব্রিজ এবং কালভার্ট করলেই একটা পিচ রাস্তা করার জন্য যে বিরাট খরচ হয় সেই খরচায় তার ৫-৬ গুন রাস্তা করা যাবে। অন্তত এইসব জেলাতে মেদিনীপুরের খানিকটা অংশ, বাঁকুড়ার খানিকটা অংশ, এবং পুরুলিয়ার খানিকটা অংশ, সেখানে এইভাবে তিনি যদি রাস্তা করেন তাহলে আমার মনে হয় অনেক কাজ এগিয়ে যাবে। অধ্যক্ষ মহাশয়, আমাকে আর দু'এক মিনিট সময় দিন, আর একটি কথা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই যখন অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস আপনি করতে যাচ্ছেন, যখন নূতন কোডিফিকেশন করছেন, যখন নূতন রুলস করছেন তখন সেখানে কিছু পেনাল মেজার্স আপনি ইনট্রোডিউস করুন যাতে করে সত্যিকারের কাজ হয়। আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রোডস অ্যান্ড রোড ট্রান্সপোর্টে গ্রাম বাংলার গরিব মানুষদের ম্যাক্সিমাম এমপ্লয়মেন্ট হয় তা করবেন। আজকে আমরা কি দেখছি, বিগত ৩০ বৎসর বিশেষ করে আমার কনস্টিটিউয়েন্সিতে এক ইঞ্চিও পিচের রাস্তা হয়নি এবং আজকে ১০ম স্থান অধিকার করেছে পশ্চিমবঙ্গ। ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট ছিল তখন একটি মাত্র কাজ আমরা আরম্ভ করেছিলাম সেই কাজে এই ৭/৮ বৎসর ধরে এরা মাটি পর্যন্ত ফেলে উঠতে পারেনি। আজকে কাজ করে যদি মন্ত্রী মহাশয়ের সমালোচনা করতেন তাহলে বুঝতাম। তা না করে যত আজে বাজে কথা বলে গেলেন। আজ যদি বলতেন যে এই পদ্ধতিতে গেলে গরিব মানুষের উপকার হবে তাহলে বুঝতাম, কোনও একটা কংক্রীট সাজেশন দিতে পারেন নি। অতএব আমি মন্ত্রী মহাশয়ের এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 P.M.]

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রায় ২৫০ কিলোমিটার নূতন রাস্তা নির্মাণের প্রস্তাব সহ ব্যয় বরাদ্দের দাবি আমি সমর্থন করছি। মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় গ্রামের রাস্তা ও পুলের জন্য এই প্রথম পূর্ণ বাজেটে যে প্রস্তাব রেখেছেন তারজন্য তাকে আমি অভিনন্দন জানাই। ওরা বলছেন গ্রাম বাংলার রাস্তা ও পুলের কথা, এরাও বলেছেন গ্রাম বাংলার রাস্তা ও পুলের কথা, এরমধ্যে মূলত পার্থক্য যেটা সেটাকে যদি সহজভাবে বলা যায় তাহলে এইটুকুই দাঁড়ায় যে কার মুখে রাম নাম, এইরকমই একটা জিনিস এসে দাঁড়ায়। এদের সঙ্গে আমাদের যে মূলগত পার্থক্য সেটা আমি বলতে চাই জনসাধারণের চাহিদা ও প্রয়োজনের দিকে তাকিয়ে এই দেশের রাস্তা ও পুল এতদিন তৈরি হয়নি। রাস্তা নির্মাণের মূল দৃষ্টি এদের ছিল কাঁচা মাল বহনের জন্য, মালিক পক্ষের সুবিধার দিকে তাদের নজর ছিল যারজন্য আমরা ডকের ক্ষেত্রে, স্টেশনের ক্ষেত্রে, হাটের ক্ষেত্রে, গঞ্জের ক্ষেত্রে, দেখি সেখানে পাকা রাস্তার কত সমারোহ। আর রাজকার্যের সুবিধার জন্য রাস্তা করেছিলেন এটা দেখতে পাই, থানা থেকে মহকুমা শহর, মহকুমা থেকে জেলা শহর, এক জেলা থেকে আর এক জেলা পর্যন্ত পাকা রাস্তা রয়েছে। অপর পক্ষে এখনও হাজার হাজার গ্রাম আছে সেখানে গ্রামবাংলার লোকেরা পাঁচ মাইল হেঁটে না গেলে তারসঙ্গে পাকা রাস্তার সাক্ষাৎ হয়না। অপর পক্ষে কি দেখা যায়? অপর পক্ষে দেখা যায় জেলার প্রশাসনের যিনি প্রধান সেই ডি এম, ডি এস পি, এস পি, সেক্রেটারিরা তাদের বাড়ি থেকে আরম্ভ করে তাদের

কার্যস্থল পর্যন্ত পাকা রাস্তা রয়েছে। কিন্তু বহু স্কুল আছে, বহু হাসপাতাল আছে যেখানে পাকা রাস্তা তো দূরের কথা, সেখানে কোনও রাস্তাই নাই। এই যে মূলগত পার্থক্য আমি সেকথাই বলছি। অর্থাৎ গ্রাম বাংলায় রাস্তার কথা এবং ব্রিজের কথা কংগ্রেসিরা অনেক বলেছেন, কিন্তু করেছেন কি? তারপর আর একটা দিকে দেখুন। প্রতিরক্ষার জন্য তারা রাস্তা তৈরি করতেন ৩১ নম্বর যে সড়ক যেটা মালবাজার থেকে পাহাড় জঙ্গল পার হয়ে আসামের দিকে গেছে, জনসাধারণ কিন্তু সে রাস্তা দেখার সুযোগ পেলনা, সেই রাস্তার সঙ্গে তাদের সাক্ষাৎ হলনা। ফলে আজ গ্রামবাংলার লোকদের রাস্তার জন্য আন্দোলন করতে হবে। পরিতাপের সঙ্গে আর একটা জিনিস লক্ষ্য করা যায় সেটা হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, তার বিশিষ্ট কর্মচারিরা জানেন জলপাইগুড়ির হেলাপাকড়ি রাস্তার ব্যাপার, সেখানে ৪২ হাজার লোক, তাদের ১২ মাইল হেঁটে গিয়ে তবে পাকা রাস্তার সঙ্গে সাক্ষাৎ ঘটে, তাদের জীবনে কি পাকা রাস্তা হবেনা? কেতুগ্রামে বাসন্তি থানায়ও একই অবস্থা। আমি আর একটি কথা বলতে চাই, সেটা হল এই পূর্ত দপ্তরকে অনেক ধূর্ত দপ্তর বলে থাকে, সত্যি সত্যি যদি এটাকে পূর্ত দপ্তরে পরিণত করতে হয়, তাহলে গ্রাম বাংলায় যেখানে দেশের ৭০ ভাগ লোক বাস করে, তারজন্য কিছু করা দরকার। এই দপ্তরের কার্য পরিচালনায় যে সব ত্রুটি বিচ্যুতি ঘটে থাকে সে সম্পর্কে আমি কিছু বলতে চাই। যে এলাকায় কাজ হয়, সেই এলাকার মানুষের সহযোগিতা নেবার কোনও ব্যবস্থা নাই। কন্ট্রাক্টার ঠিকাদারেরা লেবারদের ঠকায় এবং নিজেদের মতলব মতো রাস্তা তৈরি করে। গ্রামবাংলার লোকদের যেন সহযোগিতা নেওয়া হয়, তারা সুযোগ সুবিধা পায় সেদিকে দেখতে অনুরোধ করি। তারপরে কাজে দীর্ঘসূত্রিকা রয়েছে। উত্তরবঙ্গে মানসাই নদীর ব্রিজ এর কাজ তিন বছর ধরে চলেছে, ধরলা নদীর ব্রিজ দু'বছর ধরে চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, উচ্চ পদস্থ কর্মচারিরা জানেন বহু রাস্তার কাজ বছরের পর বছর চলেছে, শেষ হচ্ছেনা। আর একটা দিক হচ্ছে অপচয়ের দিক। শিল তোর্ষা এবং বুড়িতোর্ষায় ফেয়ার ওয়েদার ব্রিজ হবে বলে প্রচুর টাকা খরচ করা হচ্ছে, সেখানে সাধারণ মানুষের ধারণা ১০ বছরে যে টাকা খরচ করা হবে সেই টাকা একসঙ্গে খরচ করার ব্যবস্থা হয় তাহলে খরচ অনেক কম হবে এবং স্থায়ী সমস্যার সমাধান হবে। তারপরে দেখা যায় আর একটা জিনিস, রাস্তায় পিচের ড্রাম দিনের পর দিন পড়ে থাকে, সেই পিচ যাতে নষ্ট না হয়, ধুয়ে চলে না যায় সেটা দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই যে পাথর বালি অনেক জায়গায় অপচয় হয়ে যাচ্ছে, এতে সরকারি অর্থের অপচয় হচ্ছে, এই দিকে তিনি যেন দৃষ্টি দেন। তারপরে আমি আর একটি দিকের কথা বলব, কোনও পাকা নতুন ব্রিজ তৈরি করার সময় ডাইভারসনের আবশ্যক সেখানে হতে পারে। একটা প্রস্তাব আছে ময়নাগুড়িতে পাকা ব্রিজ তৈরি হবে যেখানে এই ডাইভারসন-এর কাজ শেষ হলে সেতুর কাজ শেষ হবে। সেইসব মাল-মশলা যেখানে প্রিসারভ করা হয়, কিছুদিন পরে সেই মাল-মশলার হদিশ পাওয়া যায় না। ফলে দেখা যাচ্ছে, ডাইভারসন ব্রিজ তৈরির জন্য একটা খরচা, খোলার জন্য একটা খরচা এবং সেই যে মাল-মশলা রাখা হয় সেটা আর পাওয়া যায় না। তাহলে দেখা যাচ্ছে, ডাইভারসন ব্রিজের জন্য তিনটে খরচা। যদি চিন্তা করে খরচা করি তাহলে সেখানে এই তিনটে খরচায় একটা পাকাপোক্ত ব্রিজ হতে পারে। ডাইভারসন ব্রিজের খোলার খরচ আর দরকার পড়ে না। আর একটা কথা উল্লেখ করব, কুচবিহার জেলার কথা। ৩০ মাইল রাস্তা যেতে সেখানে ১৭ খানা কালভার্ট আছে।

প্রচুর খরচ সেখানে হয়ে গিয়েছে। এই ধরনের ব্যাপার জলপাইগুড়ি জেলাতেও আছে। সেইসব-ব্রিজ যদি পাকাপোক্তভাবে করা যায় তাহলে অনেক সুবিধা হতে পারে। মেনটেন্যান্সের খরচা, তক্তার খরচা এবং সেখানে আলকাতরা লাগানো হয়। তক্তা কোথায় চলে যায়, পাওয়া যায় না, খবর রাখা যায় না। এটার মাধ্যমে গ্রামের লোকদের অসাধুতার মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। তার একটা চেষ্টা এখনও রয়েছে। এই অভিযোগগুলি সম্পর্কে বিবেচনা করা দরকার। এ ছাড়া এই দপ্তর সম্পর্কে যেসব অভিযোগ রয়েছে সে সম্পর্কে ভাল করে ভেবে যুগোপযোগি বিধি নিয়ম প্রয়োগ করার ক্ষেত্রে ভেবে দেখা দরকার। শ্রমজীবী মানুষকে বঞ্চিত করে, হাজার হাজার মানুষের শ্রম চুরি করে হাজার হাজার টাকার যে পাহাড় করা হচ্ছে, তা হচ্ছে এই দপ্তরের অভিজাত লোকদের। তাদের চক্র এত সক্রিয় যে এই দপ্তরকে প্রভাবান্বিত করে দুর্নীতির দিকে ঠেলে দেয়। এই ঠিকাদারি ব্যবস্থার পরিবর্তনের দাবি আজ উঠেছে। আমি মনে করি পূর্তমন্ত্রী যে সিদ্ধান্ত নিয়েছেন তা যদি হয় এই সরকার যদি নিজের দপ্তরকে দিয়ে এই কাজ করান তাহলে অর্থের অপচয় কিছুটা বন্ধ হয়। এই যে ৪০/৫০ পারসেন্ট লেসে যে কাজগুলো হচ্ছে সেখানে স্বভাবতই দুর্নাতির বাসা বাঁধার স্কোপ থেকে যায়। সেটা বন্ধ হতে পারে। আর একটা কথা বলব, টেকনোক্রাট এবং বুরোক্রাট-দের মধ্যে প্রাধাণ্য বিস্তারের একটা বিরাট দ্বন্দ আছে। এই দ্বন্দে সাধারণ মানুষ কোনও পক্ষেই নয়। সাধারণ মানুষ শুধু কাজ চায়, রাস্তা চায়, চায় শুধু পোল। জলপাইগুড়ি জেলায় তিস্তা নদীর যে ব্রিজ আছে, সেখানে টোল যা নেওয়া হয় সে ব্যাপারে একটা চরম দুর্নীতি চলছে। মন্ত্রী মহাশয়ের দৃষ্টি সেদিকে আকর্ষণ করছি। তারপর প্ল্যানিং কমিশন থেকে যে টাকাগুলো খরচ খরচার জন্য আসে, সেটা ঠিকভাবে খরচার জন্য আমি তাকে অনুরোধ রাখব। তারপর দেখা যায়, মেনটেন্যান্সের ব্যাপারে একটা বিরাট টাকা থাকে। এই মেনটেন্যান্সের টাকা দেখা যায় বেতন, বাড়ি-ভাড়া ইত্যাদিতে খরচ-খরচা হয়ে যাচ্ছে। সেটা যদি মেনটেন্যান্স পারপাসে খরচ হয় তাহলে ভালভাবে কাজ হতে পারে। পরিশেষে, আমি বলতে চাই, কংগ্রেস শাসনে এই দপ্তর বহু দর্নীতি করেছে, এরা মানুষের জীবন-যন্ত্রনা বাড়িয়েছে। শেষদিকে ভোলাবাবুর পাল্লায় পড়ে, পাকা রাস্তা, খানা-নর্দমা ডোবায় পরিণত করে, নিজের ভাতারকে সন্তুষ্ট করার সর্বরকম প্রয়াস করেছে। আর ভোলাবাবুর সাঙ্গ-পাঙ্গরা বোম-ভোলায় পরিণত হলেন। আর দুর্ভাগ্য পড়ে রইল আমাদের জন্য। আগামী দিনের কাজ, সাধারণ মানুষ বিশেষ করে গ্রাম বাংলার মানুষের আশির্বাদ লাভে সমর্থ হবে এই প্রত্যাশা রেখে আমি এই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रेनुलीना सुब्बा** : माननीय उपाध्यक्ष महोदय, आज पब्लिक वर्क्स डिपार्टमेन्ट के माननीय मंत्री ने जो बजट पेश किया हैं, उसके बिषय में मैं कुछ कहना चाहूँगी। इस बजट में दार्जिलिंग हिल एरिया के लिए कोई बिशेष स्कीम यहाँ पर नहीं देखा जा रहा हैं। मैं यहाँ पर देखती हूँ कि यहाँ पर स्टेट हाँउसिंग स्कीम की ब्यबस्था हैं। किन्तु हमारे हिल एरिया में वह नही हैं। हिल एरिया में सिर्फ दाजिलिंग में एक तीन मंजीला बिल्डिंग हैं। उसमें केवल ए कैटेगरीके गवर्नमेन्ट सर्भेन्ट जिनको एलाउन्स बैगरह मिलता हैं, वे ही रहते हैं। बिशेष करके लोइन्कम ग्रूप की फेमिली—गरीब लोग जो हैं, उनके रहने की कोई

ब्यबस्था नहीं हैं। इसलिए मेरा कहना यह हैं कि वहाँ पर जो कम आयवाले गरीब लोग फुटपाथ पर रहते हैं, उनके लिए घर का प्रबंध करना बहुत जरुरी हैं।

दार्जिलिंग हिल एरिया में कालिंपोंग और कर्सियांग का इलाका बहुत निग्लेक्टेड हैं। सरकार को इधर ध्यान देना आबश्यक हैं। इसके साथ ही साथ नार्थ बंगाल और सुन्दरबन की एरिया भी निग्लेक्टेड हैं। यहाँ पर कम्युनिकेशन और ब्रीज की कोई ब्यबस्था नहीं हैं। दार्जिलिंग एरिया में हम देखते हैं कि रोड का अभाव हैं। पुल और नदिया पर वाँध नहोने के कारण यातायात में वड़ी असुबिदा होती हैं। दार्जिलिंग हिल एरिया और नार्थ बंगाल में जो रीमोट एरिया हैं, जहाँ एग्रीकलचरिस्ट काम करते हैं–कारडमम, ग्रीन भीजिटेवल, आरेन्ज, जिन्जर इत्यादि उत्पादन करते हैं, उनको कम्युनिकेशन की फैसिलीटीज नमिलने के कारण अच्छी आमदनी नहीं होती हैं। वेसिरपर बोझा लादकर लातें। जो वस्तु वे लोग २० बैसा, २५ पैसा केजी में बेचते हैं, अगर उनको यातायात की सुबिधा मिले तो वे लोग ४ रुपया केजी में वेच सकते हैं। किन्तु ऐसा वे नहीं होने से उनकी आर्थिक अबस्था दिन प्रतिदिन गिरती जा रही हैं। उनकी आर्थिक अबस्था में सुधार नहीं हो रहा हैं। जो माल वे लोग २० पैसा–२५ पैसा केजी में वेचते हैं वही भाल ४ रु० केजी में बाजार में बिकता हैं।

हिल एरिया में ऐसे भी इलाके हैं जहाँ शायद मंत्री लोग नहीं गए होंगे, वहां पर यातायात और पुल की सुबिधा न होने के कारण लोगों के आने-जाने में बड़ी कठिनाई का सामना करना पड़ता हैं। पहाड़ों में १४-१५ किलो मीटर अगर जाना पड़े तो नदियों पर कोई पुल नही हैं। नदियों पर २-३ वाँस बाँधकर लोग नदियों को पार करते हैं। ऐसा कंडिशन आज भी वहां का हैं। इसलिए मैं बिशेष रूप से निवेदन करुँगी कि रीमोट एरिया पर आबश्य ध्यान दिया जाय। और आगर हो सके तो हिल एरिया में रोप सिस्टम चालू करें। क्यों कि यह सिस्टम अगर होता हैं तो लैण्ड स्लाइड का भय नहीं रहेंगा।

मैं यहाँ पर एक बात और कहना चाहूँगी, डिफेन्स प्वाइन्ट आफ भ्यू से। दार्जिलिंग में तिस्ता नदी के उपर ब्रीज था जो 1968 में लैण्ड स्लाइड हुआ तो टुट गया। डेफेन्स प्वाइन्ट आफ भ्यू से अल्टर ने टिम के होना चाहिए। वहाँ कोई नेशनल हाई वे नहीं हैं। नेशनल हाई वे की बात छोड़ दीजिए, डिस्ट्रिक्ट हाई वे भी नहीं हैं। वहाँ अल्टरनेटिभ रोड बहुत जरुरी हैं।

सिलीगुड़ी-दार्जिलिंग रोड जो भाया बदमताम टी स्टेट होने हुए, शिमला जो इण्डिया में हैं और उसपार सिक्किम में सिम्ताभ जो बाजार हैं, इन दोनों के बीच में एक पूल

होना चाहिए। कोई अल्टरनेटिभ वे होना चाहिए।

मैं मंत्री महोदय का ध्यान आकर्षित करना चाहूँगी कि हमारे हिल एरिया में पी० डब्लू० डी० का काम अच्छी तरह से नहीं होता हैं। यहाँ पर रोड-ब्रीज बैगरह के लिए राइटर्स बिल्डिंग में चीफ इन्जिनीयर और एक्सपर्ट का वोर्ड बैठता हैं। जो रोड का सर्भे करता है और रोडका रेट फिक्स करता हैं। वही लोग चीफ इन्जीनीयर लोयेस्ट टेण्डर एक्सेण्ट करते हैं। परिणाम यह होता है कि गवर्नमेन्ट में करपशन आ जाता हैं। इसलिए मैं यह कहना चाहूँगी कि अगर यहां पर फिक्स करके कोई लोयेस्ट टेण्डर एक्सेण्ट किया जाय, तो जो कण्टक्टर लोग होते हैं, उनको ही रेट फिक्स करके बजट किया जाय, तो आच्छा होता।

[5-55 — 6-05 P.M.]

अभी देखा जा रहा हैं कि विधान नगर में स्टेडियम बन रहा हैं। दार्जिलिंग एरिया में बहुत पहले इसको आगे बढ़ाया गया था किन्तु आभी तक नहीं हुआ। साइड बैगरह भी उसके लिए ठीक किया गया था किन्तु न जाने अभीतक क्यों नहीं स्टेडियम का निर्माण बहाँ पर किया गया? हम लोगोंने पश्चिमबंगाल काही नहीं, सारे भारत को प्रतिष्ठित खेलाड़ी दिया हैं। अगर पश्चिमबंगाल की उन्नति करना हैं, तो दार्जिलिंग में स्टेडियम का निर्माण आवश्य करना चाहिए।

बजट भाषण में एक बात हमको मिली हैं, वह यह हैं कि मंत्री महोदयने लिखा हैं कि प्रिमियस गवर्नमेन्ट-कांग्रेस गवर्नमेन्ट ने जितने रोडस-ब्रीज सेंशन किया था, वह वेफजूल पैसा था। कोई हिसाब ही नहीं था। ३० परसेन्ट खर्च किया हैं और ३० परसेन्ट आगे वढ़ाया हैं। अब उसी को आगे बढ़ाया जायगा। हमारे बिचार से बजट में ऐसा लिखा गया हैं। मेरे बिचार से ३० परसेन्ट जो काम किया गया हैं, वह काम पुरा करना चाहिए। और जो काम नहीं हुआ हैं, वह भी आगे बढ़ाना चाहिए। क्योंकि उस गवर्नमेन्ट ने जो ब्रीज-रोड वैगरह सेंशन किए हैं उसे रोकना नहीं चाहिए।

और हम देखते हैं कि इन्टीरीअर भिलेज—रीमोट एरिया जो नार्थ बंगाल में हैं, वहां पर कम्युनिकेशन की व्यबस्था नहीं हैं—ब्रीज की व्यबस्था नहीं हैं। ग्रामों के भीतर अस्पताल बनाये गए हैं, स्कूल बने हैं, एम० आर० शाप की स्थापना की गई हैं किन्तु बरसात के समय में वहां के लोगों को चलने में बड़ी दिक्कत होती हैं। कम्युनिकेशन नहीं हैं, रास्ता नहीं हैं। इसलिए विमार को ठीक समय पर अस्पताल नहीं पहुँचाया जा सकता हैं और वह विना इलाज के मर जाता हैं। रास्ता नहीं होने के कारण बच्चे स्कूल नहीं जा पाते

हैं। हिल एरिया में यातायात की सुबिधा न होने कारण वहाँ के लोगों की उन्नति नहीं हो पा रही हैं।

मैं मंत्री महोदय से निवेदन करुँगी कि कलकत्ता शहर की सुबिधा के लिए और गंगा के इस पार जितना पैसा रोड-ब्रीज के लिए खर्च करते हैं आगर इसके बदले नार्थ बंगाल जो निग्लेक्टेड एरिया हैं, उसमें खर्च करें तो बहुत अच्छा हो। यहां मैं देखती हूँ कि बिकास बहुत हुआ हैं। चारों तरफ रोड्स हैं जो आच्छे कंडिशन में हैं। इसके लिए पैसा भी अधिक खर्च किया जाता हैं। लेकिन हम देखते हैं कि गंगा के उस पार-नार्थ बंगाल जो निग्लेक्टेड एरिया हैं, रोड्स-ब्रीज बैगरह का कुछ भी विकास नहीं हुआ हैं। इसलिए मैं मंत्री महोदय से निवेदन करुँगी कि आप कलकत्ता शहर को छोड़कर उस इलाक में रास्ता कैसा हैं—वहाँ पर ब्रीज का कंडीशन कैसा हैं—यातायात का ब्रवंध कैसा हैं, आपको देखना चाहिए। जबतक हमारे इलाके में यातायात का प्रबंध नहीं होता—एक गाँवो दुसरे गाँव को जोड़ने के लिए यातायात की सुबिधा नहीं होती हैं—एक स्थान से दूसरे स्थान पर पहुँचने के लिए सड़क और पुल नहीं होता, तवतक कृषि उत्पादन करने वालों की आर्थिक स्थित में कोई सुधार नहीं हो सकेंगा वे पिछड़े ही रह जाँयगे। इसलिए मैं मंत्री महोदय का ध्यान आकृष्ट करना चाँहूगी कि आप सिर्फ कलकत्ता महानगरी की उन्नति न करें। आप उस इलाके में भी जाइएं, जो पश्चिम बंगाल के अन्तर्गत हैं। वहाँ पर जाकर देखिए कि यातायात की कितनी असुबिधा हैं। पुल की कभी हैं। लोगों को तरह-तरह की कितनी दिक्कतें उठानी पड़ती हैं। उनकी समस्यों को भी आपको देखवा चाहिए।

हिल एरिया में बिशेषकर जो उत्पादन होता हैं, रामैटिरियल [illegible] वह प्लेन में आता ही नहीं हैं। यहाँ परलोग के लिए यातायात का प्रबंध नहीं है—नदियों पर ब्रीज नहीं हैं। यही कारण हैं कि वहाँ जो कारडमम, जिंजर, नीबू वैगरह उत्पन्न होता है, सस्ते दामों में प्लेन के लोगों को नहीं मिल पाता हैं। प्लेन के लोग सस्ते दामों में वहां का सामन नहीं रखा सकते हैं। इसलिए मंत्री महोदय से निबेदन करुँगी कि उस इलाके में कम्युनिकेशन—ब्रीज बैगरह का उचित प्रबंध फौरन करने की चेष्टा कीजिए। गंगा के उस पार रोड-ब्रिज और रास्ता का कुछ भी ब्रबंध नहीं हुआ हैं। अगर यहां पर भी इन सब चीजों का समुचित प्रबंध कर दिया जाय तो पश्चिम बंगाल का यह पिछड़ा हुआ इलाका आगे बढ़ सकेगा। इसलिए मैं मंत्री महोदय से आबेदन करुँगी कि इस बिषय पर आप आपना कदम आगे बड़ावे।

यही कह कर मैं आपना भाषण समाप्त करती हूँ।

[6-05 — 6-15 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেটা হতাশাব্যঞ্জক। তিনি গতবার যে বাজেট রেখেছিলেন তাতে তিনি বলেছিলেন, এটা অন্ধকারের পথ এবং এবার আবার বলছেন কংগ্রেস যা করে গেছে এটা তার একটা উত্তরদান। অর্থাৎ তার বাজেটের মধ্যে হতাশার কথা পুরোপুরি রয়েছে। তবে একটা ব্যাপারে তাকে আমি অভিনন্দন জানাই এবং সেটা হচ্ছে তিনি বড় বড় মণীষীদের মূর্তি স্থাপনের জন্য পরিকল্পনা করেছেন। কিন্তু অবশিষ্ট যা রয়েছে তারজন্য আমি তাকে সমর্থন করতে পারছিনা বা অভিনন্দন জানাতে পারছিনা। আমি আর একটা জিনিস লক্ষ্য করেছি গ্রাম এবং শহরের মধ্যে বিমাতৃসুলভ মনোভাব সৃষ্টি করে তিনি তার বাজেট রচনা করেছেন। ৬০ কোটি টাকার বাজেটের মধ্যে গ্রামকে দেওয়া হয়েছে মাত্র ২ কোটি ৩০ লক্ষ টাকা। উনি আবার ভনিতা করে বলেছেন এই টাকা দিয়ে তিনি গ্রামের উপকার করবেন, তাদের জন্য পরিচ্ছন্ন পথ তৈরি করবেন। গ্রামের মানুষ হাসপাতালে যাবে, স্কুলে যাবে তারজন্য উনি মাত্র দিয়েছেন ২ কোটি ৩০ লক্ষ টাকা। আমি মনে করি এতে তিনি গ্রামের মানুষকে অবহেলার চোখে দেখেছেন এবং তাদের ক্ষেত্রে বক্র মনোভাব নিয়ে চিন্তা করেছেন। আমি মনে করি এই ধরনের মনোভাব ক্ষতিকারক। আপনারা যারা গ্রাম থেকে এসেছেন তারা সকলেই জানেন গ্রামের মানুষ চায় একটু রাস্তা, একটা টিউবওয়েল চাষের জন্য একটু জল, এছাড়া তারা আর কিছু চায়না। কিন্তু আমি দেখছি তাদের সঙ্গে পরিহাস করা হয়েছে। কাজেই আমি তার বাজেটের নিন্দা করছি। আজ ২৫/৩০ বছর ধরে যে সমস্ত রাস্তা দিয়ে বাস চলছে, বিভিন্ন থানার উপর দিয়ে যে সমস্ত রাস্তা গিয়েছে তার কি অবস্থা সেদিকে তাকে দৃষ্টি দিতে বলছি। আমাদের মেদিনীপুর জেলার সাঁওতাল চক টু ট্যাংরা, নন্দীগ্রাম টু মালদহ, নরঘাট টু গোপিনাথপুর, গোপিনাথপুর টু তেরোপেখিয়া, হরিদাসপুর টু শ্রীরামপুর প্রভৃতি বড় বড় যে রাস্তাগুলো রয়েছে তাদের ক্ষেত্রে তিনি অবহেলা দেখিয়েছেন। গতবার যেখানে দিয়েছিলেন ৮০ হাজার টাকা, এবারে সেখানে দিয়েছেন মাত্র ১০ হাজার টাকা। গতবার যেখানে দিয়েছিলেন ১ লক্ষ টাকা, এবারে দিয়েছেন মাত্র ১৫ হাজার টাকা। এই যে বিমাতৃসুলভ বাজেট আমি তার নিন্দা করছি। মাননীয় সদস্য অনিলবাবু বলেছেন, আমরা রাম রাজত্ব সৃষ্টি করব, সোনার বাংলা, সুখের রাজ্য তৈরি করব সেকথা আমরা বলিনি। তিনি একথা এখানে বলছেন, কিন্তু গ্রামে গিয়ে ওকথা বলতে পারবেননা। তারা গ্রামের মানুষের কাছে গিয়ে বলেছেন, আমরা তোমাদের পাশে আছি, তোমাদের মঙ্গল করব এবং এইসব কথা বলেই এখানে এসেছেন। আজকে তিনি বিরোধীপক্ষকে যে কথাগুলি বললেন তাতে আমি তার প্রশংসা করতে পারছিনা। আমি আশাকরি গ্রামের মানুষের দিকে তাদের কর্মপদ্ধতি নিয়ে যাবেন এবং সেই উপদেশ আমি তাদের দিচ্ছি। আমি একটা প্রশ্ন করেছিলাম হলদি নদীর উপর নরঘাটের ব্রিজ সম্পর্কে এবং আমি একটা কাট মোশনও দিয়েছিলাম, সেখানে আমি বলেছিলাম দুটি পিলার হেলে গেছে সেই পুলের। এক একটি সেই পিলারের জন্য ১৯ লক্ষ টাকা ব্যয় হয়েছে, এই দুই ১৯ লক্ষ টাকা আজকে নদীর জলে চলে গেল, সেটা দেখা দরকার। আমি প্রশ্ন করেছিলাম ২/৯/৭৭ তারিখে এবং সরকার থেকে হিসাব দেখানো হয়েছে ১০/১২/৭৭ তারিখে ১৯ লক্ষ টাকা নয়, হিসাব করে বলেছেন, ১৮ লক্ষ ৯৫ হাজার ৮৫৩ টাকা। অর্থাৎ ১৯ লক্ষ

টাকাই ধরুন। আমি হিস্যাব করে বলতে পারি এই দুটি পিলারের জন্য ৩৭ লক্ষ ৯১ হাজার ৭০৬ টাকা খরচ হয়েছে। সয়েল টেস্ট করেছিলেন তারজন্য খরচ হয়েছে ২।। লক্ষ টাকা। সর্ব মোট ৩৪ লক্ষ ৪১ হাজার ৬০৬ টাকা খরচ হয়েছে। আমি এই অধিবেশনে সেই সেতু সম্পর্কে আবার আমি মেনশন করেছিলাম, এর তদন্ত করা হোক। আজকে আমি বাজেট বক্তৃতায় দৃঢ় ভাবে পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, নিশ্চয়ই এই টাকা ওরও নয়, আমারও নয়, এই টাকা দেশের টাকা, এই যে ৩৪ লক্ষ ৪১ হাজার টাকা নষ্ট হতে চলেছে, এরজন্য নিশ্চয়ই কমিশন হওয়া উচিত। আমি এই কমিশনের দাবি করছি। এই কমিশনের রিপোর্টে যে দায়ী বলে প্রমাণিত হবে, তার বিচার হোক, এটাই বামফ্রন্ট সরকারের নীতি হওয়া উচিত। সেইসঙ্গে আমার যতদূর সম্ভব সহায়তা আমি দেব। আমি আশা করি নিশ্চয়ই আমার এই দাবি আপনি সমর্থন করবেন। কেন না, ডিপার্টমেন্ট থেকে আমাকে বলা হয়েছিল, এটা করবেন না, এটা করতে গেলে আমাদের আর্থিক কমিশনের মধ্যে যেতে হবে। আর একটা কথা, স্বর্গত হেমন্ত বসু মহাশয় যখন যুক্তফ্রন্ট সরকারের পূর্তমন্ত্রী ছিলেন, তখন কলকাতায় যে সমস্ত সরকারি ফ্ল্যাট আছে, সেই ফ্ল্যাটগুলোতে নিম্ন মধ্যবিত্তরা যাতে পায় তার পরিকল্পনা করেছিলেন, সেইরকম আইন হয়েছিল। পরবর্তীকালে যেন তারা সেই ফ্ল্যাটগুলো পেতে পারে। কিন্তু তিনি চলে যাবার পর যখন এখানে রাষ্ট্রপতি শাসন হল তখন বি.বি. ঘোষ অ্যাডমিনিস্ট্রেটার, সেই পরিকল্পনার অগ্রগতি দেখিয়েছিলেন। কিন্তু আমাদের যারা ডান পাশে আছেন, সেই কংগ্রেসিরা যখন এল, সেই পরিকল্পনাকে তারা কার্যকর করেন নি। নিম্নমধ্যবিত্তদের অবহেলা করেছেন, তাদের মানুষ বলে গণ্য করেন নি। আমি আশা করি এই বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সেদিকে মন দেবেন। দুঃখের বিষয় বাজেটে তার সম্পর্কে এতটুকু লেখা নেই। সেইজন্য আমি তাকে অনুরোধ জানাব, মধ্যবিত্তদের জন্য হেমন্ত বাবু যে পরিকল্পনা রচনা করেছিলেন, সেই পরিকল্পনা রচয়িতার সম্মান রক্ষার্থে, মধ্যবিত্তদের বাঁচবার তাগিদে, থাকবার তাগিদে আজকে এই বাজেটে না হোক, পরবর্তী বাজেটে আমাদের পূর্তমন্ত্রী চেষ্টা করবেন। সর্বশেষে আমি এইটুকু বলব, আজকে বাক বিতন্ডা যতই হোক না কেন, আমি গ্রামের মানুষ এবং আপনারা বললেন, ওরা পথ হারিয়েছে, আমাদের রাস্তা নেই, আমি নিশ্চয়ই বলছি রাস্তার প্রয়োজন আছে, শক্ত মাটিতে আমরা চলি, গ্রামের মধ্যে যারা আছেন, তারা জানেন, শহরে যারা চলেন, তারা অত্যন্ত সুখে থাকেন। এক পশলা বৃষ্টি হলে সেখানে মানুষ যেতে পারে না। মানুষ সেখানে এত কষ্টে দিন যাপন করেন, আজকে বামফ্রন্ট সরকারের সেদিকে তাকানো দরকার। যদি না তাকান তাহলে আমি বলব এই বাজেট বক্তব্যে যে গালভরা বক্তৃতা দিয়েছেন তা শুধু বক্তৃতাতেই শেষ হবে, গ্রামের মানুষের কোনও উপকারে লাগবে না। মন্ত্রী মহাশয় গ্রামের মানুষের জন্য প্রদীপ জ্বালিয়ে দেবেন বলেছেন, তা ভাঁওতায় পরিণত হবে। এই ভাঁওতা দেওয়া থেকে সরে আসতে হবে। কাজ করতে হবে। আমি পরিষ্কার ভাবে দেখালাম এবং আপনারা বাজেট বক্তৃতার মধ্যে দেখতে পাবেন, মন্ত্রী মহাশয় ২৫০ মি.মি. রাস্তা তৈরি করবেন বলেছেন। গত বারের বাজেটে তিনি বলেছিলেন ৩০০ কি.মি. রাস্তা করার কথা। অথচ রাস্তা সমাপ্ত করতে পেরেছেন ২০০ কি.মি. মাত্র। বাকি ১০০ কি.মি. রাস্তা করতে পারেন নি। আর এবারের বাজেটে প্রথম থেকেই বলছেন ২৫০ কি.মি. করবেন। অর্থাৎ আমরা ধারণা করছি ৩০০-র জায়গায় যদি ২০০ হয়ে থাকে, তাহলে ২৫০-র জায়গায় ১৫০ কি.মি. রাস্তা হয়ত হবে। এটা দ্বারা গ্রাম বাংলার মানুষকে উপহাস

করা হচ্ছে। সেইজন্য আমি আবার পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি গ্রামের মানুষের দিকে একটু নজর দিন, গ্রামের রাস্তার জন্য বরাদ্দ বৃদ্ধি করুন। তাহলে আমাদের সমর্থন নিশ্চয়ই পাবেন। আমরা জানি গ্রামের রাস্তার জন্য স্টেটের কোনও টাকা লাগবে না, যদি আমরা যে টাকার প্রয়োজন সেটা কেন্দ্রের কাছে দাবি করতে পারি। আমরা জানি গ্রামীণ রাস্তার জন্য কেন্দ্রীয় সরকারের অর্থ বরাদ্দ আছে। সুতরাং কেন্দ্রের কাছে দাবি করুন, আমরা আপনাদের পক্ষে আছি, আমাদের সমর্থন আছে। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**श्री रामजान आली :** मिस्टर डिप्टी स्पीकर सर, आज के बजट भाषण को सुनने के बाद मुझे वेहट खुशी हुई हैं। क्यों कि पी०डब्लू०डी० मिनिस्टर ने आपने भाषण में कहा हैं कि आज हम लोग रुरल एण्ड अरवन के इमवैलेन्स को खत्म करने की दिशा में कदम उठा रहे हैं। उनके इस बिचार धारा के लिए मैं उनको धन्यवाद देता हूँ। लेकिन मैं पुछ ना चाहता हूँ कि क्या यह सही तौर पर–असली तौर पर असल में लाया जायगा? क्या यह मेटिरियलाइज किया जायगा–क्या इसको प्राक्टिकल शेप दिया जायगा? इमवेलेन्स दूर होगा–मुझे इसमें सन्देह हैं। बजट को देखने से मालुम होता हैं कि शहर तो डबलप कर रहा हैं, मगर देहात पिछड़ता जा रहा हैं। क्या देहात से आये हुए एम० एल० ए० कह सकते हैं कि गाँव तरक्की कर रहा हैं? हम चाहते हैं कि शहर तरक्की करे और उसके साथ-साथ गाँव भी तरक्की करे, ताकि गाँव और शहर के बीच का तनाव कम हो।

भारतबर्ष के आजाद होने के बाद शहर का नकशा देखने से मालुम होता हैं कि शहर की तरक्की बहुत हुई हैं, मगर गाँवों में झोपड़ियाँ आज भी मौजूद हैं। वहाँ के लोगों के लिए रास्ते का इन्तजाम नहीं हैं। आज भी लोग तैर कर नदी पार करते हैं। नदी के उपर पुल नहीं हैं। गांव से मार्केट के लिए लिंक रोड आज तक नहीं हो सका हैं। शहर और गाँव के साथ पारसिएल्टी बरती गई हैं। यही कारण हैं कि गाँवों में रहने वाले लोग जो खेती-वारी करते हैं, वे तरक्की नहीं कर सके हैं। उनको यातायातकी सुबिधा न मिलनेके कारण मारकेट की सुबिधा नहीं मिल पाती। आज पुरे हिन्दुस्थान का नक्शा और बंगाल का नकशा एकसा ही हैं। जैसा कि श्रीमती रेनू सूब्बा ने बंगाल के वारे में खास चर्चा की हैं। उन्होने कहा हैं कि गंगा के इसपार जो डबलपमेन्ट हुआ हैं, उसपार गंगा के वह उन्नति नही हुई हैं। यह बिलकुल ठीक हैं। बजट में हम देखते हैं कि लाखों नहीं,करोड़ों रुपयों की मंजूरी की दाबी पेश की गई हैं, मगर वेस्टदिनाजपुर के हिसाब में ६८ लाख रुपया–समथिंग लाइक दैट रखा गया हैं। आखिर यह पार्सिएल्टी क्यों? क्या इससे इमवेलेन्स नहीं होगा? सबको समान अधिकार मिलना चाहिए सबको तरक्की करने का मौका मिलना चाहिए। कोई इलाका डबलप करे, कोई इलाका पिछड़ता चला जाय तो इसतरह के

चिन्ताधारा से फिर इम्बैलेन्स को प्राक्टिकल रुप में कैसे दूर किया जा सके गा? इस तरह की पारसियलटी बन्द होनी चाहिए। किसी डिस्ट्रीक्ट को कम एलाट हो और किसी डिस्ट्रिक्ट को बेसी एलाट हो, यह नहीं होना चाहिए।

[6-15 — 6-25 P.M.]

जहाँ ब्रिज बनने की मंजूरी बजट में हो गया हैं, वहाँ पर भी ब्रिज नहीं बनाया जा रहा हैं। हमारे इलाके में कान्ती से गोवा गाँव के लिए ब्रिज सेंक्शन हो गया हैं किन्तु आफसोस के साथ कहना पड़ता हैं कि आज तक उसका काम शुरु नहीं हुआ । फाइनेन्सिएल इयर 1978-1979 में सिर्फ 5 हजार रुपया ग्रान्ट हैं। इसतरह से सिर्फ 5 हजार रुपये में 23 किलोमिटर काच्चिरास्ता कैसे बन सकेंगा? क्या मंत्री महोदय ने जो भाषण हाउस में दिया हैं क्या वह ड्रैमेटिक स्पीच हैं–पोलिटिकल स्पीच हैं? सिर्फ बक्तव्य के माध्यम से बता दिया हैं कि रोड बन जायगा। हेल्थ सेन्टर से योगायोग हो जायगा–मार्केट से योगायोग हो जायगा। सब जगह डवलपमेन्ट का काम होगा–सब जगह तरक्की का काम किया जायगा। लेकिन सही माने सें देखा जाता हैं कि गाँव में बसने वाले लोगो बंचित थे और आज भी बंचित हैं। मैं आशा करता हूँ कि गाँव को तरक्की करने का पुरा अधिकार मिलेगा और सही माने में गाँव की उन्नति पर मिनिस्टर साहब ध्यान देंगे।

बहुत अफसोस के साथ कहना पड़ता हैं कि पुलिस के लिए रेस्ट हाउस और पुलिस हेडक्याटरो बनाने के लिए काफी रुपया.खर्च किया गया हैं। क्या ब्यूरोक्रेटिक सिस्टम अब भी चालु रहेगा? इलेक्शन मैनिफेस्टो में वाम-फ्रान्ट सरकार ने वादा किया था कि पुलिस को प्रधानता नहीं दी जायगी। पुलिस के उपर रुपया नहीं खर्च किया जायगा। क्योंकि बृटिश इम्पायर आर्गेनाइजेशन के स्वार्थ की रक्षा इसी पुलिस ने की थी। देश की आजादी की लड़ाई की लड़ाइ में इसी पुलिस ने खिलाफत की थी। फिर पुलिस के लिए रेस्ट हाउस बनाने के लिए क्यों लाखों-लाख रुपया खर्च किया जा रहा हैं? उस रुपये को अगर गाँव के डवलपमेन्ट के लिए खर्च किया जाय–होमलेस के लिए होम बनाया जाय तो बड़ा भारी कल्याणकारी काम होगा। सरकार को इधर ध्यान देना चाहिए। ब्यूरोकेसी को खत्म करना होगा। अगर ऐसा नहीं किया जायगा तो ब्यूरोक्रेसी बढ़ती चली जायगी और देश कमजोर पड़ जायगा। आज आफिसर लोग रुलर बन कर बैठे हुए हैं और वही लोग देश में रूल करते हैं। आज जो भी काम होता हैं, उन्हीं आफिसरों के माध्यम से होता हैं। जो एल० आर० ओ० जमीन के बन्टन कर काम करते हैं। उन्ही के माध्यम से जमीन का बन्टन होता हैं। इनका एक ग्रेट आर्गेनाइजेशन हैं। ये गरीवों की ओर ध्यान नहीं देते हैं।

मैं गाँव से आये हुए एम० एल० ए० से अपील करुंगा कि वे मेहरवानी करके बतायें कि क्या गाँव के गरीब आदमी जो देहात से आफिसों में और हेड कव्टार्स में जाते हैं, तो उनका काम ठीक से होता हैं? इनके साथ आफिसर लोग ठीक ब्यबहार नहीं करते हैं। जबकि इन्हीं ग्रामीणों से टैक्स वसूल किया जाता हैं और फिर इन आफिसरों को महीना दिया जाता हैं। इनके टैक्सेसन के माध्यम से ही इन आफिसरों कों सभी तरह की फैसि-लिटीज–जैसे मेडिकल एलाउन्स हाउस रेन्ट बैगरह मिलता हैं। इसलिए इनलोगों को चाहिए कि वे जनता के सेवक बन कर उनकी सेवा करें।

इसलिए मेरा कहना हैं कि पी० डब्लू० डी० का जो बजट पेश किया गया हैं, उस प्रेक्टिकल तौर पर करना चाहिए। गाँवों की तरक्की आबश्य होनी चाहिए। जो रकम एलाट किया गया हैं, उसे अगर सही माने में खर्च किया जायगातो गाँव का डबलपमेन्ट होगा-इम्प्रूभमेन्ट होगा । लेकिन आफसोस यह हैं कि इतना कम रुपया खर्च किया जा रहा हैं और सिर्फ ढ़ाई सौ किलोमीटर रोड वे आफ बंगाल तक बनेगा। इतने बड़े इलाके में कौनसा लिंक रोड बन पायेगा?............(ब्यबधान) सड़कें बन रही हैं, मैं इस से सहमत हूँ। लेकिन जो रुपया सरकार खर्च कर रही हैं, उसका बहुत कम अंश देहात में खर्च किया जा रहा हैं, यही मेरे कहने का मतलब हैं।

मैं जनाब मिनिस्टर साहब से गुंजारिश करुँगा कि नार्थ बंगाल का वह इलाका जहाँ मेरी कंस्टिटयूएन्सी हैं–इस्लामपुर सब-डिबिजन में एकइन्च भी मेटल रोड नहीं बना हैं।

डिफेन्स प्वाइन्ट आफ भ्यू से सोनामती से बारबिला वोर्डर रोड बहुत ही इम्पारटेन्ट हैं। मगर इसके संबंध में इस बजट में मैं कुछ नहीं देख रहा हूँ। यह रोड बन जाना बहुत जरुरी हैं।

मैं बड़ी आशा के साथ वड़ी उम्मीद रखकर इस बजट का समर्थ करता हूँ।

**Mr. Deputy Speaker :** Honourable members, the time allotted for the Demands Nos. 25, 70 and 39 will expire at 6-35 P.M. But I find that some more time will be required to complete the remaining discussion including taking divisions on these demands. Therefore, under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I seek the consent of the House to increase the time fixed for these demands by an hour. I hope the House will agree.

(Voices - Yes)

So, the time is extended by one hour.

[6-25 — 6-35 P.M.]

**শ্রী সুখেন্দু খান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ দাবি এই হাউসের সামনে রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি ও অভিনন্দন জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামের উপর কয়েকটি ব্রিজ এবং সড়ক নির্মাণের প্রস্তাব রেখেছেন। বামফ্রন্ট সরকারের যে স্পিরিট সেই স্পিরিট কে গ্রামের মধ্যে পৌঁছে দিয়েছেন, সেইজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। বিগত ৩০ বছর ধরে ঐ কংগ্রেস সরকার বিশেষত বাঁকুড়া জেলাকে পিছিয়ে রেখেছিল সেইজন্য বাঁকুড়ার মানুষ ওদের ঝেঁটিয়ে বিদায় করে দিয়ে পশ্চিমবঙ্গের মধ্যে একটা বিশেষ স্থান করে দিয়েছে। আমি সেই কথাটা বলছি যে গত ৩০ বছরের মধ্যে মাত্র ৫ কিলোমিটার রাস্তা করে দেননি। কিন্তু বামফ্রন্ট সরকার এর মধ্যেই ১২ কিলোমিটার রাস্তা পিচ স্যাংশন করেছেন, কাজটা চলছে। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি সেটা সোনামুখি রাঙামাটি ঘাট। সেই রাস্তা বিগত ইলেকশনের আগে ভোলা সেন গুরুপদ খাঁকে প্রায় ৪০,০০০ টাকা দেন সেই ৪০,০০০ টাকা কিভাবে কোথা থেকে আসল সেখানে টাকার কিছু অংশ রাস্তার মাটি কাটা হয় তারপর বন্ধ হয়ে যায়। বামফ্রন্ট সরকার আসার পর সেই রাস্তা বাজেটের মধ্যে নেওয়া হয়েছে এবং ৬০ হাজার টাকা তারমধ্যে অ্যালট করা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে আমলাতান্ত্রিক টালবাহানার জন্য সেই টাকা কাজে লাগানো যাচ্ছে না। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে মিউনিসিপ্যালিটি আছে। সেই মিউনিসিপ্যালিটিতে অনেক টাকা খরচ করে ওয়াটার সাপ্লাইয়ের জন্য ওয়াটার সাপ্লাই স্কীম নেওয়া হয়েছে, দেখা যাচ্ছে ড্রেনেজ স্কীম না থাকার জন্য পাইপগুলি রাস্তার উপর দিয়ে গেছে, এবং সেই টিউবওয়েল পাইপের জলেতে রাস্তাটাকে কর্দমাক্ত করে তুলছে, তারজন্য মানুষ টিউবওয়েলগুলো ভেঙে দিয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ওখানকার সেই কলগুলি যেন মেরামতের ব্যবস্থা করা হয়। বাঁকুড়া, পুরুলিয়ার রাস্তা ভায়া ছাতরা, থেকে যে রয়ালটি কালেকশন হচ্ছে না। সেখানে জে, এল, আর ও মহাশয় এর মাধ্যমে যে পাথর এবং বালি নেওয়া হচ্ছে তাতে গভর্নমেন্ট এর ঠিক মতন রয়ালটি সার্টিফিকেট দিচ্ছে না এবং এতে বহু টাকা পড়ে আছে। তারপর হাসপাতালের জন্য যে সমস্ত কনস্ট্রাকশন করা হয় সে সব কনস্ট্রাকশনে কোথাও ৪০ পারসেন্ট, কোথাও ৪৫ পারসেন্ট লেস দিয়ে টেন্ডার কল করা হয়। সেসব টেন্ডারগুলো নিয়ে যখন কনস্ট্রাকশন আরম্ভ হয় সেই কনস্ট্রাকশন হতে না হতেই কনস্ট্রাকশনের ফাইনাল বিল এর সময় দেখা যায় যে সেই সমস্ত কনস্ট্রাকশনেতে বা ঘর, বাড়িতে যখন কোনও ডাক্তার বাবুরা বা কোনও স্টাফ যাচ্ছেন তখন তাদের খুবই অসুবিধা হচ্ছে। সেসব ঢালাইয়ের মধ্য দিয়ে জল পড়তে শুরু করছে এবং তাকে যখন রিপেয়ার করতে হয় তখন সেইসব ডাক্তার বাবু বা স্টাফ যারা থাকেন তখন তাদের বিনা অনুমতিতে করা হয়। কিভাবে কি করা হবে তা না জানিয়ে তাদের বলা হচ্ছে সব হয়ে গেছে। এইসবের প্রতিকার হওয়া দরকার। এই সমস্ত টালবাহানার প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৬ সালে শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইবস রিজারভেশন অ্যাক্ট পাস হয়। তাতে আমলাতান্ত্রিক টালবাহানার জন্য বিভিন্ন দপ্তরে দেখা যাচ্ছে যে এই আইন ঠিকমতো কার্যকর হচ্ছে না। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেটাকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, সেই সম্পর্কে আমি দুচার কথা বলতে চাই। আমার বক্তব্য হচ্ছে পূর্ত বিভাগ একটি গুরুত্বপূর্ণ বিভাগ, জনজীবন এই বিভাগের দায়িত্ব অনেক বেশি। আমি এখানে আরও বলতে চাই যে ভারতবর্ষ স্বাধীন হবার পর প্রথম অগ্রাধিকার দেওয়া উচিত ছিল রাস্তাকে। যে রাস্তায় সর্বশ্রেণীর মানুষের সকল সময় প্রয়োজন। যখন যেদিকে যেতে চান সেখানেই রাস্তা চাই। স্কুল কলেজ বিশ্ববিদ্যালয়, হাসপাতাল, অফিস, ব্যবসা বাণিজ্য সকল ক্ষেত্রেই রাস্তার বিশেষ প্রয়োজন। সেই কারণে রাস্তা আমাদের চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও আমাদের দেশ দরিদ্র তবুও রাস্তার দিকে আমাদের নজর দিতে হবে। জনজীবনে বেঁচে থাকতে গেলে যেমন বহু জিনিস এর প্রয়োজন সেরূপ রাস্তার বহুলাংশে প্রয়োজন এবং তার গুরুত্ব অনেক বেশি। পশ্চিমবাংলার মফস্বলে গ্রামে গঞ্জে এখনও বহু এলাকা আছে যেখানে রাস্তার মূল্যায়ন হয়নি। যাতে ছোট ছোট রাস্তার উন্নতি করা হয় সেইদিকে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ছোট ছোট রাস্তার উন্নতি হলে গ্রামে গঞ্জে লোক খুবই উপকৃত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গত ২৫শে ফেব্রুয়ারি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছিলেন তাতে তিনি আগামি বছরে ২৫০ কিলোমিটার রাস্তা এবং তারসঙ্গে ব্রিজের পরিকল্পনার কথা উল্লেখ করেছিলেন। আজও পূর্তমন্ত্রী মহাশয় সেই ২৫০ কিলোমিটার রাস্তার কথা উল্লেখ করেছেন। জানি না কিভাবে এই ২৫০ কিলোমিটার এই রাস্তা তৈরি হবে। যদি হয়ও তবু বলব প্রয়োজনের তুলনায় অতি সামান্য। আমাদের পশ্চিমবাংলায় ১৬টি জেলা আছে জেলাওয়ারি ভাগ করলে দেখা যাবে যে সাড়ে ১৫ কিলোমিটার করে ভাগে পড়ে। আমি জানি না কিভাবে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে সমস্ত এলাকায় এখনও পাকা রাস্তা হয়নি সেই সমস্ত এলাকার রাস্তার বিষয় তিনি অগ্রাধিকার দেবেন। স্যার, আমরা আরও দেখছি যে সি, এম, ডি, এ যে সমস্ত ড্রেন টেক আপ করেছে আবার পি, ডব্লু, ডিও সেই ড্রেন টেক আপ করেছে। অর্থাৎ এদের কাজের মধ্যে কোনও সমন্বয় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিকল্পনার কাজ এ যদি সমন্বয় না থাকে তাহলে তা ব্যহত হতে বাধ্য। সুতরাং সুপরিকল্পিতভাবে বৈজ্ঞানিক পদ্ধতিতে অর্থ ব্যয় করা প্রয়োজন। কতকগুলি অর্থ ব্যয় করলেই যে দেশের উন্নতি হয় একথা ঠিক নয়। সেই অর্থগুলি ঠিকমতো কাজে লাগছে কিনা সেটা লক্ষ্য করা প্রয়োজন। বাজেটে বড় বড় ফিগার দিয়ে দেশের উন্নতি করা যায় না। সেই অর্থ কিভাবে ব্যয় হচ্ছে এবং সেই অর্থ সমাজে সকল শ্রেণীর মানুষের কতখানি কাজে লাগছে সেটাই আমাদের সকলের আগে লক্ষ্য রাখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মফস্বলের স্বাস্থ্যকেন্দ্রগুলি পি ডব্লু ডি তৈরি করে। অনেক জায়গায় অনেক ব্লকে প্রাইমারি হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলি সময় মতো তৈরি হচ্ছে না, ফলে অনেক অসুবিধা হচ্ছে। এগুলি করা দরকার। মিঃ ডেপুটি স্পিকার, স্যার হাসপাতালে যাওয়ার জন্য যে রাস্তা সেই রাস্তাগুলি অবিলম্বে পাকা রাস্তা করা হোক যাতে করে অনায়াসে মফস্বলের মানুষরা রোগিদের চিকিৎসা করাবার জন্য ভর্তি করতে নিয়ে আসতে পারে। রাস্তা নির্মাণের ক্ষেত্রে একটা সময় নির্ধারণ করে দিন যে এই রাস্তায় কত টাকা খরচ হবে, এই প্ল্যানে কত টাকা খরচ হবে, এই রাস্তা কত দিনে শেষ হবে। আমি বলতে চাই আমার এলাকায় ১৯৬৬ সালে কালিপুর হইতে উদয়রাজপুর ভায়া বালিদেওয়ান গঞ্জ রাস্তাটি ১২ লক্ষ টাকা অনুমোদন লাভ করেছিল,

কিন্তু তখন হয় নাই। আবার ১৯৭৭ সালে সার্ভে করে এস্টিমেট করা হয়েছে ৪৯ লক্ষ ১১ হাজার ২শো টাকা। আমি পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম, বার বার করে এই রাস্তা সম্বন্ধে বলেছি, কিন্তু উনি বলেছেন আমাদের টাকা নেই, বিগত সরকার যেসব রাস্তা অনুমোদন করেছে সেইসব রাস্তা করব। আমি পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব বর্তমান বামফ্রন্ট সরকার বার বার বলেছেন এবং অর্থমন্ত্রী মহাশয় বলেছেন আগামি বছর ২৫৫০ কিঃ মিঃ রাস্তা করবেন, আগামি বছর যাতে ঐ রাস্তাটি অনুমোদন লাভ করে তার ব্যবস্থা তিনি যেন করেন। আমার এলাকার আর একটি রাস্তা সুলতানপুর হইতে কুমারগঞ্জ ২০ কিঃ মিঃ, সেই দুর্গম রাস্তা তৈরি হলে পশ্চিমবঙ্গের জনজীবনকে সুপথে চালিত করবে, সেই রাস্তা তৈরির দিকে তিনি যেন নজর দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব বামফ্রন্ট সরকার রাস্তা তৈরি করার কাজে উদ্যোগি হবেন, তা না হলে বাজেটে বড় বড় কথা বলে কোনও লাভ হবে না। এই যে পূর্তমন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী মহাদেব মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের ডিমান্ড রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আমরা দেখেছি যে বিরোধী পক্ষের সদস্যরা এই বাজেট সম্বন্ধে খুব হাত-পা ছুঁড়ে তাদের বক্তব্য রেখেছেন এবং এই বক্তব্যের মাধ্যমে জানাতে চেয়েছেন যে এই বাজেটের কোনও সারবস্তু নেই। আজকে মাননীয় সদস্যরা যে পথে এগিয়ে যাচ্ছেন তাতে তারা এই পথে অনেক দূর এগিয়ে গেছেন, আমি সেজন্য আমাদের মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব সেই পথটাকে কংক্রিট করে বাঁধিয়ে দিন যাতে করে তাদের জাহান্নমে যাবার পথ আরও ভালভাবে তৈরি হয়। আমরা দেখেছি ৩০ বছর ধরে যে শাসন চলেছিল সেই শাসনে গ্রামের মানুষ সুযোগ সুবিধা পায়নি। আজকে এই বাজেটের মাধ্যমে গ্রামের মানুষের জন্য চিন্তা-ভাবনা করা হয়েছে, সাধারণ মানুষ আজকে আশান্বিত হচ্ছে, এই বাজেটকে তারা আশির্বাদ জানাবে। আমাদের একজন বিরোধী পক্ষের বন্ধু বললেন যে মাত্র ২ কোটি টাকা ধরা হয়েছে, সেটা তিনি ভাল করে নজর দিয়ে দেখেন নি। গ্রামের রাস্তার জন্য, স্টেট হাইওয়ের জন্য ২৮ লক্ষ ১৯ হাজার, ডিস্ট্রিক্ট রোডের জন্য ৩ কোটি ৭০ লক্ষ ৬৯ হাজার টাকা, রুর‍্যাল রোডের জন্য ১ কোটি ২২ লক্ষ ৬৭ হাজার টাকা ধরা হয়েছে। মোট পাঁচ কোটি একুশ লক্ষ পঞ্চান্ন হাজার টাকা ধরা হয়েছে। অবশ্য এই টাকা আরও কিছু ধরতে পারলে ভাল হত, সেই কথা মন্ত্রী মহাশয় বলেছেন। আমূল পরিবর্তন করা সম্ভব নয়। গোটা পশ্চিমবাংলাকে ওরা ঝর ঝরে করে রেখেছেন, কলকাতার রাস্তাগুলোর কি অবস্থা সেটা সকলেই জানেন, গ্রামবাংলার চেহারা আরও খারাপ। আমি পুরুলিয়া জেলার কথা বলছি, পুরুলিয়া জেলার শহরগুলিতে গত ছয় বছর ধরে কোনওরকম মেরামত হয়নি। নুতন রাস্তার কথা তো ওঠেই না। তারা বলছেন তারা নাকি অনেক কিছু করেছেন, আমি বিরোধী সদস্যদের বলি, আজকে এই বাজেট দেখে আপনারা আঁতকে উঠবেন না। কারণ তারা যেটা করেছিলেন, সেটা কেবল মাত্র টাকা খরচ করেছেন ঠিক, কিন্তু কোনও জায়গায় কাজ যে হয়নি তা নয়, কোনও কোনও জায়গায় কাজ হয়েছে, যেমন ভোলাবাবু তার ভাতার কেন্দ্রে অনেকগুলি ঘর তৈরি করেছিলেন, তারমধ্যে

রস গড়িয়েছিল, তাই করেছিলেন। আজকে তারা সেই রসাস্বাদ করতে পারছেন না বলে চেঁচামেচি করছেন। আজকে আমরা দেখছি, আমাদের যে বাজেট, যেটা মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় রেখেছেন তিনি লক্ষ্য রেখেছেন যে ঠিকাদাররা যে শ্রমিক নিয়োগ করে, সেই শ্রমিকদের ঠিকমতো মজুরি দেওয়া হয়না, সেই শ্রমিকরা যাতে তাদের ন্যূনতম মজুরি আদায় করতে পারে তারজন্য কো-অর্ডিনেশন কমিটি এবং ইঞ্জিনিয়ারদের নির্দেশ দিয়েছেন, তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। সেইসঙ্গে কতকগুলি কমিটি তৈরি করেছেন, যে কমিটিগুলো নজর দেবেন রাস্তাঘাট কিভাবে তৈরি হচ্ছে এই ব্যাপারে তিনি বক্তব্য রেখেছেন এবং তার সুপারিশ এখানে করেছেন। সেইসঙ্গে সঙ্গে এই বাজেটের মধ্যে বলা হয়েছে যে বেকার যুবকরা এবং ইঞ্জিনিয়াররা যদি চান, ঠিকা সম্পর্কে ভালভাবে কাজ করতে পারেন, নিজেরা ব্যবস্থা করতে পারেন, তার ব্যবস্থা তিনি রেখেছেন। আমার পুরুলিয়া জেলাতে এমন একটা এলাকা আছে, কন্সটিটিউয়েন্সি আছে যেখানে এক ফুটও, এক ইঞ্চিও পিচের রাস্তা করে দেননি গত ৩০ বছরের মধ্যে বিশেষ করে বান্দওয়ান থানায় গত ৩০ বছর ধরে কোনও রাস্তাঘাট হয়নি, এত বড় এলাকা, সেখানে কোনও উন্নতি হয়নি। সেখানে আমি দেখেছি, মানবাজার, বড়াবাজারের জন্য কিছু কিছু টাকা ধরেছেন, আরও ধরা উচিত ছিল বলে মনেকরি। সেই সঙ্গে সঙ্গে মান বাজার এ শরৎ স্মৃতি স্তম্ভ করতে চাওয়া হয়েছিল, কিন্তু সেটা হয়নি। সেটা যাতে হয়, তারজন্য চেষ্টা করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। বিরোধী পক্ষের সদস্যরা বিরোধিতা করতে গিয়ে আবোল তাবোল বলে যাচ্ছেন। তারা এম.এল.এ. হস্টেলের কথা বলেছেন। আগে এম.এল.এ. হস্টেলের কথা শুনলে বাংলাদেশের মানুষ নাক শিঁটকোতো। এখনও পর্যন্ত সেই এম.এল.এ. হস্টেলে বর্তমান বিরোধী সদস্যরা যারা ছিলেন, তাদের টাকা বাকি রয়েছে, তারা সেই টাকা পরিশোধ করেননি। এম.এল.এ. হস্টেলে তাদের যে সুবিধা দেওয়া হয় আমাদের বামফ্রন্টের এম.এল.এ.রা এক একটি ঘরে তিন চারজন করে থাকেন, কিন্তু বিরোধী পক্ষের সদস্যরা এক একজন একটি ঘর ভোগ করেন। এই সুবিধা তারা ভোগ করছেন। আজকে আমি এই কথা বলতে চাই, আমার জেলা পুরুলিয়া অত্যন্ত অনগ্রসর জেলা, সেই জেলার দিকে মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন, রাস্তাঘাটের যাতে কিছুটা উন্নতি হয়, তার ব্যবস্থা তিনি করবেন, এটা আমি আশা রাখি। এই বলে পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় দীর্ঘ সময় ধরে আমি পক্ষের এবং বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম। স্যার, পূর্ত দপ্তরের এবং আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসেবে আমার অবস্থা হচ্ছে সেই প্রচলিত হিন্দু বিধবার মতো। হিন্দু বিধবাকে মাছ খেতে নেই, পান খেতে নেই এবং নানা বাধা নিষেধ তাকে মেনে চলতে হয়। তিনি যদি সেগুলি সম্পূর্ণরূপে মেনে চলেন তাহলে তাঁর খুব সুখ্যাতি হয় এবং যদি তিনি মেনে না চলেন তাহলে সকলে তার নিন্দায় পঞ্চমুখ হয় এবং তার পাপ হয়। আমি এবারে যে বাজেট এনেছি তারমধ্যে কতগুলি নূতন নূতন বিষয় আমি এনেছি এবং তারজন্য টাকা মঞ্জুর করেছি। দুঃখের বিষয় বিরোধী দলের সদস্যরা সেগুলি দেখলেন না। তারা দেখলেন না গত ১৯৭৭/৭৮ সালে যেখানে ২০০ কিলোমিটার রাস্তা হয়েছিল এবারে ১৯৭৮/৭৯ সালে

সেখানে আমরা ২৫০ কিলোমিটার রাস্তা তৈরি করবার পরিকল্পনা নিয়েছি। তারা দেখলেননা, মিনিমাম নিডস প্রোগ্রাম বা রুর‍্যাল প্রোগ্রাম-এ আমাদের এই আর্থিক সঙ্গতির মধ্যে আমরা প্রায় ৫ কোটি টাকার উপর বরাদ্দ করেছি গ্রামের দিকে নজর রেখে যেটা কোনওদিন কংগ্রেস সরকার করেনি। অনেক সময় অভিযোগ আসে যে পি ডব্লিউ ডি-এর কাজ শ্লথ গতিতে হয়। আমি যখন আমাদের বিভাগের ইঞ্জিনিয়ারদের সঙ্গে আলোচনায় বসেছিলাম তখন তারা ইংরেজ আমলের, সেই মান্ধাতার আমলের কতগুলি আইন, কোড, রুলস-এর প্রতি আমার দৃষ্টি আকর্ষণ করেন। তারা বলেন এগুলি যদি দূর করা না যায় তাহলে দ্রুতগতিতে কাজ করার পক্ষে নানারকম বাধা সৃষ্টি হয়। সেইজন্য আমরা একটা কমিটি গঠন করতে চলেছি একজন বিশিষ্ট ইঞ্জিনিয়ারকে নিয়ে। ইনি যদিও রিটায়ার করেছেন, কিন্তু খুব অভিজ্ঞ এবং সহানুভূতিশীল। তাকে নিয়ে এবং আমাদের যে সমস্ত দক্ষ ইঞ্জিনিয়ার রয়েছেন তাদের নিয়ে, ইঞ্জিনিয়ারদের যে অ্যাশোসিয়েশন রয়েছে, স্টেট ইঞ্জিনিয়ার্স অ্যাশোসিয়েশন, সাবর্ডিনেট ইঞ্জিনিয়ার্স অ্যাশোসিয়েশন, কন্সট্রাকশন বোর্ড ইঞ্জিনিয়ার্স অ্যাশোসিয়েশন তাদের প্রতিনিধিদের নিয়ে, বিশেষজ্ঞদের নিয়ে আমরা একটা কমিটি করছি এগুলি দূর করবার জন্য। তারা দেখলেননা কংগ্রেস সরকার গত ৩০ বছর ধরে এই কন্ট্রাক্টর্স লেবারদের জন্য যে কাজ করেননি আমরা সেই কাজ করেছি। এটা খুব আশ্চর্যের ব্যাপার যে এগুলি তারা দেখলেন না। স্যার, আমি যখন বিরোধী দলে ছিলাম তখন সমালোচনা করবার আগে কিন্তু বাজেটটি পড়ে দেখতাম। কিন্তু বিরোধী পক্ষের বক্তৃতা শুনে আমি অবাক হলাম কারণ সেই বস্তা পচা বক্তব্য এবং কিছু কিছু আক্রমণ ছাড়া তাদের বক্তব্যের মধ্যে আমি আর কিছু দেখলামনা। তারা এই বাজেট খুলে দেখলেননা যে রুর‍্যাল রোডস-এ কোথায় কোথায় আমরা টাকা দিয়েছি। এইসব কারণে আমি ভেবেছি অর্থ দপ্তরকে এবারে বলব এই বই এদের কাছে আর যেন দেওয়া না হয়। তারা খুলে দেখলেননা মিনিমাম নিডস প্রোগ্রামে কোথায় কোথায় আমরা রাস্তা করছি। একজন বললেন, কি করে করবেন, আসমান দিয়ে করবেন? ইট, পাথর, পিচ প্রভৃতি দিয়ে যেমন রাস্তা হয় সেইভাবেই আমরা করব। আমি আপনাদের বলছি, আমাদের যতটুকু সঙ্গতি রয়েছে সেটা আমরা ব্যবহার করেছি। একটা কথা আমি অস্বীকার করিনা, যে, দুর্নীতি দূর করতে পারলে অনেক কাজ হবে। দুর্নীতি যেটা রয়েছে সেটা কংগ্রেসিরা গত ৩০ বছর ধরে সৃষ্টি করেছে এবং তার সেই জট এই ৮ মাসে উৎপাদন করা সম্ভব নয়। বিষ দাঁত ভাঙতে পারিনি, আমরা তাদের কিছুটা কোমর ভাঙতে পেরেছি, বিষ দাঁত আমরা এখনও উপড়ে ফেলতে পারিনি। সুতরাং দুর্নীতি আছে আজকে শ্রেণী বিভক্ত সমাজ পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে সামাজিক পরিবেশে দুর্নীতি আছে। এখানে অনেকে টোল-কালেকটারের কথা বলছিলাম। টোল কালেকটার তারা নানাভাবে দুর্নীতি করে থাকে। আমি জানি আমি নিজে আচমকা, সারপ্রাইজড ভিজিট করে দেখেছি, ইনকগনিটো গিয়েছি, আমরা দেখেছি তারা কারা ইলসাম বাজারে আমি সেদিন গিয়েছিলাম কংগ্রেসের আমলে এই গালপালটাওয়ালা, বড় বড় চুল ওয়ালা সব লোকদের বসিয়ে দিয়েছে বামফ্রন্ট সরকার আমরা কারও চাকরীবাকরী খেতে চাইনা। তাদের অন্য ডিপার্টমেন্টে নিয়ে নেব তারা ওখানে প্রত্যেক দিন ২০০/৩০০/৪০০ টাকা ঘুস নিয়েছে। আমি যখন অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারদের বসাই তাদের সামনেই টাকা নেয়। এই যখন অবস্থা তাদের আমি বলেছি তোমাদের চাকরী থেকে বরখাস্ত করবনা, ওদের অন্য ডিপার্টমেন্টে দিয়ে দেব, অন্য জায়গায় অ্যাসিস্টেন্ট করে দেব। আর এবার ডাকে দেব,

অকশনে দেব। অনেকে ঠিকাদারদের কথা বলেছেন, আমরা জানি ঠিকাদারি প্রথা থাকলে সেখানে দুর্নীতি থাকে, একরর্ডিং টু স্পেসিফিকেশন কাজ হয়না, ঐ সিমেন্ট কম দেয়, আমরা চেষ্টা করছি, আমি নিজে হঠাৎ হঠাৎ গিয়ে এমন কি রবিবারে যখন কাজ চলে তখন দেখেছি, ইঞ্জিনিয়ারদের না জানিয়ে কাউকে না জানিয়ে আমি নিজে সেখানে গিয়ে দেখেছি। আমি চেষ্টা করছি ডিপার্টমেন্টকে দিয়ে কাজ যাতে করা যায়, আমরা হাউসিং বোর্ড থেকে আমরা কাজ করছি, আমাদের ইঞ্জিনিয়ারদের দিয়ে কাজ করছি। আমি বলছি সেখানে ভাল কাজ হচ্ছে। আমরা জানি ঠিকাদাররা সঙ্ঘবদ্ধ হয়ে গোষ্ঠীবদ্ধ হয়ে টেন্ডার কল করে, তারা এই সমস্ত সুবিধা আদায় করে। এই রাইটার্স বিল্ডিং সিটি ডিভিসনে একটি টেন্ডারের ব্যাপারে অদ্ভুত ব্যাপার শত ঘোষের পক্ষপুট কিছু কন্ট্রাক্টার অন্য কন্ট্রাক্টারদের টেন্ডার দিতে দিল না — আমি নির্দেশ দিয়েছি সমস্ত টেন্ডার নিতে হবে, আবার নতুন করে টেন্ডার নিতে হবে, আমি নিজে দেখতে চাই কারা টেন্ডার দিতে বাধা দেয় এবং আমি নিজে টেন্ডার খোলার সময় উপস্থিত থাকব। আমি জানি এইসব আছে, এইসব দুর্নীতি আছে এই দুর্নীতি একদিনে বন্ধ করা যাবেনা।

(গোলমাল)

লজ্জা করেনা আপনাদের। এতদিন লোক ঠকিয়ে এসেছেন, দুর্নীতি করে এসেছেন — এই জঞ্জাল ৭/৮ মাসে বন্ধ হবেনা। আমাদের আর্থিক সঙ্গতির অভাব। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, অর্থমন্ত্রী বলেছেন, বাংলা দেশের, পশ্চিমবঙ্গের চা এবং পাট বিদেশের বাজারে যায় সেই বৈদেশিক মুদ্রা জমা হয় আমাদের কেন্দ্রীয় ভান্ডারে, কেন্দ্রীয় কোষাগারে। ৭৫ ভাগ তারা রেখে দেয়, আমরা কেবলমাত্র ছিটেফোটা পাই ২৫৫ ভাগ। ফিফথ ফিনান্স কমিশনে, সেখানে দেখেছেন, মুখ্যমন্ত্রী সেখানে দাবি রেখেছেন, অর্থমন্ত্রী দাবি রেখেছেন, আমরা বিভিন্ন দপ্তরের পক্ষ থেকে দাবি রেখেছি, যে আজ পশ্চিমবাংলা যেটাকে প্রবলেম স্টেট বলা হয়, সীমান্ত রাজ্য, আমাদের টাকার প্রয়োজন, বিভিন্ন সমস্যায় আমরা ভারাক্রান্ত, এখনও বাংলাদেশ থেকে রিফিউজি আসছে, আমাদের এখানেও রয়েছে, এইরকম নানা সমস্যা আমাদের এখানে, সুতরাং আমরা চাই, আমাদের যে অধিক সাহায্য পাবার কথা, ন্যায্যভাবে সেই আর্থিক সাহায্য যদি আমরা না পাই তাহলে হবেনা, চলতে পারেনা। তাই আমরা সেখানে আওয়াজ তুলেছি, আমাদের দাবি জানিয়েছি যে কেন্দ্রকে আরও বেশি ক্ষমতা রাজ্যকে দিতে হবে, আর্থিক ক্ষমতা অনেক বেশি দিতে হবে, আর্থিক সাহায্য অনেক বেশি দিতে হবে। সেই টাকা যতদিন আমরা না পাচ্ছি সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে আমরা এর বেশি করতে পারছিনা কিন্তু তবুও আমরা চেষ্টা করছি। স্যার, গ্রামের কথাই বলি, এখানে কয়েকটি অভিযোগ হয়েছে সেই সম্পর্কে আমি একটু আপনাদের কাছে বলতে চাই। নরঘাট ব্রিজের কথা এখানে দু'জন সদস্য বলেছেন। নরঘাট ব্রিজে সেখানে বালি একটু সরে গিয়ে একটি পিলার বেঁকে গিয়েছে, সেখানে ইঞ্জিনিয়ার দিয়ে নয়, আমি নিজে গিয়েছি, কন্ট্রাক্টারদের সঙ্গে কথা বলেছি, আমাদের বিশিষ্ট ইঞ্জিনিয়ার, আমাদের ইঞ্জিনিয়ার ইন চীফ, অত্যন্ত অভিজ্ঞতা সম্পন্ন, আমাদের বললেন, স্যার, ভারতবর্ষে ব্রিজ তৈরির ইতিহাসে এই প্রথম এইরকম ঘটনা ঘটল এবং যাদের দিয়ে আমরা কাজ করাচ্ছি তারা অত্যন্ত নামকরা ফার্ম, সেখানে সঙ্গে সঙ্গে আমি নির্দেশ দিই যে আপনি সয়েল টেস্ট করান। সয়েল টেস্টের রেজাল্ট এসেছে, তার ফলাফল আমরা জেনেছি। সেখানে

অদ্ভুতভাবে সেই সয়েল, সেই ব্রিজের নিচের যে জায়গাটা, সেটার নিচে খুবই শক্ত কিন্তু উপরে কিছুটা বালি ছিল। সঙ্গে সঙ্গে আমার তাদের সঙ্গে কথাবার্তা হয়েছে, আমাদের কাজ শুরু হয়েছে, সেটাকে ভেঙে দিয়ে এবং আরও দুটি আমাদের বাড়াতে হয়েছে, এই করে আমরা আশা করছি আগামী বৎসরের মে মাসের মধ্যেই এই ব্রিজের কাজ সম্পূর্ণ হয়ে যাবে যদি আর কোনও ঘটনা না ঘটে। স্যার, আমাদের এখানে কয়েকজন বলেছেন একজন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, এইচ,এন, মল্লিক, তাকে আমরা কাজে পুনর্বহাল করেছি, সাসপেনডেড ছিল। আমি নিজে গভর্নমেন্ট প্লীডারের সঙ্গে কনসাল্ট করে মুখ্যমন্ত্রীর নির্দেশে করেছি। আমি ট্রেড ইউনিয়ন করি - ৯ মাস একটা লোককে সাসপেন্ড করে রেখে দেবেন, ভিজিলেন্স কমিশন যার বিরুদ্ধে কোনও অভিযোগ ৯ মাসের মধ্যে দিতে পারেনি? আমি তাকে বলেছি যে কাজ করবেন কিন্তু এই শর্তে যে ভিজিলেন্স কমিশন যখন অভিযোগ করবে, অভিযোগ দায়ের করবে তার বিরুদ্ধে তদন্ত হবে এবং সেটা তাকে ফেস করতে হবে এবং অফিসে এই দপ্তরে থাকলে নানাভাবে যদি তার সেই সমস্ত কাগজপত্রে কারচুপি করে সেইজন্য তাকে সেই ডিপার্টমেন্টে রাখিনি, তাকে আমরা দিয়েছি ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে এবং তাকে সরিয়ে দিয়েছি কলকাতার বাইরে, সুদুর বালুরঘাটে তাকে সরিয়ে দিয়েছি। আমি যখন বালুরঘাটে গিয়েছিলাম তখন সে আমার সঙ্গে দেখা করেছিল। আমি তাকে বলেছি যে ভিজিলেন্স কমিশন নাকি ইতিমধ্যেই দায়ের করেছে অভিযোগ। সুতরাং তার বিরুদ্ধে মামলা হবে এবং যে ফল হয় হবে। কিন্তু ৯ মাস একজনকে সাসপেন্ড রাখা অন্যায়ভাবে, যার বিরুদ্ধে কোনও চার্জশিট দেয়নি তবুও আমি তাকে অন্য ডিপার্টমেন্টে সরিয়ে দিয়েছি। বাঁকুড়ায় একজন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের বিরুদ্ধে অভিযোগ এসেছে ভিজিলেন্স কমিশনের পক্ষ থেকে এখানে এম,এল,এ, একজন সদস্য বলেছেন এবং আমি তাকে সরাসরি সাসপেন্ড করিনি, আমি তাকে এখান থেকে ট্রান্সফার করেছি। আমার কাছে নানারকম চার্জ এসেছে ওদিক থেকেও আসে, এদিক থেকেও আসে।

[6-55 — 7-05 P.M.]

ভিজিলেন্স কমিশনের অভিযোগ যার বিরুদ্ধে তাকে সেখানে রাখা চলেনা, কলকাতা থেকে সরিয়ে দেওয়া ছাড়া উপায় নেই। এরপরে আমাদের সম্বন্ধে বলেছেন দু-একটি কথা। সরকারী কর্মচারীদের অনেক দিনের দাবি ছিল হাউস রেন্ট সংক্রান্ত, কংগ্রেস সরকার কি করেছেন? আমাদের বামফ্রন্ট সরকার গভর্নমেন্ট ফ্লাটে যে সব কর্মচারীরা থাকে, তাদের সম্বন্ধে মন্ত্রিসভা যে সিদ্ধান্ত নিয়েছেন, তাতে তারা দু' হাত তুলে আশির্বাদ করছেন। তারা দীর্ঘদিন ধরে ভাড়া মাইনের টেন পারসেন্ট দিত, টেন পারসেন্ট পেতনা। যারা বাইরে থাকে তারা ফিফটিন পারসেন্ট বাড়ি ভাড়ার সুবিধা পেত কিন্তু এরা পেতনা, কাজেই তারা ভুগছিল কেননা তাদের মাইনে থেকে টেন পারসেন্ট কাটা হত। আমরা অ্যাশোসিয়েশনের সঙ্গে কথাবার্তা বলে সেটা চালু করেছি যে দু' হাজার টাকা করে যারা মাইনে পান তাদের কোনও সুবিধা দিচ্ছিনা কিন্তু ১২৫০ থেকে দু' হাজার টাকা যাদের মাইনে, তাদের টেন পারসেন্ট কমিয়ে সাত পারসেন্ট করেছি, ৩ পারসেন্ট কমিয়েছি, যারা ১১ পারসেন্ট দিত তাদের ১০ পারসেন্ট করেছি বাকিদের করেছি ৭ পারসেন্ট আর ১২৫০ টাকা পর্যন্ত যাদের মাইনে তাদের ১০ থেকে ৫ পারসেন্টে নিয়ে এসেছি, আর ৩৪৭ টাকা পর্যন্ত যাদের মাইনে তাদের কিছুই দিতে

হবেনা। এটা আমরা করেছি। সুতরাং একথা সত্য নয় যে সরকারি কর্মচারিদের জন্য কিছু করছিনা, বামফ্রন্ট সরকারকে সরকারি কর্মচারিরা সম্পূর্ণভাবে সমর্থন করছে, কিছু কংগ্রেসী আছে, যাদের অকুণ্ঠ সমর্থন আমরা পাচ্ছি। হাউসিং-এর ফ্ল্যাট বিলি সম্পর্কে সাত জনের একটা কমিটি শ্রী নিখিল দাসের নেতৃত্বে করে দিয়েছি, তারা ফ্ল্যাটের বিলি বন্দোবস্ত করবেন, আমরা এটা নিরপেক্ষভাবে যদি না করতাম তাহলে ডাঃ গোপাল দাস নাগ, শ্রীযুক্ত প্রদীপ ভট্টাচার্য এদের ফ্ল্যাট দেওয়া হতনা। কিন্তু ওরা বে-আইনিভাবে কি করেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্ঞান সিং সোহনপাল এবং জয়নাল আবেদিন এর ভাই আনওয়ার আলি আবেদিন তারা সরকারি কর্মচারিদের জন্য নির্দিষ্ট ফ্ল্যাট হেস্টিংসে দখল করে আছেন। তাদের বিনীতভাবে চিঠি দিয়েছি, ভদ্রভাবে চিঠি দিয়েছি কিন্তু কাজ হয়নি, এবার নোটিশ দিয়েছি, যদি তাতে না যায়, পুলিশ দিয়ে তাদের তাড়াব।

অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশি সময় নেবনা। আমরা গ্রামে যে রাস্তাঘাট তৈরি করেছি, সেটা ওরা দেখছেননা। আপনি উত্তরবঙ্গে যান, কৃষ্ণনগরে যান, বহরমপুরে যান, বালুরঘাটে যান, উত্তরবঙ্গের যে কোনও জায়গায় যান, গাড়িতে বসবেন ঘুমাতে ঘুমাতে যাবেন। এমন রাস্তা তৈরি করেছি, কংগ্রেসের সময় গিয়ে দেখেছেন রাস্তা ছিল খানা খন্দে ভরা, এখন এত ভাল রাস্তা যে ঘুমাতে ঘুমাতে যাবেন। গ্রামের কথা বলেছেন, আমরা চাই গ্রামবাংলার মানুষের সাথে শহরের যোগাযোগ হোক। কংগ্রেস জরুরী অবস্থার সময় সমস্ত পশ্চিমবাংলাকে কয়েদখানায় পরিণত করেছিলেন এবং ওদের মতলব ছিল যে গ্রাম বাংলার মানুষকে কয়েদ করে রাখতে, যাতে শহরের মানুষের সঙ্গে যোগাযোগ না হতে পারে। আমরা সেই কয়েদখানা ভেঙে দিয়েছি। যেমন করে আমরা মিসা তুলে দিয়েছি, তেমনি করে এই কয়েদখানা ভেঙে দিয়েছি, যোগাযোগের ব্যবস্থা করেছি, মিনিমাম নিড প্রোগ্রামে পাকা রাস্তা প্রথম পর্যায়ে লিঙ্ক রোড তৈরি করে দিচ্ছি, তারজন্য টাকা মঞ্জুর করেছি।

শেষ কথা আমার, কংগ্রেস নরকের রাস্তা তৈরি করত, বামফ্রন্ট সরকার আমরা কন্সট্রাকটিং রোডস টু সোশ্যালিজম। এই বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন ব্যয় বরাদ্দের দাবির উপর ভোট গ্রহণ। প্রথমে দাবি নং ২৫। এখন আমি যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলি সব একসঙ্গে ভোটে দিচ্ছি।

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced to Re.1/- and the motions of Shri Habibur Rahaman and Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Jatin Chakrabarty that a sum of Rs.38,28,21,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : 259—Public Works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and

Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings), 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485—Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), was then put and agreed to.

## Demand No. 70

**মিঃ স্পিকার ঃ** এখন ৭০ নং দাবির উপর ভোট গ্রহণ। আজকে যে সকল ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলি সব একসঙ্গে ভোটে দিচ্ছি।

The motions of Shri Lutfal Haque, Shri Shamsuddin Ahmed, Shri Habibur Rahaman and Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Jatin Chakrabarty that a sum of Rs.49,41,45,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads : "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges, and 737-Loans for Roads and Bridges", was then put and agreed to.

## Demand No. 39

Major Heads : 283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing.

**মিঃ স্পিকার ঃ** এখন আমি ৩৯ নং দাবির অধীন প্রথমে দুটি ছাঁটাই প্রস্তাব ও তারপর মূল ব্যয় বরাদ্দের দাবি ভোটে দিচ্ছি।

The motions of -

Shri Suniti Chattaraj, and Shri A.K.M. Hassanuzzaman,

that the amount of the Demand be reduced by Rs.100, were then put and lost.

The motion of Shri Jatin Chakrabarty that a sum of Rs.10,31,12,000 be granted for expenditure under Demand No.39, Major Heads : "283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing", was then put and agreed to.

**Demand No. 4**

**Major Head : 214—Administration of Justice**

**Shri Hashim Abdul Halim :**

Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.4,57,54,000/- be granted for expenditure under Demand No.4-Major Head-214 Administration of Justice.

First of all, I may mention that when this Government assumed office huge arrears were pending in courts and it became the prime task of the Government to take steps for minimising the delay in the administration of justice and liquidating the arrears pending in different courts which subject has been engaging the serious attention of the present Government. The magnitude of the problem will be evident from the following figures of arrears in different courts :—

| | | |
|---|---|---|
| 1. | Number of regular suits and Miscellaneous cases pending in District Courts as on 31-3-77 ... | 1,86,724 |
| 2. | Number of regular and Miscellaneous Appeals pending in District Courts as on 31-3-77 ... | 9,070 |
| 3. | Number of cases pending in Sessions Courts as on 30-6-77 .. ... | 3,276 |
| 4. | Number of cases pending in Magisterial Courts as on 30-6-77. .. ... | 6,94,370 |
| 5. | Number of cases pending in the High Court, Calcutta as on 30-6-77. .. ... | 75,011 |

As you all know, these arrears have accumulated year after year, the reason being that the Judicial Department was all along neglected by the earstwhile Government, and scant attention was paid in the past in meeting the situation. The result is that the clearance of the arrears cannot be done all at once inspite of the best efforts of the present

Government which is trying with its meagre means to do the utmost.

Superintendence over all courts vests in the High Court. The Government cannot issue any directive for speedy disposal of cases to the Judges and Magistrates. It is for the High Court to take effective steps in this regard. The Government can only lend assistance by way of sanctioning additional courts on the recommendation of the High Court, as and when necessary. In fact, seven temporary courts of Additional District and Sessions Judges in different districts have recently been sanctioned by Government. The total number of temporary courts is as follows :—

| | | |
|---|---|---|
| (i) | Additional District & Sessions Judges .. | 31 |
| (ii) | Subordinate Judges .. .. | 4 |
| (iii) | Munsifs .. .. | 20 |
| (iv) | Judicial Magistrates .. .. | 10 |

The main solution for disposal of pending cases is expansion of the Judicial system by increasing the number of Judicial officers. This only can solve the problem which is facing us and which has assumed extra ordinary proportions. The High Court has suggested 600 cases for Judicial officers for the purpose of speedy disposal of cases and on that yardstick it has been estimated that we require, on a rough estimate, about 80 more Sessions Courts and 230 Magisterial Courts immediately for liquidation of arrears accumulated at Sessions and other Criminal Courts. But the main obstacle to creation of the required number of additional courts has been the acute shortage of accommodation of such courts. The existing court buildings have no space to accommodate any new court. The present problem is such that in many places two Judicial Officers share one Court Room which in many respects is either too small or unhygienic and dingy.

There are also instances where 2 to 4 Judicial officers share a common chamber. So, unless new buildings are constructed it is not possible to create new courts.

There is the further problem of residential accommodation for Judicial officers. When Judicial officers are transferred from one-sub-division to another or from one district to another, they have to go begging for residential accommodation which is not in the fitness of things for the Judicial system. This Government is exploring all possible means, to procure resources for meeting at least a part of the estimated expenditure for construction of buildings for new courts.

This Government has taken steps to re-organise the Government Pleaders' and Public Prosecutors' office in the High Court, Calcutta so that cases against the Government are effectivelly dealt with and disposed of as early as possible. Between July and December, 1977, 680 new writ applications under article 226 were disposed of in the High Court. Of these, 227 dealt with cases relating to agricultural land. This is a record performance and for the first time people are finding it difficult to get ex-parte injunction against the Govt. as the Government have made arrangements for its lawyers to appear in every matter that is filled against the Government. Now copies of all applications for injunctions have to be sent to the Government Pleader's office before it is moved so that immediate arrangement can be made to defend the cases. Because of the vigilance of the Law offices of the Government a large number of cases are being disposed of either at the initial stages or within a very short time. Previously, such cases took about 5 years for disposal. There are a lot of problems for the Law offices of the State Government in as much as there is shortage of space for having a centralised Legal Remembrancer's office, particularly for the Civil Wing, shortage of staff, etc. The Government is looking into these problems for removing and ameliorating these difficulties.

The construction of the High Court Annexe building has been completion. The Courts of a (eight) High Court Judges are expected to function in the building. Some of the offices of the High Court have already been shifted to the building. Necessary sanction has already been accorded for construction of wooden dias and platforms for the said Courts at a cost of Rs.40,570. Steps have been taken for purchase of furniture for the said Courts.

The formalities regarding acquisition proceedings in respect of 'Nawab Bari' with its surrounding lands at Jalpaiguri have been completed. Necessary orders are being issued sanctioning the cost of acquisition of the building at Rs.7,74,724-50. The Deputy Commissioner, Jalpaiguri is being requested to hand over the possession of the building with its surrounding lands to the District Judge, Jalpaiguri at the earliest opportunity. This building will provide accommodation for Civil and Criminal Courts at Jalpaiguri. It may also accommodate the Circuit Bench of the High Court in North Bengal, if constituted in future.

The building named "Sailabash" at Kalimpong has been acquired for accommodation of the courts and offices (both Civil and Criminal) at Kalimpong and for residential accommodation of the Judicial officers there. The possession of the building has been taken over by the Sub-divisional Magistrate, Kalimpong on behalf of the District Judge, Jalpaiguri.

The proposal for renovation of the building to make it suitable for the courts and residence of the Judicial officers at a cost of Rs.1,25,613/- is at present under consideration of the Government.

The records of the Judgeship of Howrah are still kept in the Record Room of the Judgeship of Hooghly at Chinsurah. This causes extreme inconvenience to the litigant public of Howrah. The one-storeyed Record Room already constructed for the Civil Court, Howrah is under occupation of several offices of the District Judge, Howrah on account of dearth of accommodation. The Government has already accorded administrative approval to the scheme for construction of two Ejlash Rooms, chambers, office-rooms, etc. on the roof of the newly constructed one-storeyed Record Room at Howrah at an estimated cost of Rs.2,56,000/-. The said scheme will be financed during the next year. On completion of the scheme, the ground floor may be used as Howrah District Record Room.

As I have said earlier, the problem is enormous, and the resources of the State Government limited. It cannot undertake construction of new buildings to accommodate all the required number of additional courts. The Government of India has already been moved by this Government for early sanction of funds to the extent of Rs. 12 crores. to enable this Government to establish the required number of courts. We hope that the Government of India will consider this problem with all seriousness and concern it requires and provide necessary funds to solve this problem. It may be pointed out in this connection that with the coming in of the New Criminal Procedure Code several lakhs of pending criminal cases which were being tired by the executive Magistrates have now been thrown upon the Judiciary for disposal. This is an added burden caused by Central legislation and as such it is in the fitness of things that the Government of India assumes a certain responsibility for making arrangement so that all pending matters can be disposed of as early as possible.

Shortage of Judicial officers is another problem. Even out of the sanctioned strength, the following number of courts are at present lying vacant :

| | | |
|---|---|---|
| Munsifs | ... | 9 |
| Judicial Magistrates | ... | 11 |
| Munsif-cum-Judicial Magistrates | .. | 24 |
| Munsif-Registrars | ... | 13 |
| | Total | 57 |

On the results of the West Bengal Civil Service (Judicial) Special

Recruitment Examination, 1976, 28 Munsifs have already been appointed and one or two more are going to be appointed soon. Further, steps for recruitment of 13 more Munsifs—7 on the recommendation of the Public Service Commission on the results of the Examination of 1977 and 6 from the Bar on the recommendation of the High Court have already been taken.

I may mention in this connection that our Government has set up a Pay Commission to go into the pay scales of Government employees and as such, service conditions and scales of pay and other benefits will also be gone into by the said Commission in respect of Judicial officers upto the rank of Sub-Judges.

Corruption in Courts and its offices is an open secret. Though very unfortunate but the fact is, it is there. The reasons are obvious; because of the neglect of past 30 years, this problem now appears to have reached 'Frankenstein' proportions.

As you all know, the State Vigilance Commission has no jurisdiction over courts' officers and staff. The High Court is the sole authority to look after this matter. In order to enable the High Court to take effective steps in this regard the Government has agreed to place at the disposal of the High Court the required number of Police officers and staff for constitution of a Vigilance Cell under the direct control of the High Court for the purpose of eradicating corruption in Courts and its offices. I hope the High Court will take up the matter seriously and start effective work in dealing with the problem as early as possible. As you would all agree, corruption in Courts should not and cannot, be tolerated.

Three Commissions of Inquiry viz. (a) Sarma Commission, (b) Basu Commission and (c) Chakraborty Commission have already been constituted under the Chairmanship of Shri J. Sarma Sarkar, retired Judge, High Court, Calcutta, Shri Ajay Kumar Basu, retired Judge, High Court, Calcutta and Shri Harotosh Chakraborty, a member of the W.B.H.J.S., respectively to enquire into allegations of (a) persistent misuse of authority of power, (b) various malpracitces and corruptions and (c) killings of and tortures on numerous persons in this State for political motives etc., during the period from 20-3-70 to 31-5-75. The Sarma Sarkar Commission and the Basu Commission have started functioning and it is expected that the Chakraborty Commission will start work very soon. A Lawyers' Cell has been constituted for representing the State Government before the Commission and an Investigating Cell consisting of Police officers has also been constituted for acting as investigating

agency under the direction and control of the Commissions.

Next, I may mention that in pursuance of the electoral pledges made by the Left Front and of the programme of the Left Front Government 93 political prisoners who were suffering various terms of imprisonment have already been released. The total number of withdrawal from prosecutions in cases arising out of political cases where instructions for such withdrawal were issued by this Department upto the 28th January, 1978, is 5012. I may mention here that political prisoners of all political parties and people facing trials belonging to all political parties have been benefited by such orders.

As regards legal aid to the poor, I may say that the existing arrangements have been very poor and no efficacious aid or effective legal aid has really been provided for the poor. As such, this Government contemplates to amend the Legal Aid Rules so as to provide for legal aid to -

(a) persons launching prosecutions under the Dowry Prohibition Act, 1961, who satisfy the means test to Legal Aid Rules, i.e., who have an annual income not exceeding Rs.2,400/-;

(b) the societies authorised to launch prosecutions under the Act for prosecutions on behalf of the persons who satisfy the means test.

The Legal Aid Rules are also proposed to be amended so as to exempt the people belonging to Scheduled Castes and Scheduled Tribes from the means test under the Rules in respect of cases of land disputes in which such Scheduled Castes' and Scheduled Tribes' people may be involved. Lastly, a thorough change in the Legal Aid Scheme is under contemplation of the State Government so that people who are really in need of legal aid may avail themselves of the benefits of the scheme in large numbers.

With these words, Sir, I commend my motion for acceptance of the House.

[7-15 — 7-25 P.M.]

**Demand No. 8**

Major Head : 230 - Stamps and Registration

**Shri Hashim Abdul Halim :**

**Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a

sum of Rs.2,41,95,000/- be granted for expenditure under Demand No.8 Major Head "230 Stamps and Registration".

2. Out of the sum of Rs.2,41,95,000/- the break-up figures of expenditure on "Stamps and Registration" are as follows :—

| | | | |
|---|---|---|---|
| (a) Stamps - Judicial | ... | Rs. | 8,65,000/- |
| (b) Stamps - Non-Judicial | ... | Rs. | 46,85,000/- |
| (c) Registration | ... | Rs. | 1,86,45,000/- |
| Total | ... | Rs. | 2,41,95,000/- |

3. The final demand for grant under "Stamps" for Rs.55,50,000/ - represents the cost of collection of Stamp Duty and expenses on sale of stamps. The amount of duty estimated to be collected during the year under review is Rs.22.38 Crores.

4. I submit below a resume and survey of the working of Registration Directorate. There are at present 211 Registration offices including 17 Sadar Offices in the State. The amount of receipts for the year 1977-78 is about Rs.2,19,24,504/- against the total figure of Rs.2,17,59,349/- during the previous year, 1976-77. Against the expenditure of about Rs.1,64,66,656/- during the year 1977-78 the actual expenditure during 1976-77 was Rs.1,49,80,632/-.

5. Of the 211 Registration offices in the State, 40 offices are poused in Government buildings borne on the books of the Public Works Department. Rest are accommodated in rented houses. The provision of Government Buildings for all offices and quarters for all the Sub-Registrars will stop the necessity of incurring recurring expenditure and whenever necessary finance is available, steps will be taken in this direction.

6. The Sub-Registrars were granted Gazetted Status and a State Service styled as the West Bengal Registration Service was constituted with effect from 30.1.53. They are recruited with effect from 1.4.52 on the results of the West Bengal Civil Service Examination conducted by the Public Service Commission. 40 Temporary Registration offices are now functioning in the State.

7. The proposal for bringing extra muharrirs of Registration offices under regular establishment is being considered by the Government.

8. The Government is also very shortly introducing a radically new system which by dispensing with the copying of deeds executed by the Registrant Public will revolutionize the registration process and remove

the bottle pack in the way of quick delivery of the deeds to the registrant public. Under this new system the registrant public will produce duplicate copy of the deed to be registered one of which will be filed in the office as a permanent record and the other to be returned to the registrant public after doing the needful within the course of a day or two. This new system will also solve the problem of scarcity of the Register Volumes and economize the cost of administration.

9. The Inspector General of the Registration has been appointed by the Government as State Vigilance officer for the Department and District Registrars have been appointed as District Vigilance officers for their respective Districts.

10. Three cases of corruption against Registering officers are pending with Vigilance Commission and four cases of corruption against Registering officers are under scrutiny of the Government. The Government is keen on eradicating corruption and malpractices from Registration offices with the help and co-operation of the members of the public.

11. The Department has been running satisfactorily.

With these words, Sir, I commend by motion for acceptance of the House.

**Demand NO. 4**

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Naba Kumar Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Demand No.8**

**Shri Naba Kumar Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

[7-25 — 7-35 P.M.]

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয় তার খাতে প্রায় চার কোটি ৫৭ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন। উনি খুব কম কথায়, অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে গড় গড় করে পড়ে গেলেন, আমার

পক্ষে সব জিনিসটা ফলো করা কঠিন হলেও আমি প্যারাগ্রাফ ওয়াইজ মুল মুল কতকগুলি কথা, তার পড়বার সঙ্গে সঙ্গে অনুধাবন করবার চেষ্টা করেছিলাম। সেটা দেখতে গিয়ে আমার বক্তব্যের সারাংশ যা দাঁড়াবে তাতে এই ব্যয়বরাদ্দের দাবি অনুমোদন করা যায়না। আমি বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন ধরে বাজেটের উপর যে বক্তৃতা শুনলাম, বামফ্রন্ট সরকার-এর কোনও মন্ত্রী মহাশয় তার দাবি উত্থাপন করতে গিয়ে ৩০ বছরের কথা উল্লেখ না করে পারেন নি। ৩০ বছর ধরে কোনও বিভাগের কোনও সংস্কার কেউ নাকি করতে পারেন নি, কেউ করেন নি। আজকে যিনি বলছেন ৩০ বছর কেউ করেন নি, আমি তার কাছে নিশ্চয়ই আশা করব না, এই সাত আট মাসের মধ্যে একটা যুগান্তকারি কিছু হবে, বা সামান্য কিছু করে ফেলবেন, তা আশা করি না। কিন্তু একটা আভাস, একটা রূপ রেখা তার বক্তৃতার মধ্যে থাকবে তো? বা এই আট মাসের কার্যাবলি থেকে আমরা দেখাব পশ্চিমবঙ্গবাসীকে যে আমরা ভারতবর্ষের যে পার্লামেন্টারি ডেমক্রাসি অ্যাডপ্ট করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনজীবী হিসাবে আপনি জানেন, মন্ত্রী মহাশয় আইনজীবী হিসাবে জানেন এবং আমি আইনের ছাত্র হিসাবে জানি যে পার্লামেন্টারি ডেমক্রাসিকে যদি সাকসেসফুল করতে হয় তাহলে The judiciary has a great roll to play and the independence of the judiciary is imperative. এই সরকার আসবার ১০ মাস আগে ভারতবর্ষের বুকে এই জুডিশিয়ারিকে খর্ব করবার জন্য, জুডিশিয়ারিকে জনসাধারণের সামনে হেয় করবার জন্য, জুডিশিয়ারির স্বাধীনতা খর্ব করবার জন্য সেদিনকার প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে যে তিনটি লোক আইনজ্ঞ বলে পরিচিত, তারা পরামর্শ দিয়েছিলেন, সেই তিনটি লোকের ভাগ্য কি হয়েছে? এই তিনজন আইনজ্ঞের মধ্যে একজন মারা গেছেন, সেই আইনজ্ঞ তিনি পরাজিত হয়েছিলেন জনসাধারণের কাছে। যিনি কংগ্রেস সভাপতি ছিলেন, দেবকান্ত বড়ুয়া মহাশয়, তিনি কংগ্রেস সভাপতির পদ থেকে অপসারিত হয়েছিলেন। আর lawyer Chief Minister, Barrister Chief Minister of this State, Mr. Siddhartha Shankar Roy. জনসাধারণকে ফেস করবার সাহস পান নি। ভারতবর্ষের জনসাধারণ, পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবী মানুষ ক্ষমা করেনি। আজকে একথা বলিনা যে, আব্দুল হালিম সাহেব জুডিসিয়ারির ইন্ডিপেন্ডেন্স খর্ব করবার চেষ্টা করেছেন। এমন কোনও উদাহরণও আমি দিতে পারব না। কিন্তু যে মানসিকতা দিয়ে এখানে কাজ করা হচ্ছে তাতে জুডিসিয়ারির ইন্ডিপেন্ডেন্স খর্ব হচ্ছে, জুডিসিয়ারি হিউমিলিটেড হচ্ছে। কিরকম? না, ধরুন কোনও লোক কোর্টে গিয়ে বিচার চাইল, বিচার হল, আদেশ দিলেন জজ-সাহেব, সেই আদেশের বলে গভর্নমেন্ট যে অর্ডার দিয়েছিলেন সেই অর্ডার হয়ত নাকচ হয়ে গেল। কিন্তু জুডিসিয়ারির সেই স্বাধীনতা, জুডিসিয়ারির সেই আদেশ নত-মস্তকে মেনে নেবার সেই মানসিকতা সরকার দেখাতে পারবেন না। একজিকিউটিভ অর্ডার দিয়ে to frustrate the order of the judges, to frustrate the order of the court, executive order. একজিকিউটিভ অর্ডার দিয়ে আবার যা চেয়েছিলেন, তাই করে দিলেন। তাতে হয়ত সরকারের উদ্দেশ্য সিদ্ধ হতে পারে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন আইনজ্ঞ কলকাতা হাইকোর্টে বহুদিন আইন ব্যবসা করছেন, আইনজীবী হিসাবে আপনি জানেন এতে সরকারের উদ্দেশ্য সিদ্ধ হতে পারে। কিন্তু it spoils, it humiliates and it demoralises the independence of the judiciary. কি দেখছি এই ৭/৮ মাসের মধ্যে? এই জিনিস আমরা দেখছি।

আজকে আপনারা যুগান্তকারি পরিবর্তন আনবেন? একথা আমি জানি যে, জাস্টিস ডিলেড জাস্টিস ডিনাইড। আজকে গরিব লোক আদালতের দরজায় গিয়ে দিনের পর দিন মাথা খুঁড়ছে, কোর্টে কেস হচ্ছে না, দিনের পর দিন পড়ছে। তারপর যদি কখনও জজ-সাহেব বিচারের নিষ্পত্তি করে দেনও, রায় লেখা হয়না। বিভিন্ন অজুহাতে রায় বের হতে দেরি হয়। আর গরিব মানুষকে-আদালতের ফি দিনের পর দিন যেভাবে বেড়ে গিয়েছে তাতে বুঝতেই পারছেন কি অসুবিধার মধ্যে পড়তে হয়। বামফ্রন্ট সরকার ৩৬-দফা কর্মসূচিতে গরিব মানুষকে আইনের সুযোগ দেবেন বলেছিলেন, গরিব লোকেদের জন্য বিচারের সুব্যবস্থা করে দেবেন বলেছিলেন। দ্রুত নিষ্পত্তির প্রতিশ্রুতি দিয়েছিলেন। সেই প্রতিশ্রুতি প্রতিশ্রুতিই থেকে যাচ্ছে, তার দিকে পদক্ষেপ নেওয়া হচ্ছে না। হালিম সাহেব প্রশ্নোত্তরের সময়ে বলেছেন এবং অনেক সময়ে ব্যক্তিগতভাবেও আলোচনায় বলেছেন, আমি করতে চাই কিন্তু টাকা কোথায়! আমাদের এই সীমিত অর্থনৈতিক ক্ষমতার মধ্যে আমরা পারছি না। কেন্দ্র না দিলে আমরা কি করে করব! নদীয়ায় যান, পুরুলিয়ায় যান দেখতে পাবেন সেখানে সিভিল কোর্ট আছে, সেই সিভিল কোর্টে ক্রিমিনাল কোর্টের কেস যাচ্ছে। একই মুনসেফ উভয় বিভাগই চালাচ্ছে। আমাদের মেদিনীপুর জেলায়ও ক্রিমিনাল, সিভিল কোর্ট করবার প্রপোজাল এসেছে। টাকা পয়সার অভাবের জন্য নাকি এটা করা হচ্ছে। আমাদের এখানে কলকাতা হাইকোর্টে অরিজিনাল সাইড রাখবার কোনও দরকার নেই। অথচ এখনও আপনারা অরিজিনাল সাইড তুলে দিয়ে সেই কেসগুলি সিটি সিভিল কোর্টে দিতে পারেননি। সেটা করার কোনও প্রস্তাবও আমরা দেখছি না। আমরা শুনেছি হালিম সাহেব বলেছেন চেষ্টা করা হবে। কিন্তু সেই চেষ্টা কেন করা হচ্ছে না? আমরা দেখেছি ১৯৭৩ সালে ক্রিমিনাল প্রসিডিওর কোড, অ্যামেন্ড করা হয়েছিল। তখন বলা হয়েছিল ডেপুটি লিগ্যাল রিমেম্বারেন্সের পদ তুলে দেওয়া হবে এবং তা দিয়েছেন। সেই পদ তুলে দেওয়া হয়েছে টাকা পয়সা বাঁচাবার জন্য। সেই পদ তুলে দিয়ে পি.পি. রাখা হয়েছে। বিভিন্ন জায়গায় পি.পি. রাখতে গিয়ে মাসে ২২ হাজার টাকা খরচ হচ্ছে। ডেপুটি লিগ্যাল রিমেম্বারেন্স-এর পদ তুলে দিলেন, কারণ তার ২২০০ টাকা মাইনে এবং সেই টাকাটা বাঁচাতে গিয়ে ২২ হাজার টাকা খরচ করে ফেলছেন। তারপর যে সমস্ত পি.পি. এবং জি.পি. নিয়োগ হচ্ছে অত্যন্ত দুঃখের সঙ্গে বেদনার সঙ্গে বলছি কোন পথের লোক, কোন মতের লোক, সেটা বড় করে দেখছেন। তাদের লিগ্যাল অ্যাকুম্যান কি আছে, সেটা দেখা হচ্ছে না। নিশ্চয়ই যে সরকার আসবেন তারা তাদের মতের এবং পথের লোক খুঁজবেন। কিন্তু সেটাই একমাত্র মানদন্ড হবে না। মানদন্ড হবে তার আইন সম্পর্কে জ্ঞান, দক্ষতা, অভিজ্ঞতা। তারপর মুনসেফ এবং সাব-জজ-দের পে-স্ট্রাকচারের আমূল পরিবর্তন করতে হবে। আই.এ.এস.দের সিলেকশন গ্রেড দেওয়া হয়েছে। কিন্তু হায়ার জুডিসিয়াল সার্ভিসে সাবঅর্ডিনেট জজেদের নির্দিষ্ট সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না। বহুদিন ধরে তারা জেলায় পড়ে আছে মহকুমায় পড়ে আছে। সেখানে তাদের থাকবার সুবন্দোবস্ত নেই। থার্ড পে কমিশন করে নির্দিষ্ট সুযোগ সুবিধা তাদের দেওয়া হচ্ছে না। একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের অভাবে কি অসুবিধা হচ্ছে দেখুন। গরিব মানুষের ধান কেটে নিয়ে চলে যাচ্ছে, একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট না থাকার ফলে ১৪৪ ধারা জারি হচ্ছে না। আজকে যদি কিছু উন্নতি করতে হয় তাহলে পে স্ট্রাকচার বদলাতে হবে, সারভিস কনডিশন বদলাতে হবে। নতুন নতুন কোর্ট সৃষ্টি করতে হবে। কম খরচে গরিব লোকেদের মামলা দ্রুত নিষ্পত্তি করবার সু-ব্যবস্থা এরমধ্যে নেই।

হালিম সাহেব কৃতিত্ব নিচ্ছেন যে ৮ মাস সরকারে এসে ২ হাজার কেস উইথড্র করে দিয়েছি। নিশ্চয়ই ভাল কথা। কিন্তু দেখবেন যাদের ছেড়ে দিচ্ছেন তারা পরে যেন ক্রিমিন্যাল কাজ না করে। যদি সত্যিকারের পলিটিক্যাল কেস হয় নিশ্চয়ই উইথড্র করবেন কিন্তু পলিটিক্যাল কেসের নামে যে কোনও রাজনৈতিক দল রেকোমেন্ড করে দিল সেখানে কোনও ক্রিমিন্যালের নাম রেকোমেন্ড করেছে কিনা এই সমস্ত জিনিস দেখা দরকার। তবেই আপনি বাহবা নিতে পারবেন। তা নাহলে পশ্চিমবঙ্গে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হবে। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি। আমাদের মেদিনীপুর জেলার কাঁথিতে সাব-জাজ ছিল। ৫।৬ বছর থাকার পর তাকে উইথড্র করে নেওয়া হয়েছে এবং তারফলে প্রচুর কেস জমে আছে। অতএব ডিসপারসাল অফ দি কোর্ট, ডিসপারসাল অফ দি কেসেস ফ্রম ওয়ান কোর্ট টু এনাদার এইগুলি না করে যদি ওয়ার্ক লোড অনুযায়ি বিভিন্ন জায়গায় মুন্সেফ, সাব-জাজ এবং ডিস্ট্রিক্ট জাজ নিয়োগ করেন তাহলে আপনাদের ৩৬ দফা কর্মসূচি অনুযায়ি অনেক গরিব দুঃখী মানুষ যারা কেস নিয়ে যায় কোর্টে সেই সমস্ত কেস নিষ্পত্তি করবার সুযোগ পাবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[7-35 — 7-45 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিচার বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাতে ৪ কোটি ৫৭ লক্ষ ৫৪ হাজার টাকা ধরা হয়েছে। গত বছর তিনি দাবি পেশ করেন ৪ কোটি ৪৪ লক্ষ ৯০ হাজার টাকা। অতএব এখানে দেখা যাচ্ছে কয়েক লক্ষ টাকা তিনি বাড়িয়েছেন এবং তিনি এর দ্বারা অনেক কিছু সমস্যার সমাধান করবেন বলে আশ্বাস দিয়েছেন। তিনি এই খাতের নাম দিয়েছেন অ্যাডমিনিস্ট্রেশন অফ জাসটিস। আমি এর নাম বলছি অ্যাডমিনিস্ট্রেশন অফ ইনজাসটিস, তার কারণ আমি এইজন্য বলছি, আপনি আগেকার বক্তব্যে রুল অফ ল এসটাবলিশ করবার জন্য আপ্রাণ চেষ্টা করেছেন, তার সেনটেন্সে আমি বলছি The judiciary must ensure to the citizen that he will not be a victim of executive tyranny, despotism or arbitrariness. এ কথা তিনি একবার বলেছিলেন। তারপর রুল অফ ল এর কথা বলেছেন ''In our society by independence of the judiciary we mean the concept of upholding without fear or favour the rule of law'' তিনি একজন ল ইয়ার ছিলেন। তিনি বিভিন্ন জেলায় কতকগুলি পাবলিক প্রসিকিউটার অ্যাপয়েন্টমেন্ট করেছেন যেটা সমস্তই ইল্লিগ্যাল। সেশন ২৪, সাব-সেকশন (৩) অপ দি সি.আর.পি.সি অনুযায়ি তিনি যতগুলি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন সব জায়গাতেই রুল অফ ল এসটাবলিশ করতে চেয়েছেন। গভর্নরের বক্তৃতায় আছে আপনারা প্রচুর লোককে ছেড়ে দিয়েছেন। গণতন্ত্র প্রতিষ্ঠা করতে চাচ্ছেন। এখানে বলা হচ্ছে ''District Magistrate shall in consultation with the sessions Judge prepare a panel of names of persons who are in his opinion fit to be appointed as the public prosecutor or the Addl. public prosecutor for the district.''

সাব-সেকশন ৪তে বলছে ''No person shall be appointed by the State Govt. as the public prosecutor and addl. Public prosecutor for the dis-

trict unless he may appear on the panel of names prepared by the District Magistrate under sub-section (3)'' উনি এই অ্যাক্টটা কমপ্লাই করেন নি। সুতরাং আমি বলছি অ্যাডমিনিস্ট্রেশন অফ জাসটিস না বলে অ্যাডমিনিস্ট্রেশন অফ ইনজাস্টিস বলার প্রয়োজন আছে। এছাড়া উনি বলেছেন, ৫ হাজার কেস এ পর্যন্ত উনি উঠিয়েছেন, পলিটিক্যাল। ৫০১২, তার মানে ১৬০০০ লোক যারা আসামি ছিল তারা ছাড়া পেয়েছে। আমি জুডিসিয়াল মিনিস্টারকে জিজ্ঞাসা করি আপনি কোন অ্যাক্টে এটা করলেন? আপনি তো ইন্ডিয়ান পেনাল কোডের ল'ইয়ার ছিলেন for the criminals he is known as cirminal lawyers আমি আপনাকে জিজ্ঞাসা করছি, পলিটিক্যাল মার্ডারের কোনও ডেফিনেশন আছে? আপনাদের মানে সি.পি.এমের অভিধানে আছে। কেস উইথড্র করার কোনও ক্ষমতা আপনার নেই। You have got no power to withdraw the case. You have got no power to ask the public presecutor to withdraw the case. I have got Supreme Court ruling.. See section 321 Cr. P.C.-'' when prosecution can be withdrawn''- ''The sole consideration for the Public Prosecutor when he decides to withdraw from a prosecution is the larger factor of the administration of justice not political favours nor party pressure nor like concerns... Supreme Court ruling of Supreme Court Justice V.R.Krishna Iyer, Jaswant Singh and D.A.Desai. The criminal Procedure code is the only master of the public prosecutor and he has to guide himself with reference to criminal Procedure code only. So guided, the consideration which must weigh with him is, whether the broader cause of public justice will be advanced or retarded. By the withdrawal or continuance of the prosecution.'' ''It may be open to the District Magistrate to bring to the notice of the public presecutor materials and suggest to him to consider whether the prosecution should be withdrawn or not. He cannot command where he can only commend. The court has to be vigilant when a case had been pending before it and not succumb to executive sugestion made in the form of application for withdrawal.'' আপনি একটা লেটার দেখুন এল.আর. অফিসের, সেখানে দেখা যাচ্ছে sole master is public prosecutor. আমি আপনাকে চিঠির নম্বরটা দিচ্ছি, চিঠির নম্বর ৪১৩৪/সি, তারিখ ১৭.৯.৭৭। তিনি প্রায় আট নটা কেস উইথড্র করবার জন্য বলেছেন। তিনি বলেছেন, In sending herewith a list of cases I am to request you to direct the Public Prosecutor in charge of the cases to move the courts concerned for withdrawal of the cases stated therein and to intimate to this office the action taken in the matter within a week from the date of receipt of this letter এখানে নো রিজন হোয়াটস-এভার তিনি ডাইরেক্ট বলেছেন This is illegal and this is in contravention of the ruling-এ সমস্ত কিছুর বিরুদ্ধে বলেছেন। আপনি জুডিসিয়াল মিনিস্টার হয়ে এইসব করেছেন। এ করার ক্ষমতা আপনার নেই। অথচ আমি কতকগুলি কেস বলছি, যেমন ধরুন একজন হেডমাস্টার ছিলেন ২৫ হাজার টাকার ডিফলকেশন কেস তার বিরুদ্ধে উঠেছিল, তার কি হল? পলিটিক্যাল

মার্ডার বলতে কি বলেছেন, রেপ কেস উইথড্র হচ্ছে, এখানে পলিটিক্যাল রেপ হচ্ছে। যেহেতু ওইসব আসামি সি,পি,এম পার্টির লোক খুন করলে তাদের সাজা হবে না। যেমন ধরুন আমি যদি হালিম সাহেবকে খুন করি তাহলে আমার সাজা হবে কিন্তু সিপি এমের লোক খুন করলে সাজা হবে না। এটাই নাকি হচ্ছে ভারতীয় দন্ডবিধির ধারা। আমি একটা কেসের কথা বলব। জুডিসিয়াল মিনিস্টার একটা কেসে তিনি নিজে লইয়ার ছিলেন। নিজে লইয়ার ছিলেন, কেসের অ্যাপিল ফাইল করবার জন্য, সেই আপিল ফাইল করার পর আমাদের জুডিসিয়াল মিনিস্টার তিনি অ্যাডভোকেট জেনারেলের ঘরে যান। আমাদের এই মন্ত্রী মহাশয়, তিনি মন্ত্রী হবার পরও হাইকোর্টে যান এবং এখনও প্র্যাকটিশ করছেন। তিনি এল, আর এর অফিস ফাইল নাম্বার এইচ, সি। জি,এ,-৩১৭৭, এই ব্যাপারে যে কেস হাইকোর্টে হয় তার জন্য তিনি অ্যাডভোকেট জেনারেলের সঙ্গে দেখা করেন। অ্যাডভোকেট জেনারেল দেখেন, যেহেতু জুডিসিয়াল মিনিস্টার এসেছেন, সেহেতু এটা প্রেস করা উচিত নয়। সে ফাইলে জুডিসিয়াল মিনিস্টার সাইন করে ছেড়ে দিয়েছেন। তারপর ২৮-৬-৭৭ তারিখে অ্যাপ্লিকেশন ফর অ্যাডমিশন ছিল তাতে বলে দিলেন নট প্রেস স্যার। যেহেতু জুডিসিয়াল মিনিস্টার তিনি ছিলেন লইয়ার ফর দ্যাট আসামি হু ওয়াজ একুইটেড। সুতরাং দেখুন কিরকম দুর্নীতি হচ্ছে। আমি আর একটা কথা বলছি, মুখ্যমন্ত্রীর ঘর রিনোভেশনের জন্য টাকা খরচ করা হয়েছিল। আমি জুডিসিয়াল মিনিস্টারকে বলব যে তিনি তো চীফ মিনিস্টারের ঘর রিনোভেশনের জন্য ৪০ হাজার টাকা খরচের কথা অনেক সময় বলেছেন, কিন্তু জি,পি ঘর করার জন্য কত টাকা খরচ হয়েছে। ফোন ৫টা আছে যেখানে মিনিস্টারের আছে তিনটে। শুধু তাই নয় সেখানে গেলে দেখবেন, যে ফাইভ স্টার হোটেলের যেরকম বাথরুম আর তার বাথরুম দেখবেন কি অবস্থা। আমি আরও বলতে চাই জুনিয়ার স্টান্ডিং কাউন্সিলার অমল দত্ত তিনি ছিলেন বিল্ডিং কন্ট্রাক্টর ইন্ডিয়ান প্রাইভেট লিমিটেড এরসঙ্গে এইভাবে জড়িত। তিনি বিল্ডিং কন্ট্রাক্টর, জুনিয়ার স্ট্যান্ডিং কাউন্সিলার এছাড়া হচ্ছেন জ্যোতিবাবুর ভাগনা। এই হচ্ছে তার অন্য কোয়ালিফিকেশন। এই সমস্ত ইনজাসটিসের জন্য এই বাজেটের বিরোধিতা করছি।

[7-45 — 7-55 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচারমন্ত্রী আজকে যে বাজেট এনেছেন স্ট্যাম্প অ্যান্ড রেজিস্ট্রেশন খাতে, বরাদ্দ শুনে সত্যই আমি আনন্দিত, অভিনন্দন জানাচ্ছি তাঁকে। কারণ, তিনি একটু সুরাহা করেছেন, মানুষকে একটু সুবিধা দিয়েছেন। কিন্তু স্যার, অসৎ সঙ্গে সর্বনাশ বলে একটা কথা আছে। হালিম সাহেব ভাল লোক, ভদ্র লোক, ভাল কাজ করার তাঁর ইচ্ছা আছে, কিন্তু অসৎ সঙ্গে সর্বনাশ। আলিমুদ্দিন স্ট্রিট থেকে যে ড্রাফ্ট করে দিয়েছেন সেই ড্রাফ্ট তিনি এখানে পড়লেন। আমি তাঁকে জিজ্ঞাসা করতে পারি কি ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডে কোনখানে এগজিকিউটিভএর ক্রেডিট থাকে বকেয়া মামলা নিষ্পত্তির ব্যাপারে? ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডে কোনখানে লেখা আছে বকেয়া মামলা নিষ্পত্তির ব্যাপারে এগজিকিউটিভ অর্থাৎ সরকার কোনও ক্রেডিট ক্লেম করতে পারেন? পারেন না। বকেয়া মামলার নিষ্পত্তি আদালত করে। আইনমন্ত্রী একজন ভাল আইনজ্ঞ, তিনি নিশ্চয়ই জানেন যে এগুলি ডাইরেক্টলি কন্ট্রোলড বাই দি হাইকোর্ট এগজিকিউটিভ হ্যাজ নো কন্ট্রোল আপন দিজ কোর্টস। অতএব কি করে তিনি এখানে একটা ফিরিস্তি দিলেন যে এত

বকেয়া মামলা আমরা ৮ মাসের মধ্যে নিষ্পত্তি করেছি? এতে সরকারের কৃতিত্ব কোথায়? আমি আমার অনেক বিচারক বন্ধুর কাছ থেকে শুনেছি এই সরকার বিচারটাকে প্রহসনে কনভার্ট করার জন্য ডাইরেক্টলি হস্তক্ষেপ করছেন। হালিম সাহেবের ইচ্ছা না থাকলেও আলিমুদ্দিন স্ট্রিট থেকে তাকে ইনস্ট্রাকশন দেওয়া হচ্ছে যে এটা কর। ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডের সেকশন ২৪, সাব-সেকশন ১,২,৩, তে স্পেসিফিক দেওয়া আছে, তিনি আইনজ্ঞ, তিনি নিশ্চয়ই জানেন, যে পি পি, এ পি পি'র যখন অ্যাপয়েন্টমেন্ট হবে তখন ডিস্ট্রিক্ট জাজ, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছ থেকে অনুমতি নিতে হয়। কিন্তু এই বিচার বিভাগ পরিচালনা করছেন আলিমুদ্দিন স্ট্রিট থেকে জনৈক ব্যক্তি, হালিম সাহেবের কোনও ক্ষমতা নেই সেটাকে কন্ট্রোল করার। আজকে ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডটাকে তুলে ফেলে দেওয়া হয়েছে। আজকে ডি এম, এ ডি এম'র ওপিনিয়ানের কোনও দাম নেই, ডিস্ট্রিক্ট জাজের ওপিনিয়নের কোনও দাম নেই, আলিমুদ্দিন স্ট্রিট থেকে একটা প্যানেল পাঠিয়ে দেওয়া হয়েছে, হালিম সাহেব শুধু স্ট্যাম্প মারছেন, তাঁর কোনও ক্ষমতা নেই, স্ট্যাম্প না মারলে তাঁর চাকরি চলে যাবে। তিনি নিরীহ আইনজ্ঞ মানুষ তিনি স্ট্যাম্প মেরে পাঠিয়ে দিচ্ছেন লোয়ার কোর্টে, পি পি, এ পি পি অ্যাপয়েন্টেড হয়ে যাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের মানুষ এটা অন্তর দিয়ে জেনে নিয়েছে যে আপনারা বিচারের নামে প্রহসন করছেন, বিচারের নামে প্রহসন করার জন্য আপনারা একটা ফিরিস্তি দিয়েছেন, আগেও অনেকবার বিচারমন্ত্রীর মুখ থেকে এই ফিরিস্তির কথা শুনেছি যে আপনারা এতগুলি পলিটিক্যাল মামলা উইথড্র করেছেন। কিন্তু আমি একটা দৃষ্টান্ত দেব, মন্ত্রী মহাশয় যদি শুনেন তাহলে আনন্দিত হব। যেখানে সি পি এম এর ছেলেরা ইনভলভ সেখানে কেসগুলি উইথড্র হচ্ছে। আমি একটা উদাহরণ তাকে দিচ্ছি। আমার জেলার সিউড়ি পি এস কেস যেটা কোর্ট থেকে ডিসচার্জ করে দেওয়া হয়েছিল। পুলিশ ফাইনাল রিপোর্ট দিয়েছিল, সেই ফাইনাল রিপোর্টের উপর বেস করে কোর্ট থেকে আসামিকে ডিসচার্জ করে দেওয়া হয়েছিল। কিন্তু যেহেতু তারা ছাত্র পরিষদের ছেলে, কংগ্রেসের ছেলে সেজন্য গত এক মাস আগে তাদের কেসটা আবার রিভাইভ করা হয়েছে। আপনারা পলিটিক্যাল কেস উইথড্র করছেন, ক্রিমিন্যাল প্রোসিডিওর কোড ভাওলেট করে, সুপ্রীম কোর্টের রুলিং ভাওলেট করে জোর করে এখান থেকে রেকমেন্ড করছেন, পি পি কে ডাইরেক্ট করছেন, ডি এম কে ডাইরেক্ট করছেন যে তোমরা সি পি এম এর কেস উইথড্র করে নাও। ছাত্র পরিষদ তো রাজনৈতিক কর্মি, যেহেতু তারা সি পি এম নয় সেইজন্যই কি কোর্ট থেকে ডিসচার্জ হওয়া সত্ত্বেও তাদের কেস আবার রিভাইভ করা হচ্ছে? তাহলে কি পশ্চিমবঙ্গের মানুষ এটা বুঝে নেবে যে বিচারের নামে প্রহসন হচ্ছে? তাই মাননীয় বিচারমন্ত্রী এই বিচারের নামে প্রহসন করার জন্য যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন আমরা প্রহসন করার জন্য তারসঙ্গে একমত হতে পারি না। তাই আজকে বেআইনি খামখেয়ালিপনা করার জন্য, পশ্চিমবঙ্গের বিচার ব্যবস্থাকে স্তব্ধ করে দেওয়ার জন্য যারা উপযুক্ত বিচারক আছেন তারা যাতে নিউট্রালি কাজ না করতে পারেন তারজন্য তাদের ট্রান্সফার করে দেওয়া হচ্ছে এবং বলা হচ্ছে আপনারা যদি আমাদের কথামতো কাজ না করেন তাহলে আপনাদের ট্রান্সফার করে দেব।

এইভাবে বিচারকরা স্তব্ধ হয়ে যাচ্ছেন, সেখানে ইন্টারভেন করা হচ্ছে। সাঁইবাড়ির কথা আপনি নিশ্চয়ই জানেন। আপনি যে এক্সপ্লানেশন দিয়েছেন সেই এক্সপ্লানেশনের সঙ্গে আমরা একমত নই। আমাদের কাছে তথ্য আছে যে সেখানে থ্রেটনিং গেছে অফিস থেকে। বলা

হয়েছে সাঁইবাড়ির মামলা যদি আপনারা উইথড্র করে না নেন তাহলে শাস্তি হবে। এইরকমভাবে থ্রেটনিং গেছে। আপনি জানেন কি না জানিনা, কিন্তু এই বিষয়ে আপনাকে নজর রাখতে হবে। আজকে বিচারকের উপর হাত দেওয়া হচ্ছে, বিচার ব্যবস্থার উপর হাত দেওয়া হচ্ছে এবং এই সব জঘন্য কাজ আজকে পশ্চিমবাংলায় হচ্ছে। আপনি বামফ্রন্টের মন্ত্রী, আপনি স্ট্যাম্প রেজিস্ট্রেশন অ্যাক্ট সম্পর্কে যে কথা বলেছেন, সেটা একটা ভাল কথা বলেছেন। আপনি এখানে বলতে পারতেন, বড় বড় কথা না বলে যে দোষগুলি করেছেন, সেকশন ২৪ সি.আর.পি.সি আমরা ভায়োলেট করেছি, আগামিদিনে যাতে ভায়োলেট না হয় সেটা দেখব হ্যাঁ, আমরা বেআইনি ভাবে, পক্ষপাত মূলক আচরণ করে আমাদের মামলাগুলি উইথড্র করেছি, আমরা বেআইনি ভাবে আজকে আই.পি.সি-কে জলাঞ্জলি দিয়েছি, সি.আর.পি.সি-কে জলাঞ্জলি দিয়েছি, সুপ্রীম কোর্টের রুলিং মানছি না, এই কথাগুলি যদি বলতেন আমরা সংশোধন করে নেব, এই ৮ মাসের জঙ্গলের রাজত্বে বিচার ব্যবস্থাকে একেবারে স্তব্ধ করেছিলাম, আমরা সুস্থ বিচার ব্যবস্থা পুনরায় করার চেষ্টা করব, এই কথাগুলি যদি বলতেন স্ট্যাম্প রেজিস্ট্রেশনের মতো তাহলে আপনাকে প্রশংসা করতাম এবং আপনাকে অভিনন্দন জানাতে পারতাম। তাই, মাননীয় হালিম সাহেবকে অনুরোধ করছি, পশ্চিমবাংলায় মানুষ এখনও আশা করে যে হয়ত বিচার ব্যবস্থা আপনি ফিরিয়ে আনতে পারেন। আজকে বিচার ব্যবস্থা যে অব্যবস্থায় পরিণত করেছেন, তার একটা সুস্থ পরিবেশ গড়ে তুলুন। যদি আপনি সেটা করতে পারেন তাহলে সেদিন আপনার ব্যয়বরাদ্দকে সমর্থন করব, আজকে পারলাম না। বন্দেমাতরম।

[7-55 — 8-05 P.M.]

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্বে কংগ্রেসি সদস্যরা এই বিলের বিরোধিতা করেছেন। তারা বলেছেন নাকি ইনজাস্টিস অব অ্যাডমিনিস্ট্রেশন হচ্ছে। সেটা কিসে বুঝতে পারা যায় পশ্চিমবাংলায় ৪।। কোটি মানুষ আছে এবং তাদের জন্য যে গ্রান্ট চাওয়া হয়েছে সেটা হচ্ছে ৪ কোটি ৫৭ লক্ষ টাকা। অর্থাৎ এক একজন মানুষের জন্য এক একটি টাকা, এটা হচ্ছে তারা আইনের যে বিচার চান। কিন্তু আমরা কি দেখেছি আইনের ব্যাপারে? আমরা দেখেছি, যে সমস্ত মামলাগুলি করা হয় সেই মামলাগুলি পুরুষানুক্রমে চলতে থাকে। যিনি মামলা করলেন তার জীবদ্দশায় সেই মামলার নিষ্পত্তি হয়না। তিনি মারা গেলেন, তারপর তার পুত্র এলেন তিনিও মারা গেলেন, এইরকম অবস্থায় মামলাগুলি চলতে থাকে। তারপর সেই মামলার বিরুদ্ধে মূল বিচারালয়ে এল, সেখানে রায় দেওয়া হয়। তারপর তার বিরুদ্ধে আবার আপিল হল প্রথম আপিল, দ্বিতীয় আপিল, এইরকম করে চলল। তারপরে সুপ্রীম কোর্টেরও আপিল আছে এইরকম ভাবে চলতে থাকে এবং এতে বহু টাকা লাগে। কাজেই সেখানে গরিব মানুষেরা ঠিক সময় মতো বিচার পায়না এবং এই বিচারটি প্রহসনে পরিণত হচ্ছে। টাকা চাই, সময় চাই, আইনজ্ঞ চাই এগুলি করা দরকার। আমরা অনেক ক্ষেত্রে দেখেছি যে আদালতে মামলাগুলি করা হচ্ছে কিন্তু সেখানে সমন জারি করা হলনা বিবাদির উপর। সমন জারি করা হলনা, সে জানল না তার বিরুদ্ধে মামলা করা হয়েছে, কবে শুনানি হবে, কিছুই জানতে পারল না, একতরফা ভাবে রায় হয়ে গেল। যখন একতরফা রায়কে খারিজ করার জন্য দরখাস্ত করা হল তখন বলা হল যে একতরফা রায়

হয়েছে, সমন জারি হয়েছে বলা হচ্ছে তখন আসেন নি কাজেই আপনার আবেদন বাতিল করে চাওয়া হল। কাজেই ন্যায় সঙ্গতভাবে যারা বঞ্চিত হচ্ছে তারা আদালতের কাছে গিয়ে বিচার পাচ্ছে না। কারণ আদালতের মধ্যে যারা আছে সেই সমস্ত লোকেরা তাদের কাছে যাচ্ছে, তারা সহযোগিতা চাচ্ছে, আর্থিক সহযোগিতায় তারা সাধারণ মানুষকে বঞ্চিত করেছে। অর্থাৎ কারাপশন বিভিন্ন কোর্টে চলছে। কিছু লোক আছে যারা এই বিষয়ে সহযোগিতা করছে তাদের বিরুদ্ধে কোনওরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এমন কি যেখানে ডিগ্রি জারির দরখাস্ত করা হয়েছে, সেখানে ডিগ্রি জারির দরখাস্তের বিরুদ্ধে প্রতিবাদ করেও কিছু হচ্ছে না। তাকে নোটিশ না দিয়ে পুলিশ নিয়ে গিয়ে তার মালপত্র বের করে রাস্তায় ফেলে দেওয়া হল, তাকে বার করে দেওয়া হল। সে যে গিয়ে বলবে, আমাকে বার করে দেওয়া হল কেন, এই যে ডিগ্রি হয়েছে, কবে হয়েছে আমি কিছুই জানতে পারলাম না, আমাকে সমস্ত কিছু থেকে বঞ্চিত করা হল, তার বিরুদ্ধে কিছু বলবার অধিকার নেই, সে সুযোগ পর্যন্ত নেই।

এই ব্যাপারে যে সমস্ত প্রস্তাব-এসেছে তারমধ্যে পশ্চিমবঙ্গ সরকারের অধিকার কোথায়? হাইকোর্টের অধিকার রয়েছে এই এ সমস্ত বিচারের ব্যাপারে কি হবে সেটা পরিবর্তন করবার। আমাদের সরকারের সেই পরিবর্তন করবার অধিকার নেই। এমন কি আদালতের উপরেও এই অধিকার দেওয়া নেই। এটা রয়েছে হাইকোর্টের উপর, অথচ হাইকোর্টের সমস্ত ব্যয় আমাদের বহন করতে হচ্ছে। মন্ত্রী মহাশয় বলেছেন ভিজিলেন্স সেল, ইনভেস্টিগেটিং সেল, লিগ্যাল এইড রুলস ইত্যাদি করা দরকার এবং বিচারপতি যা এখন রয়েছেন তাদের সংখ্যা বাড়ানো দরকার এবং সেশন্স ট্রায়াল কেসকে যাতে আরও ত্বরান্বিত করা যায় তারজন্য জজ অ্যাপয়েন্ট করা দরকার। আমরা দেখছি প্রচুর মামলা জমে রয়েছে অথচ তার নিষ্পত্তি হচ্ছেনা। সিটি কোর্টে ১ লক্ষ ৮৬ হাজার, সেশন কোর্টে ২ হাজার ৭৬, ম্যাজেসটেরিয়াল কোর্টে ৬ লক্ষ ৯৬ হাজার ৬৭০ এবং হাইকোর্টে রয়েছে ৭৫ হাজার মামলা। শুধু তাই নয়, ডিস্ট্রিক্ট কোর্টে রয়েছে ১ লক্ষ ৭৬ হাজার মামলা এবং এই সমস্ত কাজ পূর্বতন সরকারে যারা ছিলেন তারা করে গেছেন। আমরা মাঝে ১/২ বছর ছিলাম, তারপর আমাদের সরিয়ে দিয়ে ওরা আবার এসেছিলেন এবং এই অবস্থা করে গেছেন। আজকে তারা এই বাজেটের বিরোধিতা করেছেন দেখে আমি অবাক হচ্ছি। আমি বুঝতে পারছিনা তারা কি করে এটা করছেন? তারপর সংবাদপত্রে দেখলাম একটা আইন প্রণয়ন করা হচ্ছে কেন্দ্র থেকে হিন্দু বিবাহ নাকি রেজিস্ট্রি করতে হবে। আমি বুঝতে পারছিনা এটা গ্রামে কি করে সম্ভব হবে। গ্রামে যে সমস্ত চাষীরা রয়েছে তারা কি করে এটা করবে, কিভাবে লেখা হবে আমি বুঝতে পারছিনা। হিন্দু বিবাহ রেজিস্ট্রি করবার জন্য কেন্দ্র এই যে আইন করছেন তাতে আমি বুঝতে পারছিনা তারা কেন এটা করছেন এবং কার সুবিধার জন্য এটা করছেন। এই জিনিস মুসলিম বিবাহের ক্ষেত্রে নেই, এটা রয়েছে শুধু ক্রিশচিয়ান ম্যারেজের ক্ষেত্রে। যাহোক, আইনমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের আইনমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে এই ব্যাপার নিয়ে আলোচনা করতে গিয়ে বিরোধীপক্ষের সাত্তার সাহেব এবং সুনীতিবাবু যে সমস্ত কথা বললেন তাতে দেখছি তারমধ্যে কোনও যথার্থতা নেই। আমি জানিনা সুনীতিবাবুর আইন সম্বন্ধে

কোনও অভিজ্ঞতা আছে কিনা এবং তিনি আইন পাস করেছেন কিনা বা আইনের বই তিনি পড়েছেন কিনা। তিনি যে সমস্ত কথা এখানে বললেন সেগুলো অবান্তর। তিনি যে মামলার কথা বললেন তাতে দেখা গেল পুলিশ চার্জশিট না দিয়ে মামলা করেছিল, এটা কেস উইথড্রয়ালের ব্যাপার নয়। তদন্তের পর যদি দেখা যায় পুলিশ ফাইন্যাল রিপোর্ট দেয়নি তাহলে সেটা একটা ব্যাপার এবং মামলার ব্যাপারে সেটা অন্য জিনিস। একটা মামলার ক্ষেত্রে বিচার হয় এবং রায় বেরুবার পর আইন বিভাগের তরফ থেকে কোনও নির্দেশ বা বক্তব্য গেলে আমাদের সরকারি উকিল যারা রয়েছেন তারা জজসাহেবের কাছে প্রার্থনা জানান। তখন হাকিমের উপর নির্ভর করে তিনি সেটা গ্রহণ করবেন কিনা। তিনি এটা গ্রহণ করতে পারেন, আবার গ্রহণ নাও করতে পারেন। তবে যদি যুক্তি থাকে তাহলে সেটা মেনে নিয়ে হাকিম আসামিকে খালাস দিতে পারেন। সাঁইবাড়ির ব্যাপারে এরকম একটা বক্তব্য সরকার পক্ষ থেকে রাখা হয়েছিল, কিন্তু জজসাহেব সেটা গ্রহণ করেননি। এখানে জুডিসিয়ারির উপর এক্সিকিউটিভের ইন্টারফিয়ারেন্স এই যে কথাটা আপনারা বারে বারে বলবার চেষ্টা করেছেন তারমধ্যে কোনও যথার্থতা নেই, সত্যতা নেই কারণ আপনারা যারা বিরোধী পক্ষে আছেন তাদের কাছে আমাদের অনুরোধ যে আপনারা হিসাব করে চলুন হিসাব করে চললে আপনারা ফলও পাবেন। মাননীয় স্পিকার মহাশয়, আরেকটি বিষয় আমি বলি প্যানেলের পি.পি. বা সরকার পক্ষের উকিল ফৌজদারি বা দেওয়ানি নিযুক্ত করতে গেলে যে বক্তব্য রাখবার চেষ্টা করেছেন মাননীয় সাত্তার সাহেব তারসঙ্গে আমি একমত নই। উনি বলেছেন কোনও জেলা নাই যেখানে দেখানো যাবে যে এই বিধান অনুযায়ি ক্রিমিন্যাল প্রসিডিওর কোড এর বিধান অনুযায়ি পি.পি. অ্যাপয়েন্টমেন্ট হয়েছে। আমি অন্য জেলার কথা জানিনা, আমি বর্দ্ধমান জেলার কথা জানি, বর্দ্ধমান জেলায় পাবলিক প্রসিকিউটার যিনি বর্তমানে কাজ করছেন তিনি আইনজ্ঞ এবং ন্যায্য ভাবে তিনি অ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন এবং গভর্নমেন্ট প্লীডার যিনি আছেন তিনিও ঠিক সেইভাবে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন। আমি অন্য জেলার কথা জানিনা জানা থাকলে আমি বলতে পারতাম আমার জেলা সম্বন্ধে যেটুকু জানা আছে আমি জানি সেই জেলায় অন্তত প্রতিটি কাজ আইন ভাবে হয়েছে এবং প্রতিটি মামলাই আইনভাবে নির্দেশ দেবার পর সেই নির্দেশকে সরকার পক্ষের উকিলবাবুরা তারা তাদের বক্তব্য রেখেছেন, কোথাও উইথড্র হয়েছে আবার কোথাও কোথাও উইথড্র হয়নি। তবে বর্দ্ধমান জেলাতে আছে অনেক মামলা এখন পর্যন্ত সরকার থেকে নির্দেশ দেওয়া সত্ত্বেও হাকিমরা সেগুলি উইড্র করার অনুমতি দেননি। এ ঘটনাগুলি যদি তাদের জানা না থাকে না জেনে যদি বলেন বলতে তারা পারেন অধিকার তাদের আছে সুযোগ তাদের আছে কিন্তু এটি সত্য কথা তারা বলছেন বা বলবার চেষ্টা করছেন না। আজকে মাননীয় আইনমন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন যে সীমিত ক্ষমতার মধ্যে জনপ্রতি একটি করে টাকা যেখানে বরাদ্দ এই বিরাট পশ্চিমবঙ্গের যে বিরাট সমস্যা মামলা মোকদ্দমা প্রতিটি কোর্টে প্রচুর জমে আছে, হাকিম নেই জর্জ নেই টাকা নেই ঘর নেই কিন্তু এই জিনিস তো একদিনে হয়নি, ৩০ বছর ধরে জমে জমে আজকে এখানে এসে দাঁড়িয়েছে — ৬ মাসে তো এতগুলি মামলা জমেনি। ৩০ বছর ধরে এই মামলাগুলি আপনারা জমিয়ে রেখেছেন কিন্তু এর দায়িত্ব তো আমরা নিয়েছি — দায়িত্ব নিয়ে আমরা এই জঞ্জালগুলি পরিষ্কার করবার চেষ্টা করছি, এবং এই ৬ মাসে আমরা কি করেছি, আমাদের আইনমন্ত্রী বলেছেন মহামান্য হাইকোর্টে যতগুলি মামলা

২২৬ শে বিচারাধীন ছিল তারমধ্যে একটা অঙ্ক দিয়ে তিনি দেখিয়েছেন একটি বিরাট সংখ্যক মামলা আমরা নিষ্পত্তি করতে পেরেছি। আজকে কোনও বক্তব্য পেশ করতে গেলে মহামান্য হাইকোর্টে কপি দিয়ে সঙ্গে সঙ্গে যদি পেশ করা যায় তার শুনানি তরান্বিত হয়, তরান্বিত হলে পরে মামলার নিষ্পত্তি ত্বরান্বিত হয়। আর কি বলেছেন ক্রিমিন্যাল প্রসিডিওর কোডে ৭৪ সালে যে সংশোধন হয়েছে এই সংশোধনের পর একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের কোর্টে ফৌজদারি মামলার বিচার হত। দেওয়ানি কোর্টে এর হাকিমরা করতেন না বুঝতেন না সেই বিচারের দায় দায়িত্ব হঠাৎ হাজারে হাজারে মামলা বিভিন্ন জেলায় কোর্টে জুডিসিয়াল মেজিস্ট্রেটের কোর্টে অফিস সৃষ্টি করে তাদের উপর বর্তান হয়েছে এবং এরজন্য অফিসারের সংখ্যা কম ছিল কিছু মুন্সেফকে দেওয়ানি কোর্টে থেকে ফৌজদারি ক্ষমতা দিয়ে বিচারের ব্যবস্থা করা হয়েছে। তাই আজকে যে সমস্ত সমস্যা রয়েছে এই সমস্যার সমাধান এরজন্য আইনমন্ত্রী যে পথের নির্দেশ দিয়েছেন যেভাবে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেটা আমি সর্বান্তঃকরণে সমর্থন করি এবং আশাকরি বিরোধী দলের সদস্য যারা আছেন তাদের সুবুদ্ধির উদয় হবে, তারা ন্যায্যভাবে সমস্ত জিনিসকে বিচার বিশ্লেষণ করে এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করবেন। আজকে আসুন সবাই মিলে যে জঞ্জাল আছে তা যেন পরিষ্কার করতে পারি। এই কয়েকটি কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-05 — 8-15 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় সরকারের তিনটি বিভাগ জুডিশিয়ারি, একজিকিউটিভ, লেজিসলেটিভ, যদি লেজিসলেটিভ এবং জুডিসিয়ারি ঠিকমতো এগুতে পারে তাহলেই দেশে প্রকৃত গণতন্ত্র প্রতিষ্ঠা হবে। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই জুডিশিয়াল বিভাগকে পরিষ্কার করার চেষ্টা করছেন এবং তিনি নিজে আইনজ্ঞ ছিলেন, সে সমস্ত সম্পর্কে তিনি নিজেই অনেক ভুক্তভোগি, তিনি জানেন, তিনি যে কথা বলেছেন কোরাপশন দূর করার ক্ষেত্রে যে হাইকোর্টের তত্ত্বাবধানে একটা ইনভেস্টিগেটিং সেল করা, ভিজিলেন্স সেল করা এটা আমি সমর্থন করি। সময় খুব অল্প, আমি শুধু কয়েকটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১নং আলিপুর কোর্ট হাজত বা অন্যান্য যে কোনও কোর্ট হাজতের এমন অবস্থা তিনি নিজেও স্বীকার করেছেন, সেখানে ১৫০-২০০ জন আসামিকে ডেলি নিয়ে যাওয়া হয়, কোর্ট হাজতের মধ্যে জায়গা হয়না সেইজন্য বাইরে লাইন দিয়ে দাঁড় করাতে হয়। এখানে যেগুলি না করলেই নয় সেইগুলির দিয়ে যদি মাননীয় মন্ত্রী মহোদয় ইমিডিয়েটলি লক্ষ্য দেন এবং তার ব্যবস্থা করেন তাহলে খুব ভালই হয়, সেখানে কাজ করা অসম্ভব হয়ে পড়েছে। ২নং, নিশ্চয়ই বহু বিচারাধীন বন্দিকে তারা ছেড়ে দিয়েছেন, রাজনৈতিক বন্দিকে ছেড়ে দিয়েছেন কিন্তু এখনও অনেক রাজনৈতিক বন্দি আছে যাদের বিরুদ্ধে কেসও নেই, অ্যাপিল কেসও নেই, যাদের বিরুদ্ধে কোনও মামলাই নেই, তাদের নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বিবেচনা করছেন, তাদের তাড়াতাড়ি ছাড়ার ব্যবস্থা করলে আমরা আনন্দিত হব। আর একটা জিনিস, যেসব বিচারধীন বন্দি দিনের পর দিন হাজতে কাটাচ্ছেন, তারা শাস্তি পাবেন কি না পাবেন, অ্যাকিউসড হলেই তারা দোষি হননা অথচ দিনের পর দিন তাদেরকে ঐ কাস্টোডিতে থাকতে হয়, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কি চিন্তা করছেন বা ব্যবস্থা করছেন সেটা আমি জানিনা। আর একটা কথা, আমার সময় খুব অল্প

আমি শুধু কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে নিশ্চয়ই ঐ মুনসেফ, সাব জাজ বা ডিষ্ট্রিক্ট জাজের কথা নয়, বিধানসভায় একদিন প্রশ্নোত্তরকালে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, আমি যখন প্রশ্ন করেছিলাম জাস্টিস মাসুদ রিটায়ার করার পরে কলকাতা হাইকোর্টে কোনও মুসলমান জাজ নেওয়া সম্ভব কিনা, তিনি বললেন যে এতে সরকারের কোনও দায়িত্ব নেই, এটা চীফ জাস্টিসের ব্যাপার। আমি কনস্টিটিউশনের ২১৭(১) ধারার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি Every Judge of a High court shall be appointed by the president by warrant under his hand and seal after consultation with the chief Justice of India, the Governor of the State. অতএব মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে তার দায়িত্ব এড়িয়ে যেতে পারেননা। ২নং, প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় অনেক কিছুই বললেন কিন্তু পশ্চিমবঙ্গে যে ৮ হাজার ওয়াকফ সম্পত্তি আছে সেটা এই জুডিশিয়াল ডিপার্টমেন্টের অন্তরগত, তার বিবৃতিতে আমরা সেই সম্বন্ধে কিছুই পেলামনা। এখানে ৮ হাজার ওয়াকফ সম্পত্তি আছে যার বহু মোতয়াল্লি আছে তারাই মেরে খাচ্ছে। আমি এটা স্বীকার করি ওয়াকফ সম্পত্তি সব দুর্নীতির বাসা হয়ে গিয়েছে। এখানে এখনও বহু মসজিদ আছে জবরদখল হয়ে আছে এটা আপনারা সকলেই জানেন। আমি এখানে বহুবার বলেছি এই মসজিদগুলি অনেক ক্ষেত্রে ঘাটাল হয়ে আছে, কোনও কোনও জায়গায় জনকল্যাণের ক্লাব হয়েছে, এই লিস্ট পড়তে গেলে অনেক সময় লাগবে। কিন্তু প্রশ্নের উত্তর দেবার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় যেকথা বলেছিলেন সেদিকে আবার তার দৃষ্টি আকর্ষণ করছি। ১নং ছকু খানসামা লেনের মসজিদে কর্পোরেশনের মজদুররা আছে, ২নং সেখানে ব্লক কংগ্রেসের অফিস আছে, জায়গাটা হচ্ছে ৩৮, লাটাফুর হোসেন লেন, অবশ্য এটা আই কংগ্রেস, কি আর কংগ্রেস জানিনা, ৩০ বৎসর ধরে গণতন্ত্রের কথা বলে আসছেন, একদিকে ব্লক কংগ্রেসের অফিস করছেন তারা আবার এইভাবেই নাকি তারা ধর্মনিরপেক্ষতা প্রতিষ্ঠা করতে চাচ্ছেন। আমরা এখানে জানতে চাই যে সরকারের এখানে কোনও দায়িত্ব আছে কি না, যদি না থাকে তাহলে সাধারণ ভাবেই প্রশ্ন উঠতে পারে যে এই মসজিদগুলি থেকে এভিকশন করার দায়িত্ব কর্পোরেশনের কাছে কিনা। মন্ত্রী মহাশয় বলতে পারেন যে আমি তো বলে দিয়েছি মোতয়াল্লিদের যে সরকারের কি দায়িত্ব। স্পিকার মহাশয়, আপনি পন্ডিত মানুষ আমি বেঙ্গল ওয়াকফ অ্যাক্টের সেকশন ৭২ এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলছে wherein it is stated that if any mutawali refuses or neglects to act in the matter within a reasonable time, the commissioner may in his own discretion file a suit or proceeding against the stranger to the wakf or any other person for the recovery of wakf property etc. এই যে লিমিটেশনের প্রশ্ন সেকশন টু বলে দেওয়া হয়েছে "Notwithstanding anything contained in any Law of Limitation for the time being in force, a suit or a proceeding referred to in sub-sec.(1) other than a suit or a proceeding to recover any money belonging to a wakf, shall not be deemed to have become barred by limitation if such a suit or proceeding was not so barrede before the 15th day of August, 1947." এই সম্পর্কে মাননীয় স্পিকার মহাশয় যে মন্তব্য করেছেন, তাতে তিনি বলেছেন "By the Bengal Wakf (Amendment) Act, 1973, old section

72 has been made sub-sec. (1) of the Section and a new sub-sec. (2) has been added to save limitation in a suit or proceeding other than money suit. The difference in scope of the words any other person used in sections 71 and 72 are noted. তারপরে সেই বইয়ের শেষে পাবলিক ওয়াকফ এক্সটেনশন করেছেন, সেখানে সেন্ট্রাল অ্যাক্ট যে কথা বলা হয়েছে, যদিও সেন্ট্রাল অ্যাক্ট প্রযোজ্য নয়, বেঙ্গল ওয়াকফ অ্যাক্ট থাকার জন্য মাননীয় স্পিকার তার বইয়ে মন্তব্য করেছেন, তবু আমি অবজেক্টস অ্যান্ড রীজন্স পড়ে শুনিয়ে দিচ্ছি। "Following the partition of the country in August, 1947, a number of wakf properties passed into unauthorised hands. Many of the Motwallis who were in charge of these properties had migrated to Pakistan and the few who stayed behind could not for various reasons institute civil proceedings for the recovery of possession of these properties. The result is that ever since the partition a large number of these wakf properties has been in the possession of unauthorised occupants. Under the law as it stands at present the title of the true owners would be extinguished if the properties are in adverse possession for 12 years or more. It is, therefore, proposed to extend the period of Limitation upto the 15th August, 1967." পরে অ্যামেন্ডমেন্ট করে এইট্টি ওয়ান পর্যন্ত করা হয়েছে। আমি এখন মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ইন্ডিয়ান পেনাল কোডের ২৯৫ এবং ২৯৫এ ধারার প্রতি, ক্রিমিন্যাল প্রসিডিওর কোডের ১৪৯,১৫১ ধারার প্রতি এবং ক্যালকাটা পুলিশ অ্যাক্ট ১৯৬৬ এবং ১০এ,(বি)(সি) এর প্রতি এবং বেঙ্গল পুলিশ অ্যাক্টের প্রতি। প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যখন ছিলেন তিনি সোশ্যাল রিলিফ ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে টাকা মঞ্জুর করেছিলেন ডিমোলিশন অব মস্ক-এর ব্যাপারে, তার মেমো নং হচ্ছে ১১৩৪৩ ডেটেড ২১/৬/৬৫ ফ্রম ডেপুটি সেক্রেটারি রিলিফ অ্যান্ড সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের টু এ জি ওয়েস্ট বেঙ্গল এবং আর একটা নং ১৪২২৮৮-এর আর/২পি-৯১/৬৪ ডেটেড ১২/৭/৬৫ ফ্রম ডেপুটি সেক্রেটারি টু ওয়াকফ কমিশনের, ফাইল নং ১এম-১/ডব্লিউ-৬৪, কাদাপাড়া মসজিদ, ৪১ নং আপার সার্কুলার রোডের মসজিদ, ১১৯ নং বেলেঘাটার মসজিদ উদ্ধার করা যেতে পারে, সুতরাং সরকার দায়িত্ব এড়িয়ে যেতে পারেন তা নয়। আমি আর একটা কথা বলে বক্তব্য শেষ করছি। জুম্মাবারে নামাজের দিন ছুটি দেওয়ার বিধান আছে, প্রতি শুক্রবারে যাতে ছুটি দেবার বিধান থাকে সেটা দেখবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নোটারি পাবলিক আরও বেশি অ্যাপয়েন্ট হওয়া দরকার বলে মনে করি। একথা বলে বক্তব্য শেষ করছি।

[8-15 — 8-25 P.M.]

**শ্রী মতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে আমাদের বিচারমন্ত্রী মহাশয় বিচার বিভাগের বাজেট পেশ করতে গিয়ে বিচার ব্যবস্থার কথা বলেছেন। তিনি তার বাজেটে যে বক্তব্য রেখেছেন, তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে বিচার মন্ত্রীর কাছে কয়েকটি প্রস্তাব রাখছি তার বিবেচনার জন্য। প্রথম হচ্ছে, বিচারমন্ত্রী তিনি তাঁর কর্মজীবনে, আমি জানি যে তিনি শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন, আমি তাকে অনুরোধ করব

হাইকোর্টের প্রধান বিচারপতির সঙ্গে আলোচনা করে যেটা সুপ্রিম কোর্টে আছে, আমাদের হাইকোর্টে তেমনি লেবার বেঞ্চ করা যায় কিনা যাতে শ্রমিকদের যে সমস্ত মামলা বছরের পর বছর আটকে পড়ে আছে তা থেকে যাতে দুঃস্থ কর্মচারিরা রেহাই পেতে পারেন এবং তাদের মামলাগুলিতে সরকারের পক্ষ থেকে যথাযথভাবে প্রতিনিধিত্ব হয় অর্থাৎ সরকার পক্ষের উকিল যাতে যোগ্যতা সহকারে মামলা পরিচালনা করেন। সেদিকে বিচারমন্ত্রীকে সজাগ দৃষ্টি রাখতে অনুরোধ করছি। দ্বিতীয় কথা হচ্ছে, বিচারমন্ত্রী জানেন বর্তমান শিল্প বিরোধ আইনের একটি ধারা আছে, সেকশন ২ (এ) এবং আগামি দিনে শিল্প বিরোধ আইন যেভাবে সংশোধিত হতে যাচ্ছে তার আভাস ইতিমধ্যে আমরা পেয়েছি অর্থাৎ আগামি দিনে বর্গাদার যারা, ভূমিহীন কৃষক যারা তারাও শিল্প বিরোধ আইনের আওতায় যদি আসে তাহলে সহজেই বোঝা যায় বিচার বিভাগের উপর কতবড় দায়িত্ব এসে যাচ্ছে, সেইজন্য আমি অনুরোধ করছি, বিচারমন্ত্রীকে প্রত্যেকটি স্তরে প্যানেল অফ সরকারি ল'ইয়ারস যাতে থাকে তার ব্যবস্থা তিনি যেন করেন। তা না হলে আমাদের দেশে যারা গরিব মানুষ ভূমিহীন চাষি থেকে আরম্ভ করে বর্গাদার শ্রমিক বর্তমানে যারা আন্দোলন করে সাত্তার সাহেব যে ধরনের ওকালতি করেন শ্রমিক কর্মচারীরা তাদের কাছ থেকে কোনও সাহায্য পাবেন না। কারণ তারা মালিকের পক্ষ সমর্থন করেন। তাদের চিন্তাধারার যে সমস্ত লোক আছেন তাদের কাছ থেকে কোনও সাহায্য সহানুভূতি শ্রমিক কর্মচারী, গরিব চাষি ভূমিহীন কৃষকরা পায় না। সেইজন্য আমি বামফ্রন্ট সরকারের যে মূল উদ্দেশ্য সেটা স্মরণ করে বলি, আজকে যারা সবচেয়ে অবহেলিত মানুষ তারা যাতে বিচার বিভাগের কাছ থেকে সহানুভূতি পান, তাদের যে অভাব-অভিযোগ আছে তা যাতে আদালতে সুষ্ঠভাবে প্রতিফলিত হয় তারা যাতে বিচার বিভাগের সাহায্য পান, আমি বিচারমন্ত্রীকে বলছি, বিচারের কাঠামো তিনি সেইভাবে সংগঠিত করুন। আর একটা কথা বলতে চাই, ২৪-পরগনা পশ্চিমবাংলার সর্ববৃহৎ জেলা। এই ২৪-পরগনা জেলা যাতে জুডিসিয়ারিভাবে দুভাগে ভাগ করা যায়, বিচার বিভাগের কাজ যাতে এইভাবে হয় তারজন্য তার কাছে আবেদন রাখছি। তিনি জানেন, ব্যারাকপুর মহকুমা একটা গুরুত্বপূর্ণ মহকুমা। কিন্তু ব্যারাকপুরে কোনও দেওয়ানি আদালত নেই। আমি অনুরোধ করছি, আগামি দিনে ব্যারাকপুর মহকুমায় যাতে দেওয়ানি আদালত হতে পারে তারজন্য তিনি সিদ্ধান্ত গ্রহণ করুন। হাইকোর্টের বিচার পদ্ধতির ক্ষেত্রে আমি অনুরোধ করছি বিচারমন্ত্রীকে, আমি জানি আমাদের সংবিধানের মধ্যে কোনও বাধা নেই। হাইকোর্টে যে সমস্ত অ্যাপিল হয় ২২৬ ধারায় আমি অন্তত শ্রমিক প্রতিনিধি হিসাবে মনেকরি, এই সংবিধানের ২২৬ ধারা অধিকাংশ ক্ষেত্রে গরিব মানুষের বিরুদ্ধে ব্যবহার করা হয়। কায়েমি স্বার্থের লোকেরা সংবিধানের মৌল অধিকারের নাম করে হাইকোর্টের দ্বারস্থ হয় এবং শ্রমিক কর্মচারিদের যে অধিকার সেই অধিকার তারা খর্ব করে রাখছে। আমি বিচারমন্ত্রীকে অনুরোধ করব, প্রধান বিচারপতির সাথে আলোচনা করে হাইকোর্টে ২২৬ এর ব্যাপারে যে সমস্ত রিট পিটিশন হয় অর্থাৎ অ্যাডভোকেট কিংবা কাউন্সিল দাঁড়িয়ে সেখানে রুল কিংবা ইনজাংশন বের করেন। আমার অনুরোধ হচ্ছে একটা পদ্ধতি নেওয়া উচিত হাইকোর্টের রুলস এবং প্রসিডিওর আছে তাকে সংশোধন করে এমন করা উচিত যাতে কেসগুলো ডিপার্টমেন্টালি ফাইল হবে এবং তিনজন বিচারপতিকে নিয়ে একটা কমিটি তিনি ঠিক করে দিন, সেই কমিটি বিচার করবে এগুলো সংবিধানের ২২৬ ধারাতে গ্রহণযোগ্য কিনা। যদি গ্রহণযোগ্য হয়, তাহলে সেগুলোই লিস্টে আসবে এবং

বিচারপতির কাছে মুভ করার সুযোগ পাবেন। তা না হলে প্রথম অবস্থাতেই, প্রথম স্ক্রুটিনিতেই সেগুলো বাতিল করে দেওয়া উচিত। এই ব্যবস্থা যদি আমরা করতে পারি তাহলে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও আমরা কিছু করতে পারি। তা না হলে যে পদ্ধতি আজকে হয় তাতে সাধারণ মানুষের উপকার হয় না। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-25 — 8-35 P.M.]

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্যগণের বক্তৃতা শুনলাম। জনতা সদস্য প্রদ্যোত মহান্তি মহাশয় ইন্ডিপেনডেন্স অব দি জুডিসিয়ারি এর ব্যাপার ডিলে ইন জাসটিস, রিমুভ্যাল অব অরিজিন্যাল সাইড পাবলিক প্রসিকিউটার অব হাইকোর্ট এবং ১৪৪ সি.আর.পি.সি এই কয়েকটি কথা বললেন। তারপর অনেকে কেস উইথড্রয়ালের কথাও বলেছেন। ইন্ডিপেনডেন্স অব দি জুডিসিয়ারি সম্বন্ধে আমি বলতে চাই আমাদের সরকার চিরকাল এটা বিশ্বাস করে এবং এ ব্যাপারে তারা নিশ্চিন্ত থাকতে পারেন। বিগত কংগ্রেস রাজত্বের সময় জুডিসিয়ারিতে যা হয়েছে তা আপনারা সবাই অবগত আছেন। রুল অব ল-এর কথা বলেছেন। এই রুল অব ল আমরা সমর্থন করি এবং সমর্থন করব। বিচার হতে দেরি হচ্ছে। কথাটা ঠিক ৪।৫।৬।৭ বছর সময় লাগছে একটা অর্ডিনারি কেস নিষ্পত্তি হতে। কিন্তু আমরা কি করব এই ৩০ বছরের জঞ্জাল ৮ মাসে তো পরিষ্কার করা যায় না। কিন্তু আপনাদের জনতা সরকার তো অন্যান্য স্টেটেও রয়েছে ইউ.পি. বিহার উড়িষ্যাতে। ওখানে বিচারের অবস্থা কি? ১২।১৪। বছর ধরে পড়ে আছে সেশন মামলা নিষ্পত্তি হয়নি। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার রয়েছে কিনা অতএব দু-চার কথা বলতে হবে পাবলিককে দেখাতে হবে খবরের কাগজে নাম ছাপবে লোকে শুনলে বলবে হ্যাঁ খুব ভাল বলেছে। এই দিকটা উনি নিয়েছেন। হ্যাঁ, বিচার ব্যবস্থা খুব তাড়াতাড়ি হওয়া উচিত এটা আমরাও জানি। কিন্তু ক্ষমতা যে সীমিত সেটা কি উনি জানেন না? এটা জানা উচিত, একজন দায়িত্বশীল সদস্য হিসাবে দায়িত্ব নিয়ে কথা বলা উচিত। কেন্দ্রে যে জনতা সরকার আছে তাদের আমরা বন্ধু সরকার বলে মনেকরি এবং ওরাও এখানে আমাদের বন্ধু সরকার বলে মনে করবেন এবং সেইভাবে জনসাধারণকে সাহায্য করবার জন্য আমাদের সাহায্য করবেন। বিভিন্ন মাননীয় সদস্য রিমুভ্যাল অব অরিজিন্যাল সাইডের কথা বলেছেন। আমরা বলেছি আমরা সেটা বিবেচনা করছি সেখানে আইনের ব্যাপার আছে আইনসম্মতভাবে আলোচনা করার পর যা স্থির হবে সেটা আমরা মানব। পাবলিক প্রসিকিউটার অব দি হাই কোর্ট-এর কথা উনি বলেছেন। আমরা নাকি তাকে বিভিন্ন জায়গায় কাজ দিচ্ছি। উনি একজন দায়িত্বশীল সদস্য লোকে ভোট দিয়েছে ওনাকে দায়িত্ব দিয়েছে দায়িত্ব নিয়ে কথা বললে ভাল হত। ২২০০ টাকার মাইনে দিয়ে পাবলিক প্রসিকিউটার অ্যাপয়েন্ট করেছি এবং তাকে বিভিন্ন জায়গায় কাজ দিচ্ছি? পাবলিক প্রসিকিউটার অ্যাপয়েন্ট হয় আইন অনুযায়ি সেখানে আইনের ব্যাপার আছে। আমরা ২২০০ টাকার পোস্ট অ্যাবলিশ করেছি? মাসে ২২০০ টাকার বিনিময়ে ৬০০ টাকা মাইনে দিয়ে ডেপুটি লিগ্যাল রিমেমব্রেন্সের পোস্ট করেছি এবং সেখানে নাকি তাকে ২২০০ টাকার বদলে ২২ হাজার টাকা বিভিন্ন জায়গা থেকে পাইয়ে দিচ্ছি। তিনি পাবলিক প্রসিকিউটার অব দি হাইকোর্ট উনি হাইকোর্ট ছাড়া অন্য কোনও জায়গা থেকে ব্রিফ

পান না। দায়িত্ব নিয়ে কথা বলা উচিত। আশাকরি আগামি দিনে উনি এইরকম ভুল করবেন না। ১৪৪ সি.আর.পি.সি-এর কথা বললেন। বোধ হয় উনি আইনজ্ঞ নন। ১৪৪ সি.আর.পি.সি. এটা জুডিসিয়্যাল ডিপার্টমেন্টের ব্যাপার নয় এটা একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের ব্যাপার অর্থাৎ হোম ডিপার্টমেন্টের ব্যাপার আমার একতিয়ারে নয়, আমার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। যখন হোম ডিপার্টমেন্টের বাজেট হবে তিনি যেন এ ব্যাপারে হোম মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করেন। উইথড্রয়াল অব কেসেস সম্বন্ধে তিনি বললেন। খুবই লজ্জার কথা। ওনাদেরই জনতা পার্টির নেতা প্রফুল্লচন্দ্র সেন মহাশয় আমার কাছে দরখাস্ত করেছেন মামলা তুলে দেবার জন্য। উঁনি কি বলছেন? জনতা পার্টির অনেক দরখাস্ত আমার কাছে এসেছে শাস্তিপ্রাপ্ত ওঁনাদের অনেক লোককে আমরা জেল থেকে রেহাই করে দিয়েছি। আমরা কি উইথড্রয়ালের ব্যাপারে কোনও পার্থক্য করেছি? আমি বলতে পারি আমরা অনেক কেস উইথড্র করেছি এবং আগামি দিনে করব। অনেক রাজনৈতিক নিরীহ লোকদের মিথ্যা করে অন্যায়ভাবে অনেক লোককে কোর্টে বিচারের জন্য রেখে দেওয়া হয়েছে, জামিনে তাদের থাকতে হয়েছে অত্যাচার হয়েছে তাদের উপর। এইরকম আমরা অনেক কেস উইথড্র করেছি। অনেক জনতার সদস্যরা আমার কাছে এসেছে দরখাস্ত করেছে আমরা সেগুলি অ্যালাউ করেছি। অনেক চাষি লোককে অন্যায়ভাবে, শিল্প শ্রমিককে রাজনৈতিক কর্মিকে বিভিন্ন মিথ্যা মামলায় ইনভলভ করে দেওয়া হয়েছে। তিনি কি বলতে পারেন যে আমরা পারসিয়্যালিটি করেছি? সে সাহস তাদের নাই। একটা ক্রিটিসিজম করতে হবে কিছু বলতে হবে পাবলিক কি বলবে আপনারা এখানে এসে কি করছেন আপনাদের যে ভোট দিলাম তারজন্য কিছু বলতে হবে। খবরের কাগজে ছাপবে। আপনারা কনস্ট্রাকটিভ ক্রিটিসিজম করুন তাতে আমাদের ভাল হবে আমরা কিছু শিক্ষা পাব, আমরা বুঝতে পারব যে এটা করা উচিত, ওটা করা উচিত। যাতে খবরের কাগজে পাবলিসিটি হবে এই কথা উনি বলছেন, এই লাইন উনি নিয়েছেন। আশাকরি আগামি দিনে এইরকম উনি করবেন না। সাত্তার সাহেব বলেছেন Appointment of Public prosecutor is illegal. আশ্চর্যের ব্যাপার। পাবলিক প্রসিকিউটার হচ্ছে আমাদের স্টেটের উকিল, আমরা অ্যাপয়েন্ট করব। তার একটা প্রসিডিওর আছে। যদি আমাদের কোনও প্রসিডিওরের ভুল থাকে তাহলে তারজন্য কোর্ট আছেন জজ সাহেব আছেন। তারা আমাদের বলবেন যে ভুল হয়েছে। ওঁনারা তো আমাদের কথা মানবেন না, ওনারা আমাদের কথা শুনতে বাধ্য নন। ওঁরা এইসব কথা বোঝেন না, জানেন না। ওরা জানেন যুগ যুগ জিও বলে একটা জোর করে আদায় করছেন। আমরা এইসব ধরনের কাজ করি না। আমরা জাজ সাহেবদের হুকুম মানি এবং রুল অব ল হল তাই। বিচারের কথা মানতে হবে। আমার যদি কোনওরকম ভুল হয় তাঁরা বলবেন আমি মানব। একি ধরনের কথা বলছেন, আমরা জেনে বুঝে ভুল করছি, আইনের খেলাপ করছি, জাজ সাহেবদের উপর জোর করে চাপিয়ে দিচ্ছি? এইরকম ব্যবস্থা পশ্চিমবাংলায় নেই। ছিল কয়েকদিন আগে, সুপ্রিমকোর্ট পর্যন্ত ইন্দিরা গান্ধীর রাজত্বে। সাত্তার সাহেব উইথড্রয়াল কেসের কথা বলেছেন। ওঁনার লজ্জা হওয়া উচিত। ওঁদেরই নেতা সুব্রত মুখার্জি আমার কাছে মামলা তোলার জন্য দরখাস্ত করেছেন। আর তিনি এখানে এসে কি বলছেন? ওঁরা কি বলতে চান? ওদের লোকের হাজার হাজার মামলা উইথড্র করেছি। জাহাঙ্গীর সাত্তার আমার পার্টির নেতা নন, তাঁর বিরুদ্ধে মামলা আমরা তুলেছি। ইন্দু মিত্র আমার পার্টির লোক নন। বেলঘরিয়ায় আমাদের পার্টি অফিস দখল করতে গিয়ে দুজনকে

খুন করেছিল, সে মামলা আমরা তুলেছি। কি অবস্থায় তুলেছি? ডিস্ট্রিক্ট জাজ তাকে লাইফ ইমপ্রিজনমেন্ট সাজা দিয়েছিল, উনি হাইকোর্টে অ্যাপিল করেছিলেন। সে মামলা রিম্যান্ড হয়ে এল। সেই রিম্যান্ড স্টেজের মামলা আমরা তুলেছি। ওদের লজ্জা হওয়া উচিত। ভারতের ইতিহাসে কোনও নজির নেই। ওঁদের লজ্জা হওয়া উচিত। আমি চ্যালেঞ্জ করছি তারা দেখিয়ে দিক যে তাঁদের রাজত্বের সময় তারা কোনও সি.পি.এম. কর্মি অথবা কোনও বামফ্রন্টের কর্মির বিরুদ্ধে এইরকম ভাবে মামলা তুলেছেন আমি চ্যালেঞ্জ করছি। তাঁদের লজ্জা হওয়া উচিত। তাঁদের একেবারে লজ্জা নেই, নির্লজ্জ হয়ে গেছেন। এইজন্য তাঁরা এখন বড় বড় কথা বলছেন। তিনি একটি হাইকোর্টের রায় পড়লেন। তিনি ভাবলেন উকিল, একটি রিপোর্টার নিয়ে এলেন কিন্তু রায়ের পুরোটা পড়লেন না। বার লাইব্রেরি থেকে কেউ হয়ত বলে দিয়েছে সাত্তার সাহেব এই রায় হয়েছে, এটা নিয়ে যান। উনি হেড লাইনটা পড়ে তুলে নিয়ে এলেন। পুরোটা যদি পড়তেন তাহলে বুঝতেন আইনটা কি আছে। সুপ্রীম কোর্টের জাসটিস ডাঃ আস্তার বলেছেন স্টেট গভর্নমেন্টের জুরিসডিকশন আছে তারা মামলা চালাবে কি চালাবে না পাবলিক প্রসিকিউটর মামলা তুলবার গ্রাউন্ড দিতে পারেন পাবলিক প্রসিকিউটর দরখাস্তের মধ্যে গ্রাউন্ড দিয়ে দেবেন যে এই গ্রাউন্ডে মামলা তোলা হচ্ছে। এখন যে গ্রাউন্ডে মামলা তোলা হচ্ছে সেটা যুক্তি যুক্ত কিনা দেখতে হবে, এই হচ্ছে রায়। এই রায়ের পুরোটা উনি পড়লেন না, মাথার কয়েকটি লাইন মাত্র পড়লেন। তলার দিকে রায়টা পড়তে গিয়ে আটকে গেলেন। আমাদের পাবলিক পলিসি হচ্ছে পাবলিক জাস্টিস। আমরা মনেকরি যে অন্যায়, অবিচার হয়েছে, যদি কেউ ভুল করে থাকে আমরা অ্যামনেস্টি বলেছি একটি নতুন অবস্থা সৃষ্টি করতে চাচ্ছি, নতুন পরিবেশ সৃষ্টি করতে চাচ্ছি, যাতে করে মানুষ শান্তির মধ্যে থাকতে পারে এবং যদি কেউ ভুল করেও থাকে তাহলে তাদের আমরা ক্ষমা করছি। আমাদের রাজনৈতিক দলের হোক, কিংবা অন্য কোনও রাজনৈতিক দলেরই হোক অথবা বিরোধী দলেরই হোক যে কোনও রাজনৈতিক দলেরই হোক, আমরা তাদের ক্ষমা করেছি যাতে তারা আবার সুযোগ পায়। তারা গণতান্ত্রিকভাবে আবার আসুক, ডেমোক্রাসি করুক, আমরা তাদের সঙ্গে আছি। আমাদের এখানে শান্ত হেলদি পরিবেশ রাজনৈতিক অবস্থায় আবার ফিরে আসুক, এটা আমরা চাই। আমাদের এখানে গুন্ডাবাজি, খুন, সন্ত্রাসের রাজনীতি যে সৃষ্টি করেছিল সেটাকে শেষ করে দিয়ে আমরা একটি নূতন পরিবেশ সৃষ্টি করতে চাচ্ছি, মানুষকে আবার সুযোগ দেবার চেষ্টা করছি। আমি আশাকরি তারা সেইসব অবস্থা বুঝবেন, গ্রহণ করবেন। এই সুযোগ, সহযোগিতা তারা কিন্তু আমাদের লোককে দেন নি, বিরোধী দলের লোকদের কোনওদিনও দেন নি আমরা দিয়েছি। তাদের শিক্ষা অর্জন করা উচিত যে কি ধরনের রাজনীতি আমরা করি। উনি একটি কেস রেফার করেছেন অ্যাপিল এগেনস্ট অ্যাকুইট্যান্স সাত্তার সাহেব বোধ হয় আমাদের গভর্নমেন্ট পলিসি জানেন না বিগত সরকারের পলিসি ছিল কোনও রায় হলেই হাইকোর্টে অ্যাপিলের জন্য ছোট, লোক নির্দোষ হোক আর না হোক অ্যাপিল কর। হাজার হাজার অ্যাপিল কেস হাইকোর্টে পেন্ডিং তাতে তাদের কিছু উকিলের লাভ হত, সেই সমস্ত উকিল তাদের বন্ধু। জুনিয়ার, সিনিয়র উকিলরা বোধ হয় সাত্তার সাহেবের বন্ধু লোক হতেন। আমাদের গভর্নমেন্টের পলিসি হচ্ছে যে রায় স্টেট গভর্নমেন্টের বিরুদ্ধে যাবে সেখানে আমরা অ্যাপিলে যাব না। কেসের মেরিট দেখব। কেসের মেরিট দেখে যদি বোঝা যায় অ্যাপিল হবে তাহলে হবে, না হয় অ্যাপিল হবে না। আমরা শত শত

মামলার অ্যাপিল রিফিউজ করেছি। উনি একটি কেস রেফার করলেন। মামলাটি আমি করেছিলাম। আমি জানি সেই মামলাটির কোনও মেরিট নেই, আসামি খারিজ হয়েছিল খারিজ হবার পরে ট্রায়াল কোর্টে স্টেট গভর্নমেন্ট জোর করে অ্যাপিল করতে চেয়েছিল আমরা বলেছি আমাদের এই পলিসি নয়। যেহেতু একটি রায় একটি লোকের বিরুদ্ধে গেছে, তাকে ঝুলিয়ে রাখতে হবে, তাকে মামলায় আটকে রাখতে হবে, এই সরকারের এই পলিসি নয়। মামলা যদি মিথ্যা হয়, রায় যদি ভুল হয় তো ভুল হবে, সেটা অ্যাজ এ ম্যাটার অব রুল, অ্যাজ এ ম্যাটার অব প্রিন্সিপল, আমরা অ্যাপিল করব না এইটাই হল আমাদের স্টেট গভর্নমেন্ট-এর পলিসি। কংগ্রেস গভর্নমেন্ট তাদের কিছু পোষা উকিলকে বসানোর জন্য এই কয়েকটি পোস্ট সৃষ্টি করেছিল। ব্রিফ হবার জন্য স্পেশ্যাল পোস্ট। হাজার হাজার মামলার অ্যাপিল হত। সরকারের হাজার হাজার টাকা নষ্ট হত। অ্যাপিল হত, আর কিছু অসুবিধা হত। আমরা এই পলিসি গ্রহণ করছি না, এই পলিসি রাখছি না।

তারপরে উনি বলেছেন জি.পি.'র রুম রিনোভেট করার জন্য ৪০ হাজার টাকা খরচ হয়েছে এটা সম্পূর্ণ মিথ্যাকথা। উনি সমস্ত ব্যাপারটা জানেন না। জি.পি.'র রুমে কপি সার্ভিস হয় তারপর রুলের হেয়ারিং হয়। যেহেতু জি.পি.'র অফিসে কপি সার্ভিস হয় সেইজন্য সঙ্গে সঙ্গে সরকারি আমলাদের সঙ্গে তাদের যোগাযোগ করতে হয়। সেইজন্য একটা আই.জি.লাইন দেওয়া হয়েছে যাতে বিভিন্ন ডিস্ট্রিক্টে জি.পি. সঙ্গে সঙ্গে আমলাদের সঙ্গে যোগাযোগ করতে পারেন, অল্প সময়ের মধ্যে এফিডেবিট ফাইল করা যায় এবং মামলার নিষ্পত্তি করা যায়—এরজন্য আই.জি. লাইন তাকে দেওয়া হয়েছে এবং আমি মনেকরি এটা করে কোনও অন্যায় কাজ করা হয়নি, ভাল কাজই করা হয়েছে। তারপর জি.পি.'র ঘরটা নিয়মিত ভাবে পি.ডব্লু. ডিপার্টমেন্ট থেকে যেমন রিপেয়ার করা হয় সেইরকম করা হয়েছে। তবে সেখানে কয়েকটি চেয়ার দেওয়া হয়েছে যাতে লোকজন এসে বসতে পারেন। কারণ, লোকজন যারা আসবেন তারা তো আর বারান্দায় দাঁড়িয়ে থাকতে পারেন না, তাদের বসবার জন্য কয়েকটি চেয়ার দেওয়া হয়েছে। স্যার ওঁদের সময় জি.পি. সুষ্ঠুভাবে কাজ করতে পারতেন কিনা সে সম্বন্ধে ওঁদের কোনও চিন্তা ছিল না, সে সময় ওঁদের চিন্তা অন্য দিকে ছিল। আমরা মনেকরি, আমাদের যারা ল অফিসার আছেন, যারা স্টেটের হয়ে কোর্টে অ্যাপিয়ার হন তাদের জন্য সমস্ত ব্যবস্থা করা উচিত। তারা যাতে সুষ্ঠুভাবে, সুষ্ঠু পরিবেশে যত তাড়াতাড়ি সম্ভব কাজ করতে পারেন সেটা দেখার দায়িত্ব আমাদের আছে। সেইজন্য আমরা কিছু কিছু অলটারেশন করেছি। কিন্তু এরজন্য ৪০ হাজার টাকা খরচ হয়নি, এ ব্যাপারে তিনি অসত্য কথা বলেছেন, সঠিক হিসাব উনি জানেন না। তারপর সুনীতি চট্টরাজ মহাশয়, আমি জানি, তিনি ল গ্রাজুয়েট, বোধহয় ওকালতি আরম্ভ করেন নি। উনি বলেছেন Government cannot claim credit for early disposal of the cases. উনি কিছুই জানেন না। বিগত দিনে কংগ্রেস আমলে দিনের পর দিন মামলার তারিখ পড়ত কিন্তু সরকারি উকিল হাজির হতেন না। আমরা এমন ব্যবস্থা করেছি যাতে সরকারি উকিলরা হাজির হচ্ছেন, মামলার নিষ্পত্তি হচ্ছে। গভর্নমেন্ট হাজার বার ক্লেম করতে পারে মামলার তাড়াতাড়ি নিষ্পত্তি করার জন্য। উনি শুধু জজ সাহেবের রায় দেওয়ার ব্যাপারটা চিন্তা করেছেন, কিন্তু সরকারপক্ষ হাজির না হলে মামলার শুনানি হবে না—এটা বোধহয় উনি জানেন না। তারপর উনি একটা কেসের

কথা বলেছেন যেটা ডিসচার্জ হয়ে গিয়েছিল, তারপর আবার ওটা ওয়ারেন্ট হয়েছে। আমাদের পার্টির হাজার হাজার কেস ডিসচার্জ হয়ে গিয়েছে আবার ওয়ারেন্ট হচ্ছে। আপনারা শুনে অবাক হবেন, আমাদের এখানকার অনেক এম.এল.এ আছেন তাদের নামেও ওয়ারেন্ট আসছে। বিগত সরকারের অনেক মামলা পড়ে আছে, আবার মামলা নাকি জানতে হচ্ছে। কয়েকটা মামলা উইথড্র হয়ে গিয়েছে, আবার পেন্ডিং মামলাও আছে। আমি তো ওঁনাদের আগেই বলেছি যে, যদি কোনও পলিটিক্যাল কেস থাকে আমাকে লিখিতভাবে দিন, আমরা দেখব, ছেড়ে দেব। আমার মনে হয় স্যার, ওনার কেসটা পলিটিক্যাল কেস নয়, অন্য কোনও ব্যাপার হবে—নারি ঘটিত ব্যাপার হবে বা ঐরকম কিছু হবে সেইজন্য লিখিতভাবে দিতে চান না। তারপর উনি বলেছেন, আমরা কয়েকটা রেপ কেস, হেডমাস্টার টাকা চুরি করেছেন এই ধরনের কয়েকটি কেস তুলে নিয়েছি। ওনাদের জানা উচিত, বিগত সরকারের আমলে আমাদের বামফ্রন্টের রাজনৈতিক কর্মিদের বিরুদ্ধে নানান ধরনের মিথ্যা মামলা পুলিশ করেছিল। কোনও জায়গায় খুন, কোনও জায়গায় ডাকাতি, কোনও জায়গায় রেপ, কোনও জায়গায় এমবেজেলমেন্ট—নানানরকমের মামলা করা হয়েছিল। আমরা প্রতিটি মামলার ডকুমেন্টস দেখে, ফ্যাক্টস দেখে স্টাডি করেছি এবং দেখেছি নানানরকমের মিথ্যা মামলায় লোকদের মিথ্যাভাবে জড়িয়ে দেওয়া হয়েছিল। আমরা সেগুলি উইথড্র করেছি এবং প্রয়োজন হলে আবার করব। হাসানুজ্জামান সাহেব ওয়াকফের কথা বলেছেন। ওয়াকফে অনেক গোলমাল আছে। আমি বাজেটে এ সম্বন্ধে বলিনি, কারণ, আমরা এটা নিয়ে স্টাডি করছি, এরজন্য কয়েকটি রেমিডির ব্যবস্থা আমাদের করতে হবে। অল্প সময়ের মধ্যে এই স্টাডি আমরা করতে পারি নি, ৮ মাসের মধ্যে অনেক কাজ আমাদের ছিল তারজন্য আমরা এ দিকে সময় দিতে পারি নি, এবারে আমরা এই ওয়াকফ নিয়ে দেখব এবং যা যা প্রয়োজন হবে সে বিষয়ে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করব। আমি আশাকরি তিনি আমাদের এ বিষয়ে মূল্যবান সাজেশনস দেবেন এবং সাহায্য করবেন। জাস্টিস মাসুদের ব্যাপারে যা বলেছেন সে ব্যাপারে আমি বলছি, হাইকোর্টের জাজ নিয়োগ করার ক্ষমতা আমাদের নেই। সুপ্রিমকোর্ট যে নাম পাঠান ইন কনসালটেশন উইথ গভর্নর আমরা সেটা অ্যাপ্রুভ করি। হাইকোর্টের জাজের ব্যাপারে তারা যে নাম পাঠান সেটা অ্যাপ্রুভ করা ছাড়া আমাদের কোনও ক্ষমতা নেই। মতীশ রায় মহাশয় ব্যারাকপুরে সিভিল কোর্টের ব্যাপারে বলেছেন, আমি তাকে জানাতে চাই যে, ব্যারাকপুরে সিভিল কোর্ট আমরা করছি এবং তারজন্য বাড়িও ঠিক করা হয়েছে, খুব সম্ভব তাড়াতাড়ি আমরা এটা করতে পারব। স্যার, এইকথা বলে, আমি যে ব্যয় বরাদ্দের প্রস্তাব সভার কাছে পেশ করেছি তা অনুমোদন করবার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করে এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

[8-35 — 8-45 P.M.]

**Demand No. 4**

The motion of Shri Chattaraj that the amount of the Demand be reduced to Re.1/-, was then put and lost.

The motion of Shri Naba Kumar Roy that the amount of the Demand be reduced to Re.1/-, was then put and lost.

The motion of Shri Krishna Das Roy that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and a division taken with the following result :-

NOES

Abul Hasan, Shri

Abdul Quiyom Molla, Shri

Abul Hasnat Khan, Shri

Banerjee, Shri Madhu

Basu Ray, Shri Sunil

Bhattacharyya, Shri Gopal Krishna

Bisui, Shri Santosh

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bouri, Shri Nabani

Chakraborti, Shri Subhas

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

Daud, Khan, Shri

Guha, Shri Kamal Kanti

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindranath

Mahato, Shri Nakul Chandra

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumder, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Malik, Shri Purna Chandra

Mandal, Shri Gopal

Mandal, Shri Suvendu

Mazumder, Shri Dinesh

Mir Fakir Mohammad, Shri

Mitra, Dr. Ashok

Mohammad Ali, Shri

Mohammed Amin, Shri

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Sasanka Sekhar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Nezamuddin Md., Shri

Phodikar, Shri Prabhas Chandra

Raj, Shri Aswini Kumar

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Monoranjan

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sarkar, Shri Sailen

Sen Gupta, Shri Tarun

Sing, Shri Buddhadeb

Singh, Shri Khudiram

Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

**AYES**

A.K.M. Hassan Uzzaman, Shri

Roy Barmon, Shri Khitibhusan.

**Abstentions**

Pal, Shri Bejoy.

The Ayes being 2 and the Noes being 64, the motion was lost.

The motion of Shri Hashim Abdul Halim that a sum of Rs.4,57,54,000 be granted for expenditure under Demand No.4, Major Head : "214-Administration of Justice", was then put and agreed to.

**Demand No. 8**

The motion of Shri Naba Kumar Ray that the amount of the Demand be reduced to Re.1/-, was then put and lost.

The motion of Shri Hashim Abdul Halim that a sum of Rs.2,41,95,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "230-Stamps and Registration", was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-42 p.m. till 1 p.m. on Friday, the 10th March, 1978 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday the 10th March, 1978 at 1-00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 19 Ministers, 3 Ministers of State and 194 Members.

[1-00 — 1-10 P.M.]

### (Starred Questions (to which oral answers were given)

### গৃহনির্মাণের জন্য ঋণ

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৩।) (স্বল্পকালীন বিজ্ঞপ্তির প্রশ্ন) **শ্রী অনিল মুখার্জি ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে (১৯৭৮ সালের জানুয়ারি মাস পর্যন্ত) কতজন ব্যক্তি গৃহনির্মাণ ঋণের জন্য আবাসন দপ্তরে আবেদন করিয়াছিলেন ;

(খ) তন্মধ্যে কতজনের আবেদন অনুমোদন করা হইয়াছে ;

(গ) এ বাবদ কত টাকা ঋণ অনুমোদন করা হইয়াছে এবং সর্বশেষ তথ্য অনুযায়ী প্রকৃতপক্ষে কত টাকা ঋণ দেওয়া হইয়াছে ;

(ঘ) উক্ত দুই বৎসরে এ বাবদ ব্যয়বরাদ্দ কত ছিল ;

(ঙ) পূর্ববর্তী সরকারের আমলে কিছু ঋণ বে-আইনিভাবে দেওয়া হইয়াছে এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(চ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কী ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) কলকাতা সহ অন্যান্য আটটি জেলায় (কয়েকটি জেলার তথ্যাদি এখনও পাওয়া যায়নি) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালে মোট ১৪২১ জন ব্যক্তি গৃহ নির্মাণ ঋণের আবেদন করিয়াছিলেন।

(খ) ৪২২ জনের।

(গ) ৭৩ লক্ষ ৪৯ হাজার ৫ শত টাকা। পূর্ববর্তী বৎসরগুলির অনুমোদিত আবেদনসহ মোট ১ কোটি ৩৮ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে।

(ঘ) ১ কোটি ৩০ লক্ষ টাকা।

(ঙ) না-টেকনিক্যালি বে-আইনি কিছু নয়।

(চ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই বিভাগের জন্য যে টাকা বরাদ্দ ছিল তার চেয়েও বেশি টাকা লোন দেওয়া হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** লোন দেওয়া হয়নি। যে কমিটি ছিল সেই কমিটি রেকমেন্ডেশন করে কিন্তু স্যাংশন করে সরকার এবং আমার কাছে যা হিসাব আছে তাতে দেখছি যে রেকমেন্ডেশন করার পরও তখন যে সরকার ছিল সেই সরকার অতিরিক্ত টাকা স্যাংশন করেছিল।

**শ্রী সরল দেব ঃ** তারা এই যে টাকা মঞ্জুর করেছিল এটা আইন বিরুদ্ধ কাজ হয়নি কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি আগেই বলেছি আমার প্রশ্নের জবাব দেবার সময় যে টেকনিক্যালি এটা বে-আইনি নয়। কারণ কমিটি সুপারিশ করে, সরকার মঞ্জুর করে এবং যে টাকা ঋণের জন্য মঞ্জুর থাকে হাউসিং-এ সেই হাউসিং-এর আর একটি ডিপার্টমেন্টে ঐ টাকা ডাইভার্ট করা যেতে পারে।

**শ্রী সরল দেব ঃ** যাদের লোন দেওয়া হয়েছে তাদের মধ্যে কি বিগত সরকারের কোনও মন্ত্রীর আত্মীয় আছেন? কারণ পাবার যোগ্যতা না থাকা সত্ত্বেও ঋণ দেওয়া হয়েছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কোনও মন্ত্রীর আত্মীয় নেই। তবে যিনি সভাপতি ছিলেন তার আত্মীয় দরখাস্ত করেছিলেন। সেটা কমিটি সুপারিশ করেছিল কিন্তু এত বেশি টাকা যে সেটা শেষ পর্যন্ত মঞ্জুর করা হয় নি।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই খাতে কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছিলেন, কাজ না করার জন্য সেই টাকা ফেরত গেছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এর জন্য নোটিশ চাই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ঋণ যা দেওয়া হয় সেটা কেবল শহরে দেওয়া হয়, না শহর এলাকার বাইরেও দেওয়া হয়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মফস্বলের তথ্য আমার কাছে নেই বলে তার ব্রেক আপ দিতে পারছি না, তবে যেটা দিয়েছি সেটা কেবল মাত্র কলকাতার এবং তার আশে পাশের।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** যে টাকা বরাদ্দ ছিল তার খরচ দুই বছরের মধ্যে করা হয়নি সেটা কি জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** টাকা যা বরাদ্দ ছিল তার চেয়ে বেশি ঐ কমিটি সুপারিশ করেছিলেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মফস্বলের লোক এই ঋণের জন্য প্রার্থনা করলে কোথায় জানাবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার কাছে সরাসরি করতে পারেন, না হলে নিউসেক্রেটারিয়েট বিল্ডিংসে ১০ তলায় অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারির কাছে ঋণের জন্য দরখাস্ত করতে পারেন।

**শ্রী বিজয় পাল ঃ** লোয়ার ইনকামগ্রুপ বা শ্রমিকদের কত সংখ্যক এটা পেয়েছে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** শ্রমিকরা আমাদের আওতায় পড়ে না, তবে লোয়ার ইনকামগ্রুপের হিসাব দিতে পারি। লোয়ার ইনকাম গ্রুপ তাদের বলে যাদের ৬০০ টাকা পর্যন্ত মাস মাহিনা এবং মিডল ইনকাম গ্রুপ তারা, যাদের আয় ৬০১ থেকে ১৫০০ টাকা। লোয়ার ইনকাম গ্রুপের জন্য ১৪ হাজার ৫ শত টাকা, এবং মিডল ইনকাম গ্রুপের জন্য ২৭ হাজার ৫ শত টাকা। প্রথম কিস্তি জমির জন্য পাট্টা দেবার পর দ্বিতীয় কিস্তি দিয়ে থাকি এবং তৃতীয় কিস্তি ছাদ হওয়ার পর।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** এই টাকার কত অংশ প্রাক্তন মন্ত্রীরা নামে বেনামে ঋণ নিয়েছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** নোটিশ চাই।

**শ্রী হারাধন রায় ঃ** এল আই জি এবং এম আই জি-র সংখ্যা বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সংখ্যা বলতে পারছি না, তবে স্যাংশন যেটা করেছি সেটা বলতে পারি। এল আই জি-র জন্য স্যাংশন করেছি ১ কোটি ১ লক্ষ আর এম আই জি-র জন্য ২ কোটি ১৫ লক্ষ।

**শ্রী নকুল মাহাতো ঃ** ক্ষেত মজুররা এই ঋণের জন্য দরখাস্ত করতে পারে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তার যদি জমি থাকে তাহলে সে নিশ্চয় দরখাস্ত করতে পারে।

## Titagarh Power Station

***52.** (Admitted question No. *17.) **Shri Bholanath Sen** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that in his letter dated 5th April, 1976, addressed to the then Minister-in-charge of Power Department, Shri Jyoti Basu as Vice-President of Centre of India Trade Unions, had asked the Government of West Bengal to—

(i) prevent Calcutta Electric Supply Corporation from setting up a 240 M.W. power station at Titagarh ; and

(ii) reduce the tariff/electricity rates introduced by C.E.S.C. and

(b) if so,—

(i) what were the demands and the suggestions placed before the Government by Shri Jyoti Basu as Vice-President of C.I.T.U. in 1976 ; and

(ii) what is the contemplation of the present Government in the matter ?

[1-10 — 1-20 P.M.]

**Shri Jyoti Basu :**

(a) & (b) (i) Shri Jyoti Basu as Vice-President of CITU had written a letter dated 3rd May, 1976 to Prime Minister of India in which he had suggested that—

(ii) instead of allowing CESC, which was a Sterling Company incorporated in England, to expand its installed capacity, the proposed expansion should be made in the State sector ;

(iii) reduction of tariff rates with regard to white meters and commercial rates which were made effective from 1.12.75.

(b) (ii) As the licence of CESC was already extended till 1.1.2000 by the previous Government with the understanding that CESC would expand its installed capacity to reduce its over-dependence on imports of bulk power from other supply agencies for supply of power to Greater Calcutta area, present Government took the initiative in expediting the sanction of the Titagarh Project of CESC, which had been lying pending for more than a year or so. In taking this decision the prevailing critical power situation, particularly in the Calcutta area, was also an important factor. The implementation of Titagarh Project by CESC was considered by Government to be quickest possible way of meeting this crisis. Simultaneously, steps have also been taken by the present Government to convert the Sterling Company into an Indian Company. A scheme in this regard is under consideration of the Government of India.

Since the increase of tariff rates of CESC was allowed from 1.12.75, at this stage the question of reduction of rates does not arise after such a lapse of time.

### Titagarh Power Plant

***131.** (Admitted question No. *17.) **Shri Bholanath Sen** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that a major portion of the finance required for the proposed 240 MW Titagarh Power Plant of Calcutta Electric Supply Corporation is to be provided by the World Bank, the Industrial Development Bank of India, and other financial institutions on the guarantee of the State Government ;

(b) if so, what is the proposed financial involvement of the Government of West Bengal, C.E.S.C., World Bank, I.D.B.I. and other financial institutions in this project ?

**Shri Jyoti Basu :**

(a) & (b) The financing plan of CESC's Titagarh Power Plant is being finalised by Government of India in consultation with the State Government.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যখন ভাইস প্রেসিডেন্ট ছিলেন, তখন টিটাগড়ে ২৪০ মেগাওয়াট ছিল—সি.ই.এস.সি.কে না দেবার জন্য কি কারণে ভারত সরকারকে তখন নিষেধ করেছিলেন এবং তখন কি মনে ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** যা মনে ছিল সেটাই লিখেছিলাম। সেটা হচ্ছে পাওয়ার সেক্টারের একটা ব্রিটিশ কোম্পানি যার মেয়াদ ফুরিয়ে যাচ্ছে তাকে আর লাইসেন্স না দিয়ে এটা স্টেট গভর্নমেন্ট করতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তখন যেটা বলেছিলেন, তারপর মুখ্যমন্ত্রী হবার পর নতুন কি কারণ ঘটল যাতে সেটাকে ডিটো দিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা হচ্ছে এই যে তখন আমার কথা প্রাক্তন মুখ্যমন্ত্রী ও প্রাক্তন প্রধানমন্ত্রীকে চিঠিতে জানিয়েছিলাম যার তারা উত্তর দেন নি। ইতিমধ্যে দেখলাম দুজনে মিলে লাইসেন্সের সময় বৃদ্ধি করেছেন আপ টু দি ইয়ার দু' হাজার। আমরা এতে কি করতে পারি? সরকারের যেটা করা উচিত ছিল সেটা তখন করেন নি, আমরা সেটা করেছি। অর্থাৎ এক দেড় বছর ধরে কেন্দ্রীয় সরকারের কাছে অ্যাপ্লিকেশন পড়ে থাকল। আমরা দেখলাম আমরা এটাকে নিয়ে ত্বরান্বিত করি এবং ইতিমধ্যে ঐ কোম্পানি আমাদের দেশে যে নিয়ম

আছে সেইভাবে তারা রি-স্ট্রাকচার করুন। আমরা আর যেটা করেছি সেটা হচ্ছে আমাদের সরকার পক্ষ থেকে আমরা এখানে এসে উপস্থিত হয়েছি এবং টাকা পয়সা দিচ্ছি। এর পরবর্তীকালে আমরা কোনও বাদানুবাদের মধ্যে যেতে চাইনা ফরেন এক্সচেঞ্জ ইত্যাদি পাওয়া যাবে কিনা। এটা করতে গেলে ৬ বছর কেটে যাবে যার মধ্যে আমরা নেই, কারণ আমার সময় নষ্ট করতে চাই না সেইজন্য এই পরিস্থিতির মধ্যে যেটা করা দরকার সেটুকু করেছি। তারপর টিল দি ইয়ার টু থাউজেন্ড কি হবে না হবে সেটা বুঝে নেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বর্তমান পাওয়ার ক্রাইসিসের জন্য আগেকার সরকার যেটা দুই হাজার বছর পর্যন্ত বাড়িয়ে দিয়ে গিয়েছিলেন সেটা ভাল কাজ করেছিলেন, না খারাপ কাজ করেছিলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** খারাপ কাজ করেছিলেন। এমন একটা সুযোগ পেয়েছিলেন কংগ্রেস সরকার, আপনি যাদের সমর্থক ছিলেন, তারা এতবড় একটা সুযোগ পেয়ে কেন সেটা করলেন না, কেন ২ হাজার বছর পর্যন্ত তাদের অনুমতি দিয়ে গেলেন বুঝতে পারছি না। আমরা বলছি এই কাজটা একেবারেই ঠিক হয়নি, বিশেষ করে যেগুলি কি সেক্টর আমাদের দেশে সেগুলির জন্য কোনও দরকার নেই সমস্ত জিনিস আমরা যখন করতে পারি। কিন্তু করে ফেলে এখন আমাকে জিজ্ঞাসা করছেন আপনি কি করবেন? আমি বলছি টিটাগড়ে হোক। দেড় বছর ধরে অ্যাপ্লিকেশন হাতে নিয়ে দিল্লিতে দরবার করতে ছুটেছেন, কিন্তু এটা করে আনতে পারেন নি। সৌভাগ্যবশত এখন যারা সরকারে আছেন তারা এই বিষয়ে গুরুত্ব দিচ্ছেন, তারা অনুমতি দান করেছেন, সমস্ত ঠিক হয়ে গেছে কোথা থেকে টাকা পাব। এই কাজটা আমরা আশা করছি তাড়াতাড়ি শুরু হয়ে যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এখন তাহলে তাড়াতাড়ি করতে বলছেন কেন? ইমিডিয়েটলি কমপ্লিট করার জন্য বলছেন কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** তাহলে কি আমরা দেরি করে করতে বলব? আমি প্রশ্নটা বুঝতে পারছি না। আমরা বলেছি আপনারা দেড় বছর ধরে ফেলে রেখেছিলেন দরখাস্ত, কেউ কোনও ব্যবস্থা করেন নি, মেয়াদ বৃদ্ধি করার পর সেই কাজটা যাতে শুরু হয় তার ব্যবস্থা আমরা করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তাহলে কাজটা ভাল করা হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কাজটা খুব খারাপ করা হয়েছিল। এখন আমাদের সেই সুযোগ নেই, বাদানুবাদ করে লাভ কি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কাজটা খারাপ করা হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছি অত্যন্ত খারাপ কাজ হয়েছিল। যার মেয়াদ ফুরিয়ে যাচ্ছে তাকে আপনারা নিয়ে নিতে পারতেন। কিন্তু তা না করে মেয়াদ বাড়িয়ে দিলেন নতুন করে। এখন আপনি বলছেন তাহলে কি ভাল কাজ করা হয়নি? আমি বলছি খারাপ কাজ করা হয়েছিল, যেমন অসংখ্য খারাপ কাজ করে গেছে কংগ্রেস সরকার তেমনি তার উপর এও একটা খারাপ কাজ, তার উপর দাঁড়িয়ে আমাদের এখন ঐ পরিধির মধ্যে করতে হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই ২ হাজার বছর পর্যন্ত মেয়াদটা কমিয়ে দেবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** শুধু মেয়াদ কমিয়ে নয়, আগে কাজ শুরু হোক, কারণ, আমরা টাকা পয়সা যখন দিচ্ছি তখন আমাদের কর্তৃত্ব সেখানে প্রতিষ্ঠিত হবে এবং ২ হাজার বছর অবধি চলতে হবে সেটা আমাদের অভিপ্রায় নয়, আমরা ইতিমধ্যে পাওয়ার সেক্টর যা আছে সমস্ত কেন্দ্রীভূত করার নিশ্চয়ই চেষ্টা করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ২৪০ মেগাওয়াট টিটাগড় পাওয়ার প্ল্যান্টের জন্য পশ্চিমবঙ্গ সরকারের ফাইনান্সিয়াল ইনভলভমেন্ট কত, সি ই এস সি-র ফাইনান্সিয়াল ইনভলভমেন্ট এবং আই ডি বি আই-এর ফাইনান্সিয়াল ইনভলভমেন্ট কত?

[1-20 — 1-30 P.M.]

**Shri Jyoti Basu :** The Total cost of the proposed Titagarh project of CESC is of the order of Rs. 110 crores. In the last meeting held by the State Government representatives with the officials of Government of India, it has been tentatively decided that CESC, State Government, IDBI and other indigenous financial institutions will contribute Rs. 20 crores, Rs. 30 crores and Rs. 40 crores respectively for the project. The remaining Rs. 20 crores will be available from external sources, namely U.K. aid.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, এতে স্টেট গভর্নমেন্টের ৩০ কোটি টাকা ফাইনান্সিয়াল ইনভলভমেন্ট আছে, তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, সি ই এস সি-র সঙ্গে স্টেট গভর্নমেন্টের কি টার্মস অ্যান্ড কনডিশনস আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেগুলি এখনও ঠিক হয়নি। একটা টেনটেটিভ টাকা পয়সার ব্যাপারে ঠিক হয়েছে। সমস্ত ব্যাপারটাই কেন্দ্রীয় সরকারের কাছে আছে, কেন্দ্রীয় সরকার তা অনুমোদন করে দিলে আমরা বুঝতে পারব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই যে ৩০ কোটি টাকা দেবেন, এর জন্য কোনও টার্মস অ্যান্ড কনডিশন ঠিক হয়নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেই একই প্রশ্ন করা হচ্ছে! আমি এখনই ডিটেলড টার্মস অ্যান্ড কনডিশন বলতে পারব না। আপনারা এ বিষয়ে নোটিশ দিলে আমি বলতে পারব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনারা ৩০ কোটি টাকা দিতে যাচ্ছেন, তাহলে নিশ্চয়ই মনে মনে একটা টার্মস অ্যান্ড কনডিশন ঠিক করে নিয়েছেন। সেটা আপনারা মনে মনে কি ভেবেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন থেকে এটা ওঠে না। কারণ এখনই এবিষয়ে আমি কিছু বলতে পারছি না। কনডিশন কি হবে, না হবে সেটা আপনারা পরে নোটিশ দিয়ে জিজ্ঞাসা করলে, আমি বলতে পারব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বর্তমানে ইলেকট্রিসিটি চার্জ যেটা রয়েছে সেটা রিডিউস করবার কোনও পরিকল্পনা আপনাদের নেই। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড তাদের চার্জ বাড়িয়েছে। ক্যালকাটা ইলেকট্রিসিটি সাপ্লাই কর্পোরেশন ইলেকট্রিসিটি চার্জ বাড়াবার কোনও প্রোপ্রোজাল আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও প্রোপোজাল আমাদের ছিল না। ৭৫ সালে আমরা বাড়াতে বারণ করেছিলাম। তখন আমাদের কথা কেউ শোনেনি। তারপর ৭৫ থেকে ৭৮ হয়ে গিয়েছে, এর মধ্যে অনেক কিছু হয়েছে। সুতরাং এখন আবার এটা কমিয়ে দেবার কোনও প্রশ্নই ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সি ই এস সি ইলেকট্রিসিটি রেট বাড়াতে চাইলে, আপনারা তাদের বাড়াতে দেবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন এখনই এখানে ওঠে না।

**Anti-social activites in the Hill areas**

***62.** (Admitted question No. *212.) **Shri Dawa Narbu La** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state the total number of incidents of murder, attempts to murder, kidnapping, abduction, thefts and burglary which occurred in the hill areas during the period between July, 1977 and January, 1978 and during the corresponding seven months in 1976-77 and 1975-76?

**Shri Jyoti Basu :**

The figures are as follows :-

| | Murder | Attempt to murder | Kidnapping | Abduction | Theft | Burglary |
|---|---|---|---|---|---|---|
| During the Period form July 1977 to Jan., 1978 | 11 | 6 | 7 | - | 283 | 39 |
| During July 1976 to Jan., 1977 | 6 | 1 | 3 | - | 186 | 41 |
| During July 1975 to Jan., 1976 | 5 | 5 | 6 | 2 | 224 | 46 |

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯৭৮ সালের জানুয়ারি পর্যন্ত ১১টি মার্ডার কেস হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, সামবিয়াং-এর ৮টি মার্ডার কেসও এর মধ্যে ধরা আছে কিনা।

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি সেই সময়ের মধ্যে হয়ে থাকে, তাহলে ধরা আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, সামবিয়াং-এর মার্ডার কেসগুলি ২৮শে জানুয়ারি ১৯৭৮ সালে হয়েছে। তাহলে এগুলিও এর মধ্যে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** তাহলে আপনি ধরে নিতে পারেন এর মধ্যে আছে।

## Reinstatement of suspended Engineers of Public Works Department

***132.** (Admitted question No. *69.) **Shri Suniti Chattaraj** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government had revoked orders of suspension issued against some officers of the Public Works Department of the rank of Assistant Engineers and above ;

(b) if so,—

(i) what is the number of such officers and their rank,

(ii) the date(s) of the order(s) of suspension,

(iii) the reasons/allegations for which they had been suspended,

(iv) the date(s) of the order(s) of reinstatement, and

(v) circumstances under which they were reinstated ?

**Shri Jatin Chakraborty :**

(a) Yes.

(b) (i) One ; Executive Engineer (offg.)

(ii) 7.1.1977

(iii) Alleged violation of departmental rules and procedures and financial improprieties and corrupt practices

(iv) 18.8.77

(v) The officer had been placed under suspension pendin; investigation into the allegations against him. As investigatio by Vigilance Commission was taking considerable time an no definite charges against the officer were framed eve after expiry of more than 6 months, he was reinstate pending completion of inquiry.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে অফিসারবে সাসপেন্ড করা হয়েছিল এবং যাকে আপনি রি-ইনস্টেড করেছেন তার নাম কি এবং এখ কোথায় পোস্টেড হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তার নাম এইচ এন মল্লিক, তিনি এখন অন্য ডিপার্টমেন্টে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে পোস্টেড আছেন, বালুরঘাটে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ঐ অফিসারের বিরুদ্ধে কত টাকার করাপশনের চার্জ এবং সেই চার্জ কে এনেছিল?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ৬ মাসের উপর তাকে সাসপেন্ড করে রাখা হয়েছিল এবং এই সম্পর্কে একটি দরখাস্ত মুখ্যমন্ত্রীর কাছে করেছিলেন এবং আমার কাছেও করেছিলেন এবং মুখ্যমন্ত্রী সেই দরখাস্ত আমার কাছে পাঠিয়ে দেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলে দেখলাম এবং তিনি ঠিকই বলেছেন যে কোনও suspension order without any charge being formed becomes a punishment. এই প্রোলং সাসপেনশন, সুতরাং সেই সময় তাকে রি-ইনস্টেড করা হয় এবং তার সাসপেনশন অর্ডার তুলে নিলাম। কিন্তু এখন ভিজিলেন্স কমিশন তার বিরুদ্ধে চার্জ ফ্রেম করেছে, প্রসেস হয়ে গেছে তার এগেনস্টে। তাকে যখন রি-ইনস্টেড করি এই কনডিশনে যে তাকে এই ডিপার্টমেন্টে রাখা হবে না কারণ তার বিরুদ্ধে যে তদন্ত হচ্ছে এখানে থাকলে সে নানা রকম ভাবে কারচুপি করতে পারে, সেজন্য অন্য ডিপার্টমেন্টে তাকে পাঠিয়ে দেওয়া হয়েছে। ভিজিলেন্স কমিশন চার্জ শীঘ্রই দেবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা গল্প বলে গেলেন, আমি তা জানতে চাই নি। আমি জানতে চেয়েছি তার এগেনস্টে কে চার্জ দিয়েছিল এবং কত টাকার করাপশনের চার্জ ছিল—স্যার আমরা জানি যে অডিটর জেনারেল তার বিরুদ্ধে চার্জ দিয়েছিল এবং ৫ লক্ষ টাকার করাপশনের চার্জ ছিল।

**মিঃ স্পিকার ঃ** যেটা আপনি জানেন সেটা নিয়ে সাপ্লিমেন্টারি হয় না আপনি নিজেই বলছেন এ.জি. চার্জ দিয়েছে এবং কত টাকার করাপশন ছিল—সুতরাং সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করার এটা পদ্ধতি নয়।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমরা স্যার, দেখছি, মন্ত্রী মহাশয় বললেন যে ৭-১-৭৭

তারিখে তার সাসপেনশন অর্ডার হয়েছিল এবং ১৮-৭-৭৮ তারিখে রিইনস্টেড হয়। অর্থাৎ ৭ মাস ১১ দিন পরেই সে রিইনস্টেডড হয়। অর্থাৎ তার মাত্র দু' মাস হল শাসন ক্ষমতায় বসেছেন এবং বসেই বলেছিলেন যে দুর্নীতিকে কোনও রকম প্রশ্রয় দেবেন না ইত্যাদি এই রকম অনেক কথা বলেছিলেন। এখানে আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে এর দ্বারা কি তারা দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছেন না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা তাকে রিইনস্টেড করেছিলাম এবং তার সাসপেনশন অর্ডার প্রত্যাহার করেছিলাম যেহেতু ভিজিলেন্স কমিশন তার এগেনস্টে কোনও চার্জ দেয়নি। একটা prolonged suspension without any charge amounts to a punishment. সুতরাং আমি ট্রেড ইউনিয়নিস্ট হিসাবে অনেক জায়গায় দেখেছি, এই রকমভাবে দীর্ঘদিন সাসপেন্ড করে রাখা চলে না। তাকে রিইনস্টেড করার সঙ্গে সঙ্গে এই কনডিশন করেছি যে ভিজিলেন্স কমিশন যখনি চার্জ দেবে সেই চার্জের তাকেই মুকাবিলা করতে হবে। যদি প্রয়োজন হয় তাহলে তাদের যে রায় হবে সেইভাবে শাস্তিও দেওয়া হবে। এর মধ্য দুর্নীতির প্রশ্রয় দেবার প্রশ্ন উঠে কি করে। তাছাড়া সকলেই ভিজিলেন্স কমিশন কিরকম শ্লথগতিতে কাজ করে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** একথা কি ঠিক যে এই অফিসারকে রিইনস্টেড করার জন্য মাননীয় জ্যোতির্ময় বসু, এম পি, বলেছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা আমি জানি না। তবে তিনি নিজেই দরখাস্ত করেছিলেন, মুখ্যমন্ত্রীর কাছেও করেছিলেন এবং আমরা দুজনে পরামর্শ করে এই প্রোলং সাসপেনশন অর্ডারটাকে প্রত্যাহার করে নিয়েছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৬ মাসের মধ্যে এই ভিজিলেন্স কমিশন রিপোর্ট দেয়নি এই রকম কেস কত আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** নোটিশ চাই, আমি খরব নিয়ে জানাব।

### Extension of jurisdiction of Calcutta Police

***133.** (Admitted question No. *128.) **Shri Satya Ranjan Bapuli, Shri Suniti Chattaraj** and **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that the Government is considering a proposal to extend the jurisdiction of Calcutta Police ;

(b) if so,—

(i) what are the reasons,

(ii) what is the proposal, and

(iii) the present position of the proposal ?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) (i), (ii) & (iii) Do not arise.

**Alleged defects in flats built by HUDCO**

***134.** (Admitted question No. *118.) **Shri Dhirendra Nath Sarkar** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether it is a fact that some of the flats build by the Housing and Urban Development Corporation (HUDCO) do not conform to specifications ; and

(b) if so, what action has been taken by the State Government in the matter ?

**Shri Jatin Chakraborty :**

(a) No.

(b) Does not arise

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি কি হাডকোর কোনও পেমেন্ট হেল্ড আপ করে রেখেছিলেন ?

**শ্রী যতীন চক্রবর্তী :** হাডকোর কোনও পেমেন্ট হেল্ড আপ করে রাখা যায় না। তার কারণ তাদের কাছ থেকে আমাদের লোন নিতে হয় এবং তা নেবার সময় তারা তাদের টাকাটা কেটে রেখে দেয়।

**Sabotage in Power Plants**

***135.** (Admitted question No. *194.) **Dr. Motahar Hossain** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the State Government has received any allegation of sabotage in some of the power generating plants of this State ;

(b) if so,—

(i) the particulars of the power plants for which such allegations have been received ;

(ii) whether the Government is considering the question of appointment of a high power enquiry committee to go into the details thereof; and

(iii) what steps have been taken by the Government to meet the situation ?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

(iii) Does not arise.

Though no specific allegations of sabotage in the power plants have been received by Government, but there are reports of some unusual incidents, which have taken place recently in the Santaldih Power Plant. These are being investigated. Police vigilance has also been intensified.

### Construction of a Multistoreyed Building in place of Banga Bhavan

***136.** (Admitted question No. *671.) **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government has finalised plans for construction of a multistoreyed building on the site at present occupied by Banga Bhavan in New Delhi ;

(b) if so,—

(i) what is the estimated financial requirement for (1) construction of and (2) furnishing the building ;

(ii) the number of suites, guest rooms and other kinds of accommodation included in the plan ; and

(iii) the categories of persons for whom different types of accommodation are meant ?

**Shri Jatin Chakraborty :**

(a) Yes.

(b) (i) Rs. 75 Lakhs approx. (2) Has not yet been worked out.

(ii) The plan provides for 4 two-roomed suites and 46 double-seated rooms, and in addition, Conference Hall, Exhibition Hall, Lobby, Dining Hall, Staff quarters, etc.

(iii) The accommodation is primarily meant for Ministers and Officials on tour to New Delhi, though non-officials may also be accommodated subject to availability of seats.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই প্ল্যান এস্টিমেট প্রোপোজাল পূর্বতন সরকারের কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা এসে নতুনভাবে এটা করেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন ৭৫ লক্ষ টাকার বাজেট করা হয়েছে বঙ্গভবনে কতকগুলি বিল্ডিং করার জন্য। তিনি কাল যে বাজেট বক্তৃতা দিলেন তাতে তিনি বলেছিলেন ডেফিসিট বাজেটের জন্য টাকা পয়সার অভাবে অনেক কিছু করতে পারছেন না। এতে এত টাকা খরচ না করে কোনও ব্রিজ ইত্যাদি করার জন্য কোনও পরিকল্পনা করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও সাপ্লিমেন্টারি নয়।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে টাকা খরচ করা হবে বাড়ি করার জন্য তাতে রেন্ট যেমন আছে তেমনি থাকবে না বেড়ে যাবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ৭৫ লক্ষ টাকা যেটা ধরা হয়েছে, সেটা কিন্তু এক বছরের নয়, পাঁচ বছরের বেশি লাগবে, যে রকম টাকা আসবে সেই রকমভাবে আমরা করব। দ্বিতীয়ত ভাড়া এখন যা আছে, সেই ভাড়াই, এখনও পর্যন্ত ঠিক করেছি, থাকবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বঙ্গ ভবন নতুন করে তৈরি করা দরকার, এই প্ল্যান অ্যান্ড প্রোগ্রাম আগের সরকার করেছিলেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি তো আগেই বলেছি, আগের যে প্ল্যান তা অত্যন্ত ত্রুটিপূর্ণ, আমাদের সরকার এসে নতুন ভাবে প্ল্যান করেছেন, মডেল তৈরি করেছেন, টাকা ঠিক করেছেন, এটাতো বলেই দিলাম। এই যে প্ল্যান এটা করার সম্পূর্ণ কৃতিত্ব বামফ্রন্ট সরকারের।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সকল মন্ত্রীগণ বঙ্গভবনে থাকেন না তাদের ফার্নিশিং-এর জন্য কি ব্যবস্থা করেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এ থেকে এই প্রশ্ন উঠেনা।

**এন ভি এফ কর্মীদের চাকরির ব্যবস্থা**

***১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৪।) **শ্রী রজনীকান্ত দোলুইঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এন ভি এফ কর্মীদের স্থায়ী চাকরি প্রদানের বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকিলে, তাহা কতদিনে কার্যকর হইবে?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) এন ভি এফ কর্মীদের স্থায়ী চাকরি প্রদানের কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** এন ভি এফরা মাসিক কত টাকা বেতন পান দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** এখন যতদূর জানি বাজেটে ঠিক হয়েছে দৈনিক ৮ টাকা হারে পাবেন।

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** আপনাদের এন ভি এফদের রিক্রুট কিভাবে হয়?

**শ্রী জ্যোতি বসুঃ** নোটিশ দিলে রুলসটা এনে পড়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** পশ্চিমবঙ্গের আপনার অধীনে কত এন ভি এফ আছেন?

**শ্রী জ্যোতি বসুঃ** নোটিশ চাই।

**শ্রী সুনীতি চট্টরাজঃ** এন ভি এফদের স্থায়ীকরণের জন্য আপনি কোনও চিন্তা করবেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** এই রকম কোনও পরিকল্পনা আমাদের নেই।

**কান্দী মহকুমায় গ্রাম বৈদ্যুতীকরণ**

***১৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৭।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কান্দী মহকুমার কতগুলি গ্রামে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প অনুযায়ী—

(১) বৈদ্যুতিকরণের কাজ চলিতেছে ;

(২) অদূরভবিষ্যতে বৈদ্যুতিকরণের কাজ হাতে লওয়া হইবে ; এবং

(খ) ঐ জেলার বরোয়াঁ থানার আন্দিবাজারের বৈদ্যুতিকরণের বিষয় সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) মুর্শিদাবাদ জেলায় কান্দী মহকুমার ভরতপুর থানার ৯১টি মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প অনুযায়ী বৈদ্যুতিকরণের কাজ চলিতেছে।

(২) উপরোক্ত মহকুমার কান্দী থানার অন্তর্গত ৮৪টি মৌজার মধ্যে অবৈদ্যুতিকৃত প্রায় সমস্ত মৌজাগুলিরই বৈদ্যুতিকরণের জন্য একটি প্রকল্প তৈয়ারি হইতেছে এবং আশা করা যায়, শীঘ্রই ঐ প্রকল্পটি REC-এর নিকট অনুমোদনের জন্য পাঠানো হইবে।

(খ) বর্তমানে বরোয়াঁ থানার আন্দিবাজারের বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা নাই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মুর্শিদাবাদের কান্দি মহকুমায় চারটি থানা আছে। দেখা যাচ্ছে দুটি থানার প্রকল্প নেওয়া হয়েছে। দেখা যাচ্ছে, দুটি থানায় বিদ্যুৎ দিয়েছে, এটার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কারণ আমি ঠিক বলতে পারব না। টাকার যা বরাদ্দ আছে তাতে এইটা দেখে করা হয়েছে। আপনার যদি কোনও বক্তব্য থাকে জানাবেন দেখা হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কান্দি বাজার সম্পর্কে কোনও প্রকল্প নেই এটার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কারণ আমি বলতে পারব না। এই রকম অনেক জায়গা আছে—যেখানে কিছু হয়েছে, কিছু হয় নি এবং বাকি কাজ চলছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন যেগুলো নেওয়া হয়েছে সেগুলো কি নতুন স্কীম না পুরানোগুলোই নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কিছু পুরানো, কিছু নতুন।

## হুমাইপুর-জোজরা রাস্তা

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮।) **শ্রী সরল দেব ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুমাইপুর ভায়া গোবরা, রোহান্ডা ও জোজরা রাস্তা তৈয়ারির কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না ; চলতি সড়ক উন্নয়ন পরিকল্পনায় এরূপ কোনও প্রকল্প নাই ;

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** ইহা কি সত্য যে আপনি গত ১৬ই জানুয়ারি, ১৯৭৮ সালে সেই অঞ্চল পরিদর্শন করে এসেছিলেন এবং বলেছিলেন এটার ব্যাপারে চেষ্টা করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** চেষ্টা করে দেখলাম যে ব্যর্থ হলাম।

**বহরমপুর ইলেকট্রিক সাপ্লাই কোম্পানি অধিগ্রহণ**

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৫।) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার 'বহরমপুর ইলেকট্রিক সাপ্লাই কোম্পানি' অধিগ্রহণের বিষয়ে সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

বহরমপুর ইলেকট্রিক সাপ্লাই কোম্পানি দ্বিতীয় দফার মেয়াদ ৮/২/১৯৭৩ তারিখে অতিক্রান্ত হওয়ার কথা ছিল।

উক্ত প্রতিষ্ঠার অধিগ্রহণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ আইনানুগ নোটিশ জারি করিয়াছেন। কিন্তু আদালতের আদেশে উহা কার্যকর হইতে পারে নাই। বিষয়টি এখনও বিচারাধীন।

**সরকারি ফ্ল্যাটে ভাড়া বাকির জন্য উচ্ছেদ**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮০।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বকেয়া ভাড়ার জন্য, ১৯৭৫ সাল হইতে ১৯৭৮ সালের ১লা ফেব্রুয়ারি পর্যন্ত কলকাতার কতগুলি সরকারি ফ্ল্যাটের বাসিন্দাদের উচ্ছেদ নোটিশ দেওয়া হইয়াছে ; এবং

(খ) তন্মধ্যে কতজনকে উচ্ছেদ করা সম্ভব হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ৫৮৯ জন সরকারি ফ্ল্যাটের বাসিন্দাদের উচ্ছেদের নোটিশ দেওয়া হইয়াছে।

(খ) ৬০ জনকে উচ্ছেদ করা সম্ভব হইয়াছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** যাদের ভাড়া বাকি পড়ে আছে এই রকম প্রাক্তন কংগ্রেসি মন্ত্রী এম এল এ এবং সি এ, পি এ যারা আছেন তাদের নাম বলতে পারেন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এর জন্য নোটিশের প্রয়োজন। বেআইনিভাবে দখল করে আছেন এই রকম ভূতপূর্ব মন্ত্রীর ভাই, ভূতপূর্ব মন্ত্রী এই রকম সব আছে, আমরা তাদের উঠে যাবার জন্য নোটিশ দিয়েছি পরে পুলিশ দিয়ে তাড়াব।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে এই রকম ভূতপূর্ব মন্ত্রী ও মন্ত্রীর ভাই বেআইনিভাবে দখল করে আছেন। আপনি দয়া করে তাদের নাম বলতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বলতে পারি। ভুতপূর্ব কংগ্রেস মন্ত্রী শ্রী জ্ঞান সিং সোহনপাল, এবং ভুতপূর্ব মন্ত্রী শ্রী জয়নাল আবেদিন সাহেবের ভাই আনোয়ারুল আবেদিন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই রকমভাবে যে বেআইনি দখল করে আছে ভূতপূর্ব মন্ত্রী এবং মন্ত্রীর ভাই তাদের সম্বন্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে সেটা মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রথমে যেহেতু তিনি ভূতপূর্ব মন্ত্রী ছিলেন সেই হেতু তাকে সবিনয়ে অনুরোধ জানিয়েছি। তিনি জবাব দিয়েছিলেন দু' মাস পরে ছেড়ে দেবেন। তারপর আবার চিঠি পাঠিয়েছি। আর ভূতপূর্ব মন্ত্রীর ভাই সম্বন্ধে আমি জয়নাল আবেদিন সাহেবকে বলেছিলাম। তিনি ভাইয়ের সম্বন্ধে কিছু বলতে পারবেন না। তখন বাধ্য হয়ে আমার অফিসারদের নির্দেশ দিয়েছি আইনানুগ ব্যবস্থা নেবার জন্য। এবং সেই রকম ব্যবস্থা নেওয়া হয়েছে। এক মাস সময় নোটিশে দেওয়া হয়েছে। তাতেও তারা যদি স্বেচ্ছায় চলে না যান তাহলে তাদের আমি পুলিশ দিয়ে তাড়াব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমান সরকারের শ্রম মন্ত্রী এবং তার ওয়াইফ সরলা ঘোষ যে ফ্লাটে আছে সেটা বেআইনিভাবে এনক্রোচ করে রাখা হয়েছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার অধীনে যে সমস্ত ফ্লাট আছে সেখানে শ্রম মন্ত্রী থাকেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে তিনি আইনের আশ্রয় না নিয়ে এই সমস্ত ব্যাপারে পুলিশের আশ্রয় নেবেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি আইনের আশ্রয় নিয়েই করছি। আইনে আছে এক মাসের নোটিশ দিতে হবে এবং সেই নোটিশ দিয়ে পুলিশের কাছে চিঠি পাঠিয়ে দিলে পুলিশ আইনানুগ ব্যবস্থা গ্রহণ করবে।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে CIT Housing Scheme LXII R31, Harinath De Road, তার অধীনে আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সি আই টি আমার অধীনে নয়, ওটা মুখ্যমন্ত্রীর অধীনে মুখ্যমন্ত্রীর দপ্তর।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জয়নাল আবেদিন সাহেবের ভাই, ভূতপূর্ব মন্ত্রী এরা সব বেআইনিভাবে আছে। এই রকম ভূতপূর্ব মন্ত্রী আব্দুস সাত্তারের ছেলে এবং জামাই বেআইনিভাবে ফ্ল্যাট দখল করে আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ওরা বেআইনিভাবে দখল করে নেই, ভাড়া দিয়ে থাকছে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন জয়নাল আবেদিন সাহেবের ভাই কার সুপারিশে ফ্ল্যাট পেয়েছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা ঠিক সুপারিশ নয়—সুপারিশ ছিল এর আগে যিনি পূর্ত দপ্তর, আবাসন দপ্তরের মন্ত্রী ছিলেন। কারণ এইগুলি কেবলমাত্র সরকারি কর্মচারিরা থাকতে পারেন। কিন্তু তিনি কোনও সরকারি কর্মচারি নন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই ফ্ল্যাটে আছে বলে উনি কতকগুলি মন্ত্রীর নাম করে চরিত্র হনন কেন করলেন এটাকে উনি বেআইনি কেন বলছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বেআইনি এই জন্য বলছি যে কেবলমাত্র সরকারি কর্মচারিদের জন্য এবং আমাদের রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নির্দিষ্ট ফ্ল্যাটে কেন্দ্রীয় সরকারের কর্মচারিরাও থাকতে পারেন না এবং বেসরকারি কোনও লোকও থাকতে পারেন না। সুতরাং হেস্টিংসের এই ফ্ল্যাটগুলি কেবলমাত্র সরকারি কর্মচারিদের জন্য। সুতরাং যে অবৈধভাবে এবং অন্যায় ভাবে তারা যে ছিলেন সেটাই হল বেআইনি।

## ভাগীরথী নদীর উপর সেতু

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৬।) **শ্রী হাবিবুর রহমান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুরে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উক্ত সেতুর আরম্ভ হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত কোনও পরিকল্পনা নাই ;

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—ফিডার ক্যানেল চালু হবার পরে জঙ্গীপুরে ভাগীরথী নদীতে প্রতি বছর প্রতি মাসে বার বার দুর্ঘটনা, বহু প্রাণ নষ্ট হচ্ছে—এটা উপলব্ধি করে তিনি কি ব্রিজ করার কথা চিন্তা করছেন না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার তা জানা নেই। আমার কাছে যদি লিখে জানান তাহলে পরের পরিকল্পনায় এই ব্রিজ ইনক্লুড করার জন্য চেষ্টা করে দেখব।

## Arrests under MISA

***146.** (Admitted question No. *1194.) **Shri Dawa Narbu La** and **Shri Krishna Das Roy :** Will the Minister-in-charge of the Home (Special) Department be pleased to state the total number of persons arrested and detained under the Maintenance of Internal Security Act by the present Government till 15th February, 1978 ?

**Shri Jyoti Basu :**

2(Two) : Dulu Chandra Ravidas, a Bangladesh National was detained under MISA, on 25.6.77. The detention order was revoked on 4.10.77.

Aziz Dhobi, a Pakistani national, was detained under MISA on 23.9.77. The detention order was revoked on 29.11.77.

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মিসা তুলে দেওয়া সম্পর্কে সরকার কতদূর এগিয়েছেন?

**Mr. Speaker :** This question does not arise.

## আইনশৃঙ্খলা অবনতির অভিযোগ

***১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯১।) **শ্রী কিরণময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শ্রী প্রফুল্লচন্দ্র সেন, এম পি, মহাশয় এই রাজ্যে আইনশৃঙ্খলার বিষয়ে কতকগুলি অভিযোগ সরকারের নিকট প্রেরণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে,—

(১) উক্ত অভিযোগগুলির সংখ্যা কত ;

(২) উক্ত অভিযোগগুলির বিষয়ে কোনও তদন্ত হইয়াছে কি না এবং তদন্ত হইয়া থাকিলে তাহার ফলাফল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) এ যাবৎ শ্রী প্রফুল্লচন্দ্র সেন, এম পি মহাশয়ের মাধ্যমে একহাজার দুইশত আটচল্লিশটি (১২৪৮) অভিযোগ পাওয়া গিয়েছে। ইহার মধ্যে আইন শৃঙ্খলা

বিষয়ক, জমি সংক্রান্ত বিরোধ বিধয়ক ও ফসল কাটা লইয়া বিরোধ বিষয়ক নানা অভিযোগ আছে। এর মধ্যে বেশির ভাগই অবশ্য ভুল অভিযোগপত্রের অনুলিপি এবং সেগুলি পূর্বেই সরকারের কাছে অভিযোগকারীরা সরাসরি প্রেরণ করিয়াছেন।

(২) প্রায় সব অভিযোগগুলিরই যথাযথ অনুসন্ধান করা হইয়াছে এবং প্রয়োজন অনুসারে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। বাকি অভিযোগগুলির অনুসন্ধান চলিতেছে। মুখ্যমন্ত্রীর নির্দেশে পুলিশ অথবা জেলা কর্তৃপক্ষ এই অনুসন্ধান পরিচালনা করিয়াছেন এবং যে সমস্ত ক্ষেত্রে অভিযোগকারীদের ঠিকানা পাওয়া গিয়াছে, সে সমস্ত ক্ষেত্রে তাহাদের অনুসন্ধানের ফলাফল ও সে বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হইয়াছে, তাহা জানানো হইয়াছে।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে অভিযোগগুলির তদন্ত হয়েছে সেগুলি সবই কি সত্য?

**শ্রী জ্যোতি বসু :** বেশির ভাগই সঠিক নয়।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অভিযোগগুলির মধ্যে কতভাগ সত্য?

**শ্রী জ্যোতি বসু :** এইরকম সংখ্যা তো দেওয়া যায় না, যদি আপনি আবার প্রশ্ন করেন তাহলে হিসাব করে পরিসংখ্যান দেওয়া যেতে পারে।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অভিযোগুলি কি সবই সি পি এম কর্মীদের বিরুদ্ধে?

**শ্রী জ্যোতি বসু :** না।

**শ্রী কিরণময় নন্দ :** এই অভিযোগগুলির নিরপেক্ষ তদন্তের জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটি তদন্ত কমিশন গঠন করবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** তদন্তের নিয়ম যা আছে সেটা প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ও জানেন, আপনারাও জানেন, সেই নিয়ম অনুযায়ী করা হচ্ছে।

**শ্রী কিরণময় নন্দ :** যে সমস্ত অভিযোগ করা হয়েছে তার অধিকাংশের তদন্তের ব্যাপারে সেখানে তদন্তকারী অফিসারদের জোর করে অভিযুক্তদের পক্ষে রিপোর্ট লেখানো হচ্ছে—একথা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী জ্যোতি বসু :** এরকম একটি ঘটনাও নেই।

**শ্রী কিরণময় নন্দ :** এ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানানো হলে তিনি ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ব্যবস্থা অবলম্বন করব।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যে সমস্ত দরখাস্ত পাঠিয়েছেন সেগুলি অধিকাংশই হচ্ছে সরাসরি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পাঠানো দরখাস্তের অনুলিপি। তাহলে কি শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের এই ধারণাই হয়েছে যে, কেন্দ্রীয় সরকারের অধীনস্থ যে পোস্টাল ডিপার্টমেন্ট আছে তারা ঠিকমতো কাজ করছে না এবং সেইজন্য কি তিনি পোস্ট অফিসের কাজ করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো একটা মন্তব্য হল। আমার কাছে অনেক অভিযোগ করে পাঠান, ওর কাছেও আবার অনেকে তার অনুলিপি পাঠিয়ে দেন—উনি তাদের চেনেন না বেশির ভাগকে শতকরা ৯০/৯৫ জনকে, উনি সেগুলি সই করে আমার কাছে পাঠিয়ে দেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে, অভিযোগকারীদের শ্রী প্রফুল্লচন্দ্র সেন চেনেন না, কোন তথ্যের ভিত্তিতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একথা বললেন সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এর আগে এটা নিয়ে বিচার করেছিলাম এবং সে বিষয়ে বিবৃতিও দিয়েছিলাম দুবার আমি বিবৃতি দিয়েছি, এবং তাতে এটা আবিষ্কার করেছিলাম এবং সে তথ্য আমি সেখানে জানিয়েছিলাম।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, খেজুরি থানার নগেন্দ্র জানা বলে কেউ অভিযোগ করেছিল কিনা?

**Mr. Speaker :** Questions is disallowed.

### পাঁচলা ব্লকে ডাকাতি

***১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৮।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, হাওড়া জেলার পাঁচলা ব্লকে সশস্ত্র ডাকাতির সংখ্যা বৃদ্ধি পাইয়াছে ; এবং

(খ) সত্য হইলে ইহার প্রতিরোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) ১৯৭৬ এবং ৭৭ সলে দুইটি করিয়া ডাকাতি হইয়াছিল। এ বৎসর ফেব্রুয়ারি পর্যন্ত ২টি ডাকাতির ঘটনার কথা জানা গিয়েছে। ইহার প্রতিরোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে—

(ক) গ্রাম প্রতিরোধ বাহিনীকে সক্রিয়করণ

(খ) অন্ধকার রাত্রিতে নিয়মিত পুলিশ টহলের ব্যবস্থা।

(গ) গুরুত্বপূর্ণ অঞ্চলে তিনটি ডাকাতি প্রতিরোধ শিবির স্থাপন করা হইয়াছে।

[2-00 — 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি জনাব এ কে এম হাসানুজ্জামানের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। নোটিশটিতে কেরোসিন তেলের মূল্য বৃদ্ধি ও দুস্প্রাপ্যতা সম্পর্কে আলোচনা করতে চাওয়া হয়েছে। বিষয়টি খাদ্য ও সরবরাহ খাতে ব্যয় মঞ্জুরি দাবির উপর বিতর্কের সময় আলোচনা করা যেতে পারে। সুতরাং এটা মুলতুবি প্রস্তাবের আওতায় পড়ে না। আমি মুলতুবি প্রস্তাবটিতে আমার অসম্মতি জ্ঞাপন করছি। মাননীয় সদস্য অবশ্য তার প্রস্তাবটি পাঠ করতে পারেন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্যার, কেন্দ্রীয় বাজেটে লিটার প্রতি দু' পয়সা শুল্ক বাড়ানোর ফলে কেরোসিনের দাম বেড়ে গেছে। তদুপরি বার বার লোডশেডিং এর ফলে কেরোসিনের চাহিদা বেড়েছে। ফলে বহু জায়গায় বাজার থেকে কেরোসিন তেল উধাও হয়ে গেছে। পাওয়া গেলেও অনেক জায়গায় একটাকা পঞ্চাশ পয়সা লিটার দরে কেরোসিন বিক্রি হচ্ছে। ফলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আমি প্রস্তাব করছি, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এই জরুরি বিষয়ে আলোচনার জন্য সভার কাজ আপাতত মুলতুবি হওয়া প্রয়োজন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

| | |
|---|---|
| ১. পুরুলিয়া জেল থেকে পাঁচজন নকশাল বন্দির পলায়ন ও একজন ওয়ার্ডার খুন | : শ্রী সুভাষ চক্রবর্তী, শ্রী রজনীকান্ত দোলুই, শ্রী এ কে এম হাসানুজ্জামান শ্রী হবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাফিজুর রহমান ও শ্রী ধীরেন্দ্রকুমার পাত্র। |
| ২. বেশি দামে কেরোসিন বিক্রি ও গ্রামাঞ্চলে কেরোসিনের অভাব— | : শ্রী রজনীকান্ত দোলুই |
| 3. Loss of Answer scripts of English Honours papers of B.A. Part I Examination | : Shri Bholanath Sen & Shri Satya Ranjan Bapuli |
| 4. Lock out and Closure of 18 concerns in Cossipure Industrial Belt | : Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |

| | | |
|---|---|---|
| 5. | Proposal for transfer of the Mangement of Basumati daily | : Shri Bholanath Sen & Shri Satya Ranjan Bapuli |
| 6. | Move to shift the Head Quarters of Hindusthan Fertlisers from Calcutta to Patna. | : Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli |
| 7. | Indefinite strike by 12,000 Bata shoe employees | : Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli |
| 8. | Judicial enquiry into the loss of answer scripts of B.A. Part I English Honours | : Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli |
| 9. | Walling up of the main entrance of the C.I.T. Estate at Harinath De Road. | : Shri Suniti Chattaraj |
| 10. | Appointment of Managing Director of West Bengal Industrial Development Corporation | : Shri Satya Ranjan Bapuli |
| 11. | Demand of Ex-employees of Balmer Lawrie Co. Ltd. | : Shri Suniti Chattaraj |
| 12. | Decision of West Bengal Pradesh Congress Committee re-violence and Power crisis | : Shri Satya Ranjan Bapuli |
| 13. | Reported Power shortage to remain the same till 1983 | : Shri Bholanath Sen |
| 14. | Power crisis in the State | : Shri Bholanath Sen |

**মিঃ স্পিকার ঃ** আমি পুরুলিয়া জেল থেকে পাঁচজন নকশাল বন্দির পলায়ন ও একজন ওয়ার্ডার খুন বিষয়ের উপর শ্রী সুভাষ চক্রবর্তী, শ্রী রজনীকান্ত দোলুই, শ্রী এ কে এম হাসানুজ্জামান, শ্রী হবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাফিজুর রহমান ও শ্রী ধীরেন্দ্রকুমার পাত্র কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় আজকে এই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন, অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি এই সম্বন্ধে ১৪ই মার্চ ১৯৭৮ তারিখে একটি বিবৃতি দেব।

**মিঃ স্পিকার ঃ** আমি শ্রী রজনীকান্ত দোলুই এর কাছ থেকে একটি অধিকার ভঙ্গের নোটিশ পেয়েছি। নোটিশে বামফ্রন্ট কমিটির চেয়ারম্যানের সরকারি নীতি সম্পর্কে কয়েকটি উক্তি সংবাদপত্রে উল্লেখ করে এই বিধানসভার অধিকার ভঙ্গের অভিযোগ করা হয়েছে।

বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান শ্রী দাশগুপ্ত এই সভার কোনও সদস্য নন। রাজনৈতিক দলের নেতৃবৃন্দ সরকারি নীতি সম্পর্কে তার বক্তব্য রাখতে পারেন। এবং বেসরকারি ব্যক্তিদের এই রকম মন্তব্যে এই সভার অধিকার ভঙ্গের কোনও প্রশ্ন আসে না। সুতরাং আমি শ্রী রজনীকান্ত দোলুই-এর অধিকার ভঙ্গের নোটিশটি নাকচ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, আমার বক্তব্যটা হাউসে পড়তে দিন।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আপনাকে বলেছি আপনার প্রিভিলেজ মোশনটা প্রাইমা ফেসি নট টেনেবেল। যাহোক, আপনি আপনার প্রিভিলেজ মোশন অল্প সময়ের মধ্যে সংক্ষেপে পড়ে দিন।

## PRIVILEGE MOTION

**Shri Rajani Kanta Doloi :** Sir, under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business I give notice of my intention to move a question of privilege arising out of the following :-

"The Statesman dated March 9, 1978 under the caption 'Large Number of Jobs Available, says Dasgupta', reports that Mr Promode Das Gupta, Chairman of the Left Front Committee has announced the policy of the Government and the procedure to be followed by the Government in formation of Advisory Committee for the employment exchanges. The report further states that Shri Promode Das Gupta has announced the proposal to transfer the management of Basumati daily from the Sick Industries Department to the Information Department." These are important policy statements. Under the well established norms of parliamentary democracy such important policy decisions should have been first announced on the floor of the House by the Government. In utter disregard to the parliamentary democracy and as if to show scant regard to the House, the Government has allowed Shri Promode Das Gupta, who does not have any constitutional position to announce the Government's policy in public, without any reference in the House.

The same newspaper report further shows that Shri Promode Das Gupta has also made important policy decisions in respect of Panchayat elections. A Bill No. 13 of 1978, i.e. the West Bengal Panchayat Amending Bill, 1978 has been circulated but it has not yet been discussed, considered or passed by the House. The premature announcement of the dicisions by Shri Promode Das Gupta shows that the members of the House have been left with no alternative but to rubber stamp the decisions announced by Shri Promode Das Gupta.

I strongly feel that the above acts of Shri Promode Das Gupta, even though he has no constitutional authority, are acts of serious impropriety and have resulted in curtailment of the privileges of the

members of the House. In all fairness before the important policy decisions are announed by Shri Promode Das Gupta, the Government should have taken the House into confidence and informed the House of the decisions taken in the matter.

I hope you will kindly agree with me that there is a prima facie case of privilege involved in this and will further allow me to formulate my points on the floor of the House.

**মিঃ স্পিকার ঃ** মিঃ দোলুই, আপনি তো দেখছি বক্তব্য রাখছেন। প্রিভিলেজ মোশন ডিসঅ্যালাউড হলে আর বক্তব্য রাখা যায় না। আপনি বসুন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি চেয়েছি কালকে হাউসে যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে একটা অধিকার ভঙ্গের প্রশ্ন তোলার জন্য। কালকে উল্লেখের সময় বিরোধী দলের নেতা মাননীয় কাশীবাবু যখন পশ্চিমবঙ্গের রাজ্যপালের আচরণ সম্পর্কে সমালোচনামূলক বক্তব্য এখানে আরম্ভ করেন তখনই আমি এখানে উঠে দাঁড়িয়ে বৈধতার প্রশ্ন তুলি। আপনি তখন আমাকে আদেশ দিয়েছিলেন যে, বিরোধী দলের নেতার বক্তব্য রাখার পর আমি আমার বৈধতার প্রশ্ন তুলতে পারব। আমি আপনার আদেশ মাথা পেতে নিয়েছিলাম যদিও বৈধতার প্রশ্ন তোলার ব্যাপারে হাউসে প্রিসিডেন্স পাবার কথা। পরবর্তী সময়ে যখন আপনি আমাকে আদেশ দিলেন তখন আমি সেই প্রশ্ন এখানে উত্থাপন করি এবং আপনার রুলিং চাই। আপনি সে সম্পর্কে বিরতির পর দ্ব্যর্থহীন ভাষায় ইন ক্লিয়ার অ্যান্ড ক্যাটেগরিক্যাল টার্মস আনঅ্যামবিগুয়াসলি বিরোধী দলের নেতা যেভাবে রাজ্যপালের আচরণ সম্পর্কে এখানে সমালোচনা শুরু করেছিলেন সেটা করা অন্যায় হয়েছে, অবৈধ হয়েছে সেই রুলিং আপনি দিয়েছিলেন। আমি যে অধিকারগত প্রশ্ন এনেছিলাম, আজকের কতকগুলি সংবাদপত্রে গতকালের এই ঘটনা যেভাবে প্রকাশিত হয়েছে সেটা যথার্থ নয় এবং যেভাবে প্রকাশিত হয়েছে তাতে ব্যক্তিগতভাবে আমি যে বৈধতার প্রশ্ন তুলেছিলাম সেটা কোনও একটি সংবাদ পত্রে বলা হয়েছে যে আপনি বাতিল করে দিয়েছিলেন এটা সত্য নয়। আপনি আমার বৈধতার প্রশ্ন আপ-হোল্ড করেছিলেন। আপনি গুরুত্বপূর্ণ রুলিং দিয়েছিলেন যে আলোচনা করতে গেলে substantive motion under the rules of the constitution আনতে হবে। দ্যাট ওয়াজ দি ফাইন্যাল রুলিং। সেই সম্পর্কে কাশীবাবু আলোচনা করতে চেয়েছিলেন কিন্তু আপনি বলেছিলেন যে এ নিয়ে আলোচনা চলতে পারে না। অনেক কাগজে আপনার এই ফাইনাল রুলিং এর কথা আদৌ স্থান পায়নি। কাশীবাবু কথা যেভাবে কাগজে রাখা হয়েছে তাতে মনে হচ্ছে যেন বৈধ এবং ন্যায় সঙ্গত। সেই জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অনুগ্রহ করে আপনি আমাকে প্রটেকশন দিন, হাউসের প্রটেকশন দিন এবং যে সমস্ত সংবাদ পত্রে এই রকমভাবে বিবরণী প্রকাশিত হয়েছে তাদের ডেকে এই প্রশ্ন আপনি আলোচনা করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। এটা শুধু হাউসের প্রিভিলেজ নয়, আমার ব্যক্তিগত প্রিভিলেজ। আমার ব্যক্তিগত প্রিভিলেজ হচ্ছে অমৃত বাজার পত্রিকায় বলা হয়েছে যে আমার প্রিভিলেজ ডিসঅ্যালাউড করেছেন সেটা ফ্যাক্ট নয়। আপনি আপ-হোল্ড

করেছিলেন। আপনার ফাইনাল রুলিং এর কথাও থাকা উচিত ছিল। কাশীবাবু যে অবৈধভাবে এবং অন্যায়ভাবে এখানে পেশ করেছিলেন সেটা না বলে লাওনাইজ করা হয়েছে এটা অধিকার ভঙ্গ হয়েছে বলে আমি মনে করি। আপনি যথাযথভাবে আদেশ দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার রুলিং আমরা মাথা পেতে নিতে বাধ্য কিন্তু আপনি বলেছিলেন মাননীয় অমলবাবু প্রিভিলেজ নোটিশ দিয়েছেন, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, আমি লক্ষ্য করলাম জানি না এর কারণ কি, রুলিং ২২৪তে কোথাও বলছে না যে সরকারি মেম্বারের ক্ষেত্রে এবং বিরোধী মেম্বারের ক্ষেত্রে তারতম্য করা হবে। কংগ্রেসের ইন্দিরা গান্ধীর সদস্যরা যখন প্রিভিলেজ নোটিশ আপনাকে দিয়েছিলেন আপনি ডিসঅ্যালাউ করে তাদের বক্তব্য রাখতে দেন নি। অথচ উনি প্রিভিলেজ করে চলেছেন। রুলিং ২২৪তে প্রিভিলেজ তারতম্য করা হয়েছে। আপনি ক্লিয়ারলি ক্লারিফাই করে দিন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি যে রুলিং দিলেন প্রিভিলেজ মোশনে তাতে আপনি বলেছেন প্রমোদবাবু যেহেতু বাইরের লোক, তিনি কি বলেছেন না বলেছেন, তা এখানে আলোচনা হতে পারে না। কয়েকদিন আগে লোকসভায় যে রুলিং দেওয়া হয়েছে, যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, সে সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ইন্দিরা গান্ধী লোকসভার সদস্য নন তা সত্ত্বেও তার এগেনস্টে প্রিভিলেজ মোশন আনা হয়েছে এবং প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয়েছে। আমার অনুরোধ, আপনি আপনার রুলিং রি-কনসিডার করবেন।

**মিঃ স্পিকার ঃ** তাহলে আমার রুলিং নিয়ে আলোচনা করতে হবে কিন্তু তা হয় না। অতএব আমার রুলিং এর উপর পয়েন্ট অফ অর্ডার রেজ করা যায় না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমি আপনার কাছে একটা রুলিং চাইছি আজকাল জানেন, খরবের কাগজের রিপোর্টাররা যে খবর দেন অধিকাংশ ক্ষেত্রেই অ্যাসেম্বলি রাত্রে অনেকক্ষণ ধরে চলার ফলে সব কথা ছাপা হয় না। তার আগেই কাগজ ভর্তি হয়ে যায়। কিছুটা ছাপা হয় কিন্তু বেশির ভাগই ছাপা হয় না।

**মিঃ স্পিকার ঃ** অমরবাবু যে প্রশ্ন করেছেন সেটা সভার কার্যবিবরণী বাইরে কিভাবে প্রকাশ হচ্ছে তার উপর।

(গোলমাল)

**Shri Jatin Chakraborty :** You can name them and get them out.

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আপনাদের লিডারকে বলতে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি যখন রুলিং দিচ্ছেন তখন মন্ত্রী আমাদের বেরিয়ে যেতে বলবার কে? এই ভদ্রলোককে কি আপনি একটু শিক্ষা দেবেন? এই ভদ্রলোকের

অভদ্র আচরণের জন্য আমরা আপত্তি করছি। আপনি ওকে সংযত করতে না পারলে মুশকিল হয়ে যাচ্ছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনি বিরক্ত হয়ে বার বার বসে পড়ছেন। এইভাবে সভার কার্যবিবরণী চালাতে যদি বাধা হয় তাহলে আপনার অধিকার আছে you can name them and get them out.

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** আমরা লক্ষ্য করছি মন্ত্রীরা এখন শুধু দেমাকই দেখাচ্ছেন। তাঁদের জন্য একটা কোড অফ কনডাক্ট থাকা উচিত, তা না হলে মোর ইরেসপনসিবল কথা বার্তা ব্যবহার করবেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা মন্ত্রী হয়েছি বলে কি স্পিকার কে অনুরোধ করবার অধিকার কি আমরা হারিয়েছি? আমরা কারুর দয়ায় আসিনি, নির্বাচিত হয়েই এসেছি।

**মিঃ স্পিকার ঃ** সভার কার্য বিবরণী আংশিক ভাবে প্রকাশের ফলে অনেক সময় ভ্রান্ত ধারণার সৃষ্টি হয়—এই রকম দৃষ্টান্ত আমার নজরে এসেছে। সভার কার্য বিবরণী সংবাদপত্রে যথাযথভাবে প্রকাশিত হয় নি। আমার মনে হয় সংবাদপত্রের প্রতিনিধিরাই এ সম্পর্কে আরও বেশি সতর্কতা অবলম্বন করবেন। এ ক্ষেত্রে আংশিকভাবে সংবাদ পরিবেশনের জন্য অনেক ভুল বোঝাবুঝি হয়। সুতরাং পূর্ণ বিবরণ প্রকাশিত হওয়া বাঞ্ছনীয়।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার রুলিং ঠিক আছে, কিন্তু আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমি গতকাল ছিলাম না, কিন্তু যেভাবে অমলবাবু বললেন এবং আপনি যা বললেন তাতে আমার একটু বলার আছে। আপনি যদি রুলিংটা একটু বিবেচনা করেন সেটা আপনি দেখবেন। এ পর্যন্ত স্পিকারের রুলিং একটা আলাদা পর্যায়ে পড়ে। কিন্তু আপনি যদি সত্যি কোনও রুলিং দিয়ে থাকেন, যেটা তিনি বললেন, সেটা সংবাদপত্র পড়ে আমি আশ্চর্য হয়ে গেলাম। এক একটা সংবাদপত্র লিখেছেন যে আপনি নাকি অনুমোদন করেছেন রাজ্যপাল সম্বন্ধে এখানে উল্লেখ করা যায় এবং তিনি যা বললেন এসব কোনও কথা নেই। সেজন্য আমি বলছি স্পিকারের যদি নির্দিষ্ট কোনও কিছু বক্তব্য থেকে থাকে ঐ ঘটনার উপর তাহলে সেটা সঠিকভাবে সংবাদপত্রে প্রকাশ করতে হবে। জানিনা আপনি আমার সঙ্গে একমত হবেন কিনা, তবে যদি ঐভাবে ছাপা হয় তাহলে স্পিকার এবং হাউসের অবমাননা তাতে করা হয় এটাই হচ্ছে বড় কথা।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমার পয়েন্ট অফ অর্ডার আপনি অ্যাকসেপ্ট করবেন কি না জানি না সেটা আপনার বিবেচ্য বিষয়।

(গোলমাল)

আপনি দেখছেন বিরোধী পক্ষ থেকে বলতে উঠলেই ট্রেজারি বেঞ্চ থেকে এবং সরকার পক্ষের সদস্যরাও বাধা সৃষ্টি করেন। আমি জানতে চাই আমাদের পয়েন্ট অফ অর্ডার তোলার

বা হাউসে কোনও কথা বলার অধিকার আছে কিনা? আপনি যে রুলিং দিয়েছেন তার বিরুদ্ধে আমার বলার কিছু নেই, কিন্তু অমলবাবু যেকথা বললেন আপনার রুলিং সম্বন্ধে সেখানে আমার অনুরোধ যে অমলবাবু যখন প্রথম হাউসে তোলেন কাশীবাবুর বিবৃতির উপর তখন আপনি বলেছিলেন এ সম্পর্কে কাশীবাবুর বলার অধিকার আছে—এ ক্ষেত্রে টেপ বাজিয়ে শোনার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় যখন আমি বক্তৃতা দিচ্ছিলাম তখন বললেন লেট দেম বার্ক

(তুমুল গন্ডগোল)

**মিঃ স্পিকার ঃ** আই অ্যাম অন মাই লেগস। ইউ মাস্ট সিট ডাউন। আপনি বসুন, বসবেন কিনা বলুন?

(সেভারেল মেম্বার্স রোজ টু স্পিক)

প্লিজ টেক ইওর সিটস। অ্যাটলিস্ট ফাইভ মেম্বার্স অব দি অপোজিশন আর স্ট্যান্ডিং অ্যাট এ টাইম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন লেট দেম বার্ক, এটা উনি বলতে পারেন কিনা? আমি আপনার প্রোটেকশন চাচ্ছি।

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন। হোয়েদার ইউ উইল টেক ইওর সিটস অর নট। যদি না বসেন আই উইল বি ফোর্সড টু টেক অ্যাকশন, না হলে উপায় নেই। আমার কাছে দুটো পয়েন্ট অব অর্ডার আছে—একটা পয়েন্ট অব অর্ডার বলেছেন লিডার অব দি হাউস, চিফ মিনিস্টার নিজে বলেছেন, আর একটা পয়েন্ট অব অর্ডার শ্রী নন্দ বলেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার পয়েন্ট অব অর্ডারটার কি হল? মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী আমি যখন বক্তৃতা দিচ্ছিলাম তখন বলেছেন লেট দেম বার্ক, সেটা তিনি বলতে পারেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** আমি তা শুনিনি। আমি আলোচনার একটা পর্যায়ে আছি সেটা বলছি। মাননীয় মুখ্যমন্ত্রী যা বলেছেন তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত যে স্পিকার্স রুলিং কাগজে ঠিকমতো প্রতিফলিত হওয়া উচিত। শ্রী নন্দ যে কথা বলেছেন সেই কথা সম্বন্ধে আমি বলছি যে আমি প্রথমে যেকথা বলেছিলাম সেটা হচ্ছে মাননীয় কাশীকান্ত মৈত্র এমন কোনও বিধি নেই যে গভর্নরের নাম উল্লেখ করতে পারবেন না। কিন্তু যেসব কথা পরে উল্লেখ করে বলেছিলেন তাতে সেই কথা বিবেচনা করে আমি পরে সম্পূর্ণভাবে রুলিং দিয়েছি অমলেন্দ্র রায়ের পয়েন্ট অব অর্ডারের জবাবে। প্রথমে রুলিং দিয়েছি কাশীকান্ত বাবুকে বলার অধিকার দিয়েছিলাম, সেই বলার অধিকার দেওয়া মানে অধিকারের অপব্যবহার নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার। আপনার অনুমতি নিয়ে আমি বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন বলছিলাম তখন মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় ওখানে বসে আপনার দিকে হাত দেখিয়ে বললেন লেট দেম বার্ক। সেই সম্বন্ধে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এটা উনি বলতে পারেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কি বলেছি সেটা আবার বলছি। আমি বলেছি যে এখানে এরা বারে বারে সকলে একসঙ্গে দাঁড়িয়ে গন্ডগোল করছে, আপনি বিরক্ত হয়ে যখন বসে পড়লেন তখন আমি আপনার কাছে বলেছি সভার কাজ চালাতে যদি কেউ এইভাবে বাধা দেয় তাহলে আপনার অধিকার আছে আপনি তাদের নাম ডেকে তাদের বের করে দিতে পারেন, সেই কথা আমি বলেছি। আমি এই কথাই বলেছি এবং এখনও আমি বলছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার কাছে একটি প্রিভিলেজ মোশন আনছি। ডিউরিং দি সিটিং মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় আমাদের বলেছেন লেট দেম বার্ক এবং উনি আরও বলেছেন, স্যার, আপনি ওদের বার করে দিতে পারেন। আমি মনে করি উনি এই কথাগুলি বলে মাননীয় সদস্যদের প্রিভিলেজ ভঙ্গ করেছেন। সিটিং-এর সময় মন্ত্রীর এই ধরনের কথায় আমরা অবাক হয়ে যাচ্ছি। স্পিকার মহাশয়, আপনি হচ্ছেন আমাদের কাস্টোডিয়ান, আপনি হচ্ছেন সর্বেসর্বা, আপনি আমাদের সকলের উপরে। কিন্তু আমি অবাক হলাম আপনার উপস্থিতিতে একজন মন্ত্রী আমাদের সম্বন্ধে বলছেন, আপনি বার করে দিতে পারেন, আপনি বার করে দিন। এখানে রুল ২২৯ আপনার দৃষ্টিতে আনছি। আমি মনে করি তার একথা বলার কোনও অধিকার নেই যে, তাদের বার করে দিতে পারেন। তারপর, তিনি একথা বলতে পারেন না যে, লেট দেম বার্ক। এতে প্রিভিলেজ অব দি মেম্বার্স অব দি হাউস লঙ্ঘন করা হয়। আই অ্যাম রেইজিং দি। ২২৯ অনুসারে তিনি একথা বলতে পারেন না।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় স্পিকার মহাশয়, লেট দেম বার্ক একথা আমি বলিনি। আমি বলেছি, আপনি নেম করতে পারেন এবং আপনি যদি ইচ্ছা করেন তাহলে তাদের আপনি বার করে দিতে পারেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** স্যার, আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলতে চাই। আপনার রুলিং-এর পর' মুখ্যমন্ত্রী একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। আমি অবশ্য জানি না আপনার রুলিং-এর উপর এটা তার পয়েন্ট অব অর্ডার কিনা। আপনি বলেছেন ফ্রিডম অব দি প্রেস রয়েছে এবং সেকথা সি পি এম এবং জনতা দলের পক্ষ থেকেও বলেছে। আমার আবেদন হচ্ছে সমস্ত ব্যাপারটা আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠান এবং সেখানে এর বিচার হোক এবং সেখান থেকে নির্ধারিত হোক যে সংবাদপত্রের কথায় আমরা চলব কি চলব না এবং সেই জিনিস আমরা করতে চাই কিনা। আমরা ফ্রিডম অব দি প্রেস কার্ব করতে চাই না।

**মিঃ স্পিকার ঃ** আমি রুলিং দিয়েছি মুখ্যমন্ত্রী অ্যাজ দি লিডার অব দি হাউস যেকোনও ব্যাপারে স্টেটমেন্ট করতে চাইলে তিনি বলতে পারেন। মুখ্যমন্ত্রী রাইটলি বলেছেন, দেয়ার মাস্ট বি ডিফারেন্স বিটুইন দি অর্ডিনারি রিপোর্টিং অব দি হাউস অ্যান্ড দি স্পিকার্স রুলিং। তার একথা বলার জন্য হাউসে বিতর্কের কারণ হয়েছে বলে মনে করি না।

## MENTION CASES

**ডঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নবদ্বীপ হইতে নাদনঘাট পর্যন্ত যে রাস্তা আছে তার চলাচল ব্যবস্থা অত্যন্ত খারাপ। সেখানে টেম্পো করে মানুষ যাতায়াত করে এবং একটি টেম্পোতে ৩০/৪০ জন করে লোক যায়। এর ফলে সেখানে দুর্ঘটনা হয়েছে এবং ১ জন লোক মারা গেছে। আমি আপনার কাছে অনুরোধ রাখছি আপনি এই খবরটা ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে পৌছে দেবার ব্যবস্থা করবেন।

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে যে বক্তব্য রাখছি সেটা হচ্ছে যে এই বছর যে আলু চাষের মরশুম শুরু হয়েছে তখন কোল্ড স্টোরেজের মালিকরা এমন এক ব্যবস্থা নিয়েছে যার ফলে কৃষকদের ভীষণ অসুবিধায় ফেলে দিয়েছে। আমি সেসব প্রতিবিধানের জন্য আপনার সামনে কয়েকটা পয়েন্ট রাখতে চাচ্ছি। প্রথম নম্বর হচ্ছে তারা হঠাৎ তিনটাকা প্রতি কুইন্টাল ভাড়া বাড়িয়ে দিয়েছে। দুই নম্বর যে বন্ড ব্যবস্থা কৃষকরা পেত আলু রাখার জন্য সেই ব্যবস্থাকে এখন সঙ্কুচিত করে দিয়ে হাজার হাজার কৃষককে আলু রাখার ব্যাপারে দারুণ অসুবিধায় ফেলে দিয়েছে। আর তৃতীয় নম্বর হচ্ছে কৃষকদের নাম করে ব্যাঙ্ক থেকে মোটা টাকা দাদন নেয় এবং কৃষকদের নামে ফলস বন্ড করে তাদের নামে ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে চড়া সুদে কৃষকদের টাকা দিচ্ছে। এর প্রতিবিধানের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, এশিয়ার অন্যতম বৃহতম শিক্ষা প্রতিষ্ঠান, শিক্ষা জগতে পশ্চিমবঙ্গের গর্ব—সাউথ পয়েন্ট স্কুলের সুনাম রক্ষার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রখ্যাত সাহিত্যিক ও শিক্ষাব্রতী শ্রীসতীকান্ত গুহর পুত্রবধূ সুরূপা গুহের মৃত্যুর তদন্ত বিষয়টি যদিও বিচারাধীন তাহলেও সমস্ত ঘটনা পর্যালোচনা করে আমার এই দৃঢ় বিশ্বাস জন্মেছে যে, গুহ পরিবারের মান মর্যাদা হেয় প্রতিপন্ন করে এশিয়ার অন্যতম শ্রেষ্ঠ শিক্ষা প্রতিষ্ঠান সাউথ পয়েন্ট-এ কর্তৃত্ব প্রতিষ্ঠার জন্য সুরূপার মৃত্যুর আসল কারণ চাপা দিয়ে সাজানো তথ্যের ভিত্তিতে গুহ পরিবারকে অভিযুক্ত করা হয়েছে ও স্কুলের মর্যাদা হানি করা হয়েছে। সুরূপার মৃত্যুকে কেন্দ্র করে যে অপপ্রচার হয়েছিল, তা বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে একটি দৈনিক পত্রিকার উপর তদন্ত কমিশন বসিয়ে তার রিপোর্টেই প্রমাণ হয়েছে সুরূপার মৃত্যুকে নিয়ে ইয়লো জার্নালিজম করা হয়েছে। রাজনৈতিক অভিসন্ধি সিদ্ধির জন্যই যে সাজানো মামলায় গুহ পরিবারকে জড়ানো হয় তাও বিভিন্ন পত্র পত্রিকায় ও সাংবাদিকদের বক্তব্য থেকে প্রমাণিত। তাই মুখ্যমন্ত্রীর কাছে আমার একান্ত অনুরোধ, ব্যাপারটি একটু সহানুভুতির সঙ্গে বিশ্লেষণ করে দেখুন এবং গুহ পরিবারকে অথবা হয়রানির হাত থেকে মুক্ত করুন, আর সাউথ পয়েন্ট স্কুলের সুনাম অক্ষুন্ন রাখুন।

**श्री आबदूल करिम चौधूरी :** मिस्टर स्पिकर सर, बन्दरिमा ग्राम इस्लामपुर थाना में मजलूल हक की जमीन को सी० पी० एम० के तस्लीमुद्दीन और सी० पी० एम के चन्द गुण्डों ने दखल कर लिया हैं। मजलूल हक को मारा गया हैं और उसकी हालत बहुत नाजुक हैं। मैं मुख्य मंत्री से कहूँगा कि अगर इस तरह का जुलुम चलता रहा तो इस्लामपुर और चोपरा में और भी मार-पीट खून-खराबा हो सकता हैं क्योंकि वहाँ पर कुछ गुट तैयार हो रहा हैं।

इसलिए स्पिकर सर, मैं आपके माध्यम से मुख्य मंत्री से अपील करुँगा कि वे इधर नजर दें, नहीं तो और भी खून हो सकता हैं।

**Shri Ramjan Ali:** I like to draw the kind attention of the honourable Chief Minister for taking suitable action to vacate the Karhala ground at village Chathol and Samspur, P.S. Chakali, which has been occupied by the refugees. In this connection I would like to refer to the Chief Minister's letter No. D.O.C.M. 5140 dated the 24th January, 1978 in which the honouable Chief Minister wrote to me, on the basis of the report of the unscrupulous officers, that local evidence do not suggest that the plot has ever been used for Karhala. I challenge the report. It is out and out false. So I request the honourable Chief Minister to entrust the enquiry to a team of M.L.As of this House to ascertain the truth and redress the grievances of the people.

[2-40 — 2-50 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নারায়ণগড় ব্লকে একটা এডুকেশন এমপ্লয়মেন্টের জন্য ফিশারিজ কো-অপারেটিভ হয়েছিল ১৯৭৫ সালে গভর্নমেন্ট প্রেস নোট অনুযায়ী। এই এলাকায় কেঁদুয়া খাল বলে একটা জায়গা আছে এটা তারা বন্দোবস্ত নিচ্ছিল ফিশারিজ করার জন্য। কিন্তু এডি এম এল আর, এস ডি ও, সাউথ এবং ফিশারিজ ডিপার্টমেন্টের জেলা অফিসার যারা আছেন তাদের কাছে বার বার আবেদন নিবেদন করা সত্ত্বেও এই ছেলেরা কাজ পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে ফিশারিজ এবং কো-অপারেটিভ ডিপার্টমেন্টের যিনি মন্ত্রী আছেন, তার কাছে দরখাস্ত পেশ করছি তাদের এই অভিযোগের যাতে সুব্যবস্থা হয়, তারা যাতে কাজ পায় তারজন্য আবেদন করছি।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আনন্দবাজার পত্রিকায় দেখলাম যে জাপানী একজন সাংবাদিক, আই হিরো, নেতাজির মৃত্যু সম্পর্কে বলেছেন যে ১৯৪৫ সালে তিনি জাপানের নাগোয়া মেডিক্যাল কলেজে মারা গিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়,

নেতাজির মৃত্যু রহস্য আজকে ভারতবাসী, বিশেষ করে পশ্চিমবাংলার মানুষের কাছে বিশেষ উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনার মাধ্যমে যে এই ব্যাপারে অনুসন্ধান করার জন্য যেন তিনি কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেন এবং আমি আশা করব যে মুখ্যমন্ত্রীর যখন নেতাজির সম্বন্ধে ভ্রম ভেঙ্গেছে, তিনি এই ব্যাপারে সচেষ্টা হবেন।

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৮/৩/৭৮ তারিখে, বুধবার রাত্রে, হারোয়া গার্লস হাই স্কুলের অফিস ঘর, সেই ঘরে কারা আগুন লাগায়, যার ফলে প্রয়োজনীয় বহু কাগজপত্র পুড়ে যায়। দীর্ঘদিন ধরে এই স্কুল এবং এর পাশে হারোয়া বি টি, স্কুলে দুর্নীতি চলছে। সেখানকার প্রাক্তন প্রধান শিক্ষিকা, তিনি ডবলিউ বি টি এ-র একজন সদস্যা ছিলেন এবং তৎকালীন রাজনৈতিক পরিস্থিতির সুযোগে স্কুলটিকে দুর্নীতির কেন্দ্রে পরিণত করেন। অবৈধভাবে পরিচালক সমিতিকে বাতিল করেন এবং টাকা পয়সার হিসাব না দিয়ে পদত্যাগ করেন। এই বিষয় মধ্য শিক্ষা পর্ষদ ও জেলা পর্ষদকে জানানো হয়। সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ হয় এবং নির্বাচনের প্রস্তুতি চলছে। এমন অবস্থায় উক্ত ঘটনা গভীর ষড়যন্ত্রমূলক বলে স্থানীয় জনসাধারণের বিশ্বাস। এখন আমাদের দাবি হচ্ছে অবিলম্বে এর তদন্ত হোক এবং দুর্নীতিপরায়ণ ষড়যন্ত্রকারীদেব শাস্তি হোক।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ভারতবর্ষে যে তিনটি প্রসিদ্ধ আয়ুর্বৈদিক ওষুধের কারখানা আছে তার মধ্যে ঢাকা আয়ুর্বেদিক ফার্মেসি সবচেয়ে পুরাতন এবং নাম করা। এই ঔষুধ প্রস্তুত কারক কারখানাটি গত নয় মাস ধরে বন্ধ আছে এবং ইতিমধ্যে তিন জন ওয়ার্কার অনাহারে মারা গেছেন। মালিক ঐ কারখানার সম্পত্তি একের পর এক বিক্রি করছে। শ্রমিক কর্মচারিরা আজ পর্যন্ত এক পয়সাও পাচ্ছে না। মুখ্যমন্ত্রী মহাশয় ঘটনাটি জানেন। আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে ঐ কারখানাটি সরকার অধিগ্রহণ করেন এবং শ্রমিক কর্মচারিরা যাতে বাঁচতে পারে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি মোস্ট ইমপরট্যান্ট জিনিস আপনার কাছে রাখছি, সেইজন্য দুই এক মিনিট সময় চাইছি। আসানসোল খনি অঞ্চলে প্রাইভেট কোল মাইন ওনার্সরা এইটাকে লুঠের রাজত্ব শুরু করেছে। লক্ষ লক্ষ নয়, কোটি কোটি টাকা সরকার রয়্যালটি অন্যান্য জিনিস বাবদে সেখান থেকে বঞ্চিত হচ্ছে। সেখানে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন দেখা দিয়েছে, লেবার প্রশ্নও দেখা দিয়েছে। চাষনালায় যে রকম হয়েছিল সেইভাবে সেখানে প্রাইভেট ওনাররা খনির কয়লা কাটছে, লুঠ করছে, তার ফলে চাষনালা ও অন্যান্য কোলিয়ারি অ্যাফেকটেড হতে পারে, এইসব সম্ভাবনা দেখা দিচ্ছে। আজকে পত্রিকাতে বেরিয়েছে এই সব কিভাবে হচ্ছে। আমি একটা টেলিগ্রাম এইমাত্র পেলাম সেই টেলিগ্রামটা পড়ে শোনাচ্ছি— ''More than 25 illegal collieries operating at Barabani, Jamuria, Salanpur, Kulti Police Station violating all rules endangering seriously law and order, lives and properties of villagers all these antinational activities going on in connivance with local administra-

tion and ECL authority .... এই হচ্ছে টেলিগ্রামের বয়ান। সেইজন্য আমি আপনার কাছে আবেদন করব—ইতিমধ্যে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ মিনিস্টারকে বলেছি, চিফ মিনিস্টারের কাছে বলেছি—অবিলম্বে এখান থেকে পুলিশ স্কোয়াড পাঠানো উচিত। ঐ প্রাইভেট ওনার্সরা যা করছে এবং সেখানে ঐ প্রাক্তন কংগ্রেসের এম এল এরা ঘুস নিয়েছে, ঘুস নিয়ে সেই সব দলিলে ক্লিব লেখাটেখা চলছে। এই কথা বলে আমি আমার আসন গ্রহণ করছি।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে লেডি ডাফরিণ হাসপাতাল অত্যন্ত নামকরা হাসপাতাল এবং এই হাসপাতালে গত প্রায় মাসখানেক যাবৎ বহু রুগী বিশেষ করে যাদের অপারেশন হবে, তারা ফিরে যাচ্ছে। কারণ হচ্ছে অ্যানাস্থেটিস্টের অভাব, মাত্র ২ জন অ্যানাস্থেটিস্ট আছেন, এবং আপনি জানেন যে অ্যানাস্থেটিস্ট ছাড়া এখানে অপারেশন সম্ভব নয়। এমন কি সিজারিয়ান কেসও হচ্ছে না। এই হাসপাতালে গত পরশুদিন আমি গিয়েছিলাম, বহু রুগীর আত্মীয় স্বজন অভিযোগ করলেন যে তাদের রুগীদের ফেরত নেবার জন্য হাসপাতাল কর্তৃপক্ষ তাদের বলেছেন। আমি এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে একটি বিশেষ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজা মণীন্দ্র কলেজে ছাত্র পরিষদ এবং ছাত্র জনতা বিপুল ভোটে জয়লাভ করার পর, সেখানে এক বিভীষিকাময় অবস্থার সৃষ্টি হয়েছে, এস এফ আই নির্বাচনে হেরে গিয়ে কাপুরুষের মতো পালিয়ে গেছে, কিন্তু পুলিশের সহযোগিতায় ছাত্র পরিষদের ছেলেদের উপর এবং মেয়েদের উপরও আঘাত হানছে। কলেজের মধ্যে পুলিশ ঢুকেছে, নির্বাচনে হেরে গিয়ে এস এফ আই গুন্ডাদের সহযোগিতায় ছাত্র পরিষদের মেয়েদের উপর আঘাত করবে, ছাত্র পরিষদে ছেলেদের মারবে এটা সহ্য করা যায় না স্যার, আপনি একটু মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন।

**শ্রী মতীশ রায় ঃ** অধ্যক্ষ মহাশয়, চলচিত্র শিল্পের কর্মীরা মিছিল সহ এখানে এসেছে। আমি পাবলিক রিলেশনস অ্যান্ড ইনফর্মেশন ডিপার্টমেন্ট মিনিস্টারকে অনুরোধ করছি যে তিনি যেন তাদের সাথে দেখা করেন।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। মণীন্দ্রচন্দ্র কলেজে ৬টি সীটে টাইব্রেকার ছাত্র জনতা জিতেছে। কিন্তু এস এফ আই-এর সমর্থকরা কলেজ গেটে মিটিং করে বলছে যে তারা এই ইলেকশন মানে না এবং তারা বোমা প্রভৃতি অস্ত্র সহযোগে যথেষ্ট গোলমাল করছে। ছাত্র বা শিক্ষক কাউকেই কলেজের মধ্যে ঢুকতে দিচ্ছে না। ছাত্র জনতার সমর্থকরা পুলিশের সাহায্য চেয়েছে, কিন্তু পুলিশ কোনও রকম সাহায্য দিচ্ছে না।

## LAYING OF REPORT

### Supplementary Report of the Comptroller and Audior-General of India for 1975-76 (Civil)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to lay the Supplementary Report of the Comptroller and Auditor-General of India for the Year 1975-76 (Civil).

[2-50 — 3-00 P.M.]

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND NO. 54

### Major Heads : 309—Food, and 509—Capital Outlay on Food

**Shri Sudhin Kumar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,47,22,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads :"309—Food, and 509— Capital Outlay on Food".

### DEMAND NO. 43

### Major Heads : 288—Social Security and Welfare (Civil Supplies)

**Shri Sudhin Kumar :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 43, Major Heads :"288—Social Security and Welfare (Civil Supplies)".

The Printed Speech of Shri Sudhin Kumar is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৪ নং অনুদানের অন্তর্গত ৩০৯—খাদ্য খাতে সাত কোটি এগারো লক্ষ বত্রিশ হাজার টাকা এবং ৫০৯—খাদ্য বাবদ মূলধন বিনিয়োগ খাতে বারো কোটি পঁয়ত্রিশ লক্ষ নব্বই হাজার টাকা মঞ্জুর করা হোক।

মহাশয়, এই ৫৪ নং অনুদানের অন্তর্গত দুটি খাতে আমরা নিয়মমাফিক মোট ১৯ কোটি ৪৮ লক্ষ ২২ হাজার টাকার মঞ্জুরি প্রস্তাব করলেও আমাদের খাদ্য সরবরাহ্ দপ্তরের জন্য ব্যয় হবে মাত ৯ কোটি ৯৫ লক্ষ ৯০ হাজার টাকা। বাকি টাকা ব্যয় হবে কৃষি ও সমষ্টি উন্নয়ন দপ্তর এবং স্বরাষ্ট্র পুলিশ দপ্তরের জন্য।

মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৪৩ নং অনুদানের অন্তর্গত ২৮৮—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (অসামরিক সরবরাহ) খাতে ত্রিশ লক্ষ টাকা মঞ্জুর করা হোক।

খাদ্য ও সরবরাহ দপ্তরের কয়েকটি বিষয় আলোচনা করবার আগে অত্যন্ত ক্ষোভ মনে নিয়ে এই মহান সভার স্মরণে আনতে চাই যে, একদা সাম্রাজ্যবাদী প্রভুদের প্রয়োজনে এবং আমদের দেশীয় ব্যবসাদারদের লুঠের তাগিদে অবিভক্ত বাংলার ৫০ লক্ষ নরনারীকে প্রাণ দিতে হয়েছিল। শহরের রাজপথে রাত্রিদিন শীর্ণ বুভুক্ষু মানুষের মিছিল আর্তসুরে ভিক্ষা মেগে ফিরেছে—ভাত নয়, শুধু একটু ফ্যান। মনুষ্যত্বের সেই চরম অবমাননার ইতিহাস এবং তার শিক্ষা চাপা দেবার অক্ষম প্রয়াসে এক বর্ষীয়ান নেতা যুক্তি ফেঁদেছেন যে, বিদেশি প্রভুদের পোড়ামাটি নীতি নয়, ব্যবসাদারদের লুঠ নয়, শুধু ধান চালের উৎপাদন হ্রাসের জন্য ৫০-এর এই ভয়ঙ্কর দুর্ভিক্ষ ঘটেছিল। এ আমাদের লজ্জার কথা যে, সেদিন সাম্রাজ্যবাদী দস্যুদের মুখপত্রও বারবার ঘোষণা করেছিল যে, ঐ দুর্ভিক্ষ ছিল মানুষের সৃষ্ট। আজ কিছু ভাল ফলন হয়েছে বলে মানুষ মারা কসাইয়ের দাবি তার গলা থেকে বেরুচ্ছে—রেশন নিয়ন্ত্রণ তুলে দাও, তুলে দাও খাদ্য-ব্যবস্থা ব্যবসাদারদের হাতে।

কুযুক্তি অনেক। এক এক করে ধরা যাক। উৎপাদন ভাল হলেই দাম কমে না। এটাই ধনতন্ত্রের নিয়ম। মজুতদারি ধনতন্ত্রেরই অংশ। খেয়াল রাখতে হবে ভারতের বাজারে ২০ হাজার কোটি বা তারও বেশি যে কালোটাকা আছে তার অধিকাংশটাই খাটছে, খাদ্যশস্যের ও নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর বাজারে। তাই ১৫০ লক্ষ মেট্রিক টন গম গুদামে আছে, ফলনে কমতি নেই, তা সত্ত্বেও খোলাবাজারে গমের দাম অন্য রাজ্যে বাড়ছে। কেন্দ্রীয় সরকার উৎকণ্ঠিত হয়ে নিয়ন্ত্রণ ব্যবস্থাকে কঠোরতর করা তাগিদ দিচ্ছেন। গত মরশুমে চিনির উৎপাদন এ যাবৎ সর্বোচ্চ। তবু সরকারই লেভি চিনির দাম বাড়িয়ে দিলেন চিনিকল মালিকদের উচ্চ হারে লাভ বজায় রাখতে। নুন তৈরি করতে খরচা পড়ে বড় জোর ১ পয়সা কিলো। অসমে তার দাম ২ টাকা কিলো তাও যদি মেলে। পশ্চিমবঙ্গে পাওয়া যায় ৪০ থেকে ৭৫ পয়সা কিলো দামে রোগটা হচ্ছে অবাধ খোলা বাজার। সবচেয়ে নির্বোধ যুক্তি হচ্ছে যে, রেশনের নিকৃষ্ট চাল সরবরাহের সুযোগে আইন ভেঙ্গে অসংখ্য দুস্থ মানুষ চোরাপথে ভাল চাল সরবরাহ করে নিজেদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করে। অতএব রেশন ব্যবস্থা তুলে দিলেই এরা আইনসঙ্গতভাবে গ্রাসাচ্ছাদনের সুযোগ পাবে। এদের মাথায় আসে না যে, রেশন ব্যবস্থা তুলে দিলে রাস্তায় চাল বিক্রি বন্ধ হবে—বিক্রি হবে ব্যবসায়ীদের দোকান থেকে। বেকার মানুষের তাতে সাশ্রয় হবে না। বলাই বাহুল্য, নিয়ন্ত্রণ আইন এইজন্য রাখা হয় নি যে, কিছু লোক এই করে বিপদের ঝুঁকি নিয়ে গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করুক। আসলে বড় ব্যবসায়ীরাই এদের ব্যবহার করে মোটা মুনাফা লোটে। এদের এ সঙ্কট সম্পর্কে বামফ্রন্ট সরকার অবহিত এবং উদ্বিগ্ন। আড়তদারদের স্বার্থপুষ্ট করে উঞ্ছবৃত্তির দায় থেকে রেহাই দিয়ে কাজ সৃষ্টির পথ বামফ্রন্ট সরকার খুলছেন। ইতিমধ্যে কাজের বদলে খাদ্য প্রকল্প চালু হয়েছে এবং ব্যাপকতর হয়ে উঠবে।

খাদ্যশস্য এবং নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর যোগান ব্যবস্থায় বামফ্রন্ট সরকারের অবিচল

নীতি নিয়ন্ত্রণ এবং ব্যাপকতর নিয়ন্ত্রণ ও সরকারি বণ্টন ব্যবস্থার সাহায্যে উপযুক্ত মানের নির্দিষ্ট পরিমাণে সামগ্রীর ন্যায্যমূল্যে সমভাবে বিতরণ। এ কেবল অভাবের দিনের ব্যবস্থা নয়। যখন প্রাচুর্য দেখা দেবে তখন দুর্দিনের জন্য সঞ্চয় করতে হবে। বিশেষ করে কৃষিজাত পণ্য সম্পর্কে মনে রাখা একান্ত প্রয়োজন যে, উৎপাদন প্রকৃতির খেয়ালের উপর নির্ভরশীল। আবার এটাও পরীক্ষিত মতো যে প্রকৃতির খামখেয়ালিও একটা নিয়ম মেনে চলে। তারও একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা দীর্ঘদিন ধরে চালু আছে। অতিবর্ষণ, অনাবর্ষণ, পরিমিত বর্ষণ, বিভিন্ন মাত্রার বষর্ণ ঘুরে ঘুরে আসে। ফসল ফলে তারই তালে। পশ্চিমবঙ্গে সেচের ব্যবস্থা সামান্যই, তাও আবার বর্ষণে মাত্রার উপর নির্ভরশীল। অতএব ফসলের মাত্রা সম্পর্কে কোনও নিশ্চয়তা নাই। তাই প্রাচুর্যের দিনে দুর্দিনের সম্বল সংগ্রহ করে রাখতে হয়। আমন ধান সংগ্রহের মূল লক্ষ্য এই যে আকালের দিনে গ্রামে মূল্যমান স্থির রাখতে হবে। কৃষকের মুখে অন্ন জোগাতে হবে। যদি বাড়তি কিছু থাকে তা বিধিবদ্ধ রেশন এলাকায় বিতরণ করার কথা।

সমস্ত নিয়ন্ত্রণ ও বিধিবদ্ধ রেশন ব্যবস্থা যারা তুলে দেওয়ার ওকালতি করছেন তাদের খেয়াল নেই যে তাদের কথা মানলে শহরের মানুষ চাল ডাল পাবেন কিন্তু দাম চড়বে এবং যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা—গ্রামদেশ থেকে সব ধান চাল বেরিয়ে আসবে, গরিব গ্রামে হাহাকার দেখা দেব। শহর ও শিল্পাঞ্চলের অপেক্ষাকৃত সম্পন্ন গৃহস্থ উপকৃত হবেন—আর সবচেয়ে উপকৃত হবে ব্যবসাদারেরা, তাদের গুদাম ভর্তি হয়ে যাবে, তারপর কলকাতার ও শিল্পাঞ্চলের মানুষের গলায় গামছা দিয়ে তারা চালের দাম আদায় করবে। এ অবস্থা বামফ্রন্ট সরকার কিছুতেই ঘটতে দেবে না।

উল্লেখ করা অপ্রাসঙ্গিক মোটেই নয় যে, বিশেষ করে খাদ্যশস্যের উপর নিয়ন্ত্রণ করার আন্দোলন বামপন্থীরা বিগত ২৫ বছর ধরে করে আসছেন এবং পরলোকগত শ্রদ্ধেয় হেমন্তকুমার বসুর নেতৃত্বে এই বিধানসভা কক্ষে অনশন ও অবস্থান করেই এই আন্দোলন শুরু হয়। এবং তারই ফলে খাদ্যশস্য নিয়ন্ত্রণ ব্যবস্থা পশ্চিমবঙ্গে প্রবর্তিত হয়।

মাঝে একবার সারা ভারতে ভালো ফসল হওয়ার দোহাই দিয়ে আন্তঃরাজ্য খাদ্যশস্য চলাচল ব্যাপারে সমস্ত নিষেধাজ্ঞা তৎকালীন খাদ্য ও কৃষিমন্ত্রী কিদোয়াই সাহেব তুলে দেন। অল্প দিনের মধ্যেই তার বিষময় ফল ফলতে শুরু করে। কিদোয়াই সাহেব তার নীতির ফল দেখার সুযোগ পান নি। তুলে দেওয়া নিয়ন্ত্রণ আবার চালু করতে হয়। আজ তো সারা পশ্চিমবাংলার দাবি খাদ্যশস্য সমেত সমস্ত নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর পাইকারি বাজার অবিলম্বে রাষ্ট্রায়ত্ত করা হোক। খোদ কেন্দ্রীয় সরকার বার বার হুঁশিয়ারি দিচ্ছেন যে, সরকারি বণ্টন ব্যবস্থা যেন ব্যাপকতর ও দৃঢ়তর করা হয়। যদিও একই মুখে আবার খোলাবাজারে ব্যবস্থা করছেন। কাজে ও কথায় এই পার্থক্য বামফ্রন্ট সরকারের নেই।

এবারে বিশদ বিবরণে আসা যাক। পশ্চিমবঙ্গের খাদ্য পরিস্থিতি নিয়ে প্রথমেই যে কথাটা বলা সবচেয়ে জরুরি, তা হল পশ্চিমবঙ্গে বছরে প্রায় কুড়ি লক্ষ টন খাদ্যশস্যের ঘাটতি চলে আসছে। নিয়মিত ব্যবহার্য অত্যাবশ্যক পণ্যের বেলাতে এই ঘাটতি আরও তীব্র। তাই খাদ্যশস্য এবং অত্যাবশ্যক পণ্য উভয় ক্ষেত্রেই পশ্চিমবঙ্গকে কেন্দ্র এবং বিভিন্ন রাজ্যের

সহযোগিতা ও সরবরাহের উপর নির্ভর করতে হয়। এই পরিস্থিতিতে স্বভাবতই মুনাফাবাজরা দু' পয়সা কামিয়ে নেবার ধান্দায় থাকেন, যার ফলে সাধারণ মানুষের কষ্ট বাড়ে। বামফ্রন্ট সরকারের সামনে তাই প্রধান কর্তব্য হল—সরকারি বণ্টন ব্যবস্থাকে আরও সুষ্ঠু ও ব্যাপকতর করে খাদ্যশস্য এবং দৈনন্দিন ব্যবহারের অত্যাবশ্যক পণ্যসামগ্রী ন্যায্যমূল্যে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া। খাদ্যশস্য ও অত্যাবশ্যক পণ্যের দরদাম এবং সরবরাহ যেহেতু একটি সর্বভারতীয় ব্যাপার সেহেতু পশ্চিমবঙ্গের মতন একটি ঘাটতি রাজ্যের পক্ষে সারা ভারতে এই প্রচার করে কেন্দ্রের উপর যথেষ্ট চাপ সৃষ্টি করা খুবই জরুরি, যাতে কেন্দ্র শুধুমাত্র খাদ্যশস্য নয় অন্যান্য অত্যাবশ্যক পণ্যও নিয়মিতভাবে সংগ্রহ করে সারা দেশে এক দামে, নিয়মিত, সুষম বণ্টনের ব্যবস্থা করেন। এই ব্যবস্থা না হলে ঘাটতি রাজ্যগুলির দুর্দিনের অবসান হবে না। তাই বামফ্রন্ট সরকার কেন্দ্রের সঙ্গে প্রথম মুখ্যমন্ত্রী সম্মেলনে এই বিষয়ের উপর সমস্ত গুরুত্ব আরোপ করেছিলেন। প্রাথমিকভাবে অন্ততপক্ষে দশটি অত্যাবশ্যক পণ্য নিয়েও এই কাজ এখনই শুরু করতে পশ্চিমবঙ্গ সরকার দাবি জানান। বামফ্রন্ট সরকার খাদ্যশস্য এবং অত্যাবশ্যক পণ্যের নিয়মিত সরবরাহের সঙ্গে সঙ্গে তার মূল্যবৃদ্ধি রোধের জন্য এবং পণ্যের গুণগত মান বাড়াবার জন্য সচেষ্ট। ঠিক এই মুহূর্তে কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক বাজেটে যেসব নতুন কর ও শুল্ক বসালেন তার ফলে আমাদের প্রচেষ্টায় ব্যাঘাত ঘটবে, বলাই বাহুল্য।

[3-00 — 3-10 P.M.]

এই পরিপ্রেক্ষিতে খাদ্যশস্যের সংগ্রহ ও তার বণ্টন ব্যবস্থা এবং অত্যাবশ্যক পণ্যের সরবরাহ এবং মূল্যমান স্থিতিশীল রাখতে বামফ্রন্ট সরকার কি কর্মসূচি হাতে নিয়েছেন এবারে সে কথায় আসা যাক। সংগ্রহের কথা বলতে গেলে প্রথমে একটা কথা নিশ্চয়ই মেনে নিতে হবে যে, সারা ভারতে পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে বিপুল ঘাটতি সত্ত্বেও শুধুমাত্র সাধারণ মানুষের মুখ চেয়ে, মন্দার মাসগুলিতে তাদের খাদ্যশস্য যোগাবার জন্য ব্যাপক সংগ্রহ অভিযান চালানো হয়। এই সংগ্রহকে সফল করতে রাজ্যের উদ্বৃত্ত অঞ্চলে কর্ডনিং প্রভৃতি কয়েকটি নিয়ন্ত্রণমূলক ব্যবস্থা না নিলে চলে না। এবারের খাদ্যনীতিতে কেন্দ্রীয় সরকার গমের মতো ধান-চালের বেলাতেও সারা দেশে অবাধ চলাচলের আদেশ জারি করেছেন। ১৯৭৭ সালের ১লা অক্টোবর থেকে এই আদেশ বলবৎ হয়েছে। রাজ্য সরকার সংগ্রহের বিপুল পরিকল্পনার মুখে দাঁড়িয়ে এই নীতির সঙ্গে কখনও একমত হতে পারেন না। তাই তারা প্রতিবাদও জানিয়েছেন। চাল উৎপাদনকারী আরও চারটি রাজ্য এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারকে সমর্থন করেছিলেন। আমাদের বক্তব্য ছিল এই নীতির ফলে সংগ্রহের কাজ ব্যাহত হবে। কেন্দ্রীয় মজুত ভান্ডারে টান পড়বে। ধান ও চালের বাজারে দর নিয়ন্ত্রণের ক্ষমতা সরকারের হাতের বাইরে চলে যাবে। এবং জনসাধারণকে মুনাফা-শিকারি ব্যবসায়ীদের খেয়ালখুশির শিকার হতে হবে। প্রতিবাদের ফলে অবশ্য বিশেষ লাভ হয় নি। কারণ কেন্দ্র আমাদের সংগ্রহ জোরদার করবার জন্য উদ্বৃত্ত জেলাগুলির কর্ডন করার প্রয়োজনীয় অনুমতি দেন নি। আশ্চর্যের কথা বিধিবদ্ধ রেশন এলাকার প্রায় এক কোটি মানুষ যদি গ্রামদেশের চালের অবাধ খদ্দের হয় তাবে তার কি ভয়ঙ্কর পরিনাম ঘটতে পারে তা বিবেচনা না করেই ৩০শে সেপ্টেম্বর মধ্যরাত্রে বিধিবদ্ধ রেশন তুলে দিতে হুকুম দিলেন। স্বভাবতই এই তুঘলকী আদেশ

আমরা সরাসরি অগ্রাহ্য করি। শেষ পর্যন্ত অবশ্য শিল্পাঞ্চলে ও শহরাঞ্চলে বর্তমান বিধিবদ্ধ রেশন ব্যবস্থা বজায় রাখার অনুমতি দিতে বাধ্য হয়েছেন। সেই সঙ্গে এই প্রতিশ্রুতিও দিতে হয়েছে যে, সংগ্রহ ব্যবস্থা জোরদার না হওয়ার ফলে সারা রাজ্যে যে খাদ্য ঘাটতি হবে তা কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় ভান্ডার থেকে পুষিয়ে দেবেন এবং এই বরাদ্দে যথাসম্ভব সিদ্ধ চাল থাকবে। এই প্রতিকূল পরিস্থিতির মধ্যেও একটা কথা আমি আনন্দের সঙ্গে জানাতে চাই যে, চলতি খারিফ মরশুমে এ পর্যন্ত যে পরিমাণ সংগ্রহ হয়েছে তা গত খারিফ মরশুমের সারা বছরের সংগ্রহের চেয়ে বেশি। পশ্চিমবঙ্গ ছাড়া সারা ভারতে কেবলমাত্র পাঞ্জাব, হরিয়ানা ও দু-একটি ছোট রাজ্যই গত বছরের সংগ্রহমাত্রা ছাড়াতে পেরেছে। এ পর্যন্ত আমরা এক লক্ষ আশি হাজার মেট্রিক টন চাল সংগ্রহ করেছি। গত খারিফ মরশুমে সংগ্রহ হয়েছিল মোট এক লক্ষ একাত্তর হাজার মেট্রিক টন চাল। প্রসঙ্গত একটা বিষয় মনে করিয়ে দিতে চাই যে, এবারের খারিফ মরশুমে কেন্দ্রীয় খাদ্যনীতির সঙ্গে আমাদের মতামতের পার্থক্যের মীমাংসা হতে দেরি হওয়ার জন্য নির্দিষ্ট সময়ের অন্তত দেড় মাস পরে শুরু হয়েছে। এবং এবারের উৎপাদক বিরাট এক অংশ লেভির আওতার বাইরে থাকায় ধার্য লেভির পরিমাণও এবারে অনেক কম। গত ১৯৭৬-৭৭-এর খারিফ মরশুমে দুই লক্ষ সতের হাজার উৎপাদকের উপর এক লক্ষ পঁয়তাল্লিশ হাজার মেট্রিক টন ধান লেভি ধার্য হয়েছিল। এবারে ১৯৭৭-৭৮-এ মাত্র ৭২ হাজার ৬২৫ জন উৎপাদকের উপর এই লেভি ধার্য হয়েছে মাত্র ৩৪ হাজার তিন শত এক মেট্রিক টন ধান। এটা গতবারের তুলনায় মাত্র শতকরা ২৫ ভাগ। সরকার আশা করেন এই পঁচিশ ভাগ লেভি বেশির ভাগই আদায় করা সম্ভব হবে। চালকলগুলোর উপর চলতি মরশুমে শতকরা ৫৫ ভাগ লভি ধরা হয়েছে। তারা নিজস্ব অ্যাকাউন্টে যে পরিমাণ ধান কিনবেন তার উপরই এই হিসেবে লেভি দিতে হবে। এছাড়া স্বেচ্ছায় কিছু চালকল নির্দিষ্ট পরিমাণ লেভি সরকারকে দিতে রাজি হয়েছেন। খোলা বাজারে ধানের যে দাম এবং সরবরাহ রয়েছে তাতে আগামী আরও কয়েক মাস ধরে চালকলগুলি সহজেই ধান কিনতে আর লেভি দিতে পারবেন। খোলা বাজারে এখন চালের দাম কিলোপ্রতি ১ টাকা ৩৫ পয়সা থেকে ১ টাকা ৭০ পয়সা। প্রধান প্রধান ধান উৎপাদনকারী জেলাগুলিতে ধানের দাম কুইন্টাল প্রতি ৮০ টাকা থেকে ৮৫ টাকা। ধান-চালের বাজারে দাম যাতে না চড়াতে পারে এবং সংগ্রহের কাজ যাতে এগোতে পারে তার জন্য বিধিবদ্ধ এবং সংশোধিত রেশন ব্যবস্থার মাধ্যমে যথেষ্ট পরিমাণ খাদ্যশস্য বণ্টনের ব্যবস্থা করা হয়েছে। ১৯৭৭-এর মন্দার মাসগুলি থেকেই এই বণ্টন শুরু হয়েছে যার ফলে মন্দার চরম অবস্থার সময়েও নিয়মিত ধান-চালের দাম অনেক কমেছে। তখনও খারিফ মরশুমে ভালো ফসলের সম্ভাবনা দেখা দেয় নি। ধান-চালের দাম পড়ে যাওয়ার কারণ, বামফ্রন্ট সরকারের নীতি। আপনাদের নিশ্চয়ই স্মরণ আছে যে, গত বছর জুন মাসে বামফ্রন্ট সরকার দায়িত্ব গ্রহণের পর থেকেই চালের দাম কমতে শুরু করেছে এবং এখনও কমছে। এর আগে একমাত্র ১৯৬৯ সালে দ্বিতীয় যুক্তফ্রন্টের আমল ছাড়া এরকম আর হয় নি। এ অবস্থায় গরিব চাষীদের যাতে কোনও ক্ষতি না হয় সেজন্য বামফ্রন্ট সরকার তাদের কুইন্টাল প্রতি ধানের পরিবহন খরচ বাবদ সংগ্রহ মূল্যের আরও বাড়তি দু' টাকা এখনও দিয়ে যাচ্ছেন। আগেই বলেছি এবারে অধিকাংশ উৎপাদকই যারা দরিদ্র এবং নিম্নমধ্যবিত্ত, তারা লেভির আওতার বাইরে আছেন। বর্তমানে সেচযুক্ত

এলাকায় সাত একর এবং সেচবিহীন এলাকায় দশ একর পর্যন্ত জমির মালিককে লেভি দিতে হবে না। কেন্দ্রীয় সরকার ধানের সংগ্রহ মূল্য নির্ধারণ করে দেবার মালিক। পশ্চিমবঙ্গের ধানের দর ৮০ টাকা + ২ টাকা পরিবহনের খরচ পঃবঃ সরকার দিয়ে থাকেন। পর্যাপ্ত লেভি ছাড় দেওয়ায় গরিব ও মধ্যচাষী আর একটু বেশি দামে মিলের কাছে ধান বিক্রি করার সুযোগ পাবেন। আমরা সারা ভারতের জন্য চাল উৎপাদনে পাঁচ বছরে এক হাজার কোটি টাকা ভরতুকি দাবি করেছিলাম। যেমন ভরতুকি গম উৎপাদনে দেওয়া হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার চালের ব্যাপারে নিস্পৃহ।

খাদ্যনীতির সংগ্রহ ব্যবস্থা ছাড়া অন্যান্য কয়েকটি জরুরি বিষয়ের উল্লেখ করি। রাজ্য সরকার স্থির করেছেন, বিধিবদ্ধ রেশন এলাকা ক্রমশ আরও বাড়ানো হবে। বিশেষ করে ঘনবসতিপূর্ণ শিল্পাঞ্চলে যেখানে ধান-চাল উৎপন্ন হয় না যেমন পূর্ব পুটিয়ারি, বাঁশদ্রোণী, নিউ ব্যারাকপুর, নিশ্চিন্দা প্রভৃতি নামগুলি সম্পূর্ণ নয় আরও আছে, এলাকার প্রায় দশ লক্ষ মানুষকে খুব শীঘ্রই বিধিবদ্ধ রেশন এলাকার আওতায় আনা হচ্ছে। আনুষঙ্গিক ব্যবস্থা হয়ে গেলেই বাকি অঞ্চলগুলির নাম ঘোষণা করা হবে।

[3-10 — 3-20 P.M.]

সংশোধিত রেশন এলাকার দরিদ্র জনসাধারণের কথা চিন্তা করে বামফ্রন্ট সরকার ব্যক্তিগত রেশন কার্ড চালু করার সিদ্ধান্ত নিয়েছেন। এখন যে পারিবারিক রেশন কার্ড চালু আছে তা বদল করে প্রত্যেককে ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হবে। এর ফলে গ্রামবাংলার দরিদ্র জনসাধারণের পক্ষে তাদের সামর্থ অনুযায়ী সপ্তাহের মধ্যে যেকোনও দিন পরিবারের বিভিন্ন লোকের রেশন তোলা সম্ভব হবে। গরিব লোকেরা একসঙ্গে পরিবারের সকলের রেশন তোলার টাকা যোগাড় করতে পারেন না। প্রত্যেকের আলাদা কার্ড হয়ে গেলে যখন যতটুকু পারবেন ততটুকুই রেশন তুলবেন। প্রায় সোয়া চার কোটি মানুষ খুব শীঘ্রই এই নতুন সুবিধা পাবেন।

পশ্চিমবঙ্গে মানুষ আতপের চেয়ে সিদ্ধ চাল বেশি পছন্দ করেন। সেজন্য রাজ্য সরকার ভারত সরকারকে কেন্দ্রীয় ভান্ডার থেকে সিদ্ধ চালের বরাদ্দ বাড়াবার জন্য ক্রমাগত চাপ দিয়ে আসছেন। সিদ্ধ চালের বরাদ্দ যদি বাড়ানো যায় তা হলে এই রাজ্যের চালের কালোবাজারি আর মুনাফাবাজদের অনেকটা সায়েস্তা করা যাবে।

সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে যে চাল বা গম দেওয়া হয় তার গুণগত মান নিয়ে জনসাধারণের মনে যথেষ্ট ক্ষোভ আছে। রাজ্য সরকার এ ব্যাপারে সতর্ক দৃষ্টি দিচ্ছেন। কিন্তু এখানে কয়েকটি অসুবিধার কথাও বলা দরকার। ধান চাল সংগ্রহের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের গ্রহণযোগ্য মান রাজ্য সরকারের নির্দিষ্ট মানের চেয়ে অনেক নিচু। যার ফলে কেন্দ্রীয় সংস্থা খাদ্য কর্পোরেশনের সংগৃহীত খাদ্যশস্য নিয়ে অভিযোগ স্বাভাবিক। কেন্দ্রীয় সরকারি নির্দেশে খাদ্য কর্পোরেশনের সংগ্রহ অভিযান সংগ্রহের পরিমাণের দিকে যতটা লক্ষ্য রাখে ততটা তার গুণগত মানের দিকে নয়। এই পরিস্থিতির নিশ্চয়ই উন্নতি হওয়া সম্ভব যদি কেন্দ্রীয় সরকার সংগ্রহের জন্য ধানের মান পশ্চিমবঙ্গের মতো উন্নত করেন এবং আরও বেশি পরিমাণ সিদ্ধ

চাল উৎপাদনের দিকে দৃষ্টি দেন এবং উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে ধান এবং চাল সংগ্রহের সময় খাদ্য কর্পোরেশন শস্যের গুণগত মানের দিকে লক্ষ্য রাখেন। কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে চাপ সৃষ্টি করার সঙ্গে সঙ্গে রাজ্য সরকার খাদ্য কর্পোরেশনের সঙ্গে যৌথভাবে খাদ্যশস্যের নমুনা পর্যবেক্ষণের প্রথা চালু করেছেন। খাদ্য কর্পোরেশনের গুদাম থেকে রাজ্যের বিভিন্ন রেশন দোকানে যে খাদ্যশস্য সরবরাহ করা হয় এই যৌথ পর্যবেক্ষক কমিটি তার প্রতি লক্ষ্য রাখেন। মাননীয় সদস্যরা শুনে আশ্বস্ত হবেন যে, যেখানেই এই ব্যবস্থা চালু করা সম্ভব হয়েছে সেখানেই রেশন দোকানে মানের উন্নতি ঘটেছে কিছু-না-কিছু। খাদ্য ও সরবরাহ দপ্তর আন্তরিকভাবে সচেষ্ট হয়েছেন যাতে খাদ্য কর্পোরেশনের সমস্ত গুদামগুলিতেই এই নমুনা পরীক্ষার জন্য পর্যবেক্ষক কর্মী নিয়োগ করা সম্ভবপর হয়। এই রকম যৌথ পর্যবেক্ষণের ফলে ১৫,০০০ মেট্রিক টনেরও বেশি চাল বণ্টনের অযোগ্য বলে বাতিল করে দেওয়া হয়েছে। কিন্তু স্বীকার করতে হয় যে, যেটুকু উন্নতি হয়েছে তা মোটেও যথেষ্ট নয়।

খাদ্যশস্যের বণ্টন মূল্যের ব্যাপারেও রাজ্য সরকার হিসেব কষে দেখছেন যাতে আনুষঙ্গিক ব্যয় যথাসম্ভব কমিয়ে বণ্টন মূল্য কমের দিকে রাখা যায়। কিন্তু খাদ্য কর্পোরেশনের বিপুল খরচা চিন্তার কারণ হয়ে দেখা দিয়েছে।

মাননীয় সদস্যরা জানেন যে, চিনির মূল্য নির্ধারণের বেলায় ভারত সরকার দু' রকম নীতি মেনে চলছেন। একটা হল চিনি কলগুলি থেকে শতকরা ৬৫ ভাগ লেভির মারফত আদায় করা চিনির দাম, আরেকটা হল খোলাবাজারে লেভিমুক্ত চিনির দাম। পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের উপর ক্রমাগত চাপ সৃষ্টি করছেন যাতে এই লেভি চিনির বরাদ্দ বাড়ানো যায়। এই রাজ্যে ১৯৭৬-এর জানুয়ারি মাস থেকে এই বরাদ্দ প্রতি মাসে ১৯,০০০ মেট্রিক টনে থেমে ছিল। বামফ্রন্ট সরকারের চেষ্টায় অতি সম্প্রতি ভারত সরকার তা বাড়িয়ে করেছেন ২২,০০০ মেট্রিক টন। এই বাড়তি বরাদ্দের পুরোটাই গ্রামাঞ্চলের মানুষের মধ্যে বণ্টন করা হচ্ছে, ফলে বিধিবদ্ধ যেমন এলাকায় সপ্তাহে মাথাপিছু লেভি চিনির বণ্টনের হার ২০০ গ্রামই থাকছে। কিন্তু জেলাগুলিতে সংশোধিত এলাকায় তা ৫০ গ্রাম থেকে বেড়ে ৭৫ গ্রাম হয়েছে। ভারত সরকারের কাছ থেকে যদি আরও লেভি চিনি পাওয়া যায় তা হলে সংশোধিত এলাকায় চিনি বণ্টনের হার আরও বাড়ানো যায়। ১৯৭৮ সালের ১লা মার্চ থেকে সারা দেশে লেভি চিনির দাম দুটাকা পনের পয়সা (কিলো) বাড়িয়ে দু' টাকা তিরিশ পয়সা করায় রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে তীব্র প্রতিবাদ জানিয়েছেন।

ভোজ্য তেল নিয়েও পশ্চিমবঙ্গে খুবই সমস্যা, বিশেষ করে জনসাধারণের মধ্যে সরষের তেল ব্যবহারের দীর্ঘদিনের অভ্যাস এবং আগ্রহ এই সমস্যাকে জটিল করে তুলেছে। সরষের তেলের মূল্য বৃদ্ধি এবং সরিষা বীজের সরবরাহের ঘাটতির ফলে ভোজ্য তেলের বাজারে কিছুদিন আগে যে সঙ্কট দেখা দিয়েছিল রাজ্য সরকার তার মোকাবিলা করেছেন সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে অনেক কম দামে পরিশোধিত রেপসীড তেল বিক্রির ব্যবস্থা করে। গত ১৯৭৭-এ প্রায় পনের হাজার মেট্রিক টন রেপসীড তেল পশ্চিমবঙ্গে সরকারি বণ্টন ব্যবস্থায় বিক্রি করা হয়েছে। সারা দেশে আর কোনও রাজ্যেই সরকারি ব্যবস্থায় এতো বেশি পরিমাণ ভোজ্য তেল বিক্রির নজির নেই। সরকার আরও বেশি পরিমাণে এই তেল জনসাধারণের

মধ্যে বিক্রি করতে চান কিন্তু সীমিত পরিশোধন ক্ষমতার জন্য কিছু অসুবিধা দেখা দিয়েছিল। তা হলেও সীমিত ক্ষমতার পূর্ণ সদ্ব্যবহার করে শুধু কলকাতার বিধিবদ্ধ এলাকাতেই নয়, ব্যারাকপুর, হাওড়া, হুগলি, আসানসোল, দুর্গাপুর ছাড়াও জেলায় জেলায় রেপসীড তেল বিক্রির ব্যবস্থা হয়েছে। রাজ্য সরকার অধিকতর পরিশোধিত রেপসীড তেল সারা রাজ্যে গ্রামাদেশেও বিতরণ শুরু করেছেন। সেই সঙ্গে পরিশোধিত রেপসীড তেলের দাম আরও কমানোর চেষ্টা হচ্ছে। সপ্তাহে মাথাপিছু ১০০ গ্রাম করে রেপসীড তেল দেওয়া হত, সম্প্রতি তা বাড়ানো হয়েছে ১৫০ গ্রামে। এবং রেশনকার্ডধারীরা তাদের সারা মাসের বরাদ্দটুকু ইচ্ছে করলে একবারেই তুলে নিতেও পারবেন। দাম শহরে বা জেলা সর্বত্রই কিলোপ্রতি সাড়ে সাত টাকা। এইখানে বলা দরকার যে, সরকার এই তেলকে সম্পূর্ণ নিরাপদ এবং গ্রহণযোগ্য বলে মনে করেন। কারণ প্রতি সপ্তাহে দুবার প্রত্যেক শোধনাগারের তেল পরীক্ষা করে দেখা হয়। কোনও কোনও ক্ষেত্রে এই পরিশোধিত রেপসীড তেলের রং যে অতি সামান্য লালচে দেখায় তার কারণ 'বীচ' করার উপকরণের তারতম্য। এতে রংয়ের সামান্য হেরফের ঘটলেও গুণের কিছুমাত্র পার্থক্য ঘটে না। তবু গ্রাহকদের কাছে অনুরোধ, যে মুহূর্তে আপনাদের সন্দেহ হবে সে মুহূর্তেই তেলের নমুনা, দোকানের নাম-ঠিকানা আমাদের জানাবেন। আমরা অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করব। কিন্তু আগেই বলেছি, ভোজ্য তেল নিয়ে আমাদের সমস্যা সরষের তেল সম্পর্কে আমাদের দীর্ঘদিনের অভ্যাস ও আগ্রহ। কেননা এই সুযোগ কাঁচা রেপবীজ তেলের সঙ্গে কিছু রাসায়নিক পদার্থ মিশিয়ে কিম্বা তাতে কিছু সরষের তেল মিশিয়ে অনেক ধুরন্দর ব্যবসায়ী সরষের তেলের খদ্দেরদের সর্বনাশ করছেন। আমরা বিশেষজ্ঞদের দিয়ে বাজারে এইসব তথাকথিত সরষের তেল পরীক্ষা করে দেখেছি, তা শুধু ভেজালই নয়, বিপদজনকও। এ পর্যন্ত মোট ৭৮টি ক্ষেত্রে ভেজাল তেল সন্দেহে আদালতে অভিযোগ দায়ের করা হয়েছে। এবং এদের মধ্যে স্বনামধন্য গডরেজ কোম্পানিও আছেন। আমাদের অনুরোধ, বাজারের তথাকথিত সরষের তেল সম্বন্ধে সতর্ক হবেন।

এবারের নুনের সম্পর্কে বলছি। কিছুদিন আগেও পশ্চিমবঙ্গে প্রয়োজনীয় নুনের সবটাই জাহাজে আনা বাধ্যতামূলক ছিল। এক জাহাজ নুন আনতে লাগে কুড়ি-পঁচিশ লক্ষ টাকা। নুনের ব্যবসায় তাই মাত্র সাত জন প্রচন্ড ধনীরই কুক্ষিগত ছিল। নুনের এই একচেটিয়া কারবার বন্ধ করতে বর্তমান রাজ্য সরকার ক্রমাগত চেষ্টা করে প্রয়োজনের পঞ্চাশ ভাগ নুন রেলওয়াগনে আনার ব্যবস্থা করেছেন। প্রতিদিন পঁচিশ ওয়াগন করে নুন পশ্চিমবঙ্গে আনার ব্যবস্থা হয়েছে। কিন্তু সরকার যেসব ব্যবসায়ীকে নুন আনতে পাঠাচ্ছেন নুন প্রস্তুতকারকরা সবসময় তাদের নুন দিচ্ছে না, যেখানে বেশি দাম পাচ্ছে, সেখানেই তারা দাঁও মারছে। কারণ ভারত সরকার নুনের কোনও দাম বেঁধে দেন নি। আবার ব্যবসায়ীরা কখনও যদি বা নুন পাচ্ছে তো রেলের ওয়াগন পাচ্ছে না, তাছাড়া ব্যবসায়ীদের নানারকম কারচুপি তো আছেই, ফলে নুনের সরবরাহ ব্যহত হচ্ছে এবং রাজ্যের নানা জায়গায় কিলোপ্রতি পঁয়ত্রিশ থেকে পঁচাত্তর পয়সার মধ্যে বিভিন্ন দামে নুন বিক্রি হচ্ছে। সরকার এই পরিস্থিতির অবসান ঘটাতে অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশনের মাধ্যমে সমস্ত বরাদ্দ নুনটাই আনার ব্যবস্থা করেছে যাতে সরবরাহের ক্ষেত্রে কোনও অচলাব্যবস্থার সৃষ্টি না হয়। এই ব্যবস্থার ফলে একদিন অন্তর পঞ্চাশ ওয়াগন নুন আসার কথা। প্রতিটি জেলার বিভিন্ন অঞ্চলে ওয়াগন-ভর্তি নুন

পাঠিয়ে দেওয়া হবে, যাতে রাজ্যের সর্বত্র নুনের সরবরাহ্ বাড়ে এবং দাম প্রতিকিলো তিরিশ পয়সার কাছাকাছি আসতে পারে। এছাড়া জাহাজে নুন আনার দায়িত্বও দপ্তর নেবেন। এই প্রসঙ্গে আরেকটা কথা উল্লেখ করতে চাই যে, বামফ্রন্ট সরকরের ক্রমাগত চেষ্টার ফলেই কেন্দ্রীয় সরকার ভারতের বাইরে নুন রপ্তানি বন্ধের সিদ্ধান্ত নিয়েছেন।

এবারে ডালের কথা বলি। পশ্চিমবঙ্গে ডাল উৎপাদনের অবস্থা মোটেই ভাল নয়। পশ্চিমবঙ্গের লোকেরা প্রধানত মুগ এবং মুসুর ডালটাই খান, কিন্তু তার উৎপাদন এখানে খুবই কম। কলাই ডাল এখানে তাও ভালই ফলে। কিন্তু তা অন্য রাজ্যের চাহিদা মেটাতে রপ্তানি হয়ে যায়। এই রাজ্যে সারা বছরে ডালের চাহিদা সাত লক্ষ মেট্রিক টনের মতো। সেখানে পশ্চিমবঙ্গে উৎপন্ন হয় মাত্র মুগ-মুসুর মিলিয়ে দেড় লক্ষ টন। আর দেড় লক্ষ টন হয় কলাই ডাল। সেটা পশ্চিমবঙ্গের মানুষ তেমন পছন্দ করেন না, কিন্তু বাইরে তার চাহিদা আছে। বামফ্রন্ট সরকার যখন দায়িত্ব গ্রহণ করেছিলেন, তখন ডালের মরশুম শেষ হয়ে গিয়েছিল। তবু কিছু মুসুর ডাল সংগ্রহ করে পরীক্ষামূলকভাবে খোলাবাজারের চেয়ে কিলোপ্রতি ৭০ পয়সা কম দামে তা রেশনে বিক্রির ব্যবস্থা করা হয়েছিল। মুসুর ডালের বাজার দর সে সময়ে কিলোপ্রতি পাঁচ টাকা আর সরকারি দাম কিলোপ্রতি চার টাকা তিরিশ পয়সা। সঙ্গে সঙ্গে বাজার দরও অন্ততপক্ষে কুড়ি পয়সা পড়ে গিয়েছিল। আগামী মরশুমে যথেষ্ট পরিমাণ ডাল সংগ্রহ করে ন্যায্য মূল্যে তা বন্টনের ব্যবস্থা রাজ্য সরকার করছেন। যদি কেন্দ্রীয় সরকার নিজেরাই ডাল সংগ্রহ করেন তা হলে, আমরা দাবি করেছি পর্যাপ্ত পরিমাণ গ্রহণযোগ্য ডাল ন্যায্যমূল্যে আমাদের দিতে হবে। মাননীয় সদস্যদের এই বলে আশ্বস্ত করতে চাই যে, কেন্দ্রীয় ভান্ডার বা নিজেদের সংগ্রহ, যেখানে যতটুকু ডাল পাব আমরা তা বাজারের চেয়ে কম দামে জনসাধারণকে বিক্রির ব্যবস্থা করব।

বর্তমান অর্থনৈতিক সঙ্কটের মধ্যে নানা প্রতিকূল অবস্থাতেও জনসাধারণ যেভাবে বামফ্রন্ট সরকারের সঙ্গে সহযোগিতা করছেন এবং আমাদের ভুলভ্রান্তি অতি ধৈর্যের সঙ্গে সহ্য করেছেন তার জন্য আমরা কৃতজ্ঞ। জনসাধারণের সহযোগিতায়, আমাদের বিশ্বাস, খাদ্যশস্য এবং অত্যাবশ্যক পণ্যের ন্যায্য মূল্যে নিয়মিত সরবরাহের ব্যাপারে আমরা কিছু সাফল্য অর্জন করেছি যেমন, ফাল্গুন মাসে ধান-চালের কম দাম, তেলের ব্যাপকতর বণ্টন, ডাল বণ্টন শুরু, নুনের কিঞ্চিৎ সুরাহা ইত্যাদি। চা এবং কিছু মসলা সম্পর্কেও আমরা অদূর ভবিষ্যতে ব্যবস্থা করতে পারব আশা করি।

এইসঙ্গে আমি খাদ্য ও সরবরাহ্ দপ্তরের কর্মীদের ও বিশেষ করে পশ্চিমবঙ্গ খাদ্য ও সরবরাহ বিভাগ কর্মচারি সমিতির সহযোগিতার জন্য ধন্যবাদ জানাচ্ছি।

[3-20 — 3-55 P.M.(including Adjournment)]

আজকে সংবাদ পত্রে আমি দেখেছি যে আমাদের বর্তমান সংগ্রহ সম্পর্কে একটি হিসাব বেরিয়েছে। এই যে পরিসংখান কাগজে রেরিয়েছে সেটা ভুল পরিসংখ্যান। কেউ যদি বিশ্লেষণ করে দেখতে চান তাহলে স্বচ্ছন্দে আমার কাছে আসতে পারেন। সংবাদপত্রের লোকেরা পরিসংখ্যান যোগাড় করতে পারে নানা উপায়ে কিন্তু মুশকিল হচ্ছে তাঁরা তার অর্থ উদ্ধার

করতে পারেন নি। এইগুলি যে অঙ্ক কষে বার করতে হয় তা তারা কষতে জানেনা। সেইজন্যই তারা ভুল করেছেন। তা নাহলে এই ভুল সংবাদ পরিবেশন হত না। এই পার্থক্য দেখে হঠাৎ উত্তেজনার কারণ না ঘটে সেইজন্য আমি উল্লেখ করলাম।

**Mr. Deputy Speaker:** All cut motions under Demand No. 54 are in order and these are taken as moved. There is no cut motion under Demand No. 43.

**Shri Suniti Chattaraj:** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Rajani Kanta Doloi:** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Dhirendra Nath Sarkar:** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Lutfal Haque:** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

(At this stage the House was adjourned till 3.55 p.m.)

[3-55 — 4-05 P.M.]

(After Adjournment)

**মিঃ স্পিকারঃ** গত ৮/৩/৭৮ তারিখে জনাব আব্দুস সাত্তার একটি বৈধতার প্রশ্ন তুলেছিলেন। বৈধতার প্রশ্নটি উঠেছে জনাব সামসুদ্দিন আহমেদ, জনাব হবিবুর রহমান ও জনাব শেখ ইমাজুদ্দিনের তারকা চিহ্নিত প্রশ্ন নং ১০৫ এর উত্তরে ভূমি সদ্ব্যবহার ও সংস্কার, ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরির বিবৃতির পর সরকার পক্ষের মুখ্য সচেতক শ্রী দীনেশ মজুমদারের একটি অতিরিক্ত প্রশ্নকে কেন্দ্র করে। জনাব আব্দুস সাত্তার শ্রী মজুমদারের পক্ষে অতিরিক্ত প্রশ্ন করা সঙ্গত কিনা সে বিষয়ে বৈধতার প্রশ্ন তুলেছেন। তিনি বলেছেন শ্রী মজুমদার সরকারের অংশ এবং মুখ্য-সচেতকের এইরূপ প্রশ্ন করার পূর্ব নজির নেই।

আমি বিষয়টি সযত্নে পরীক্ষা করে দেখেছি। শ্রী মজুমদার যদিও সরকার পক্ষের মুখ্য-সচেতক তিনি মন্ত্রী সভার সদস্য নন। মুখ্য-সচেতক হিসাবে মন্ত্রীদের দপ্তরের সংসদীয় কার্যাদি সম্পর্কে তাঁকে কিছু কর্তব্য সম্পাদন করতে হয় কিন্তু মন্ত্রীর দায়িত্ব তাঁকে পালন করতে হয় না। সুতরাং তার অতিরিক্ত প্রশ্ন করাতে কোনও বাধা থাকতে পারে না। এই সভার নজির আছে যে উপাধ্যক্ষ মহাশয়ও অতিরিক্ত প্রশ্ন করেছেন যদিও উপাধ্যক্ষ এই সভার একটি কর্তৃত্ব স্থানীয় পদে অধিষ্ঠিত। সুতরাং এই সুযোগ সরকারের মুখ্য—সচেতকের কেন থাকবে না তার কোনও যুক্তিসঙ্গত কারণ নেই।

অতএব শ্রী দীনেশ মজুমদারের অতিরিক্ত প্রশ্ন বৈধ্য
জনাব আব্দুস সাত্তারের বৈধ্যতার প্রশ্নটি আমি নাকচ করছি।

**শ্রী অজয় দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খাদ্য ও কৃষি মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ মহকুমার খানাকুল থানায় এম আর এ মাল তোলার বিধি ছিল সেল অর্ডার যেটা সেটা দিতেন অঞ্চল প্রধান, কিম্বা যে কোনও মেম্বার, অথবা যে প্রথম র‍্যাশন তুলতেন তিনি। কিন্তু তাপস মজুমদার, ব্লক কমিটির মেম্বার, জানিয়ে দিয়েছেন তার সই ছাড়া এম আর ডিলার কোনও মাল ডেলিভারি পাবে না। এর ফলে জনসাধারণের অসুবিধা হচ্ছে সেখানে ৩০.০০ টাকা করে তাপস মজুমদার আদায় করে সেল অর্ডার দিচ্ছে। আর একটা হচ্ছে তার সই ছাড়া কোনও অপারেটার চাষীদের জল দিচ্ছে না এ বিষয়ে সরকারের কোনও অর্ডার হয়েছে কিনা জানি না, হলে সেটা আমাদের জানিয়ে দিলে ভাল হয়।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা শহরের খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। গত বছর অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনার সময় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেছিলাম তিনি এই খাদ্যমন্ত্রী রাখতে চান রাখুন কিন্তু গ্রাম বাংলার জন্য আর এক জন খাদ্যমন্ত্রী করুন। আজকে তার এই বাজেট বক্তৃতার ছত্রে ছত্রে আমার সেই কথাই আবার মনে হল। আমি প্রথমেই বলছি সরকারি নীতির বিশ্লেষণ না বলে একে কেন্দ্রীয় সরকারের খাদ্য নীতির বিরুদ্ধে একটা জেহাদ বলে গণ্য করা ভাল। তিনি কেন্দ্রীয় খাদ্যনীতিকে বার বার লঙ্ঘন করেছেন। কিছুদিন আগে এই সরকারের বিরুদ্ধে বিরোধীদের নেতা অভিযোগ করে বলেছিলেন যে কেন্দ্রীয় খাদ্যনীতির লঙ্ঘন করার অধিকার সরকারের নেই। অর্থাৎ যেখানে স্ট্যাটুটারি এলাকায় র‍্যাশনিংয়ের অধিকার সরকারের আছে সেখানে বিভিন্ন জেলায়, থানায় কর্ডন করে ১৪৪ ধারা প্রয়োগ করার অধিকার সরকারের নেই। র‍্যাশনিং ব্যবস্থা তুলে দেবার জন্য বলায় আপনারা কশাই বলেছেন। কিন্তু আপনি পশ্চিমবাংলার মানুষকে কতটা জানেন? ১৯৫৩ সালে কিদোয়াই সাহেব যখন খাদ্যমন্ত্রী ছিলেন তখন তিনি র‍্যাশনিং ব্যবস্থা তুলে দিয়েছিলেন এবং তার সুফল আমরা দেখেছিলাম। ১৯৫৩ সালে উৎপাদন বেশি হয়েছিল। সেই সময়ে সরকারের হাতে রক্ষা কবচ ছিল যে যখনই প্রয়োজন হবে তখনই যেন আবার র‍্যাশন ব্যবস্থা প্রয়োগ করা যায়। সেই হিসাবে যখন দেখা গেল র‍্যাশন ব্যবস্থা প্রয়োজন দেখা দিয়েছে তখন আবার ১৯৫৬ সালে এটা চালু করা হয়। অর্থাৎ দেশে যখন উৎপাদন বেশি হয় তখন র‍্যাশনিং ব্যবস্থা তুলে দিতে হবে, আবার যখন সাপ্লাই কম হবে তখন তারজন্যই র‍্যাশনিং ব্যবস্থা। কিন্তু পশ্চিমবাংলা সরকার র‍্যাশন ব্যবস্থা চালু করে এখানে উৎপাদন নীতি গ্রহণ করেছেন সেখানে আমরা দেখছি তাদের অভিষ্ট লক্ষ্যে তারা সফল হতে পারেন নি। সারপ্লাস এরিয়া থেকে ডেফিসিট এরিয়ায় অনেক চাল আসতে পারত যদি তারা সেন্ট্রাল ব্যবস্থা গ্রহণ করতেন। পশ্চিমবাংলার পার্শ্ববর্তী অঞ্চলে বিহার, উড়িষ্যা, অসম ইত্যাদি জায়গায় চালের দাম অনেক কম। খাদ্য বিতরণের ক্ষেত্রে দেখছি যেখানে কেন্দ্রীয় সরকারের সুস্পষ্ট নীতি হচ্ছে গমের দাম কুইন্টাল পিছু ১২৫ টাকা, কোনও অবস্থাতেই ১৩৩ পয়সার বেশি দাম নেওয়া চলবে না, সেখানে এই সরকার রেশনে গমের দাম ১৪০ টাকা করে দিলেন। এই সরকারের

প্রকিওরমেন্ট পলিসি জোতদারদের স্বার্থে পরিচালিত হচ্ছে। জোতদারদের কাছ থেকে কোনও প্রকিওরমেন্ট হয়নি অথচ ৭ একরের জায়গায় ১০ একর করা হয়েছে। মন্ত্রী মহাশয় পন্ডিত ব্যক্তিটি তার কাছে আমরা ঘেঁসতেই পারি না। তার বিবৃতি নাকি টয়েলেট শৌচাগার তলায় ছাপা হয়। (নয়েজ) সংবাদপত্রের নাম শুনলে আঁতকে ওঠেন কে?

[4-05 — 4-15 P.M.]

আজকে আনন্দবাজারে যে সংবাদ বেরিয়েছে তাতে প্রোকিওরমেন্ট বেরিয়েছে সওয়া লক্ষ টন, সেখানে মন্ত্রী মহাশয় বলেছেন ১ লক্ষ ৮০ হাজার টন। যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের তথ্য মেনে নিই তাহলে কাগজের বক্তব্যের সঙ্গে খুব বেশি হেরফের হচ্ছে না। সরকারের ঘোষিত নীতি ছিল ৩ লক্ষ টন, কিন্তু বাজেট বক্তৃতার মধ্যে লক্ষ্য কত ছিল সেটা নেই। অনেক জেলায় কোনও লেভি আদায় হয়নি। আপনারা লেভি আদায় করছেন মিল মালিকদের কাছ থেকে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ৫৫ ভাগ লেভি আদায় হচ্ছে মিল মালিকদের কাছ থেকে। মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতি সংবাদপত্রে বেরিয়েছে যে যা প্রোকিওরমেন্ট হয়েছে সেটা ডিসট্রেস সেল থেকে হয়েছে। আমরা জানি যে অনেক জায়গায় ধানের প্রোকিওরমেন্ট প্রাইস ৩০ টাকার নিচে নেমে গেছে। সরকার শহরের লোকের স্বার্থে স্ট্যাটুটরি রেশনিং করেছেন, কিন্তু চাষীদের কি প্রাইস দিচ্ছেন না, ৩০ টাকার নিচে প্রোকিওরমেন্ট প্রাইস নেমে গেছে। তাদের কি প্রোটেকশন দিচ্ছেন? প্রোকিওরমেন্ট টার্গেট যদি না থাকে তাহলে সরকারের খাদ্য নীতি কি সেটা আমরা কি করে বুঝব? ক্ষুদ্র চাষীদের কাছ থেকে ডিসটেস সেল থেকে যেটা কিনছেন সেটাই কি আপনাদের টার্গেট? জোতদারদের কাছ থেকে কত ধান-চাল আদায় করতে পেরেছেন? নদীয়া জেলায় প্রোকিওরমেন্ট কেন ফেল করল? নদীয়া জেলায় ৭ টন ধান সংগ্রহ করতে পেরেছেন বলে বলেছেন, কাগজে এটা বেরিয়েছে। বলুন এইসব খবর মিথ্যা? নদীয়া জেলায় আপনারা প্রোকিওরমেন্ট করতে পারেননি। আপনাদের খাদ্য নীতি রাজনৈতিক স্বার্থে পরিচালিত, সেখানে মিল মালিকদের সঙ্গে, জোতদারদের সঙ্গে আপনাদের আঁতাত চলছে, সেই আঁতাতের ফলে আজকে লেভি আদায় হচ্ছে না। আমি জিজ্ঞাসা করতে চাই লেভি ছাড় দিয়ে ডিসটেস সেল থেকে ধান কিনে নেওয়া আর মিল মালিকদের কাছ থেকে লেভি আদায় করা যদি এই সরকারের খাদ্য নীতি হয় তাহলে এই খাদ্য নীতি কোন অর্থে সিদ্ধার্থ রায়ের খাদ্য নীতি থেকে ভাল? প্রোকিওরমেন্টের জন্য যদি মিল মালিকদের দাক্ষিণ্যের উপর নির্ভর করতে হয় তাহলে এই খাদ্য নীতি সিদ্ধার্থ রায়ের খাদ্য নীতির থেকে কোন অংশে ভাল? মন্ত্রী মহাশয় বলুন সারপ্লাস এরিয়ায় অফ-টেক বেড়েছে কিনা। আমাদের খবর অফ-টেক বাড়ছে না। কাগজে বেরিয়েছে, হয়ত বলবেন সংবাদপত্রে সব বাজে কথা বেরোয়, ৭০ ভাগ চাল গ্রামে রেশনিং থেকে তোলা হচ্ছে না। অত্যন্ত নিকৃষ্ট ধরনের চাল এবং গম আপনারা দিচ্ছেন, বাজারের দামের সঙ্গে রেশনের দামের বিশেষ তফাত নেই। ৫৪ লক্ষ টন উৎপাদন হয়েছে পশ্চিমবঙ্গে, খাদ্য মন্ত্রী ১ লক্ষ ৮০ হাজার টন প্রোকিওর করে সাফাই গাইছেন। এফ সি আই কে দিয়ে কেন সংগ্রহ করাচ্ছেন, নিজেরা কেন সংগ্রহ করছেন না? তারপর চাল গমের সঙ্গে ময়দার যেখানে অবাধ চলাচল রয়েছে সেখানে ময়দার ক্ষেত্রে দেখা যাচ্ছে মিল থেকে পচা ময়দা বেরুচ্ছে এবং সরকার তার কোনও নিয়ন্ত্রণ করতে পারছেন না, মিল মালিকরা বেশি দামে পচা ময়দা বিক্রি

করছে। ফুড কর্পোরেশনকে দায়িত্ব দিচ্ছেন তার কিছু কারণ থাকতে পারে। কারণ, ফুড কর্পোরেশনে মাননীয় মন্ত্রী মহাশয়ের সুপারিশ ক্রমে সরকারের পলিসির বিরুদ্ধে কিছু লোককে নিয়োগ করা হয়েছে। সরকার ঘোষণা করেছেন যে রি-এমপ্লয়মেন্ট করা হবে না।

যারা রি-এমপ্লয়েড, যারা সুপার অ্যানুয়েটেড তাদের মধ্যে থেকে বেছে বেছে যারা মন্ত্রী মহাশয়ের প্রিয়পাত্র তাদেরই মন্ত্রী মহাশয় নিয়োগ করেছেন। এই প্রসঙ্গে আমি শ্রী কমল মিত্রের নাম করতে পারি। আমি জিজ্ঞেস করতে চাই তিনি কেন এই কাজ করেছেন? শুধু এই একটা কেস নয়, এফ সি আই-র অসীম চ্যাটার্জি এবং দিলীপ চ্যাটার্জিকে সিনিয়র অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার এবং সেকশন অফিসার ইত্যাদি করা হয়েছে। মন্ত্রী মহাশয় বলুন, তারা কি টেকনিক্যাল হ্যান্ড তাদের কি টেকনিক্যাল নো-হাউ জানা আছে? তারপর, এশেনসিয়াল কমোডিটিস নামে খাদ্য দপ্তরের একটা যে ডিপার্টমেন্ট আছে তার কি অ্যাকটিভিটি আমি জানি না এবং আমি এটাও জানি না কিভাবে সেটা পরিচালনা করা হচ্ছে। কোনও ফাটকাবাজকে এশেনসিয়াল কমোডিটিস অ্যাক্টে গ্রেপ্তার করা হয়েছে বলে আমি অন্তত জানি না। মন্ত্রী মহাশয় একদিন বলেছিলেন ২৫ হাজার ফেয়ার প্রাইস শপ আমাদের রয়েছে। আমি তাকে

[4-15 — 4-25 P.M.]

বলেছিলাম পাঞ্জাব ৫ হাজার ফেয়ার প্রাইস শপ করেছে দূরতম গ্রাম পর্যন্ত সাবসিডি দেবার জন্য। তারা ২ কোটি টাকা দিয়ে আরম্ভ করে ৩ কোটি টাকা পর্যন্ত করেছে। পাঞ্জাবের খাদ্যমন্ত্রী আমাকে বলেছেন তারা ২ কোটি টাকা সাবসিডি দিয়ে আরম্ভ করেছিলাম। সবচেয়ে দরিদ্রতম লোককে সাবসিডি দেবার জন্য তাদের খাদ্যনীতি ঘোষিত হয়েছে। কিন্তু আমাদের এখানে সেরকম কোনও ব্যবস্থা নেই। আমাদের এখানে তাদের খোলা বাজারের উপর থাকতে হয়। আমাদের খাদ্যমন্ত্রী যুক্তফ্রন্ট সরকারের কনভেনর থাকার সময় বহুবার বলেছিলেন এবং বামফ্রন্ট সরকারের এটা একটা লক্ষ্য বলে আমরা জানি যে, কোল্ড স্টোরেজগুলোর ন্যাশনালাইজেশন করা হবে। আজকে খাদ্যমন্ত্রী সেই কোল্ড স্টোরেজ ন্যাশনালাইজ করবার কথা কেন ভুলে গেলেন? সি পি এম-এর একজন সদস্য বললেন, কিভাবে এই কোল্ড স্টোরেজে চাষীদের উপর জুলুম হচ্ছে, চাষী দাম পাচ্ছেনা এবং ক্রেতাকেও বেশি দামে কিনতে হচ্ছে। আলুর কথা এবং অন্যান্য সব্জীর কথা বলতে পারি আজকে যে ফাটকাবাজি হচ্ছে সেটা কিন্তু হতে পারত না। ধানের ক্ষেত্রে ডিসট্রেস সেল হচ্ছে, গমের ক্ষেত্রে হচ্ছে এবং আলুর ক্ষেত্রেও ডিসট্রেস সেল হচ্ছে এবং অন্যান্য আরও বহু জিনিসের ক্ষেত্রে ডিসট্রেস সেল হচ্ছে। আমি জানিনা আলুর ক্ষেত্রে কেন সরকার নিয়ন্ত্রণের ভার নিচ্ছেন না। আমরা দেখছি সরকারের নীতির ফলে চাষীরা মার খাবে। ক্রেতারা মার খাচ্ছে কিন্তু লাভ হচ্ছে ফাটকাবাজদের। তিনি অসমের কথা বলছেন যে, অসমে নাকি ২ টাকা চালের দাম। তিনি কোথা থেকে এই খবর পেলেন? তারপর, আমাদের যে এশেনসিয়াল কমোডিটিস্ ডিপার্টমেন্ট আছে তাদের ফাংশন কি আমি তা জানি না। তারপর দেখছি হোম ডিপার্টমেন্টের অনেক লোককে ফুড ডিপার্টমেন্টে নিয়োগ করা হচ্ছে এবং তারা ১৫০ টাকা থেকে আরম্ভ করে ২৫০ টাকা পর্যন্ত স্পেশ্যাল পে পাচ্ছে। ফুড ডিপার্টমেন্টের অফিসার এবং অন্যান্য কর্মচারিদের ন্যায্য দাবিকে লঙ্ঘন করে হোম ডিপার্টমেন্টের সুপার অ্যানুয়েটেড স্টাফদের দিয়ে এটা চালানো হচ্ছে।

সরকারের একটা নীতি হচ্ছে প্রয়োজনে মৃত কর্মচারিদের সন্তান সন্ততিদের চাকুরিতে নিয়োগ করা হবে। খাদ্য দপ্তরে ২৫০টি পদ খালি রয়েছে এবং সেখানে ২০০ জনকে নিয়োগ করা হয়েছে এবং বাকিদের নিয়োগ করা হয়নি। এই যে নিয়োগ করা হল না তার কারণ কি তারা দলের সুপারিশ নিয়ে আসেনি? কাজেই দেখা যাচ্ছে দলবাজি হচ্ছে। মন্ত্রী মহাশয় বলেছিলেন সুপার অ্যানুয়েশন হবে না। কিন্তু বাস্তবে দেখছি মন্ত্রী মহাশয়ের প্রিয়পাত্র হলে সেই জিনিস হচ্ছে এবং যেটা শ্রী কমল মিত্র, অসীম চ্যাটার্জি এবং দিলীপ চ্যাটার্জির ক্ষেত্রে হয়েছে। যে সমস্ত মৃত কর্মচারি তাদের সন্তান সন্ততিদের চাকরিতে নিয়োগ করা হবে, খাদ্য দপ্তরের এই ধরনের ২৫০ কর্মচারিদের ৫২ জনকে নিয়োগ করা হয়নি। কারণ বোধ হয় এই ৫২ জন তাদের দলের সুপারিশ নিয়ে আসতে পারেননি। সুতরাং আমি বলতে চাই যে চাকরির ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে এবং দলবাজি করা হচ্ছে। তারপর আমি বলতে চাই এই সরকারের এই খাদ্যনীতি আজকে রেশনিং-এর বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা হয়েছে। রেশনিং বজায় রেখে মানুষের কল্যাণ করা হচ্ছে এটা তারা মনে করেন না। আমরা সংবাদ পত্রে দেখেছি এই সরকারের ৩ লক্ষ টন টারগেট ছিল। নিশ্চয়ই সংবাদ পত্র ভুল লেখেন নি। কিন্তু আমরা দেখছি এই সরকারের কোনও টারগেট নেই, প্রকিওরমেন্টের কোনও টারগেট নেই—তাহলে রেশনিং ব্যবস্থা কি করে কার্যকর হবে। মাননীয় মন্ত্রী মহাশয় আরেকটি কথা বলেছেন তার বক্তৃতার মধ্যে যে চোরাবাজারের চাল রেশনিং এরিয়াতে যেভাবে চাল আসছে সেটা বেকার মানুষের সাশ্রয়ের কথা তিনি বলেছেন—এই কথাটা আমি বুঝতে পারছিনা। এটা আমি মনে করি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিদ্বেষ থেকে বলা হয়েছে। এছাড়া আর কি বলতে পারি। আমরা এই বাজেটের মধ্যে কোনও আশার আলো দেখতে পাচ্ছিনা। আমন মরশুমে ৫৪ লক্ষ টন উৎপাদন হয়েছিল তাসত্ত্বেও প্রকিওরমেন্ট হল না। যদি এই অবস্থা চলে রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়বে এবং এফ সি আই-এর পচা পচা জিনিস পত্র দিয়ে মানুষকে ভুলিয়ে রাখা হবে। তারজন্য স্ট্যাটুটারি এরিয়াতে অফ-টেক কমছে মডিফায়েড এরিয়াতেও অফ-টেক কমছে। কাজেই সরকারের খাদ্যনীতি যে ব্যর্থ আমরা দেখতে পাচ্ছি। কোথায় গরিব চাষীদের প্রটেকশন দেবেন তা না ডিসট্রেস সেলের উপর নির্ভর করছেন। সুতরাং এই সরকারের খাদ্যনীতির মধ্যে আমরা সাফল্যের কোনও ইঙ্গিত দেখতে পাচ্ছিনা। তারপর তেলের কথা বলেছেন এখন নাকি সর্বত্র ৭।। দরে তেল পাওয়া যাচ্ছে। অথচ পশ্চিমবাংলার গ্রামে পাওয়া যাচ্ছে না বলে আমার খবর। যেখানে রেশনিং চালু হয়নি সেখানে ভোজ্য তেল ৭।। টাকার বেশি নয়। বাদাম তেল এবং রেপসীড তেল রেশনে ছাড়াও পাওয়া যাচ্ছে। নুন সম্পর্কে আরেকটি খরব পেলাম, বামফ্রন্ট সরকারের চাপেই নাকি কেন্দ্রীয় সরকার রপ্তানি বন্ধ করে দিয়েছেন। কিন্তু আসল তথ্য হচ্ছে অন্ধ্রের ঝড় এবং রাজস্থানের অতিবৃষ্টি—এই সব কারণে নুনের উৎপাদন কমেছে তার জন্য নুনের রপ্তানি কমাতে হয়েছে। যেখানে কেন্দ্রীয় সরকারের একটু ভালোর দিকে মনে হচ্ছে সেখানে নাকি বামফ্রন্টের চাপে পড়ে হচ্ছে, আর যেখানে তারা কিছু করতে পারছেন না সেখানে কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপিয়ে দিচ্ছেন। আমি তাকে জিজ্ঞাসা করছি প্রফুল্ল সেনের আমলে কত প্রকিওরমেন্ট হয়েছিল তার চেয়ে বেটার আপনারা কোথায় করলেন। প্রফুল্ল সেনের আমলে খাদ্য আন্দোলন হয়েছিল, সেই সময় আপনারা কোথায় জানি না। আপনারা শুধু কেন্দ্রের দাক্ষিণ্যের উপর নির্ভর করে বসে আছেন, নিজেদের খাদ্য নীতি কিছু নেই, কেন্দ্রের সাবসিডির উপর নির্ভর করছেন। অন্য

যে সমস্ত রাজ্য ভাল করছে সেসব আপনারা খবর রাখবেন না, তাদের ভাল কিছু অনুকরণ করবেন না, শুধু তাত্ত্বিক বিপ্লব ছড়াবেন। কাজেই মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেটা জনস্বার্থ বিরোধী বলে আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাই। আজকে স্টেট গভর্নমেন্ট এমপ্লয়ীজ ফেডারেশনের প্রায় ১০ হাজার কর্মচারি তাদের বিভিন্ন দাবি দাওয়া নিয়ে এসেছে। এখানে পুলিশ তাদের আটকে দিয়েছে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যদি তাদের ওখানে গিয়ে তাঁর ভাষণ রাখেন এবং তাদের কথা শোনেন তাহলে খুশি হব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কেন্দ্রে জনতা সরকার আসীন হবার পর এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ক্ষমতা লাভের পর ভারতবাসী এবং পশ্চিমবঙ্গবাসীর নীট লাভ হয়েছে যে এক থলি টাকা নিয়ে যদি বাজারে যান তাহলে দুটি তরকারীর বেশি আনতে পারবেন না। অর্থাৎ ১৯৭৭-৭৮ সালে ভারতবর্ষ এবং পশ্চিমবঙ্গে নিত্য ব্যবহার্য সামগ্রীর যে দর বেড়েছে, বাজার দরের ইতিহাসে, মূল্যমানের ইতিহাসে তা অতুলনীয়, অভূতপূর্ব। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একটি সমাজে, একটি দেশে, একটি অর্থনৈতিক ব্যবস্থায়, একটি শাসন ব্যবস্থায়, একটি সাংবিধানিক নিয়মের মধ্যে থেকে যখন কিছু লোক অতিরিক্ত মুনাফা লোটার চেষ্টা করে, যখন এই জাতীয় সঙ্কট দেখা দেয় তখন সরকার মোটামুটিভাবে তিনটি ব্যবস্থা গ্রহণ করতে পারে। (1) Legislation, (2) Organisation, (3) If possible creation and encouragement of Consumers resistance movement মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দীর্ঘ ভাষণে— প্রায় ৪০ মিনিট উনি বলেছেন, আমরা কোথায়ও ইঙ্গিত পেলাম না যে তিনি দ্রব্যমূল্য নিয়ন্ত্রণের জন্য, মুনাফাখোরদের সায়েস্তা করার জন্য, প্রফিটিয়ার্সদের, হোর্ডারদের, স্মাগলারদের নিয়ন্ত্রণ করার জন্য কোনও লেজিসলেশনের কথা ভাবছেন। নাম্বার টু, তার এই সুদীর্ঘ ভাষণের মধ্যে আমরা কোথায়ও encouragement and formation of consumers resistance group and movement. তারও কোনও অভাস পাইনি (নাম্বার থ্রি), সরকারি বণ্টন ব্যবস্থা সম্প্রসারণ করে এই মুনাফাবাজদের অতি লোভকে খর্ব করার জন্য সরকারি প্রচেষ্টা তারও কোনও নজির আমরা এখানে পাইনি। এই সরকারের একটা রেকর্ড অ্যাচিভমেন্ট এই ৮ মাস কিম্বা ৭ মাসে, অজস্র লেজিসলেশন এবং অর্ডিনেন্স ওরা করেছেন কিন্তু আমরা এখন পর্যন্ত জানি না দ্রব্য মূল্য নিয়ন্ত্রণের জন্য এশেনসিয়াল কনজিউমার্স গুডস্ সাপ্লাই করার জন্য ওরা উপযুক্ত কোনও লেজিসলেশন বা অর্ডিনেন্সের কথা ভাবছেন তা আমরা দেখতে পাচ্ছি না। সেখানে আমরা দেখতে পেয়েছি নুন, সল্ট, যেটা গরিব মানুষের প্রয়োজন, সেই সল্ট র‍্যাকেটিং বন্ধ করার জন্য কিছু হল না কেন্দ্রীয় শিল্পমন্ত্রী যখন ফেমিনের হুঁশিয়ারি দিলেন সেখানে আমরা দেখেছি সমস্ত পূর্ব প্রান্তে, শুধু পশ্চিমবঙ্গে নয়, সরকারের মিস ম্যানেজমেন্ট, ম্যাল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য ভারতবাসী এবং পশ্চিমবঙ্গবাসীদের লবনের জন্য আমাদের অতিরিক্ত মূল্য দিতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রোডাকশন বাড়লেই জিনিসের দাম কমে না কিন্তু প্রোডাকশন বাড়লেও দ্রব্য মূল্যের ব্যাপারে পশ্চিমবঙ্গে এই বামফ্রন্ট সরকার ক্ষমতা

পাবার পর কোনও প্রচলিত নিয়ম মেনে চলেনি। আমরা জানি এশেনসিয়াল কমোডিটিসের দাম ঘোরা ফেরা করে মূলত সিরিয়ালের দাম উঠা নামার উপর। চাল এবং গমকে ঘিরে, কেন্দ্রে করে, অরবিট করে, পরিমন্ডল সৃষ্টি করে এশেনসিয়াল আর কমোডিটিসের দাম, আলু তেল, পালসেস এবং মোটা কাপড়, এই ধরনের, উঠা নামা করে।

[4-25 — 4-35 P.M.]

একটা অস্বাভাবিক ঘটনা, যেটা আমরা কোনও দিন ঘটতে দেখিনি, আমরা দেখলাম চালের দাম অতিরিক্ত বাড়েনি এটা ঠিকই, তাও যেটা আছে ১.৩৫ টাকা থেকে ১.৮৫ টাকার মধ্যে, এবং সেটাও সব জায়গায় একই রকম নয়, আমাদের যে ইনফরমেশন তাতে গ্যাপ থেকে যেতে পারে, আমরা দেখলাম ডালের দাম, তেলের দাম, দারুণভাবে বেড়ে গেছে। উনি বলেছেন শেষ দিকে যে জনসাধারণ সহযোগিতা করেছে। ২৪শে জুন তারা ক্ষমতা লাভ করেছেন। তারা যে খাদ্য আন্দোলন তৈরি করেছিলেন, দুর্ভিক্ষের পদধ্বনি শুনতে পেয়েছিলেন বিগত সরকারের আমলে, আজকে এই অবস্থার মধ্য থেকে বৃহত্তর আন্দোলন গড়ে উঠেনি, এরা এসেছেন ২৪শে তারিখ, সময় দিতে হবে, তার মানে কিন্তু এই নয় যে সরকার নিষ্ক্রিয় হয়ে থাকবে। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার এবং এখানে বামফ্রন্ট সরকার দ্রব্যমূল্য নিয়ন্ত্রণে নিষ্ক্রীয় ছিলেন। কেন্দ্রীয় সরকার নিষ্ক্রীয় ছিলেন এবং তাদের সহযোগী সরকার বামফ্রন্ট সরকারও সম্পূর্ণ নিষ্ক্রীয় ছিলেন। দ্রব্যমূল্য নিয়ন্ত্রণে আমরা কাগজে দেখেছি সর্ষের তেলের দাম ১০ টাকা বেঁধে দিয়েছিলেন। এই যে দাম বেঁধে দিলেন এই দামে আপনি সর্ষের তেল পেলেন কি? ওরা বলছেন কেন্দ্রীয় সরকার বেঁধে দিয়েছিলেন, আমিও তাই বলছি, কিন্তু কোথায় এই দশ টাকা দরে তেল পাওয়া গিয়েছিল কি? একটা নিয়ম সরকার করলেন, ঘোষণা করলেন, সরকার হুকুম জারি করলেন, সেই আদেশ যদি ফ্লাউট করে তবে রেস্পেক্ট ফর ল মানুষের কমে যায়, সমাজে একটা বীভৎস অবস্থার সৃষ্টি হয়। খাদ্যমন্ত্রী সন্তুষ্ট থাকতে পারে যে গণ আন্দোলন হয়নি, কিন্তু প্রাইস মার্কেটে কি ছিল? একটা এক্সপ্লোসিভ সিচুয়েশন। এই এক্সপ্লোসিভ থাকতে পারেনা, either it must be explored or it must be refuted. সুতরাং আপনি যে আত্মসন্তুষ্টির মনোভাব নিয়েছেন, আমি আপনাকে অনুরোধ করব যে পুঙ্খানপুঙ্খরূপে বিবেচনা করা দরকার, এই অবস্থায় কি আপনি নিষ্ক্রীয় হয়ে থাকবেন এবং মুনাফাখোরদের অবাধে মুনাফা লুঠবার সুযোগ দেবেন কিনা। অন্য দিকে আমি দেখতে পাচ্ছি একটা অস্বাভাবিক ঘটনা ঘটে চলেছে। কৃষিমন্ত্রী বলছেন আমাদের অনিবার্য কারণে আমাদের আনাজ তরিতরকারী এবং শাক সব্জী-র প্রোডাকশন কমে গিয়েছে। এই যে রেকর্ড অব রাইজ অব প্রাইস হয়েছে সেটা কি আপনারা কখনও দেখেছেন? আলুর দাম এই সময়ে কি কখনও একটা টাকা হয়, কখনও এই দাম থাকেনি। একটা অস্বাভাবিক ট্রেন্ড বাজারে দেখা যাচ্ছে। যখন মাঠের জিনিস মাঠ থেকে উঠে তখনই দ্রব্যমূল্য নামে, কিন্তু সেই প্রবণতা এবার দেখতে পাচ্ছিনা। আপনি বলেছেন এশেনশিয়াল সাপ্লাইয়ের জন্য দু' কোটি টাকা রেখেছেন। আপনি একজিস্টিং নেটওয়ার্ক পাবলিক ডিস্ট্রিবিউশন হিসাবে ব্যবহার করতে পারেন, কিন্তু তা করবার কোনও ইঙ্গিত আপনার ভাষণের মধ্যে দেখিনি। কো-অপারেটিভস এবং ফেয়ার প্রাইস শপ, আপনি ১০০ করবেন কি ১০০০ করবেন, পাবলিক ডিস্ট্রিবিউশন এক্সপ্লোশনের প্রস্তাব আপনি রাখেননি। আপনি যেগুলির সুযোগ নিতে পারেন

যেমন কো-অপারেটিভস পাবলিক অর্গানাইজেশন তার কোনও সুযোগ নেবার ইচ্ছা ইন দি ম্যাটার অব ডিস্ট্রিবিউশন প্রকাশ করেন নি বা কোনও আভাসও দেন নি। এই সম্পর্কে সরকারের কি ভাবনা তা জানতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বিগত সরকারগুলির সময়ে এশেনশিয়াল ৫টি জিনিসের সম্পর্কে মোটামুটি নিয়ন্ত্রণ বিলি ব্যবস্থা ছিল।

আজকে এই বামফ্রন্ট সরকারের বিজ্ঞপ্তি আমরা দেখেছি কাগজের মাধ্যমে, হাউসে শুনি নি। ওরা নাকি ৮/১০টা জিনিস কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন সংগ্রহ করে ফেয়ার প্রাইসে এবং ফেয়ার কোয়ানটিটি প্রত্যেক রাজ্যকে যেন বিলি করা হয় পশ্চিমবঙ্গ রাজ্যে যেন বিলি করা হয়। এশেনশিয়াল কমোডিটিসের আমাদের ঘাটতির কথা তো সর্বজনবিদিত। কিন্তু যেখানে আমাদের নিয়ন্ত্রণ ছিল, সেই নিয়ন্ত্রণ কেন্দ্রের জনতা সরকারের জনবিরোধী নীতি অনুসারে তুলে দেওয়া হয়েছে, সেখানে আপনাদের প্রতিবাদ কোথায়? রাজ্য সরকারের প্রতিবাদ কোথায়? আপনার মোটা কাপড়ের কথা বলেছেন। standard and coarse cloth বিক্রি করে আজকে 20 to 30 percent of the mills production at controlled rate ছিল, কো-অপরেটিভ ছিল। যেখানে কো-অপারেটিভ নেই সেখানে প্রাইভেট চ্যানেলে বিক্রি করার কথা ছিল। আপনারা এই দীর্ঘ ভাষণে তার ইঙ্গিত পেলাম না। সরকারের চিন্তা-ভাবনা এই সম্পর্কে আমরা তা পেলাম না। তাহলে কি ধরে নেব, কেন্দ্রের জনতা সরকারের যে জন বিরোধী নীতি গ্রহণ করে চলেছে, এখানকার সরকার নিজেদের বামপন্থী সরকার বলে দাবি করলেও জন বিরোধী নীতির সহযোগী হয়েছেন এবং তার নীট ফল বাংলা তথা ভারতবর্ষের সমস্ত মানুষের অবৈধভাবে পকেট কাটা যাচ্ছে, একটা জরিমানা, একটা অতিরিক্ত মূল্য প্রত্যেকটা এশেনসিয়াল কমোডিটিতে দিতে হচ্ছে। আজকে আপনাদের সংগ্রহ নীতি সম্পর্কে বলেছেন তাতে অনেকগুলো কেন্দ্রীয় সরকারের উপর দায়-দায়িত্ব চাপিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। কিন্তু আপনারা নিজেদের দায়-দায়িত্ব পালন করতে পারেন নি। অপেক্ষাকৃত কম আকারে আপনারা সংগ্রহ ব্যবস্থা জোরদার করতে পারতেন। এশেনসিয়াল কমোডিটিস কর্পোরেশন এবং স্টেট কনজিউমার ফেডারেশনকে দিয়ে অন্য রাজ্যের কাউন্টারপার্ট অর্গনাইজেশনগুলো সঙ্গে যোগাযোগ করে আপনারা তো ব্যবস্থা করতে পারতেন। আপনারা তো তার কোনও ইঙ্গিত দিলেন না। কেন্দ্রীয় সরকার যদি তার দায়িত্ব পালন না করে, তাহলে অন্যান্য রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে যে জিনিস আমাদের প্রয়োজন, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র আমাদের যা প্রয়োজন, অন্য রাজ্যগুলিতে যা প্রোডাকশন হয় সেই রাজ্য সরকারগুলির সঙ্গে আলোচনা করে এখানকার প্রোকিরওমেন্ট অর্গানাইজেশন এবং ডিস্ট্রিবিউশন অর্গানাইজেশন-এর মাধ্যমে একটা কিছু ব্যবস্থা করতে পারতেন। আপনারা সংগ্রহের কথাও ভাবেন নি। আমরা দেখেছি কোনও জিনিসের দামের উঠা-নামা নির্ভর করে সরবরাহের উপর। এই সরবরাহটা ট্রাফিক মুভমেন্টের উপর নির্ভরশীল। আমরা দেখেছি এখানে এই বামফ্রন্ট সরকার ক্ষমতা আসীন হওয়ার পরে পরিবহন ব্যবস্থায় যথেষ্ট বটল নেকের সৃষ্টি হয়েছে। ট্রান্সপোর্ট মুভমেন্টে আমরা অনেক সময় দেখেছি বটেল নেকের সৃষ্টি হয়েছে। কওয়া নেই বলা নেই ট্রান্সপোর্ট মুভমেন্ট বন্ধ হয়ে গেলে, ধর্মঘট হয়ে গেল, আমরা দেখেছি ট্রেন হেল্ড আপ হয়ে থাকল। পরিবহন ব্যবস্থার সঙ্গে সরবরাহ অনেক সময় যুক্ত। আমরা দেখেছি সেখানে সাধারণভাবে সমস্ত অবস্থাটা দেশের প্রচলিত আইন শৃঙ্খলার সঙ্গে যুক্ত। এখানে আইন-শৃঙ্খলার ক্রমশ অবনতি হচ্ছে। সুতরাং বাজার দরের ক্রমশ উর্ধ্বগতি সম্ভবপর

হচ্ছে—এটাই আমাদের বক্তব্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনাদের সংগ্রহ্ করার যে ব্যবস্থা সেটা মোটামুটিভাবে এফ সি আইয়ের মাধ্যমে হয়। আমরা দেখেছি সেই কাজ করার সময়ে ওরা মাঝে যে মারজিন রাখে from the procurement to distribution points রাখে এটা আগে ন্যাশনালাইজ হওয়ার প্রয়োজন আছে বলে আমরা মনে করি। ফুড কর্পোরেশনের ব্যাপারে যেকথা আসলে আমি আগের বারেও বলেছিলাম। এরা কিন্তু প্রোডাকশনের জয়েন্ট মিল তৈরি করেছে। এইগুলোর অপারেশন এবং কন্ট্রোল এই ব্যাপারে আপনারা কি চিন্তা করছেন সেটাও কিন্তু আমরা আপনার এই দীর্ঘ ভাষণে জানতে পারলাম না। কারণ আপনারা মানবেন ৫২ লক্ষ টন যদি চাল হয়, milling capacity of 400 or 450 rice mills and some of the licensed husking mills. সেটা পুরোটা ধানকে চালে পরিণত করতে পারে না। এইখানে মিলিং প্রসেস সরকার কি নিয়েছেন সেটা আমরা জানতে পারছি না। conversion from paddy to rice. এই সম্পর্কেই বলছি। আমি সরাসরিভাবে খাদ্যমন্ত্রীর কাছে জানতে চাই আপনাদের রাইস মিলিং ইন্ডাস্ট্রিগুলোর এক্সপানশন সম্বন্ধে সরকারের নীতি কি এবং একজিসটিং যে হাসকিং মিলগুলো আছে, যেগুলো কিছুটা লাইসেন্সড কিছুটা আন-লাইসেন্সড, সে সম্পর্কে আপনারা কিছুটা সংশোধন করেছেন, অ্যামেন্ডমেন্ট করেছেন রাইস মিলিং ইন্ডাস্ট্রি অ্যাক্ট। আপনারা আজকে কি সিদ্ধান্ত নিয়েছেন সেটা আমরা জানতে পারছি না। একই প্রকারে কো-অপারেটিভ সেক্টারের সঙ্গে আপনাদের সম্পর্ক কি হবে, এক্তিয়ারের সম্পর্ক কি হবে—সে সম্বন্ধে আমরা কিন্তু জানতে পারি নি। কারণ দীর্ঘদিনের একটা দ্বন্দ, একটা ডিসপিউট এই কো-অপরেটিভ সেক্টারের সঙ্গে এফ সি আইয়ের আছে এতে রাজ্য সরকার চুপ করে থাকতে পারে না। এই দ্বন্দ প্রিভেল করে আছে। আমি মনে করি মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় একথা জানেন।

[4-35 — 4-45 P.M.]

ফুড কর্পোরেশনের কথা বলতে গেলে আর একটা কথা বলতে হয়। মোটামুটি রাজ্য সরকারি কর্মচারিদের ডেপুটেশনের একটা ব্যবস্থা হয়েছে। তাদের সার্ভিস কনডিশনের একটা ব্যবস্থা করার জন্য আপনারা একটা পে কমিশন ফর দি স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ করে দিয়েছেন। service conditions of F.C.I. employees and service condition of the deputationist এর মধ্যে যদি একটা গ্রস ডিফারেন্স হয় তাদের মধ্যে সার্ভিসের যদি পার্থক্য দেখা দেয় তার মধ্যে যদি একটা সমতা না থাকে তাহলে একটা টেনশনের সৃষ্টি হয়। এই সম্বন্ধে নিশ্চয় মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন। মাননীয় খাদ্য মন্ত্রী ৭৮টি কেস ধরেছেন ভেজাল তেল অ্যাডালটারেশন ইত্যাদির জন্য। আজকে তেলের দাম বেড়ে যাবার জন্য গুণগত মান কোয়ালিটি নিম্নগামী হয়েছে, অ্যাডালটারেশন বেড়েছে। সেখানে টেকিং অব স্যাম্পলস যে মেশিনারি আছে পাবলিক হেলথ ডিপার্টমেন্টে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনে যেসব হেলথ ডিপার্টমেন্ট আছে তাদের এক্সপানশনের কথা আপনি ভাবছেন কিনা। আজকে জনজীবন অ্যাডালটারেশন সহ্য করতে পারছে না, নানা রকম উদ্ভট রোগ দেখা দিয়েছে। সেইজন্য শুধু প্রাইস লেভেল ঠিক করলে হবে না, মূল্যমান স্থায়ীকরণ করলে হবে না ফেয়ার ডিসস্ট্রিবিশন, করলেই হবে না ফেয়ার কোয়ালিটি অ্যাসিওর হচ্ছে কিনা সেদিকেও নজর দিতে হবে। সেইজন্য প্রাক্তন কেন্দ্রীয় সরকার তৎকালীন কংগ্রেস সরকার একটা নিয়ম করেছিল যে

প্রতিটি প্যাকেটে জিনিসের প্রাইস, কোয়ানটিটি, কোয়ালিটি এসব লিখে রাখতে হবে। আজকে খাদ্য মন্ত্রীর কাছ থেকে সরাসরি জানতে চাইছি কোয়ালিটি কোয়ানটিটি অ্যান্ড প্রাইস অ্যাসিওর করার জন্য তিনি বর্তমানে কি ব্যবস্থা নিয়েছেন? পৃথিবীর অনেক দেশ এগিয়ে গিয়েছে। আপনি এই কোয়ালিটি কোয়ানটিটি অ্যান্ড প্রাইস সোরস ঠিক রাখার জন্য আপনি কোনও মেশিনারি কথা চিন্তা করছেন কিনা? টু কিপ এ চেক অন মার্কেট রেস্ট অ্যান্ড সাপ্লাই সম্বন্ধে ওমবুডসম্যান কিনা। বণ্টনের সঙ্গে সঙ্গে মালের কোয়ালিটি ঠিক আছে কিনা, অ্যাডালটারেশন হচ্ছে কিনা এই সমস্ত ঠিক হওয়া দরকার। এই সম্বন্ধে অন্য কোনও ব্যবস্থা আদার দ্যান স্যানেটারি ইনস্পেক্টার এই লাইনে আপনি কোনও চিন্তা করছেন কিনা। এটা আজকে প্রয়োজন আছে। আজকে স্যানেটারি ইনস্পেক্টাররা একটা স্যাম্পল পরীক্ষা করে অনেক দেরিতে সেটা কোর্টে নিয়ে যায় তারপর শাস্তির কথা। এতে যে ঠিক কাজ হতে পারে তা আমার ধারণা নেই। এ দিকে আপনি কিছু চিন্তা করছেন কিনা। কারণ এটার প্রয়োজন আছে। ক্রমবর্ধমান মূল্য বৃদ্ধি এবং জিনিসের ঘাটতি এই এবং এই পরিবেশে জনজীবন অতিষ্ট হয়ে উঠেছে। এদিকে একটু কন্ট্রোল রাখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রোডাকশন বাড়লে জিনিসের দাম কমে। কিন্তু প্রোডাকশন কমে গেলে জিনিসের দাম মানুষের নাগালের বাইরে চলে যায়। আদার দ্যান ফুড গ্রেনস যেমন সল্ট এটা একটা ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন এই রকম যেসব জিনিস রয়েছে কনজিউমার গুডস সেগুলি এ রাজ্যে বাড়াবার চেষ্টা করতে হবে। এই সব জিনিসের প্রোডাকশন বাড়ে যাতে বাড়ে তার জন্য সহানুভূতির সঙ্গে চিন্তা করে ঠিক করতে হবে। অবশ্য আদার ফাক্টরস আছে এই সব জিনিস প্রোডাকশন বাড়াবার ব্যাপারে। কিন্তু তা সত্ত্বেও এই সব ব্যাপারে রাজ্য সরকারকে দায়িত্ব নিতে হবে। মানুষের যেসব এশেনসিয়াল কমোডিটিজ রয়েছে এবং তার যে ঘাটতি রয়েছে সেই ঘাটতি পূরণের কি কথা আপনারা ভাবছেন সে কথা স্পষ্টভাবে জানতে চাই। নুন তেল সাবান এই সব জিনিস অ্যাবসলিউটলি অন ট্রেডারস ছেড়ে দেওয়া যায় না। আর একটি প্রবণতা আমরা লক্ষ্য করেছি বাজার দর বাড়ার ফলে ইন সাম আইটেমস, ইন সাম প্লেসের তার প্রোডাকশনের চেয়ে ট্রেডিং মোর প্রফিটেবল হয়ে দাঁড়িয়েছে। এটা আমাদের পক্ষে মারাত্মক। আজকে মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয় যে কথাগুলি বলেছেন, এইকথাগুলির উপর তাকে বলতে চাই যে কেন্দ্রীয় জনতা সরকারের জনবিরোধী নীতি, তার সহযোগী রাজ্য বামফ্রন্ট সরকারের ভ্রান্ত এবং নিষ্ক্রিয় নীতির জন্য, মুনাফাবাজ ট্রেডারসদের তোয়াজের জন্য আজকে জন-জীবনকে অতিষ্ঠ করে তুলেছে। আপনারা যাতে এই ব্যবস্থা গ্রহণ না করেন তার জন্য কমপ্লাসেন্সি রাখবেন না যে মানুষ সহযোগিতা করেছে আপনি গোড়ায় কোথায় আলোচনা করছেন? সেখানে শুধু আপনাদের জানাতে চাই তিনি গোড়ায় ৫০ এর মন্বন্তর-এর কথা বলেছেন। আমরা জানি তদানীন্তন মার্কসীয় দলগুলি তৎকালীন ব্রিটিশ প্রভুদের সঙ্গে হাত মিলিয়ে ম্যান মেড ফেমিন সৃষ্টি করেছিল। আজকে উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপানোর চেষ্টা হয়েছে। তাই যে অপরাধ হাউসের কাছে সমাজের আপনারা করেছেন তার হাত থেকে পার পাবেন না। সেই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই সরকারের ভ্রান্ত খাদ্য নীতির জন্য, ভ্রান্ত সংগ্রহ নীতির জন্য এবং এই সরকারের মুনাফাবাজ, ট্রেডারস, হোডার্স স্মাগলারদের সঙ্গে আনহোলি আঁতাদের বিরুদ্ধে এবং ফ্রন্ট সরকারের খাদ্যনীতি এই এশেনসিয়াল কমোডিটিজ জনস্বার্থের পরিপন্থী এবং খাদ্যনীতি পরিপূর্ণ

ব্যর্থতার জন্য এই বাজেটের আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। স্যার, আমাদের এই মোশনগুলি টেকেন অ্যাজ মুভড বলে ধরে নিয়েছেন?

**মিঃ ডেপুটি স্পিকার:** অল দি মোশনস আর টেকেন অ্যাজ মুভড।

**ডাঃ জয়নাল আবেদিন:** থ্যাংক ইউ স্যার।

**শ্রী কৃষ্ণদাস রায়:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় খাদ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন সেই বাজেট ভাষণের মধ্যে তিনি অনেক কথা বলেছেন। তার মধ্যে মূল্যবান কথা হল তিনি আমাদের পশ্চিমবাংলার লোকদের জন্য অত্যন্ত চিন্তিত এবং যতটা সম্ভব করবার তিনি করেছেন এবং আরও কিছু করবার চেষ্টা করছেন। স্যার, উনি যতটা করবার চেষ্টা করছেন এবং করবেন বলে বলছেন আজকে উনি আমাদের সামনে যে আশার আলো উপস্থিত করেছেন গত বাজেট অধিবেশনের ওঁর ভাষণ পড়লেই বোঝা যায়—তখন উনি ১০টি ক্ষেত্রে নীতি সংযোজিত করেছিলেন খাদ্য সরবরাহ এবং খাদ্য সংগ্রহ নীতি একটি মূল্যে পর্যবসিত হবে এবং যে সংগ্রহ তার মূল নীতির উপর ভিত্তি স্বরূপ হয়ে দাঁড়াবে। এখন সেইগুলি যদি পরিষ্কার করে দেখা যায় তাহলে দেখা যাবে তার সেই নীতি সম্পূর্ণ ভ্রান্ত হয়েছে, ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। স্যার, আজকে ডাল, তেল, নুন ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম যে ভাবে উর্ধ্বগতির দিকে যাচ্ছে—এটা তিনি নিজেও স্বীকার করছেন। কাজেই গ্রামাঞ্চলে তিনি কি ভাবে সরবরাহ করবেন তার কোনও রূপরেখা আমাদের দিতে পারেন নি। গ্রামাঞ্চলের উর্ধ্বগতির মোকাবিলা তিনি কিভাবে করবেন তার কোনও রূপরেখা আমাদের দিতে পারেন নি। সেইজন্য তিনি জনসাধারণের সাহায্য চাইছেন বলছেন। এখন জনসাধারণের সাহায্য তিনি কিভাবে চান সেটা কিন্তু এখানে ব্যাখ্যা করে বলেন নি এবং জনসাধারণ কিভাবে তাকে সাহয্য করবে এই ব্যপরে, সেটাও তিনি বলেন নি।

[4-45 — 4-55 P.M.]

আজকে যে দ্রব্যমূল্যের উর্ধ্বগতি হচ্ছে এর একমাত্র কারণ হিসাবে তিনি নিজেই স্বীকার করেছেন যে একচেটিয়া পুঁজিপতিদের যে চক্রান্ত সেই চক্রান্ত সমাজজীবনে বাসা বেঁধেছে এবং তার ফলেই দ্রব্যমূল্যের উর্ধ্বগতি হয়েছে। কিন্তু এই জিনিসগুলিতো একসঙ্গে আসে নি। এবং এগুলি রোধের জন্য উনি কোনও রকম সুব্যবস্থার কথা তার বাজেট ভাষণে রাখতে পারেন নি। তারপর উনি ফুড প্রকিওরমেন্টের কথা বলেছেন। স্যার, ফুড প্রকিওরমেন্টের ব্যাপারে উনি একটু আগেই বলেছেন, খবরের কাগজে যেটা বেরিয়েছে সেটা সত্য নয়। ধরে নিলাম সত্য নয়, কিন্তু এই ফুড পলিসি এবং প্রকিওরমেন্টকে সুষ্ঠুভাবে রূপায়ণের জন্য ওর যে দপ্তর সেই দপ্তর কি ঠিকভাবে কাজ করেছিল? যথাসময় কি যারা লেভি হোল্ডার তাদের উপর নোটিশ জারি হয়েছিল? যথা সময় কি যারা এই ফুড প্রকিওরমেন্ট করবেন তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল? এইসব কথা উনি এড়িয়ে গিয়েছেন। তারপর স্যার, ডিসট্রেস সেলের ব্যাপারে আসা যাক। আমাদের পশ্চিমবাংলায় এই ডিসট্রেস সেলটা হয় অগ্রহায়ণ মাসের ১৫ তারিখ থেকে পৌষ মাসের ১৫ তারিখ পর্যন্ত। এই সরকার ডিসট্রেস সেলের সময় ফড়িয়াদের সাহায্য করেছে। সেখানে ফড়িয়া সংগ্রহ করেছে বেশি এবং তাতে চাষীরা

কম মূল্য পেয়েছে। গ্রামবাংলার সঙ্গে যারা যুক্ত আছেন তারা নিশ্চয় একথা স্বীকার করবেন যে, যথাসময় গভর্নমেন্ট ক্রয় কেন্দ্র স্থাপন করতে পারতেন বা ক্রয় কেন্দ্র অনুমোদন করতে পারতেন তাহলে এই দুর্দশা নিশ্চয় গ্রামের লোকেদের হত না। তারপর স্যার, এই ক্রয় কেন্দ্র কারা খুলবে সে সম্বন্ধে উনি গতবারে বলেছিলেন, যারা ধড়িবাজ লোক, যারা কালোবাজারি তাদের আমরা দেব না। কিন্তু উনি কি সেই প্রতিশ্রুতি রাখতে পেরেছেন? এবারেও আমরা দেখেছি, সেই সমস্ত লোকরাই ক্রয়কেন্দ্রগুলির মালিক হয়েছে। তারা তো কিনতে চাইবে না, তারা মিল মালিকদের স্বার্থেই কিনতে চাইবে না সেটা আমরা জানি। উনি কিন্তু সেই ব্যবস্থা রোধ করতে পারেন নি এবং তিনি সুকৌশলে সেই প্রসঙ্গটা এড়িয়ে গিয়েছেন। আজকে যে খাদ্য সংগ্রহ ব্যর্থ হয়েছে সেটা আর ঢাকবার উপায় নেই। স্যার, সমস্ত স্তরেই যদি প্রশাসনিক অদক্ষতা থাকে বা সমস্ত স্তরে প্রশাসনে যে সব কর্মচারিরা আছেন তারা যদি ওর সঙ্গে অসহযোগিতামূলক ব্যবস্থা করেন তাহলে ওর খাদ্য নীতি সফল হবে কি করে? এ বিষয়ে আমি ওকে গভীরভাবে চিন্তা ভাবনা করতে অনুরোধ করব। এবং বলব একেবারে নিচের স্তর পর্যন্ত যেভাবে চলছে তাতে সেখানে তার নির্দেশ কোনও মতেই পালন হচ্ছে বলে আমার মনে হয়না। উনি বক্তৃতায় বলেছেন, উৎপাদকদের কাছ থেকে উনি লেভি সংগ্রহ করবেন। কিন্তু উৎপাদকদের কাছ থেকে উনি লেভি সংগ্রহ করতে পেরেছেন কি? স্যার আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, এ পর্যন্ত যেটুকু লেভি আদায় হয়েছে তা ঐ মধ্যবিত্ত শ্রেণীর কাছ থেকে। যারা জোতদার শ্রেণী তাদের কাছে থেকে লেভি আদায়ের কোনও সুব্যবস্থাই হয়নি। কেন হয়নি? হয়নি তার কারণ, তারা আপনাদের পক্ষপুটে থেকে লেভি ফাঁকি দেবার সুযোগ নিয়েছে। আজকে এসব তো ওকে বুঝতে হবে। উনি খোঁজ নিয়ে দেখবেন, আমাদের কথা সত্য বলে প্রমাণিত হয় কিনা যে, যেহেতু লেভির নোটিশ তাড়াতাড়ি ধার্য হয়নি সেইহেতু লেভি আদায়ে অব্যবস্থা দেখা দিয়েছে। তারপর যে সমস্ত ডি পি এজেন্ট নিয়োগ করা হয়েছে তাদের সম্বন্ধে কয়েকটি কথা বলব। এদের ক্যারিং কস্ট সম্বন্ধে বিশেষ কোনও নজর দেওয়া হয়নি। স্যার, ৬.৬৩ পয়সা একটা দিন মজুরকে দিতে হয় সেখানে ডি পি এজেন্টদের ধান গাড়িতে করে বয়ে আনার জন্য মাত্র ৩৭ পয়সা কুইন্ট্যাল পিছু দেওয়া হয়। এই ব্যাপারে তাদের যে অসুবিধা রয়েছে বা তাদের মনের মধ্যে এই নিয়ে যে একটা অসন্তোষ রয়েছে এর প্রতি লক্ষ্য করলে এবং তার সুরাহা করলে আমার মনে হয় আপনাদের লেভি সংগ্রহ করার পক্ষে সুবিধা হবে। স্যার, খবরের কাগজে যা বেরিয়েছে যদি ধরেও নিই সেটা অসত্য তাহলেও কিন্তু এটা সত্য যে ৩ লক্ষ টন চাল যেটা সংগৃহীত হবে বলে এবারে কথা হয়েছিল তারমধ্যে আজকে মার্চ মাসের দ্বিতীয় সপ্তাহে মাত্র ১ লক্ষ ৮০ হাজার টন সংগৃহীত হয়েছে—এটা নিশ্চয় যথেষ্ট নয় এবং এরজন্য কোনও বাহবাও মাননীয় খাদ্যমন্ত্রী দাবি করতে পারেন না। আর এই সংগ্রহ যেটা হয়েছে সেটাও হয়েছে মিলের কাছ থেকে। ফড়িয়াদের হাত থেকে ওরা যেমন ছোট কৃষকদের রক্ষা করতে পারেন নি তেমনি মধ্যবিত্ত কৃষকদেরও রক্ষা করতে পারেন নি, সেখানে কম দামে ধান চাল বিকিয়েছে। এই অবস্থায় যদি ওরা বলেন, আমরা সকলের জন্য সুব্যবস্থা করেছি, তাদের জন্য আমাদের প্রাণ দরদে কাঁদছে তাদের যাতে আরও ভাল হয় তারজন্য আমরা চেষ্টা করব তাহলে সে কথা কি আমাদের মেনে নিতে হবে? সে কথা যদি বলা হয় তাহলে সেটা কি ঠিক কথা বলা হবে?

আর একটা কথা বলি, গতবারের বক্তৃতায় উনি বলেছিলেন যে রেশন কার্ড আমরা সকলে পাব। রেশন কার্ডের জন্য আমাদের বিরোধীপক্ষের থেকে তখন অনেকে বলেছিলেন যে গ্রামাঞ্চলে তাড়াতাড়ি রেশন কার্ড বিলি করার ব্যবস্থা করুন এবং গরিব শ্রেণীর মানুষ যাতে সেগুলো তাড়াতাড়ি পায় তার জন্য ব্যবস্থা করুন। তাতে উনি বলেছিলেন যে সেই ব্যবস্থা করবেন। কিন্তু আজও আপনার দপ্তরে খোঁজ নিয়ে দেখেছেন কি যে গ্রামের লোক রেশন কার্ড পেয়েছেন কি না? আজও গ্রামের লোকেরা রেশন কার্ড পায়নি। একটা রেশন কার্ডের জন্য প্রত্যেক সময়ে দেখা যাচ্ছে একজন ব্যক্তিকে দশ বার করে ওদের অফিসারদের কাছে যেতে হচ্ছে। সেই জন্য সেই সময় বলেছিলাম যে রেশন কার্ড বিলির ব্যবস্থা করুন কিন্তু আজ পর্যন্ত সেই রেশন কার্ড উনি দিতে পারেন নি। অতএব যে সরবরাহ হবে, আমরা যে সেখানে পাব—আবার বলছেন যে পারিবারিক রেশন কার্ড দেবেন, সেটা তুলে দিয়ে ব্যক্তিগত রেশন কার্ড দেবেন। যেখানে পারিবারিক রেশন কার্ড হাজার হাজার লোক পায় না সেখানে ব্যক্তিগত রেশন দেবার যে পরিকল্পনা সেটা আরও কঠিন জিনিস এবং তাতে আরও কঠিন সমস্যা দেখা দেবে। সে জন্য ওর যে দপ্তর সেটাকে গিয়ার আপ করা দরকার এবং দপ্তরের মধ্যে কোথায় ত্রুটি আছে সেটা আগে দেখুন। তারপর চিনির কথা বলেছেন। উনি বলেছেন যে ২ শত গ্রাম করে চিনি দেবেন। এখানে বাম সরকারের এম এল এ-রা আছেন, তারা কি বলতে পারেন যে গ্রামাঞ্চলে ২ শত গ্রাম করে চিনি পাচ্ছে? সেখানে যদিও বা চিনি পায় ১৫০ গ্রাম করে তার মধ্যে আবার শতকরা ৯০ ভাগ দিয়ে ৯০ পারসেন্ট কেটে রাখার ব্যবস্থা আছে। তাহলে আমরা চিনি পেলাম কোথায়? সপ্তাহে যাদের ২৫০ গ্রাম করে হয় তাদের চিনি মিলতে মিলতে দেরি হয়ে যায় রেশন দোকানে যেতে। কাজেই তাও তারা পান না। গ্রামবাংলার এই অসুবিধার কথা আপনার মনে জাগ্রত হোক এই নিবেদন আমি আপনার কাছে রাখছি। তারপর যেটা আমাদের নিত্য প্রয়োজনীয় জিনিস, সেই নুনের কথা বলেছেন যে এখনও হয়নি। আপনি খেয়াল রাখবেন, ১৯৬৪ সালে যখন খাদ্য আন্দোলন হয় এবং ১৯৬৭ সালে যখন আপনারা সরকারের আসনে তখন তো এই সব কথা বলেন নি? আপনাদের ভাষণ আমি দেখেছি, তখন বলা হয়েছে, আমাদের এখানে হোক বা না হোক, উনি খাদ্য মন্ত্রী আছেন, অতএব খাদ্য দিতে হবে। এই কথা কি বলা হয়নি? ১৯৬৪ সাল যখন প্রফুল্লচন্দ্র সেন ছিলেন তখন তাঁকে বলতে দেন নি, তখন বলেছেন, আগে খাদ্য দাও। কিন্তু আজকে অপনারা বলছেন এখনও হয়নি। হোক বা না হোক এটা পশ্চিমবাংলার জনগণ জানতে চায়না, এটা আপনাদের দায়িত্ব। এটা মন্ত্রিসভার দায়িত্ব যে পশ্চিমবাংলার জনসাধারণকে কম দামে নুন সরবরাহ করা। আজকে যেখানে ১০ পয়সা, ২০ পয়সা করে নুন কিনতাম সেখানে ৭০ থেকে ৮০ পয়সা করে নুনের দাম হয়েছে। তাহলে কি এই সরকার দাবি করবেন যে আমরা সুষ্ঠুভাবে এই ব্যবস্থা চালাচ্ছি? আমরা সুষ্ঠুভাবে দেশের লোককে রাখছি? এ কথা কি তারা বলতে পারবেন? ডাল, তেল ইত্যাদি এই সব জিনিসের উর্ধ্বগতির কথা আলোচিত হয়েছে। আমি বলব যে পল্লীগ্রামে তেল ১০ টাকা দরে কোথাও পাওয়া যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি যে আপনি এমন একটা জায়গা যদি দেখিয়ে দিতে পারেন যে ১০ টাকা করে পাওয়া যাচ্ছে তাহলে আমি আপনার কাছে অনুগৃহীত হব। ১০ টাকা দরে তো দুরের কথা ১৮ টাকা দরেও পাওয়া যাচ্ছে না। আপনি বলছেন রেপসিড তেল আমরা গ্রাম পর্যন্ত পাব। কিন্তু গ্রামে রেপসিড

তেলে এখনও পর্যন্ত পৌঁছায়নি। যতক্ষণে রেপসিড তেল গ্রামে পৌঁছবে, ততক্ষণ আমরা থাকবো কি না সেটা চিন্তার কথা। রেপসিড তেল আপনি একশ গ্রাম, দেড়শ গ্রাম করে দেবেন ফ্যামিলি কার্ডের মাধ্যমে— মাননীয় অধ্যক্ষ মহাশয়, বণ্টন ব্যবস্থা কিভাবে পরিমাণ নিশ্চিত করছেন, যে ব্যবস্থার মাধ্যমে আজকে আমরা পল্লীগ্রামে রেপসিড তেল পেতে পারি। মন্ত্রী মহাশয় অ্যাসিওর করেছেন যে ৭।। টাকায় রেপসিড তেল দেবেন এবং আমরা সেটা পাব। কিন্তু উনি শুধু বলেছেন যে গ্রামাঞ্চলে যাচ্ছে, কিন্তু গ্রামাঞ্চলের মানুষ সেটা কি করে পাবে, সেটা যদি উল্লেখ করতেন তাহলে আমরা বুঝতাম। সেটা কি কো-অপারেটিভ সিস্টেমের মাধ্যমে হবে বা মডিফায়েড রেশনিং এর মাধ্যমে হবে বা অন্য কিছুর মাধ্যমে এই তেল সরবরাহ হবে, সেই কথাটা আজকে চিন্তা করা দরকার।

আজকে কেরোসিন তেলের দাম বেড়েছে। উনি জানেন কি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে। এর ফলে আজকে মানুষের অবস্থা দুর্বিষহ হয়ে উঠেছে। এই অবস্থার মধ্যে পল্লীগ্রামের মানুষকে জীবন-যাপন করতে হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব, এগুলি তিনি একটু অনুধাবন করুন। বিরোধী পক্ষ থেকে আমরা বললেই ধরে নিতে হবে যে এসব কথার কোনও সার নেই, যুক্তি নেই? তবে আমি একটি ব্যাপারে খাদ্যমন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি যে, তার যে প্রশাসন আছে, সেই প্রশাসন অত্যন্ত দুর্নীতিপূর্ণ এবং স্বজনপোষণে ভরা। এই অচল প্রশাসন নিয়ে তিনি পশ্চিমবঙ্গের জনসাধারণের কোনও উপকার করতে পারবেন কিনা, আমার জানা নেই। সেই জন্য তিনি যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন এই অচল দুর্নীতি পূর্ণ প্রশাসনকে পরিচালনা করবার জন্য সেই ব্যয়-বরাদ্দের দাবির আমি সম্পূর্ণ বিরোধিতা করছি এবং আমার অনুমোদন জ্ঞাপন করছি।

[4-55 — 5-05 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমার একটি প্রিভিলেজের প্রশ্ন আছে। আমরা জানতে পারলাম যে, আগামীকাল শনিবারও বিধানসভার অধিবেশন বসছে। সাধারণত সোমবার থেকে শুক্রবার পর্যন্ত অ্যাসেম্বলি চালু থাকে। তারপর শনি এবং রবিবার আমরা আমাদের যে যার কেন্দ্রে যাই এবং সেখানে আমাদের নানা রকম কাজকর্ম থাকে সেগুলি ঐ দুদিনে করতে হয়। কিন্তু এখানে দেখছি শনিবারেও বিধানসভা বসছে। ফলে আমাদের প্রিভিলেজ নষ্ট হচ্ছে। বর্তমান মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু ১৯৫২ সালে এবিষয়ে একটি প্রিভিলেজের প্রশ্ন এই হাউসে তুলেছিলেন।

**Mr. Deputy Speaker :** Let the report be placed before the House. Then you may raise that point.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, আমাদের কাছে প্রোগ্রাম এসেছে এবং তাতে দেখছি শনিবারে হাউস হচ্ছে। আমি যা বলছিলাম, ১৯৫২ সালে অনারেবল মেম্বার জ্যোতি বসু একটা পয়েন্ট অফ প্রিভিলেজ তুলে বলেছিলেন, "On a point of privilege, Sir, My second point of privilege is that the House should not sit tomorrow. To-morrow is a Saturday and it inconveniences as to a great extent if, unless there are very special reasons the House sits on Saturday. I

think as a rule we should not sit on Saturdays". স্যার, এটা আমাদের কথা নয়, বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর কথা। তিনি যখন বিরোধী দলে ছিলেন, তখন একথা বলেছিলেন। আজকে তিনি মুখ্যমন্ত্রী হয়েছেন। তিনি অন্তত এটা নিশ্চয়ই মেনে নেবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হাউস কবে বসবে, আর কবে বসবে না, সেটা বিজনেস অ্যাডভাইসারি কমিটি ঠিক করে। এবং বিজনেস অ্যাডভাইসারি কমিটির রিপোর্ট অ্যাডপ্ট হয়ে গিয়েছে। তারপর আপনি যেটা পড়লেন তার মধ্যেই এশেনসিয়াল কথাটি আছে। এখন বাজেট সেশন চলছে, তারা এটাকে এশেনসিয়াল মনে করেছেন। We are in the midst of the Budget session. বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আপনাদের রিপ্রেজেনটিটিভও ছিলেন এবং তাদের রিপোর্ট হাউস অ্যাডপ্ট করেছে। সুতরাং এর উপরে, কোনও পয়েন্ট অফ প্রিভিলেজ হতে পারে না। I have given my ruling, there cannot be any discussion on my ruling.

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন সেই ব্যয়-বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি দুচারটি কথা নিবেদন করব। আমাদের খাদ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় একথা বলেছেন যে, যখন আমরা পশ্চিমবঙ্গের খাদ্য সমস্যা নিয়ে আলোচনা করছি তখন একথা মনে রাখতে হবে যে, এই পশ্চিমবাংলায় এখন আমাদের ২০ লক্ষ মেট্রিক টন খাদ্য ঘাটতি রয়েছে। এই ঘাটতি রয়েছে। কিন্তু এই ঘাটতির দায়িত্ব যে বামফ্রন্ট সরকার ৮ মাস আগে ক্ষমতায় এসেছেন তাদের উপর চাপিয়ে দিয়ে দোষারোপ করলে হবে না। এই দায়িত্ব আমাদের কংগ্রেসি বন্ধুদের নিতে হবে। এবং আজকে যারা কংগ্রেস ছেড়ে জনতা পার্টিতে যোগ দিয়েছেন, তাদেরও নিতে হবে। আমরা জানি পৃথিবীতে যে বিভিন্ন খাদ্যাঞ্চল রয়েছে—ধরুন, আমেরিকায় প্রেইরি অঞ্চল, সোভিয়েতের ইউক্রেন অঞ্চলে, ভারতের সিন্ধু গাঙ্গেয় উপত্যকা, ইউরোপের রাইন ও ডানিয়ুব নদীর অববাহিকা, অস্ট্রেলিয়ার মারে-ডার্লিং নদীর অববাহিকা। আমাদের খাদ্যাঞ্চলগুলির মধ্যে সিন্ধু-গাঙ্গেয় উপত্যকা অত্যন্ত উর্বর, যার ফলে এখানে শস্য অত্যন্ত বেশি হয়। তা সত্ত্বেও আমাদের দেশে খাদ্য-ঘাটতি রয়ে যাচ্ছে। এর কারণ কি? এর কারণ কংগ্রেস সরকারের পরিকল্পনার অভাব। সেইজন্য পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত ২০ লক্ষ মেট্রিক টন খাদ্য ঘাটতি রয়েছে। তাসত্ত্বেও গত ৩০ বছর ধরে একটানা কংগ্রেস সরকার যে পরিকল্পনা নিয়েছিল তারফলে এখন পর্যন্ত ২০ লক্ষ মেট্রিক টন খাদ্য ঘাটতি আছে। গোটা ভারতবর্ষ নিয়ে যদি আলোচনা না করি শুধু পশ্চিমবাংলায় আমরা যে কোনও খাদ্যনীতি গ্রহণ করি না কেন তা মোকাবিলা করা যাবে না। আজকে শুধু পশ্চিমবাংলায় নয় গোটা ভারতবর্ষ তথা অঙ্গ রাজ্যগুলোর দিকে যদি তাকাই তাহলে দেখা যাবে খাদ্য সম্পূর্ণ নির্ভর করছে প্রাকৃতিক খেয়াল-খুশির উপর যেটা খাদ্যমন্ত্রী মহাশয় এখানে উল্লেখ করেছেন। ১৯৭৭-৭৮ সালে গোটা ভারতবর্ষে ১২ কোটি ১০ লক্ষ টন খাদ্য হয়েছে। এটা খুব ভাল ফলন হয়েছে কারণ এবারে বর্ষা খুব ভাল হয়েছে। তাছাড়া আমরা আগেও দেখেছিলাম ভাল হয়েছিল। যেমন ১৯৭৫-৭৬ সালে ১১ কোটি ৮০ লক্ষ টন হয়েছিল। ১৯৭৬-৭৭ সালে ১০ কোটি ১০ লক্ষ টন হয়েছিল। কিন্তু খাদ্যের ফলন আগামী দিনে কমে যেতে পারে এবং তখন নির্ভর করবে এই যে কম খাদ্য সেই কম খাদ্য কিভাবে সুষমভাবে বন্টন করা যায় তার উপর খাদ্য সঙ্কট

নির্ভর করবে। আজকে পশ্চিমবঙ্গ সরকারকে অত্যন্ত সীমাবদ্ধতার মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে তার কারণ আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকার সমস্ত চাল চলাচলের উপর থেকে বিধি নিষেধ উঠিয়ে দিয়েছেন। এই উঠিয়ে দেবার পরীক্ষা আগেও হয়েছিল যেকথা জনতা পার্টির সদস্য স্বীকার করেছেন। ১৯৫৪ সালে তৎকালীন কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী রফি আহমেদ কিদোয়াই কর্ডনিং তুলে দিয়েছিলেন কিন্তু তার ফল কি হয়েছিল তা আপনারা সকলেই জানেন। পরবর্তী সময়ে এটার পরিবর্তন করে পুনরায় কর্ডনিং চালু করা হয়েছিল। কারণ সুষ্ঠুভাবে যদি বণ্টন না হয় তাহলে সমস্ত ধান-চাল ব্যবসায়ী এবং মুনাফাবাজদের হাতে চলে যাবে এবং তারা রীতিমতো সেই ধান-চালের দাম নিয়ন্ত্রিত করবে। এই অভিজ্ঞতা আমাদের হয়েছে। ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার গদিতে আসীন ছিলেন তখন ধানের সুষম বণ্টনের ফলে এমন একটি পরিবেশ সৃষ্টি হয়েছিল যাতে করে ধান-চালের দাম বাড়েনি। এবারে সীমাবদ্ধতার মধ্যে ধান চাল আটকে রাখা হয়েছে। এবারে সংগ্রহ ১ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন হয়েছে এবং এই সংগ্রহ নিয়ে তুলনা করা হয়েছে যে প্রফুল্লচন্দ্র সেন যখন ছিলেন তখন অনেক বেশি সংগ্রহ করা হয়েছিল। আমি এখানে বলি প্রফুল্লচন্দ্র সেনের আমলে কর্ডনিং ছিল। বামপন্থী সরকারের মন্ত্রী নিজেই বলেছেন যে সংগ্রহ করতে গেলে কর্ডনিং করতে হবে। উদ্বৃত্ত জেলায় কর্ডনিং করে অভ্যন্তরীণ সংগ্রহ করতে হবে। পশ্চিমবঙ্গে অনেক বেশি সংগ্রহ করা যেত কিন্তু তা সম্ভব হয়নি। গত বছর সম্ভব হয়েছে তার কারণ অভ্যন্তরীণ সংগ্রহ হয়েছে। এবারে সম্পূর্ণ দায়িত্ব নিতে হবে কেন্দ্রীয় সরকারকে। আমরা জানি পার্টিশনের আগে যতটুকু জমিতে পাট উৎপন্ন হত এখন সেটা বৃদ্ধি পেয়ে গেছে। তারফলে আজ বহু ধানী জমি পাটের জমিতে পরিণত হয়েছে। এরফলে ধানের যে ফলন হতে পারত তা হয়নি। সেইজন্য সম্পূর্ণ দায়িত্ব আজকে কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এই ধান চালের উপর যে বিধি নিষেধ ছিল সেটা আরোপিত না হয় তাহলে পরে অনিবার্যভাবেই ভারতবর্ষে খাদ্য সঙ্কট দেখা দেবে যেটা বিগত কংগ্রেস আমলে দেখা দিয়েছিল। আজকে জনতা পার্টি কেন্দ্রীয় সরকারের গদিতে আছেন কিন্তু তারা এখন পর্যন্ত এই ব্যাপারে যে নীতি অনুসরণ করছেন সেই নীতি পুঁজিপতিদের স্বার্থে নীতি যা কংগ্রেস সরকার গত ৩০ বছর ধরে অনুসরণ করেছিল।

[5-05 — 5-15 P.M.]

সেই নীতির অনিবার্য ফলন আমাদের সঙ্কট এবং জিনিসপত্রের দাম বাড়ছে। কেন্দ্রীয় সরকার তার বাজেটের সমীক্ষায় একথা স্বীকার করেছেন পাইকারি ব্যবসার ক্ষেত্রে যেখানে দাম কম হচ্ছে এবং খুচরো যারা কিনছে সেই তুলনায় দাম পড়ছে অনেক। এই নীতির যদি পরিবর্তন না হয় তাহলে কিছু হবে না। সেইজন্য পশ্চিমবঙ্গ সরকার সীমাবদ্ধতার মধ্যেও চেষ্টা করছেন যাতে বণ্টনের মধ্য দিয়ে জিনিসপত্রের দাম কামানো যায়। সেই হিসাবে তেল, ডাল, ইত্যাদি ভোজ্য পণ্যের একটা সাপ্লাই রেখে দিয়ে তারা বাজার নিয়ন্ত্রণ করবার চেষ্টা করছেন। সারা ভারতবর্ষ ব্যাপী করলে ভাল হত। সেইজন্য আমরা দাবি করেছিলাম ১০টা জিনিসের দাম নিয়ন্ত্রণ করুন। ১০টাকা সরষের তেলের দাম বেঁধে দেওয়া হল যেটা ভারতবর্ষের আর কোথাও করা হল না। অতএব সত্যিকারের নিয়ন্ত্রণ ব্যবস্থা যদি চালু করা হয় তাহলে সঙ্কট দূর হবে এবং জিনিসপত্রের দাম কম হবে জনতা পার্টি এইসব কথা কিন্তু বললেন

না, কেন্দ্রীয় বাজেটে চিনির দাম ১৫ পয়সা বাড়ানো হল, এর ফলে চিনিকলের মালিকদের নীট লাভ হল ৫০ কোটি টাকা। তারপর যখন অভ্যন্তরীণ উৎপাদন শুল্কের হার কমানো হল তখন আমরা দেখলাম চিনির খুচরা ক্রেতা লাভবান হল না, ৫০ কোটি টাকা বড় বড় চিনির ব্যবসায়ীদের কাছে চলে গেল। এই নিয়ে জনতা পার্টির কেউ কিছু বললেন না সুতরাং সমস্যার সমাধান করতে গেলে আমাদের ঐক্যবদ্ধ ভাবে তা করতে হবে অনেক সময় শোনা যায় খারাপ চাল দেওয়া হচ্ছে। এই চাল এফ সি আই সংগ্রহ করেন এবং তার মান নির্ধারণ করে কেন্দ্রীয় সরকার। পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকার উভয়ের দুরকম মান আছে, পশ্চিমবঙ্গ সরকারের মান যদি কেন্দ্রীয় সরকার ও এফ সি আই গ্রহণ করে তাহলে ভাল হয়, সুতরাং র‍্যাশনে চালের মান উন্নতির বিষয়ে আমাদের দলমত নির্বিশেষে দাবি করা উচিত। অর্থাৎ পশ্চিমবাংলার মানুষ সিদ্ধ চাল চায় সেটা কেন সরবরাহ করা হবে না? অন্যান্য প্রদেশের সঙ্গে এ বিষয়ে অলোচনা করতে হবে এবং কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে দায়িত্ব নিতে হবে যে ৫০,৬০,৭০ ভাগ আস্তে আস্তে বাড়িয়ে সিদ্ধ চালের পরিমাণ বাড়াতে হবে। অর্থাৎ পশ্চিমবাংলার মানুষের ফুড হ্যাবিট অনুযায়ী যদি চাল সরবরাহ করতে পারি তাহলে সেদিকে আমাদের চেষ্টা করা উচিত। অনেক প্রশ্ন হয়েছে কাদের লেভি আওতা থেকে বাদ দেওয়া হল? আপনারা জানেন, সেচ এলাকায় ৬ একর এবং অসেচ এলাকায় ১০ একর পর্যন্ত ছাড় আছে। আমরা মনে করি মাঝারি কৃষকের কাছ থেকে কোনওরকমে লেভি করা, চাষীর কাছ থেকে লেভি নয়।

[5-15 — 5-25 P.M.]

আমাদের কর্মসূচির মধ্যে আছে চাষীর কাছ থেকে লেভি নয়, জোতদারদের কাছ থেকে লেভি আদায় করতে হবে। পশ্চিমবাংলার কৃষক সমাজ এই প্রথম লেভির জুলুম থেকে রেহাই পেল। এর ফলেই ১ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন খাদ্য সংগৃহীত হয়েছে। এখানে আমরা দেখছি ডিসট্রেস সেলের তাদের দুটাকা করে বোনাস দেবার ব্যবস্থা হয়েছে যাতে গরিব মানুষ যে অভাবে ফল বিক্রি করতে আসছে তাতে দুটাকা করে বেশি পেতে পারে। এই রকম ভরতুকির ব্যবস্থা অনেক জায়গায় আছে। গমের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। চালের বিষয়ে সেই দাবি খাদ্যমন্ত্রী রেখেছেন। এই বিষয়ে যতটা রিলিফ দিতে পারা যায় সেটা করা হবে। এই দিক থেকে গ্রামের মানুষের চাল ও চিনির বরাদ্দ কিভাবে আরেকটু বেশি বাড়ানো যায় সেটা চিন্তা করতে হবে। আমাদের লিমিটেড রিসোর্সের মধ্যে কাজ করতে হচ্ছে বলে এখানে গঠনমূলক সমালোচনা হলে ভাল হত। পশ্চিমবাংলার মানুষ ৩০ বছরে বার বার খাদ্য নিয়ে আন্দোলন করেছে। প্রফুল্ল বাবু যখন খাদ্যমন্ত্রী ছিলেন তখন লোককে কাঁচকলা খাও বলতেন তাঁর নাম কাঁচকলা মন্ত্রী হয়েছিল। ১৯৫৯ সালে তাঁর আমলে খাদ্যের দাবিতে হাজার হাজার মানুষ যখন কলকাতায় এসেছিল তখন তাদের উপরে পুলিশ নির্বিচারে গুলি চালিয়ে ৮০ জন মানুষকে হত্যা করেছিল। সিদ্ধার্থ রায়ের আমলে দেখেছি তিনি যখন বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা করছিলেন কোনও মানুষকে অনাহারে মরতে দেওয়া হবে না, তখন গ্রামবাংলার বহু মানুষকে অনাহারে মরতে হয়েছে। ১৯৭৪ সালে বিভিন্ন জেলায় জেলায়, ব্লকে ব্লকে খাদ্য আন্দোলন সংগঠিত হয়েছে এবং কলকাতায় লক্ষ লক্ষ মানুষ সেদিন ভুখা মিছিলের সামিল হয়েছিলেন। আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে এবং কৃষক

সমাজও এই অবস্থা উপলব্ধি করতে পেরেছে। আমরা জানি আমাদের এখন ঘাটতি আছে এবং এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের উপর আমাদের নির্ভর করতে হয়। পশ্চিমবাংলায় ৩০ লক্ষ যে ঘাটতি তার জন্য কংগ্রেস আমলে কিছু বেশি দেওয়া হয়েছিল, বামফ্রন্ট বা যুক্তফ্রন্ট থাকলে কিছু কম দেওয়া হয়, কিন্তু পশ্চিমবাংলার যা প্রয়োজন সেই খাদ্য কেন্দ্রীয় সরকার কেন দেবেন না এটা উপলব্ধি করতে হবে। সেদিন কাশীবাবু ১৪৪ ধারা কেন হয়েছে এ সম্বন্ধে অনেক কথা বললেন কিন্তু পশ্চিমবাংলাকে মারাত্মক প্রস্তাব কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন তা যদি গ্রহণ করা হত তাহলে অবস্থা আরও ভয়াবহ হত। অর্থাৎ এখানে বিধিবদ্ধ রেশনিং তুলে দেবার কথা হয়েছিল। এটা যদি হত তাহলে চোরকারবারীরা দারুণ লাভবান হত, এবং তাদের হাতে পশ্চিমবাংলার মানুষকে তুলে দেওয়া হত। সেই জিনিসটা পশ্চিমবঙ্গ সরকার প্রতিরোধ করতে পেরেছেন। সেই হিসাবেই অবাধ ধানচালের চলন আমরা গ্রহণ করতে পারিনি। ভারতবর্ষ পশ্চিমবাংলায় এই জিনিস অনেকবার পরীক্ষিত হয়েছে সুতরাং এ বিষয়ে আমাদের ভেবেচিন্তে দেখতে হবে এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম যাতে কমে তারজন্য সংগ্রাম করতে হবে। কেন্দ্রীয় সরকার দুকোটি টন খাদ্য মজুত রেখেছেন। এই খাদ্য মজুত নিঃসন্দেহে দরকার যাতে অভাবের সময় আরও সেই মজুত খাদ্য কাজে লাগতে পারি। সেই রকম কেন্দ্রীয় সরকার যাতে বিভিন্ন সময় বিভিন্ন জায়গা থেকে খাদ্য সংগ্রহ করেন কেন্দ্রীয় সরকারের কাছে সেই দাবি জানানো দরকার। এই দাবি যদি সম্মিলিতভাবে গোটা বিধানসভার পক্ষ থেকে, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ মিলে, কেন্দ্রীয় সরকারের কাছে জানাতে পারি তাহলে পশ্চিমবঙ্গ আগামী দিনে কিছুটা খাদ্যের দিক থেকে এগোতে পারবে। এই কথা বলে মাননীয় খাদ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্টিয়ারিং কমিটির নেতৃত্বে প্রায় ২ হাজার সরকারি কর্মচারি বিধানসভার চত্বরের বাইরে অপেক্ষা করছেন। আমি আপনার মারফত মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি তিনি যেন যারা বাইরে আছেন, বিধানসভা অভিযান করেছেন, তাদের কাছে গিয়ে তাদের অর্থনৈতিক দাবি-দাওয়া সম্পর্কে কিছু বক্তব্য রাখেন, এই দাবি আমি আপনার মারফত পেশ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য মন্ত্রী আমাদের সামনে খাদ্য দপ্তরের যে বাজেট রেখেছেন তা সমর্থন করে আমি আমার কিছু বক্তব্য রাখছি। আমরা জানি আমাদের পশ্চিমবঙ্গে বাংলাদেশ ভাগ হওয়ার পর থেকে খাদ্যে ঘাটতি আছে এবং সেই ঘাটতির পরিমাণ খাদ্য মন্ত্রী বলেছেন ২০ লক্ষ টন দাঁড়িয়েছে। এই ঘাটতি যদি মেটাতে হয় তাহলে দুটো পথ আছে—একটা পথ হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গে খাদ্য দ্রব্যের উৎপাদন বাড়ানো, আর একটা পথ হচ্ছে অন্য রাজ্য থেকে বাকি যে চাহিদা থাকবে সেটা আনা। খাদ্য উৎপাদন বাড়াবার ক্ষেত্রে আমাদের কৃষি দপ্তরের সঙ্গে যদি যোগাযোগ না রাখা যায়, কৃষি উৎপাদন পদ্ধতি যদি সঠিকভাবে গ্রহণ না করা যায় তাহলে আমাদের ঘাটতি পূরণ করা সম্ভব নয়। সেজন্য প্রাথমিক কাজ হবে আমাদের পশ্চিমবঙ্গে যে ১৩৬ লক্ষ একর আকর্ষণীয় জমি আছে সেই জমিতে যেখানে একটা ফসল ফলছে সেখানে যাতে দুটো ফসল ফলানো যায় তার ব্যবস্থা করতে হবে। যেসব চাষীর, ভাগচাষী, ক্ষেত মজুর, ছোট ছোট চাষী সার

সেচ প্রভৃতির অভাবে ভালভাবে চাষ করতে পারছে না তাদের দিয়ে কিভাবে চাষ করাতে পারা যায় সেদিকে লক্ষ্য দিতে হবে। যে জমি সরকারের উপর ন্যাস্ত হয়েছে সেই জমি কিভাবে বণ্টন করে আরও চাষের পরিমাণ বাড়ানো যায় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। তা যদি করতে পারি তাহলে খাদ্য দ্রব্যের যে ঘাটতি আছে সেটা খানিকটা পূরণ করা সম্ভব হবে। কিন্তু তা সত্ত্বেও একটা রাজ্যে সমস্ত জিনিসের উৎপাদন হয় না, সেজন্য অন্য রাজ্য থেকে আমাদের কিছু জিনিস আনতে হবে। আমাদের ধারণা ছিল মূল খাদ্যের দাম যদি কম থাকে তাহলে অন্যান্য খাদ্য দ্রব্যের দাম বেশি উপরে উঠে না। কিন্তু একটা জিনিস দেখা গেল মূল খাদ্য চালের দর ২ টাকা কিলো থাকলেও তেলের দর উঠে যাচ্ছে ২০ টাকায়, আলু পেঁয়াজ প্রভৃতির দর উঠে যাচ্ছে। মাঝে মাঝে এক একটা জিনিসের দর উঠে যাচ্ছে যদিও চালের দর এক জায়গায় রয়ে গেছে। অর্থনীতিতে এই একটা জিনিস আমরা লক্ষ্য করেছি। তার কারণ হচ্ছে আজকে খাদ্য দ্রব্যের উপর মজুতদারি এসেছে।

তারা মাঝখানে এসে সেই কাঁচামাল কিনে নিয়ে গোডাউনে হিমঘরে রাখে এবং বাজারে কৃত্রিম চাহিদা সৃষ্টি করে, বাজারে জিনিসের দাম উঁচু করে ফেলে এবং সেইজন্যই এরকম অবস্থা চলছে। তারপর চালের দাম কম, গমের দাম কম অথচ পিঁয়াজ ৩ টাকা দামে বিক্রি হচ্ছে। বিভিন্ন রাজ্য থেকে যেটা আমদানি হয় সেটা হয় ব্যবসায়ীদের মারফত এবং তার ফলে দেখা যায় এখানকার এবং ওখানকার ব্যবসায়ীদের মধ্যে একটা যোগাযোগ সৃষ্টি হয় এবং তারাই বাজার নিয়ন্ত্রণ করে এবং সেখানে সরকারের পক্ষে কিছুই করা সম্ভব নয়। তবে সরকারের তরফ থেকে চেষ্টা করতে হবে যে সমস্ত খাদ্যদ্রব্য আমাদের এখানে আসে সেটাকে কিভাবে সরকারের তরফ থেকে নিয়ন্ত্রণ করা যায়। আমরা খবরের কাগজে দেখছি প্রচুর ডাল এসেছে চিৎপুর ইয়ার্ডে অথচ ব্যবসায়ীরা সেই মাল ছাড়াচ্ছে না। কাপড় লক্ষ লক্ষ বেল এসেছে অথচ ব্যবসায়ীরা সেটা ছাড়াচ্ছে না অর্থাৎ দেখা যাচ্ছে ব্যবসায়ীরা রেলওয়ে ইয়ার্ডে মাল মজুত করে রেখে দিচ্ছে। ডাল এবং অন্যান্য জিনিসপত্র যেগুলো সাপ্লাই ডিপার্টমেন্টের অধীনে রয়েছে সেক্ষেত্রে ব্যবসায়ীরা এরকম করছে। আমাদের এখানে সর্ষের তেলের কেজি ১৬ টাকা, অথচ রেলওয়ে গোডাউনে মাল পড়ে রয়েছে। কাজেই এই সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিস যেগুলো রয়েছে তার নিয়ন্ত্রণের ভার সরকারকে নিতে হবে। তারপর, আমার বক্তব্য হচ্ছে গ্রামে এই যে ৭৫ গ্রাম চিনি দেবার ব্যবস্থা রয়েছে এটা বাড়ানো দরকার। নুনের দাম যেভাবে বেড়ে চলেছে তাতে আমাদের রাজ্যে নুন তৈরি করবার ব্যবস্থা করা উচিত। আমরা শুনেছি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে দিঘায় একটা নুনের কারখানা তৈরি করছে। আমি আশা করি এই নুনের কারখানা যাতে শীঘ্রই স্থাপিত হয় তারজন্য সরকার চেষ্টা করবেন এবং বাংলাদেশের মানুষ যাতে সস্তায় নুন পায় তার ব্যবস্থা করবেন। একথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, খাদ্যমন্ত্রীর বাজেট আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি। একসময় এই খাদ্য নিয়ে যেমন বাক বিতণ্ডা হত আজকের খাদ্যমন্ত্রীর সেই অবস্থা নেই। বিরোধী পক্ষ অ্যাসেম্বলি কাঁপিয়ে বক্তব্য রাখবেন সেই অবস্থা আর নেই। আজকে তাদের বক্তব্য নিস্তেজ কারণ খাদ্য ব্যবস্থা সম্পূর্ণ পরিবর্তন হয়েছে। এই অ্যাসেম্বলিতে

একসময় খাদ্যমন্ত্রীকে কাঁচকলা, গামছা ইত্যাদি দেখানো হয়েছে, কিন্তু আজকে সেইসব উক্তির অবসান হয়েছে। আমরা একসময় খাদ্য আন্দোলন করেছি, জেলে গিয়েছি, গুলি খেয়ে মানুষ মরেছে, নুরুল ইসলাম কেরোসিনের ব্যাপার নিয়ে প্রাণ দিয়েছে। কিন্তু আজকে বিরোধীদল কোনও বক্তব্য রাখতে পারছেনা। স্যার, আমাদের মুর্শিদাবাদ জেলা হচ্ছে ঘাটতি অঞ্চল, কিন্তু আমাদের কান্দি মহকুমা বাড়তি অঞ্চল। আমরা দেখছি এই খাদ্যের ব্যাপারে পাড়াগাঁয় এবং শহরের লোক দুভাগে বিভক্ত হয়ে গেছে। শহরের লোক মনে করছে পাড়াগাঁ-এর লোকেরা মাল লুকিয়ে রেখেছে, লেভি দিচ্ছেনা এবং তার ফলে আমরা রেশন পাচ্ছিনা। আর যারা কর্ডনের ভেতরে রয়েছে তারা আবার অল্প দামে ধান বিক্রি করতে বাধ্য হচ্ছে কারণ ধান যখন ওঠে তখন ডি পি এজেন্টরা ধান কেনে না। কর্ডন এলাকায় যে সমস্ত চাষী ধান উৎপাদন করে সেটা তারা বাজারদরে বিক্রি করতে পারছে না। তারপর আপনারা লেভি করেছেন ৬ একর এবং ৭ একর—আমি এতটা ছাড় দেবার বিরোধী। আমরা যদি ৩ একরের উপর করি তাহলে ভাল হয়। কর্ডনের ভেতর যারা রয়েছে তাদের ক্ষেত্রে দেখছি ধান যখন ওঠে তখন তারা সেটা সস্তাদরে বিক্রি করতে বাধ্য হয় এবং মিল মালিকরা সেই ধান কিনে নেয়।

[5-25 — 5-35 P.M.]

আমি দুঃখের সঙ্গে বলছি মাননীয় খাদ্যমন্ত্রীর লেভিটা সম্পূর্ণ মিলমালিকদের উপর নির্ভরশীল কর্ডন হওয়ার ফলে মিলমালিকরা ধান কেনার সুযোগ পায়, লেভি আমাদের স্বয়ং সম্পূর্ণ নয়, আমরা মিলমালিকের উপর নির্ভরশীল। মিল যদি ৫ হাজার টন কেন দুই হাজার টন খাতায় দেখায় তিন হাজার টন খাতার বাহিরে থাকে এবং আপনাকে যে ৫০ শতাংশ লেভি দেয় সেটা দুই হাজার টনের উপর দেয়। এই লেভি ধরার ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি লেভি প্রথাকে পরিবর্তন করার কথা বলছি। আপনি লেভি করুন কিন্তু কর্ডন ছেড়ে দিন—এই কর্ডনের জন্য কতকগুলি দুর্নীতিবাজ, চোরাকারবারী সৃষ্টি হচ্ছে, আপনি দেখুন কর্ডন না থাকলে এই জিনিস হয় না। চাষীর উপর নির্ভর করুন। আপনি রেশন কার্ড সম্বন্ধে আশার কথা শুনিয়েছেন। গ্রামের লোক রেশন কার্ড পায় না, ফলে তাদের রেশন কার্ড নেই। ১৯৫৮ সালে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল তখন অ্যাসেসমেন্ট লিস্ট হয়েছিল এই ২০ বছর আগে অ্যাসেসমেন্ট লিস্ট হয়েছিল—যে ছেলে তখন জন্মায়নি তার এখন ২০ বছর বয়স, আবার অনেক লোক মারাও গিয়েছে, আবার বহু লোক জন্ম গ্রহণ করেছে কিন্তু রেশন কার্ডের কোনও পরিবর্তন হয় নি। আপনি বলছেন নামে নামে রেশন কার্ড করে দেব এবং যে কোনও লোক যে কোনও দিন রেশন তুলতে পারবে। আমি বলতে চাই পাড়াগাঁয়তে এটা সম্ভব হবে কিনা জানি না, আমরা কিন্তু করতে পারিনি। কারণ পাঁড়াগায়ে রেশন ডিলার সমবায়ে হিসাবনিকাশ করে বুধবারে ডি ও পায় শুক্রবারে মাল তুলে, শনিবার আর রবিবার বিক্রি করে আবার সোমবারে হিসাব করে। প্রত্যেকদিন রেশন দেবারমতো অবস্থা নয়, আমরা বহু চেষ্টা করে দেখেছি করতে পারিনি। কলকাতায় ট্রাকে করে মাল আসে সেখানে প্রতিদিন দোকান খোলা রাখতে পারে কিন্তু পাড়াগাঁয়ের দোকানদার প্রতিদিন দোকান খোলা রাখতে পারে না। অমি অনুরোধ করব যে আপনি দ্রুত রেশন কার্ডের ব্যবস্থা করুন। কিছুদিন পূর্বে পশ্চিমদিনাজপুরে ২০ হাজার লোক মিছিল করে রেশন কার্ডের দাবি জানিয়েছিল কিন্তু আজ

পর্যন্ত তারা রেশন কার্ড পায়নি। আমি সেজন্য বলছি স্টেট ট্রেডিং করতে হবে। আজকে ডালের ঘাটতি আছে, আমরা যদি ডালের উৎপাদন বাড়াতে না পারি তাহলে ডাল হবে না। আমি আপনার সঙ্গে একমত নই, কলাই-এর ডালের চাহিদা নাই এই কথা আমি স্বীকার করি না। আমরা কলাই ডালের দেশের লোক, আমাদের দেশে কলাই ডালের যথেষ্ট চাহিদা আছে। কলকাতার লোকেরা কলাই ডাল খায় না। আমরা ধানের মধ্যে কলাই-এর চাষ মিশ্র ফসল হিসাবে কলাই-এর চাষ করতে পারি—আমরা যদি একটা সেচ পাই আমন ধানের জমিতে প্রচুর তিল উৎপাদন করতে পারি, প্রচুর ডাল উৎপাদন করতে পারি। কাজেই সেচের ব্যবস্থা করুন তাহলে আমরা তেলে এবং ডালে স্বয়ং সম্পূর্ণ হতে পারব। তারপর আপনি বলেছেন চিনি গ্রামে ৭৫ গ্রাম দেবেন আর কলকাতা শহরে ২০০ গ্রাম করে দেবেন—এই নীতি নিয়েছেন, পাড়াগাঁয়ে এবং কলকাতায় সমান দৃষ্টিভঙ্গি নিতে হবে। এ না করলে বামফ্রন্ট সরকারের সুনাম নষ্ট হবে। আরেকটা কথা বলতে চাই আপনারা হাসকিং মিল বন্ধ করবার চেষ্টা করছেন, লিমিটেড লোকের মধ্যে হাসকিং মিল রাখার ফলে ধান ভানাই এর খরচ ক্রমশ বেড়ে যাচ্ছে। আপনারা লোককে কেন সুযোগ দেবেন না যদি তারা পারে তাহলে তারা ব্যবসা করতে পারে। হাসকিংকে কেন্দ্রীভূত করার যে নীতি তাতে চোরাবাজার বাড়বে, আজকে এই ব্যাপারে আমি আপনার সঙ্গে একমত নই। আরেকটা ব্যাপারে আমি খুব দুঃখ পেলাম যে আপনি ভূষি সম্বন্ধে কিছু বলেন নি। ভূষি নিয়ে কংগ্রেস আমলে লাখ লাখ টাকা উড়ে গেল, ভূষি আজকে কোথায়, ভূষি মাল হয়ে যায় সে সম্বন্ধে আপনারা কি ভাবছেন সেটা অনুগ্রহ করে বলবেন। এই কয়টি কথা বলে আমি এই বাজেটকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, কয়েক শত কৃষক তারা তাদের দাবি দাওয়া নিয়ে এসেছে বামফ্রন্ট সরকারের কাছে তাদের দাবি জানাতে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে মন্ত্রীরা কেউ তাদের সঙ্গে দেখা করুন।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এখানে যে খাদ্য দপ্তরের ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। সেটা হল এই যে, খাদ্য এমন একটা জিনিস যে যেকোনও সভ্য সরকার, গণতান্ত্রিক সরকারের প্রধান দায়িত্ব এবং কর্তব্য দেশের মানুষের খাওয়া পরার দায়িত্ব নেওয়া। সেদিক থেকে দেখতে গেলে পরে আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে, সুতরাং এই দিকটা আমাদের অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে দেখতে হবে। আমি বলতে চাই যে, আমাদের দেশে যে উৎপাদন হয় সেই উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখি যে এখনও প্রকৃতির উপর অনেকখানি আমাদের নির্ভর করে চলতে হয়। যে বৎসরে উপযুক্ত সময়ে বর্ষা আসে সেই বৎসরে চাষ ভাল হয় আবার যে বৎসরে অত্যধিক বা অনাবৃষ্টি হয় সেবারে ফসল ফলে না এই হচ্ছে অবস্থা এখানে। এই দেশে যদি উৎপাদন প্রচুর পরিমাণে হয় তাহলেও এই উৎপাদনের সঙ্গে বণ্টন ব্যবস্থা যদি সুষ্ঠুভাবে না গড়ে তোলা যায় এবং সরকার থেকে যদি এই বণ্টন ব্যবস্থাকে নির্দিষ্ট করে না দেন তাহলে দেশে যতই উৎপাদন বৃদ্ধি ঘটুক না কেন, বণ্টন ব্যবস্থা দুর্বল হলে এবং সেটা যদি পুরোপুরি সরকারি নিয়ন্ত্রণের দ্বারা পরিচালিত না হয় তাহলে দেশের মানুষ খেতে পাবে না। আমার দীর্ঘদিনের অভিজ্ঞতা এবং বামফ্রন্ট

সরকারের যারা শরিকদল আছেন তারাও এই পশ্চিমবঙ্গের মাটিতে প্রতি বৎসর বিভিন্ন সময়ে, কংগ্রেসের সময়েও দেখেছি, খাদ্য সঙ্কট যখন তীব্রতর হয়েছিল, প্রতিটা নিত্য প্রয়োজনীয় জিনিসের অভাব হয়েছিল তারজন্য আমরা এবং বামফ্রন্ট সরকারে বিভিন্ন দলে আজকে যারা সরকার পক্ষে আছে সবাই মিলে খাদ্য সঙ্কটের সমাধানের জন্য কংগ্রেসের বিরুদ্ধে তীব্রতর সংগ্রাম সাধারণ মানুষকে নিয়ে করেছিলাম। সেই ১৯৫৯ সালের খাদ্য আন্দোলনের কথা স্মরণ করা যায় যেদিন প্রফুল্ল সেন তার খাদ্যনীতির দ্বারা গোটা দেশের খাদ্যকে মজুতদারদের হাতে তুলে দিয়েছিলেন তার বিরুদ্ধে দেশের মানুষ আন্দালন করেছিল এবং মানুষ প্রাণও দিয়েছিল। তাই আমার বক্তব্য বর্তমান পুঁজিবাদী ব্যবস্থা এবং রাষ্ট্র কাঠামোর মধ্যে সীমিত ক্ষমতা এবং সীমিত কতকগুলি ব্যবস্থার মধ্যে একটা রাজ্য সরকারের পক্ষে খাদ্য সমস্যা সমাধান করা নিশ্চয়ই দুরুহ কাজ সেকথা আমরা স্বীকার করি কিন্তু যে কোনও গণতান্ত্রিক সরকার, প্রশাসনিক ব্যবস্থার মধ্যে সরবরাহ ও বণ্টন ব্যবস্থাকে সুনির্দিষ্ট করতে পারে। কিন্তু যদি সরকার সেখানে সুনির্দিষ্ট সরবরাহ ব্যবস্থা না নেন, কেবলমাত্র লেভি বা মজুতদারদের উপরেই যদি দায়িত্ব ছেড়ে দেন তাহলে খাদ্য সঙ্কট আসবে।

খাদ্যনীতির ক্ষেত্রে একটা বামফ্রন্ট সরকারের নীতি আর বিগত দিনের কংগ্রেস সরকারের নীতির মধ্যে কোনও পার্থক্য দেখছি না। এখানে খাদ্যমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিলেন তার মধ্যে আমরা দেখেছি বিগত কংগ্রেস সরকারের যে খাদ্যনীতি সেই খাদ্যনীতির সঙ্গে বামফ্রন্ট সরকারের খাদ্যনীতি মূলগত কোনও পার্থক্য নেই। কংগ্রেসও এই লেভি প্রথার মাধ্যমে দেশ থেকে খাদ্য সংগ্রহ করতে চেয়েছিলেন, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারও সেই লেভি পদ্ধতির মধ্যে দিয়ে খাদ্য সংগ্রহ করবার চেষ্টা করছেন, এবং আরও আশ্চর্যের বিষয় যে বামফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী এই লেভির লক্ষ্যমাত্রা পর্যন্ত নির্ধারণ করলেন না। এখানে বলেছেন যে আমরা ৩০ বিঘা অসেচ এলাকার জমির মালিকদের লেভিমুক্ত করেছি। কিন্তু আমাদের দীর্ঘ দিনের অভিজ্ঞতায় জানি যে এই লেভির হাত থেকে ফাঁকি দেবার জন্য বড় বড় চাষীরা জমি ভাঙ্গতে ভাঙ্গতে বিভিন্ন লোকের নামে জমি ৩০ বিঘা নিচে নামিয়ে এনেছে। সেক্ষেত্রে লেভির তালিকা যদি আমরা দেখি প্রতিটি ব্লকে ব্লকে দেখা যাবে বড় বড় চাষী যারা লেভি দিতে পারে, জোতদার, তারা লেভিমুক্ত হয়ে গিয়েছে। আর যারা গরিব চাষী বা অল্প জমির চাষী, অতটা ধান্দাবাজ নয়, তাদের বেশির ভাগ লেভির তালিকার মধ্যে পড়ে গিয়েছে। আবার সংগ্রহ করবার ব্যবস্থা নেই। এখানে ডিপি এজেন্টদের কথা বলা হয়েছে, সেই ডি পি এজেন্টদের নিযুক্ত করার ক্ষেত্রে বলা হয়েছিল যে প্রত্যেকটি এম এল এ-র সঙ্গে যোগাযোগ করে ডি পি এজেন্টদের নাম ঠিক করা হবে।

[5-35 — 5-45 P.M.]

ডি পি এজেন্ট আছে কি নেই আমরা জানি না। হাউসের সদস্যদের আজকে একথা বলবেন। তাই দেখা গেছে অভাবের সময় গরিব চাষীর ধান বিক্রি করতে হয়, সরকার যে দাম নির্ধারণ করে দিয়েছে, ৮০ টাকা আর ডিসট্রেস সেল ২ টাকা, ৮২ টাকা যা পেতে পারত তা পায়নি। গরিব চাষীদের অভাবের সময়ে ধান বিক্রি করার প্রয়োজেন হয়, কিন্তু ডি পি এজেন্ট না থাকার ফলে, সরকারি ব্যবস্থা না থাকার ফলে সেই ধান গরিব চাষীরা

কম দামে বিক্রি করতে বাধ্য হয়েছে। বাঁকুড়াতে এবং পুরুলিয়াতে ৩০/৪০ টাকা কুইন্টাল দরে মহাজনের লোকেরা ধান কিনে নিয়েছে। তাই আমরা দেখলাম সরকার যেটুকু ধান পেয়েছেন এই ডিসট্রেস সেল অভাবের অংশ বা মিলের অংশ, তাই সরকারের খাদ্যনীতি ব্যর্থতায় পর্যবসিত হতে বাধ্য। এই সময়ে জিনিসপত্রের দাম বেড়ে গেল, নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেড়ে গেল, শীতকালে সব্জীর দাম বেড়ে গেল, মূল্যনিয়ন্ত্রণের কথা বললে মন্ত্রী মহাশয় বললেন মূল্য নিয়ন্ত্রণ করলে যোগান কমে যাবে। শীতের সময়ে এইভাবে শাক সব্জীর দাম বেড়ে যেতে কখনও দেখিনি। এই সরকার ক্ষমতায় আসার পর রেশনের মাধ্যমে যে চাল দিচ্ছেন, সেই চাল অত্যন্ত নিম্নমানের, মন্ত্রী মহাশয় বললেন অন্য কোনও চাল সরবরাহ করা যাবে না। তিনি আরও বলেছেন বর্তমান অবস্থায় জিনিসপত্রের দাম কমানো যাবে না, খাদ্যমন্ত্রী প্রত্যেকটি ক্ষেত্রে 'না' দিয়ে শুরু করেছেন এখানে দেখতে পাচ্ছি তিনি এখানে যে কতকগুলি কথা বলেছেন তা থেকে বামফ্রন্ট সরকারের চরিত্র কি? খাদ্য নীতি কি? বুঝা যাচ্ছে না। এদের নীতির সঙ্গে কংগ্রেসি নীতির কোনও পার্থক্য নেই। আমি দেখতে পাচ্ছি তার বক্তৃতা শূন্য একটি কুম্ভ, বাগাড়ম্বর ছাড়া কিছু নয়, এই হচ্ছে খাদ্যমন্ত্রীর অবস্থা। চোরাকারবারী মজুতদারদের পোয়া বারো মন্ত্রী বলেছেন তিনি অসহায়, মুষ্টিমেয় চোরাকারবারী ব্যবস্থা বানচাল করে দেবে, তাদের সংগঠন সরকার থেকেও শক্তিশালী। বামফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী এই যে স্টেটমেন্ট দিলেন তাতে পরোক্ষভাবে চোরাকাবারীদেরই এবং মজুতদারদেরই মদত দিলেন এশেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট দিয়ে জিনিসপত্রের দাম নিয়ন্ত্রণ করে চোরাকারবারীদের এবং মজুতদারদের বিরুদ্ধে শাস্তিমূলক এবং দৃষ্টান্তমূলক কোনও ব্যবস্থা নিয়েছেন একথা তিনি বলতে পারবেন না, বামফ্রন্ট সরকার পরোক্ষভাবে এই মজুতদার, চোরাকারবারীদের কাছে মাথা বিকিয়ে দিয়েছেন, তা না হলে এমন খাদ্যনীতি নিয়ে এসেছেন যার মধ্যে দিয়ে চোরাকারবারী এবং মজুতদারদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করার কোনও ব্যবস্থা নেই। আমি এই খাদ্যনীতির মধ্যে দেখতে পাচ্ছি কংগ্রেসি আমলের খাদ্যনীতি, যা পূর্বেই ছিল এখনও তাই আছে, সারা পশ্চিমবাংলার মানুষকে চোরাকারবারী এবং মজুতদারদের হাতের উপর ছেড়ে দেওয়া হচ্ছে, তাদের উপরই নির্ভর করতে হচ্ছে। এটাই আমি দেখছি বিগত দিনে সামান্যতম জিনিসপত্রের অভাবে, জিনিসপত্রের দাম বৃদ্ধির জন্য সাধারণ মানুষকে আন্দোলনের পথে আমরা সংগঠিত করেছিলাম আজকে, সে পথ কোথায়? আজকে তারা চোরাকারবারী মুনাফাখোরদের কাছে আত্ম সমপর্ন করে, তাদেরই প্রতিনিধিত্ব করছেন এবং খাদ্যমন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বক্তৃতা দিলেন তাতে এই কথাগুলিই ঘোষণা করেছেন, যার মধ্যে দিয়ে বিগ বিগ টক করে গেছেন, তিনি টকেটিভ মেশিনে পরিণত হয়েছেন, খাদ্যমন্ত্রীর খাদ্যনীতি সম্পর্কে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী খাদ্যের ব্যাপারে ব্যয় বরাদ্দের যে বাজেট রেখেছেন, আমি তা সমর্থন করি এবং সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের পশ্চিমবাংলায় এবারকার বাজেটে সরকার যে খাদ্য বক্তৃতা রেখেছেন, তার মধ্যে দেখা গেল আমরা খাদ্য সমস্যার সমাধান করতে গেলে, পশ্চিমবঙ্গ সরকারের খাদ্যনীতির সঙ্গে কেন্দ্রীয় সরকারে খাদ্যনীতি এমনভাবে জড়িয়ে রয়েছে যে, নীতিগত ভাবেই পশ্চিমবঙ্গ সরকারকে কেন্দ্রীয় সরকারের কাছে অবিরাম উপস্থিত হতে হচ্ছে। এটা একটা

মস্তবড় ব্যাপার। আমাদের পশ্চিমবাংলার জনগণ এই ব্যাপারটা যদি অবহিত হন তাহলে আগামী দিনে খাদ্য সঙ্কটের সময় জনগণের হাতে খাদ্য পৌঁছবে। কারণ আমরা দেখেছি বিগত বৎসরগুলিতে এবং বিশেষ করে একটা বছর দেখেছিলাম ১৯৫৯ সালে এবং তার আগে এবং তার পরেও খাদ্য আন্দালন করতে হয়েছিল এবং বামপন্থী দলগুলির বক্তব্য ছিল সরকারকে খাদ্য সমস্যার সমাধান করতে হবে। এই নিয়ে বারে বারে আন্দোলন হয়েছিল এবং ১৯৫৯ সালে হাজার হাজার মানুষ দাবি জানাতে এসেছিল। মানুষের উপর গুলি চালানো হয়েছিল সেদিন এবং সেদিন সরকারের একজন নেতৃস্থানীয় ব্যক্তি ছিলেন শ্রী প্রফুল্ল চন্দ্র সেন। আজকে সেকথা আমরা ভুলি নি। সেকথা বার বার মনে হচ্ছে বিশেষ করে এই কারণে যে বামফ্রন্টের সরকার আছে। এইবার এই বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যেও জনগণকে খাদ্য সরবরাহের ব্যবস্থা নিয়েছিল, মানুষকে খাদ্য জুগিয়েছিল নিল পিরিয়ডের সময়। তাই গ্রামের মানুষ বলছে এইবার দেখলাম একটা সরকার আছে যারা সাধারণ মানুষের জন্য করে। তারা বলছে, এতদিন ছিল দু' দিন কাজ করলে এক দিন খেতে পেতাম, দু' দিনের রোজগারে এক দিন সংসার চলতো। এবার সরকারের নীতি ছিল একদিন কাজ করলে দু' দিন খেতে পায়। সরকারের নীতি ছিল কলকাতা শহরে রেশনে চালের বরাদ্দ বাড়িয়ে দেওয়া। তার ফলে গ্রাম থেকে শহরে চাল আসা কমে গিয়েছিল। তার ফলে কলকাতায় চালের বিক্রি কমে গিয়েছিল। গ্রামের লোকেদের সুবিধা হয়েছিল। কলকাতায় যে বিধিবদ্ধ রেশন এলাকা আছে তার সঙ্গে এক কোটি মানুষ জড়িত রয়েছে। পশ্চিমবাংলার গ্রামের মানুষের খাদ্যের সমস্যার সমাধান করতে হলে একটা মূল কথা হল বিরাট শহর—যেমন দুর্গাপুর, আসানসোল, রানিগঞ্জ, কলকাতা এইসব বিধিবদ্ধ রেশন এলাকায় যদি যথোপযুক্ত চাল দেওয়া হয়, ভাল চাল দেওয়া হয়, সিদ্ধ চাল দেওয়া হয়, তাহলে গ্রাম থেকে চাল এখানে আসবে না। তাহলে গ্রামের চাল-এর দর নিম্নমুখি হবে। এই সরকার সে ব্যবস্থা নিয়েছিলেন। তার ফল গ্রাম বাংলার মানুষ পেয়েছে। দ্বিতীয় গুরুত্বপূর্ণ বিষয়, এই সরকার নীতি নির্ধারণ করে ফুড ফর ওয়ার্ক করেছিলেন। খাদ্য এবং কাজের ব্যবস্থা এক সঙ্গে হয়েছিল। কেন্দ্রীয় সরকার গম দিয়েছিলেন, নিশ্চয় আমরা সেকথা স্বীকার করি। জনতা পার্টি দাবি করেন কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন বলেই এটা হয়েছে। পশ্চিমবাংলার মানুষ জানে, পশ্চিমবাংলার বিরাট এলাকা জুড়ে পাট চাষ হয়, সেই পাট চাষের জন্য যে ধান-চালের ঘাটতি মেটাতে কেন্দ্রীয় সরকারকে হবেই। পশ্চিমবাংলার ২০ কোটি টনের মতো খাদ্য ঘাটতি হয়। তার একটা কারণ হচ্ছে বিরাট এলাকা জুড়ে পাটচাষ। এই ঘাটতি পূরণ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। তাদের এটা সিদ্ধ চাল দিতেই হবে এবং এটা দেওয়া উচিত। ৩০ বছর ধরে এই সংগ্রাম কংগ্রেস করে নি। বামফ্রন্ট সরকার আসার পর এই নিয়ে সংগ্রাম হয়েছে এবং যথেষ্ট কথাবার্তা হয়েছে। যাইহোক, ফুড ফর ওয়ার্ক হওয়ার ফলে একদিন কাজ করে দু দিনের খাদ্য পেয়েছে। এটা গ্রামের ভূমিহীনদের কথা, মজুরদের কথা।

[5-45 — 5-55 P.M.]

কাজে কাজেই এই কয়েক মাসের মধ্যে এই সীমিত ক্ষমতার মধ্যে গ্রাম ও শহরের মানুষকে কিছু খেতে দেবার ব্যবস্থা করেছে এটা সকলেই জানেন। আমরা জানি বহু লোক রয়েছে যারা কম খেয়ে রয়েছে। কিন্তু এই সরকার তাদের জন্য কিছু ব্যবস্থা করেছে। এটা

একটা বলিষ্ঠ পদক্ষেপ। আগামী দিনে এই সরকার জনগণের সহযোগিতায় সে ঘাটতি পূরণ করবার চেষ্টা করবে। এইখানে প্রশ্ন উঠে কেন্দ্রীয় সরকার আমাদের এই ঘাটতি পূরণ করবে কিনা। কেন্দ্রীয় সরকার আমাদের সিদ্ধ চাল সরবরাহ করবার ব্যবস্থা করবেন কিনা ফুড কর্পোরেশন উচ্চ মানের চাল আমাদের সরবরাহ করবে কিনা। তাই সরকার তদারকি করবার জন্য একটি যৌথ কমিটি করেছেন যে ফুড কর্পোরেশনের গোডাউনে ভাল চাল আছে কিনা। এটা একটা দৃঢ় পদক্ষেপ। এই অগ্রগতিকে অস্বীকার করা যায় না। দ্বিতীয় কথা হচ্ছে খাদ্য সংগ্রহ নীতি। কেন্দ্রীয় সরকার এমন সব চাপ রাজ্য সরকারের উপর দিয়ে দিল যে সব ছেড়ে দিতে হবে। কিন্তু বামফ্রন্ট সরকার তা করতে রাজি হলেন না। যে নীতি আজকে সরকার নিয়েছেন সেই নীতি দীর্ঘ দিনের এবং পরীক্ষিত নীতি। এবং কর্ডন করতে হবে এবং নানা রকম আইনানুগ ব্যবস্থা তার জন্য নিতে হবে। কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করতে বলেছিল সেই নীতি রাজ্য সরকার গ্রহণ করেন নি। এইখানে এসে পড়ে কেন্দ্র রাজ্য সম্পর্ক। সেই ব্যাপারে আজকে একটা জটিল সমস্যার সৃষ্টি হয়েছে। এর একটা সমাধান হওয়া দরকার। কেন্দ্র রাজ্যের ঘাটতি পূরণের দায়িত্ব নেবে না অথচ অবাধে চলাফেরা করতে দিতে হবে। তাতে ঐ মুনাফাবাজ, কালোবাজারিদের লাভ হবে আর জনগণ দুর্দশার মধ্যে পড়বে। জনতা বন্ধুরা বলুন কেন্দ্রীয় সরকারকে এইভাবে নীতি নির্ধারণ করলে পশ্চিমবাংলার কি অবস্থা হত। আজকে আমাদের এই সরকার জনগণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিল সেই প্রতিশ্রুতি তারা পূরণ করেছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে চাপ সৃষ্টি করেছি যে পশ্চিমবাংলায় বিধিবদ্ধ রেশন এলাকায় যে ঘাটতি হবে তা তাদের পূরণ করতে হবে। এবং কেন্দ্রীয় সরকার সেই ঘাটতি পূরণের প্রতিশ্রুতি দিয়েছেন। আগে যে নীতিতে লেভি ধার্য হত আমরা সেই নীতি আর গ্রহণ করছি না। কংগ্রেসি বন্ধুরা লেভি সংগ্রহের ব্যাপারে অনেক কথা বললেন। আমি তার মধ্যে বিস্তৃতভাবে যাচ্ছি না। তবে যে জুলুম সাধারণ কৃষক গরিব মানুষদের উপর হত আর জোতদার জমিদাররা ফাঁক পড়ে যেত সে জিনিস আমরা আর হতে দেব না। আমরা বলেছি সাধারণ কৃষকের উপর লেভি ধার্য হবে না। আমরা বিশেষভাবে লক্ষ্য রেখেছি যাতে জোতদার জমিদার বিগ রায়ত আর ফাঁক না পড়ে। আজকে তেল ডাল মশলার যে দাম বেড়েছে তার জন্য এই সরকার কিছু করতে পারে না। আমরা কিন্তু এই দাবি রেখেছি যে এই সমস্ত জিনিস রেশন দোকান মারফত দিতে হবে। আমাদের এই কথা হয়তো গ্রামের মানুষ জানে না। কিন্তু এই বাজেট বিবৃতি যখন দেখবে গ্রামের মানুষ তখন বুঝবে আমাদের সরকারের খাদ্য নীতি কি। আমরা বলেছি যে নিত্যপ্রয়োজনীয় জিনিস রেশন দোকান মারফত দিতে হবে। আজকে আমাদের বামফ্রন্ট সরকার এ জিনিস করতে পারে না এই জিনিস করতে পারে কেন্দ্রীয় সরকার। আমাদের বামফ্রন্ট সরকারের খাদ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী কিরণময় নন্দ:** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী ১৯৭৮-৭৯ সালের জন্য তার বাজেট বিবৃতি এখানে পেশ করেছেন। বোধ হয় এই প্রথম একটি সরকারের খাদ্যমন্ত্রী তার বাজেট বিবৃতির মধ্যে কোনও নীতির কথা ঘোষণা করলেন না। একটি সরকারের কোনও খাদ্য নীতি নেই, তার কোনও সুস্পষ্ট ইঙ্গিতও এখানে নেই যে এইভাবে পশ্চিমবাংলার খাদ্য সমস্যার সমাধান হবে। খাদ্য পলিসি কি হবে সেটা উনি হাউসে রাখলেন

না এবং ফুড পলিসি কিভাবে নির্ধারণ করবেন সে সম্বন্ধে এখানে কোনও বক্তৃতাও করেন নি। কেবল কতকগুলি ফাঁকা কথা বলে বিবৃতি সেরেছেন। প্রথমে সুন্দর ভনিতা করেছেন এবং তারপরে কেন্দ্রীয় সরকারের উপর সব কিছু দোষারোপ করে নিজেদের দায়িত্ব ঢাকবার একটা অপচেষ্টা করেছেন। মাননীয় সভাপাল মহাশয়, এই প্রথম পশ্চিমবাংলা সরকারের খাদ্য দপ্তর যেভাবে পশ্চিমবাংলার চোরাকারবার, মজুতদার, ভেজালদারদের স্বার্থ রক্ষা করেছে—চোরাকারকার, ভেজালদার, মজুতদারদের স্বার্থ যেভাবে পশ্চিমবাংলা সরকার রক্ষা করার জন্য আনুগত্য প্রকাশ করেছেন, আমরা আশা করি নি একটি বামপন্থী সরকার কর্তৃক ভেজালদার, মজুতদার চোরাকারবারীদের প্রতি এতখানি আনুগত্য প্রকাশিত হবে এবং এই সরকার তাদের অল্প কয়েকদিন কার্যকলাপের মধ্য দিয়ে যেভাবে চোরাকারবার, মজুতদার, ভেজালদারদের তোষণ করেছেন, প্রশ্রয় দিয়েছেন সেটা বামপন্থী সরকারের কাছ থেকে আদৌ আশা করা যায় না। মাননীয় সভাপাল মহাশয়, শুধু শহর নয়, যাদের কথা আমরা এই বামপন্থী সরকারের কাছ থেকে একটু জোরের সঙ্গে শুনি বার বার, সেই গ্রামের বড় বড় জোতদারদের কথা—কি শহর, কি গ্রাম, সমস্ত জায়গায় সেই বড় বড় জোতদার, পুঁজিপতিদের স্বার্থ এই সরকার রক্ষা করেছেন। মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয় এমনি একটি খাদ্য বিবৃতি ১৯৭৭-৭৮ সালে দিয়েছিলেন এবং সেই খাদ্য বিবৃতিতে এই কথা বলেছিলেন সরকারি সংগ্রহ পূর্ণ মাত্রায় করতে হবে। তার জন্য কৃষকদের ঘরে ঘরে যেতে হবে। ধান উঠলে কৃষকদের যাতে কম দামে ধান বিক্রি করতে না হয় তার জন্য ব্যাপক ক্রয়ের ব্যবস্থা নিতে হবে এবং ফড়েদের ধান কেনা শক্ত হাতে বন্ধ করতে হবে। ১৯৭৮-৭৯ সালে আগস্ট মাসে বিধানসভায় এই কথা বলেছিলেন। তারপর নভেম্বর-ডিসেম্বর মাসে গ্রামগুলিতে ধান উঠল। পশ্চিমবাংলার দুস্থ কৃষকরা নভেম্বর, ডিসেম্বর মাসে ধান বিক্রি করে, যারা দু-তিন চার বিঘা জমির মালিক এবং দু-তিন চার বিঘা জমির বর্গাদার, সরকারি ঋণ পরিশোধের জন্য, বিভিন্ন সমবায়ের ঋণ পরিশোধের জন্য তারা যে সময় ধান বিক্রি করে সেই সময় ধানের দাম ছিল ২২/২৪/২৫/২৬ টাকা মণ। তারা ব্লক কমিটির কাছে গেছে যাতে অন্তত সরকারি মূল্যে ধান বিক্রয়ের সুযোগ পায়। আমার এলাকায় বিভিন্ন দলের সদস্যদের নিয়ে ব্লক কমিটি থেকে রেজলিউশন করে দিয়েছিলাম যে সরকার ধান কিনতে ব্যর্থ হয়েছে বিভিন্ন ডি পি এজেন্টদের মাধ্যমে এটা আমরা ব্লক কমিটিতে বসে রেজলিউশন করেছিলাম। আজকে আমরা সরকারের কাজ এবং তাদের কথার সঙ্গে একটা বিরাট ফাঁক দেখছি। আগস্ট মাসে বিধানসভায় খাদ্যমন্ত্রী বলেছিলেন গ্রামের দুস্থ মানুষরা যাতে ধান চালগুলি ফড়েদের কাছে বিক্রি করতে না পারে তার জন্য বিভিন্ন জায়গায় ডি পি এজেন্টেরা ধান কেনার ব্যবস্থা করবেন। কিন্তু কোনও জায়গায় সেই ব্যবস্থা করা হল না। কোনও জায়গায় ডি পি এজেন্টরা ধান কিনতে গেল না। তার ফলে দুস্থ গরিব লোকেদের সেই ধান ফড়েদের কাছে ২০/২২ টাকায় বিক্রি হয়ে গেল। কার স্বার্থ মাননীয় খাদ্যমন্ত্রী রক্ষা করলেন? তাদের নিজেদের কর্মসূচির মাধ্যমে সেই ফড়েদেরই স্বার্থ রক্ষা করলেন। শুধু গ্রাম কেন, শহরের ক্ষেত্রেও আমরা দেখছি ভেজালদার, মজুতদার, চোরাকারবারী, অসৎ ব্যবসায়ীদের কিভাবে ওরা তোষণ করছেন। মাননীয় সভাপতি মহাশয়, আপনি জানেন কিছুদিন পূর্বে হার্ডিঞ্জ হোস্টেলে ৫ জন ছাত্র ভেজাল তেল খেয়ে মারা গেল। আপনারা তো কথায় কথায় কেন্দ্রের দোষ দেন, আমি জিজ্ঞাসা করি এই ভেজাল তেল কি কেন্দ্র পশ্চিমবাংলায় পাঠিয়েছিল যা খেয়ে হার্ডিঞ্জ হস্টেলের ৫ জন ছাত্র মারা

গেল? কলকাতা মহানগরীর বুকে ৫ জন ছাত্রে মৃত্যু হয়েছে বলে সংবাদ প্রকাশিত হয়েছে। কিন্তু কে বলতে পারে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষ এই ভেজাল খাদ্য খেয়ে মরে নি? সে খবর হয়ত এই মহানগরীতে সংবাদ হয়ে পৌছায়না। হার্ডিঞ্জ হস্টেলের ৫ জন ছাত্র যদি ভেজাল তেল খেয়ে মারা যেতে পারে তাহলে পশ্চিমবাংলার সুদুর গ্রামাঞ্চলে যেখানে ভেজাল তেল ছাড়া অন্য কোনও তেল যায় না, সেখানে না জানি কত মৃত্যুর ঘটনা ঘটেছে।

[5-55 — 6-05 P.M.]

মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় সাফাই গাইলেন যে, ঐ তেল আমাদের রেশন দোকান থেকে দেওয়া হয়নি, ঐ তেল কেনা হয়েছে খোলাবাজার থেকে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জবাবে বলেছেন, এখানে একজনকে গ্রেপ্তার করা হয়েছে আর কিছুদের আটক করা হয়েছে। পশ্চিমবঙ্গের ৫ জন ছাত্র ভেজাল তেল খেয়ে মারা গেল আর আমাদের খাদ্যমন্ত্রী শুধু একটি বিবৃতি দিয়েই ক্ষান্ত থাকলেন। মাননীয় খাদ্যমন্ত্রীকে আমি জিজ্ঞাসা করি, পশ্চিমবাংলার কতজন মানুষকে রেশন মারফত এই তেল দেবার ব্যবস্থা করতে পেরেছেন? পশ্চিমবাংলার অধিকাংশ লোককে খোলাবাজার থেকে তেল কিনে খেতে হচ্ছে। তাহলে অবস্থাটা এই হচ্ছে যে, যারা রেশন দোকান থেকে তেল কিনবে তারাই বাঁচবে, তারাই শুদ্ধ তেল খাবে আর যাদের খোলা বাজার থেকে তেল কিনে খাওয়া ছাড়া উপায় নেই তারা সেই ভেজাল তেল খাবে এবং তা খেয়ে মরবে। এখানে কি খাদ্য দপ্তরের বা খাদ্যমন্ত্রীর কোনও নৈতিক দায়-দায়িত্ব নেই? স্যার, পশ্চিমবাংলায় একেবারে ঢালাওভাবে ভেজাল সরষের তেল বিক্রি হচ্ছে। সরকারি দপ্তরে ব্যবস্থা আছে এই সমস্ত ভেজাল তেল পরীক্ষা করার জন্য মন্ত্রী বলেছেন, তেলের রং যদি গাঢ় লাল দেখেন তাহলে গ্রামাঞ্চলের কৃষকরা যেন তাকে জানান—স্যার, গ্রামাঞ্চলের কৃষকরা কায়িক পরিশ্রম করে দিন আনি দিন খাই অবস্থায় তাদের চলে, তারা তেলের রং দেখবে, পরীক্ষা করবে, খাদ্যমন্ত্রীকে জানাবে যে এর নমুনা পরীক্ষা করে দেখুন ভেজাল কিনা—ততদিনে তাহলে সে খাবে কি? গ্রামাঞ্চলের ঐ তেল ছাড়া আর কোনও ব্যবস্থা নেই। আপনার কাছে তারা পরীক্ষার জন্য পাঠাবে আর আপনি রাইটার্স বিল্ডিং-এর বড় বড় সরকারি অফিসার রেখে, খাদ্য দপ্তরকে সাজিয়ে গুছিয়ে বসে আছেন, সেই ভেজাল তেল সিজ করার মুরোদ পর্যন্ত আপনাদের নেই। গ্রামের কৃষককে এখানে ছুটে আসতে হবে, আপনাকে জানাতে হবে যে, তেলের রং দেখছি ফিকে লাল কি গাঢ় লাল—পরীক্ষা করে দেখুন এটা খেলে বাঁচব কি মরব—এইসব অদ্ভুত ব্যাপার আমরা দেখছি। এই সমস্ত ব্যাপারে আপনারা কোনও কিছু করার চেষ্টা করছেন না। কিছুদিন আগে সরষের তেলের দাম গগনচুম্বী হয়েছিল এবং যখন রেশনে রেপসিড তেল চালু হয়নি সেই সময় আমরা দেখেছি এই কাজেই স্ট্রান্ড রোড থেকে এবং বিভিন্ন জায়গা থেকে এক রকম দুর্গন্ধযুক্ত তেল মফস্বলের বিভিন্ন জায়গাতে পাঠানো হয়েছিল। স্যার, এক এক জায়গাতে এমন তেলের টিন পাঠানো হয়েছে যে, সেখানে টিন খুলে তেল পাওয়া যায়নি, জল পাওয়া গিয়েছে, অথবা বিশ্রী ধরনের গ্যাসযুক্ত এক রকম তেল পাওয়া গিয়েছে এবং সারা পশ্চিমবাংলায় ঢালাওভাবে সেটা বিক্রি হয়েছে। আপনার অ্যান্টি করাপশন দপ্তর আছে, আপনার বিভিন্ন জায়গায় দপ্তর আছে—তারা কি করছে তারা কি নাকে সরষের তেল দিয়ে ঘুমাচ্ছে? আপনারা সাফাই গাইছেন, কেন্দ্রের বিরুদ্ধে দোষ দিচ্ছেন যে সরষের তেল পাচ্ছি না। আরে এই ভেজাল তেল তো কেন্দ্র পাঠায় নি। এরজন্য

আপনারা কি ব্যবস্থা করেছেন—আপনারা কোনও ব্যবস্থা করেন নি। আপনারা এই বিষয়ে কোনও ব্যবস্থা না করে মদত দিচ্ছেন এখানকার ভেজালদারদের। আর তার বিনিময়ে যে টাকা পাওয়া যাচ্ছে তা দিয়ে আপনাদের বিভিন্ন জায়গায় কনফারেন্সগুলি হচ্ছে এবং আগামী পঞ্চায়েত নির্বাচনের জন্য লক্ষ লক্ষ টাকা তাদের কাছ থেকে তোলা হচ্ছে ভেজালদারদের পশ্চিমবাংলায় মদত দিয়ে। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় কেন্দ্রের বিরুদ্ধে এখানে রেশন দোকান বন্ধের জন্য ইঙ্গিত করেছেন, এখানে মন্বন্তরের কথা উল্লেখ করে বর্ষীয়ান নেতার কথা বলেছেন এবং তাকে কষাই বলে উল্লেখ করেছেন— আরও বহু কথা বলেছেন। মাননীয় খাদ্যমন্ত্রীকে জিজ্ঞসা করি, আপনাদের এখানে কর্ডনিং চালু আছে, পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে ১৪৪ ধারা জারি করেছেন—ধান, চাল যাতে না যাতায়াত করতে পারে তার জন্য এই সমস্ত ব্যবস্থা করেছেন, কিন্তু আপনি বলুন, এই কলকাতা শহরেই খোলাবাজারে কত জায়গায় চাল বিক্রি হচ্ছে? তাহলে এই যেখানে অবস্থা সেখানে এই কর্ডনিং-এরই বা মূল্য কি আর ১৪৪ ধারারই বা মূল্য কি? কেন আপনারা এগুলি করছেন? আজকে পশ্চিমবাংলায় এমন কোনও শহর আছে কি যেখানে খোলা বাজারে চাল পাওয়া যায় না? আজকে কি লোকে রেশন দোকান থেকে চাল গম কিনছে? তা কিনছে না। আপনারা হোটেল মালিকদের বাধ্য করছেন রেশন দোকান থেকে চাল কিনতে তার কারণ রেশন দোকান থেকে ক্রেতারা চাল কিনছে না। আর রেশন দোকান থেকে আপনারা যে চাল দিচ্ছেন সেটা অখাদ্য, তার থেকে খোলা বাজারে অনেক ভাল চাল কিনতে পাওয়া যাচ্ছে ঐ রেশন দোকানের চালের মূল্যেই। আজকে খোলা বাজারে যদি এইভাবে পাইকারি হারে চাল কিনতে পারা যায়, সেখানে যদি লোকে কিনতে পারে এবং সেখানে যদি দাবি করা হয় রেশন তুলে নিন, কর্ডন তুলে নিন—কেন না কর্ডন করলে, ১৪৪ ধারা করলেও যেখানে খোলাবাজারে সারা পশ্চিমবাংলার সমস্ত শহরে ঢালাওভাবে চাল কিনতে পারা যাচ্ছে সেখানে কেন আপনারা কর্ডন করে উৎপাতের সৃষ্টি করছেন? আপনারা কেন কর্ডন করে কিছু লোককে দু' পয়সা কমাবার ব্যবস্থা করে দিচ্ছেন? আপনার কর্ডন তুলে নিন, অবাধে চাল আসবার ব্যবস্থা করে দিন। স্যার এইসব কথা বললেই আমাদের কষাই বলা হয় আর ওরা এইসব ব্যাপারে মদত দিয়ে বিভিন্ন জায়গাতে কিছু লোককে দু পয়সা কামাবার সুযোগ করে দিচ্ছেন। এদিকে কর্ডনিং-এর নামে খোলা বাজার রেখে দিচ্ছেন এবং সারা পশ্চিমবাংলায় খোলা বাজারে চাল কিনতে পারা যাচ্ছে।

[6-05 — 6-15 P.M.]

মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয়, আপনার প্রকিওরমেন্ট ব্যর্থ হয়েছে। আপনি কোনও টার্গেট দেখাতে পারেননি যে, আমরা এত প্রোকিওরমেন্ট করব। বা আপনি বলতে পারেন নি যে, এই প্রোকিওরমেন্ট হবে ১৯৭৭-৭৮ সালে এবং ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গ সরকার এই প্রোকিওরমেন্ট করবে এবং রাজ্য সরকারের একটা বাফার স্টক থাকবে। আজকে যদি বাফার স্টক না হয়, তাহলে কে বলতে পারে আগামী দিনে খরা হবে না, বা অন্য কোনও কারণ ঘটবে না, যার ফলে ফসলহানী হবে না। তখন যদি ফসলহানী হয় এবং খাদ্য ঘাটতি দেখা দেয়, তাহলে তখন আপনারা কেন্দ্রের উপর দোষ চাপিয়ে দেবেন। বলবেন কেন্দ্রের নীতির ফলে এটা হচ্ছে। সুতরাং তোমরা পশ্চিমবাংলার লোকেরা কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন কর।

আমি বলব আপনাদের এ বিষয়ে নৈতিক দায়িত্ব আছে বাফার স্টক করার। কিন্তু আপনারা সেই নৈতিক দায়িত্ব পালন করেন নি। সে বিষয়ে আপনারা কোনও টার্গেট ফিক্স আপ করেন নি যে, এত পরিমাণ খাদ্য প্রোকিওরমেন্ট করবেন। বিভিন্ন জায়গা থেকে কিছু নিম্নমানের খাদ্যশস্য প্রোকিওর করেছেন। এ বিষয়ে সংবাদ পত্রে যে রিপোর্ট বেরিয়েছে সে কথা উল্লেখ করলে তো আপনি এখনি বলবেন আপনার বিবৃতির মাধ্যমে যে, সব মিথ্যা। কিছুক্ষণ আগেই আপনি সংবাদপত্রের বিবৃতিকে অস্বীকার করেছেন কিন্তু একথা আপনি অস্বীকার করতে পারেন না যে, আপনাদেরই মন্ত্রিসভার কিছু সদস্য এবং বামফ্রন্টের কিছু নেতা আপনার বিরুদ্ধে অভিযোগ করেছে, আপনি খাদ্য দপ্তরে ব্যর্থ হয়েছেন। এটা কিন্তু আপনি আজকে অস্বীকার করলেন না। আমরা জানি বাজারে বহু কিছুর ঘাটতি আছে, অথচ আপনাদের সরকার বিভিন্ন জায়গায় অসাধু ব্যবসায়ীদের সঙ্গে যোগসূত্র স্থাপন করছেন। আজকের লোকসেবক পত্রিকায় এই সংবাদ প্রকাশিত হয়েছে। সংবাদ প্রকাশিত হলে এবং সেটা উল্লেখ করলেই আপনি দাঁড়িয়ে উঠে বলবেন, এটা অসত্য কথা কংগ্রেস মন্ত্রিসভা যেরকম বলতেন এবং সংবাদপত্রের উপর এক চোট নিতেন সেই রকম আজকে আমরা দেখছি বামফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রী মহাশয় সংবাদপত্রের উপর একচোট নিয়ে বলছেন সংবাদ-পত্রের কথা ঠিক নয়। আজকেই দেখলাম মাননীয় উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় এস ইউ সি সদস্যের একটি উক্তির জবাবে সংবাদপত্রে প্রকাশিত সংবাদ উদ্বৃত্ত করে বললেন যে, ঐকথা সত্য নয়। আমরা দেখছি সংবাদপত্রের যেসমস্ত রিপোর্ট বেরচ্ছে তার মধ্যে যেগুলি আপনাদের পক্ষে যাবে সেগুলি আপনারা সত্যি বলে মেনে নিচ্ছেন, আর যে রিপোর্ট আপনাদের বিপক্ষে যাচ্ছে, সেই রিপোর্টকে কনডেম করে বলছেন সংবাদপত্রের খবর অসত্য। লোকসেবক পত্রিকায় আজকে যা খবর বেরিয়েছে সে সম্বন্ধে আপনি হয়ত একটু পরে এখানে দাঁড়িয়ে বলবেন এটা অসত্য খবর। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন এই রাজ্যের খাদ্য দপ্তর ইতিমধ্যে ৪০ লক্ষ টাকা খেসারদ দিয়েছে। তারা উত্তরপ্রদেশ থেকে ৫০০ টাকা কুইন্টাল দরে সরিষা কিনে ৩৭১ টাকা কুইন্টাল দরে বিক্রি করেছেন। উত্তরপ্রদেশ থেকে এনে পশ্চিমবাংলার ব্যবসায়ীদের কাছে ৬ মাস আগের সেই সরিষা ৩৭১ টাকা কুইন্টাল দরে বিক্রি করেছেন। তারজন্য রাজ্য সরকারকে ৪০ লক্ষ টাকা খেসারদ দিতে হয়েছে। কার টাকা আপনারা খেসারদ দিলেন? পশ্চিমবাংলার জনসাধারণ রাজ্য সরকারকে ক্ষমতায় পাঠিয়েছেন রাজ্য শাসন করবার জন্য এবং সেই অধিকার তাদের দিয়েছেন। কিন্তু তাদের কোনও নৈতিক অধিকার নেই জনসাধারণের টাকা নিয়ে ছিনিমিনি খেলার। এই নৈতিক অধিকার তাদের দেওয়া হয়নি। জনসাধারণের টাকা নিয়ে বড় বড় ব্যবসায়ীদের উপঢৌকন দেবার অধিকার তাদের জনসাধারণ দেননি। লোকসেবক পত্রিকায় যা বেরিয়েছে, সেই সংবাদটা এই রকমই। হয়ত একটু পরে মন্ত্রী মহাশয় দাঁড়িয়ে উঠে বলবেন, সমস্ত মিথ্যা। কিন্তু দিনের পর দিন আমরা দেখছি পত্রিকায় এই জিনিস বেরুচ্ছে। প্রতিদিন নিত্য প্রয়োজনীয় জিনিস পত্রের দাম বাড়ছে। সেগুলি কিভাবে ন্যায্য মূল্যে জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া যাবে, সে সম্বন্ধে আমরা আজকে এই বাজেট বিবৃতির মধ্যে কিছুই দেখছি না। গত আগস্ট মাসে এখানে সরকারের তরফ থেকে বড় বড় কথা বলা হয়েছিল। নিত্যপ্রয়োজনীয় জিনিস পত্রের স্টেট ট্রেডিং-এর কথা বলা হয়েছিল। অথচ আজকে সেই সব কিছুই আমরা ওনার বক্তৃতার মধ্যে দেখতে পাচ্ছি না। আমরা দেখছি উনি ডালের দাম, মুসুর ডালের দাম ৪.৩০ টাকায় বাঁধতে

চাইছেন। এটা কেন তিনি করতে চাইছেন? কার স্বার্থে এটা তিনি করতে যাচ্ছেন? এই বাজারেই কিছু দিন পূর্বেও ২.৫০ টাকা ৩ টাকায় মুসুর ডাল পাওয়া গিয়েছে। আপনারা সেই কংগ্রেসি নীতি গ্রহণ করে দাম যেখানে বেড়ে পৌছেছে সেখানেই দামকে বেঁধে দিচ্ছেন, সেখানেই দামকে ফিক্স করছেন। যখন ডালের দাম কমবার সম্ভাবনা থাকবে তখন কিন্তু এই ৪.৩০ টাকা বেঁধে দেওয়ার ফলে আর নিচে নামবে না। অর্থাৎ উচ্চ মূল্য সরকার আগাম মালিকদের জন্য নির্ধারণ করে দিচ্ছেন, তাদের অতিরিক্ত মুনাফা করবার জন্য। জনসাধারণের কাছে ন্যায্য মূল্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য পৌছে না দেবার এই যে অশুভ চেষ্টা, এটাকে জনসাধারণ কখনই ক্ষমা করবে না। আপনারা যে গুরুত্বপূর্ণ দায়িত্ব জনসাধারণের কাছ থেকে পেয়েছেন, সেই দায়িত্ব পালন করুন। কিভাবে জনসাধারণের কাছে নিত্যপ্রয়োজনীয় জিনিস ন্যায মূল্যে পৌছে দেওয়া যায় সে বিষয়ে চিন্তা করুন। বাফার স্টক করে প্রয়োজনের সময় জনসাধারণের মধ্যে সেই জিনিস সরবরাহ করুন। তাহলে নিশ্চয়ই সকলের সমর্থন পাবেন। আর একটা কথা এখানে বার বার বলা হচ্ছে যে, ওরা নাকি প্রফুল্লচন্দ্র সেনের মতো জনসাধারণকে কলা দেবেন না। আপনারা প্রফুল্লচন্দ্র সেনকে টেনে নিয়ে এসে নিজেদের দোষ ঢাকবার চেষ্টা করছেন। এর ফলেই এক দিন দেখবেন এটাই আপনাদের ক্ষেত্রে বুমেরাং হয়ে দাঁড়াবে। আপনারা এখানে পোস্তা-বাজারের কথাও টেনে আনলেন। আমরা জানি আপনারাই ঐ পোস্তাবাজারের শ্রমিকদের উস্কানি দিয়ে বড় বড় ব্যবসায়ীদের দালালি করেছিলেন। এ বিষয়ে আমরা এই হাউসে অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছিলাম, কিন্তু সেটা অ্যালাউ হয়নি। তাতে বলা হয়েছিল খাদ্যমন্ত্রী পোস্তাবাজারের ঘটনা সম্বন্ধে বিবৃতি দেবেন। কিন্তু সেই বিবৃতি আজ পর্যন্ত পাইনি। তিনি পোস্তাবাজারের ঘটনার সম্বন্ধে আমরা যে প্রশ্ন তুলেছিলাম তার জবাব দেননি। আপনারা সেখানে এক শ্রেণীর দোকানদারদের খুশি করেছেন, দু' নম্বর খাতা করার সুযোগ করে দিয়েছেন। পশ্চিমবঙ্গের বড় বড় ব্যবসায়ীদের চোরাবাজারের জিনিস বিক্রি করার সুযোগ করে দিয়েছিলেন। কি, না শ্রমিকদের জন্য বোনাসের দাবি। সেই দাবিতে পোস্তা বাজার ৮ মাস বন্ধ করে রেখে শ্রমিকদের ৩০০০ টাকা করে লোকসান করে দিয়েছেন, আর সেই ৩০০০ টাকার বদলে তারা কি দাবি আদায় করল, না, ২০০ টাকা পেয়েছে মাত্র। ৩০০০ টাকা শ্রমিকদের নষ্ট করিয়ে দিয়ে, তাদের ২০০/২৫০ টাকা পাইয়ে দিয়েছেন। বাস্তবিক পক্ষে সেখানে আপনারা ছোট ছোট দোকানদারদের দোকান, ব্যবসা বন্ধ করে দিয়ে বড় বড় ব্যবসায়ীদের ২নং খাতা করার সুযোগ করে দিয়েছিলেন। পোস্তা বাজারের বড় বড় ব্যবসায়ীদের যদি সত্যিকারের বন্ধুর কাজ কেউ করে থাকে তাহলে তা এই বামফ্রন্ট সরকার করেছে। স্যার, আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে রোম সাম্রাজ্যের উদাহরণ দিয়ে আমার বক্তব্য শেষ করব। রোম-সাম্রাজ্য যখন জ্বলছিল, আর রাজা নিরো বসে বীণা বাজাচ্ছিলেন, সেই রকম আমরা দেখছি বামফ্রন্ট সরকার যখন তাদের বামফ্রন্ট কমিটির মিটিং ডেকেছেন খাদ্য দ্রব্যের বিষয়ে নীতি নির্ধারণ করবার জন্য, তখন আমরা খোঁজ নিয়ে দেখছি সেই মিটিং-এ অনুপস্থিত থেকে বামফ্রন্টের খাদ্যমন্ত্রী সন্তোষ ট্রফির খেলা দেখছেন। এখানে সেই রোম সাম্রাজ্যের নিরো-র কথা মনে পড়ে যাচ্ছে। দেশ জ্বলে যাচ্ছে অথচ তখন নিরো বীণা বাজাচ্ছে। আর আমাদের এখানেও পশ্চিমবাংলায় জিনিস পত্রের দাম জ্বলছে, ফ্রন্টের ঐ বিষয়ের বৈঠক ছেড়ে দিয়ে মন্ত্রী খেলা দেখেছেন। এই অবস্থার মধ্যে আমরা আছি। তাই আমি আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না। জয় হিন্দ।

**শ্রী ননী কর ঃ** মিঃ চেয়ারম্যান, স্যার, আজকে হাজার হাজার শিক্ষাকর্মী শিক্ষামন্ত্রীর কাছে দাবিপত্র পেশ করতে রাজভবনের সামনে এসে উপস্থিত হয়েছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব তিনি তাদের কাছে গিয়ে সরকারের বক্তব্য রাখুন।

**মিঃ চেয়ারম্যান ঃ** সদস্যগণ, এই ব্যয় মঞ্জুরির বিতর্কের নির্দিষ্ট সময় অনুযায়ী এটা ৬টা ১৯ মিনিটে শেষ করার কথা। কিন্তু এই সময়ের মধ্যে এই বিতর্ক শেষ করা যাবে না। আরও সময়ের প্রয়োজন হবে। আমি তাই পশ্চিমবঙ্গ বিধানসভার নিয়মাবলি ও কার্যপ্রণালীর ২৯০ নং ধারা অনুযায়ী আরও ১ ঘণ্টা সময় বাড়াবার প্রস্তাব করছি। আশা করি আপনারা সকলে এবিষয়ে আমাকে সমর্থন করবেন। ১ ঘণ্টা সময় বৃদ্ধি করা হল।

[6-15 — 6-25 P.M.]

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। এই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করতে চাই এই জন্য যে, এটা পশ্চিমবাংলার সাধারণ খেটে খাওয়া মানুষের মনের কথা তুলে ধরেছে। তাদের মুখে দুবেলা দুমুঠো খাদ্য যোগান দেওয়ার জন্য খাদ্য নীতি তৈরি হয়েছে। সেই জন্য আমি এটাকে বার বার সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। পশ্চিসবাংলায় কয়েকটি জায়গা আছে যেখানে সারা বছর খাদ্য যোগান দিতে হয়। এবং এই যোগান দেওয়ার ফলে পশ্চিাবাংলার গ্রামাঞ্চলে যেখানে খাদ্য শস্য উৎপন্ন হয় সেখানে ঘাটতি থেকে যায়। পশ্চিমবাংলা বরাবরই ঘাটতি রাজ্য। পশ্চিমবাংলায় পাট উৎপাদনের জন্য এবং অন্যান্য কারণের জন্য পশ্চিমবাংলা বারবারই ঘাটতি অঞ্চল থেকে গেছে। পশ্চিমবাংলা ২০ লক্ষ টন ঘাটতি এবং এই ঘাটতির বেশির ভাগই আসে কেন্দ্রীয় বরাদ্দ থেকে এবং এ সম্পর্কে কেন্দ্রের দায়িত্ব কোনও মতেই অস্বীকার করা যায় না যেটা জনতা পার্টির বন্ধুরা বারবার বলেছেন এবং তারস্বরে চিৎকার করেছেন। কংগ্রেসের বন্ধুরা তারাও চেঁচাচ্ছেন এই খাদ্যনীতিকে সমালোচনা করে, এই ব্যয়-বরাদ্দকে সমালোচনা করে। আমি তার জবাবে বলতে চাই যে পশ্চিমবাংলা এই যে খাদ্য সঙ্কট এর জন্য পুরোপুরি দায়িত্ব জমির অসম বণ্টনের জন্য। লক্ষ লক্ষ একর জমির জোতদারের কাছে আছে। সাধারণ চাষী যারা চাষ করে তারা জমি পায় না। আজকে আমাদের সরকার সাধারণ চাষীদের কাছ থেকে লেভি তুলে দিয়েছেন এবং তাদের কাছ থেকে তাদের অতিরিক্ত ধান-চাল কিনে নিচ্ছেন। আজকে আমাদের সরকার ১৪৪ ধারা বলবৎ রেখে জোতদার-মজুতদারদের সুবিধা করে দিতে পারছেন না তাই ওরা তারস্বরে চিৎকার করছেন। তাই প্রকৃষ্ট উদাহরণ প্রফুল্লচন্দ্র সেন মহাশয় পোস্তা বাজারের তেলের টিন মাথায় করেছিলেন। গ্রামের সাধারণ মানুষ লেভি সম্পর্কে এতদিন আতঙ্কের মধ্যে দিন কাটিয়েছে। আগে সাধারণ মানুষের কাছ থেকে কিভাবে লেভি আদায় করা হত তা গ্রামের লোকেরা জানে। আজকে তারা লেভির আওতা মুক্ত। তারা স্বেচ্ছায় আজ ধান-চাল বিক্রি করছে। আজকে দ্রব্য মূল্য নিয়ে মাননীয় বিরোধী দলের সদস্যারা তারস্বরে চিৎকার করছেন। তারা বলছেন এই বৃদ্ধির জন্য দায়ী রাজ্য সরকার। কিন্তু আপনাদের জানা দরকার কেবল ধান-চালই নয় নানা রকম নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন সরষের তেল, চিনি অন্য রাজ্য থেকে

আমদানি করতে হয়। যে সমস্ত রাজ্যে এই সমস্ত জিনিস সারপ্লাস হয় কেন্দ্রের উচিত ছিল বিভিন্ন ঘাটতি রাজ্যে সমভাবে বণ্টন করে দেওয়া যাতে কালোবাজারি, মজুতদারদের হাতে গিয়ে না পড়ে। কেন্দ্রের উচিত ছিল এই নীতি গ্রহণ করা। কেন্দ্রীয় সরকার যে সমস্ত ভোগ্যপণ্যের দর নির্দিষ্ট করে সেই সমস্ত পণ্য আমাদের এখানে হয় না। সেই সমস্ত পণ্য যাতে নির্দিষ্ট দরে, সরকারি নিয়ন্ত্রিত দরে পশ্চিমবঙ্গ সরকারের কাছে বণ্টিত হতে পারে তার জন্য আমি সরকারের পক্ষ থেকে সবাইকে আহ্বান করছি যে আসুন আমরা গলা মিলিয়ে কেন্দ্রের কাছে এই দাবি করি। আপনারা আমাদের সঙ্গে যোগ দিন, আমাদের ডাকে সাড়া দিন। আর আমাদের অতীতের যে তিক্ত অভিজ্ঞতা আছে তাতেই বলছি—আজকে ওদিকের বেঞ্চে যারা বসে রয়েছেন তারা এতদিন ধরে দেশকে কোন অবস্থায় নিয়ে গিয়েছেন সেটা সকলের জানা আছে। রেশন ডিলার থেকে আরম্ভ করে সর্বোচ্চ স্তরের কর্মচারি পর্যন্ত সর্বত্র দুর্নীতি। এমন একটা অবস্থার সৃষ্টি করেছেন যে চুরি করার একটা প্রভিসন করে দিয়েছেন। র‍্যাশন ডিলারদের যে একটা নির্দিষ্ট কমিশন দিতে হয়, তাদের যাতায়াতের খরচ দিতে হয় সেটা তারা ভুলে গিয়েছিলেন। নির্দিষ্ট খরচাটাও তাদের দেননি। আজকে যে সবাই অসাধু এই দায়িত্বটা তাদেরই এই কথা তারা অস্বীকার করতে পারেন না। লেভি সম্পর্কে আমাদের খাদ্যমন্ত্রী যে কথা বলেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করি। তিনি যে ব্যয় বরাদ্দদের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्रीमती रेनूलीना सुब्बा** : माननीय सभापति महोदय, आपके माध्यम से मैं इस ओर माननीय खाद्यमंत्री का ध्यान आकर्षित करना चाहूँगी। विशेषकर सिक्किम में सब-सिडाइड चावल गेहूँ देने की व्यवस्था हैं, वहाँ पर जिस तरह से खाद्य पदार्थ मिलता हैं, उसी तरह से दार्जिलिंग हिल एरिया में भी मिलना चाहिए। जैसे सिक्किम मे फारेनर्स और टयूरिस्ट पर रिट्रिक्शन हैं, वैसे ही दार्जिलिंग में भी टयूरिस्ट और फारेनर्स पर रिस्ट्रिक्शन होना चाहिए। माँग पर यह भाँग बहुत पहले से की जा रही हैं। इस विषय में हमारी पार्टी गोरखालीग ने विगत सरकार के सामने माँग पेश की थी, किन्तु कांग्रेस सरकार ने इसपर ध्यान नहीं दिया। अब मैं आशा करती हूँ कि लेफ्ट फ्रान्ट गवर्नमेन्ट इस पर ध्यान देगी।

आज फूड एण्ड सप्लाई विभाग मैं जो कर्मचारी हैं, उनका प्रमोशन स्टेट वेसिस पर होता हैं। इस तरह से हिलमेन जो फूड एण्ड सप्लाई विभाग में हैं उनका प्रमोशन नहीं होता हैं। उनका भी प्रमोशन वेस्ट बंगाल वेसिसपर फूड एण्ड सप्लाई में जो कर्मचारी हैं, उन्हीं के समान होता हैं। इससे उनका कुछ हो नही पाता हैं। इसलिए मैं चाहती हूँ कि हिल मेन जो फूड एण्ड सप्लाई में हैं, उनका प्रमोशन हिल में ही हो। और वह सिनियारिटी मे आधार पर होना चाहिए। इस ओर मैं खाद्यमंत्री का ध्यान आकृष्ट करना चाहूँगी।

अभी जो नमक का दाम वढ़ा हैं, वह क्यो बढ़ा हैं? ऐसा क्यों हो रहा हैं? आज नमक चौबिस परगना–वेस्ट दिनाजपुर वोर्डर से बंगला देश में स्मगलिं हो रहा हैं। सरकार का ध्यान इधर जाना चाहिए और इसे जल्द से जल्द रोकना चाहिए।

मैं खाद्य-मंत्री का ध्यान आकर्षित करना चाहूँगी कि हमारे हिल एरिया में गम और चावल का उत्पादन नहीं होता हैं। सिलीगुड़ी जो दार्जिलिंग डिस्ट्रिक्ट में हैं, वहाँ पर उत्पादन होता हैं। लेकिन सिलीगुड़ी को बाद देकर वाकी जो ३ हिल सव-डिविजन दार्जिलिंग के हैं–दार्जिलिंग कर्सियांग और कालिंपोंग उनमें पैडी या जूट उत्पादन नहीं होता हैं। वहां पर राशनशाप के जरिए जो चावल और गेहूँ दिया जाता हैं, वह सड़ा हुआ होता हैं। वह इतना सड़ा हुआ होता हैं कि उसे पशु भी नहीं खा पाते। फिर भी हिल मेन चुप-चाप बैठ जाते हैं। वहाँ जो सड़ा हुआ चावल-गम राशनशाप के माध्यम से मिलता हैं, यदि बैसा ही राशन यहाँ मिल जाय तो आन्दोलन होने लगेगा। लेकिन हम हिल के लोग सीधे-साधे होते हैं, चुप-चाप जो मिलता हैं, उसे खा लेते हैं। परन्तु आव वहाँ के लोग मजबुर होकर आन्दोलन करने के लिए आगे बढ़ जायेंगे। इसलिए मैं खाध्य-मंत्री भी से निबेदन करुँगी कि हिल एरिया में–विशेषकर कालिंपोंगँ-दार्जिलिंग और कर्सियांग में राशनशाप के माध्यम से सब से अच्छा चावल वितरण करने की व्यवस्था करें। वहाँ अच्छे किस्म का गेहूँ वितरण किया जाय, जो मनुष्य को खाने के लायक हो।

माडिफाइड राशनशाप के लिए गवर्नमेन्ट राशन का कोटा जो एलाट करती हैं, वह ठीक से नहीं दिया जाता हैं। प्लेन में तो कम्युनिकेशन की सुबिधा हैं। यहाँ पर वस-लारी या स्टेट वस की सुबिधा हैं–ट्रान्सपोर्ट की सुबिधा हैं। लेकिन हिल एरिया में वह सुबिधा नहीं हैं जिससे आसानी से राशन का कोटा उठा लिया जाय। हिल एरिया में ऐसी भी जगहें हैं, जहाँ १५ किलोमिटर–२० किलोमिटर पैदल जाना पड़ता हैं। वहाँ पर कम्युनिकेशन की कोई सुबिधा नहीं हैं। कहीं-कहीं घोड़े पर लाना पड़ता हैं, जिसका भाड़ा भी अधिक होता हैं। फिरभी वहां जाने पर राशन का कोटा कभी कभी ठीक से नहीं मिलता हैं। प्लेन में माडिफाइड राशनशाप के जरिए पब्लिक को सुबिधा से राशन मिल जाता हैं। हिल एरिया में ग्रामीण इलाके में–रीमोट भिलेज एरिया में कम्युनिकेशन की सुबिधा नहीं हैं। नदियों पर ब्रिज–पुल नहीं हैं, जिससे वहाँ की पब्लिक को बड़ा दिक्कत होती हैं। कभी कभी लैण्ड स्लाइड होने के कारण पब्लिक राशन नहीं उठा पाती। मंगलवार को पब्लिक राशन उठाने हैं, किन्तु फिर दोवारा नेकस्ट बीक का राशन नहीं उठा पाते क्योंकि समय भी ज्यादा लगता हैं

और बहुत दूर भी जाना पड़ता हैं। इस तरह से राशन का पुरा कोटा उठ नहीं पाता हैं। इस समस्या की ओर मैं फूड मिनिस्टर का ध्यान आकृष्ट करना चाहूँगी। बिशेषकर हिल एरिया में–ग्रामीण इलाके में जहाँ कम्युनिकेशन की कोई व्यबस्था नहीं हैं, जहां ब्रिज की व्यबस्था नहीं हैं–जहाँ १५-२० किलोमिटर पैदल चलकर राशन लेना पड़ता हैं। पहाड़ी नदिया पार करनी पड़ती हैं–वहाँ लौण्ड स्लाइड भी होता हैं, इसलिए राशन लेने के लिए वहाँ के लोग दूर नहीं जा सकते। इन सब वातों को सामने रखकर अगर फूड मिनिस्टर इन्क्रायरी करें तो उन्हें पता चल जायगा कि हिल एरिया में वहाँ के लोगों को राशन लेने के लिए कितनी परेशानी उठानी पड़ती हैं।

राशन दुकान से राशन लेने के लिए वहाँ के ग्रामीण लोग अपना पुरा दिन वतीत कर देते हैं। २० किलोमिटर–२५ किलोमिटर पैदल चलकर हिलमेन आपना राशन लेने जाते हैं। बरसात में नदी नहीं पार सकते हैं क्योंकि कहीं-कहीं नदी पर पुल नहीं हैं। फिरभी राशनमें सड़ा हुआ चावल और गहुँ मिलता हैं, जो पशुओं के खाने के लायक भी नहीं होता। ऐसी शोचनीय आबस्था हिल एरिया की हैं। इसलिए मैं खाद्य मंत्री से कहना चाहूँगी कि वे विशेषकर हिल एरिया पर ध्यान दें–बिशेषकर पहाड़ी अंचल जहाँ कम्युनिकेशन का कोई साधन नहीं हैं–जहाँ आने-जाने का साधन नहीं हैं–जहाँ अनाज धान-मक्का नहीं पैदा होता हैं, वहाँ पर राशन माडिफाइड राशन शापके माध्यम से पब्लिक के देना चाहिए। इस तरह से वहाँ के लोगों को राशन लेनें में सुविधा होगी।

हिल एरिया में जो चीनी मिलती हैं, वह बहुत गन्दी होती हैं। साथ ही चीनी बहुत कम मात्रा में मिलती हैं। अगर खाद्य-मन्त्री इधर ध्यान देते तो बहुत अच्छा होता।

जितने भी फूड के काम हो रहे हैं, जैसा कांग्रेस के शासन में था, वैसा ही चल रहा हैं। हम चाहेंगे कि बामफ्रान्ट की सरकार मनुष्य के खाने के योग्य राशन दें। साथ ही सबको राशन का कोटा ठीक समय पर मिलना चाहिए। इतना मैला, इतना सड़ा हुआ गला हुआ राशन पहाड़ी इलाके में क्यों जा रहा हैं? फूड मिनिस्टर चेतने की कोशिश करे और इस पर ध्यान दें। अगर माननीय मंत्री ऐसा करते हैं तो मैं दार्जिलिंग की जनता की ओर से भविष्य में उनको धन्यवाद आवश्य प्रदान करुँगी।

[6-25 — 6-35 P.M.]

**শ্রী শাশঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনার মাধ্যমে আমাদের বামজোট সরকারের পক্ষ থেকে যে খাদ্য বাজেট পেশ করা হয়েছে তাকে পূর্ণাঙ্গভাবে সমর্থন জানানোর পরে আমি দু-একটি কথা আপনার কাছে উপস্থিত করতে চাই। আমি একটি প্রশ্ন কেবল জিজ্ঞাসা করতে চাই আমাদের এই যে পশ্চিমবঙ্গের রক্ত মাংসের সঙ্গে জড়িত খাদ্য ঘাটতি, এটা কি আমাদের বামজোট সরকারের আমরা যারা শরিক আছি তারাই সৃষ্টি করেছি? আর তার সমাধান করতে পারছি না বলে আমাদের উপর যত বিষোদ্গার করা হচ্ছে বোধ হয় সমুদ্র মন্থন করেও তত বিষ বেরোয়নি। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এই যে বামজোট সরকার বিভিন্ন এলাকায় স্ট্যাটুটরি রেশন এক্সটেনশন করেছেন, তেল ডাল এনে আমাদের খাদ্য মন্ত্রী অল্প দামে দেওয়ার জন্য যে প্রয়াস করেছেন এবং কেন্দ্রের কাছ থেকে খাদ্য পাওয়ার জন্য যে সমস্ত চেষ্টা করছেন। এই সমস্ত করার মূল কারণ হল আমাদের রাজ্যের খাদ্য ঘাটতি। এটা আমাদের অপদার্থতার জন্য নয়, এটা হয়েছে পূর্ববর্তী সরকারের অপদার্থতার জন্য্য পূর্ববর্তী সরকার একদা খাদ্য বাজেট পেশ করে তখন অন দি ফ্লোর অব দিস অ্যাসেম্বলি বলেছিলেন কাঁচকলা খাওয়ার জন্য। সুনীতি বাবু বোধ হয় তখন ছিলেন না, কিন্তু কংগ্রেসের আর যারা আছেন তারা তা বলতে পারবেন কাঁচকলার কথা বলেছিলেন কিনা? আমাদের খাদ্য মন্ত্রী কাঁচকলার কথা বলেন নি। আমি যে জেলার লোক সেই জেলা হচ্ছে উদ্বৃত্ত জেলা। কংগ্রেস বিগত ২৮/৩০ বছর ধরে গোটা ভারতবর্ষে শাসন ক্ষমতায় ছিলেন, কখনও ১.২০ পয়সার মধ্যে চাল দিয়েছেন বলে আমি জানি না। আমাদের জেলাতে আজ ১.২০ কেজি চাল খোলা বাজারে বিক্রি হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গকে দ্বিখন্ডিত করার জন্য যে বিরাট পপুলেশন আমাদের ক্রমশই চেপে চলেছে এই খাদ্য তাদের দেবার জন্য দায়িত্ব কার? এই জনতাপার্টির মালিক যারা ওখানে রয়েছেন তারা দেননি কেন? এই যে বিরাট পপুলেশন রয়েছে এই পপুলেশনকে কে খাদ্য দেবে? সেই খাদ্য কি সুধীন বাবু একলা দেবেন? কেন্দ্রের পূর্ববর্তী সরকার বলেছিলেন ধানের জমিতে তোমরা পাট উৎপাদন কর, আমরা তোমাদের খাদ্য দেব। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে তখনকার কেন্দ্রীয় সরকার বলেছিলেন। ঐ কেন্দ্রে তখন আপনারা ছিলেন, সেই দায়িত্ব আপনারা পালন করেন নি, আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। কাজেই আমাদের এই খাদ্য বাজেটের ক্ষেত্রে কোনও রকম প্রতিবন্ধকতা সৃষ্টি করে একে সমর্থন না করার কোনও অধিকার আপনাদের নেই। আপনাদের অনেক কথা আমি শুনেছি এবং আপনাদের ওই ''নন্দেরনন্দন' বালকেচিত, যেকথা বলেছেন সেটা বালকজনোচিত সত্য কথা এবং আমি এই ''মহানন্দের'' কথায় কৌতুকানন্দ লাভ করেছি। তুলসীদাস এক জায়গায় বলেছেন, বালক বান্দর সব এক সমান। কাজেই আমি তুলসীদাসের কথা মনে রেখে বলছি, আপনারা 'নন্দ'—ভাইয়ের কথায় মনে কিছু করবেন না। একথা বলে এই বাজেটকে আমার অন্তরের অন্তস্থল থেকে সমর্থন করছি। আমি জানি ওরা যাদের প্রতিনিধি তাদের স্বার্থে লেভি বিরোধিতা করছেন। ওরা চান আমরা কর্ডনিং এর হান্ড্রেড ফর্টিফোর তুলে দেই। এটা তুলে দিলে ওরা লাভবান হবে। কর্ডনিং তুলে দিলে কি যারা ১ টাকা ২০ পয়সা চাল পায় তারা আমাদের আশীর্বাদ করবে? যারা তেল, ডাল, নুন, তরকারির প্রয়োজন মনে করে না তারা আমাদের আশীর্বাদ করছে এবং সেটা আমরা দেখছি।

একথা বলে খাদ্য মন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীন কুমার :** মাননীয় চেয়ারম্যান স্যার, দীর্ঘ আলোচনার পর প্রত্যেকের নাম করে বিভিন্ন প্রাসঙ্গিক অথবা অপ্রাসঙ্গিক কথা যা উঠেছে তার উত্তর দেবার চেষ্টা করা উচিত নয়, মূল প্রশ্ন সামনে আনা উচিত। আমাদের পশ্চিমবাংলা নিত্যপ্রয়োজনীয় জিনিসের ব্যাপারে ঘাটতি রাজ্য এবং এই ঘাটতি থাকা অবস্থায় যদি ব্যবসাদারদের উপর ছেড়ে দেওয়া হয় তাহলে তার কি কুফল ফলতে পারে সেটা আমরা গত ৩০ বছর ধরে দেখেছি। আমরা দেখছি ৩০ বছর ধরে ওরা ব্যবসাদারদের দালালি করছে এবং তার ফলে এই পরিস্থিতি সৃষ্টি হয়েছে। যে পরিস্থিতি ওরা ৩০ বছর ধরে সৃষ্টি করেছে সেটা ৩০ দিনে পরিবর্তন করা সম্ভব নয়, ৩০ মাসেও সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনারা ৩০ বছরেও পারবেন না।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী সুধীন কুমার :** আমি জানি আপনি অনেক মজার মজার কাজ করতে পারেন, কিন্তু সেগুলি আমি অ্যাসেম্বলিতে উল্লেখ করতে পারি না। যা হোক এরা দীর্ঘকাল ধরে ব্যবসাদারদের দালালি করে যে অর্থনীতি সৃষ্টি করেছে তাকে এখন সংযত করে আমাদের নতুন ব্যবস্থা করতে হচ্ছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি তাদের যেটুকু দায়িত্ব আছে সেটা তারা পালন করুন, আমাদের যেটুকু দায়িত্ব রয়েছে সেটা পালন করবার উপায় আমাদের রয়েছে এবং আমরা সেটা করতে শুরু করেছি। এর প্রমাণ হচ্ছে চালের দর। যেদিন থেকে আমাদের গভর্নমেন্ট প্রতিষ্ঠিত হয়েছে সেদিন থেকে লক্ষ্য করবেন প্রতি সপ্তাহে খোলাবাজারে চালের দাম পড়েছে। আজকে ওরা বিভিন্ন দল মিলে চিৎকার করছেন, কিন্তু আমি জানি ওরাই চাল জমা করে রেখেছে দেশের লোককে অভুক্ত রেখে। ওরা বলছে বাফার স্টক, কিন্তু আমি বলছি ওটা বাফার স্টক নয়— ওটা হচ্ছে পুঞ্জীভুত একটা হাঙ্গার এবং সমস্ত অব্যবস্থা ওখানে রয়েছে। সমস্ত পচা চাল দেওয়া হয়েছে এই যে অভিযোগ দেশের লোক করেছে এটা সত্য। এসব কথা জানাতে গেলে মুশকিল হয় এবং অপজিশনে থেকে এটা বলা যায় না। সারা ভারতবর্ষের প্রত্যেক প্রান্ত থেকে আমাদের অভিনন্দন জানিয়েছেন, ভারতবর্ষে প্রথম এই খাদ্যের ব্যাপারে এই যে একটা অবস্থা চলছে সেই অবস্থার পরিবর্তন এবং সেই অবস্থার মুখোশ খুলে দেবার ব্যাপারে আমাদের ধন্যবাদ জানিয়েছেন— ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে সেখানে আমাদের তারা প্রতিনিধি নন, বা সেই সমস্ত কাগজ আমাদের সমর্থকও নন, হিন্দু হউক, টাইমস অব ইন্ডিয়া হউন, আমাদের রাজনীতির সমর্থন তারা করেন না, কিন্তু তারা জানিয়েছেন এই যে অব্যবস্থা সারা ভারতবর্ষে চলছে এর প্রতিকারের জন্য বামফ্রন্ট পঃবঙ্গের সরকার যা কাজ করেছেন কেন্দ্রীয় সরকারের দোষ কোথায় সেটা যে পুঙ্খানুপুঙ্খ ভাবে খুলে দিয়েছেন সেটার জন্য আমাদের ধন্যবাদ জানিয়েছেন। আমরা কেন্দ্রীয় সরকারকে স্বীকার করতে বাধ্য করেছি যে এইগুলি হচ্ছে ত্রুটি এখন তারা এতদিন এই কর্ম করে এসেছেন এখন জনতা হয়ে বলেছেন আমরা কি করব। তারা বলছেন এই পচাচাল ছাড়া আমাদের চাল নেই। তাদেরকে বারবার বলা সত্ত্বেও কেবল প্রতিশ্রুতি পাচ্ছি, এখন আমার কাছে এই কয়েকদিন আগে কেন্দ্রীয় মন্ত্রীর প্রতিশ্রুতি রয়েছে যে তাদের যতদূর সম্ভব তোমাদের এই যে

ঘাটতি এই ঘাটতি হয়ে থাকে আমাদের নীতির জন্য তারজন্য আমরা সমস্যাটাই পূরণ করে দেব—কিন্তু পূরণ করে দেবেন ঐ চালে, we are trying our best to give maximum quantity of parboiled rice.

এখন এই অবস্থাতে কলকাতার লোক ভুগছেন, গ্রামের লোকের ও যেখানে অভাব দেখা দিচ্ছে কেন্দ্রীয় ভান্ডার থেকে চাল আমাদের সংগ্রহ করতে হচ্ছে, আমরা তার জন্য লজ্জিত। এই চাল আমাদের দিতে হচ্ছে। আমরা চেষ্টা করছি যে এই চালকে পরিষ্কার করে জয়েন্ট ইন্সপেকশন করে কোথায় কোথায় সাফ হয়েছে এবং এত দীর্ঘদিনে জঞ্জাল এরা জমা করে রেখে মনে করছেন যে আমরা ৬ মাসে সব উত্তরে দেব, সেই প্রতিশ্রুতি আমরা দিইনি। একথা স্বীকার করতে হবে যে যার বিন্দুমাত্র সততা আছে তিনি স্বীকার করবেন যে আমরা যে অবস্থায় এসেছিলাম তার থেকে কোন কোন এলাকায় রেশন চালের হউক কিছু বোধহয় সংস্কার হয়েছে। তেলের ব্যাপারে ১৫ টাকা এরা তেল চালিয়ে আসছিলেন, প্রতিশ্রুতি এরা বেশি তৈরি করে রেখেছিলেন, রাজত্ব গেলেও তেলের পয়সা ২০ টাকা দরে বিক্রি করেও পুষিয়ে নেবেন। কিন্তু সেখানে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদায় করে সেই তেল বিদেশ থেকে এনে তাকে পরিশোধিত করে এখানে রেশনের মাধ্যমে বিলি করার প্রচেষ্টা করেছি। কলকাতা যদি গ্রহণ না করে গ্রাম দেশে গৃহীত হবে না। আজকে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ আমাদেরই প্রচেষ্টায় এই পরিশোধিত এই রেপসীড তেল জনসাধারণের দ্বারা গৃহীত হয়েছে, ভারতবর্ষে আর কোথাও গৃহীত হয় নি। এখন যত তেল বিতরণ করা সম্ভব হচ্ছে এটা ঠিক গোড়াতে আমরা সবাইকে দিতে পারিনি, তা আমাদের দুর্বলতা, কিছুটা আমাদের অক্ষমতা—এটা অস্বীকার করে লাভ নেই। সকলকেই দেওয়া উচিত ছিল, কিন্তু দুম করে সকলকে দিয়ে সকলে তো নেবেন না **(জনৈক সদস্য ঃ- সর্ষের তেল তাহলে দেবেন না)** সর্ষের তেল খাওয়া যে ব্যক্তি তার আগ্রহ আমরা মেটাব কি করে। আমরা সর্ষের তেল দেব কোনও দিন বলিনি। আমরা বলেছি আমরা মানুষের পক্ষে গ্রহণযোগ্য এবং সমান উৎকৃষ্ট তেল আমরা বাজারে যেটি বিক্রি হয় তার অর্ধেক দামে দেব এবং গ্রামেও আমরা দিচ্ছি—আপনাদের তাতে ভয়ানক দুঃখ—কেন্দ্রীয় সরকারের কাছে লোক পাঠিয়ে আপনারা এই তেল বিতরণকে বানচাল করার চেষ্টা করেছিলেন, সেই বানচাল করার প্রচেষ্টাকে ধমক দিয়ে বন্ধ করতে হয়েছে। আমরা রেশন ব্যবস্থা বজায় রেখেছি পশ্চিমবাংলার গ্রামের স্বার্থে। আমরা বলেছি এখানে........

(নয়েজ)

**মিঃ চেয়ারম্যান ঃ** অর্ডার প্লিজ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার,

**Mr. Chairman :** These cannot be any point of order when the Minister is giving reply.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমাদের মন্ত্রী মহাশয় যখন বক্তব্য রাখছেন তখন শ্রী লক্ষ্মীচরণ সেন ওখানে দাঁড়িয়ে—যেটা মাননীয় সভ্যদের জায়গা নয় বা তিনি মাইকের

সামনেও বলছেন না, ওখানে দাঁড়িয়ে তার বক্তব্য রাখছেন, এটা কি প্রপার? এটা কি যাত্রা, না অভিনয়?

**Mr. Chairman :** This is no point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** দিস ইজ শোয়িং ডিসরিগার্ড টু দি হাউস।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা পয়েন্ট অব অর্ডার নয়, মন্ত্রী মহাশয়কে রিপ্লাই দিতে দিন।

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমার মনে হয় আমার উত্তরে ওদের গায়ে জ্বালা লাগছে নইলে উত্তরে এত বাধা দেবেন কেন, আর তাই যদি হয় তাহলে উত্তর চাইছেন কেন? আমরা যদি এত অপদার্থ হই তাহলে সেটা তো সবাই জানতে পারবেন। তাতে তো আপনাদের প্রকাশ করার সুযোগও আছে এবং প্রকাশ করার যন্ত্রও আছে, সুতরাং আমার কৈফিয়তটা শুনে নেন। আমাদের পশ্চিমবঙ্গে একটি মানুষ, সে বাজারে গেলে প্রতিদিন যার জন্য তাকে খরচ করতে হয় তা হচ্ছে চাল এবং তার বেশির ভাগ খরচ হয়ে যায় তন্ডুলে। আজকে চালের দাম যেভাবে নামছে এটা ওদের ইতিহাসে কোনওদিন ঘটেনি। এক বছর ধরে প্রতি সপ্তাহে চালের দাম কমেছে। অতএব প্রত্যেকটি গরিব মানুষ তার দ্বারা উপকৃত হয়েছে। ভোজ্য তেল একটি অপরিহার্য জিনিস। ভোজ্য তেল আমরা সব দিতে পারি নি কিন্তু এক এক করে আমরা ধরেছি। চাল আমরা ধরেছি এবং তার কোয়ালিটি, তার মান সম্পর্কে আমরা ব্যবস্থা করবার চেষ্টা করছি বর্তমানে যেটুকু করা যায়। নতুন ফসল এলে অন্য ব্যবস্থা তার হবে সে বিষয়ে সন্দেহ নেই। দ্বিতীয়ত তেলের ব্যাপারে আমরা, বাজারে যে মানের তেলের দর ১৫ টাকা সেই মানের তেল এবং তার থেকেও উৎকৃষ্ট তেল তার অর্ধেক দামে বিতরণ করার ব্যবস্থা শুরু করেছি এবং আজকে আমরা সারা পশ্চিমবাংলায় সেই তেল পৌছে দিতে পারি, পৌছে দেবার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের প্রত্যেক জায়গায় রিকয়ারমেন্ট হিসাব করে তাদের ইনডেন্ট করতে বলা হয়েছে। ইতিমধ্যেই গিয়েছে এবং যাচ্ছে এবং যারা আজকে একথা বলছেন তারা খবর রাখে না। গত পূজার সময় থেকেই স্ট্যাটিটুটারি র‍্যাশন এলাকার বাইরে অনেক জায়গা এই তেল দেওয়া হয়েছে। আমাদের পার্বত্য এলাকায় সদস্য মহোদয়া—তিনি চলে গিয়েছেন তা না হলে তিনি হয়তো জেনে খুশি হতেন, আমরা সিকিমের পর্যন্ত তেল দিয়েছি। যখন সেই তেল শহরের বাবুদের এবং গ্রামে অনেকের অনীহার জন্য এবং আমাদের জেলা শহরের লোকদের অনীহার জন্য তেল আমাদের অনেক জমে গিয়েছিল তখন আমরা সিকিম পর্যন্ত এই তেল সরবরাহ করেছি। সুতরাং তেল সরবরাহ করার ইচ্ছা আমাদের বরাবর ছিল, আমরা প্রচেষ্টা চালিয়েছি, ক্রমাগত বাড়ছে এবং তেল দেবার জন্য সমস্ত ব্যবস্থা গ্রহণ করছি।

[6-45 — 6-55 P.M.]

সুতরাং তেল সরবরাহ করার ইচ্ছা আমাদের বরাবরই ছিল, এই প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। ক্রমাগত বেড়েছে, আজ আমরা গ্রামদেশে সকলকেই তেল দেওয়ার জন্য সমস্ত ব্যবস্থা গ্রহণ করছি। দ্বিতীয়ত নুনের ব্যবস্থার কথা একথা বলেছি যে অসমে নুনের দর দু'

টাকা, এটা এজন্যই বলেছি যে আমরা যদি ব্যবস্থা গ্রহণ না করতাম, এখানে যারা তেরঙা ঝান্ডা ধরে আছেন যারা গান্ধীজীর নামে নমস্কার জানান, শ্রদ্ধা জানান, তাদের কৃতিত্বে এখানে দু' টাকায় নুন তৈরি করতেন, আজকে আমাদের ব্যবস্থার ফলে আপনাদের ব্যবসায়ী চক্র আমরা ভেঙেছি এবং আপনারা যে চক্র ৩০ বছর ধরে করে আসছেন সেই চক্র ভেঙেছি এবং তার ফলও আপনারা পাচ্ছেন। কোথাও কোথাও ন্যায্য দরে ৩২ পয়সায় ৩০ পয়সায় পাওয়া যায়। অনেকে বলছেন কাগজে দেখলাম নুনের দর ১০ পয়সা ন্যায্য দাম হওয়া উচিত। এটা কি করে করলেন? যদি নুন তৈরি করেন এখানে তবে দু' পয়সা হওয়া উচিত, আর যদি আমদানি করেন তবে কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করুন কত খরচা পড়বে, ট্রেনভাড়া কত লাগে। দশ পয়সা কেন করলেন, এততো লাগার কথা নয়। আবার আমদানি করলে দশ পয়সায় হয় না। তাহলে এটা স্পষ্ট যে নুনের ব্যাপারে আমরা সামান্য কিছু হয়ত সুবিধা দিতে পেরেছি। এই রকমভাবে আমরা বলতে পারি আমাদের চালের দাম কমানোর জন্য আরও অনেক জিনিসের দাম তার সঙ্গে বাড়তে পারেনি। প্রধান তন্ডুলের দাম যদি একটা নির্দিষ্ট সীমার মধ্যে থাকে, অন্য জিনিসগুলিও সেই সীমার মধ্যে থাকতে বাধ্য। এবং যদি হিসাব একটা করেন তো দেখতে পাবেন যে যারা ১০০ টাকা রোজগার করেন তাদের অন্তত এর জন্য ৭ থেকে ১০ টাকা সুরাহা হয়েছে। যারা এখানে মূল্য বৃদ্ধির জন্য আতঙ্কিত, খুব উত্তেজিত হয়েছিলেন, তারা অন্তত একটু খবর নিলেই দেখতে পেতেন যে গরিব লোকদের পক্ষে, বড় লোকদের পক্ষে না হতে পারে, সাত থেকে ১০ পারসেন্ট মাসে সুরাহা হয়েছে। একজন বললেন, তিনি আবেদিন সাহেব, কনজুমারস রেজিস্টেন্সের কথা। আমরা একথা অনেক জায়গায় শুনেছি এবং সেখানেও একথাটা বলেছি এটা হচ্ছে বড় লোকদের একটা ভাঁওতাবাজি। রেডিও যারা কেনে, কি টিভি কেনেন, তাদের রেজিস্ট করতে পারেন, কিন্তু চাল কেনা রেজিস্ট করা যায় না। তিনি বললেন আইন করুন, আইনতো অনেক ছিল, আপনারা কি আইনে কখনও বন্ধ করেছেন? তারা অনেক চেষ্টা করতে পারেন, ঝান্ডাবাজি করতে পারেন, দুই একজনকে গ্রেপ্তার করা যায়, আপনারাও গ্রেপ্তার করেছেন, কিন্তু একটা অর্থনীতিক রোগের দাওয়াই যদি দিতে হয় তবে বাজারে পাল্টা বস্তুর যোগান ন্যায্য দামে দেওয়াটাই এক মাত্র সার্থক দাওয়াই। ন্যায্যমূল্যে জিনিস দেওয়া ছাড়া আর কোনও সার্থক দাওয়াই নেই, এ ছাড়া আর যাই করুন না কেন, সেটা ভাঁওতাবাজি। অন্য যাই হোক তাতে হয় না। আমরা দেখছি দাম দাওয়াই, এটা ডান্ডাবাজির ব্যাপারে নয়, একটা অর্থনৈতিক ব্যবস্থাকে আর একটা অর্থনৈতিক ব্যবস্থা দিয়েই আক্রমণ করে পরাস্ত করতে হয়। আমরা এখানে যে প্রোকিওরমেন্ট করেছি, তাতে তো কারও গায়ে ডান্ডা পড়েনি, কেউ বলেছেন ডান্ডাবাজির কথা কেউ বলেছেন ১৪৪ ধারার কথা, কিন্তু যে প্রোকিওরমেন্ট হয়েছে তা কেউ আশাও করনি, কেন্দ্রীয় সরকার বলেছিলেন প্রোকিওরমেন্ট হবে না, তারা বলেছিলেন, তার জন্য ভেবোনা, খোলা বাজার দিয়ে ঠিক করে দেব। এটা যেটা করা হয়েছে কোনও রকম ব্যবস্থা সেখানে ছিল না এবং যারা কাগজে লিখেছেন তাদের বলছি গত বছরের তুলনায় এই দু' মাসে তার চেয়ে বেশি করেছি, এটা বলার কথা। এমন নয় যে অপর্যাপ্ত আছে। অনেকে বলেছেন বাফার স্টকের কথা। কি করে হবে? রাজ্যেই তো ঘাটতি, যতই সংগ্রহ করি না কেন বাফার স্টক হবে না, এখানে নিত্যই খরচ হয়ে যাচ্ছে, যা সংগ্রহ করেছি আগামী

**কয়েক মাসে খরচ হয়ে যাবে এবং আকালের দিন যখন আসবে আরও বিতরণ করতে হবে। ওরা কথা তুলেছেন ডালের দাম নাকি ৪.৩০ টাকায় বেঁধে দেওয়া হয়েছে, বেঁধে দেওয়া হয়নি। একটা ছোট্ট কোয়ান্টিটি পাওয়া গেছে তাতে বাজার থেকে কম দামে ৭০ পয়সা কমে ইকনমিক্যালি উইদাউট এ লস্ অব পাই টু দি গভর্নমেন্ট বিক্রি করা হয়েছে।**

[6-55 — 7-05 P.M.]

তাতে দেখা যায় একটা রিঅ্যাকশন সামান্যই হয়েছে। আমরা বেশি কোয়ান্টিটি যদি জোগাড় করতে পারি, জোগাড় করা সহজ নয়, আপনারা জানেন ভারতবর্ষেই পাওয়া যায়, কিন্তু গত বছর ঘাটতি হয়েছে। আমাদের যতটা প্রয়োজন ভারতবর্ষে তা উৎপাদন হয়। অতএব ব্যবস্থা করতে হবে এবং কেন্দ্রীয় সরকার যদি ব্যবস্থা না করেন তবে এক রাজ্য থেকে অন্য রাজ্যে গিয়ে কিনলে কি ব্যবস্থা করতে হবে সেটা সহজেই অনুমেয়। সেখানে রেস্ট্রিকশন দিয়ে করতে হয়। কেন্দ্রীয় সরকার বলছেন করবেন। আমরা তাদের উপর খানিকটা নির্ভর করতে বাধ্য। তাছাড়া, উপায় নেই। আর একজন মাননীয় সদস্য বলেছেন সরষের কথা। কাগজে যদি অসাধু সংবাদ বেরোয় তাহলে কি করা যাবে? তাদের মতামত প্রকাশের সম্পূর্ণ স্বাধীনতা আছে। সংবাদপত্রের স্বাধীনতা মানে মতামতের স্বাধীনতা। সংবাদ বিকৃত করার অধিকার নেই। এইটা হল সংবাদপত্রের স্বাধীনতার মূল কথা। মতামতের স্বাধীনতা আছে, তারা আমাদের আক্রমণ করতে পারেন, তারা আমাদের নীতি, আমাদের মতামতকে আক্রমণ করতে পারেন। তাতে আমাদের আপত্তি করার কোনও ইচ্ছা নেই। কিন্তু দুষ্ট অভিপ্রায়ে যদি সংবাদকে বিকৃত করে প্রকাশ করেন তাহলে সেটা সংবাদপত্রের স্বাধীনতা বোঝায় না। এটা আপনারা বোঝেন না। যেখানে ভুল হয়েছে, সেইখানেই বলছি, অন্য জায়গায় বলছি না। সরষের ব্যাপারে লোকসান দিতে হয়েছে। কারণ আপনারা যারা উচ্চ দামে ক্রয় করেছিলেন ব্যবসায়ীদের স্বার্থের জন্য বোধ হয়, এর আগের সরকার খুব উচ্চ দামে সরষে কিনে চাপিয়ে গিয়েছিল। আমরা ইকনমিক্যলি এমনভাবে সেটা বিক্রি করি যাতে বেশি দামে বিক্রি করতে না হয়। এই হচ্ছে সরষের অবস্থা। যে দামে কেনা হয়েছিল তাহলে ১৫/১৬ টাকা দরে বিক্রি করতে হত। কিন্তু সে দামে বিক্রি করা হয় নি। সেইজন্যই লোকসান হয়েছে। আগেকার সরকার কিনে আমাদের ঘাড়ে চাপিয়ে গিয়েছিল। আমরা ন্যায্য দামে তেল বিক্রি করেছিলাম। আমরা ব্ল্যাকমার্কেটিং করতে চাই নি। আমরা জনতা সরকারের মতো তিন রকম কথা বলি না। ওই মিক্সিং অফ অয়েল এটা বৈজ্ঞানিকভাবে ভুল। যে কোনও তেলই হোক, মিক্সিং অফ অয়েল করার পর যদি তাকে রিফাইন না করা হয়, তাহলে সেটা স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর। আমরা ওই কথা বলি নি যা কেন্দ্রের অ্যাডভারটাইসমেন্টে বেরোয়। আমরা একথাও জানিয়ে রাখি যে রেপসীড আমাদের আরও সস্তায় দেওয়া উচিত। কারণ, আন্তর্জাতিক বাজারে তার দাম পড়ে গিয়েছে। কিন্তু সেই দামে আমাদের বিক্রি করা হয় নি। আমাদের আরও সস্তায় দেওয়া উচিত। বারবার বলেছি। যারা বনস্পতি বিক্রি করে তাদের ৯৬০ টাকা ছাড় দেওয়া হয়েছে। আমরা বলেছি অন্তত ৫০০ টাকা কম করতে। কারণ টিন বা সোল্ডারের দাম ক্রমাগত বেড়ে যাচ্ছে। আমরা দাম ঠিক রাখতে পারছি না। অতএব ঐ কনসেশন আমাদের ন্যায্য প্রাপ্য। দ্বিতীয়ত আপনারা জানেন দুটি জিনিসের উপর

সাবসিডির কথা আছে। সিজন পালসেস কেনবার ব্যাপারে আমরা চেষ্টা করব সিজন পালসেস জোগাড় করবার। কারণ তার প্রয়োজন হবে। কমন পারচেজ পারবয়েলড রাইস সেটা সস্তা দরে দেবার জন্য সাবসিডি লাগবে এটা আপনারা বাজেটে শুনেছেন। এই নীতি যদি আপনাদের বোধগম্য না হয় তাহলে ভগবান আপনাদের রক্ষা করুন আমার কিছু করবার নেই। পরিশেষে আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি।

**মিঃ চেয়ারম্যান :** ২৮টি কাট মোশন এসেছে। তার মধ্যে আমার ধারণা ১০/১১/২২/২৩ নং কাট মোশনে ডিভিসন দাবি করা হবে। তাই উক্ত কাট মোশনগুলি বাদে আমি সমস্ত কাট মোশনগুলি এক সঙ্গে ভোটে দিচ্ছি।

I now put all the cut motion under Demand No. 54 except 10,11, 22,23 to vote.

The motions of—Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100,

Shri Dhirendra Nath Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/-

Shri Lutfual Haque that the amount of the Demand be reduced by Rs. 100/-

were then put and lost.

(ধ্বনি ভোটের পর)

**মিঃ চেয়ারম্যান :** ধ্বনি ভোটে দেখা যাচ্ছে না পক্ষের সমর্থন বেশি। অতএব ছাঁটাই প্রস্তাবগুলি অগ্রাহ্য হইল। এখন ১০/১১/২২/২৩ নং কাট মোশনগুলি ভোটে দিচ্ছি।

**DEMAND NO. 54**

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division was taken with the following result:-

NOSE

Abul Hasan, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abul Hasant Khan, Shri

Anisur Rahaman, Shri

Atahar Rahaman, Shri

Banerjee, Shri Madhu

Banerjee, Shri Radhika Ranjan

Barman, Shr Kalipada

Basu, Shri Jyoti

Basu Ray, Shri Sunil

Bhattacharjee, Shri Gopal Krishna

Bhattacherjee, Shri Satya Pada

Biswas, Shri Benoy Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bouri, Shri Gobinda

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Jatin

Chakraborti, Shri Subhas

Chakraborty, Shri Deb Narayan

Chattopadhyay, Shri Santasri

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

De, Shri Partha

Ghosh, Shrimati Chhaya

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Monoranjan

Jana, Shri Manindra Nath

M. Ansar-Uddin, Shri

Mahata, Shri Nakul Chandra

Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malakar, Shri Nani Gopal
Mandal, Shri Gopal
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dinesh
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sasanka Sekhar
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Nezamuddin Md. Shri
Pal, Shri Bejoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Sudhir
Raj, Shri Aswini Kumar

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Pravas Chandra

Roy Barmon, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhusan

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Ahindra

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Lakshmi Charan

Sing, Shri Buddhadeb

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

Ayes

Abedin, Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

Chattaraj, Shri Suniti

Chowdhury, Shri Abdul Karim

Habibur Rahaman, Shri

Maitra, Shri Birendra Kumar

Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejoy

Roy, Shri Krishna Das

Shamsuddin Ahmad, Shri

Sinha, Sri Prabodh Chandra

Sen, Shri Bholanath

The Ayes being 12 and the Noes 84 the motion was lost.

The motion of Shri Sudhin Kumar that a sum of Rs. 19,47,22,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads: "309—Food, and 509—Capital Outlay on Food", was then put and agreed to.

## DEMAND NO. 43

The motion of Shri Sudhin Kumar that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 43, Major Head: "288— Social Security and Welfare (Civil Supplies)", was then put and agreed to.

## DEMAND NO. 67

Major Head: 734—Loans for Power Projects.

[7-05 — 7-15 P.M.]

The Printed Speech of Shri Jyoti Basu on Demand No. 67 is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৭নং দাবির অধীনে মুখ্য খাতে '৭৩৪—বিদ্যুৎ প্রকল্পগুলির জন্য ঋণ' বাবদ ব্যয় নির্বাহের জন্য ৫৬,৯৮,০,০০০ (ছাপ্পান্ন কোটি আটানব্বুই লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

২। যেখানে ১৯৭৬-৭৭ সালে বিদ্যুৎ খাতে অধীনে বরাদ্দ ছিল ৬৯.৫২ কোটি টাকা সেখানে আমরা ১৯৭৭-৭৮ সালে ৯৯.৮১ কোটি টাকা বরাদ্দ করেছিলাম এবং বিদ্যুৎ বিভাগের অধীন কর্মপ্রকল্পগুলির ব্যাপারে ১৯৭৮-৭৯ সালের জন্য আমরা ১১১.৫০ কোটি টাকার সংস্থান করার প্রস্তাব করছি। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের ক্ষেত্রে রাজ্য সরকার ৫১.৪৮ কোটি টাকা ঋণ দেবেন এবং বাজার থেকে ৩২.৬৪ কোটি টাকা, এল আই সি থেকে ৮.০০ কোটি টাকা ও আর ই সি থেক্কে ৮.৫৫ কোটি টাকা ঋণ হিসেবে সংগ্রহের জন্য সংস্থান রাখা হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ তাদের নিজেদের অভ্যন্তরীণ এবং অন্যান্য প্রকারের সহায়সম্বল থেকে পরিকল্পনার জন্য প্রয়োজনীয় বাকি টাকার ব্যবস্থা করবেন।

৩। সি ই এস সি-কে তাদের টিটাগড় বিদ্যুৎকেন্দ্রের জন্য এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিকল্পনাভুক্ত এবং পরিকল্পনা-বহির্ভূত যেসব বিভিন্ন কর্মপ্রকল্পের বিবরণ নিচে বিশদভাবে

দেওয়া হয়েছে সেগুলি রূপায়ণের জন্য ঋণের প্রস্তাব বর্তমান দাবির মধ্যে রয়েছেঃ—

**পরিকল্পনাভুক্তঃ** ৫৪.৪৮ কোটি টাকা
(এর মধ্যে সি ই এস সি-র জন্য ৩০.০০ কোটি টাকা ধরা হয়েছে)।

**পরিকল্পনাবহির্ভূত ঃ** ৫০ লক্ষ টাকা

**কেন্দ্র কর্তৃক পরিপোষিত কর্মপ্রকল্পসমূহঃ** ২.০০ কোটি টাকা

৪। ১৯৭৮-৭৯ সালের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিকল্পনা কর্মসূচিগুলি নিচে দেওয়া হলঃ—

| **বিদ্যুৎ উৎপাদন** | | **(লক্ষ টাকার অঙ্কে)** |
|---|---|---|
| (ক) সাঁওতালডি(টি) ৩ এবং ৪ (২x১২০ মেগাওয়াট) | .. | ৭০০ |
| (খ) জলঢাকা (এইচ) দ্বিতীয় পর্যায় (২x৪ মেগাওয়াট) | .. | ১৬০ |
| (গ) কার্সিয়াং (এইচ) দ্বিতীয় পর্যায় (২x১ মেগাওয়াট) | .. | ১০ |
| (ঘ) কোলাঘাট (১) (৩x২১০ মেগাওয়াট) | .. | ৩০৭৬ |
| (ঙ) ব্যান্ডেল(টি) ৫ (১x২১০ মেগাওয়াট) | .. | ১৮০০ |
| (চ) রাম্মাম হাইডেল ২ (৪x১২.৫ মেগাওয়াট) | .. | ২২৫ |
| (ছ) ফাজি হাইডেল (১x৪০০ কিলোওয়াট) | .. | ১৫ |
| (জ) নর্থবেঙ্গল ডিজেল (২x৩.৫ মেগাওয়াট) | .. | ৪ |
| (ঝ) ব্যান্ডেলকেন্দ্রের নববিন্যাস | .. | ৮৫ |
| (ঞ) গ্যাস টারবাইন (হলদিয়ায় ২x১৫ মেগাওয়াট, উত্তরবঙ্গে ২x১৫ মেগাওয়াট এবং গৌরীপুরে ২x২০ মেগাওয়াট) | .. | ৫০০ |

| | | |
|---|---|---|
| বিদ্যুৎসঞ্চালন ও বিতরণ— | .. | ২৮০০ |
| গ্রামীণ বৈদ্যুতিকরণ— | .. | ১৪০০ |
| বিদ্যুৎ উন্নয়ন— | .. | ৭৫ |

এছাড়া, ১৯৭৮-৭৯ সালে সি ই এস সি-কে তাদের টিটাগড় তাপবিদ্যুৎ প্রকল্প (৪×৬০ মেগাওয়াট)-এর জন্য ঋণ হিসেবে তিন কোটি টাকা দেওয়া হবে।

৫। ঠিকাদারদের সংস্থাগুলিতে শ্রমসম্পর্কের অবনতি এবং পরিণামে নির্মাণকার্যে বিলম্ব, ভারত হেভি ইলেকট্রিক্যালস লিমিটেড এবং কোটার ইনস্ট্রুমেন্টেশন লিমিটেডের মতো মুখ্য সরবরাহকারীদের যন্ত্রপাতি এবং তাদের নিয়ন্ত্রণ ব্যবস্থার চূড়ান্তকরণে এবং সাজসরঞ্জাম সরবরাহে বিলম্বজনিত পরিস্থিতির দরুন প্রথমদিকে ব্যান্ডেলের পঞ্চম ইউনিট এবং সাঁওতালডির তৃতীয় ও চতুর্থ ইউনিটে কাজের গতি কিছুটা শ্লথ ছিল। বর্তমান সরকারের হস্তক্ষেপের সঙ্গে সঙ্গে অবস্থার উন্নতি হয়েছে। ১৯৭৮ সালের এপ্রিল মাসের শেষ নাগাদ পর্ষদ সাঁওতালডির ১২০ মেগাওয়াট বিশিষ্ট তৃতীয় ইউনিটটি চালু করার আশা করছেন। আসন্ন গ্রীষ্মকালের মধ্যেই ইউনিটটিকে প্রাথমিক পরীক্ষামূলক উৎপাদনের জন্য চালু করা যেতে পারে। ইউনিটটির প্রাথমিক অসুবিধাগুলি দূর করার জন্য এই পরীক্ষামূলক উৎপাদনকাল তিন মাসের কিছু বেশি সময় ধরে চলতে পারে।

সাঁওতালডির চতুর্থ ইউনিটটি আরও এক বছরের মধ্যেই উৎপাদনক্ষম হবে বলে ধরা যেতে পারে। ১৯৭৯ সালের শেষ নাগাদ ব্যান্ডেলের পঞ্চম ইউনিটটি চালু করার কথা আছে। জমি অধিগ্রহণ এবং ক্ষতিপূরণ দান সংক্রান্ত সমস্যাবলির দরুন কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের নির্মাণকার্যের অগ্রগতি ব্যাহত হয়েছিল। পূর্ববর্তী সরকারের আমল থেকেই এই সমস্যাগুলি রয়েছে, কিন্তু তার এগুলি সমাধানের জন্য কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি। বর্তমান সরকার এই সমস্যাগুলি প্রায় নির্ণয় করে ফেলেছেন এবং এই প্রকল্পের তিনটি ইউনিটের নির্মাণকার্য অব্যাহত আছে। আশা করা যাচ্ছে, ১৯৮১ সালের গোড়ার দিকে প্রথম ইউনিটটি চালু হবে।

৬। উত্তরবঙ্গের রিনটিংটনে প্রতিটি ১ মেগাওয়াট বিশিষ্ট দুটি ইউনিট এবং শিলিগুড়িতে একটি ৩.৫ মেগাওয়াট ডিজেল সেট-এর নির্মাণকার্য এখন শেষ হবার মুখে। ৩.৫ মেগাওয়াটের আর একটি ডিজেল সেট ইতিমধ্যেই চালু হয়েছে। জলঢাকা জলবিদ্যুৎ প্রকল্প—দ্বিতীয় পর্যায়-এর চার মেগাওয়াট বিশিষ্ট দুটি ইউনিটের নির্মাণকার্য এগিয়ে চলেছে এবং পঞ্চাশ মেগাওয়াট-বিশিষ্ট রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্প—দ্বিতীয় পর্যায় এর প্রাথমিক কাজ শেষ হওয়ার মুখে।

৭। বিদ্যুৎ সঞ্চালন ও বিতরণঃ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি থেকে বিদ্যুৎ নিয়ে আসার জন্য এবং সমস্ত রাজ্য জুড়ে বিভিন্ন শ্রেণীর বিদ্যুৎ গ্রাহকদের সরবরাহের জন্য বিদ্যুৎ সঞ্চালন এবং বিতরণের প্রকল্পগুলির মধ্যে সামঞ্জস্য বিধানের কাজ এগিয়ে চলেছে। এ বছর নিম্নবর্ণিত অতিরিক্ত হাই ভোল্টেজ-এর কাজ চলছে ঃ—

(ক) দুর্গাপুর-কসবা ২২০ কেভি ডবল সার্কিট ;

(খ) দুর্গাপুর-বিষ্ণুপুর ১৩২ কেভি ডবল সার্কিট ;

(গ) খড়গপুর-এগরা ১৩২ কেভি সিঙ্গল সার্কিট ;

(ঘ) বেহালা-লক্ষ্মীকান্তপুর ১৩২ কেভি সিঙ্গল সার্কিট ;

(ঙ) মালদহ-রায়গঞ্জ ১৩২ কেভি সিঙ্গল সার্কিট।

অন্যান্য কয়েকটি ২২০ কেভি এবং ১৩২ কেভি লাইনের উপকরণ সংগ্রহের কাজ চূড়ান্ত করা হয়েছে।

বিদ্যুৎ সঞ্চালন এবং বিতরণের লাইনগুলির জন্য একান্ত জরুরি প্রয়োজনের কথা চিন্তা করে ১৯৭৮-৭৯ সালের জন্য ২৮.০০ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে এই খাতে বরাদ্দ ছিল ২৪.২৭ কোটি টাকা।

৮। পল্লী বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমরা দেশের অনেক রাজ্যের থেকে বেশ পিছিয়ে রয়েছি। এ পর্যন্ত ১১.৫০২টি মৌজাতে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে। এই সংখ্যা হল রাজ্যের মৌজাগুলির মোট সংখ্যার শতকরা ৩০ ভাগের সামান্য কিছু বেশি এবং তা হল জাতীয় গড়ের কাছাকাছি। অবশ্য গ্রামীণ এলাকাগুলিতে বিদ্যুৎ বিতরণের ব্যবস্থার কাজকর্মে কিছু উন্নতির প্রয়োজন আছে। সুতরাং যাতে আমরা বর্ধিত উৎপাদন এবং সংশ্লিষ্ট শিল্পগুলির উন্নয়নের স্বার্থে যতটুকু ভূগর্ভস্থ জল পাওয়া যাবে তার পূর্ণ সদ্ব্যবহার করতে পারি সে ব্যাপারে আমাদের অনেক কিছু করণীয় আছে।

৯। আমরা এ পর্যন্ত ১৬,৭১৩টি অগভীর নলকূপ, ২৩৮৩টি গভীর নলকূপ, ৭৪১টি নদী থেকে জল উত্তোলনের জন্য সেচ পাম্প, ৩৭২টি স্বাস্থ্যকেন্দ্র এবং ১০২টি হরিজন বস্তির বৈদ্যুতিকীকরণে সমর্থ হয়েছি। পল্লী বৈদ্যুতিকীকরণের জন্য বরাদ্দ ১১.৭০ কোটি টাকার মধ্যে ৪ কোটি টাকা চলতি আর্থিক বছরে অব্যবহৃত থেকে যাবে। বিদ্যুতের খুঁটির অভাবই হল এর মুখ্য কারণ। গত জামানায় নিকৃষ্ট মানের খুঁটি এবং মজবুত না করা খুঁটি ব্যবহার করে প্রচুর অর্থের অপচয় হয়েছে। পূর্ববর্তী সরকারের অনিয়মগুলি আমাদের সতর্ক করেছে এবং আমরা এ রকম নিকৃষ্ট মানের খুঁটি ব্যবহার করা বন্ধ করে দিয়েছি। পি সি সি খুঁটি তৈরি করার জন্য আরও বেশি কেন্দ্র স্থাপন করে খুঁটিগুলির প্রয়োজন এবং সরবরাহের মধ্যে ব্যবধান দূর করা হবে। দুর্ভাগ্যবশাত যে সময় আমাদের হাতে পেয়েছি তার মধ্যে আমরা এগুলি প্রস্তুত করার কাজ সম্পূর্ণ করে উঠতে পারি নি। আগামী আর্থিক বছরে পল্লী বৈদ্যুতিকীকরণের জন্য ১৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে কারণ আগেই বলেছি এ বছর সব টাকা আমরা খরচ করতে পারিনি। এর ফলে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ১৯৭৮-৭৯ সালে ২,০০০ মৌজায় বিদ্যুৎ পৌঁছে দিতে এবং ১০,০০০ পাম্প সেটকে বিদ্যুৎ-চালিত করতে সমর্থ হবেন।

১০। যতদিন পর্যন্ত এই কেন্দ্রগুলি পূর্ণ উৎপাদনক্ষম না হয় খুঁটি প্রাপ্তির ব্যাপারে এই

ঘাটতি চলতে পারে। এর পাশাপাশি পর্যদের পল্লী বৈদ্যুতিকীকরণ সংস্থাকে আমাদের পল্লী বৈদ্যুতিকীকরণের বৃহত্তর কর্মসূচি রূপায়ণের উপযোগী করে বিন্যস্ত করতে হবে।

গত এক বছর বা প্রায় অনুরূপ সময় ধরে এই রাজ্য এক বিদ্যুৎ সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। লোডশেডিং প্রায় নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমি এই বিদ্যুৎ ঘাটতির কারণগুলি সংক্ষেপে বিবৃত করতে চাই এবং এই সরকার এই পরিস্থিতি মোকাবিলার জন্য যেসব ব্যবস্থা গ্রহণ করেছেন সে সম্পর্কেও দু-চার কথা বলতে চাই। বর্তমান সরকার যে সময় ক্ষমতায় আসেন তখন পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ ডি ভি সি—ডি পি এল এবং সি ই এস সি-র পরস্পর সংযুক্ত বিদ্যুৎ ব্যবস্থায় কলকাতা ও দক্ষিণ বাংলার যেসব জেলায় বিদ্যুৎ সরবরাহ করা হয় সেসব স্থানে বিদ্যুৎ পরিস্থিতি সঙ্কটপূর্ণ ছিল। মূল বিদ্যুৎ ব্যবস্থাটি তখন প্রায় ১৯০ মেগাওয়াট ঘাটতি নিয়ে চালু ছিল, কাজেই বিদ্যুৎ উৎপাদন ইউনিটগুলি আকস্মিকভাবে এবং অনিবার্য কারণে উৎপাদন বন্ধ করলে যে পরিস্থিতির উদ্ভব হবে তার মোকাবিলার জন্য ঐ ব্যবস্থায় বিদ্যুৎ সংরক্ষণের কথা উঠতেই পারে না। এই ঘাটতির খানিকটা অবশ্য সঙ্কোচনমূলক এবং নিয়ন্ত্রণমূলক ব্যবস্থা গ্রহণের মাধ্যমে বিদ্যুতের ব্যবহার কমিয়ে পূরণ করা হয়েছে। গত কয়েক মাসে কলকাতা এলাকায় ডি ভি সি বিদ্যুতের হ্রাস-প্রাপ্ত সরবরাহ এবং পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের বর্তমান তাপবিদ্যুৎ উৎপাদন ইউনিটগুলির হ্রাস-প্রাপ্ত উৎপাদনের ফলে পরিস্থিতির আরও অবনতি ঘটেছে।

অতীতে যন্ত্রপাতিগুলির যথাযথ এবং সময়োচিত রক্ষণাবেক্ষণের অভাবে সাধারণভাবে বর্তমান বিদ্যুৎ-উৎপাদনকারী ইউনিটগুলির এবং বিশেষভাবে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের ইউনিটগুলির বিদ্যুৎ সরবরাহের বিশ্বাসযোগ্যতায় সংশয় দেখা দিয়েছে। এর ফলে, তাপবিদ্যুৎ উৎপাদনকারী ইউনিটগুলির উৎপাদন হ্রাসপ্রাপ্ত হয়েছে। এই ইউনিটগুলির রক্ষণাবেক্ষণ অনেকদিন ধরে হয় নি এবং কোনও কোনও ক্ষেত্রে এরূপ অবহেলা দু' বছরেরও বেশি সময় ধরে হয়েছে। তাই বর্তমান সরকার যন্ত্রপাতিগুলির যথাযথ রক্ষণাবেক্ষণের উপর গুরুত্ব আরোপ করেছেন এবং সমস্ত বিদ্যুৎ সরবরাহকারী সংস্থাগুলিকে ইতিমধ্যে প্রস্তুত করা নির্ঘণ্ট অনুযায়ী রক্ষণাবেক্ষণের কাজ হাতে নিতে এবং অতিরিক্ত শিফট চালু করে ও প্রয়োজন হলে আরও বেশি সংখ্যক যন্ত্রকুশলী নিয়োগ করে যন্ত্রপাতিগুলির অব্যবহৃত পড়ে থাকার সময় হ্রাস করতে পরামর্শ দেওয়া হয়েছে। সহায়ক যন্ত্রপাতিগুলি বিশেষ করে সাঁওতালডি উৎপাদনকেন্দ্রে, ঘন ঘন বিকল হয়ে পড়েছে। এ রকম বিকল হয়ে পড়ার কিছু কিছু কারণ চিহ্নিত হয়েছে এবং বি এইচ ই এল এবং কোটার ইনস্ট্রুমেন্টেশন লিমিটেডের মতো মুখ্য সরবরাহকারীদের প্রতিনিধিবর্গ, সি ই এ-র পরামর্শদাতৃগণ ও আমাদের সাইট ইঞ্জিনিয়াদের নিয়ে গঠিত দল এগুলি সংশোধনের কাজ হাতে নিয়েছেন। বিদ্যুৎ সঞ্চালনের লাইনগুলির রক্ষণাবেক্ষণের কাজও হাতে নেওয়া হয়েছে।

যেসব ইউনিট বেশি চলেছে সেগুলির রক্ষণাবেক্ষণের কাজ সুসংহত ভিত্তিতে একটা নির্দিষ্ট সময়সীমার মধ্যে সম্পাদন সুনিশ্চিত করার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ এবং দুর্গাপুর প্রকল্প লিমিটেডের প্রতিনিধিদের নিয়ে একটি উচ্চক্ষমতা সম্পন্ন 'টাস্ক ফোর্স' রাজ্য বিদ্যুৎ পর্যদ গঠন করেছেন।

যদিও বিদ্যুতের চাহিদা ক্রমেই বেড়ে চলেছে তবুও গত তিন বৎসরে সংস্থাপিত বিদ্যুৎ উৎপাদন ক্ষমতায় কোনও সংযোজন ঘটেনি। কেন্দ্র ও রাজ্যের পূর্বর্তন সরকার সি ই এস সি-র প্রস্তাবিত টিটাগড় প্রকল্পটির প্রতি যথাযোগ্য নজর দেন নি। রাজ্যের অন্যান্য নির্মীয়মাণ বিদ্যুৎ প্রকল্পগুলিও অবহেলিত হয়েছে এবং এগুলি সবই এখন নির্দিষ্ট সময়সূচির ১৫ থেকে ৩০ মাস পেছিয়ে রয়েছে। সেইজন্য বর্তমান সরকার নির্মীয়মাণ প্রকল্পগুলির কাজ ত্বরান্বিত করার জন্য উদ্যোগী হয়েছেন এবং সেই উদ্দেশ্যে আরও বেশি করে অর্থবরাদ্দের ব্যবস্থা করা হচ্ছে। কলকাতায় বিদ্যুৎ সরবরাহ বৃদ্ধির প্রচেষ্টায় একটি বড় পদক্ষেপ হল ভারত সরকারের কাছ থেকে সি ই এস সি-র ২৪০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন টিটাগড় প্রকল্পে কারিগরি-তথা-অর্থনৈতিক অনুমোদনলাভ। এই প্রকল্পের জন্য অর্থসংস্থান পরিকল্পনা ভারত সরকারের সঙ্গে পরামর্শক্রমে চূড়ান্ত করা হচ্ছে।

কেন্দ্রীয় ক্ষেত্রে ফরাক্কায় একটি বৃহৎ তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাব কার্যকর করার ব্যাপারে এই সরকার সক্রিয়ভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

[7-15 — 7-20 P.M.]

একথা সঙ্গতভাবেই বলা যায় যে, বিহার ও পশ্চিমবঙ্গ উভয় রাজ্যের জন্যই ডি ভি সি-র বিদ্যুৎ-উৎপাদন বিশেষভাবে প্রয়োজনীয়। সেইজন্য ডি ভি সি-র কাজ সম্বন্ধে আলোচনা এবং ডি ভি সি-র বিদ্যুৎ সরবরাহে অগ্রাধিকারের পর্যালোচনা করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের উচিত পশ্চিমবঙ্গ ও বিহার এই দুই অংশগ্রহণকারী সরকারের মধ্যে সমন্বয় বৈঠক বসানো। আমরা ইতিমধ্যেই কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রককে এইরূপ বৈঠক আহ্বানের জন্য অনুরোধ করেছি। গ্রীষ্মের মাসগুলিতে ডি ভি সি-র স্বাভাবিক সরবরাহের মাত্রা ৯৫ মেগাওয়াট বজায় রাখার জন্য আমরা ডি ভি সি-কে বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি। আশার কথা যে, চন্দ্রপুরার চতুর্থ ও পঞ্চম ইউনিট পুনরায় চালু হওয়ায় সম্প্রতি ডি ভি সি-র বিদ্যুৎ উৎপাদনে উন্নতি ঘটেছে। যদিও এর থেকে ১০ মেগাওয়াট ডি ভি সি থেকে পাচ্ছি। এখানে ৯৫ মেগাওয়াট পাওয়ার কথা।

দক্ষিণবঙ্গে জলবিদ্যুতের কোনও ব্যবস্থা প্রায় নেই বললেই চলে। এটাই এখানকার বিদ্যুৎ ব্যবস্থার অন্তর্নিহিত ত্রুটির কারণ। তাপবিদ্যুৎ কেন্দ্রগুলির বাঞ্ছিত সর্বাধিক কার্যকারিতার পক্ষে পাশাপাশি জলবিদ্যুতের ব্যবস্থা থাকাটা একান্ত প্রয়োজন। এ রাজ্যে চালু বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির উৎপাদনক্ষমতা সর্বোচ্চ সীমায় নিয়ে যাওয়ার ক্ষেত্রে এই ব্যাপারটি এখনও বিঘ্নস্বরূপ হয়ে রয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, দুর্গাপুর প্রকল্প লিমিটেড এবং সি ই এস সি-র বিদ্যুৎ কেন্দ্রগুলি প্রধানত তাপ-ভিত্তিক এবং সেগুলিকে জলবিদ্যুৎ কেন্দ্রগুলির মতো যখন তখন তাড়াতাড়ি করে চালু বা বন্ধ করা যায় না। এই রাজ্যের যদি মহারাষ্ট্র ও আরও কয়েকটি রাজ্যের মতো তাপবিদ্যুৎ ও জলবিদ্যুৎ উভয় প্রকার ব্যবস্থা সুবিধা থাকত তা হলে এখানকার তাপবিদ্যুৎ কেন্দ্রগুলিতে ঐ বাঞ্ছিত সর্বাধিক মাত্রায় বিদ্যুৎ উৎপাদন অব্যাহত রাখা সম্ভব হত এবং সরবরাহ স্থিতিশীল রাখার সুযোগ মিলত। পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ব্যবস্থার অন্তর্নিহিত ত্রুটি দূর করার উদ্দেশ্যে আমরা এই রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থার সঙ্গে ওড়িষ্যার বালিমেলা জলবিদ্যুৎকেন্দ্রকে যুক্ত করার সম্ভাবনার বিষয়টি বিবেচনা করার জন্য কেন্দ্রীয়

সরকারকে অনুরোধ জানিয়েছি। কিন্তু কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের অভিমত হল যে, এই সংযোগসাধনের কাজে অনেকটা সময় লেগে যাবে এবং সে কারণে এটিকে সর্বোচ্চ চাহিদা সমস্যার দ্রুত সমাধান হিসাবে গণ্য করা যায় না। ইতিমধ্যে বর্তমান সরকার সর্বোচ্চ চাহিদার সময়ে যথাযথভাবে বিদ্যুৎ সরবরাহের উদ্দেশ্যে ১৯৭৮-৭৯ সালে কতকগুলি গ্যাস টার্বাইন স্থাপনের প্রস্তাব করেছেন। এইসব গ্যাস টার্বাইন বসানো হবে শিলিগুড়িতে (১৫ মেগাওয়াট শক্তিসম্পন্ন দুটি সেট), হলদিয়ায় (১৫ মেগাওয়াট শক্তিসম্পন্ন দুটি সেট) এবং গৌরীপুরে (২০ মেগাওয়াট শক্তিসম্পন্ন একটি সেট)। এগুলির জন্য সম্ভাব্যতা প্রতিবেদন ইতিমধ্যেই ভারত সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। আমি দু-চার দিন আগে গিয়েছিলাম ভারপ্রাপ্ত মন্ত্রী সেখানে ছিল না। কিন্তু তাদের অফিসাররা আমাকে বললেন যে গ্যাস টার্বাইন সম্বন্ধে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

পশ্চিমবঙ্গের সবকটি বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থা, যথা—পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, দুর্গাপুর প্রকল্প লিমিটেড, সি ই এস সি এবং ডিভিসি—এদের নিয়ে প্রতি মাসে নিয়মিতভাবে দুবার সমন্বয় বৈঠক অনুষ্ঠিত হয়ে থাকে। এইসব বৈঠক উচ্চক্ষমতাসম্পন্ন নিয়ন্ত্রণকারী আলোচনাসভা হিসাবে কাজ করে এবং চালু ইউনিটগুলির কাজকর্ম ছাড়াও নির্মীয়মাণ প্রকল্পগুলির অগ্রগতি পর্যালোচনা করে থাকে।

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিচালনভার যখন বর্তমান সরকারের উপর বর্তায় তখন এই সংস্থাটি বিভিন্ন গুরুতর এবং দীর্ঘকালীন সমস্যার কবলে ছিল। পূর্বতন সরকার সরকারি নিয়োগের রীতিগুলি লঙ্ঘন করে এক অত্যন্ত অস্বাভাবিক উপায়ে প্রায় বারো হাজার ব্যক্তিকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে অ্যাড হক ভিত্তিতে নিয়োগ করেছিলেন। তাদের মধ্যে ২,০৫৯ ব্যক্তিকে কোনও নির্দিষ্ট কাজের ভার দেওয়া সম্ভব হয় নি, যার অর্থ হল বছরে এক কোটিরও বেশি টাকার অপচয়। বর্তমান ইউনিটগুলির কার্য সম্পাদন আদৌ সন্তোষজনক নয়। মেরামত এবং রক্ষণাবেক্ষণের জন্য ইউনিটগুলি বন্ধ রাখার সময়ের ক্ষেত্রে উন্নতির যথেষ্ট অবকাশ আছে। রক্ষণাবেক্ষণের যে বকেয়া কাজগুলি জমে আছে সেগুলি দ্রুততার সঙ্গে শেষ করতে হবে। নির্মিয়মাণ প্রকল্পগুলির অগ্রগতিও খুব শ্লথ। নির্মাণকর্মের গতিকে বাড়িয়ে তুলতে হবে। এই ত্রুটিগুলি দূর করার জন্য সমস্ত রকমের প্রচেষ্টা চালানো হচ্ছে। স্বল্প সময়ের মধ্যে এই পরিস্থিতির প্রতিকার সম্ভব নয়। এ রাজ্যে বিদ্যুৎ উন্নয়নের ক্ষেত্রে পর্ষদ যাতে একটি কার্যকর মাধ্যম হয়ে উঠতে পারে সেজন্য পরিস্থিতির উন্নতিকল্পে ইঞ্জিনিয়ার, টেকনিশিয়ান, শ্রমিক এবং সকল শ্রেণীর কর্মচারিদের সক্রিয় সহযোগিতায় বিরামহীন এবং সম্মিলিত প্রচেষ্টা চালাতে হবে। সেজন্য বর্তমান সরকার বিদ্যুৎ সরবরাহের উন্নতির ব্যাপারে সমস্ত কর্মী, ইঞ্জিনিয়ার, টেকনিশিয়ান এবং আধিকারীদের সঙ্গে অলোচনার সূত্রপাত করেছেন এবং এর দ্বারা তাদের মধ্যে একটা উদ্দেশ্যবোধ সঞ্চার করতে পেরেছেন। শ্রমিকদের বিরাট অংশ আমাদের সাথে আছেন। সম্প্রতি কলকাতায় পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ওয়ার্কসমেনস ইউনিয়নের দ্বারা সংগঠিত এক বিশাল সম্মেলনে যোগদানের সুযোগ আমার হয়েছিল। এটা খুবই উৎসাহব্যঞ্জক যে, এই সম্মেলন মূলত বিদ্যুৎ উৎপাদন এবং রক্ষণাবেক্ষণের সমস্যাবলির ব্যাপারে আত্মনিয়োগ করেছিল। আমি নিশ্চিত যে, খুব শীঘ্রই শ্রমিকদের এই নতুন দৃষ্টিভঙ্গির সুফল লাভ করা যাবে।

সরকার যেমন শ্রমিকদের প্রকৃত অসুবিধাগুলির দিকে নজর দেবেন—এবং তারা তা দিচ্ছেনও সেই সঙ্গে বিদ্যুৎ উৎপাদনে উদ্দেশ্য প্রণোদিত বিঘ্ন ঘটালে দৃঢ়ভাবে তার মোকাবিলা করা হবে।

এবার আমি মাননীয় সদস্যবৃন্দকে এই দাবিটি অনুগ্রহ করে বিবেচনা করতে এবং অনুমোদন করতে অনুরোধ জানাচ্ছি।

[7-20 — 7-30 P.M.]

**মিঃ চেয়ারম্যান ঃ** এখানে ব্যয় মঞ্জুরির দাবির উপর ১৭টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সব কটি ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ এবং যথরীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হয়েছে। এখন ব্যয় মঞ্জুরি ও ছাঁটাই প্রস্তাবের উপর আলোচনার আহ্বান করছি।

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Bholanath Sen :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs 100/-

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Lutfal Haque :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন এবং সেই বাজেটের জন্য যে টাকা ধরেছেন তারজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি কিন্তু তাঁর বক্তব্যের যে দৃষ্টিভঙ্গি তারজন্য একমত না হতে পারায় বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। আমি সর্বপ্রথম একটি কথা বলতে চাই, আজকে পশ্চিমবাংলায় সব থেকে বড় যে সমস্যা সেই সমস্যা হচ্ছে বিদ্যুৎ সমস্যা। **(এ ভয়েস) বেকার সমস্যা।** বেকার সমস্যা একটা সমস্যা নিশ্চয়ই কিন্তু বেকারি দূর করা যাবে না যদি না বিদ্যুৎ সমস্যার সমাধান করা যায়। এই সরকার কি চোখে দেখেছেন তা আমি জানি না কিন্তু আমি গুরুত্ব দিয়ে বলছি যে চিফ হুইফ মহাশয় ২ ঘন্টা সময়সীমা ধার্য করেছেন এবং এটা ফুড বাজেটের সাথে জুড়ে দেওয়া হয়েছে যাতে করে ভালভাবে সব কথা বলতে না পারি। আমার মনে হয় এই বিষয়ে ৪ ঘন্টা আলোচনা করা উচিত ছিল। আপনাদের বললেই আপনারা বলবেন যে আমরা জঞ্জাল পরিষ্কার করছি। গত ৩০ বছরের জঞ্জাল আমরা সাফাই করছি। এই প্রসঙ্গে আমি একটি কথা আপনার মাধ্যমে বলতে চাই যে পশ্চিমবঙ্গ ১৮ বছর আগে বিদ্যুতের ক্ষেত্রে শীর্ষ স্থানে ছিল। আজকে পশ্চিমবঙ্গ, বিহার ধরা যেতে পারে, সব থেকে নিচে চলে এসেছে। আজকে মুখ্যমন্ত্রীর বক্তৃতায় আশা করেছিলাম একটি কথা তিনি ভাল করে বুঝিয়ে বলবেন যে বিদ্যুৎ ঘাটতির কারণ কি? আমি যতটুকু জানি বলছি, পশ্চিমবঙ্গের চাহিদা ৯৩০ থেকে ১ হাজার মেগাওয়াট। আমাদের হিসাব মতো সাঁওতালডিহি ২৪০,

ব্যান্ডেল থেকে ৩০০, দুর্গাপুর প্রোজেক্ট থেকে ২৮৫, সি ই এস সি ২৪০, ডিভিসি ১০০—তাহলেও আমাদের কিছু বেশি হয়। অর্থাৎ যেখানে ১২০০-র মতো পাবার কথা সেখানে এত লোডশেডিং কেন হচ্ছে? কলকাতার চাহিদা ৬০০ মেগাওয়াট, উত্তরবঙ্গে ৭৫ মেগাওয়াট, মালদায় ৫ মেগাওয়াট সাঁওতালডিহি থেকে ৫ মেগাওয়াট দেয়, কিন্তু তা গ্রামে যায় না। এ সম্বন্ধে কোনও তদন্ত করার চিন্তা করছেন কিনা? আমাদের উত্তরবঙ্গে ৭৫ মেগাওয়াট চাহিদা, তার ২৭ মেগাওয়াট উৎপাদিত হবে জলঢাকা থেকে তাও হয় না। জলঢাকা, বিজনবাড়ি, ইত্যাদি সমস্ত মিলিয়ে ২৫ মেগাওয়টা এবং বিহার থেকে ১০ মেগাওয়াট আসে। সেখানে দিনের বেলায় আলো পাওয়া যায়, রাত্রি বেলা পাওয়া যায় না এবং সন্ধ্যা বেলা আলো থাকে না, যেটা রাত্রি ১০টার পর আসে। কলকাতা শহরে লোডশেডিং লেগেই আছে। আমি বলছি না এটা আপনাদের দায়িত্ব এবং একদিনে আপনারা এর সমাধান করতে পারবেন। গত বছর এমার্জেন্সির সময় যা ছিল তার চেয়ে অবস্থা আরও খারাপ হয়েছে এমন কি সংবাদপত্র ও হাসপাতাল এর হাত থেকে রেহাই পাচ্ছে না। আর একটি কথা বলতে চাই আজকে সমস্ত জায়গায় শ্রমিক অসন্তোষ কিম্বা তাদের একটা ধারণা আমরা স্বাধীন। মুখ্যমন্ত্রী যেদিন উত্তরবঙ্গে শ্রমিকদের সভায় বক্তৃতা করে এলেন তার পর থেকেই শ্রমিকরা কাজ করে না। একটা ডিপ টিউবওয়েলের কানেকশন নষ্ট হয়ে গেছে। তা আর মেরামত হচ্ছে না বলে মুখ্যমন্ত্রীকে টেলিগ্রাম দিয়েছি। ১৫ দিন আগে কো-অপারেটিভ সোসাইটি এই শ্যালো টিউবওয়েল নষ্ট হয়ে গেছে, কিন্তু ৩ মাসেও তার কিছু হল না। মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় ঐ কো-অপারেটিভ সোসাইটিতে ইলেকট্রিসিটি গেল ৩ মাস পরে। কিন্তু ৩ মাস তো লোক জল পেল না, অথচ তাদের মিনিমাম চার্জ দিতে হয়েছে। এই ৩ মাস যে সাপ্লাই হল না তারজন্য কোনও এনকোয়ারি হল না, চার্জশীট হল না, কাউকে কোনও রেসপনসিবিলিটি ফিক্স করলেন না। সেইজন্য নিবেদন করব এই সমস্যাকে একটা ব্রড আউটলুক নিয়ে দেখুন। এ বিষয়ে আমরা আপনাদের সহযোগিতা করতে চাই কিন্তু তার অর্থ যদি ইনডিসিপ্লিন হয় তাহলে কি হবে? আমি ইঞ্জিনিয়ারদের বলেছি, আপনারা লাইন দিন কিন্তু তারা বলে আমরা কি করব? সাঁওতালডিহিতে একজন ইঞ্জিনিয়ার মারা গেল কিন্তু তারজন্য কেউ চার্জশীট হল না বা কারুর সাসপেনশনও হল না, এসব আপনি ভালভাবে খবর নিন। আজকে কোনও ইঞ্জিনিয়ারের কথা তার সাবর্ডিনেট স্টাফ শোনে না, ডিসিপ্লিন সব জায়গায় নষ্ট হয়ে গেছে, এটা আপনাদের জন্য হয়েছে কিনা জানি না কিন্তু শ্রমিকরা চিন্তা করছে যেহেতু তাদের রাজত্ব সেহেতু তাদের কিছু হবে না। এমার্জেন্সি করতে বলছি না কিন্তু এগুলি আপনাদের দেখতে হবে। কংগ্রেসের আমলে কিছু লোক চাকরি পেয়েছিল তার মধ্যে ফোর্থ গ্রেডে চাকরি পেয়েছে বি এ পাশ লোক। মন্ত্রীর বাড়িতে চাকরি করত বহু লোক চাকরি পেয়েছে। এইভাবে বহু লোক অন্যায়ভাবে চাকরি পেয়েছে কিন্তু তাদের তো এখন কাজে লাগানো উচিত। আপনি বললেন আড়াই হাজার লোককে চাকরি দেওয়া যাচ্ছে না।

[7-30 — 7-40 P.M.]

ইঞ্জিনিয়াদের সঙ্গে কথাবার্তা বলে দেখেছি মেনটেনেন্সের কাজে লোক নেই। আমি দেখেছি কংগ্রেস আমলে কংগ্রেস কনস্ট্রাকশনের লোকেরা বসে বসে ক্যারাম খেলছে। অর্থাৎ সীট নেই চাকরি হয়েছে। এগুলিই আপনাদের দেখতে হবে। আপনারা শ্রমিকদের কাজ

করবার জন্য উদ্বুদ্ধ করুন, এবং তাদের মনে যে মনোভাব আছে সেটা তাদের পরিহার করান। ১৮ বছর আগে সারা ভারতে আমাদের অবস্থা সবচেয়ে ভাল ছিল, এখন বিহারের চেয়ে একটু ভাল অথচ সাঁওতালডিহি ইউনিট বার বার খারাপ হচ্ছে কেন? এ বিষয়ে আমাদের খবর যে সেখানে সিটুর ইউনিয়ন করার চেষ্টা চলছে সেইজন্য আপনাকে অনুরোধ করছি যে বিদ্যুতের ব্যাপারে ইউনিয়ন রাইভ্যালরিকে প্রশ্রয় দেবেন না এবং নতুন ইউনিয়ন করে লোক টানাটানি করবেন না। সেখানে যদি সি পি এম ইউনিয়ন না থাকে তাহলে আপনাদের গভর্নমেন্ট তো চলে যাচ্ছে না? সুতরাং ইউনিয়ন থাক বা না থাক বড় কথা হচ্ছে বিদ্যুৎ। এইসবগুলো আপনাদের চিন্তা করতে অনুরোধ করছি। ১৮ বছর আগে পশ্চিমবাংলা সবচেয়ে উপরে ছিল, আজকে চন্ডীগড় ওপরে। ১৮ বছর আগে যখন সারা ভারতে বিদ্যুৎ ব্যবহার মাথাপিছু গড় ছিল ৩৮.১৮ কিলোওয়াট, সেখানে পশ্চিমবাংলায় ছিল ৮৩.৮৯ কিলোওয়াট। আজ চন্ডীগড়ে যেখানে বিদ্যুতের ব্যবহার হচ্ছে ৪২৭ কিলোওয়াট, সেখানে পশ্চিমবাংলায় ১১৯.৩৪, পাঞ্জাবে ২৩১ কিলোওয়াট। এটা সত্যি লজ্জার কথা অতএব বিদ্যুৎ যেটা সকলের প্রয়োজন সেই বিষয়ে সকলের সহযোগিতা আপনাদের নিতে হবে। ফরাক্কাতে তাপ বিদ্যুৎ কেন্দ্র করতে হবে যাতে উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ বাঁচতে পারে। জনতা সরকারের কাছে এসব বিষয়ে দাবি করার জন্য অ্যাটমসফিয়ার করতে হবে। কেন্দ্রীয় সরকারের এই অবিচারের প্রতিবাদ ডাঃ রায় ও শঙ্করদাস ব্যানার্জিও করেছিলেন। কিন্তু আপনারা এসে সমস্ত দোষ কেন্দ্রের উপর দিচ্ছেন বলে সমস্ত অ্যাটমোসফিয়ার নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং দাবি আদায় করবার জন্য আপনারা এবং আমরা একসঙ্গে কাজ করতে চাই। কিন্তু আপনারা তো আমাদের দালাল বলেই ছেড়ে দিচ্ছেন যেমন ফারাক্কার বেলায় আমরা আপনাদের সঙ্গে ছিলাম, তেমনি বিদ্যুতের ব্যাপারেও আমরা আপনাদের সঙ্গে কাজ করতে রাজি আছি। আজকে আমার সময় কম, আমি সংক্ষেপে কতকগুলি কথা বলতে চাই। অবিলম্বে আপনি সমস্ত জিনিস করতে পারবেন না, করা সম্ভব নয়, কিন্তু বিদ্যুৎ উৎপাদন যাতে হ্রাস না পায় তারজন্য কি করতে পারেন সেটা ভেবে দেখবেন শ্রমিক সংগঠনের মধ্যে যদি দোষ থাকে তাহলে তা দূর করার ব্যবস্থা করুন। আমি একটা ছোট ঘটনার কথা বলি, স্টেট ইলেকট্রিসিটি ডিপার্টমেন্টের মতিলাল বলে একজন সুইপারকে ঘর দেবে বলে বলা হয়েছিল, কিন্তু সে ঘর পায়নি। হাউসিং এস্টেটে ঘর আছে, সেই ঘর সে পায়নি। কার দোষে এইসব হচ্ছে সেটা দেখুন। সাঁওতালডিহি বাস্তু ঘুঘুর দল আছে বলে শুনেছি, সেখানে স্যাবোটেজ হচ্ছে, সে স্যাবোটজে করছে—কংগ্রেসের কাছে গেলে বলে সি পি এম করেছে, সি পি এম-র কাছে গেলে বলে কংগ্রেস করেছে। আমার কথা হচ্ছে বিদ্যুতের যে ক্ষতিকারক তাকে ধরুন, সে ইঞ্জিনিয়ার হোক, শ্রমিক হোক তাকে ধরে এগজামপ্লারি পানিশমেন্ট দিন, তাহলে সমস্ত জায়গায় বন্ধ হবে। আজকে একটা ভাব এসে গেছে যে কাজ না করলে আমাদের চাকরি যাবে না, এই জিনিস গ্রামে দেখেছি, সব জায়গায় দেখছি। এগুলি দেখতে হবে। পশ্চিমবঙ্গে যতগুলি বিদ্যুৎ উৎপাদনের ইউনিট আছে তাদের মধ্যে সমন্বয় সাধনের ব্যবস্থা নেই, আগের সরকার করেন নি, আমরাও ছিলাম, আমরাও করিনি। আজকে সমন্বয় সাধনের চেষ্টা করুন। সেখানে সকলেই স্ব স্ব প্রধান হয়ে আছে। সেজন্য কো-অর্ডিনেশন কি করে করা যায় সেকথা ভাবতে হবে। আমরা প্রায়ই অফিসারদের কাছে শুনি যে পার্টস নেই। সেদিন আনন্দবাজারে দেখছিলাম ৮/১০ কোটি টাকার পার্টস শ্যামনগরে নষ্ট হচ্ছে, তার ছবি বেরিয়েছে। বছরের

পর বছর ট্রান্সফরমার থেকে আরম্ভ করে সমস্ত জিনিস নষ্ট হচ্ছে. এগুলি রাখার জন্য শেড বা ত্রিপল দেওয়া জায়গা নেই। এগুলি যাতে রক্ষা হয় তার ব্যবস্থা করা দরকার। কলকাতায় সামান্য কিছু হলে হৈ হৈ পড়ে যায়, খবরে কাগজে লেখা-লেখি হয় কিন্তু উত্তরবঙ্গে কিছু হলে সেই খবর আসে না। সেজন্য উত্তরবঙ্গের জন্য একটা ইলেকট্রিসিটি বোর্ড-এর অফিস করুন যেখান থেকে সমস্ত জিনিসটা পরিচালনা করা যাবে। একজন সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ার, একজন ডিভিসন্যাল ইঞ্জিনিয়ার ওখানে রাখা হয়েছে, তাতে যেটুকু ওখানে আছে সেটুকুর ব্যবহার ঠিকমতো হচ্ছে না, সেটা দেখতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে বিদ্যুতের ভার আছে এটা ভাল কথা। কিন্তু আপনার এত কাজের মধ্যে ছোটখাটো এইসব ব্যাপার দেখা সম্ভব নয়। সেজন্য আপনার হাতে বিদ্যুতের ভার থাক, কিন্তু একজন স্টেট মিনিস্টার করে তার হাতে ভার দিন যার কাছে আমরা ইজিলি যেতে পারি, আমরা তার কাছে গিয়ে বলতে পারি। এর আগে আমি, হরিপদ ভারতী মহাশয় সকলেই বলেছিলাম যে পিক পিরিয়ডে যখন বেশি লোড হয় সেই লোডটাকে ভাগ করে ট্রান্সপোর্ট করে কিছু করা যায় কিনা সেটা ভেবে দেখবেন। বিলাতে এই রকম ভাগ করার ব্যবস্থা আছে। ১৯৭৩ সালে অত্যন্ত লোডশেডিং হয়েছে, তখন বলা হয়েছিল আজ এখানে লোডশেডিং হবে, কাল ওখানে লোডশেডিং হবে। কিন্তু এখন লোডশেডিং কোথায় কখন হবে কেউ জানে না। যদি দরকার হয় রেশন করে দিন। কিন্তু এই রকমভাবে যদি হঠাৎ লোডশেডিং হয় তাহলে সমস্ত ইন্ডাস্ট্রি নষ্ট হয়ে যাবে এবং যাচ্ছেও। আপনি যেটা বললেন গ্যাস টার্বাইন প্রোজেক্টের কথা যে কিছু হয়নি, আমি শুনেছি গ্যাস টার্বাইন প্রোজেক্ট ফিজিবল নয়। এটা সত্য কিনা ভেবে দেখবেন, যদি পরিবর্তন করার দরকার হয় তাহলে পরিবর্তন করার ব্যবস্থা করবেন। আমরা জানি ইলেকট্রিসিটি বোর্ডের হেডকোয়ার্টার অফিস বলে কোনও জায়গায় নেই। একটা অফিস এখানে, আর একটা অফিস ওখানে, হেডকোয়ার্টার অফিস নেই। ডায়মন্ডহারবার আমরা সব সময় যেতে পারি না সেইজন্য বলছি এই সম্বন্ধে একটা ব্যবস্থা করুন। বোর্ডের যে সমস্ত গলদ রয়েছে লোয়েস্ট লেভেলে এবং হায়েস্ট লেভেলে, সেইগুলো, গিয়ার আপ করা দরকার এবং তার জন্য একটা পরিকল্পনা করা উচিত। আমি প্রস্তাব করছি, একটা হোয়াইট পেপার আপনাদের পক্ষ থেকে প্রকাশ করা হোক যে কি কি অসুবিধা রয়েছে এবং আমরাও জানতে পারব যে কি কি করা যায়। গতবছরে আপনার একটা কথা শুনে আমার খুব ভাল লেগেছিল। গতবারে আপনি বলেছিলেন, এই খবর আমি পেয়েছি এবং এটা আপনাদের বলছি তবে এটা আমি ভেরিফাই করতে চাই। তারপর এবারে আপনি বলছেন হরিজনদের বস্তিতে বিদ্যুতের ব্যবস্থা করছি। আমার বক্তব্য হচ্ছে, যারা দু' বেলা কেন একবেলাও খেতে পায় না তাদের কাছে ইলেকট্রিসিটির কি মূল্য আছে? তারপর আপনি এই যে পাম্পিং সেট সাপ্লাই করছেন, তাতে কিন্তু কনজিউমাররা কানেকশন লাইন পাচ্ছে না। আমি দেখেছি খুঁটিগুলো নষ্ট হয়ে যাচ্ছে, পচা খুঁটি যেগুলো কংগ্রেস আমলে বসানো হয়েছিল, সেইগুলো এখন বদলাতে হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে সোজাসুজি কানেকশন লাইন দিয়ে এই অপচয় বন্ধ করা হোক। কংগ্রেস আমলে যখন করা হয়েছিল তখন বি ডি ও কে, এ ও'কে জিজ্ঞাসা করা হয়নি, কাউকে জিজ্ঞাসা করা হয়নি। কাজেই আপনি এইগুলো এখন ব্যবস্থা করুন। তারপর আপনার জ্ঞাতসারে হোক বা অজ্ঞাতসারেই হোক, যেখানে শ্রমিক অশান্তি হচ্ছে, তাকে বন্ধ করার ব্যবস্থা করুন, এই

কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে বাজেট প্লেস করা হয়েছে। আজকে বিধানসভায় আসতে আমার একটু দেরি হয়েছে, কিন্তু এসে শুনলাম আদেশ হয়েছে যে পূর্ণাঙ্গ রিপোর্ট খবরের কাগজকে ছাপাতে হবে। কিছুদিন আগে অমৃতবাজার পত্রিকায় তারা বলেছে যে লোডশেডিং এর জন্য আমরা কাগজ ছাপাতে পারলাম না, আমরা নিরুপায়। আমরা কাগজে দেখছি এই লোডশেডিং এর জন্য বাড়িতে বাড়িতে আলো নেই, বাতি নেই, আমি সাধারণত রাত্রি একটা দুটোতে শুতে চাই, কিন্তু এই লোডশেডিং এর জন্য আমাকে সেখানে চারটের সময় শুতে যেতে হয়—কাজকর্ম তো শেষ করতে হবে। ছাত্ররা পড়তে পারে না, পরীক্ষা দেবে কি করে? অপারেশন টেবলে গিয়ে দেখুন, কি ভয়ানক অসুবিধা হচ্ছে। ব্লকে ব্লকে গিয়ে দেখুন হাসপাতালে বাতি জ্বলছে না। তারপরে দেখুন, ইন্ডাস্ট্রিও গড়ে উঠতে পারছে না, কারণ বিদ্যুৎ নেই এবং তার ফলে চাকরি পাওয়াও লোকের পক্ষে অসম্ভব। এগ্রিকালচারাল প্রোডাকশনের ক্ষেত্রে দেখুন ভয়ানক ক্ষতি হচ্ছে। এরা গর্ব করে বলেছেন একটা চার আনা চালের দাম এবং গমেরও উৎপাদন হয়েছে। উৎপাদন তো হবেই, এবং দরকার হলে তারা আট আনা বার আনায় বিক্রি করবে, কারণ তাদের তো কিনতে হবে। কাজেই এই সব কোনও গর্বের কথা নয়। প্রোডাকশন বাড়াবার জন্য জলের দরকার, শ্যালো আনা দরকার, শ্যালো এনার্জাইস করা দরকার, ডিপ টিউবওয়েল এনার্জাইস করা দরকার কিন্তু এই সব কিছুই হচ্ছে না বিদ্যুতের অভাবে। ডিপ টিউওবেল এনার্জানাইস করা দরকার, তার রিভার লিফট ইরিগেশন এনার্জাইস করা দরকার— সে প্রোডাকাশন হচ্ছে না। আর উল্টো দিকে কি দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গের গ্রাম বাংলার দারিদ্র আমরা এখানে বসে এই শীতাতাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে পাঞ্জাবী পরে ধুতি পাঞ্জাবী প্যান্টটুলুন পড়ে আমরা সব মধ্যবিত্ত মানুষ আমরা সব চোখের জল ফেলছি, কিন্তু আসলে ঘটনা কি হচ্ছে। যে পশ্চিমবাংলা গ্রামবাংলায় বিদ্যুতের দাম শহরের ডাবল, কলকাতা শহরের মানুষের ডাবল এবং তার উপর কর চাপানো হল এবং পশ্চিমবঙ্গে প্রথম কর চাপালো, এবং সঙ্গে সঙ্গে কেন্দ্র আরও কর চাপিয়ে দিল। পশ্চিমবঙ্গ কর চাপালো এবং কেন্দ্র এমন কর চাপালো যে তারপরের দিনই ঐ অর্থমন্ত্রী তিনি বললেন যে ২৫ কোটি টাকা আমাকে দিতে হবে, এই এক্সেস লেভির জন্য তার থেকে ৫ কোটি কম মোটামুটি ২০ কোটি যতদূর আমার মনে আছে দিতে হবে। এই কর চাপানোর জন্য এই করছেন ইমপিউট এর উপর ট্যাক্স করবেন না ইনকামএর উপর ট্যাক্স করবেন—এগ্রিকালচার ইজ এ সেক্টর এই সেক্টারে তিনমাস ছয় মাস এ তার ইনকাম হয় কুইক রিকভারি হয়, কুইক প্রোডাকশন হয়, তাড়াতাড়ি মানুষের অর্থনৈতিক উন্নতি হওয়ার সুযোগ আছে সেখানে ইউ ট্যাক্স অন এগ্রিকালচারাল ইনকাম কিন্তু ইর্মপিউট, আপনারা ফারটিলাইজার এর জন্য সাবসিডি দেবেন—আপনারা বিদ্যুতের দাম বাড়াবেন, আর উল্টোদিকে কি হচ্ছে শ্যামনগরে কোটি কোটি টাকার মাল পড়ে আছে, কেউ যাচ্ছে না—শুধু শ্যামনগরে নয় আমি জানি আরও ২/৩ জায়গায় আছে, আরও খবর পাব। একটা দিন আমি অনুরোধ করছি যে মন্ত্রিসভাকে অনুরোধ করছি একটি দিন

ফিজিক্যাল ভেরিফিকেশন করুন করে দেখুন যে কত কোটি টাকার মাল ব্যবহার হচ্ছে না, নষ্ট হয়ে যাচ্ছে, খবরের কাগজের রিপোর্ট অনুসারে নষ্ট হয়ে যাচ্ছে। ইনভেস্টিগেশন করলে জানা যাবে। অথচ সেটা থাকা সত্ত্বেও টারিফ বাড়ানো হল—আর এট দি সেম টাইম আমার হিসাব অনুসারে এই বছর ১০ কোটি টাকা আপনারা খরচ করতে পারলেন না—সব দোষ কংগ্রেস-এর। ৬৭-৬৯ সালে ঝগড়া করে ডি পি এল একটি ইউনিট বাড়াতে দিলেন না। আপনারা সি ই এস সিতে আপত্তি করেছিলেন সেটা না হয় বাদ দিলাম—সবাই জানে ৭৮ সালে যেটা হবে ৭৯, ৮০, ৮২, ৮৩তে যেটা হবে তার গোড়াপত্তন ৭ বছর আগে করতে হয় ইট টেকস অ্যাবাউট সেভেন ইয়ারস—গেসটেশন পিরিয়ড, এটা সবাই জানে। আজ যে কাজ শুরু করবেন তার ফল ৭ বছর বাদে লোকে ভোগ করবে, যদি নতুন প্রোজেক্ট নেন—এটি বড় কথা নয়, কিন্তু ১০ কোটি টাকা There should be an inquiry on the one hand they will not spend, they will waste, they will surrender 10 crores of rupees এবং আমি বলে দিচ্ছি আগামী বাজেটে লিখে রাখুন—যেমন এডুকেশন বিলে আপনাদের অ্যামেন্ডমেন্ট করতে হবে, বলে দিয়েছি অ্যামেন্ডমেন্ট করতে হবে, ভুল লিখেছেন, ভুল ড্রাফট হয়েছে, তেমনি আগামী বছর আপনাদের ১০ কোটি টাকা কেন ২০ কোটি টাকা সারেন্ডার করতে হবে। দিস ইজ মাই ক্যালকুলেশন। যখন এ জি বেঙ্গল থেকে হিসাব আসবে তখন দেখবেন তখন বলবেন ওটি কংগ্রেসের দোষ—আমরা কংগ্রেসের কৃষ্টিতে মানুষ হয়েছি কিনা। What is new in this budget? There is nothing new in this budget. It could have been done by the Congress Government it could have been done by the Janata Government, it could have been done by any Government except one fact that is admission that they have not been able to spend, except an adminission that there is trouble regarding labour and management relationships.

[7-50 — 8-00 P.M.]

আর একটা জিনিস হচ্ছে আপনাদের এখানে যেটা করলেন সেটা হল এই যে আমাদের এখানে যদিও পাওয়ার পাম্প সেট নানা জায়গায় আছে, আমি হিসাব করে দেখছিলাম এনার্জি ডিপার্টমেন্টের আমি আনফরচুনেটলি বইটা আনতে ভুলে গিয়েছি, এনার্জি ডিপার্টমেন্টের একটা পাবলিকেশন বেরিয়েছে ১৯৭৭-এ, সেটা দেখলে তাতে দেখবেন এনার্জি কমিশন ক্রমশ অ্যাট দি এন্ড অব সিক্সথ প্ল্যান মহারাষ্ট্রে যে শ্যালো টিউবওয়েল আছে, পাঞ্জাবে যে শ্যালো টিউবওয়েল আছে, তার তুলনায় পশ্চিমবঙ্গে কিছুই নেই। এটা খবরের কাগজের রিপোর্ট অ্যান্ড আই গট ইট ক্রস চেকড। এটা বাজে রিপোর্ট নয়, till 1966-67 West Bengal led the Country in the rate of per capita Consumption when its rate was Rs. 180 per K.W. hours. আর আজকে মহারাষ্ট্র এগিয়ে গিয়েছে, পাঞ্জাব এগিয়ে গিয়েছে, হরিয়ানা এগিয়ে গিয়েছে, গুজরাট এগিয়ে গিয়েছে, আমাদের পার ক্যাপিটা কনজামশন কমে গিয়েছে। কথা হল পার ক্যাপিটা কনজামশন কমে যাওয়ার অর্থ হল দারিদ্র আসা এবং দারিদ্র আসা মানে কি? পারচেজিং পাওয়ার কমে যাওয়া। অর্থাৎ লোককে এমপ্লয়মেন্ট দিতে পারবেন না, আন-এমপ্লয়মেন্ট বেড়ে যাওয়া। যদি আন-এমপ্লয়মেন্ট বেড়ে

যায় তাহলে আপনার ভিসিয়াস সার্কেল শুরু হয়ে গেল। আপনি ট্যাক্স করছেন, ইলেকট্রিসিটি ট্যাক্স করছেন, জল ট্যাক্স করছেন, কোনও সাবসিডি দিচ্ছেন না, ফার্টিলাইজারকে কোনও সাবসিডি দিচ্ছেন না, পেস্টিসাইডকে দিচ্ছেন না, আপনি হোল্ডিং-এর উপর ট্যাক্স করছেন তাহলে গ্রামে যেখানে বলছেন দারিদ্র বেশি, শতকরা ৫০ ভাগ রেভিনিউ আসে সেখানে থেকে পশ্চিমবাংলার, সেই গ্রামে শতকরা ৮০ জন মানুষ বাস করে তাদের মধ্যে বেশির ভাগ মানুষই গরিব, সেখানে যারা এগ্রিকালচারের উপর ডিপেন্ড করে তাদের কোনও হেল্ফ দেওয়া হয়নি। এখানে সি ই এস সি-র যে চার্জ বাংলাদেশে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের যে চার্জ State Electricity Board charge is the highest, I am not sure but almost the highest in whole of India. And why are we paying all these high prices to incompetence? আপনি তো বললেন আমি শুনে অবাক হয়ে গেলাম। আমাদের সময় হতে পারে, আপনাদের সময়েও হতে পারে, আমি কাউকে দোষ দিচ্ছিনা, কিন্তু সমাজের যেখানে ঘুন ধরে গিয়েছে, দারিদ্র যেখানে ঢুকেছে, বিষ ঢুকে গিয়েছে, সেখানে এই সমস্ত জিনিস হবেই হবে, ঘুস নেওয়া, টাকা তছরূপ করা ইত্যাদি। মানুষ খেতে না পেলে এই সব হবে। পিকিউলিয়ার জিনিস যে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে যে সিস্টেম আছে সেটা হল এই যে লোয়েস্ট টেন্ডার মাস্ট বি অ্যাকসেপ্টেড, সবাই জানে যে কন্ট্রাকটাররা গ্যাঙ্গ আপ করে এবং গ্যাঙ্গ আপ করলে পরে গভর্নমেন্ট যখন টেন্ডার ইস্যু করে তখন ৫ পারসেন্টের বেশি যদি টেন্ডার হয় it comes back to the Finance Department for acceptance or clearance. ফাইভ পারসেন্ট এক্সট্রা দেব কি দেব না তার প্রায়র পার্মির্শন নিতে হয়। কিন্তু ওখানে আর এখানে কিছু লোক যদি মিলে লোয়েস্ট টেন্ডার করেন তাহলে পরে সেই হান্ড্রেড পারসেন্ট অ্যাবভ শিডিউল যেটা ম্যানুপুলেশন করল, সেখানে 100 percent above schedule is being accepted that is supposed to be the system. তাহলে কার টাকা কাকে দেওয়া হচ্ছে এটা অপনারা দয়া করে দেখবেন না? আমরা একধারে চেঁচাচ্ছি যে আমাদের টাকা চাই—নিশ্চয়ই চাই, কেউ অস্বীকার করবেন না, কিন্তু আমাদের কি চেষ্টা করা উচিত নয় যে আমরা যেটুকু পাচ্ছি সেই টাকাটা আমরা পরিপূর্ণভাবে খরচ করব এবং তাহলে পরেই আমরা বলতে পারব, হ্যাঁ, আমাদের পাওয়ার বেশি দরকার, আমাদের পাওয়ার সেটের আরও বেশি দরকার, আমাদের মার্কেট বরোয়িং আরও বেশি দরকার, প্ল্যানিং কমিশনের সঙ্গে ঝগড়া করার জন্য আমরা আরও বেশি দাবি করতে পারি, তা করব না। আমরা টেন ক্রোর সারেন্ডার করছি, নেক্সড ইয়ারে যদি টোয়েন্টি ক্রোর সারেন্ডার করি তাহলে হাউ ডু উই নিগোশিয়েট উইথ দেম? কেন হল ফোর্থ প্ল্যান? থার্ড প্ল্যানের সময় নৈরাজ্য চলছিল, কোনও ব্যবসা হচ্ছিল না ১৯৬৭ থেকে, তাই থার্ড প্ল্যান ওনলি ট্রেবল্ড হয়েছিল, ১৯৭২-৭৩ সালে নতুন প্ল্যান হল। It became almost four times the one previous to the last plan. এটা সম্ভব। ল অ্যান্ড অর্ডার নিশ্চয়ই দেখছেন, দেখবেন, কিন্তু ল অ্যান্ড অর্ডার সমস্যাতো আজকের নয়, ল অ্যান্ড অর্ডারের বেসিক ফ্যাক্টার হচ্ছে ইকনমিক ফ্যাক্টার। ধান যখন হয় না তখন গ্রামে ডাকাতি বেড়ে যায়, চারটি পাঁচটি ডাকাতি হয়, আবার যখন ধান হয়, তখন এই ডাকাতি কমে যায়, কটা জিপল আছে? কত জায়গায় যাবে? একটা কি দুটো আছে। তাই অর্থনৈতিক অবস্থার যদি উন্নতি করতে পারেন, তাহলে অটোম্যাটিক্যালি ল অ্যান্ড অর্ডার বেটার হয়ে যাবে,

কোনও সন্দেহ নাই এ বিষয়ে। আমি আমাদের বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী যতীন চক্রবর্তী :** আমেরিকাতে গ্যাংস্টারিজম হয় কেন?

**শ্রী ভোলানাথ সেন :** আপনি বুঝবেন না, আপনি লেবারারদের পয়সায় আমেরিকা ঘুরে এসেছেন। আমাদের সময়ে রাইটারস বিল্ডিংস আসতেন না? আপনি আমার কাছে পার পাবেন না।

(নয়েজ)

আমাদের যিনি বিদ্যুৎ মন্ত্রী তিনি মুখ্যমন্ত্রীও বটে, তিনি অন্তত এটুকু বুঝবেন আশা করি যে এই যে সেন্ট্রাল গভর্নমেন্ট এক্সাইজ ডিউটি অন পাওয়ার বসিয়েছেন, এটা যাতে তারা উইথড্র করেন, সেটা দেখুন। আমাদের দেশ থেকে কোটি কোটি টাকা বেরিয়ে যাবে, যে দেশে এত আনএমপ্লয়মেন্ট, সেখানে এই ২০/২৫ কোটি টাকা—আমার কাছে একজাক্ট ফিগার নাই, যাতে চার্জ না করেন সেটা তাদের বলুন এবং সঙ্গে সঙ্গে এটাও বলুন যে বহু লোক শ্যালো কিনেছে, ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে কিনেছে, একবার চুরি গেলে কি অসুবিধা তাদের, দুবার চুরি গেলে তাদের টাকা দেয় না, চাষের ক্ষতি হচ্ছে, তার জন্য ইলেকট্রিসিটি চার্জ যা এস ই বি-ই রিসেন্টলি ইনক্রিজ করেছে, সেটা বন্ধ করা উচিত। আমরা দেখেছি আন্টিল অ্যান্ড আনলেস পিপল আর স্যাটিসফায়েড এই Verification of the stock, a clean investigation by the Committee to be setup by the Minister. কিভাবে হয়েছে এবং কাদের সময় গন্ডগোল হয়েছে, এগুলি সমস্ত ইনভেস্টিগেট করে যে টাকা আছে তা দিলেও অনেক সময় কাজ করা যাবে, আমি শুধু

(নয়েজ)

আমি একটা থিয়েটার দেখেছিলাম, যখন দ্রৌপদীর বস্ত্র বহণ করছিল তখন দুর্যোধন হো হো করে হেসেছিল কিন্তু তাকেই আবার উরু ভঙ্গের সময় বাবারে বাবারে বলে হায় হায় করতে হয়েছিল। আপনারা থাকবেন না কিন্তু দেশ আপনাদের ছাড়বে না। এত চিৎকার করছেন কেন? জ্যোতিবাবুর কাছে যান, ওর কাছে বুদ্ধি নিন, একটু ভদ্রতা শিখুন। যদি দেশের কাজ করতে চান তো চার বছর সময় আছে, কাজ করুন। এই বলে আমি সমস্ত কাট মোশন সার্পোট করছি এবং সুনীতি চট্টরাজের কাট মোশনও সাপোর্ট করছি।

[8-00 — 8-10 P.M.]

**শ্রী শ্যামসুদ্দিন আহমেদ :** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে বুঝলাম যে কুম্ভকর্ণের ঘুম ভাঙ্গানো কঠিন। কারণ আমার কাছে এই যে খবরের কাগজগুলো রয়েছে, এগুলোতে কি দেখা যাচ্ছে, ৪ তারিখে দেখা যাচ্ছে আনন্দবাজার কি বলেছে, 'লোডশেডিংয়ের দৌরাত্মে জনজীবন বিপর্যস্ত।' ওই তারিখে আবার অমৃতবাজার বলেছে, loadshedding is vast areas of the city. আবার ৫ তারিখের যুগান্তরে বলেছে, 'সেই লোডশেডিং, সেই লোডশেডিং'। আবার ৮ তারিখের যুগান্তর বলছে, 'বিদ্যুত বিভ্রাটে অন্ধকার, যুগান্তর তার

শিকার'। ৯ তারিখের যুগান্তর এই সম্পর্কে লিখেছে। এই যে আজকে এত ঢাকঢোল বাজানো সত্ত্বেও দেখতে পাচ্ছি কুম্ভকর্মের ঘুম ভাঙ্গছে না। কেবল কতকগুলো বাজনা বাজানো হচ্ছে, কতগুলো কথার ফুলঝুরি চলছে। আর আমরা কি দেখছি, নতুন করে আরও কতকগুলো পরিকল্পনা নিচ্ছেন। সেই পরিকল্পনায় দেখা যাচ্ছে দু' হাজার ১২ শো মৌজায় বৈদ্যুতিকরণ করবেন এবং শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলে বৈদ্যুতিকরণ করা হবে। যেগুলো আছে সেগুলোর অবস্থাটা কি দেখুন এবং এইবার কৃষকরা যেভাবে মার খেয়েছে সেটা অকল্পনীয়। শ্যালো টিউবওয়েল, রিভার লিফট, ডিপ টিউবওয়েল টাকা জমা দেওয়া সত্ত্বেও জল পায় না। যা আছে তাও চলছে না। আমি বলছি সেগুলো চালানোর জন্য মুখ্যমন্ত্রী আগে নজর দিন। তা না হলে এই রকম করে কৃষকরা দিনে দিনে ক্ষয় হয়ে যাবে। আবার নতুন করে লোন-টোন দেবেন অথচ চলবে না। এত দুঃখের কথা। আপনারা বিপাকে পড়বেন। আবার সেন্ট্রালে গিয়ে ধর্না দিতে হবে। আর কাজের বদলে খাদ্য এই নিয়ে ছুটতে হবে। আপনি একটা অজুহাত তুলেছেন, লিগ্যাসি, লিগ্যাসি। লিগ্যাসি তুলে আপনারা লাভ করলেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন। লিগ্যাসি তুলে লাভ করলেন। ক্যালকাটা ইলেকট্রিসিটি কর্পোরেশনকে দু' হাজার খ্রিস্টাব্দ পর্যন্ত লাইসেন্স বাড়ানোর ব্যাপারে মাননীয় জ্যোতিবাবু সি আই টি ইউ-এর নেতা হিসাবে দারুণ সমালোচনা করলেন। আবার মাননীয় জ্যোতিবাবু লিগ্যাসির প্রশ্ন তুলে, জঞ্জাল আছে এই রকম কথা বলে সি ই এস সির জন্য ৮ কোটি টাকা নিয়ে এসেছেন। এটা কার স্বার্থে? যে প্রতিষ্ঠানের মেয়াদ বাড়ানোর বিরোধিতা করলেন তারজন্য টাকা নিয়ে এলেন—এটা দুঃখের কথা, কন্ট্রাডিকটরি ব্যাপার।

ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাইয়ের জন্য এক কোটি টাকা নিয়ে এলেন। আবার সেই ঝুট ঝামেলার কথা—সেই লিকেজের কথা। এই লিকেজের কথা আপনাদের ফরমুলা হয়ে গেছে। আজকে যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাইয়ের জন্য টাকা আনলেন তারা কি করছে? এটা আজকে সকলের জানা উচিত যে এরা ডি ভি সি-র কাছ থেকে ৮ পয়সা দিয়ে বিদ্যুৎ নেয়—কিন্তু সেটা জনসাধারণকে কি দামে দেয় এটা তো সকলেই জানেন। সুতরাং এই যে পয়সা নিয়ে এলেন এতে কার সুবিধা হবে? আপনারা আরও লিকেজ কি বাড়িয়ে দিলেন? আপনাদের তো ক্ষমতা আছে ইচ্ছা করলেই তো এটা অধিগ্রহণ করতে পারেন এবং করে সেটা নিজেরাই চালাতে পারেন। আমি বুঝতে পারছি না এর মধ্যে কি আছে। আমি বলি ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের হাতে না দিয়ে আপনারা নিয়ে নিন। আর জঞ্জাল না বাড়িয়ে সেন্ট্রাল থেকে টাকা নিয়ে এনে অধিগ্রহণ করে নিয়ে কাজে লাগান। এই সব লিকেজের কথা শুনতে শুনতে আমাদের কান ঝালাফালা হয়ে আসছে। আমি কোথায় যেন একটা ঘটনার গল্প পড়েছি। এক কমিউনিস্টের বাবা একজন বিরাট লোক। বীরেনবাবু শুনুন—ছেলে খুব অপরাধ করেছিল তার যাবজ্জীবন কারাদন্ড হয়ে গেল। আর কি হল? বাবা কমিউনিস্ট নন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি পয়েন্টে কথা বলুন এটা গল্প বলার জায়গা নয়।

**শ্রী শ্যামসুদ্দিন আহমেদ ঃ** তাই বলছি স্যার, বাবা হল জমিদার। উনি কি করলেন। যখন ছেলের কারাদন্ড হয়ে গেলে তখন বাবা করল কি সমস্ত সম্পত্তি ঐ কমিউনিস্ট ছেলের নামে লিখে দিল। তারপর অনেক ডেভেলপমেন্ট হল। তখন তে ভাগা আন্দোলন শুরু হল।

সেই তেভাগা আন্দোলনের সময় ছেলে ফিরে এল।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনি সাবজেক্টের উপর বলুন। এইভাবে গল্প বলার জায়গা এটা নয়।

[8-10 — 8-20 P.M.]

**শ্রী শ্যামসুদ্দিন আহমেদ ঃ** স্যার, আমি সাবজেক্ট-এর মধ্যেই আছি। দেখা গেল ঐ এরিয়ায় তেভাগা আন্দোলন শুরু হয়েছে। বাপ তখন কি করে ওকে তেজ্যপুত্র করে দিয়ে সমস্ত সম্পত্তি অন্য সব ছেলেদের দিয়ে দেওয়া হল। তারপর স্যার, লিগ্যাসি অস্বীকার করা হল। সব ক্ষেত্রেই বাবা ছেলেকে অস্বীকার করে দিল। এখানে কোনও কোনও ক্ষেত্রে লিগ্যাসির কথা বলা হচ্ছে, আবার কোনও কোনও ক্ষেত্রে অস্বীকার করা হচ্ছে। যেমন ঐ সুপারসেশন হচ্ছে। সুপারসেশনগুলি ঐ লিগ্যাসির কথায় নয়— এইগুলি আপনারা করছেন, লিগ্যাসি অস্বীকার করে করছেন, বাবা যেমন ছেলেকে অস্বীকার করল। সুতরাং এই লিগ্যাসির ধুয়ো যেটা তুলেছেন সেটা বাদ দিন। আজকে বিদ্যুতের ব্যাপারে একটা বিরাট সঙ্কট সৃষ্টি হয়েছে। ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে। বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হবার ফলে ১০৭টি শিল্পে লক-আউট চলছে। তার ফলে এক লক্ষের কাছাকাছি লোক বেকার হয়েছে। বেকার ভাতা তো দেবেন বলেছেন—কত ভাতা দেবেন? মাত্র ১।। লক্ষ লোককে তো বেকার ভাতা দেবেন। এদিকে তো আবার লক্ষ লক্ষ বেকার বাড়তে আরম্ভ করেছে, এই বিদ্যুতের অভাবে। গ্রামে ছোটখাট শিল্পে বৈদ্যুতিকরণের ব্যাপারে গড়ে উঠছিল—গ্রামের ছেলেরা ব্যাঙ্ক থেকে ফাইন্যান্স নিয়ে, লোন নিয়ে ছোট ছোট আইসক্রিম মেশিন বসিয়েছিল, কিন্তু এই বিদ্যুতের অভাবে তারা সামান্যতম উৎপাদনও করতে পারছে না। কৃষির কথা তো সকলেই জানেন। কৃষিতে কি অবস্থা দাঁড়িয়েছে, কলকারখানায় কি অবস্থা দাঁড়িয়েছে, এর পরিণতি কি হয়েছে? আজকে বেকারত্ব বিভিন্ন জায়গায় বাড়তে আরম্ভ করেছে। কলকারখানা বন্ধ হচ্ছে। গ্রামে কৃষির উন্নতি করতে গেলে, ভালভাবে চাষ করতে গেলে প্রচুর লোক নিয়োগের প্রয়োজন হয়। কিন্তু সেখানে বিদ্যুৎ নেই, তাই চাষবাসও নেই। কাজ হবে কোথা থেকে, কে কাজ দেবে? আজকে আপনারা বলছেন মিনিমাম ওয়েজ দিতে হবে, এর জন্য অনেক কানুন করছেন। আপনারা অনেক ঢাক ঢোল পেটাচ্ছেন মানুষের কান্নাকে ঢেকে দেবার জন্য। মানুষ আজকে কাঁদছে, সেটা আপনারা লিগ্যাসির কথা তুলে ঢাকতে চেষ্টা করছেন এবং নানা রকম পরিকল্পনার বাণী শুনিয়ে ঢাকতে চেষ্টা করছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর এরই মধ্যে যে বাণী শুনিয়েছেন, যে ঢাকঢোল পিটিয়েছেন তাতে করে সাধারণ মানুষের কান্নাকে ঢেকে দেবার চেষ্টা করছেন। স্যার, আবার একটা গপ্পো আমার মনে পড়ল। সতীদাহ প্রথার কথা আপনি নিশ্চয় জানেন। স্বামীর সঙ্গে সহ-মরণে যেতে যখন সে অনিচ্ছুক, তখন বিধান হল আরও জোরে ঢোল পিটাও—অমনি জোরে ঢোল পিটাতে শুরু করল, কান্না তার শুনতেই পেল না। তেমনি স্যার, এখানেও একই অবস্থা হয়েছে। আপনারা অ্যাসেম্বলির ভিতর বসে আছেন, সাধারণ মানুষের কান্না শুনতে পাচ্ছেন না। মানুষের কান্না একটু শুনুন। বাণী আর কথা শুনিয়ে মানুষকে ভোলাবেন না। বিদ্যুতের ব্যবস্থা না করতে পারলে গ্রামের মানুষকে হ্যারিকেন কিনে দিন, অনেক ভাল হবে। তাতে মানুষের অন্ধকার

দূর হবে। ২০ কোটি টাকায় মানুষকে হ্যাকিকেন আর মোমবাতি কিনে দিন, মানুষের কাজে লাগবে। মানুষকে আর এইভাবে ভাঁওতা দিয়ে কতকগুলি টাকা জলে ফেলবার জন্য পরিকল্পনা করবেন না। মানুষ আজকে অন্ধকার রাজত্বে আছে, কলকাতা শহর অন্ধকার রাজত্বে পরিণত হয়েছে, গ্রামের মানুষ যেখানে হাহাকার করছে বিদ্যুতের অভাবে সেখানে এই বাজেটে টাকা না দেওয়াই ভাল। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো :** মাননীয় সভাপাল মহাশয়, বাজেট যা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রেখেছেন বিদ্যুতের উপরে এবং তা রাখতে গিয়ে যে বক্তব্য তিনি রেখেছেন তা পুরোপুরি সমর্থন করে আমি কয়েকটি কথা এই সভায় রাখতে চাই। মাননীয় সভাপাল মহাশয়, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা—বিশেষ করে সারি কংগ্রেসের মাননীয় সদস্য যা বললেন বিদ্যুতের উপর বলতে গিয়ে তারজন্য ওকে একটা উপাধি দেওয়া প্রয়োজন এবং সেই উপাধিটা হিং টিং ছট হলেই বোধ হয় ভাল হয়। ভোলাবাবু এবং অপর একজন মাননীয় সদস্য বিদ্যুতের উপর যখন বলছিলেন তখন মনে হল কোথায় একটা যেন তাদের ব্যথা আছে ক্ষেতমজুরদের ৮.১০ পয়সা দিতে হচ্ছে বলে—সেকথাটা এখানে তারা বললেন। তারপর ওদের আরও ব্যথার কথা শুনলাম—ওরা ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের দাম বাড়ানো এবং লোনের ব্যাপারে কয়েকটি কথা বললেন। আমি তাদের বলি, ১৯৭৩ সালের অক্টোবর মাসের শেষ সপ্তাহে যখন ওদের পুরোপুরি রাজত্ব রিগিং করে যখন রাজত্ব চালাচ্ছিলেন, সেই অক্টোবরের শেষ সপ্তাহে পশ্চিমবাংলার কংগ্রেসি সরকারের সুপারিশ নিয়ে—দিল্লিতে তখন কেরালার পাওয়ার মিনিস্টার ছিলেন, তার কাছে গিয়েছিলেন যাতে তাদের দাম বাড়াতে দেওয়া হয়। সেই সুপারিশ কে করেছিল? সেই সুপারিশ ওরা করেছিলেন আর আজকে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। এরা আবার সাধারণ মানুষের কথা বলেন, এদের লজ্জা পাওয়া উচিত। তারপর মাননীয় সভাপাল মহাশয়, একজন মাননীয় সদস্য বললেন যে, সাঁওতালডিহিতে নাকি সি আই টি ইউ ইউনিয়ন আন্দোলন করছে। তার রিপোর্ট সম্পূর্ণ ভুল। সেখানে একটা ইউনিয়ান-ওয়ার্কাস ইউনিয়ন ঐ ইঞ্জিনিয়ারকে মারে। তারা এখন কি করছে—তারা সাঁওতালডিহিতে যা পারছে করছে। সাঁওতালডিহির বাইরে আজকে তিন দিন ধরে আমরা দেখছি—পুরুলিয়াতে কতকগুলি মেয়েছেলেকে নিয়ে ওয়ার্কাস ইউনিয়নের নামে তারা মিছিল করছে ঝান্ডা উঠিয়ে। তারা ওয়ার্কাস ইউনিয়নের লোক নয়, তারা এমপ্লয়িজও নয় কিন্তু তারা ওয়ার্কাস ইউনিয়নের নামে এইসব করছে। সেখানে আমরা দেখলাম, এস ইউ সির বন্ধুরাও তাদের সঙ্গে ছিলেন—এটা একটা আশ্চর্যের ব্যাপার। সেখানে এমপ্লয়িস ইউনিয়ন, ওয়ার্কাস ইউনিয়ন যা কিছু আছে সব একজোট হয়ে কি করে পাওয়ার ব্যবস্থাকে বিপর্যস্ত করা যায় সেটা করবার চেষ্টা করছে। কিন্তু গর্বের সঙ্গে একথা আমি এখানে ঘোষণা করতে চাই যে, সেখানে একমাত্র ওয়ার্কমেন্স ইউনিয়ন সমস্ত শক্তি দিয়ে তারা এই সমস্ত অপচেষ্টাকে রুখছে, রুখেছে এবং ভবিষ্যতেও রুখে যাবে। স্যার, সাঁওতালডিহিতে যে ঘটনাগুলি ঘটেছে সেগুলি কেন ঘটেছে সে সম্বন্ধে এই সভায় আমি একটু আলোকপাত করতে চাই। ১৯৭২ সালের শেষের দিকে যখন ওখানে প্রথম এবং দ্বিতীয় ইউনিটের কাজ শুরু হয়েছিল—বয়লার ইরেকশন হচ্ছিল ঐ ব্রিটিশ ফার্ম ঐ এ বি ভি দুর্গাপুরের যারা সমস্ত ম্যানুফাকচার করে তাদেরই ঐ ব্যাবক ইউলক সেখানে আছে, সেখানে ভারতবর্ষের দু নং ওয়েল্ডার দত্ত তাকে

যুব কংগ্রেসি মস্তানরা মারলো, হাত ভেঙ্গে দিল এবং সেখান থেকে জবরদস্তি তাকে তাড়িয়ে দিল এবং ঐ ঠিকেদারি কম্পানিতে গুন্ডারা যারা দক্ষ নয়, অদক্ষ, এরকম ৩৫ জনকে নিয়োগ করা হল এবং তাদের দিয়ে কাজ করানো হল। আজকে বয়লারে যে সমস্ত ঘটনাগুলি ঘটেছে তা ঐ অদক্ষ লোকদের দিয়ে করানোর জন্য হয়েছে। আমরা দেখেছি, শ্রমিকদের একটা অংশ বরাবর কনস্ট্রাকশনের কাজের সময় সমস্ত রকমে ভালভাবে কাজ করার চেষ্টা করেছে কিন্তু আর একটা অংশ ইঞ্জিনিয়ারদের মধ্যে আছেন যার ঠিকেদারের সঙ্গে নানান রকমের যোগসাজস করেছে, ঐ ব্রিটিশ ফার্মের সঙ্গে নানা রকমের যোগসাজস করেছে এবং এমন সুন্দর একটা ইউনিটকে খারাপ করার চেষ্টা অতীতেও করেছে এবং এখনও তারা সাবমারসিভ অ্যাটিচুড নিয়ে চলেছে। সেখানে কিছু কিছু ইউনিয়নের যুবকদের সঙ্গে তারা এটা এখনও করে যাচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বিশেষ করে ঐ দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[8-20 — 8-30 P.M.]

আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এদিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়ার জন্য আবেদন জানাচ্ছি। হাইড্রো-ইলেকট্রিকের কথা তিনি তার বক্তৃতার মধ্যে রেখেছেন। এই জন্য আমরা আনন্দিত। আমি মনে করি আমাদের পশ্চিমবাংলার বিশেষ করে পশ্চিমাঞ্চলে যে সমস্ত স্থানগুলি আছে সেগুলির একটা অ্যাসেসমেন্ট, একটা সার্ভে হওয়া দরকার আছে। কংসাবতী ড্যাম আছে, আপার কংসাবতী ড্যাম হতে যাচ্ছে, কুমারি ড্যাম আছে, এই সব বিভিন্ন ড্যাম থেকে হাইড্রো-ইলেকট্রিসিটি তৈরি করা যায় কিনা, সে বিষয়ে এক্সপার্ট ওপিনিয়ন নেওয়া দরকার। আমি কিছু কিছু ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বলে দেখেছি যে তারা মনে করেন এটা হতে পারে। তা যদি হয় তাহলে রাজ্যের পাওয়ার ক্রাইসিস দূর করার পথে, বিদ্যুৎ সমস্যার সমাধান করার পথে হাইড্রো-ইলেকট্রিসিটি জেনারেট করে তা করতে পারা যায়। অবশেষে আমি একথা বলতে চাই যে, আজকে বিদ্যুৎ সঙ্কটের মূল কারণ হচ্ছে, কংগ্রেস ৩০ বছর ধরে এই সঙ্কট সৃষ্টি করেছে। কংগ্রেস সর্বত্র যে সঙ্কট সৃষ্টি করে গিয়েছে, তার মধ্যে বিদ্যুৎ সঙ্কট একটি অন্যতম। আমরা জানি এই সঙ্কটের সমাধান করতে সময় লাগবে। কিন্তু যেভাবে ক্ষিপ্রতার সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রী এই সঙ্কটের মোকাবিলা করছেন তা অত্যন্ত প্রশংসনীয়। তিনি বিদ্যুৎ কেন্দ্রগুলিতে গিয়ে শ্রমিকদের কাছে সহযোগিতা চাইছেন এবং তাদের সঙ্গে বসে আলোচনার মাধ্যমে সমস্যার সমাধান করতে চাইছেন। তার জন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। আমরা লক্ষ্য করেছি সাঁওতালডিহিতে গিয়ে তিনি যেখানে ওয়ার্কার্স ইউনিয়ন ইঞ্জিনিয়ারের উপর আঘাত হেনে সমস্ত কাজকর্ম অচল করবার চেষ্টা করছে, সেখানেও তিনি শ্রমিকদের সঙ্গে আলোচনায় মাধ্যমে শ্রমিকদের সহযোগিতার মাধ্যমে কাজ চালবার চেষ্টা চালিয়েছেন। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন এবং তার উপর যে বিবৃতি দিয়েছেন তাকে পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মধু ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান্ মহোদয়, মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রী যে বিদ্যুৎ সংক্রান্ত বাজেট এনেছেন সেই বাজেটকে পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, আমাদের মনে আছে সোভিয়েত রাশিয়ায় সমাজতান্ত্রিক বিপ্লবের পর যখন কমরেড লেনিনকে পশ্চিমি সাংবাদিকরা প্রশ্ন করেছিল সমাজতন্ত্রের ডেফিনিশন কি—তখন লেনিন বলেছিলেন,

একটা দেশের বিকাশের জন্য সমাজতন্ত্র বলতে বোঝায় ইলেকট্রিফিকেশন অ্যান্ড প্ল্যানিং। এটাকে তিনি সমাজতন্ত্র বলে অবিহিত করেছিলেন। আমাদের এই পশ্চিমবাংলার বিকাশের জন্য আজকে যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে নেওয়া হচ্ছে তা অত্যন্ত প্রশংসনীয়। বিরোধী পক্ষ থেকে যদিও তাকে সমালোচনা করা হচ্ছে। কারণ তাদের কাছ থেকে এই ধরনের সমালোচনাই স্বাভাবিক। তার কারণ বিগত দিনে কংগ্রেস শাসনে আমরা দেখেছি, যে, যে সমস্ত বিদ্যুৎ কেন্দ্রগুলি হয়েছিল সেই বিদ্যুৎ কেন্দ্রগুলিতে যে সমস্ত যন্ত্রপাতি ছিল তার উপযুক্ত রক্ষণাবেক্ষণের যে প্রয়োজন ছিল সেই প্রয়োজন তারা বোধ করতেন না। উপযুক্তভাবে সেগুলিকে রক্ষা করা দরকার বলে তারা মনে করেন নি। আমরা এটা সর্বত্র দেখেছি, যে সাঁওতালডিহি হোক, ব্যান্ডেল হোক বা জলঢাকা হোক। ঐ সমস্ত জায়গায় যেভাবে রক্ষণাবেক্ষণ করা প্রয়োজন ছিল, তার যে তদারকির প্রয়োজন ছিল, সেদিকে ঠিক মতো নজর দেওয়া হয়নি। আজকে আমরা জানি এই রাজ্যে ২০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি আছে। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন, এর আগে যারা এখানে ক্ষমতায় ছিলেন, দীর্ঘদিন ধরে তারা বিদ্যুৎ কেন্দ্রগুলির উপযুক্ত রক্ষণা-বেক্ষণ হচ্ছে কিনা সেদিকে নজর দেওয়া প্রয়োজন মনে করেন নি। তারা ঐ সমস্ত বিদ্যুৎ কেন্দ্রে পার্টি বাজি করবার চেষ্টা করেছেন। তারা ঐ সমস্ত কেন্দ্রগুলিতে বেআইনিভাবে হাজার হাজার কর্মীকে নিয়োগ করে গিয়েছেন। সমস্ত প্রচলিত সরকারি বিধিকে উপেক্ষা করে শুধু তাদের পার্টির স্বার্থে অদক্ষ লোকেদের নিয়োগ করে গিয়েছেন। এর ফলে সেখানে সমস্যা দেখা দিচ্ছে। আজকে সাঁওতালডিহি হোক, ব্যান্ডেল হোক, জলঢাকা হোক, রাজ্য বিদ্যুৎ পর্ষদের সমস্ত জায়গায় অদক্ষ শ্রমিক নিয়োগ করে গিয়েছেন। ঐ সব জায়গায় এর ফলে যে কর্মীরা রয়েছে, তাদের মধ্যে একটা বিরাট অংশ উপযুক্ত ভাবে স্কিল্ড নয়, দক্ষ নয়। এটা একটা বাস্তব ব্যাপার। তাই আজকে যে সমস্যা সৃষ্টি হয়েছে তা বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় সঠিকভাবে কোনও কথা গোপন না করে পরিষ্কারভাবে এই বাজেটের মধ্যে দিয়ে আমাদের সামনে রেখেছেন। সামগ্রিকভাবে সমস্ত সমস্যাটা এই বিধানসভার সামনে রেখেছেন। এর থেকেই প্রমাণ হচ্ছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনগণের কাছ থেকে কোনও জিনিস গোপন রাখতে চান না। পরিষ্কারভাবে যেকথা বলা দরকার, মাননীয় মুখ্যমন্ত্রী সে কথা পরিষ্কারভাবে বলেছেন। আজকে প্রশ্ন হচ্ছে বিদ্যুৎ সমস্যার সংবাদপত্রে আজকে প্রতিদিনই বের হচ্ছে। বিদ্যুৎ ঘাটতির কথা প্রকাশ পাচ্ছে। আমরা জানি বিদ্যুৎ ঘাটতি আছে। কিন্তু এই ঘাটতি আজকেই শুধু দেখা দিচ্ছে না, কংগ্রেসি আমলেও বার বার এই সংবাদ বেরিয়েছে। সে কথা আমাদের মনে আছে। কিন্তু কথা হচ্ছে সেই সময়ে সঙ্কটটাকে ঢাকবার চেষ্টা করা হত। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার সঙ্কটটাকে ঢাকবার চেষ্টা করেননি। তারা পরিষ্কারভাবে, বাস্তব ব্যাপারটা সকলের সামনে তুলে ধরেছেন এবং সেই সঙ্গে একথা বলতে চেয়েছেন যে, বিগত দিনে পাওয়ার স্টেশনগুলিকে উপযুক্ত ভাবে রক্ষণাবেক্ষণ করা হয়নি। তারপর বিভিন্ন পাওয়ার স্টেশনে যে পরিমাণ ম্যানিং দরকার ছিল, বিগত সরকার তার চেয়ে অনেক বেশি ম্যানিং রেখে গিয়েছে। সেই সব কথা পরিষ্কারভাবে রাখা হয়েছে। আমরা দেখছি এবারের বাজেটে বিগত বছরগুলির তুলনায় অনেক বেশি টাকার বরাদ্দ করা হয়েছে। এর থেকে প্রমাণ পাওয়া যাচ্ছে যে বামফ্রন্ট সরকার এই সঙ্কট সম্পর্কে কতবেশি ওয়াকিবহাল। বিদ্যুৎ-এর বিকাশ দরকার। পশ্চিমবাংলায় শিল্পের বিকাশের জন্য, গ্রামীণ বৈদ্যুতিকীকরণের জন্য বিদ্যুতের দিকে আরও বেশি নজর দেওয়া প্রয়োজন। সেইজন্য

বাজেটে আরও বেশি টাকা মঞ্জুর করা হয়েছে। আপনারা জানেন কংগ্রেস আমলে গ্রামের পর গ্রাম কিভাবে খুঁটি দেওয়ার নামে কাঠের খুঁটি দেওয়া হয়েছিল। এবং আমরা দেখেছি ভোটের আগে ঐ খুঁটি বসিয়ে জনগণকে দেখাবার চেষ্টা করা হয়েছিল যে গ্রামীণ বৈদ্যুতিকরণ হচ্ছে। তারপর বিদ্যুৎ দেওয়ার নামে পার্টিবাজি করা হয়েছিল। তাই আমি আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেই বাজেটকে সমর্থন করে বিশ্বাস করি, ভরসা করি পশ্চিমবাংলায় যে বিদ্যুৎ সঙ্কট চলছে সেই সঙ্কট থেকে পশ্চিমবাংলাকে মুক্ত করবার জন্য যে প্রচেষ্টা মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকার আরম্ভ করেছেন সেই প্রচেষ্টা সার্থক হবে। যারা আজকে শংকিতভাবে সমালোচনা করছে তারা, সেই কংগ্রেসিরাই কিন্তু এই সঙ্কটের জন্য দায়ী। স্যার, আপনারা জানেন কংগ্রেসি আমলে কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গের বিদ্যুতের বিকাশ তারা চান নি। আজকেও কিন্তু ঠিক সমান ভাবে জনতা পার্টির পক্ষ থেকে আমরা সেই ধরনের দৃষ্টিভঙ্গি দেখছি। এই কয়টি কথা বলে বামফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীর বিদ্যুৎ খাতের বাজেট বিবৃতিকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-30 — 8-40 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা দেখতে পাচ্ছি জনতা পার্টির সদস্যরা এবং কংগ্রেসের সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেছেন যদিও তারা ঘোষণা করেন নি। I would like to know whether it is tantamount to disrespect to the chair in as much they enjoy the rights and privileges of the opposition.

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা কোনও ডিস-রেসপেক্ট নয়। তাদের ইচ্ছা তারা থাকতে পারেন অথবা নাও থাকতে পারেন। এখানে রেসপেক্টের কোনও ব্যাপার নয়।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় সভাপতি মহাশয়, কংগ্রেসি বন্ধুরা যেভাবে বললেন তাতে তারা প্রমাণ করলেন যে সত্যই তারা দু'কান টাকা। কারণ আজকে জনগণ যে অসুবিধায় পড়েছেন তারজন্য একমাত্র দায়ী কংগ্রেসিরা। তারা আজকে আবার বিদ্যুৎ সঙ্কটের জন্য শ্রমিকের ক্ষতি হচ্ছে, কৃষকের ক্ষতি হচ্ছে, ছাত্রদের ক্ষতি হচ্ছে বলে দরদ দেখাচ্ছেন কিন্তু এদের ক্ষতির জন্য এরাই দায়ী। আপনারা জানেন, ১৯৭৬ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত এই কংগ্রেসিরা নতুন কিছু করেন নি। তারা চুপ করে বসেছিলেন। ঐ কংগ্রেসি মন্ত্রীরা কন্ট্রাকটরদের সাথে যুক্ত হয়ে কিভাবে হাজার হাজার টাকা, লক্ষ লক্ষ টাকা রোজগার করা যায় সেই পরিকল্পনা করেছেন। এম এল এরা চাকরি দেবার ব্যাপার নিয়ে হাজার হাজার টাকা রোজগার করেছেন। এর জন্য তারা বিশেষ ব্যস্ত ছিলেন সেইজন্য ১৯৭৬ সাল থেকে ১৯৭৮ সাল পর্যন্ত দেখতে পাচ্ছি তারা কিছু ভাবার বা পরিকল্পনার কথা চিন্তা করতে পারেন নি। তারা যে সমস্ত পরিকল্পনা করেছিল তা ভুল পরিকল্পনা ছিল। শুধু পশ্চিমবাংলায় ভারতবর্ষের ১১টি প্রদেশে আজকে বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে তারই ফলস্বরূপ। তাপ বিদ্যুৎ এর সাথে জল বিদ্যুৎ এর যদি যোগাযোগ না থাকে তাহলে বিদ্যুৎ সরবরাহের কোনও গ্যারান্টি থাকতে পারে না। কিন্তু এ ব্যাপারে তারা একেবারে উদাসীন ছিলেন। তারা ডিভিসি তে যে পরিকল্পনা করেছেন যেখানে ৮টি বাঁধ করার কথা ছিল সেখানে ৪টি বাঁধ করেছেন।

যেটা জল বিদ্যুৎ উৎপাদনের কথা ছিল সেটা এখন তাপ বিদ্যুৎ হয়েছে। বয়লার ৩০ বছরের বেশি চালালে পরে তার কাজ কমে যায় কিন্তু সি ই এস সি-এর বেশিরভাগ বয়লার ৩০ বছর উত্তীর্ণ হয়ে গেছে তা সত্ত্বেও সেই বিদেশি কোম্পানিকে আরও বেশি মুনাফা লোঠার জন্য এই কংগ্রেস সুযোগ করে দিয়েছেন। বিদ্যুৎ পর্ষদ যে বিদ্যুৎ উৎপাদন করে সেখান থেকে সস্তা দরে কিনে তারা অধিক দরে বেচেন এবং মুনাফা লুঠছেন। বিদ্যুৎ উৎপাদনের দিকে এই কোম্পানির মন নেই। এখানে ওরা বলছেন যে এই মুনাফার ব্যবস্থা নাকি বামফ্রন্ট সরকার করে দিচ্ছেন। কিন্তু তা নয়। ওনারা এই কোম্পানির সাথে যে চুক্তি করেছিল সেই চুক্তি ছিল অসম চুক্তি। যে চুক্তির পিছনে অনেক দুর্নীতি না থাকলে এই অসম চুক্তি হতে পারে না। কংগ্রেসিরা এইভাবে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এর সাথে চুক্তি করেছিল। আমাদের মুখমন্ত্রী সেই কথাই বলেছেন যে ওরা এত দায়িত্ব জ্ঞানহীন যে শিল্প রক্ষা করার জন্য যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার সেই সমস্ত ব্যবস্থা তারা গ্রহণ করেন নি। তারা রক্ষণাবেক্ষণের ব্যবস্থা গ্রহণ করেন নি। ব্যান্ডেলে যে থার্মাল তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে সেটা এক নাগাড়ে ওরা ২ বছর ধরে চালিয়েছিল এবং যার ফলে একটা খারাপ অবস্থার সৃষ্টি হয়েছিল। সুতরাং এখনও যদি ওদের হাতে দায়িত্ব থাকতো তাহলে পশ্চিমবাংলার যে কি অবস্থা হত তা ভাবলে আতঙ্কের সৃষ্টি হয়। আজকে এখানে জনতা পার্টির সদস্যরা সহযোগিতার কথা বললেন এবং তারা বললেন যে আমাদের দৃষ্টিভঙ্গি তারা সমর্থন করলেন না কিন্তু কি তাদের দৃষ্টিভঙ্গি তাও খুলে বললেন না। কয়লা কেন্দ্রীয় সরকার পরিচালনা করে। এত নিকৃষ্ট মানের কয়লা দেওয়া হচ্ছে যে বিদ্যুৎ উৎপাদনের ক্ষতি হচ্ছে। সে ব্যাপারে আপনারা কি করতে পারেন? যেখানে ভাল ভাল কয়লা বিহার এবং পশ্চিমবঙ্গে পাওয়া যাচ্ছে সেই কয়লা কেন দেওয়া হচ্ছে না? কোন চক্রান্ত এর পিছনে কাজ করছে এটা যদি দেখতেন তাহলে খুব ভাল হত।

উৎপাদন বাড়াবার জন্য একটা তেল স্প্রে করা হয় যেটা সরবরাহ করে কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা এবং সেটা নিম্নমানের। এটা বিদেশ থেকে আনতে গেলে ৫ কোটি টাকার দরকার। যে প্রদেশে ৫০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জনের ব্যাপারে ভারতকে সাহায্য করছে তারজন্য ৫ কোটি টাকা খরচ করা যায় না? জনতা পার্টির কেন্দ্রীয় সরকারের উপর এ বিষয়ে যদি প্রভাব বিস্তারের চেষ্টা করেন তাহলে ভাল হয়, কিন্তু তারা সেটা করেন না। কংগ্রেস পক্ষ যদি আত্ম সমালোচনা করতেন তাহলে ভাল হত। সাঁওতালডিহি ৩নং ইউনিট ৭৫ সালে ডিসেম্বরে শেষ হবার কথা ছিল, ৪নং ইউনিট ৭৬ সালে শেষ হবার কথা ছিল, ব্যান্ডেলের ৫নং ইউনিট মার্চে শেষ হবার কথা ছিল, কোলাঘাটের ১নং ইউনিট ৭৮-এর অক্টোবরে হবার কথা ছিল ২নং এপ্রিলে ৭৯, ৩নং অক্টোবর ৭৯তে শেষ হবার কথা ছিল। কিন্তু এর কোনওটাই হবে না। এর কারণ হচ্ছে কন্ট্রাকটর। এদের সঙ্গে মন্ত্রীদের একটা অশুভ যোগাযোগ ছিল এবং মন্ত্রীরা এদের মারফত লক্ষ লক্ষ টাকা মুনাফা করেছে। এদের সঙ্গে উচ্চশ্রেণীর কর্মচারিরাও যুক্ত ছিলেন। ৭১ সালে যখন সঙ্কট দেখা দেয় তখন সিটু এবং অন্যান্য বামপন্থী কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন ৭২ সালে জুলাইতে একটা মেমোরান্ডাম দিয়ে তদানীন্তন সরকারকে বলেছিল পরিস্থিতির কথা আমি এ বিষয়ে দু-একটি জায়গা থেকে পড়তে চাই। এই মেমোরান্ডামে বল হয়েছিল "The whole planning of electricity power gen-

eration and supply in the state was inadequate and defective. The attitude of the Central Government is a major contributory factor for this sorry of state of affairs. It is not known to us whether the State Government has already taken up the problem of power crisis with the Central Government.'' আর একটা জায়গা বলা হয়েছিল ''In the 6th Electric power survey Report the request of electric power in West Bengal is estimated to be 1755 MW by the end of 1973-74 but availability of electric power according to the present trend will be 835 MW and now it raises about whether even that much will be available''. কিন্তু তারা সেসবের প্রতি কোনও গুরুত্ব দেন নি। বরং সেই সময় বিদ্যুৎ মন্ত্রী স্টেট আন্ডার টেকিং মিনিস্টার পরস্পর বিরোধী বিবৃতি দিয়ে সমস্ত জিনিসটাকে জনসাধারণ থেকে আড়াল করে রাখবার চেষ্টা করেছিলেন। ডিস্ট্রিবিউশনের ব্যাপারে দুর্নীতি চরম জায়গায় গেছে। গ্যালভ্যানাইজ তার দিয়ে বিদ্যুৎ সরবরাহের ফলে অ্যাক্সিডেন্ট হয়েছে, যে সমস্ত লাইন নিয়ে যাওয়া হয়েছে সেগুলির খুঁটি জঙ্গল থেকে কেটে নিয়ে এসে লাগানো হয়েছে, ট্রান্সমিশনের কোনও ব্যবস্থা নেই এবং এগুলি খারাপ হয়ে গেলে কন্ট্রাকটার দিয়ে হাজার হাজার টাকা খরচ করা হয়েছে। এ ছাড়া ১৮০ টাকা দিয়ে যেখানে কংক্রিট পোল পাওয়া যেত সেখানে তা না করে ৬০০ টাকা দিয়ে উড়িষ্যা থেকে পোল আনা হয়েছে। এই কথাগুলি বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

[8-40 — 8-50 P.M.]

**শ্রী মতীশ রায় :** চেয়ারম্যান স্যার, আমি এই বাজেট সমর্থন করছি। বিরোধীদলের বন্ধু ভোলাবাবু বললেন মুখ্যমন্ত্রীর পরিচালনায় বিদ্যুৎ ব্যবস্থা খারাপের দিকে যাচ্ছে। এ বিষয়ে আমি একটি বই থেকে উদ্ধৃতি করতে চাই, তার নাম হচ্ছে India: The Energy Sector এটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের পাবলিকেশন তাতে তারা বলেছেন Current Problems and Future Possibilities—''Hence while effective deamand for electric power was continuing to rise probably at a rate of over 10 percent per annum, the average annual increase in generating capacity was just over 5 percent. The growth in installed capacity was particulary disappointing in the case of hydro power, where only about one-third of the target increase during the Fourth Plan period was attained.

This slow growth in generating capacity resulted from widespread and prolonged delays in the execution of power projects. An official task force on power generation, which reported in early 1973, carried out a detailed case-by-case analysis of the principal reasons for slippage. The most important of these was delays in civil works, which were believed to account for rather less than two-thirds of the estimated capacity additions which would spill over from the Fourth Plan to the Fifth Plan period. Apart from civil works, then main cause of slippage was delays in the delivery of power equipment, which accounted for

almost 20 percent of total capacity held over.'' এই বইতে আরও কিছু বলেছেন এবং মুখ্যমন্ত্রী যে কারণগুলি দেখিয়েছেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের যারা এক্সপার্ট তারা বিভিন্ন জায়গায় এইগুলি বলেছেন এবং এটা খুব বাস্তব সত্য। ভারত সরকার বলেছেন অন্যান্য প্রদেশ বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে যে মনোভাব ছিল সেটা খুব উৎসাহ ব্যঞ্জক। এই বইয়ে একটা অল ইন্ডিয়া চার্ট দেওয়া আছে সেখানে northern India excluding U.P. available power supply estimated demand by regions in all-India Sphere অর্থাৎ জিগাওয়াট এটা ক্যালকুলেট করা হয়েছে। তাতে নদার্ন ইন্ডিয়ায় জিগাওয়াট ছিল ২৯ যেটা এখন ২৪ তারা তৈরি করতে পেরেছে। উত্তর প্রদেশে যেখানে ছিল ২৬, সেখানে মাত্র তৈরি হয়েছে ১৭। ওয়েস্টার্ন ইন্ডিয়ায় যেখানে তৈরি হওয়া উচিত ছিল ৫৭, সেখানে তৈরি হয়েছে ৫৪। সাদার্ন ইন্ডিয়ায় যেখানে তৈরি হওয়া উচিত ৫৭, সেখানে তৈরি হয়েছে ৪৫ জিগাওয়াট। ইস্টার্ন ইন্ডিয়ায় ওয়েস্ট বেঙ্গলে যেখানে বিদ্যুতের প্রয়োজন ছিল ৩৫ জিগাওয়াট, সেখানে বিদ্যুৎ সরবরাহ হয়েছে ৩১ জিগা ওয়াট, অর্থাৎ ৪ জিগা ওয়াট ডেফিসিয়েন্সি হচ্ছে। ওয়ান জিগা ওয়াট ইজ ইকুইভ্যালেন্ট টু ওয়ান মিলিয়ান মেগাওয়াট এবং এই বইতে মাননীয় মুখ্যমন্ত্রীর সেই কথাগুলি সুন্দরভাবে তুলে ধরেছেন। এই বইতে সেই বিশেষজ্ঞ বলেছেন ভারতবর্ষে বর্তমান স্তরে কয়টি স্তর থেকে বিদ্যুৎ সরবরাহ করা যায়— থার্মাল, হাইডেল, ডিজেল, ক্রুড ওয়েল সিস্টেম, নিউক্লিয়ার, সোলার সিস্টেম, এবং নন-কর্মাশিয়াল অর্থাৎ ফরেস্ট এবং কাউডাং থেকে ইলেকট্রিসিটি তৈরি করে ব্যবহার করা যায়। পশ্চিমবঙ্গ থার্মালের ক্ষেত্রে মাত্র একটা বিশেষ স্থান অধিকার করে আছে, কিন্তু হাইডেলের ক্ষেত্রে এই বইতে দেখলাম সমস্ত ভারতবর্ষের ১০০ পারসেন্টের মধ্যে পশ্চিমবঙ্গের উৎপাদনের ক্ষমতা মাত্র .১ পারসেন্ট। সমস্ত ভারতবর্ষের যে ক্ষমতা আছে সেই তুলনায় পশ্চিমবঙ্গের ক্ষমতা এত নিম্ন স্তরের কেন? এটা কোন রাজত্বে হয়েছে ভোলাবাবু যদি থাকতেন তাহলে তিনি জানতে পারতেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে আবেদন রেখেছি, এই বইতে যে কথা বলেছেন সেটা হচ্ছে যেখানে বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে সেখানে দীর্ঘমেয়াদি এবং স্বপ্লমেয়াদি দুই রকম ধরনের পরিকল্পনা গ্রহণ করা উচিত। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এখানে যে তথ্য পেয়েছি সেই তথ্যের সঙ্গে তার দপ্তর যে স্ট্যাটিসটিক্স রাখেন তার সঙ্গতি আছে কিনা সেটা তিনি যেন অনুসন্ধান করেন। এখানে তথ্য আছে যদি কোনও ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে দৈনিক ১ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকে এবং এটা যদি এক বছর ধরে চলে তাহলে নাকি এক বছরে ৮০ কোটি টাকার শিল্প দ্রব্য কম উৎপাদন হয় এবং তারজন্য কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের ১২ কোটি টাকা রাজস্ব ঘাটতি হয়। তার বিকল্প ব্যবস্থা হিসাবে বলেছেন ইন্ডাস্ট্রিয়াল আউটপুটে, এগ্রিকালচারাল আউটপুটে যেখানে বিদ্যুতের প্রয়োজন আছে সবচেয়ে বেশি সেখানে সেটাকে যদি অক্ষুন্ন রাখতে হয় তাহলে তারজন্য স্বল্পমেয়াদি পরিকল্পনা হিসাবে তারা বলেছেন গ্যাস টার্বাইন সিস্টেম অথবা ডিজেলে জেনারেটর বসিয়ে ছোট ছোট শহরগুলিতে এক মেগাওয়াট শক্তি সম্পন্ন জেনারেটর দিয়ে তাদের যে ডোমেস্টিক রিকয়ারমেন্ট সেই সাপ্লাই অক্ষুন্ন রেখে শিল্প এবং কৃষি ক্ষেত্রে সেই বিদ্যুৎ সরবরাহ যাতে অক্ষুন্ন থাকে তার ব্যবস্থা করা উচিত। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি এই ব্যাপারটা খতিয়ে দেখবেন। কারণ, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই-এর যিনি ম্যানেজিং ডাইরেক্টর, বিশ্বনাথ, তিনি স্বীকার করেছেন পশ্চিমবঙ্গে যে পরিকল্পনা আছে তাতে বিদ্যুৎ শক্তি তৈরি হবার পর সেটা যদি

পশ্চিমবঙ্গে খরচ করা যায় তাহলে ১৯৮০-৮১ সালেও পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ঘাটতি থাকবে। কারণ, গত ৩০ বছর ধরে যে কারণের জন্য বিদ্যুৎ উৎপাদন সম্ভব হয়নি। যারজন্য মূলত কংগ্রেস সরকার দায়ী, এই ব্যবস্থা থেকে আমাদের যদি মুক্তি পেতে হয় তাহলে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে স্বল্পমেয়াদি এবং দীর্ঘমেয়াদি পরিকল্পনা নিন।

[8-50 — 9-00 P.M.]

সর্বশেষ কথা হচ্ছে, এই বইতে দেখলাম ওয়েস্ট বেঙ্গলের এক্সপার্টরা বলেছেন বাংলা এবং বিহারের বর্ডারে অর্থাৎ রাঁচী জেলার গায়ে যে থোরিয়াম ডিপোজিট রয়েছে, যে খনিজ সম্পদ রয়েছে, তার থেকে নিউক্লিয়ার এনার্জি তৈরি করা যায়। এবং এই বইতে আরও বলা হয়েছে, ওয়েস্ট বেঙ্গল এবং বিহারের বর্ডারের যে থোরিয়াম ডিপোজিট রয়েছে, তাকে যদি কাজে লাগাতে পারি এবং এই ব্যাপারে যদি সম্পূর্ণ রূপে সফল হতে পারি তাহলে ৭০ টেট্রা কিলোওয়াট বিদ্যুৎ উৎপাদন করা যায়। সেটা হচ্ছে এক বিলিয়ন কিলোওয়াটের সমান। আমি মুখ্যমন্ত্রীকে বলছি, আমাদের এখানে নিউক্লিয়ার প্ল্যান্ট তৈরি করা যায় কি না, তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন এবং সেই পরিকল্পনা এখানে করতে পারি কিনা, সেটা দেখুন। পশ্চিমবাংলায় যে চাহিদা রয়েছে,, এই সব ব্যবস্থা করলে আমরা তা মেটাতে পারব। গত ৩০ বছর ধরে কংগ্রেসিরা পশ্চিমবাংলার অর্থনীতিকে তাদের খেয়াল খুশিমতো বিপর্যস্ত করেছে, আমি আশা করি মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এই বিদ্যুৎ সঙ্কট কমে যাবে এবং বিদ্যুতের ক্ষেত্রে আমরা স্বয়ম্ভর হতে পারব এবং শিল্পের অগ্রগতি অব্যাহত রাখতে পারব, এই কথা বলে তার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री आब्दूल करीम चौधुरी** : मिस्टर चेयरमैन सर, हम आपके माध्यम से चीफ मिनिस्टर ने जो पावर बजट यहाँ पर पेश किया हैं, उसका समर्थन करता हुँ। समर्थन करते हुए सिर्फ २-३ वातें वोलूँगा। क्यों कि काफी वक्त इसके वहस में ले लिया गया हैं। हम सिर्फ यह कहना चाहते हैं कि आज पावर की क्राइसिस देखा जाता हैं। इस पावर क्राइसिस की बजह को, इस पावर क्राइसिस को से आपको इन्कार नहीं हैं। आपने आपने बजट स्पीच में एडमिट किया हैं कि पावर क्राइसिस हैं। और इसका वजह भी वताया हैं। लेकिन हम कहेंगे कि जब इनका रूपया खर्च किया जा रहा हैं तो फिर इस किस्म का संकट या पावर क्राइसिस नहीं होना चाहिए।

मिस्टर चेयरमैन सर, मैं अपने चीफ मिनिस्टर से यह कहूँगा कि जिस तरह से शहरो में इलेक्ट्री सीटी हैं, उसी तरह् से गाँवों में भी होना चाहिए। लेकिन गाँवों में इलेक्ट्रीसीटी नहीं हैं। आपने आपने बजट स्पीच में बताया हैं कि दो हजार गाँवों में 1978-79 के अन्दर इलेक्ट्री सीटी पहुँचायी जायगी। लेकिन हमें उम्मीद नहीं लगता हैं।

हम आपको बताना चाहते हैं कि वेस्ट दीनाजपुर पश्चिम बंगाल में सबसे पिछड़ा हुआ डिस्ट्रिक्ट हैं। 212 गाँवों में इलेक्ट्रीसीटी पहुँचाने की बात 1972 में कांग्रेस सरकार ने की थी लेकिन बड़े आफसोस के साथ कहना पड़ता हैं कि एक चौथाई गाँवों में भी इलेक्ट्रीसीटी नहीं पहुँचाई गई। कहीं पोल वहुँचा हैं तो कहीं तार पहुँचा हैं लेकिन करेन्ट न पहुँचने की बजह से कहीं तार की चोरी हो गई, कही पोल की चोरी हो गई। इस किस्म की शिकायत हैं। हम आपको बताएँ इस्लामपुर से पाटा गोरा तक पोल पहुँच चुका था, इलेक्ट्रीक तार पहुँच चुका था लेकिन करेन्ट नहीं दिया गया। इस बजह से वहाँ तार गायब हो गया–पोल गायब हो गया। इस तरह से सरकार को कितना नुकशन हो रहा हैं।

मिस्टर चेयरमैन सर, आज गाँव के लोगों को आप उम्मीद देते हैं कि हर घर में–हर गाँव में–हर मौजे में इलेक्ट्रिसीटी पहुँचायेंगे, इस उम्मीद को आपको पुरा करणा हैं। क्योंकि इसीलिए आपलोगों को सरकार बताने का मौका मिला हैं। हमें उम्मीद हैं श्री ज्योति बासु–चीफ मिनिस्टर से कि वे इसपर ध्यान देंगे।

इस्लामपुर सब-डिबिजन वेस्ट दिनाजपुर का सबसे पिछड़ा हुआ सब-डिबिजन हैं। वह इण्डिया में सबसे पिछड़ा हुआ सब-डिबिजन हैं। जब यह बिहार में था, तो निग्ले क्टेड था और बंगाल में हैं तो भी निग्लेक्टेड हैं। हम उम्मीद करते हैं। कि इस दफा काम होगा। वहाँ आर० इ० आफिस था लेकिन आफसोस के साथ कहना पड़ता हैं कि वह आर० इ० आफिस एक बर्ष के आगे वहाँ से हटा लिया गया। समझ में नहीं आता हैं कि आखिर यह आर० ई० आफिस वहाँ से क्यों हटा लिया गया?

हम कुछ और बस्ती का नाम बताना चाहते हैं, जहाँ इलेक्ट्रिसीटी का होना बहुत जरूरी हैं। इस्लामपुर के सोना भती, गैसल, बिपरीत, बारबिल में अगर इलेक्ट्रीसीट लगा दी जाय तो हमें उम्मीद हैं कि उस इलाके में जो चोरी-डैकती होती हैं, वह बन्द हो जायगी। चोरी-डैकती बन्द करने का यही एक उपाय हैं। हम लोगो ने देखा हैं कि अन्धेरी रात में चोरी-डैकती अधिक होती हैं। मगर चाँदनी रात में चोरी-डकैती नहीं होती हैं। इसलिए अगर इलेक्ट्रीसीटी वहाँ के इलाके में पहुँचा दी जाय तो चोरी-डकैती जरूर बन्द हो जायगी।

इरीगेशन की फैसिलीटीज हमारे जिले में नहीं हैं। यहाँ पावर की कमी हैं। यह इलाका पिछड़ा हुआ इलाका हैं। इसलिए मैं कहूँगा कि जो-जो इलाका पिछड़ा हुआ हैं, उसे फैसिलीटीज मिलनी चाहिए।

नार्थबंगाल कम्पेयर में साउथ से बहुत पीछे हैं। इस्लामपुर सब-डिबिजन के लोगों को बड़ी खुशी थी इस बात पर कि डरकोला में थरमल प्लान्ट हो रहा हैं। लेकिन चीफ मिनिस्टर ने जो बजट स्पीच दियाँ हैं, उसमें थरमल प्लान्ट के बारे में कोई जिक्र नहीं देख रहा हूँ। अगर चीफ मिनिस्टर इस बात को खोलकर वता दें तो बहुत अच्छा होगा वरना हमें नाउम्मीदी हो रही हैं।

अन्त में मैं समर्थन करते हुए अपना भाषण समाप्त करता हूँ।

**মিস্টার চেয়ারম্যান ঃ** এখন আলোচনার ব্যয় মঞ্জুরি দাবির উপর বিতর্ক শেষ হওয়ার তিন মিনিট বাকি আছে এবং এ সম্পর্কে আলোচনা আরও বাকি আছে সুতরাং আমি বিধান সভার কার্য প্রণালী পরিচালন নিয়মাবলির নিয়ম অনুযায়ী আমি আরও আধ ঘণ্টা সময় বাড়ানোর জন্য সভার অনুমতি চাইছি। আশা করি মাননীয় সদস্যদের সকলের সম্মতি আছে, সুতরাং সদস্যদের সম্মতি ক্রমে আমি এই ব্যয় মঞ্জুরি দাবির উপর আলোচনার জন্য আরও আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

[9-00 — 9-10 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই যে আলোচনা হয়েছে তার উপর। প্রথমে একটি কথা বলা দরকার সেটি হচ্ছে যে বিদ্যুৎকে কত গুরুত্ব দেন বিরোধী পক্ষ তা এই সীটের দিকে তাকালেই বুঝতে পারা যায়। কিন্তু যাই হউক ওদের তো দায়িত্ব কোনওদিনই ছিল না এখনও নেই, বিশেষ কিছু বলার নাই। কিন্তু তারপর আমার কথা হচ্ছে—একটা কথা অমি জানি না কেন বারে বারে বলা হচ্ছে যে সেটি হচ্ছে যে সংবাদপত্র পড়ে বক্তৃতা দিলে যা হয়— কোনও সংবাদপত্রে বেরুচ্ছে লিগ্যাসি সম্বন্ধে, কোনও সংবাদ পত্রে লিখছেন যে আমাদের একমাত্র কাজ হচ্ছে বিগত সরকারের উপর সমস্ত দোষ চাপিয়ে দিয়ে পরিত্রাণ পাওয়া—আমি জানি না এই সব কোথায় পাচ্ছেন? আমার বক্তৃতা যেটা আমি এখানে রেখেছি সেটাও যদি পড়া যায় তাতে দেখা যাবে যেখানে আমরা মনে করি বিগত সরকার দায়ী, আমরা বলেছি দায়ী—যে অনেকগুলি পরিকল্পনা হালে নিলেন তার কোনওটাই কিছুই হল না—সে হিসাব দিয়েছি যে ১৫ মাস ৩০ মাস দেরি হয়ে গেল, করার দরকার ছিল করেন নি। এমনও হয়েছে এখানে যে বিদ্যুতের প্রকল্পের খরচ না করে স্টেডিয়াম তৈরি হয়েছে এত অপরাধমূলক কাজ হয়েছে বিগত সরকারের। ঠিক সেই রকম মেনটেনেন্সের ব্যাপারে রক্ষণাবেক্ষণের ব্যাপারে আমরা বলছি যে মেশিন ১৮ মাস চলার কথা যদি সেটা তিন বছর ধরে চলে তারপর কেউ প্রশ্ন করছেন আজকে আরও খারাপ হচ্ছে কেন? তারপর আবার আজকে প্রশ্ন করছেন শ্রী বীরেন মৈত্র যে আজকে আরও খারাপ হচ্ছে কেন? খারাপ তো হবেই, ভাল হবে কি করে? যে মেশিনের ১৮ মাস চলার কথা বা ১২ মাস চলার কথা তা যদি ৪ বৎসর না করে তাহলে এই ৪ বৎসর প্রায় চলল বড় বড় মেরামত না করে, মেশিন না বদলিয়ে, এটা তো সহজ কথা সেইজন্য এই অবস্থায় এখন দাঁড়িয়েছে। এইগুলি তো আমাদের বলতে হবে যে বিগত সরকার এই সবের জন্য দায়ী। কিন্তু আমরা কি শুধু তাই করছি? আমাদের দৃষ্টিভঙ্গি কখনই তা নয়।

কারণ আমাদের মানুষকে ঐ সব অসত্য কথা বলে ফাঁকি দেওয়ার উদ্দেশ্য নয় কংগ্রেসিদের মতো, এবং আপনি লক্ষ্য করবেন এখানে আমি বলেছি ১১ অনুচ্ছেদে আমার বক্তৃতার ৪নং পাতায়, যে কোথায় কোথায় ঐ বিগত সরকার দায়ী। কিন্তু বলবার পর সেখানেই আমি বন্ধ করে দিইনি কথাবার্তা তারপর বলেছি ৬ পাতায় ১৯নং ধারায়, বর্তমান ইউনিটগুলির কার্য আদৌ সন্তোষজনক নয়—এটার জন্য তো বিগত সরকারকে কিছু বলছি না। ওরা অন্যায় করলেও আমাদের তারজন্য বসে থাকলে চলবে না। আমরা কি সন্তুষ্ট হতে পারছি? এই ৮ মাসে এইসব করা যায় না সেটা আমরা সকলেই জানি কিন্তু যেটুকু হয়েছে আমি বলছি যে আমরা সন্তুষ্ট হতে পারছি না, আরও আমাদের এইসব কাজকর্ম আমাদের করতে হবে। ঠিক সেই রকমভাবে আমরা বলছি মেরামত এবং রক্ষণাবেক্ষণের জন্য ইউনিটগুলি বন্ধ রাখার ক্ষেত্রে উন্নতির যথেষ্ট অবকাশ আছে। অর্থাৎ মেশিন একটা ডাউন করলে তার যে সময় লাগে সেটা মেরামত করে আবার সেটা ফিরিয়ে দিতে, আমাদের পশ্চিমবাংলায় আমি হিসাব দেখেছি সর্ব ভারতীয় ক্ষেত্রে যে আমাদের এখানে অনেক বেশি সময় লাগছে, যেটা ৪৫দিন লাগবার কথা সেটা হয়তো ৯০ দিন লাগছে। এটা তো আমাদের ব্যবস্থা করতে হবে। এটা তো আমি বলছি না যে বিগত সরকার। ওরা তো মেরামতই করতেন না, ৯০ দিনই বা কি আর ৪৫দিনই বা কি, কিন্তু আমাদের করতে হবে, এবং আমরা দেখছি রক্ষণাবেক্ষণের যে বকেয়া কাজগুলি জমে আছে সেজন্য আমরা দায়ী নই, যারা ছিলেন তারা দায়ী, সেগুলি যাতে দ্রুতগতিতে আমরা করতে পারি সে ব্যবস্থা আমাদের করতে হবে। কিছু উন্নতি হয়েছে, কতকগুলি জায়গায় কতকগুলি কাজ হয়নি আমি এখানে সেইভাবেই বলছি। সেইজন্য আমি জানি না কোনও, ইচ্ছাকৃতভাবেই বোধকরি, এই সমস্ত কথা বলা হচ্ছে। যেমন লিগ্যাসির কথা বলা যাবে না, কিন্তু লিগ্যাসি বলে যদি আমি চুপ করে যাই সেটা অন্যায় হবে আমাদের পক্ষে, তাহলে মনে হবে আমরা ঐ করেই কাটিয়ে দিতে চাই অন্য কারও ঘাড়ে দোষ চাপিয়ে, আমরা কিছু করতে চাই না। কিন্তু মানুষ বাস্তব জিনিসটা জানতে চায় যে কতকগুলি প্রকল্প ছিল তাতে ৩০ মাস ধরে কাজ হয়নি, কেন হয়নি? হলে এই অসুবিধাগুলি হত না। আমাদের অল্টারনেটিভ ব্যবস্থা থাকতো, এক জায়গায় ব্রেক ডাউন হলে আর এক জায়গা থেকে দিতাম। এত সহজ হিসাবের কথা, এটা পরিসংখ্যান দিয়ে দেখানো যায়। এখন আমাদের কি দেখার কথা? এই যে যেগুলি নির্মাণ হচ্ছে এইগুলি যাতে আরও দেরি না হয়—১৫মাস, ৩০ মাস দেরী হয়েছে, আর যেন আমাদের দেরি না হয় এটা আমাদের দেখবার কথা, আমরা দেখবার চেষ্টা করছি। তারপর ইউনিয়নের ক্ষেত্রে আমরা দেখব কি দাঁড়াল। দ্বিতীয় কথা হচ্ছে, একটা কথা বীরেন মৈত্র বললেন, উনি সিদ্ধান্তে এলেন, আবিষ্কার করলেন যে আমাদের বামফ্রন্ট সরকার বলছে যে আমরা শ্রমিকদের পক্ষে, সাধারণ মানুষের পক্ষে তাই এই অসুবিধা হচ্ছে, সেইজন্য কেউ কাজকর্ম করছে না, শ্রমিকদের দোষ। কোনও ইঞ্জিনিয়ার তো আমাকে একথা বলল না। এমন কি সাঁওতালডিহি মতো জায়গায় সেখানে কোনও একটা অংশে সেখানে শ্রমিকরা অন্যায় করছে, ইউনিয়ন অন্যায় করছে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। সেকথা আমি অনেকবার বলেছি আর বলবার প্রয়োজন নেই। কিন্তু সেখানেও কি একথা কেউ বলবে যে এই যা হচ্ছে সব শ্রমিকদের দোষ। সেখানে আমরা আলোচনা করছি, একটা সিদ্ধান্তে পৌঁছাবার চেষ্টা করছি। এতে কিছু দেরি হচ্ছে, এই সব ইউনিয়ন যা করছে তা কোনও ট্রেড ইউনিয়নের বিষয়ে নয়, এই সব কাজ ঐ যে নকশাল

ইউনিয়ন সেখানে আছে তারা করছে এটা আমি বলেছি। কিন্তু সব দোষ তাদের উপর চাপিয়ে দেওয়া যা কিছু সাঁওতালডিহিতে হয়েছে, সব কিছু এর জন্য হয়েছে, একথা বলতে আমি রাজি নই। কেন না এই রকম কোনও সিদ্ধান্তে পৌঁছুতে পারিনি।

আর একটা কথা বলব। এই সাঁওতালডিহিতে যখন ইউনিয়নের লোকেরা গোলমাল করল তখন সিটু, আমাদের সরকার পক্ষের যারা তারা দিন রাত ২৪ ঘণ্টা খেটেছে, তারা কোনও কোনও ডিপার্টমেন্টে সংখ্যালঘু ১০ জন বেরিয়ে গেছে, দুজন আছে, তারা বলেছে আমরা দুজনেই করব এবং তারা চেনাশুনা বন্ধু বান্ধবদের বলেছে বাড়িতে গিয়ে খবর দিয়ে দাও, এ রাত্রে বাড়ি ফিরতে পারব না। এই জিনিস দেখেছি। তারপর শুধু ৪৮ ঘণ্টার স্ট্রাইক ডাকা হল এবং সেখানেও নকশাল ইউনিয়ন, সেখানে দুদিন স্ট্রাইক ডাকা হল, তখন আরও বেশি বিদ্যুৎ উৎপাদন হল, কারণ হচ্ছে সেখানে সিটু ইউনিয়ন এবং অন্য আরও যারা আমাদের সমর্থনকারী ছিল, তারা একত্রিতভাবে দাঁড়িয়ে গেল, তারা বলল এটা কি হচ্ছে, এটা হতে আমরা দেব না। তাদের কোনও দাবি নাই, ট্রেড ইউনিয়নের বিষয়বস্তুও নাই। তাদের দাবি দাওয়া আগেই মিটিয়ে দিয়েছি, পে কমিটিও বসিয়েছি, দু-আড়াই কোটি টাকার যে পুঞ্জীভুত দাবি দাওয়া ছিল সেসব মিটিয়ে দেওয়ার ব্যবস্থা হয়েছে। সেজন্য এটা কি করে হচ্ছে? আমরা একটা অরাজকতা অবস্থার মধ্যে এসে পড়েছি। কাজেই এই অবস্থা থেকে একথা আজকে বলতে পারি না যে শ্রমিকরা ইন্ডিসিপ্লিনের জন্য দায়ী। তিনি আবিষ্কার করলেন যে আমি মালদাতে শ্রমিক সম্মেলনে গেছিলাম, সেজন্যই গোলমাল হল। এটা কি একটা সিদ্ধান্ত হল? এ রকম কি মালদার কোনও জনপ্রতিনিধির বক্তব্য হতে পারে? মালদাবাসীরাই বুঝবেন তার এই বক্তব্যের কোনও মূল্য আছে কিনা। সেজন্যই আমি বলেছি যে বেশির ভাগ শ্রমিকই একেবারে দায়িত্বজ্ঞানহীন নয়। সমস্ত দায়িত্ব নিয়ে তারা কাজ করছে। আমি দেখেছি কনভেনশনে, একটা দাবির কথাও তারা তুলেননি, তারা বলেছেন, সেসব আলাদা জায়গায় করব, তারা শত শত মিলে আজকে এসেছেন, পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা থেকে, এসে বলেছেন, মুসলিম ইনস্টিটিউটে বসবার পর্যন্ত জায়গা নাই, তারা বলেছেন, আজকে আমরা এসেছি বিদ্যুৎকে কি করে রক্ষা করতে পারি কি অগ্রগতি হতে পারে সেটাই আলোচনা করতে। বিদ্যুতের যে বিশেষ স্থান আছে, সেটা আমরা বুঝি। এটা কি কম কথা? এটা কি কখনও হয়েছে সিদ্ধার্থ রায় সরকারের সময়? আগেকার সরকারের শ্রমিকদের প্রতি কোনওদিন দরদ ছিল না, আমাদের সেটা আছে। আগেকার সরকার কি কোনও চিন্তা করেছেন এসব জিনিস? আমাদের পক্ষের মানুষ সবাই এটা জানে, এবং তারা সাড়াও দিচ্ছেন সেভাবে। সেজন্য একথা কিছুতেই অস্বীকার করতে পারি না এটা অন্যায় হয়েছে বলা, আমি মনে করি যে শ্রমিকদের উপর সমস্ত দোষ চাপিয়ে দেওয়া উচিত নয়। তারপর যেকথা বলা হয়েছে সমস্ত পাওয়ার এজেন্সী যা আমাদের আছে, সব একত্রিত করে আমরা কাজ করতে পারি কিনা। এটা করার আমরা চেষ্টা করছি। আমরা ডি পি এল ই হোক সি ই এস সিই হোক বক্তৃতায় আছে যে আমরা মাসে দু'বার করে বসবার চেষ্টা করছি আলোচনা করার জন্য, সিদ্ধান্ত নেবার জন্য কোথায় কি দুর্বলতা আছে, কোথায় নেতিবাচক দিকগুলি আছে সেগুলি থেকে কি করে পরিত্রাণ পেতে পারি, এগুলি আমরা করছি এবং যা করণীয় আমরা পারব, করব। তারপর দিল্লি গেছলাম দু-চার দিন আগে, ওখানে যে সেন্ট্রাল ইলেকট্রিক অথরিটি

আছে, যিনি মন্ত্রী ছিলেন না, তাদের সঙ্গে আলোচনা করেছি। তারা ১৩ তারিখে আসছেন, আমাদের সঙ্গে বসবেন। দীর্ঘমেয়াদি ব্যবস্থা কি করা যায় জানি না, তবে স্বল্পমেয়াদি ব্যবস্থা কি করা যায়, বিশেষ করে গ্রীষ্মকাল চলে আসছে, সেজন্য যাতে উন্নতর ব্যবস্থা আমরা কি করতে পারি তার জন্য এই সমস্ত এজেন্সির সঙ্গে আলোচনা করব এবং সেইভাবে ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টের মন্ত্রী জর্জ ফার্নান্ডেজদের সঙ্গে কথাও হয়েছে, ওদের এ ব্যাপারে যে সব বড় বড় ইঞ্জিনিয়াররা আছেন, আমাদের যারা বড় বড় ইঞ্জিনীয়ার আছেন, এক সঙ্গে মিলে আমাদের এই সব ব্যবস্থা করতে হবে।

এটা বলতে গিয়ে আমি একথা বলব ভোলানাথ বাবু এখানে নেই এখন, ওর বিষয়ে কিছু বলার নেই। ওকে আমি ধন্যবাদ জানাচ্ছি, উনি যা কিছু বললেন, উনি আইনজীবী মুশকিল হয়ে যায়, কখন কার হয়ে কথা বলেন নিজেই উনি বুঝতে পারেন না, উনি যা কিছু বললেন সমস্তই কংগ্রেস সরকারের বিরুদ্ধে।

[9-10 — 9-20 P.M.]

আমি সেজন্য আনন্দিত। উনি যতগুলো কথা বলেছেন, কোনও বিদ্যুতের দামের বিষয়, কোনও ডিপ-টিউবওয়েল চলছে না, সেখানে ১৯৬৬-৬৭ সালের একটা হিসাব ছিল দিয়েছেন। কিন্তু ১৯৬৭ সালে কেন এই রকম অবস্থা হল পশ্চিমবাংলায়, ওরা তো ছিলেন, ওদেরই দোষ তো এটা। কাজেই ওকে ধন্যবাদ দিচ্ছে যে উনি নিজের সরকারের বিরুদ্ধে এই কথাগুলো রেখে গেলেন। এর বেশি আমার কিছু ওর সম্বন্ধে বলার নেই। তারপর, আমার কথা হচ্ছে, এখানে আমি জানি না, কেন আবার সেই একই কথা হচ্ছে যা প্রশ্নোত্তরে বলা হল। ক্যালকাটা, ইলেকট্রিসিটি সাপ্লাই কোম্পানি সম্বন্ধে সেই একই কথা এখানে উল্লেখ করা হচ্ছে। সেসব আলোচনা এখানে হয়ে গিয়েছে। সকালবেলা আলোচনা করে নিয়েছি ক্যালকাটা ইলেকট্রিসিটি সাপ্লাই কোম্পানি সম্বন্ধে আমরা কি মনে করেছিলাম, আমরা কি বলেছিলাম, এখন কি বলছি, কি পরিকল্পনা এইসব আলোচনা হয়ে গিয়েছে প্রশ্নোত্তরের সময়। শ্রী সামসুদ্দিন আহমেদ উনি বলে গেলেন লক আউট হয়ে গিয়েছে বিদ্যুৎ সঙ্কটের জন্য। এই রকম আমাদের তো জানা নেই যে হয়েছে বলে। ওনার যদি জানা থাকে আমাদের জানাবেন, আমরা দেখব কি করা যায়। আমাদের জানা নেই একটাও এইরকম হয়েছে বলে। তারপর সাঁওতালডিহি, ব্যান্ডেল এইসব উদাহরণ দিয়েছেন, যে হিসাব দিয়েছেন, যারা আমাদের প্রতিনিধি এখানে আছেন শ্রী নকুল মাহাতো ইত্যাদি। আমার এইসব বিষয়ে বলার কিছু নেই। আমি একথা বলতে চাই যে আমি যখন ব্যান্ডেলে গিয়েছিলাম তখন শ্রীপ্রবীর সেনগুপ্ত এলেন, যিনি আমাদের ট্রেড ইউনিয়ন লিডার। তারই সাহায্য আমাদের নিতে হয়। কারণ সেখানকার যারা কন্ট্রাকটর ইত্যাদি তারা এসে বললেন এখানে কাজ হচ্ছে না। অনেকদিন আগেকার কথা, আমি তখন সবে সরকারে এসেছি। এখানে কাজ হচ্ছে না, কেন হচ্ছে না। কারণ যারা কন্ট্রাকটার তাদের সঙ্গে শ্রমিকদের ঝগড়া, সমস্ত জায়গায় ঝগড়া। উনি ছিলেন আমাদের সঙ্গে। পরে ওনাকে বললাম আমাদের কোনও ইউনিয়ন আছে কিনা। উনি বললেন নেই। তবে আমাদের পরিচিতি আছে। আমি বললাম চেষ্টা করুন। কন্ট্রাকটারদের ঝগড়া, এটা আমাদের কোনও ব্যাপার নয়, সরকারের কোনও ব্যাপার নয়। কিন্তু কন্ট্রাকটারদের ঝগড়ার

জন্য আমি দেখেছি, তিন মাস, চার মাস, ছয় মাস ধরে ঝগড়া চলে, লক আউট হয়ে যায়, কন্ট্রাকটারের যে ফারম তারা জিনিস সাপ্লাই করতে পারে না। এই সব গন্ডগোল চলছে। বড় বড় কন্ট্রাকটার—এ, ভি, ভি থেকে আরম্ভ করে সর্বত্র। এই সমস্ত আছে। উনি ব্যবস্থা করেছিলেন আরও সহযোগীদের নিয়ে সেইজন্য অন্তত সেখানে কাজ হচ্ছে। সেখানে কিছু লোক নকশাল ইউনিয়নের লোক তারা গন্ডগোল করবার চেষ্টা করছিল, তারা সেখানে গোলমাল করতে পারি নি। ওখানকার শ্রমিকেরা সচেতন। এইজন্য আমি অনেক উদাহরণ দিয়ে বলতে পারি। কিন্তু তার প্রয়োজন নেই। আমাদের দীর্ঘমেয়াদি এবং স্বল্পমেয়াদি দুই রকম কথাই আমরা বলব যেটা মতীশ রায় বলে গেলেন। বিশেষ স্বল্পমেয়াদি এই দিকে আমাদের বিশেষ দৃষ্টি আছে। দীর্ঘমেয়াদি হতে সময় লাগবে। কোনটা এই বছরের শেষে হবে, কোনটা আগামী বছরের শেষে হবে। কিন্তু এখুনি কিছু ব্যবস্থা করা দরকার। সেইজন্য স্বল্পমেয়াদির দিকে আমরা বেশি করে নজর দিতে চাই। আমরা সেজন্য গ্যাস টার্বাইন চেয়েছিলাম ভারত সরকারের কাছে। মন্ত্রী ছিলেন না, আমি কিছু হদিশ করতে পারলাম না। আমি আবার দিল্লি যাচ্ছি দেখব। খরচ বেশি পড়বে সেটা ঠিক। কিন্তু উৎপাদন যেভাবে ব্যহত হয় তার টাকার অঙ্ক আমরা যদি হিসাব করি তাহলে এই খরচ কিছু নয়। সেইজন্য আমরা ওই তিন জায়গায় তিনটে গ্যাস টার্বাইন করবার চেষ্টা করছি। স্বল্পমেয়াদি তাও ১৫/১৪ মাস লাগবে হতে। কিন্তু তাও আমাদের প্রয়োজন আছে বলে আমরা মনে করি। যা বক্তব্য হয়েছে সে সম্পর্কে আমার আর এক বেশি বলার কিছু নেই। শুধু পশ্চিমদিনাজপুরের প্রতিনিধি আব্দুর করিম যা বলেছেন সে সম্পর্কে বলব, আমি জানি যে ওইসব অঞ্চল কত পিছিয়ে পড়া অঞ্চল। পশ্চিমবঙ্গের মধ্যে এইসব অঞ্চল সম্পর্কে উনি যা বলেছেন তা নিশ্চয় আমাদের বিবেচনা করে দেখতে হবে। আমরা এটা চাইছি। ঠিক এখনই বলতে পারব না আমরা যেসব জায়গা পরিকল্পনার মধ্যে নিয়েছি তার মধ্যে ওই সব অঞ্চলের কতটা পড়ে। সেইগুলো আবার পর্যালোচনা করে দেখে উনি এখানে যা বলেছেন আমাদের তা বিচার করে ব্যবস্থা করতে হবে। অবশেষে আমি শুধু এইটুকু বলতে চাই, এইসবগুলো জড়িয়ে যে কথাগুলো বলতে চাই, প্রথমত যেসব এখানে পরিকল্পনা এখানে হচ্ছে, সেইগুলো আর যাতে দেরি না হয়, ১৫/৩০ মাস দেরির পরে, এটা আমাদের দৃষ্টি দিতে হবে। আমাদের তীক্ষ্ণ নজর দিতে হবে এবং প্রতিনিয়ত আমাদের পর্যালোচনা করে এক, দুই, তিন মাস পরপর যাতে করে এই ব্যবস্থাটিকে থাকে সেটা দেখতে হবে আমাদের।

আগে টাকা বরাদ্দ হত না। সেখানে আমরা ফান্ড যথেষ্ট পরিমাণে বৃদ্ধি করেছি। প্রতিটি ক্ষেত্রে বেশি বরাদ্দের ব্যবস্থা করেছি। আমরা দায়িত্বজ্ঞানহীনের মতো কাজ করব না আমার বিদ্যুতের টাকা নিয়ে স্টেডিয়াম করব না। এই রকম কাজ করা অপরাধমূলক। অনেক দিন ধরে রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা ছিল না। তার ফলে আমাদের অনেক অসুবিধায় পড়তে হয়েছে। এগুলি হিসাব করে আমাদের হাতে নিতে হচ্ছে যে কিভাবে কোনটার কাজ আগে হাতে নিতে হবে কোন জিনিসটাকে মেরামত করে আগে কাজে লাগাব এবং এ ব্যাপারে আমাদের শ্রমিকদের সঙ্গে আলোচনা করতে হবে এবং ব্যাপারটা কি অবস্থায় আছে তা আমাদের দেখতে হবে। নতুন করে শিফট করতে হবে তার জন্য লোক রিক্রুট করতে হবে। এক লক্ষ আন-এমপ্লয়মেন্টে ডোল। কেন না ১২ হাজার লোক ওরা নিয়েছিলেন। তাদের

যোগ্যতা থাক আর না থাক রাজনৈতিক কারণে ওরা এই সব করেছিলেন। তার মধ্যে ১০ হাজারের ব্যবস্থা হয়েছে এখনও ২ হাজারের উপর আছে যাদের কোনও বসবার জায়গা নেই কোনও কাজ নেই। অথচ আমাদের মাইনে দিতে হচ্ছে। কারণ এই দু'হাজার লোককে তো আমরা আর তাড়িয়ে দিতে পারি না সে যে দলেরই হোক আর না হোক। তাদের আমাদের বহন করতে হচ্ছে আমাদের বিদ্যুৎ গ্রাহকদের বহন করতে হচ্ছে। দ্বিতীয় জিনিস আমরা করেছি গ্যাস টার্বাইন সম্বন্ধে অনেকে বলেছেন। আমরা ওখানে লেগে আছি আমাদের অনুমোদন করলেই হবে। ফরেন এক্সচেঞ্জ অভাব নাই। কোনও রকম অসুবিধা হবার কথা নয় এবং আমরা মিটিং করেছি আমাদের ওখানে যে সব ইউনিয়ন রয়েছে সি ই এস সি, ডি ভি সি, ডি পি এল যেসব ওখানে যত সব ইউনিয়ন আছে এই সব মিলে যা করতে পারি। আমার ধারণা উৎপাদন বাড়াতে পারব। আমি ওখানে ১৩ তারিখে মিটিং করছি। আমরা সকলে মিলে সেখানে যে সব শ্রমিক আছে একটা ব্যবস্থা করতে পারব। আমি আশা করছি আমরা যা বলেছি সেটা কার্যকর করতে পারব। আর একটি কথা ঐ চার কোটি টাকা ওটা আমাদের কোনও উপায় নেই যে কথা আছে গ্রামীণ বৈদ্যুতিকীকরণের কথা। আমি সেখানে মিটিং ডেকেছিলাম—আমি এর আগে শুনি নি। কিন্তু দিল্লিতে মিটিং ডেকেছিলাম সেখানে আমাদের যেসব সহানুভূতিশীল অফিসাররা আছেন তারা আমাকে বললেন ব্যাপারটা কি এটা কি হচ্ছে একটু দেখুন। এইসব কথা শুনে আমি সন্তুষ্ট হতে পারি নি। আগে যদি জানতাম তাহলে আমরা খরচ করতে পারতাম অন্তত দেড় কোটি টাকা খরচ করতে পারতাম। আগের সরকার যা করেছে সব কন্ট্রাকটারদের দিয়ে যে সব পোল বসিয়েছে সব আন্ট্রিটেড পোল যে কোনও খুঁটি লাগিয়ে দিল—তারজন্য কিছু কিছু টাকা খরচ করতে হচ্ছে। কারণ এগুলি রিপেয়ার করবার দরকার। অবশ্য আমরা দেখব আমাদের ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে কি পেতে পারি। এরজন্য আমদের সব পোলস ম্যানুফ্যাকচার করতে হবে। তার জন্য আরও ইউনিট দরকার ঐ ১২/১৩টা ইউনিটে কিছুই হবে না আরও ইউনিট দরকার। আগে ঐ টাকার কথা জানলে আমরা আগামী বছরে আরও অনেক কম ধরতে পারতাম। আমরা ১০ কোটি টাকা খরচ করেছি। আমরা এই সব জিনিস বলতে চাই না। দুর্বলতাটা কোথায় সেটা জনগণের সামনে তুলে ধরতে হবে। আমরা আত্মসন্তুষ্টির জন্য এই সব কথা বলছি না। লোকে যাতে বুঝতে পারে সমস্যাটা কি এবং যাতে বেশি করে সেখানে হাত দিতে পারি তার জন্যই আমাদের এই কথা।

[9-20 — 9-24 P. M.]

এই হচ্ছে আমাদের লক্ষ্য। এইভাবে আমরা শ্রমিকদের সঙ্গে যোগাযোগ করেছি, ইঞ্জিনিয়ারস, টেকনিশিয়ানসদের সঙ্গে যোগাযোগ করেছি। তবে আমি আগেই বলেছি, আবার বলে শেষ করছি যে কিছু শ্রমিক আছে, তাদের কিছু ইউনিয়নের নেতৃত্বে এক আধটা শ্রমিক আছে, যারা অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে চলছে। বিদ্যুতের যে কত প্রয়োজন না প্রয়োজন সেটা তারা মানবেন না। দু'কোটি টাকা দেবার পরেও তারা বলেছেন আমরা এই সব মানি না, পে কমিটিতে যাব না। শেষ অবধি করলেন কি? ইঞ্জিনিয়ারদের ইচ্ছামতো প্রহার আরম্ভ করে দিলেন—এটা মেনে নিতে হবে। আমরা মানতে পারব না। আমরা সাধারণ মানুষের সহযোগিতা চাইব। সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে ঠিকমতো ব্যবস্থা করতে পারব না? সাধারণ মানুষের

অসুবিধা হচ্ছে অথচ ওদের কাছে নতজানু হয়ে থাকব—এই সব দায়িত্বজ্ঞানহীন লোকেদের বিদ্যুতের ব্যাপারে কিছু করব না? আমরা যখন আলোচনা করি শ্রমিকদের সঙ্গে তখন সি আই টি ইউ, আই এন টি ইউ সি এদের ডেকেছিলাম। আই এন টি ইউ সি, সি আই টি ইউ ছাড়াও অন্য যদি কেউ থাকে তাদেরও আমরা ডেকেছিলাম। আপনারা আসুন আলোচনা করুন। কিন্তু মানলেন না। তার মানে অন্য কিছু উদ্দেশ্য আছে। সেই উদ্দেশ্য সমস্ত জনসাধারণের স্বার্থে বিরোধী, আমাদের দেশের স্বার্থে বিরোধী, সমস্ত শ্রমিক শ্রেণীর স্বার্থে বিরোধী, আমাদের শিল্পের বিরোধী এ আমরা কখনই মানতে পারি না। সেইজন্য এখানে যে কাট মোশন আছে তার বিরোধিতা করে আপনাদের কাছে আবেদন করছি, আমার এই ব্যয় বরাদ্দ আপনারা মঞ্জুর করুন।

**মিঃ চেয়ারম্যান ঃ** ৬৭ নং দাবির উপর ১৭টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সবগুলিই নিয়মানুগ এবং বৈধ আমি সমস্ত প্রস্তাবগুলি এক সঙ্গে ভোটে দিচ্ছি। যারা এই প্রস্তাবের পক্ষে তারা বলুন হ্যাঁ, আর যারা এর বিপক্ষে তারা বলুন না। ধ্বনি ভোটে দেখা যাচ্ছে ছাঁটাই প্রস্তাবগুলির বিপক্ষেই সমর্থন বেশি, অতএব ছাঁটাই প্রস্তাবগুলি অগ্রাহ্য হল।

The motions of Shri Suniti Chattaraj, Shri Bholanath Sen, Shri Rajani Kanta Doloi and Shri Lutfal Haque that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 56,98,00,000 be granted for expenditure under Demand No. 67, Major Head: "734—Loans for Power Projects", was then put and agreed to.

**মিঃ চেয়ারম্যান ঃ** সভার কাজ আগামীকাল শনিবার ১১ই মার্চ, ১৯৭৮ সাল বেলা ১১টা পর্যন্ত মুলতুবি রইল।

## Adjournment

The House was accordingly adjourned at 9-24 P.M. till 11-00 A.M. on Saturday, the 11th March, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 11th March, 1978 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 138 Members.

[11-00 — 11-20 A.M.]

### ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি জনাব এ. কে. এম. হাসানুজ্জমানের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাব-এর নোটিশ পেয়েছি। নোটিশে কলকাতার পার্শ্ববর্তী অঞ্চলে খুন, লুঠ, ডাকাতি ও আইন শৃঙ্খলা অবনতির অভিযোগ করে অদ্যকার সভার কাজ মুলতুবি রেখে এ সম্পর্কে আলোচনা করতে চাওয়া হয়েছে। এ ছাড়া পুলিশ খাতে ব্যয় দাবির উপরে বিতর্কের সময় বিষয়টি আলোচনার যথেষ্ট সুযোগ সদস্যরা পাবেন। এ ছাড়া এই প্রস্তাবে নির্দিষ্ট এমন কোনও জরুরি প্রকৃতির ঘটনার উল্লেখ নেই যার জন্য সভার স্বাভাবিক কাজ বন্ধ রেখে এ বিষয়ে আলোচনা করা যেতে পারে সুতরাং আমি মনে করি উল্লিখিত বিষয় কোনও মুলতুবি প্রস্তাবের উপযোগী নয়।

সুতরাং আমি জনাব হাসানুজ্জামান সাহেবের মুলতুবি প্রস্তাবটিতে আমার অসম্মতি জ্ঞাপন করছি। সদস্য মহোদয় অবশ্য তাঁর প্রস্তাবটি পাঠ করতে পাবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কংগ্রেসি আমলে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য প্রবর্তিত আটক আইনের প্রয়োগ করিয়া বিরোধী রাজনৈতিক কর্মীগণকে গ্রেপ্তার করা হয় এবং জনসমক্ষে এই আইনের সমর্থন লাভের জন্য অপরাধ প্রবণ ব্যক্তিদেরকেও পাইকারিভাবে আটক করা হয় ফলে অপরাধেৰ সংখ্যা হ্রাস পাইয়াছিল। বর্তমানে আটক বন্দিদের মুক্তির ফলে অপরাধপ্রবণ ব্যক্তিগণও মুক্ত হইয়াছে। অপরাধের সংখ্যাও এই কারণে দ্রুত বৃদ্ধি পাইয়াছে। গত কয়েক সপ্তাহে কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে খুন, রাহাজানি, লুঠ, ডাকাতি মোটর হাইজ্যাক হইয়া পড়িয়াছেন ও সন্ধ্যার পর নির্ভয়ে চলাচল করিতে সাহস পাইতেছেন না। এই গুরুত্বপূর্ণ জরুরি ও সাম্প্রতিক বিষয়ে সভার মুলতুবি রাখিয়া আলোচনা প্রয়োজন।

### CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথাঃ—

১. আসানসোল শিল্পাঞ্চলে বেআইনিভাবে প্রাইভেট কোলিয়ারি চালানোর ঘটনা : শ্রী বিজয় পাল এবং : শ্রী সুনীল বসু রায়

| | | |
|---|---|---|
| ২. Grant of promotion of a few Junior Diploma Engineer | : | Shri A.K.M Hassanuzzuman |
| ৩. Reported decision on payment of teacher's salary | : | Shri Anil Mukherjee |

I have selected the notice of Shri Bijoy Pal & other on the subject of আসানসোল শিল্পাঞ্চলে বেআইনিভাবে প্রাইভেট কোলিয়ারি চালানোর ঘটনা।

Honourable Minister may please give his reply to-day, if possible or give a date

**Shri Jyoti Basu :** ২২ তারিখে

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of privilege from Dr. Ambarish Mukhopadhay. I do not allow it. Mr. Mukhopadhyay may, however, mention the contents in brief.

**Dr. Amberish Mukhopadhyay :** Speaker Sir, to-day Ananda Bazar Patrika came out with a head line বিধানসভা ঃ বিদ্যুৎ সঙ্কট ঃ জ্যোতি বসু ঃ "অল্প দিনের মধ্যে সুরাহা সম্ভব নয়" I feel this is not a factual report of what Mr. Jyoti Basu has said yesterday. In this connection I would read from Jugantar Partika "আর দেরি নয় বিদ্যুতের সুরাহা করতে হবে।" Amrita Bazar Patrika gave the same head line. So I do not feel that this is a factual report. It is concocted and distorted report misleading the whole House. As such I feel there has been a breach of privilege of the entire House.

**মিঃ স্পিকার ঃ** নিউজ পেপারের রিপোর্টাররা তারা নিজেদের ধাঁচে লেখে। তারা সেখানে হেড লাইন দিতে পারে। সব সময় হস্তক্ষেপ করাটা সমীচীন নয়। তারা যে রকম বুঝেছেন সেই রকম রিপোর্ট করেছেন। সুতরাং এই ব্যাপার নিয়ে প্রিভিলেজ মোশন করা যায় না।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার কাছে আমার একটি ছোট এবং গুরুত্বপূর্ণ অনুরোধ আছে। এই হাউসে বহু সাংবাদিক বহুদিন থেকে রিপোর্ট নেবার জন্য আসেন কিন্তু তাদের পৃথক কোনও ঘর নেই। বিশ্রাম করার জায়গা নেই।

**মিঃ স্পিকার ঃ** এইসব ব্যাপারে মেনশন করা যায় না। স্পিকারের প্রশাসনের ব্যাপারে কোনও আলোচনা করার প্রয়োজন নেই। তা ছাড়া ওনাদের জন্য একটি প্রেস কর্নার করে দেওয়া হয়েছে। স্পিকারের কাছে যাবার অধিকার আপনাদের সবারই আছে সেখানে গিয়ে এটা আলোচনা করতে পারতেন। সাধারণভাবে এটা হাউসে আলোচিত হয় না।

## MENTION CASES

[11-10 — 11-20 A.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে রয়েছেন, আমি তাঁর এবং মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। স্যার, আমরা দেখলাম যে কেন্দ্রীয় সরকার সুন্দরবনের ব্যাঘ্র প্রকল্পের জন্য ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে ৩০ লক্ষ টাকা দিয়েছিলেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী এইচ এম প্যাটেল মুখ্যমন্ত্রী মহাশয়কে চিঠি দিয়ে জানিয়েছেন ভারতবর্ষের মধ্যে এই একটি মাত্র প্রকল্প বিরাট সাফল্য লাভ করেছে, এটাকে ভালভাবে পরিচালনা করলে কেন্দ্রীয় সরকার আরও ৩০ লক্ষ টাকা আগামী বছরগুলিতে দেবেন। কিন্তু সম্প্রতি বন দপ্তর থেকে একটা মৌখিক ভুতুড়ে নির্দেশ দেওয়া হয়েছে। ব্যাঘ্র প্রকল্পের কোর এরিয়ার বাইরের লোককে যেতে দেওয়া হচ্ছে না। কিন্তু সেখানে সুন্দরবনের মধু সংগ্রহকারীরা, কাঠুরিয়ারা এবং মৎস্যজীবিরা যেত। এই নির্দেশ দিয়ে তাদেরও যেতে দেওয়া হচ্ছে না। ফলে প্রায় সাড়ে ১২ হাজার পরিবার কর্মচ্যুত হয়ে মৃত্যুমুখে পতিত হচ্ছে। আমি সেই মুখ্যমন্ত্রী এবং বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই নির্দেশ প্রত্যাহার করে নেবার জন্য। যদি এটা প্রত্যাহার করে নেওয়া না হয় তাহলে ঐ সমস্ত পরিবারের লোকেদের সমূহ ক্ষতি হবে। তারপর এই প্রকল্পের একটি মাত্র অফিস গোসাবাতে ছিল, সম্প্রতি সেটাকে ক্যানিং-এ নিয়ে আসা হয়েছে। আমাদের আশঙ্কা হচ্ছে যে এটা গোসাবা থেকে যখন ক্যানিং-এ এল, তখন আবার ক্যানিং থেকে নিউ-সেক্রেটারিয়েট বা মহাকরণে চলে আসবে না তো। এ বিষয়টির প্রতিও আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর ঐ ১২ হাজার পরিবারের যাতে কোনও ক্ষতি না হয় এবং তাদের উপর থেকে ঐ নির্দেশ তুলে নেবার জন্য আমি মুখমন্ত্রী এবং বনমন্ত্রীকে হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী সুনীল বসুরায় :** স্পিকার স্যার, আসানসোল এলাকার গ্রামাঞ্চলে এবং খনি অঞ্চলে চিকিৎসা ক্ষেত্রে একটা গুরুতর অব্যবস্থা দেখা দিয়েছে। আসানসোল মাইনস বোর্ড অফ হেলথ বলে একটি প্রতিষ্ঠান আছে, সেই প্রতিষ্ঠানটির পরিচালক-মন্ডলী নেতৃত্বে রয়েছেন একজন কংগ্রেসি নেতা। তাঁর পরিচালনাধীন ঐ সংস্থাটি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে এবং সেখানে সমস্ত রকম বেআইনি কাজকর্ম হচ্ছে, কর্মীদের বে আইনিভাবে বদলি করা হচ্ছে তাদের ঠিকমতো মাইনে-পত্র দেওয়া হচ্ছে না তারপর সেখানে সাধারণ মানুষের চিকিৎসার ব্যাপারে গুরুতর অবহেলা ঐ সংস্থার তরফ থেকে করা হচ্ছে। এমন কি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এই সংস্থার চেয়ারম্যান, সেখানে ভাইস-চেয়ারম্যান চেয়ারম্যানের আদেশ অগ্রাহ্য করেন, অমান্য করেন। এই জাতীয় বহু ঘটনা সেখানে আমাদের নজরে এসেছে, তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অবিলম্বে এই পরিচালকমন্ডলিকে ভেঙে দিয়ে ঐ সংস্থাকে গণতান্ত্রিক পরিচালনার অধীন আনা হোক।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য বিভাগের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েক মাস ধরে পি জি হাসপাতালে যেভাবে কতগুলি ইউনিয়ন গজিয়ে উঠেছে তাতে সেই

ইউনিয়নগুলির পিছনে কোনও রাজনৈতিক দলের সমর্থন নেই। সেই ইউনিয়নগুলি হাসপাতালের কাজকর্মে একটা বিশৃঙ্খলার সৃষ্টি করছে এই হাসপাতাল নিয়ে যুগান্তর পত্রিকায় ৩-২-৭৮ তারিখে বিভিন্ন ধরনের রিপোর্ট বেরিয়েছে এবং অমৃতবাজার পত্রিকাতেও রিপোর্ট বেরিয়েছে। সেখানে অনেকগুলি ইউনিয়ন রয়েছে এবং সেই ইউনিয়নগুলিকে ব্যান করে দিতে বলা হয়েছে। সুতারং আমরা দেখছি এই ইউনিয়নগুলির দ্বারা এস এস কে এম হাসপাতালে আজকে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে রোগীদের ঠিকমতো চিকিৎসা হচ্ছে না, ঔষধপত্র ঠিকমতো সরবরাহ করা হচ্ছে না। তাই আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি এই ইউনিয়নগুলি ব্যান করে দিয়ে হাসপাতালে একটা সুস্থ অবস্থা ফিরিয়ে আনুন এই ইউনিয়নগুলির প্রতি কোনও রাজনৈতিক দলের সমর্থন নেই। সুতরাং সেখানে এই ইউনিয়নগুলি ভেঙ্গে দিয়ে একটা ইউনিয়ন করে দেওয়া হোক।

**শ্রী মাধবেন্দু মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলায় ভাগীরথী এবং জলঙ্গী নদীর ভাঙনের ফলে অনেকগুলি ব্লক বিপন্ন হয়ে পড়েছে। অবশ্য বামফ্রন্ট সরকার ইতিমধ্যে কয়েকটি জায়গায় ভাঙ্গন রোধ করবার জন্য কার্যকর ব্যবস্থা নিয়েছেন। কিন্তু শান্তিপুর থানার চর-কালেক্টরী গ্রাম গঙ্গার ভাঙ্গনে বিপর্যস্ত হয়ে পড়েছে, বিশেষ করে সেখানে একটি মসজিদ এবং একটি স্কুল-এর খুবই বিপর্যস্ত অবস্থা। অতএব আমি এই দিকে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করব কার্যকর ব্যবস্থা গ্রহণ করবার জন্য।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই সি আই টি এল হাউসিং স্কীম, এর প্রধান ফটকটি ৩১ নং হরিনাথ দে স্ট্রিটে। বিগত ১৯৫৫ সাল থেকে ওখানকার বাসিন্দারা ঐ পথ দিয়ে যাতায়াত করে থাকেন গত ২৪ তারিখ থেকে পুলিশের সাহায্যে ঐ গেটটি বন্ধ করে দেওয়া হয়েছে। সেইজন্য ওখানকার ডি এবং ই ব্লকের বাসিন্দরাদের এবং নিচে যে সমস্ত দোকানপাট আছে সেইসব দোকানদারদের যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। শোনা যাচ্ছে ওখানে ই ব্লকের ৯নং ঘরে শ্রমমন্ত্রী বাস করেন, তার নিরাপত্তার জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যে তার জন্য একটু আলাদা ব্যবস্থা করে ঐ গেটটি যেন খোলার ব্যবস্থা করা হয়।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সকাল সাড়ে ছয়টার সময় বড়বাজারের পগেয়াপট্টিতে লিয়াকত আলি বলে একজন রিক্সাওয়ালা পুলিশভ্যানের ধাক্কায় পড়ে গিয়ে মেয়ো হাসপাতালে মারা যায়। মৃতদেহ এখনও মর্গে পড়ে আছে। সৎকার করবার কেউ নেই। তার বিধবা স্ত্রী এবং তিনটি বাচ্ছা ছেলেমেয়ে আছে মুখ্যমন্ত্রী মহাশয়ের নিকট আমার অনুরোধ যে তার বিধবার জন্য কিছু ক্ষতিপূরণের ব্যবস্থা এবং ড্রাইভারের সম্বন্ধে একটু তদন্ত করলে ভাল হত।

**শ্রী কৃষ্ণ দাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার চন্দ্রকোণা থানার ৭নং অঞ্চলের নাবালক স্বপন রাণা দীং কে ঐ এলাকার টুকুরিয়া মৌজায় ১৬১ ও ১৬৪ প্লট হইতে মৃগেন্দ্রনাথ সাউ নামে জনৈক জোতদার উচ্ছেদ করার জন্য চক্রান্ত চালিয়ে যাচ্ছে। এই রাণা ভূমিহীন ক্ষেতমজুর, এদের পরিবারের লোকসংখ্যা ৪৬ জন। তাদের এই দুরাবস্থার

কথা মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছিল। তার ডায়েরি নং ছিল জি/৪৪৪/ তারিখ ১৪-২-৭৮। এখন দেখা যাচ্ছে সেই সমস্ত কাগজপত্র উধাও, তাই স্যার আপনার মাধ্যমে পুনরায় বিষয়টি মুখ্যমন্ত্রীর দৃষ্টি গোচর আনতে চাই অবিলম্বে মুখ্যমন্ত্রী মহাশয় এর প্রতিকার করুন।

**শ্রী বঙ্কমিবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অপনার মাধ্যমে আমি কারা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহীদের দেশ। পর পর তিন জন ব্রিটিশ জেলা ম্যাজিস্ট্রেট ওখানে খুন হয়েছিল মেদিনীপুর তৃতীয় জেলাশাসক মিঃ বার্জকে খেলার মাঠে গুলি করে মারা হয়। সেই অপরাধে তিন জন শহীদের ফাঁসি হয়েছিল। তাদের মৃতদেহ ওখানে জেলের পশ্চিমে একটা ফাঁকা মাঠে সৎকার করা হয়েছিল, এবং প্রতি বৎসর সেই বিশেষ দিনটিতে আমরা সেখানে মালা দিয়ে আসি। এখন শুনছি কারা বিভাগ সম্প্রসারিত করা হচ্ছে ফলে ঐ জায়গাটা বোধহয় বিলুপ্ত হয়ে যাবে। তাই আমি কারা মন্ত্রীকে অনুরোধ করছি যে ওখানে ঐ তিনজন শহীদের নাম—শহীদ ব্রজকিশোর চক্রবর্তী, শহীদ রামকৃষ্ণ রায় ও শদীহ জীবন ঘোষ। আরও নিবেদন করি মেদিনীপুর কেন্দ্রীয় কারার সম্মুখে একটি শহীদ মিনার প্রস্তুতি (নক্সা) হয়েছিল, যা অনুসন্ধান করলে মেদিনীপুর পূর্ত বিভাগে পাওয়া যাবে সেটিও নির্মাণ করা হউক। তিনজন শহীদের নামে যেন তিনটি স্মৃতি স্তম্ভ করে দেওয়া হয়।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী ক্ষুদিরাম সিং :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় জানাচ্ছি। গত ৯-৩-৭৮ এ শ্রী কৃষ্ণ দাস রায় এই হাউসে যে তথ্য উপস্থিত করেছিলেন সেটা সম্পূর্ণ অসত্য। তিনি বলেছিলেন মেদিনীপুরে নারায়ণগড় থানায় সি পি এম কর্মীরা কে জি ও কে ভয় দেখিয়ে বর্গা লেখাচ্ছে। কিন্তু আসল কথা হল জরুরি অবস্থার সুযোগে অনেক জোতদার বর্গা চাষীকে জমি থেকে উচ্ছেদ করেছে। এই উচ্ছেদ যাতে না হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রধান মন্ত্রীর কাছে একটা দরখাস্ত করায় যে কি ফ্যাসাদ হয়েছিল সেটা হাউসের কাছে রাখছি। তার কাছে দরখাস্ত করেছিলেন মহম্মদ ছাদ্দম কয়াল। যুক্তফ্রন্টের আমলে যে ভেস্টেড জমি পেয়েছিল, কিন্তু তার জমি জোর করে সি পি এম-এর লোকেরা দখল করে এবং অ্যাটেমট টু মার্ডার হয়েছিল। প্রধানমন্ত্রী সেই দরখাস্ত রাইটার্সে পাঠিয়ে দেন—যার ফলে সে কেসটা উইথড্র করবার অর্ডার হয়। সে চেয়েছিল আসামীরা আর তারউপর অত্যাচার না করে এবং সে যেন জমি চাষ করতে পারে। সেইজন্য আমি অনুরোধ করছি এই কেস এখন উইথড্র না হয় এবং তার একটা দরখাস্ত আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দিচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আপনার অনুমতি নিয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল টেলিভিসন সাক্ষাৎকারে এডুকেশন মিনিস্টার বিখ্যাত সাংবাদিক সুদেব রায় চৌধুরিকে বলেছেন পশ্চিমবাংলার ছেলেমেয়েদের ক্লাশ থ্রি থেকে রাজনীতি করা উচিত। শিক্ষা মন্ত্রী হয়োত একটা বেফাঁস কথা বলে ফেলেছেন কিন্তু ক্লাশ থ্রি থেকে রাজনীতি করলে ছেলেরা খারাপ হয়ে যাবে। এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে কলকাতায় ফাগুনি দাস লেনের একটা বাড়িতে সুকুমার চক্রবর্তী বলে একটি ভদ্রলোক বাস করেন। মুচি পাড়া থানার এস আই আর সি নাগ একজন কনস্টেবল তার কাছে পাঠান তার সঙ্গে দেখা করার জন্য কিন্তু তার দেখা না পাওয়ায় তার স্ত্রীকে বলে আসে যে দেখা না করলে তাকে গ্রেপ্তার করা হবে। ঘটনাটি হচ্ছে এই যে, ঐ এস আই এর এক আত্মীয়ের একটা টেলারিং শপ আছে সেখানে সুকুমার বাবুর প্রায় ৬০০ টাকার মতো জামা কাপড় করতে দেওয়া আছে। কিন্তু ঐ জামা কাপড় না দেওয়ার ফলে দু'জনের মধ্যে কিছু কথা কাটাকাটি হওয়ার তখন এস আই তাঁকে গ্রেপ্তার করব বলে ভয় দেখায়। আমি জানতে চাই, পুলিশ অফিসারদের এরূপ অত্যাচার কতদিন চলবে? এরূপ অফিসারদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

## Nineteenth Report of the Busines Advisory Committee

**মিঃ স্পিকার :** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির ঊনবিংশ প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক গতকাল ১০ই মার্চ ১৯৭৮ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ১৩ই মার্চ হইতে ১৮ই মার্চ ১৯৭৮ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিত ভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে।

| | | |
|---|---|---|
| Moday, 13.8.78 | (i) | Demand No. 7 (land Revenue and 504—Capital Outlay on other General Economic Services)—4 hours. |
| | (ii) | The West Bengal Pre-University, University Entrance and Three years Degree Course (Discontinuance of Admision for Prosecuation of Study) Bill, 1978 (Introduction, Consideration and Passin)—$1\frac{1}{2}$ hours |
| Tuesday, 14.3.78 | (i) | Demand No. 52 (305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), 705—Loans for Agriculture (Excluding Public Undertakings) |
| | (ii) | Demand No. 53 (306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Consvation and Area Development, 706—Loans for Minor Irrigation, Soil conservation and Area Development) |
| | (iii) | Demand No. 60 [314—Community Development (Excluding Panchayats), 514— Cap- |

| | | |
|---|---|---|
| | | ital Outlay on community Development (Excluding Panchayats)]— 4 hours. |
| Tuesday, 14.3.78 | (iv) | Demand No. 57 [312—Fisheris, 512—Capital Outlay on Fisheries. 712— Loans for Fisheires]—1 hours. |
| Wednesday, 15.3.78 | (i) | Government Resolution for amending the Water (Prevention and Control of Pullution) Act, 1974 by Parliament—Notice given by Shri Nani Bhattacharyya.— hour |
| | (ii) | Demand NO. 36 [280—Medical, 480—Capital Outlay on Medical] |
| | (iii) | Demand No. 37 [281—Family Welfare, 481—Capital Outlay on Family Welfare] |
| | (iv) | Demand No. 38 [282—Pbulic Health Sanitation and Water Supply, 682—Loans for Public Health, Sanitaion and Water Supply.] — 4 hours. |
| Thursday, 16.3.78 | (i) | Demand No. 65 [331—Water and Power Development Services.] |
| | (ii) | Demand No. 66 [332—Mulitpurpose Rive Projects 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects 532—Capital Outlay on Multipurpose River Projects 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.]— 3 hours. |
| | (iii) | Demand No. 46 [288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation) of Displaced Persons and Welfare of Scheduled Castes, etc.] 688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, etc.]— 1 hours |
| | (iv) (a) | The West Bengal Panchayat Amendment Bill 1978 (Introduction) |

(b) Discussing on Statutory Resolution, the noice of which was given by—Shri Satya Ranjan Bapuli and Shri Suniti Chattaraj.

(c) The West Bengal Panchayat (Amendment) Bill, 1978 (consideration and Passing)—1½ hours.

(v) (a) The West Bengal Panchayat Amendment Bill, 1978 (Introduction)

(b) Discussion on Statutory Resolution the notice of which was given by Shri Sayta Ranjan Bapuli and Shri Dhirendra Nath Sarkar.

(c) The West Bengal Panchayat Amendment Bill 1978 (consideration and Passing)—1½ hours.

Friday, 17.3.78

(i) Demand No. 31 [276—Secretariat, Social and Community Services.]

(ii) Demand No. 34 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture 677—Loans for Education, Art and Culture (Excluding Sport and Youth Welfare)]

(iii) Demand No. 35 [279—Scientific Services and Research.]

Saturday 18.3.78

(i) Demand No. 59 [314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), 714— Loans for Community Development (Panchayat) ]— 1 hour

Demand No. 22 [252—Jails.]— hour

(i) There will be no Questions for Oral Answer or Mention Cases on the 16th March, 1978.

(ii) The House will sit at 11 a.m. on Saturday, the 18th March, 1978.

**শ্রী ভবানী মুখার্জি :** কার্য উপদেষ্টা সমিতির উনবিংশ অধিবেশনে যে প্রতিবেদন গৃহীত হয়েছে সেটা সভায় গ্রহণের জন্য আমি প্রস্তাব করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এ প্রস্তাবে কারও আপত্তি নেই। অতএব এ প্রস্তাব গৃহীত হল।

**শ্রী হবিবুর রহমান :** স্যার, শনিবার অ্যাসেম্বলি হওয়া সম্পর্কে রজনীবাবু গতকাল বলেছিলেন যে মুখ্যমন্ত্রী যখন এদিকে ছিলেন তখন শবিবার বিধানসভা যাতে না চলে সেজন্য প্রস্তাব করেছিলেন। এম এল এ-দের সারা সপ্তাহের পর শনিবার নিজ নিজ এলাকায় না গেলে খুব অসুবিধা হয়। সেজন্য বিষয়টি বিবেচনার জন্য আপনাকে অনুরোধ করছি।

[11-30 — 11-40 A.M.]

**মিঃ স্পিকার :** বিজনেস অ্যাডভাইসারী কমিটিতে আমরা সবাই এই নিয়ে আলোচনা করেছি। বিজনেস অ্যাডভাইসারী কমিটির সদস্যদের সাধারণতভাবে মত হচ্ছে, শনিবারে হাউস না করা। কিন্তু এখন কিছু অসুবিধা দেখা দিয়েছে, সেইজন্য আমাদের শনিবারে হাউস করতে হচ্ছে। আপনারা জানেন, একটা নির্দিষ্ট সময়ের মধ্যে বাজেট শেষ করতে হয়। এই অবস্থায় আপনারা সবাই যদি রাজি থাকেন যে সব গিলোটিন দিয়ে দেওয়া হবে তাহলে অন্য কথা কিন্তু তা না করে বেশিরভাগ মঞ্জুরি সম্পর্কে যদি আলোচনা করতে হয় তাহলে শনিবার করা ছাড়া উপায় নেই এ সম্পর্কে বিজনেস অ্যাডভাইসারী কমিটিতে আমরা আলোচনা করেছি, বাজেটের বাইরে অন্য সময় নিশ্চয় এই নিয়ম পালন করার চেষ্টা করা হবে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে আগে আমরা দেখেছি শুক্রবার প্রাইভেট মেম্বারস বিজনেসের' জন্য সময় নির্দিষ্ট করা থাকতো, কিন্তু এবারে আমরা সেই সময় দিচ্ছি না, ফলে তা আলোচিত হতে পারছে না।

**মিঃ স্পিকার :** এ ব্যাপারেও আমরা আলোচনা করেছি। সেই একই কারণ যা আমি আগে বললাম, সেইজন্য এটা স্থির হয়েছে যে বিধানসভায় বাজেট পাস হবার পর আবার শীঘ্র আমরা বসব এবং তখন গভর্নমেন্টের পক্ষ থেকে বলেছেন এই যে ৪ সপ্তাহের মধ্যে যে সময়টুকু আপনারা এরজন্য বঞ্চিত হয়েছেন সেটা পুষিয়ে দেওয়া হবে। আশা করি আপনারা সকলে এটা অনুধাবন করেছেন।

## LEGISLATION

### The West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Bill, 1978

**Shri Prasant Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Businss in the West Bengal Legislative Assembly.

During the emergency period, the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Ordiance, 1975 was promulgated on 26.12.75 with a view to empowering the Municipal authorities of this State to retire, before the date of superannuation, any of their employees drawing basic pay of more than two hundred and fifty rupees per month and who have reached the age of fifty years, compulsorily with the approval of the Government by serving three months notice or three months pay in lieu thereof. The Ordiance also provided for Municipal employees giving similar notice to retire after attaining the same age. The provisions of the said Ordiance were contained in the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Act., 1976. But representation were received by Government for repealing of the said Act. The present Government considered it necessary that his undemocratic Act should be repealed as early as possible. But as the Legislative Assembly was not in session, the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Ordinance, 1977 (West Bengal Ordinance No. XVIII of 1977) was promulgated by the Governor on 20.12.77 to meet the situation.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Bill 1978, be taken into consideration.

[11-40 — 11-50 A.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, এই বিলটা তুলতে গিয়ে বললেন, আগেকার সরকার নাকি অগণতান্ত্রিক ভাবে এই বিলটা এনেছিলেন। আমার প্রশ্ন কিছুদিন আগে এই বিধানসভায় আলোচনা হয়েছে যে চার চারটি ইউনিভার্সিটি বিল এবং তারপর স্কুল বোর্ডকে কিভাবে অধিগ্রহণ করা হয়েছে, সেইগুলো যদি গণতান্ত্রিক হয়ে থাকে, তাহলে আমি কোনও কারণ দেখতে পাচ্ছি না, এই বিল আমাদের সরকার যখন এটা এনেছিলেন, কেন সেটা গণতান্ত্রিক হবে না। বিশেষ করে যে পরিস্থিতিতে এই বিলটা আনা হয়েছিল—মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন কলকাতা কর্পোরেশনে বহুদিন ধরে ঘুঘুর বাসা হয়ে রয়েছে সেই অবস্থায় কোনও কঠোর ব্যবস্থা নেওয়া মানেই অগণতান্ত্রিক পদক্ষেপ নয়, আমাদের যখন মন্ত্রিত্ব ছিল, তখন বিভিন্ন কাগজে একটার পর একটা খবর প্রকাশিত হতে লাগল। কতজন কর্মী আছেন, তার হিসাব পর্যন্ত সেখানে নেই। আমি জানি না মাননীয় প্রশান্ত শূর মহাশয় এটা জানেন কিনা জানি না, বর্তমানে কলকাতা কর্পোরেশনের সত্যকারের কতজন কর্মী কাজ করেন এবং কর্মী ভুতুড়ে আছেন, এই হিসাব তার কাছে আছে কিনা আমি জানি না। দ্বিতীয় কথা, আমরা জানি যে, যে কোনও সংস্থায় যারা কাজ করেন, তাদের একটা হিসাব থাকে, তাদের বয়স এবং শিক্ষাগত যোগ্যতা ইত্যাদির। আমি নিশ্চয়ই জানি

কলকাতা কর্পোরেশনের কর্মীর সংখ্যা কত, তা কেউ জানেন না। কত কর্মী কাজ করেন, তাদের নাম, বয়স, ঠিকানা ইত্যাদি থাকা তো সুদূর পরাহত। এই রকম আমাদের খবর আছে, সেখানে যেমন ১২ বছরের ছেলে কাজ করে এবং তার হয়ে অন্য কেউ টিপ সই দিয়ে মাইনে নিয়ে যাবে তেমনি আবার ৭০ বছর বয়স্ক লোকও আছে, যারা কাজ করে যাচ্ছে অনাদিকাল থেকে এবং তাদের মাইনে অন্য কেউ টিপ সই দিয়ে নিয়ে যায় এবং তার হয়ে তার অন্য কেউ আত্মীয় স্বজন কাজ করে যায় এবং তার কাজ করার ক্ষমতা নেই। কলকাতা কর্পোরেশনে যত সংখ্যক কর্মীর প্রয়োজন, তার চেয়ে অনেক বেশি কর্মী সেখানে রয়েছে। সুতরাং একদিকে যেমন সরকারি অর্থ অপচয় সেটা বন্ধ করা দরকার। অন্যদিকে যারা কাজ করছেন তাদের মিনিমাম এফিসিয়েন্সি, সেটা বেঁধে দেওয়া দরকার।

প্রধানত এই উদ্দেশ্য নিয়ে আমাদের আগেকার সরকার এনেছিলেন এই বিলটা যেটা আজকে আপনারা নাকচ করতে চলেছেন। কারও প্রতি কোনও কর্মীর প্রতি বাধ্যতামূলক ভাবে শাস্তি দেবার জন্য এই বিল আমরা আনিনি। সুতরাং এটা গণতান্ত্রিক কি অগণতান্ত্রিক সেটা আপনারা বিচার করবেন দ্বিতীয় কথা যে আমরা দেখলাম এখানে দুটো শর্ত দেওয়া হয়েছিল একটা হচ্ছে তিন মাসের নোটিশ দেওয়ার কথা আর একটা হচ্ছে যাদের ২৫০ টাকার বেশি মাহিনা তাদেরকে এই আইনের আওতার মধ্যে আনা হয়েছিল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার অনুরোধ করব যে তিনি এটাকে রিপিল না করে দিয়ে চেষ্টা করুন কর্পোরেশনের স্বার্থে এবং টাকার সাশ্রয়ের দিক থেকে এই দুটো শর্তকে কিছু হেরফের করে এই বিলটাকে রাখা যায় কিনা—আমি তাঁকে অনুরোধ করব তিনি একটু চিন্তা করে দেখবেন—এটাকে কিছু বাড়িয়ে দেওয়া যেতে পারে—তিন মাসকে কিছু বাড়িয়ে দেওয়া যেতে পারে। সঙ্গে সঙ্গে আমি তাঁকে আবার অনুরোধ করব যে কলকাতা কর্পোরেশন অচল অবস্থা চলছে সেই অচল অবস্থাকে নিরশনের জন্য এখানে কারা কারা কাজ করেন—এইগুলি হিসাব নিকাশ করবার বিশেষ প্রয়োজনীয়তা আছে, সেটা সবচেয়ে আগে দেখবেন আশাকরি তার কারণ আমরা জানি আমি কলকাতা কর্পোরেশন এর ব্যাপারে আপনারা বিশ্বাস করবেন না, কলকাতা কর্পোরেশনের আওতায় কলকাতায় আমার যে বাড়ি আছে সেই বাড়ির কর্পোরেশন ট্যাক্স দেবার জন্য আমি উদগ্রীব কিন্তু কর্পোরেশনের টাকা নেবার জন্য উদগ্রীব নয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে চিঠি দেখিয়ে দেব, আপনাদের কালেক্টারকে আমি চিঠি লিখে টাকা পাঠিয়ে দিয়েছি, তাদের টাকা আদায় করবার কোনও আগ্রহ নাই। এই যেখানে অবস্থা সেখানে আপনারা এই বিল এনে কতখানি কি করতে পারবেন—যদি আপনাদের এক্সেস লোক থাকে ৭০ বছরের বা ৭৫ বছরের লোক থাকে বা ১২ বছরের ছেলে গালিপিটে যারা কাজ করে তারা মাহিনা নিয়ে চলে যাচ্ছে, সেই রকম যদি কোনও অবস্থা এই কর্পোরেশনে থাকে এগুলি দেখে তাদের কাজের বদলে যে রকম সংখ্যক কর্মীর দরকার সবল এবং বয়স অনুযায়ী, সেই রকম কর্মী যাতে আপনারা নিয়োগ করতে পারেন সেই দিকে আপনারা দৃষ্টি দিন। সঙ্গে সঙ্গে আরেকটি কথা বলতে চাই কর্পোরেশন সম্বন্ধে বলতে গেলে বলা যায় তা আমাদের নজরে এসেছিল কর্পোরেশনে ৮০/৯০ টার মতো ইউনিয়ন-ড্রাইভারদের একটি ইউনিয়ন তারমধ্যে দিয়ে আবার দুই তিনটা ইউনিয়ন, রাস্তা যারা পরিষ্কার করে তাদের হয়ত ২/৩টা ইউনিয়ন প্রতিটি স্তরে আপনারা এই রকম বিভিন্ন ধরনের ইউনিয়ন দেখতে পাবেন।

৮০/৯০টা ইউনিয়ন সম্মিলিত এই রকম একটা কর্পোরেশন হয় সেখানে প্রশাসন ব্যবস্থা কত শক্তিশালী হতে পারে সেটা নিশ্চয়ই মাননীয় সদস্যগণ অনুধাবন করবেন। কাজেই আপনারা সেদিকে নজর দিন। এই বিল যেহেতু আমরা করে গিয়েছিলাম সেটাকে রিপিল করবার উদ্দেশ্য নিয়ে এখানে এসেছেন, সত্যিকারের কর্পোরেশনের উন্নতি এই বিল দ্বারা কতখানি হবে সে বিষয়ে আমার সন্দেহ আছে। স্যার, আমি আমার বক্তব্য শেষ করবার আগে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে আপনি এটাকে রিপিল করবেন না—সেটাকে ৭৬ সালে করা হয়েছিল বরঞ্চ আপনি যদি মনে করেন সত্যিই আপনাদের দরদ আছে তাহলে প্রথম কথা আপনারা আগে যাচাই করুন সেখানে কারা কাজ করে, দ্বিতীয় কথা এখানে যে দুটি শর্ত আছে অর্থাৎ ২৫০ টাকা এবং তিন মাসের সেটার কিছু হেরফের করে এই বিলটাকে রাখা যায় কিনা সেটার জন্য অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে আরেকটি কথা আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি ১৯৭৬ সালে এই আইন করার পরেও বোধহয় বেশি দৃষ্টান্ত আপনি দেখাতে পারবেন না যে এই আইনের সুযোগ নিয়ে অনেক কর্মীকে ছাঁটাই করা হয়েছে। কারণ এটাতে কন্ডিশন আছে বাধ্যতামূলক হলেও সরকার থেকে পারমিশন নিতে হবে, তাছাড়া সরকার যদি পারমিশন না দেন তাহলে কোনও কর্মীকে ২৫০ টাকার উপরে হলেও তাকে ছাঁটাই করা যাবে না। কাজেই সরকারের একটি ডিসক্রিশনারি পাওয়ার সব সময় রাখা হয়েছে। প্রশান্ত শূর মহাশয় নিজে মন্ত্রী হিসাবে এখন রিপিল না করে সেটাকে কাজে লাগাতে পারেন। সুতরাং এই আইনটা রিপিল করার কোনও অর্থ নেই। আপনি যদি মনে করেন এটা করার দরকার নেই ৫০ পারসেন্ট লোক এক্সেস পারমিশন না দিলে কাউকে ছাঁটাই করা যাবে না। সুতরাং এটাকে রিপিল করার কি দরকার আছে। আমি তো কিছু মনে করতে পারছিনা—কাজেই আমি আবার আপনাকে অনুরোধ করছি রিপিল না করে আইন যেমন আছে তেমনি রেখে দিন। তাতে সামান্য কিছু যদি ঐ ২৫০ টাকা এবং তিন মাসের কিছু হেরফের করতে হয়, করুন—কিন্তু এটাকে রিপিল করবেন না এই বলে এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি এনেছেন এবং পুর্বেকার ভুল অপসারণ করবার চেষ্টা করছেন সেটা প্রশংসনীয়। কিন্তু যখন আপনারা এই বিলটা প্রয়োগ করছেন না তখন এত তাড়াতাড়ি এত জরুরি আইন পাস করার দরকার ছিল না। যখন কর্পোরেশনের অত্যন্ত জরুরি অনেক কাজ ছিল এবং আপনারা সেদিকে নজর না দিয়ে এই আধাখাচরা একটি বিল আনবার কোনও কারণ থাকতে পারে না। আমি যেকথা বলতে চাচ্ছি আপনারা পূর্বতন সরকারের লিগেসি বহন করে যে আপনি কষ্ট পাচ্ছেন সে সম্বন্ধে আমি কিছু বলব না। আজকে এই আইন অপসারণ হলে হয়ত কিছু লোকের উপর প্রযোজ্য হতে পারত আবার নাও হতে পারে। কিন্তু আপনাদের যে তিন হাজার ঘোস্ট লেবার আছে তাদের আপনারা গেস্ট করে রেখে দিয়েছেন এবং এইভাবে যদি গেস্ট করে রেখে দেন তাহলে কর্পোরেশনের যে সীমিত অর্থ ভান্ডার তা নিঃশেষ হয়ে যাবে। স্যার, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় বিশেষ ভাবে জানেন কারণ আপনি কলকাতা কর্পোরেশনের মেয়র ছিলেন যে আগের পলতার অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার সম্বন্ধে খবরের কাগজে বেরিয়েছে অনেক

কথা, সেজন্য পলতার কথা উল্লেখ করছি। আমি আগেও আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, যদিও এটি প্রোটেকটেড প্লেস তাহলেও গ্রামবাসীরা সেখানে চাষবাস করে, সেখানে গরু ছাগল মোষ চরায়, এবং প্রত্যেকদিন না হলে মাসে দুই চারটি গরু সেই জলে পড়ে থাকে। আপনি জানেন পূর্বে যিনি সুপারিনটেনডেন্ট ছিলেন সেই সময় একটি গরু যখন মরে পচে ভেসে উঠেছিল তখন তার দৃষ্টি আকর্ষণ করাতে তিনি বলেছিলেন যে ওকে আরও পচতে দাও তাড়াতাড়ি জলের নিচে পড়ে যাবে, সেই জল আমরা কলকাতাবাসী খাই। যাইহোক আগেকার অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারদের ৯৯৯ টাকা পর্যন্ত কেনার ক্ষমতা ছিল এখন তাদের ৯ হাজার ৯৯৯ টাকা পর্যন্ত কিনবার ক্ষমতা দেওয়া হয়েছে। তারা প্রতিদিন মাল কিনছেন ৯ হাজার ৯৯৯ টাকার আবার তারপরের দিন আবার কিনছেন মাল ৯ হাজার ৯৯৯ টাকার। সেই মাল তারা ফেলে রাখছেন। সঙ্গে সঙ্গে আবার আরজেন্ট ডিমান্ড দিয়ে দশ গুণ, বিশ গুণ দাম দিয়ে আবার মাল কিনছেন। সেগুলি তারা ব্যবহার করছেন না, আপনি লগ বুক দেখে নিতে পারেন। এরা পাম্প পার্টস মোটর পার্টস ডেলিভারি ভাল্ব পার্টস কিনছেন। আমি নিজে জানি কিছুদিন আগে ৬ লক্ষ টাকা দিয়ে ৩০টা ক্যাপাসিটার কেনা হল তারপর কয়েকটা ক্যাপাসিটার পলতায় লাগাবার সঙ্গে সঙ্গে ফেটে বেড়িয়ে গেল কিন্তু তাসত্ত্বে আপনি আবার লাগাতে লোক পাঠালেন সেখানেও ফেটে বেড়িয়ে চলে গেল—৬ লক্ষ টাকা জলে গেল। এখবর আপনি রাখেন কিনা জানি না—সেজন্য আমি আপনার এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ইলেকট্রিক ডিপার্টমেন্টে যারা কাজ করে তারা ওভারটাইমে সেখানে তারা কি কাজ করেন সেটা একটু নজর দিন। তারপর যেটা আমি বলতে চাই যে আপনাদের বলছে যে যত লক্ষ গ্যালন জল বেড়েছে আমি চ্যালেঞ্জ করছি এক গ্যালনও জল বাড়েনি। তার কারণ একটা ফল্‌স মিটার এবং ডিফেকটিভ মিটার দিয়ে জল দেখানো হয়। এটা একটা অদ্ভুত পরিস্থিতি চলছে।

স্যান্ড ওয়াটার মেশিন চালানো হয় না এবং সেখানে স্যান্ড ওয়াস হয় না অথচ সেখানে লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে। এছাড়া আমার কাছে আরও অন্তত ৫০টি অভিযোগ ছিল যাতে এইভাবে দৈনন্দিন হাজার হাজার টাকা পলতায় ব্যয় হচ্ছে। আরও অন্যান্য বিষয়ে বলবার ছিল কিন্তু টাইম নেই। স্যান্ড ওয়াস দেওয়া হচ্ছে না, গ্র্যাবেল দেওয়া হচ্ছে না, ফিলটার বেড স্যান্ড ওয়াস হচ্ছে না। কিন্তু তারজন্য কনট্রাক্টর কে লক্ষ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। এই যে কোটি কোটি টাকা ব্যয় করলেন তাতে এক গ্যালনও জল বাড়েনি। ওখানে শীতল দেব বলে একজন অফিসার পলতা এত বড় একটা ওয়ার্কশপ সেখানে একটা লোকও থাকে না, সমস্ত অন্য জায়গায় থাকে, আপনি জানেন ১২০ টাকা করে বাড়ি ভাড়া তাদের দেওয়া হয়। সেখানে যে কোয়াটার্স ছিল সেই কোয়াটার্স ছেড়ে সব চলে গিয়েছে, মাত্র একটি লোক থাকে সেই শীতল দেব। এই সব লোকের বিরুদ্ধে কি করা হবে? সেইজন্য এই যে আইনটা করা হল সেটা একটা অন্য দৃষ্টিভঙ্গি হয়তো করার হতে পারে।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানননীয় সদশ্য অতীশ সিংহ কথা বললেন, আমার মনে হয় তার জানা উচিত যে কর্পোরেশনে দীর্ঘদিন ধরে ঘুঘুর বাসা ছিল। মাত্র কয়েক বৎসরে যুক্তফ্রন্ট যখন পশ্চিমবঙ্গে ছিল, ১৯৬৯ সাল থেকে ১৯৭২ সালের কয়েক মাস, সুতরাং যে ঘুঘুর বাসা বলছেন এই ঘুঘুর বাসার সৃষ্টি তারা করেছেন লালন

পালনও তারা করেছেন, করে ধীরে ধীরে তাদেরকে বাড়িয়ে তুলেছেন। এখন তারা সংগ্রামী রূপ ধরেছে এবং আপনাদেরও তারা গ্রাস করার চেষ্টা করছে। তিনি বলেছেন ১২ বছরের ছোট ছোট ছেলেরা কেন কাজ করবে। আমার মনে হয় তার জানা উচিত কলকাতা শহরে হাজার হাজার গ্যালিপিট আছে গ্যালিপিট বয়, ছোট ছেলের দ্বারা—আপনাদের মতো বয়স্ক একটু স্বাস্থ্যবান, সেতো ঢুকবে না, গ্যালিপিটের মধ্যে ছোট বাচ্চাকে নিতে হয়। অর্থাৎ মাননীয় সদস্যদের মতো মোটা মোটা লোক সেখানে ঢুকানো যায় না, সুতরাং কিছু ছোট ছোট ছেলে, এই গ্যালিপিটগুলি যদি পরিষ্কার করতে হয় তাহলে দরকার। আর ৭০ বৎসরের কথা বলছেন, এগুলি তো আপনারাই করেছেন। সারা জীবন ধরে করে এসেছেন অপকর্ম আর এখানে এসে দু-একটি বাণী আপনারা শুনিয়ে যাচ্ছেন। আপনাদের বোঝা উচিত যে দুর্নীতি গ্রস্ত নিয়ে আপনারাই সেখানে কাজ করেছেন, মস্তান বাহিনীকে আপনারাই সেখানে ঢুকিয়েছেন, হাজার হাজার মস্তান বাহিনী ঢুকিয়েছেন যারা কাজ করে না। শুধু বসে বসে টাকা পয়সা নেয় এবং ঘুস হিসাবে তাদের ওখানে একটা প্রফেশন ডেভেলপ করছে এবং সেকথা আপনারা ভুলে যাননি। আপনাদের এটা জানা দরকার যে সেখানে যে মস্তান বাহিনী ঢুকেছে তারা আজকে কর্পোরেশনের শুধু একটা বোঝা নয় আজকে সমস্ত কর্পোরশেনর কাজকর্ম বানচাল হওয়ার পথে। আপনারা জানেন আমাদের মন্ত্রী মন্ডলী যেদিন গঠন হয়েছে, যেদিন মুখ্যমন্ত্রী শপথ নিলেন সেদিন থেকেই আপনারা সেখানে, যিনি নেতৃত্ব দিয়েছেন, সেই দেবাংশু বাবুর নেতৃত্বে সেখানকার সমস্ত মজদুররা ধর্মঘট করে, জঞ্জাল পরিষ্কার করে না, রাস্তাঘাট পরিষ্কার করে না, এই ধরনের ঘটনা ঘটেছে। সুতরাং এই কথাগুলি বলার কোনও মানে হয় না। আর আপনারা বলছেন যে এত ইউনিয়ন কেন হয়। আপনারা জানেন আপনাদের মন্ত্রিত্ব যখন ছিল, যারা মন্ত্রী মন্ডলীর ওখানে কাজ করেছেন—সেই সুব্রত বাবু এবং অন্যান্যরা সেখানে কত ইউনিয়ন আপনারা করেছেন। শুধু ৮০টি নয়, আজকে প্রায় ৯০/৯১টি হয়েছে। আপনারা ইতিমধ্যেই আপনাদের কতগুলি দলীয় ইউনিয়ন দাঁড় করিয়েছেন, সেখান শ্রমিক শ্রেণীর মধ্যে, কর্মচারিদের মধ্যে আপনারা বিভেদ সৃষ্টি করেছেন এবং যাতে সেখানে কোনও কাজকর্ম না হতে পারে সেই ধরনের কাজ আপনারা করেছেন। আপনারা সরকারের ডিসক্রিশনারি পাওয়ারের কথা বলছেন, এখানে কি সরকারের ডিসক্রিশনারি পাওয়ারটাই বড় কথা? আপনারা কি লিখেছিলেন যে আইন করেছিলেন? ''By an order be compulsorily retired by the appointing authority without assigning any reason whatsoever. What is this ? এটা হল গণতন্ত্র? ভারতবর্ষের মানুষ যারা কাজ করবে তাদের কোনও কারণ দর্শাবেন না অথচ ছাঁটাই করে দেবেন, আর বাহবা নেবেন, এটা চলে না, এটাকে গণতন্ত্র বলে না। ২৮ জন কর্মচারিকে ছাঁটাই করেছে, আমি একথাই বলব যে অন্যায় করেছেন, গায়ের জোরে। আপনাদের কথায় যারা কাজ করেনি, জবরদখল করেনি গুন্ডাবাহিনীর কাজ করেনি আপনাদের হয়ে, তাদেরই ছাঁটাই করেছে। সুতরাং আমি বলছি যে অন্যায় আপনারা করেছেন, সেই অন্যায়ের বিধান শাস্তিও আপনারা পেয়েছেন, আজকে বিধানসভায় বসে আশা করি সেই শিক্ষাই গ্রহণ করবেন এবং এই বিলকে আপনারা সমর্থন করবেন, এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Bill, 1978 be

taken into consideration, was then put and agreed to.

**clause 1 to 3 and Preamble**

The question that clause 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Municipal Empolyees (Compulsory Retirement) Repealing Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

[12-00 — 12-10 P.M.]

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 42

### Majour Head : 287—Labour and Employment

Shri Jyoti Basu is taken as read :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করছি যে, ৪২ নং দাবির অধীনে, "মুখ্য খাত ঃ ২৮৭-শ্রম এবং কর্মবিনিয়োগ"-এর ব্যয় নির্বাহের জন্য ৪,৪৯,৫০,০০০ টাকা মঞ্জুর করা হোক।

২। মহাশয়, এই সুযোগ আমি বিগত বছরে শ্রম দপ্তরের কাজকর্ম সম্পর্কে একটি পর্যালোচনা মাননীয় সদস্যদের সামনে তুলে ধরতে চাই এবং তাদের কাছে শ্রম-সংক্রান্ত বিভিন্ন ক্ষেত্রে আমাদের লক্ষ্য ও উদ্দেশ্যের মোটামুটি একটি ইঙ্গিতও দিতে চাই। আর সেই সঙ্গে যে অল্প সময় হাতে পেয়েছিলাম তার মধ্যে ঐসব লক্ষ্যে পৌছাতে এই নতুন সরকার কিভাবে সচেষ্ট ও প্রয়াসী হয়েছিল তারও উল্লেখ করতে চাই। বিগত আর্থিক বছরের পুরো সময়টা কাজ করার সুযোগ এই সরকারের হয় নি। একথাও উল্লেখ করার প্রয়োজন যে, শ্রম-সংক্রান্ত ব্যাপারে রাজ্য সরকারকে সীমিত ক্ষমতার মধ্যে কাজ করতে হয়। তা সত্ত্বেও, এই সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে তার প্রভাব এই রাজ্যে শ্রম-সম্পর্কের ক্ষেত্রে পরিলক্ষিত হয়েছে। ক্ষমতায় আসার পর আমাদের সরকারি নীতির মূল লক্ষ্য হল সব রকমের ক্ষমতা কেন্দ্রীকরণ ও স্বৈরাচারী নীতির অবসান ঘটানো এবং ট্রেড ইউনিয়ন ও অন্যান্য সংস্থার গণতান্ত্রিক কর্মপদ্ধিতর পুনঃপ্রতিষ্ঠা করা এবং শ্রমিকদের সমস্ত বৈধ অধিকার এবং স্বার্থ রক্ষা করা। যে পদ্ধতি বা ব্যবস্থা শ্রমিকদের এবং ট্রেড ইউনিয়ন আন্দোলনের বৈধ অধিকারের ব্যাপারে হস্তক্ষেপ করবে আমাদের সরকার তাতে কখনই উৎসাহ দেবেন না। ক্ষমতার কেন্দ্রীকরণের যে প্রচেষ্টা চলছিল, তার অশুভ পরিণতির প্রভাব থেকে পরিবেশ এখন মুক্ত। শ্রমিকশ্রেণী তাদের স্বাধীন সংগঠন এবং অবাধ আন্দোলনের সযত্নে লালিত অধিকার ফিরে পেয়েছেন। আমাদের প্রয়াস হবে এই সংগ্রামী চেতনার আরও বিকাশ ঘটানো। যাতে শ্রমিকশ্রেণীর অধিকার সুরক্ষিত হয় ও শ্রমিকদের প্রকৃত মজুরি ও বেতনের উর্দ্ধগতি যথাযথভাবে এবং বিজ্ঞানসম্মত ভাবে নির্ণীত ভোগ্য পণ্যের মূল্য-সূচকের সাথে সুস্পষ্টভাবে

সঙ্গতিপূর্ণ হয়, এটা সুনিশ্চিত করা আমাদের প্রয়াস হবে।

৩। মহাশয়, ইতিমধ্যে আমরা যেসব ইতিবাচক ব্যবস্থা নিয়েছি তার কয়েকটি উল্লেখ করার অনুমতি চাইছি। তাছাড়া, শ্রমিকশ্রেণীর ব্যাপারে বিভিন্ন ক্ষেত্রে আমাদের সরকার যে নীতি এবং কর্মসূচি অনুসরণ করার কথা চিন্তা করছেন তাও বিস্তৃতভাবে তুলে ধরতে চাই। আমাদের সরকার প্রথমেই যে কাজ হাত দিয়েছেন তা হল যেসব শ্রমিক জরুরি অবস্থার শিকার হয়েছিলেন তাঁদেরকে ফিরিয়ে নেওয়ার জন্য সরকারি এবং বেসরকারি মালিকানাধীন সমস্ত ক্ষেত্রের নিয়োগকারীদের কাছে সুপারিশ করা। তাছাড়াও ১৯৭২ সাল থেকে যেসব কর্মচারী তৎকালীন প্রতিকূল পরিস্থিতিতে কাজে যোগ দিতে না পারার জন্য বরখাস্ত হয়েছিলেন তাদেরকে ফিরিয়ে নেওয়ার জন্য নিয়োগকারীদের রাজি করানোর চেষ্টা করেছি। পরিচালমন্ডলির কাছ থেকে বেশির ভাগ ক্ষেত্রেই আশাব্যঞ্জক সাড়া পাওয়া গেছে। অবশ্য, কয়েকটি ক্ষেত্রে নিয়োগকারীরা টালবাহানা করায় কিছুটা অসন্তোষ দেখা দিয়েছে। আমি আশা রাখি, অসহযোগী নিয়োগকারীগণ বিষয়টির গুরুত্ব উপলব্ধি করবেন এবং এ ব্যাপারে সরকারের চিন্তাধারায় যৌক্তিকতা অনুধাবন করবেন।

৪। শ্রমিকশ্রেণীর প্রতিনিধিস্থানীয় সংগঠনগুলিকে নীতি নির্ধারণ এবং রূপায়ণের প্রতিটি পর্যায়ে যুক্ত করার যে নীতি আমাদের সরকার গ্রহণ করেছেন তারসঙ্গে সঙ্গতি রেখে শ্রম-সংক্রান্ত সমস্ত ব্যাপারে রাজ্য সরকারকে উপদেশ দেওয়ার জন্য ত্রিপাক্ষিক রাজ্য শ্রম-উপদেষ্টা পর্ষদের যে ন্যায় সঙ্গত ভূমিকা রয়েছে তা আমরা ইতিমধ্যেই পুনঃপ্রতিষ্ঠা করেছি। দল নিরপেক্ষভাবে সমস্ত গুরুত্বপূর্ণ কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থার ব্যাপাক প্রতিনিধিত্বের ভিত্তিতে পর্ষদকে পুনর্গঠিত করা হয়েছে। পুনর্গঠিত রাজ্য শ্রম উপদেষ্টা পর্ষদ গত পূজার ছুটির আগে প্রথম বৈঠকে সরকারকে বোনাস নীতি নির্ধারণে সাহায্য করেছিলেন।

৫। শ্রম দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য বিধিবদ্ধ এবং অবিধিবদ্ধ উপদেষ্টা পর্ষদ/কমিটি যেমন ঠিকা শ্রম উপদেষ্টা পর্ষদ ন্যূনতম মজুরি উপদেষ্টা পর্ষদ আবাসন বণ্টন কমিটি ইত্যাদিও পুনর্গঠিত হয়েছে। এই পুনর্গঠনের ব্যাপারে ইহা সুনিশ্চিত করা হয়েছে যাতে প্রকৃত প্রতিনিধিত্বমূলক সংগঠন থেকে সদস্যগণ যোগদান করেন।

শ্রমিকশ্রেণীর স্বার্থে কার্যকরভাবে চালনা করার উদ্দেশ্য নতুন সদস্য নিয়ে শ্রমকল্যাণ পর্ষদকে আমরা পুনরুজ্জীবিত করার চেষ্টা করছি। কার্যকলাপের বর্তমান মেয়াদ শেষ হওয়ার আগে একে পুনর্গঠিত করার পথে কিছু আইনগত জটিলতা আছে। কল্যাণ তহবিলে শ্রমিকদের দেয় অর্থের পরিমাণ কমানোর প্রশ্নটি সরকার খতিয়ে দেখছেন।

৬। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে এ রাজ্যে শ্রম সম্পর্ক বেশির ভাগ ক্ষেত্রেই স্থিতিশীল এবং শান্তিপূর্ণ আছে। আগেই বলেছি, যে সমস্ত ব্যাপারে শ্রমিকশ্রেণীর স্বার্থ বিশেষভাবে জড়িত সে সমস্ত ব্যাপারে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থাগুলির সাথে তাদের রাজনৈতিক আনুগত্যের কথা বিবেচনা না করে, ক্রমাগত এবং নিরবিচ্ছিন্নভাবে আলোচনা চালিয়ে যাওয়াই আমাদের নীতির মূলমন্ত্র। কাউকে বাদ না রেখে সকলকেই আমরা আমন্ত্রণ জানিয়েছি এবং ট্রেড ইউনিয়ন আন্দোলনের সঙ্গে যারা প্রকৃতপক্ষে যুক্ত তাদের সবার সম্মিলিত চিন্তাধারা

দ্বারা আমরা পরিচালিত হয়েছি। শ্রমিকদের অধিকার কোনওভাবে খর্ব না করে বা তাদের কষ্টার্জিত বিশেষ অধিকার উপেক্ষা না করে শিল্পে শান্তি রক্ষার প্রয়োজনের সুসংগঠিত ট্রেডইউনিয়ন আন্দোলন এগিয়ে এসেছেন এবং পূর্ণদায়িত্ব বোধ ও বিচক্ষণতার পরিচয় রেখেছেন। এর থেকে যে শিক্ষা পাওয়া যাচ্ছে তা যেন কেউ ভুলে না যান। কর্তৃত্ববাদের অশুভ পরিণতি ও রূঢ়তা থেকে মুক্তি লাভ করে এবং অকরুণ বঞ্চনার অধ্যায় অতিক্রম করে শ্রমিকরা এখন কর্মক্ষেত্রে আশার আলো দেখতে পাচ্ছেন, আর এর ফলে বিরোধিতা ও উত্তেজনার ভাব হ্রাস পেয়েছে। আমরা এ অবস্থাকে স্বাগত জানাই। পরিবহন ও বিদ্যুৎ সরবরাহ ইউনিটের ন্যায় অত্যাবশ্যক সরকারি উপযোগ কৃত্যকে নিযুক্ত কর্মচারিদের উদ্যমও প্রশংসনীয়। রুগ্ন এবং অধিগৃহীত ইউনিটসমূহে নিযুক্ত কর্মচারিরাও সমভাবে প্রশংসার; কেন না সেখানে তারা উৎপাদন বৃদ্ধির জন্য বিশেষ উৎসাহ ও উদ্যমের পরিচয় দিয়েছেন।

৭। শ্রমজীবী শ্রেণী যাতে আরও উন্নত মানের জীবনযাত্রা নির্বাহ করতে পারেন সেই বিষয়ে নিজেদের দায়িত্ব সম্পর্কেও সরকার সর্বদা সচেতন। তাদের ৮.৩৩ শতাংশ ন্যূনতম সাংবাদিক বোনাস পাওয়ার যে কষ্টার্জিত অধিকার জরুরি অবস্থার সময় কেড়ে নেওয়া হয়েছিল, তা এখন আবার ফিরিয়ে দেওয়া হয়েছে। কার্যভার গ্রহণ করার অব্যবহিত পরেই আমরা কাজে ব্রতী হয়েছিলাম তা হল শ্রমজীবী শ্রেণীকে বোনাসের অধিকার ফিরিয়ে দেওয়া। যদিও এ সম্পর্কিত আইনটিতে আমাদের সুপারিশ অনেকাংশেই গৃহীত হয় নি, তবু সংশোধিত বোনাস আইনের কাঠামোর মধ্যে সরকার শ্রমজীবিদের বৃহত্তর অংশ যাতে বোনাস পান সেই চেষ্টায় সফল হয়েছেন। বোনাস দেওয়ার ব্যাপারে আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়েছি তার মূলকথা হল এই যে এ বছর এ ব্যাপারে পরিচালকবর্গের মনোভাব আরও নমনীয় হওয়া উচিত ; কেননা এটা ভুল গেলে চলবে না যে, আগেকার দুই বছর কর্মীরা অধিক সংখ্যক যারা বোনাস পান নি।

৮। পাটশিল্পের ক্ষেত্রে এখনও অনেক সমস্যা রয়ে গেছে। জরুরি অবস্থার সময় পরিচালকবর্গ পাট শ্রমিকদের উপর বেশি কিছু বোঝা চাপিয়ে দিয়েছিলেন এবং সেজন্য এখনও হ্রাস করা হয় নি। কাঁচা পাটের যোগান ও রপ্তানির বাজারে পাট-জাত দ্রব্যের চাহিদা সম্পর্কে পরিচালকবর্গ ও ট্রেড ইউনিয়নগুলির মধ্যে আজও মতবিরোধ রয়েছে। উৎপাদন বিধি ব্যবস্থাও 'দাবি সনদের'' অন্তর্ভুক্ত অন্যান্য বিষয় সম্পর্কে দ্রুত মীমাংসা করা প্রয়োজন।

৯। বন্ধ পাটকলগুলি খোলার উদ্দেশ্যে ভারত সরকারের দৃষ্টি ক্রমাগত আকর্ষণ করা হয়েছে। ফলে খড়দা, ইউনিয়ন নর্থ ও আলেকজান্দ্রা পাটকল আবার খোলা হয়েছে এবং কর্মীরা ঐ সব পাটকলে আবার নিযুক্ত হয়েছে।

১০। পাটশিল্প সংক্রান্ত যে তদন্ত কমিটি ১৯৬৯-৭০ সালে যুক্তফ্রন্ট সরকার কর্তৃক গঠিত হওয়ার পর ১৯৭০ সালে তৎকালীন সরকারের আদেশে বিলুপ্ত হয়েছিল, আমাদের সরকার তা পুনর্গঠিত করে তোলার সিদ্ধান্ত নিয়েছেন। পাট উৎপাদকদের সমস্যাসহ এ শিল্পের সঙ্গে যুক্ত সর্বদি এই কমিটি খুঁটিয়ে দেখবেন।

১১। আলোচ্য সময়ে বহু ত্রিপাক্ষিক চুক্তি সম্পাদিত হয়েছে যার ফলে বেশ কিছু কর্মী

উপকৃত হয়েছেন। সরকার এবং শ্রম-অধিকারের মধ্যস্থতায় যেসব গুরুত্বপূর্ণ চুক্তি সম্পাদিত হয়েছে, তার কয়েকটি ১৯৭৭ সালের "পশ্চিমবঙ্গের শ্রমিক সংবাদ"—এ উল্লিখিত হয়েছে।

১২। বর্তমান মন্ত্রিসভা শাসনভার গ্রহণ করার পর ছাঁটাই এর সংখ্যা এর সংস্থা বন্ধ হওয়ার দরুন বেকার হওয়া কর্মীদের সংখ্যা স্পষ্টতই কমে এসেছে। যেখানে ১৯৭৬ সালে জুলাই থেকে নভেম্বরের মধ্যে ৯৪টি ছাঁটাই এর ঘটনা ঘটেছিল এবং তারফলে ১,৪৭৮ জন ব্যক্তি কর্মচ্যুত হয়েছিলেন; সেখান ১৯৭৭ সালে ঐ একই সময় ছাঁটাই এর সংখ্যা কমে এসে দাঁড়িয়েছে ৪১টি তে এবং তার ফলে ৪৫৮ জন ব্যক্তি কর্মচ্যুতি ঘটেছে। ১৯৭৬ সালের জুলাই থেকে নভেম্বরের মধ্যে ৫৩টি সংস্থা বন্ধ হয়ে যাওয়ার দরুন ৩,৬৩৬ জন ব্যক্তি বেকার হয়েছিলেন, কিন্তু ১৯৭৭ সালেই ঐ একই সময়ে ৪২টি সংস্থা বন্ধ হওয়ার বেকার হন ১,৯৫১ জন কর্মী।

১৩। সরকার অবগত আছেন যে, ইঞ্জিনিয়ারিং, পাট এবং বস্ত্র এই তিনটি শিল্পে শিল্পভিত্তিক দীর্ঘমেয়াদী চুক্তিগুলির মেয়াদ ইতিমধ্যেই শেষ হয়ে গেছে। নতুন চুক্তি সম্পাদনের প্রয়োজনীয়তা অনেকদিন থেকে অনুভূত হচ্ছে কেন না ইতিমধ্যে সংশ্লিষ্ট শ্রমিকদের আর্থিক অবস্থার অবনতি ঘটেছে। শিল্পে শান্তিরক্ষার উদ্দেশ্যে এবং তার চেয়েও বেশি করে রাজ্যের অর্থনীতির স্বার্থে শিল্প-ভিত্তিক নতুন মীমাংসা সূত্র উদ্ভাবনের জন্য আর দেরি না করে পূর্ণ-উদ্যমে আলাপ-আলোচনা চালিয়ে চূড়ান্ত সিদ্ধান্তে উপনীত হওয়া আশু প্রয়োজনীয়। আমি আশ্বাস দিতে পারি যে, এ ধরনের দীর্ঘমেয়াদী মীমাংসা সূত্র উদ্ভাবন সম্পর্কিত আলোচনায় শ্রম দপ্তরের সহযোগিতা সব সময় পাওয়া যাবে।

১৪। অভিজ্ঞতায় দেখা গেছে যে, শিল্প-ক্ষেত্রে উত্তেজনা ও সংঘাত বন্ধ করতে এবং শ্রমিকদের স্বার্থ সংরক্ষণের "শিল্প বিরোধ আইনটি"-র আমূল সংশোধন প্রয়োজন। আমি আশা করি কেন্দ্রীয় সরকার তাদের ব্যাপক 'শিল্প-সম্পর্ক' বিলটি সংসদের চলতি অধিবেশন অবিলম্বে উপস্থাপিত করবেন এবং সেটি আইনে পরিণত করবেন। গোপন ব্যালটের ভিত্তিতে ট্রেড ইউনিয়নগুলিকে স্বীকৃতি দান এবং অন্যান্য বিষয়ে শিল্পবিরোধ আইন সংশোধনের গুরুত্ব এবং আশু প্রয়োজনীয়তা সকলেই উপলব্ধি করবেন।

১৫। আদালতে বিচারধীন মামলাগুলির সম্পর্কে ব্যবস্থা করার জন্য শ্রম বিভাগে বিশেষ একটি আইন শাখা গঠন করা যায় কিনা সে বিষয়ে সরকার চিন্তা করে দেখছেন। প্রশাসন যন্ত্রকে আরও কার্যকর করে তোলার উদ্দেশ্যেও বিবাদের দ্রুততর মীমাংসা করা এবং শ্রম অধিকারের প্রশাসনিক আওতাভুক্ত বিভিন্ন আইনের যথাযথ প্রয়োগের জন্য শ্রম অধিকারকে শক্তিশালী করা হচ্ছে।

[12-10 — 12-20 P.M.]

১৬। কেন্দ্রীয় সরকারের প্রশাসনিক নিয়ন্ত্রাধীন কয়েকটি সরকার পরিচালিত প্রতিষ্ঠান এই রাজ্যে অবিস্থত। কিন্তু শ্রমজীবী মানুষের কাছে গুরুত্বপূর্ণ এমন কিছু কিছু বিষয়ে দ্রুত ও কার্যকর সিদ্ধান্ত নিতে দেরি হওয়ায় ঐ সমস্ত প্রতিষ্ঠানে মাঝে মাঝে সমস্যার সৃষ্টি হয়। সেক্ষেত্রে সমস্যা সমাধানের জন্য শেষ পর্যন্ত রাজ্য সরকারকেই হস্তক্ষেপ করতে হয়। অথচ

রাজ্য সরকারের এই হস্তক্ষেপের অধিকার সংশ্লিষ্ট আইনে স্পষ্টভাবে নিরূপণ করে দেওয়া হয় নি। তাই এ বিষয়টি আবার ভেবে দেখা দরকার।

১৭। এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থাগুলির ব্যাপারে রাজ্য সরকার গভীরভাবে উদ্বিগ্ন। বেশ কিছু সংখ্যক শ্রমিককে চাকুরি হারিয়ে নিদারুণ দুর্দশার মধ্যে পড়তে হয়েছে। এই রাজ্যে কিছু সংখ্যক বন্ধ শিল্প সংস্থাকে আবার চালু করা সম্ভব কিনা তা খতিয়ে দেখবার জন্য বন্ধ এবং শিল্প বিভাগ একটি কমিটি গঠন করেছেন। এগুলির মধ্যে কয়েকটি ইতিমধ্যেই চালু হয়ে গিয়েছে। বন্ধ এবং রুগ্ন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এই বিষয়ে আলোচনা করেছেন।

১৮। ই এস আই এর অধীনে চিকিৎসার সুযোগ-সুবিধাদানের কর্ম প্রকল্পটির পরিচালন ব্যাপারটি যে শ্রমিকদের কাছে একটি ক্ষোভের বিষয় হয়ে দাঁড়িয়েছে সরকার সে সম্বন্ধে সম্পূর্ণ সচেতন। অবস্থার উন্নতির জন্য নিখিল দাস কমিটির সুপারিশগুলো অল্পস্বল্প পরিবর্তন করে গ্রহণ করা হয়েছে তার সঙ্গে আরও বিভিন্ন রকমের কিছু ব্যবস্থা নেওয়ার কথাও বিবেচনা করা হচ্ছে। ই এস আই হাসপাতালগুলিতে লোকনিয়োগ করার জন্য পৃথকভাবে একটি ই এস আই ক্যাডার গঠন করা হয়েছে। বজবজে একটি ধাত্রী প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হবে। ই এস আই হাসপাতালগুলিতে ফিজিওথেরাপি চিকিৎসা কেন্দ্র খোলা হবে। বজবজ শ্রীরামপুর এবং নৈহাটির ই এস আই হাসপাতালগুলিতে শয্যা সংখ্যা বাড়ানো হচ্ছে। আরও অনেক রাজ্যবিমা ঔষধালয় স্থাপিত হবে এবং এদের খোলা ও বন্ধের সময়সীমা বাড়ানো হবে। মালিকতলা এবং আসানসোলে শীঘ্রই দুটি নতুন ই এস আই হাসপাতাল চালু হবে। চিকিৎসা সংক্রান্ত বিষয়াদি যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং শ্রমিকরা যাতে সেইসব সুযোগ-সুবিধা আরও ভালভাবে পেতে পারেন তা সুনিশ্চিত করার জন্য জন্য শ্রমমন্ত্রীকে সভাপতি করে কেন্দ্রীয় শ্রমিক সংঘগুলি এবং ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন প্রতিনিধিদেব নিয়ে একটি উচ্চক্ষমতাসম্পন্ন বেসরকারি কমিটি গঠন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

১৯। বেকারি বর্তমানে একটি ভয়াবহ সমস্যা। বেকারের সংখ্যা প্রতিবছরই বেড়ে যাচ্ছে। পূর্ববর্তী কংগ্রেসি শাসনকালে চাকরি দেওয়ার ব্যাপারে গুরুতর দুর্নীতি ছিল। আর সেই দুর্নীতির শিকড় ছিল অনেক গভীরে। এছাড়া ছিল স্বজনপোষণ। সকলেই যাতে সমান সুবিধা পান তার জন্য স্থির করা হয়েছে যে, নির্দিষ্ট কয়েকটি শ্রেণীর চাকুরি ছাড়া রাজ্য সরকারের অফিসে, রাজ্য সরকার পরিচালিত সংস্থায় এবং স্থানীয় সংস্থাগুলিতে যে সব চাকরি পি এস সি-র আওতার বাইরে সেই পদগুলিতে ভবিষ্যতে কর্মনিয়োগ কেন্দ্রের মাধ্যমে লোক নিয়োগ করা হবে। কর্মনিয়োগ কেন্দ্রের মাধ্যমে লোক নিয়োগ করার জন্য বেসরকারি সংস্থার মালিকদেরকেও অনুরোধ করা হচ্ছে। সংশ্লিষ্ট সকলকে ইতিমধ্যে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে। এতদিন কেবিনেট উপসমিতি এবং কংগ্রেস এম এল এ-দের মাধ্যমে চাকুরি দেওয়ার পদ্ধতিতে ঘিরে যে দুর্নীতি ও পক্ষপাতিত্বের ভ্রষ্টাচার চলছিল তা নির্মূল করার জন্যই এই ব্যবস্থা নেওয়া হয়েছে।

২০। স্থির করা হয়েছে যে, রাজ্যের সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রে সরকার উপদেষ্টা কমিটি গঠন করবেন। কর্মনিয়োগ কেন্দ্রগুলির মারফত কর্মপ্রার্থীদের নাম সুপারিশ করার ব্যাপারে

যেন কোনও প্রকার অনিময় না ঘটে এবং নিবন্ধভুক্তির তলিকায় নামে ক্রম অনুসারে যাতে নাম পাঠানো নয় তা সুনিশ্চিত করাই এই উপদেষ্টা কমিটিগুলির কাজ।

২১। মহকুমা এবং ব্লক স্তরে চাকুরি প্রার্থীদের প্রয়োজন মেটানোর জন্য স্থির করা হয়েছে যে, মহকুমা এবং ব্লক স্তরেও কর্মনিয়োগ কৃত্যকের কাজকর্ম সম্প্রসারিত করা হবে।

২২। আলোচ্য বছরে কর্মনিয়োগ কৃত্যকের সম্প্রসারণ করার ব্যাপারে নিম্নলিখিত অতিরিক্ত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছে—

(১) তফসিলিভুক্ত জাতি এবং উপজাতিগুলির জন্য একটি কেন্দ্রীয় কর্মনিয়োগ কেন্দ্র স্থাপন ;

(২) রামপুরহাটে জেলা কর্মনিয়োগ কেন্দ্রে একটি বৃত্তি-সংক্রান্ত পরামর্শদান ইউনিট গঠন ; এবং

(৩) দার্জিলিং জেলার কার্শিয়াং-এ একটি কর্মনিয়োগ কেন্দ্র খোলা।

২৩। অসংগঠিত শ্রমিকশ্রেণীর একটি বিরাট অংশকে ন্যূনতম মজুরি আইনের আওতায় আনার জন্য ঐ আইনকে কার্যকরভাবে প্রয়োগ করাও সরকারের ঐকান্তিক অভিপ্রায়। এই উদ্দেশ্যে "ন্যূনতম মজুরি উপদেষ্টা পর্ষদ" পুনর্গঠিত করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যবশত "ন্যূনতম মজুরি আইন" মতে জারি করা বেশ কিছুসংখ্যক সরকারি প্রজ্ঞাপনের বিরুদ্ধে উচ্চ আদালতে আবেদন করা হয়েছে এবং এই সমস্ত প্রজ্ঞাপন যাতে কার্যকর না হয় সেজন্য আদালত স্থগিতাদেশও দিয়েছেন। এই সমস্ত স্থগিতাদেশগুলো আদালত যাতে তুলে নেন সেজন্য আমরা চেষ্টা করছি। কেন না, স্থগিতাদেশগুলো তুলে নিলে প্রজ্ঞাপনে উল্লিখিত মজুরি চালু করা সম্ভব হবে। "ন্যূনতম মজুরি আইনে" ২০ ধারায় ন্যূনতম মজুরি আদায় পদ্ধতি সম্পর্কে বর্তমানে যে বিধান রয়েছে তা আরও সহজ করার জন্য আমরা ভারত সরকারে কাছে অনুরোধ জানিয়েছি। কেন না, বর্তমান পদ্ধতিতে সময় লাগে অনেক বেশি।

২৪। শিক্ষানবীশি ও বৃত্তি সংক্রান্ত প্রশিক্ষণের ব্যাপারটিও আমাদের নজরে আছে।

২৫। "দোকান ও সংস্থা আইনের" বিধানগুলি সংপরিবর্তিত করা প্রয়োজন যাতে এর পরিধিকে সম্প্রসারিত করে আরও অধিক সংখ্যক বিশেষ শ্রেণীর কর্মচারিদেরও এর আওতায় আনা যায়। আমরা ব্যাপারটি পরীক্ষা করে দেখছি।

২৬। যদিও ১লা জুন ১৯৭৬ তারিখ থেকে এই রাজ্যে 'বিড়ি ও চুরুট শ্রমিক' (চাকরির শর্তাবলি) আইন, ১৯৭৬ বলবৎ করা হয়েছিল, তবুও এই আইনের রূপায়ণের গতি হয়েছে অত্যন্ত শ্লথ, কেননা মালিকরা যুক্তি দেখিয়েছে যে, এই আইনটি নাকি ঐ শিল্পে সমস্ত ইউনিটের ক্ষেত্রে প্রযোজ্য নয়। তারা আইনটির কয়েকটি ত্রুটি নিয়েও ওজর-আপত্তি জানিয়েই চলেছেন। সরকার অবশ্য মালিকদের এইসব যুক্তি মেনে নিতে পারেন নি এবং আইনকে কার্যকর করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

২৭। শ্রম বিভাগের অন্তর্গত অন্যান্য আধিকারিক যথা কারখানা আধিকারিক বয়লার

আধিকারিক ও দোকান আইন বিষয়ক সংস্থা প্রভৃতি সম্পর্কে বিশদ কার্যকলাপ ১৯৭৭ সালের "পশ্চিমবঙ্গ শ্রম সংবাদ" নামে যে পুস্তিকাটি বিধানসভায় প্রচারিত হয়েছে তাতে দেওয়া হয়েছে।

২৮। অধ্যক্ষ মহাশয়, শেষ করার আগে একথাই বলতে চাই যে, আমরা সবে কাজ শুরু করেছি। আমরা জানি কল-কারখানায় ও ক্ষেত্রে-খামারে যেসব মানুষ মাথার ঘাম ফেলে মেহনত করে তাদের জীবনে গুণগত পরিবর্তন আনার স্বপ্নকে সম্ভব করতে হলে আমাদের দীর্ঘ পথ অতিক্রম করতে হবে। বাধা অনেক। সবচেয়ে বড় বাধা হল শ্রম সংক্রান্ত আইন প্রণয়নের ক্ষেত্রে এখনও কেন্দ্রীয় সরকারেরই প্রাধান্য অব্যাহত রয়েছে। একটি জাতীয় মজুরি নীতি এখনও দুর অস্ত। শ্রমিকদের ন্যায়সঙ্গত আন্দোলকে বিশৃঙ্খলার কাজ বলে এখনও দেশের অন্যান্য অংশে দেখা হয়। এই বিকৃত দৃষ্টিভঙ্গির বিরুদ্ধে সংগ্রাম চালিয়ে নিয়ে যেতে আমরা কৃতসংকল্প। উন্নত জীবনযাত্রা ও বাঁচার মতো মজুরির জন্য সংগ্রাম শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবি আদায়ের আন্দোলনে তাদের সঙ্গে কাঁধে কাঁধে মেলাতে আমরা সংকল্পবদ্ধ। কেবল তাঁদের জীবনযাত্রার উন্নতির জন্যই নয়, তাদের সামাজিক ও অর্থনৈতিক জীবনে রূপান্তর ঘটানোর চূড়ান্ত লক্ষ্যে পৌছানোর জন্যও বামফ্রন্ট সরকার শ্রমিকশ্রেণীকে মদত দেবে এবং তাদের সঙ্গে সহযোগিতা করবে। ধন্যবাদ।

আমি শেষ করার আগে আর একটা কথা না বলে পারছি না সেটা আমার লিখিত ভাষণে নেই, সেই কথাটা আমি বলছি। বহুদিন ধরেই আমরা ভারতবর্ষব্যাপী, পশ্চিমবাংলায়ও সুপরিকল্পিতভাবে একটা প্রচার চলছে যে, যখনই কোনও কারখানা বন্ধ হয়ে যায় লক-আউট হয়ে যায় বা ঐ রকম কিছু হয়—শ্রমিকরা তারজন্য দায়ী একথা বলা হয়। কিন্তু বিগত সরকারের আমলেও যে সমস্ত পুস্তিকা বেরিয়েছে, আমাদের আমলেও আগেকার আমলেও তো বটেই এই সমস্ত হিসাব করে দেখলে দেখা যাবে পরিসংখ্যান বিচার করলে—যে শতকরা ৯৯ ভাগ ক্ষেত্রে এটা সত্য নয় যে শ্রমিকদের জন্য, তাদের আন্দোলনের জন্য, তাদের দাবিদাওয়ার জন্য কারখানা বন্ধ হয়ে গিয়েছে। এটা আমি পুনরুল্লেখ করছি তার কারণ এটা নিয়ে এখনও আমি দেখছি বহু মহলে এইসব কথাবার্তা হচ্ছে যে শ্রমিকরাই সব সময় কারখানা বন্ধ হবার জন্য দায়ী। ঠিক সেইভাবে আমরা দেখছি সুপরিকল্পিত ভাবে আরও একটি প্রচার চলছে শ্রমিকদের বিরুদ্ধে। সেটা হচ্ছে, শ্রমিকদের একমাত্র কাজ হচ্ছে হরতাল, ধর্মঘট করা। কিন্তু এটাও সঠিক নয়। হরতাল, ধর্মঘট করা শ্রমিকদের পক্ষে এটা কোনও খেলার কথা নয়। অন্য কোনও উপায় যখন থাকে না, আলোচনা করে কোনও রকম ব্যবস্থা কারুর সঙ্গে কিছু হয় না তখন তাদের ন্যায্য দাবি নিয়ে আর কোনও পথ যখন পায় না তখন তাদের এই যে হাতিয়ার এই হাতিয়ার তাদের প্রয়োগ করতে হয়—স্ট্রাইকের হাতিয়ার। এই হাতিয়ার তাদের হাতে আছে বলেই তাদের শক্তি বৃদ্ধি হয়। এই হাতিয়ার যদি তারা ছেড়ে দেন কারুর কাছে—আমাদের সরকারের কাছেই হোক বা অন্য কারুর কাছেই হোক তাহলে তাদের সর্বনাশ হবে। সেইজন্য আমরা কখনও বলতে পারি না যে, শ্রমিকশ্রেণী তাদের এই হাতিয়ার ছেড়ে দিন। আমরা জানি তাদের সেই দায়িত্ব আছে যে প্রথমেই তারা স্ট্রাইক করে বসেন না। যখন কিছু ব্যর্থ হয়ে যায়—তখন কি করবেন তারা? তাদের সামনে তো কোনও পথ খোলা নেই বিশেষ করে এই শ্রেণীর বিভক্ত সমাজের সেইজন্য তখন তারা

এই পথ নেন। পরিষ্কার করে বলে দিতে চাই যে যদি আমরা না পারি, মালিকরা যদি কথা না শোনেন, কোনও অবস্থাতেই যদি কিছু না হয় তখন নিশ্চয় সেই অধিকার যখন আছে শ্রমিকদের তারা সেই অধিকার প্রয়োগ করবেন—শান্তিপূর্ণভাবে তারা প্রয়োগ করবেন। আমরা কখনও তাদের থেকে সেই অধিকার ছিনিয়ে নিতে চাইব না। পুলিশ কখনই ঐ মালিক পক্ষ বা ম্যানেজমেন্ট পক্ষের হয়ে গিয়ে সেই স্ট্রাইক ভাঙতে চাইবে না। যদিও স্ট্রাইকের মধ্যে আমরা যত তাড়াতাড়ি পারি মীমাংসার পথে আসতে চাইব। এই রকম একটা দৃষ্টিভঙ্গি নিয়েই আমাদের সরকার চলছে। স্ট্রাইক ছাড়া, হরতাল ছাড়া যত বেশি সংখ্যায় আমরা পারি বিবাদগুলি মিটিয়ে দেওয়াই আমাদের লক্ষ্য। আমরা কিছু কিছু জায়গায় সফল হয়েছি, কিছু কিছু জায়গায় আমরা সফল হইনি। কিন্তু এই লক্ষ্য নিয়েই আমরা চলেছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 P.M.]

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

**Shri Lutfal Haque :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Renupada Haldar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে পশ্চিমবঙ্গ কাগজ থেকে একটা উদ্ধৃতি দিচ্ছি এবং আপনার দৃষ্টি আকর্ষণ করছি। শিল্প বাণিজ্য ক্ষেত্রেও আর্থিক গতি প্রকৃতি হতাশা ব্যাঞ্জক। সংগঠিত শিল্প ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার পূর্ববর্তী বছরের তুনলায় চলতি রাজস্ব বচরে আরও হ্রাস পেয়েছে বলে সন্দেহ হয়।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, উনি বক্তৃতা দিতে উঠে লেখা থেকে পড়ছেন। ইজ ইট অ্যালাউড?

**মিঃ স্পিকার ঃ** উনি কাগজ থেকে উদ্ধৃতি দিচ্ছেন, সুতরাং এখান কোনও পয়েন্ট অব অর্ডার উঠতে পারে না।

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** পশ্চিমবঙ্গ কাগজে যেটা লেখা হয়েছে, সেটা আমি পড়ছি। চলতি রাজস্ব বছরে আরও হ্রাস পেয়েছে বলে সন্দেহ হয়। বেসরকারি বিনিয়োগ কোনও অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না। এবং রগ্ন শিল্পের সমস্যা সর্বব্যাপী ব্যাধিতে পরিণত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছেন। নতুন কাজের সুযোগ সামান্যই বাড়ছে। বিনিয়োগের ব্যাপারে শিল্পপতিরা যে অনীহা দেখাচ্ছেন, সেই সম্পর্কে কেন্দ্রীয় অর্থমন্ত্রী স্বয়ং তীব্র অভিযোগ করেছেন। ভারত সরকার আইন কর হ্রাস এবং ভরতুকি দান সহ নানা

রকম উৎসাহ মূলক ব্যবস্থা নেওয়া সত্ত্বেও মূলধনী বাজারে বিশেষ আগ্রহ দেখাচ্ছে না। এই লেখাটার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করলাম। আমি তার সঙ্গে আর একটি লেখার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সেটা বেরিয়েছে, বামফ্রন্ট সরকারের প্রথম ছয় মাস পত্রিকায়, আপনারা কি কি করেছেন, তার একটা ফিরিস্তি। তাতে বলা হয়েছে—নিম্নলিখিত শ্রেণীর ক্ষতিগ্রস্ত শ্রমিকদের কাজে ফিরিয়ে নেওয়ার জন্য সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠান সমূহের নির্দেশ জারি করা হয়েছে। মিশা বা ভারতের প্রতিরক্ষা ও অভ্যন্তরীণ নিরাপত্তা বিধি বলে আটক হওয়ার কারণে চাকুরি থেকে অনুপস্থিত থাকতে বাধ্য হওয়ার কর্মচ্যুত ও বরখাস্ত কর্মচারিরা আইনি বা তদানিন্তন কেন্দ্রীয় সরকারের প্রতি বিরূপ মনোভাবাপন্ন সংগঠনগুলির সঙ্গে যুক্ত থাকার কারণে কর্মচ্যুত বা বরখাস্ত কর্মচারিরা। জরুরি অবস্থার সুযোগ গ্রহণ করে এবং আইনানুগ এবং নির্ধারিত পদ্ধতি অনুসরণ না করে এবং ন্যায় বিচারের রীতি নীতি অনুসরণ না করে মালিকরা যে সব কর্মচারিকে কর্মচ্যুত বা বরখাস্ত করেছিল তারা। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বিদ্যমান পরিস্থিতিতে নিজেদের নিয়ন্ত্রণ বহির্ভূত বিভিন্ন কারণে যে সব কর্মচারী কর্মস্থলে যেতে না পারায় কর্মচ্যুত হয়েছিলেন, তাদের পুনর্বহাল করা হয়েছে পশ্চিমবঙ্গ কাগজে এই খবর দেওয়া হয়েছে। কিন্তু গতকাল কাগজে দেখেছি, বামফ্রন্টের শাসনকালে এখন পর্যন্ত ১০৭টি শিল্প কারখানায় লক আউট চলছে এবং প্রায় ৭০ হাজার বেকার বেড়ে গেছে। এইগুলো দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে, আমরা অনুসন্ধান করে দেখেছি, যেখানে এই সমস্ত ব্যবস্থায় যারা ওনলি সি পি এম কর্মী তারাই শুধু বেনিফিটেড হয়েছে। আমি একটা উদাহরণ দিচ্ছি, মুখ্যমন্ত্রীর ছেলে, যেখানে আগে কাজ করতেন সেই ফ্যাক্টরিতে যে স্ট্রাইক হয় এবং এইভাবে তাদের পুনর্নিয়োগ করা হয়।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** তিনি আগে কোথায় কাজ করতেন?

**শ্রী বিনয় ব্যানার্জি ঃ** তিনি বেঙ্গল ল্যাম্পে কাজ করেন। যেখানে দুটি ইউনিয়ন ছিল, একটা হচ্ছে দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়ের এবং সেই ইউনিয়নের যারা লোক—তাদের মধ্যে যারা ছাঁটাই হয়ে গিয়েছিল, তাদের যাতে পুনর্নিয়োগ করা হয় তার জন্য আমি অনুরোধ করছি। পশ্চিমবঙ্গ একটা ইন্ডাস্ট্রিয়াল স্টেট, তাতে কারও কোনও সন্দেহ নেই। বর্তমান সমস্ত ভারতবর্ষে যতগুলি রেজিস্ট্রার্ড ফ্যাক্টরি আছে তার শতকরা ২০ পশ্চিমবঙ্গে রয়েছে। কিন্তু আমাদের এখানে বর্তমানে সেই ফ্যাক্টরিগুলির সংগঠিক লেবারের সংখ্যা যা তার চেয়ে এই সংখ্যা ১৯৫৮ সালে অনেক বেশি ছিল। ১৯৫৮ সালে পশ্চিমবঙ্গে ৬ লক্ষ ৭০ হাজার সংগঠিত শ্রমিক ছিল। তারপর অনেক কারখানা হয়েছে, তা সত্ত্বেও আজকে সংগঠিত শ্রমিকের সংখ্যা অনেক কমে গিয়েছে। অনেক কর্মসংস্থানের ব্যবস্থা হওয়া সত্ত্বেও সংগঠিত শ্রমিকেরর সংখ্যা কমে গেল কেন? কারণ বিভিন্ন ইন্ডাস্ট্রি জুট, টি ইত্যাদি শিল্পের বহু শিল্প প্রতিষ্ঠান বন্ধ হয়ে গিয়েছে। আমরা জানি বিগত যুক্তফ্রন্টের সময়ে যেসব ইঞ্জিনিয়ারিং কোম্পানি বন্ধ হয়ে গিয়েছিল সেই সব কোম্পানি আজ পর্যন্ত খোলেনি। এই কারণেই আজকে আমাদের দেশে বেকারত্ব বিরাট আকারে দেখা দিচ্ছে। সংগঠিত শ্রমিক ছাড়াও আমাদের দেশে আরও বহু অসংগঠিত শ্রমিক আছে—যেমন এগ্রিকালচারাল লেবার। তারা সেশনাল লেবার, তাদের সম্বন্ধে আপনারা ৮ টাকা ১০ পয়সা মজুরি ঠিক করে দিয়েছেন। অথচ তাদের সমস্ত বছর কাছ থাকে না। তারপর যদিও আপনারা তাদের জন্য ৮ টাকা ১০ পয়সা মজুরি ধার্য করে

দিয়েছেন কিন্তু সেটা এনফোর্স করবার জন্য যে মেশিনারির দরকার নেই মেশিনারি এখনও পর্যন্ত তৈরি করা সম্ভব হয় নি। তারপর যারা মুটে, মজুর, রিক্সাওয়ালা ইত্যাদি আছে, তাদের সম্বন্ধে কোনও আইন নেই। এখানে পোস্তাবাজার নিয়ে একটা বিরাট আন্দোলন হয়ে গেল—সেই আন্দোলনে আমাদের বক্তব্য কি ছিল? আমাদের বক্তব্য ছিল, ল ইন কনকারেন্ট লিস্ট, আপনারা দরকার হলে আইন করতে পারেন। আপনাদের শ্রী হরপ্রসাদ চ্যাটার্জি বললেন যে, ওদের বোনাস দিতে হবে। কিন্তু আপনাদেরই মুখ্যমন্ত্রী বললেন যে, এক্স-গ্রাসিয়া দেব, আমরা একটা অনুদান দেব, আমরা একটু ভিক্ষা দেব। সেখানে আমরা বলেছিলাম আপনাদের যা দিতে হয়, যা করতে হয় তা আইন করে আইনের মাধ্যমে করুন। সেই আইন অনুযায়ী যদি তাদের বোনাস প্রাপ্য হয় বোনাস পাবে। আমরা সেখানে কোনও শ্রমবিরোধী কথা বলিনি। আমরা তাদের সাপোর্ট করেছিলাম। কিন্তু বেআইনি ভাবে জোর করে কিছু করার বিরুদ্ধে আমরা ছিলাম। সেইরকম ভাবে আপনারা দমদমের একটি ফ্যাক্টরিতে কি করছেন দেখুন, সেই ফ্যাক্টরিটায় স্ট্রাইক চলছে সেখানে শ্রমিকদের নেতা হচ্ছেন, শ্রমিক নেতা সাধন চক্রবর্তী, যাকে সি পি এম থেকে বহিষ্কার করা হয়েছে। যিনি প্রকৃত শ্রমিক দরদী বলে পরিচিত, জনদরদী বলে পরিচিত, ইউনিয়নের সমস্ত লোক যাকে ভালবাসে—সেই কারখানায় যখন স্ট্রাইক হয় তখন লেবার অফিসার শ্রমিকদের ডেকে বললেন, আপনাদের সমস্ত বক্তব্য আমরা শুনতে চাই এবং আপনাদের সমস্ত কিছুর ব্যবস্থা করে দেব, কিন্তু আপনাদের সাধন চক্রবর্তীকে বাদ দিয়ে নেগোশিয়েশন করতে হবে।

[12-30 — 12-40 P.M.]

তারপর সি পি এম ইউনিয়নের ডাকে যদিও তারা মাইনোরিটি ছিলেন একদিনের ভিতর রেজিস্ট্রেশন দরখাস্ত করে ট্রিপারটাইট অ্যারেঞ্জমেন্ট করুন। তারপর পরিবর্তীকালে যে সব শ্রমিক গ্রহণ করতে অস্বীকার করেন তাদের ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট আটক করেছিলেন এবং যারা আইন ভঙ্গ করেছে তদের অ্যাওয়ার্ড ঠিকমতো দিচ্ছে না। যে সমস্ত ইন্সপেক্টার দোকান ইন্সেপেকশন করতে যান তারা ঠিকমতো ইন্সপেকশন করেন না। অনেক দোকান অধিক রাত্রে পর্যন্ত খোলা থাকে। ইন্সপেক্টররা তাদের কাছে থেকে প্রচুর টাকা নেন। সুতরাং যাতে দোকানগুলি রাত্রির ৮টার পর খোলা না থাকে তারজন্য একটা ড্রাইভ দেওয়া দরকার। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যেন দৃষ্টি দেন। এব্যাপারে আপনি সেকশন ৩৩ অ্যাপ্লাই করলে ভাল হয়। বেঙ্গল পটারিতে যে সমস্ত লোক কর্মচ্যুত হয়েছে তাদের বাদ দিয়ে সি পি এম দলের লোককে নিয়োগ করা হয়েছে। ইস্ট এশিয়া স্কীন কর্পোরেশনে কি অবস্থা দেখুন। সেখানকার মালিক মিনিয়াম ওয়েজের নিচে বেতন দিত। তারা মিঃ আর কে দের কাছে (ইনি মিনিমান ওয়েজের অথরিটি) ক্লেম কেস দাখিল করে। কেস নং ২৮/৭৩; ৫/৭৫। এই ইন্সপেক্টররা তারিখের দিনে হাজির না হওয়ায় ও সরকার পক্ষ থেকে কোনও কাজ না করায় কেস খারিজ হয়ে গেছে। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট এর যে সব পদ্ধতি আছে তা ইউনিয়নগুলিকে সরকার ঘেঁসা হতে হয়। যেমন পূর্বে শ্রমিকরা আই এন টি সি ও এন এল সি সি ঘেঁসা ছিলেন। এখন সিটু ঘেঁসা না হলে বেশির ভাগ কেস ট্রাইব্যুনালে পাঠান না এবং না পাঠাবার জন্য বহু ইউনিয়ন সিটু ঘেঁসা হতে বাধ্য হয়। সিটুই এখন হচ্ছে কমপিটেন্ট অথরিটি টু রেফার দি কেস টু দি ট্রাইবুন্যাল। আজকে এই যে ৭০ হাজার বেকার

বেড়ে গেল এর সমস্যার যদি সমাধান না করা যায় তাহলে পরে কিছু হবে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে তিনি যেন সমস্ত ইউনিয়নগুলির দিকে একটু বিশেষ দৃষ্টি দেন এই কথা বলে এবং বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে শ্রমমন্ত্রী তথা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, মেজর হেড মিসম্যানেজমেন্ট কিন্তু আমি বলব তা নয় মেজর হেড লেবার অ্যান্ড মিসম্যানেজমেন্ট। আমি মনে করি এবং আমার সাথে সাথে পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ মনে করে কি মেজর হেড হবে লেবার অ্যান্ড এমপ্লয়মেন্ট সম্বন্ধে। কিন্তু কেন এই কথা বলছি? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বর্তমানে নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে আজকে বাজেট বরাদ্দ পেশ করতে গিয়ে যে ভাষণ রাখলেন সেটা তার মনের কথা নিশ্চয় নয়, নেতৃত্বের দিক থেকে যে কোনও ছবিই হোক, শ্রমিক বন্ধু হিসাবে কাজ করতে চাইলেও তিনি তা পারছেন না। এটা কি কারণে সেটা আমি বিশ্লেষণ করব না—ছোট ছোট মন্ত্রীকে আলিমুদ্দিন স্ট্রিট কন্ট্রোল করে. মুখ্যমন্ত্রীকে পারা যায় না। মুখ্যমন্ত্রী তার ভাষণে বললেন গণতান্ত্রিক পদ্ধতিতে পশ্চিমবঙ্গের শ্রমিকদের মধ্যে ইউনিয়ন রাইট যা বামফ্রন্ট সরকার নাকি পুনঃ প্রতিষ্ঠিত করেছেন, আমি তাকে একটা কথা বলছি স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন N.L.C.C. ইউনিয়ন জানেন কিনা জানিনা হয়ত জানেন—পরে আবার বলবেন অসত্য ভাষণ রেখে গেলাম, কিন্তু আমি তাকে জানাচ্ছি এই স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন যেখানে মেজরিটি এমপ্লয়ী আপনাদের বিরুদ্ধে—যেহেতু তারা অ্যান্টি সি পি এম বলে তাদের ডিরেকনগাইজ করে দিলেন। অর্থাৎ তাদের কে সি পি এম ইউনিয়নে আসতে হবে। জনতা পার্টির বন্ধু বললেন, আমিও তাঁর সঙ্গে একমত এই কারণে যে শ্রমিক সি পি এম না হলে তাকে নেওয়া হবে না। শ্রমিককের ডেফিনেশনটা কি হওয়া উচিত? বা সরকার কি তাকেই শ্রমিক মনে করেন যে হিংসার পথে লেনিন এবং মার্কসের পথ ধরবেন, বা তাদের নাম করবেন। কিন্তু অহিংসার পথ ধরে কল-কারখানায় শান্তি রেখে যে চলবে তার নাম শ্রমিক নয়। আমি আশা করছি মুখ্যমন্ত্রী এ বিষয়ে একমত হবেন। তিনি আবার পাওয়ার ডিপার্টমেন্টের মন্ত্রী। পশ্চিমবঙ্গকে বিশ্লেষণ করতে গেলে এটা বলতে হয় যে লেবার ডিপার্টমেন্টের সঙ্গে পাওয়ার ডিপার্টমেন্ট বিশেষভাবে জড়িত—মাননীয় পাওয়ার মন্ত্রী নিশ্চয় জানেন পাওয়ার ডিপার্টমেন্টের মেন প্রবলেম নিত্য লোডশেডিং আজেক ২০০, ২১০ মেগাওয়াট পর্যন্ত শর্টফল। মুখ্যমন্ত্রী মহাশয়, নিশ্চয় জানেন যে এখানে অগণতান্ত্রিক পদ্ধতিতে চলে আসছে। যারা সি পি এমের বন্ধু নয় তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না এবং যারা পাওয়ার জেনারেট করত তাদের সরিয়ে দিয়ে সি পি এমের নভিস শ্রমিকদের, যাদের হাতে লাল পতাকা আছে তাদের এই সবহ কাজে হ্যান্ডল করতে দেওয়া হচ্ছে। এই সমস্ত নভিসদের জন্য আজ পাওয়ার জেনারেটরের এই অবস্থা। শ্রমিক বাজেটে অনেক অসত্য ভাষণ আছে যা নিয়ে বলতে গেলে অনেক সময় লাগবে। তিনি বললেন ইন্টার ইউনিয়ন রাইভেলরি বন্ধ করার জন্য সরকার দারুণ সচেষ্ট কিন্তু আমি জিজ্ঞাসা করছি ডি পি এল এ কি হচ্ছে? সেখানে সি পি এম ও আর এস পির মধ্যে দারুণ গোলমাল এবং তারফলে ডি পি এল

ক্ষতিগ্রস্ত হচ্ছে। আপনারা ৫ বছর থাকবেন। এই ৫ বছর পর পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিরুদ্ধে রায় দিয়ে দেখিয়ে দেবে যে আপনারা অসত্য ভাষণ করে গেছেন। আপনারা ইন্টার ইউনিয়ন রাইভেলরি বন্ধ করতে পারেন নি। শ্রম বিভাগের অফিসারদের দোষ দিতে পারছি না। তারা সব অভিজ্ঞ, কিন্তু তাদের কোনও ক্ষমতা নেই। যার ফলে তারা কোনও কনসিলিয়েশন করতে পাচ্ছেন না, ইন্টার ইউনিয়ন রাইভেলরি বন্ধ করতে পারছেন না এবং সেখানে মন্ত্রীদের চাপ আছে। যে মানুষ ভাল কাজ করবে তাকে ভাল পরিবেশের মধ্যে থাকতে হবে। আপনারা জানেন এই ডিপার্টমেন্টের চার্জে যিনি আছেন তিনি আজ দু'মাস ধরে আসছেন না। তিনি ইন্টার ইউনিয়ন রাইভালরি বন্ধ করবার চেষ্টা করছিলেন, কিন্তু পারেন নি। এক্ষেত্রে মুখ্যমন্ত্রীর সঙ্গে তার ভীষণ গোলমাল হচ্ছে সুতরাং আপনারা সুস্থ পরিবেশ ফিরিয়ে আনার চেষ্টা করুন। আপনারা হয়তো বললেন ৭/৮ মাসের মধ্যে আমরা কি করতে পারি এবং সেখানে ৩০ বছর এর জের টানছেন। কিন্তু ৭/৮ মাসের এই শিশু সরকার হলেও এর একটা বংশ পরিচয় আছে। অর্থাৎ যুক্তফ্রন্টের ১৯৬৯ সাল পর্যন্ত দেখেই সব বোঝা যাবে। ১৯৬৯ সাল পর্যন্ত আমি কতকগুলি নথি আপনাদের দিতে পারি। লেবার ডিপার্টমেন্ট গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল ১৯৬৫, ১৯৬৪ থেকে ১৯৬৯ পর্যন্ত যে তথ্য পেয়েছি তাতে পশ্চিমবাংলায় রিট্রেঞ্চমেন্ট, লক-আউট, ইললিগাল লক-আউট, লে অফ ইত্যাদি যুক্তফ্রন্টের সময় ৪ গুণ বেড়ে গিয়েছিল। এভাবে আপনাদের ইতিহাস থেকে বোঝা যায় যে আপনারা শ্রমিকদের বন্ধু নন। আজ না হোক ২/১ বৎসর পর আপনাদের এ তথ্য আমি আবার দেখাব। আমি বলতে চাই আপনারা শ্রমিকদের বন্ধু নন, মালিকদের বন্ধু একথা আপনারা অস্বীকার করতে পারবেন না। শ্রমিক বন্ধুরা যখন মার্ডার হয় তাদের দিকে আপনারা লক্ষ্য রাখেন না। কিন্তু ১ জন ম্যানেজার, তিনি ৪টা বাগানের মালিক যার ব্রিগেড প্যারেড গ্রাউন্ড এর মিটিং-এ ডোনেট করবার ক্ষমতা আছে— সেই রঞ্জিত চৌধুরি যখন স্ট্যাপড হল তখন মুখ্যমন্ত্রী নির্দেশ দিলেন স্পেশ্যাল এনকোয়ারি বাই আই, জি অ্যাট দি ভেরি মোমেন্ট তিনি এ অর্ডার দির্লেন। পশ্চিমবাংলার মানুষ এত বোকা নয় তারা সব বোঝে। আপনারা সর্বহারা মানুষদের নিরক্ষতার সুযোগ নিয়ে এখানে এসেছেন, কি কারণে মুখ্যমন্ত্রী মালিকদের হয়ে (**) করলেন তা পশ্চিমবাংলার মানুষের কাছে একটা জিজ্ঞাস্য ?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার বিরোধী দলের সদস্য বক্তৃতা করতে করতে মুখ্যমন্ত্রীকে যেভাবে ব্যক্তিগত ভাবে আক্রমণ করলেন সেটা বিধানসভার নিয়ম বহির্ভূত। আমি এখানে ৩২৮ (২) নং ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা আছে এরকমভাবে পারসোনাল অ্যাটাক করা যায় না। কাজেই এটা চিন্তা করবার জন্য অনুরোধ করছি।

**মিঃ চেয়ারম্যাম ঃ** দালালি কথাটা ব্যবহার করবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি বুঝতে পাচ্ছি না এতে রাগের কারণ কি? আপনি টেপ বাজিয়ে শুনুন আমি বলেছি যে পশ্চিমবাংলার মানুষ মনে করছে যে মুখ্যমন্ত্রী দালালি করছে, এটা আমরা কথা নয়। আমি বলছি যে আপনাদের যুক্তফ্রন্টের আমলে যে ব্যর্থতা হয়েছিল সেটা এখনও হচ্ছে। যা হোক আমি অনুরোধ করব ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট—যেটা

[Note ** Expunged as ordered by the chair]

একটা লং ড্রন প্রসেস তাকে শর্ট করবার জন্য এবং শ্রমিকদের স্বার্থ দেখার জন্য মন্ত্রী মহাশয় যেন সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে প্রস্তাব পাঠান। আমরা অনেক সময় লক্ষ্য করেছি ডিসপিউট যখন শেষ হয়ে গেল তখন হয়তো সে শ্রমিক মারা গেল। সেজন্য এই ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সংশোধন করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠান এ প্রস্তাব রাখছি বেকার সমস্যা লেবার ডিপার্টমেন্টের সঙ্গে খুব জড়িত। লেবার ডিপার্টমেন্ট থেকে স্বাস্থ্যমন্ত্রীকে একটা নির্দেশ দিতে অনুরোধ করছি এখানে আমি মহাত্মা গান্ধী বা নেতাজীর কথা বলছি না, চিনের কথা বলি। সেখানে তারা বলছে যে বেকার সমস্যা সমাধান করবার জন্য ফ্যামিলি প্ল্যানিং এর উপর জোর দেওয়া উচিত। তাই চিন ফ্যামিলি প্ল্যানিং এর উপর জোর দিয়েছে। শ্রমমন্ত্রীকে অনুরোধ করব হেলথ মিনিস্টারকে নির্দেশ দিতে যাতে ফ্যামিলি প্ল্যানিং এর উপর তিনি জোর দেন যাতে আমরা আগামী দিনে এর ফলে বেকার সমস্যার সমাধান করতে পারি। আমাদের পশ্চিমবঙ্গ ৩৫৬টা ব্লক আছে। প্রতিটা ব্লক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার জন্য অনুরোধ করছি। অনেক কথা বলার ছিল এদের সম্বন্ধে। সব কথা বলতে গেলে ভোর হয়ে যাবে। সেজন্য এই অল্প সময়ের মধ্যে আমরা যে ১১টা কাট মোশন দিয়েছি সেগুলি মুভ করে আমি এ বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বাবু মুখ্যমন্ত্রী হবার পর দেশের জ্যোতি চলে গেছে—চারিদিকে অন্ধকার। এখন দেখছি মানুষের মতি হৃত হয়ে গেছে। গ্রামে একটা প্রবাদ আছে, অন্ন হারা মতিচ্ছাড়া। আমি সেদিন গ্রামে গিয়েছিলাম, তারা গল্পটা করলেন। মতিচ্ছাড়া কি রকম? বাড়িতে খাবার নেই, সকাল বেলায় বাবা কাজে গেছে, ছেলে মায়ের কাছে খেতে চাইছে, মা বলছেন বাবা খাবার নিয়ে আসবে সন্ধ্যার সময়, সেই সময় খাবার পাবে। সন্ধ্যাবেলায় বাবা শূন্য হাতে ফিরে এসেছে। তখন ছেলে তাকে জিজ্ঞাসা করছে বাবা কি খাবার এনেছো? বাবা তখন বলছে, কিছু আনতে পারলাম না ভাই। তখন স্ত্রী বলছে, ছেলেকে ভাই বলছো? অন্নকষ্টের দুঃখ বলেই বলছি মা। এই রকম একটা মতিচ্ছন্ন অবস্থায়, দুর্দশাগ্রস্থ অবস্থায় সাধারণ কৃষি মজুর, এরা পড়েছে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়, যে বাজেট, অর্থাৎ শ্রম বিরোধ বাজেট বরাদ্দ এখান উত্থাপন করেছেন, সেই সম্পর্কে নিশ্চয়ই এটা প্রতিয়মান হবে, আমাদের মুখ্যমন্ত্রী তথা শ্রম মন্ত্রী একটা ফিগার দিলেন, ১৯৭৬ সালের একটা ফিগার বললেন, এই পিরিয়ডে কত লক-আউট হয়েছে, কত ক্লোজার হয়েছে। কিন্তু আমার পূর্ববর্তী বক্তা সুনীতি বাবু যেটা বললেন, ১৯৬৯ সালে কত ক্লোজার, কত লক আউট হয়েছিল, সেটা তিনি উল্লেখ করলেন না। ১৯৬৯ সালে তাদের আমলে ক্লোজার হয়েছিল ১৮৩টি, তাতে ম্যান ইনভলভ হয়েছিল ৩২ হাজার ১২৭ জন। লক আউট হয়েছিল ১২৮টি ম্যান ইনভলভ হয়েছিল ২৭ হাজার ৩১৪ জন। মন্ত্রী মহাশয় যে ফিগার দিলে তার থেকে এটা বেশি না কম সেটা স্টাটিকটিক্স নিয়ে দেখবেন। তারপর আজকে সংবাদপত্রের কথা বলছি না, তা বলতে গেলে মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন এই সব অসত্য কথা, সরকার বিরোধী কথা আমি সরল দেব মহাশয়ের একটি প্রশ্নোত্তরের সময় যা উত্তর দেওয়া হয়েছিল তা থেকে উদ্ধৃত করে বলছি, সেখানে ক্লোজার কত হয়েছে? ৩১শে ডিসেম্বর পর্যন্ত ক্লোজার হয়েছে ২০৮টি, ম্যান ইনভলভ হয়েছে ২১ হাজার ১২৫ জন। লক আউট হয়েছে ডিসেম্বর

পর্যন্ত ১১৪টি, ম্যান ইনভলভ হয়েছে ৭৬ হাজার ৩০২ জন। এই যে শ্রমনীতি তারা আলোচনার মাধ্যমে করেছেন, শ্রমিকদের কাজ দিতে চাইছেন, এই সাত মাসে তারা কিন্তু কোনও কাজ পায়নি। যার ফলে আমরা দেখতে পাচ্ছি আজকে শ্রমিকরা কোনও পর্যায় গিয়ে পৌঁছেছে। আজকে ৭৬ হাজার এই মাত্র ৭ মাসের জুলাই টু জানুয়ারি এর ফিগার। এই ৭ মাসের ফিগার হল এই। আজকে শ্রমিকেরা কোথায় গেছে। আজকে অন্নহারা হয়ে আছে শ্রমিকেরা—এই ফিগার দেখলে বোঝা যাবে। মাননীয় সভাপাল মহাশয়, আজকে এরা ৩৬ দফা কর্মসূচিতে বলেছেন যে ৪২ হাজার ক্ষেত মজুরের জন্য পুরো বছরের কাজ এবং জীবনধারনের উপযোগী মজুরির ব্যবস্থা করবেন। বর্তমানে নির্দ্ধারিত স্তর থেকে তাদের ন্যূনতম মজুরি বৃদ্ধি এবং নিশ্চিত ব্যবস্থা করা-বৃদ্ধি কথা তো আসছেই না বৃদ্ধি করার আশ্বাস দিচ্ছেন কিন্তু যে ন্যূনতম মজুরি নির্দ্ধারিত হয়েছে সেটাই আজকে পুরোপুরি কার্যকর হয়েছে কি না সেটা কি মাননীয় শ্রমমন্ত্রী ওয়াকিবহাল আছেন? আজকে ক্ষেত মজুরের সারা বছর কাজ দিতে চাইছেন, সেটাই আপনারা প্রতিশ্রুতিবদ্ধ—সেখানে জিজ্ঞাসা করি আজকে ক্ষেত মজুররা কয় মাসের কাজ পেয়েছেন। তারা গর্বভরে একটি কথা বলেছেন যে আমাদের এই ফুড ফর ওয়ার্ক তারা চালু করেছেন—অতীতের কোনও সরকার নাকি এত মজুরি দেয়নি। ১টাকা নগদ আর ২ কেজি ৬ ঘণ্টা কাজের বিনিময়ে। এর হিসাব করতে গেলে দাঁড়ায় ৩ টাকা ৮০ পয়সা। এই ৩ টাকা ৮০ পয়সাতে আপনারা ৬ ঘণ্টা কাজ করিয়ে নিচ্ছেন। কিন্তু তিনি ভুলে গেলেন বিগত কংগ্রেস সরকার টি আর এর মাধ্যমে ১ কেজি গম এবং ১ টাকা নগদ যার মূল্য দাঁড়ায় ২ টাকা ৮০ পয়সা—তিন ঘণ্টার কাজের বিনিময়ে। তাহলে আজকে এদের হিসাব করতে বলি কারা বেশি দিয়েছেন। তারপর স্যার, আমি আরেকটি কথা বলি—এরা একটা পুস্তিকা বের করেছেন—যে বামফ্রন্ট সরকার ৬ মাসের স্বর্গরাজ্য প্রতিষ্ঠা করেছেন, 'পশ্চিমবাংলায়' তাতে বলেছেন রাজ্য সরকারি কর্মচারিরা এই সর্বপ্রথম এই নতুন সরকারের কাছ থেকে পূজার আগে ১০০ টাকা করে এক্সগ্রাসিয়া হিসাবে পেয়েছেন, মাসিক হাজার টাকা বেতনভোগী কর্মচারিরা পেয়েছেন, খুব ভাল কথা—যারা হাজার টাকা পর্যন্ত রোজগার করেন—তাদেরই অপকর্মের ফলে বাজারে যে দর বৃদ্ধি হয়েছিল—বাজার দরের সঙ্গে মুকাবিলা করবার জন্য ১০০ টাকার করে এক্সগ্রাসিয়া দিয়ে গর্ববোধ করছেন। এই মন্ত্রী সভাকে এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি লক্ষ লক্ষ খেটে খাওয়া মানুষ যারা ক্ষেতমজুর রয়েছে তাদের পুজোর বাজারের জন্য কি ব্যবস্থা করেছেন, তাদের কি ভাতা দেবার ব্যবস্থা করেছিলেন—যেহেতু এদের ইউনিয়ন আছে এবং আপনাদের দলবাজি করার জন্য তাদের দিয়েছেন যারা হাজার টাকা অবধি মাহিনা পায় দুর্মূল্য বাজারের সঙ্গে মুকাবিলা করবার জন্য পুজোর জন্য এককালীন অনুদান ১০০ টাকা। আর যাদের এক সন্ধ্যা অন্ন জোটেনা, যারা ১ ঘণ্টার মজুর খাটার কাজ পান না তাদের সেই সুযোগ তাদের ধর্মপালনের জন্য কি দিয়েছেন এবং এই অপকর্মের ফলে তাদের বাজার দরের মুকাবিলা করতে হয়—সেকথা কি এই বামফ্রন্ট সরকার ভেবেছিলেন। তাই আমি বলছি এটা শ্রমবিরোধী বাজেট। মাননীয় সভাপতি মহাশয়, আমি আরেকটি কথা বলতে চাই এই বন্ধ কারখানা সম্বন্ধে—এরা প্রতিশ্রুতিবদ্ধ বনধ কলকারাখানা অবিলম্বে খোলার তারা প্রতিশ্রুতিবদ্ধ জন্য কারখানা অবিলম্বে খোলা—সকল ক্ষেত্রে লক-আউট এবং লে-অফ তুলে নেওয়া ছাঁটাই বন্ধ করা এবং সমস্ত ছাঁটাই এবং দন্ডিত শ্রমিকদের কাজে ফিরিয়ে নেওয়া। এই যে কথা বলেছেন আমি যে ফিগার

দিলাম যেটা যদি অস্বীকারর করেন—আমি সংবাদপত্রের ফিরিস্তি দিইনি-এটা বামফ্রন্ট সরকারের প্রদত্ত ফিগার। এখানে শ্রমিকদের নিয়ে কি খেলা খেলছেন—সেটা একটু চিন্তা করতে বলছি। আরেকটা কথা বলতে চাই এরা সংবাদপত্রকে স্বীকার করেন কিনা জানি না, সংবাদপত্রে বেরিয়েছে—এ পর্যন্ত প্রায় ১০ হাজার শ্রমিকের কাজের দিন নষ্ট হয়েছে— অথচ ৭৬-৭৭ সালে একদিনের কাজও নষ্ট হয়নি। এখন ইউনিয়ন রেসারেসি সবচেয়ে বেশি।

[1-00 — 1-10 P.M.]

রাজ্য সরকার পরিচালিত দুর্গাপুর প্রোজেক্ট-এ ইউনিয়ন ও দালালী এবং রেসারেসি সব চেয়ে বেশি—এবং এতে কলকাতা এবং শিল্পাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ ব্যহত হয়েছে। তাদের রাজনীতি করবার জন্য আজকে শ্রমিক ইউনিয়ন আজকে রেসারেসির ফলে উৎপাদন ব্যহত হচ্ছে, আজকে বিদ্যুৎ সরবহার ব্যহত হচ্ছে, আজকে শিল্প কলকারখানাগুলি উৎপাদন ব্যহত হচ্ছে, আজকে কৃষিখামারেও মার খাচ্ছে। এখানে একটা মামুলি কথা বলা হচ্ছে যে, যন্ত্রপাতি সব বিগত সরকার অচল করে গেছে। আমরা অর ৭ মাস সচল করতে পারছি না। অথচ আমরা জানি ৭৬-৭৭ সালে একদিনও কাজ নষ্ট হয়নি। এখানে এদেরই পরিচালিত সংস্থাতে আজকে রেসারেসির ফলে আজকে বিদ্যুৎ উৎপাদন ব্যহত হচ্ছে, কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, আমি আরেকটা কথা বলি—যেটা সুনীতি বাবুও বলেছেন সেটা আমিও সমর্থন করি আপনারা শ্রমিক দরদী নেতা বলেন কিন্তু শ্রমিকদের উচ্ছেদ করতে চলেছেন। আজকে বাজেট পড়লে শুধু আমরা দেখি কলকারখানার শ্রমিকদের কথা বলেছেন কিন্তু আমাদের যে লক্ষ লক্ষ ক্ষেত মজুর আছে তাদের কথা বিশেষ উল্লেখ পর্যন্ত নাই। স্যার, এই যে এখানে বলেছেন মজুরি আইনের আওতায় আনার জন্য যে বর্তমান আইন সেটাই বাধা বলে তিনি বলেছেন। তারপরে স্যার, পঃবঙ্গ বিড়ি একটা উল্লেখযোগ্য শিল্প। পঃবাংলায় কেবলমাত্র জঙ্গীপুর মহাকুমায় এই বিড়ি শিল্পের উপর ৫/৬ লক্ষ লোক নির্ভরশীল। পুরুলিয়া মালদহে এবং বিভিন্ন জায়গা যদি হিসাব নেওয়া যায় তাহলে মোটামুটি ৩০ লক্ষ মানুষ এই বিড়ি শিল্পের উপর নির্ভরশীল। আজকে এখানে কেবল একটা আইনের কথা উল্লেখ করেছেন, কিন্তু বিড়ি শিল্পীরা কিভাবে নির্যতিত হচ্ছে সে কথা তিনি আদৌ বলেন নি। আজকে বিড়ি এবং সিগার অ্যাক্ট ১৯৬৬, এই আইনটা আজ পর্যন্ত কার্যকর হল না। এই আইনের কোম্পানিকে লাইসেন্স নিতে হবে কিন্তু এরা এখন পর্যন্ত লাইসেন্স নেয়নি। এই আইন মোতাবেক শ্রমিকদের যে সমস্ত সুযোগ সুবিধা দিতে হবে—তা তাবা পাচ্ছে না। আজকে সরকারি রেট এখানে রয়েছে—জঙ্গীপুর মহকুমায় ৫ টাকা ৭০ পয়সা, মালদহে ৫টাকা ৪০ পয়সা এবং, ৫ টাকা ২০ পয়সা, পাকুড়ে রয়েছে ৪ টাকা ৬০ পয়সা। কিন্তু সেখানে জঙ্গীপুরে পাচ্ছেন ৪ টাকা ৫০ পয়সা, মালদহে ৪ টাকা ১০ পয়সা, পাকুড়ে ৩ টাকা ৯০ পয়সা। এই যে মিনিমাম ওয়েজ যেটা ধার্য রয়েছে সেটা এখন পর্যন্ত কার্যকর হল না। এই দিকে সরকার একেবারে উদাসীন। মাননীয় সভাপাল মহাশয়, এই যে বিগত সেপ্টেম্বর মাসে আমাদের শ্রমমন্ত্রী—তিনি জানি না কি অসুস্থ হয়ে পড়লেন—সুনীতি বাবু যা বললেন জানিনা সত্যি কি মিথ্যা—এই শ্রমমন্ত্রী বহরমপুরে দ্বিপাক্ষিক বৈঠকে বসে বলেছিলেন যে—মন্ত্রী মহাশয় যে ফয়সালা করে দেবেন সেটা মালিক পক্ষ মেনে নেবে। কিন্তু তিনি চলে

আসার পর আজ পর্যন্ত তার ফয়সালা হল না। শুধু তাই নয় লেবার কমিশনার ২৭শে ডিসেম্বর একটা বৈঠক করেছিলেন সেখানও এই কথা উঠেছিল লেবার ওয়েজ সম্বন্ধে কিন্তু আজ পর্যন্ত তার কিছুই হল না। যখন শ্রমিকদের কাছ থেকে তার কাছে দাবি জানানো হল আমাদের এটা কার্যকর করা হোক তখন লেবার কমিশনার, তিনি সরকারের একজন কর্মচারী, তিনি বললেন আমাদের আড়ালে গিয়ে, যা হোক আপনারা করে নেন গা আমার এখানে কিছু করার নেই। আর মেহনতি মানুষরা এবং কৃষকরা না খেয়ে দিকে দিকে মরছে। মাননীয় সভাপতি মহাশয়, আর একটা বলি, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, এই বিড়ির রেটটা পূর্ব ভারতে যাতে এক হয় তারজন্য তাকে অনুরোধ করব তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছে এটা সুপারিশ করেন। তার কারণ এই অ্যাক্ট না থাকলে কোম্পানিগুলিকে কন্ট্রোল করা যাচ্ছে না। আজকে লেবার এমপ্লয়মেন্ট সম্পর্কে তিনি বলেছেন, লেবার এমপ্লয়মেন্টে কি ঘটনা ঘটেছে। সেটা আপনার সামনে রাখছি, মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কি জানেন এই যে খড়দা জুট মিল রয়েছে সেখানে আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পরিত্যাগ করে হাজার হাজার সি পি এম-এর ছেলেদের নিয়োগ করা হয়েছে? আর একটা সেন্ট্রাল ডেয়ারি যেটা রয়েছে এনিম্যাল হাসবেন্ডারী ডিপার্টমেন্ট সেখানে ক্যাজুয়াল লেবারের দোহাই দিয়ে প্রচুর ছেলেকে নিয়োগ করা হচ্ছে এবং পরে তাকে আবার নিয়মিত ভাবে নিয়োগ করা হচ্ছে? এটা যদি সঠিক হয় তাহলে একমুখে আপনি বলছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সমস্ত সরকারি চাকরি দেওয়া হবে সেই সময় সেই সরকারের লোকেরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে উপেক্ষা করে তারা কি করে এইভাবে নিয়োগ করতে পারে এবং সেখানে সরকার উদাসীন থাকতে পারে? আমার আরও অনেক কথা বলার ছিল কিন্তু সময় অভাবে আমি এই শ্রম বিভাগের বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, শ্রম মন্ত্রী মহাশয়ের বাজেটের উপর যে বক্তব্য—শ্রমমন্ত্রী মহাশয় এখন অসুস্থ, এখানে আসতে পারেননি সে কারণে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করলেন, সেই বাজেটের প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে এখানে উত্থাপিত দু-একটি প্রশ্ন সম্বন্ধে আমি আমার বক্তব্য বলব। উক্ত প্রশ্নগুলির মধ্যে কংগ্রেসের বন্ধুরা এটা ধরেই নিয়েছেন যে, একটা কথা মিথ্যা হলেও বারবার যদি সেটা বলা যায় তাহলে হয়তো সেটা সত্যের রূপ নেয়। হিটলার, গোয়েরিংরা এই চেষ্টা করেছিলেন। যদিও আজকে তারা নেই কিন্তু ইতিহাস মিথ্যার বদলে সত্যকে আজ জয়ী করেছে। তাদের স্বরূপ ইতিহাসে আজ পরিস্ফুট হয়ে উঠেছে। তাই বলছি যে ওরা ঐ পথটা পরিত্যাগ করুন। যে প্রশ্নের জবার হয়ে গিয়েছে এবং যেটা বারবার বলা হয়েছে সেখানে ইতিহাস সত্য হয়ে দাঁড়িয়ে আছে এবং এই সত্যের উপর নির্ভর করে যদি আপনারা না বলতে পারেন, আপনাদের এই মিথ্যা ভাষণ, মিথ্যা বক্তব্য, তা ইতিহাস সাক্ষী হয়ে থাকবে এবং আপনারা নিজেরা ও আপনাদের পার্টিই তাতে কলঙ্কিত হবে। এখানে মাননীয় সদস্য চট্টরাজ মহাশয় যে কথা বললেন, তাদের পার্টির যে চেহারা তারই প্রতিফলন তারা করে যাচ্ছেন সর্বক্ষেত্রে। তিনি বললেন যে মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রী মধ্যে দারুণ বিরোধ সেইজন্য তিনি বলেছেন যে, শ্রমমন্ত্রী আসছেন না, অথছ তিনি একটু খোঁজ নিলেই জানতে পারতেন যে শ্রমমন্ত্রী মহাশয় আজ দীর্ঘ একমাস হাসপাতালে রয়েছেন, তিনি অসুস্থ, সম্প্রতি দু-একদিন হল তিনি বাড়ি

ফিরেছেন এবং আরও একটু সুস্থ হলে তিনি এখানে আসবেন। আমাদের পার্টিতে এই রকম হয় না, ঐরকম বিরোধ ও কেলেঙ্কারী তাদের পার্টিতে হয়। রাজ্যে রাজ্যে কে কোনও দপ্তর নেবেন তাই নিয়ে বিরোধ নিজেদের. মধ্যে ভাগাভাগি নিয়ে বিরোধ, ইন্দিরাতে যাবেন, না রেড্ডিতে যাবেন তাই নিয়ে বিরোধ, আমাদের মধ্যে এরকম হয় না, এবং সেইজন্য নিজেদের পার্টির প্রতিফলনই ওরা দেখতে পান সর্বত্র এই সব কথা আগের বারও ওরা বলেছিলেন। শ্রমিকরা ওদের সম্পূর্ণ রূপে পরিত্যাগ করেছে সেইজন্য শিশির গাঙ্গুলির দলও নেই, লক্ষ্মী বসুর দলও নেই, এমন কি বিষ্ণুবাবুর দল এবং অন্যান্য যারা ট্রেড ইউনিয়ন করেন, আই এন টি ইউ সি এন এস সি, তারা কেউ এবারে বিধানসভায় আসতে পারেননি। সেজন্যই শ্রম বাজেটে অন্তত দুর্বল আলোচনা হল, এখানে যা কিছু কথা হল তাতে শ্রমিকদের সম্পর্কে কোনও আলোচনা তারা করলেন না, কারণ সমস্যাগুলি তারা জানেন না। তারা শ্রমিক বলতে বোঝেন নিজের চাকরকে, জন বলতে বোঝেন যাতে জমিতে নিয়োগ করা হয় এবং শ্রমিক বলতে ওদের জন্য যারা গতর খাটায় তাদেরই বোঝেন।

[1-10 — 1-20 P.M.]

বিপ্লবী শ্রমিকশ্রেণীকে ওরা চেনেন না। ওরা নিজেরা যে সমস্ত কৃষিজীবী মানুষ শ্রমে নিয়োগ করেন, শ্রমিক বলতে তাদের বোঝেন, তাদের সঙ্গে যে সম্পর্ক সেই সম্পর্ক নিয়ে ওরা শ্রমিকের সঙ্গে সম্পর্ক নির্ধারণ করেন, এটাই তাদের দুর্বলতা। এইচ এম এস, বি এম এস, জনতা পার্টির ট্রেড ইউনিয়ন প্রতিনিধিরাও এখানে আসেননি। সেই দুর্বলতা তাদেরও আছে। বড় কথা সেটা নয়, শ্রমিকদের সঙ্গে সম্পর্কে কি হবে সেটা আলোচনার মধ্যে আনতে হবে, সেটা না করে যদি ব্যক্তিগত কুৎসার রাস্তার মধ্যে দিয়ে যান তাহলে কোনও লাভ হবে না, আট মাসের মধ্যে আমরা কি করেছি, চট্টরাজ মহাশয় জিজ্ঞাসা করেছেন যুক্তফ্রন্ট সরকার কি করেছে? হরেকৃষ্ণ কোঙার যিনি ভূমি রাজস্ব মন্ত্রী ছিলেন যুক্তফ্রন্ট সরকারের আমলে, তিনি আর কিছু করতে না পারেন পশ্চিমবঙ্গের কৃষককে ঘাড় উঁচু করে, শিরদাঁড়া সোজা করে তার ন্যায্য অধিকার যাতে আদায় করতে পারেন সেটা করেছেন, গ্রামবাংলার কৃষক জেগে উঠেছিল এর উপর নির্ভর করে তারা বামফ্রন্ট দলকে ভোট দিয়েছিল। সেই সময় শ্রম আইন, শ্রমনীতি তারা যা নির্ধারণ করেছিলেন, তাতে যুগ-যুগান্তর ধরে তাদের উপর যে অত্যাচার অন্যায় হয়েছে, আমাদের দেশের শ্রমিকদের উপর যে অত্যাচার হয়েছে কলকারখানায় খেটে খাওয়া শ্রমিকদের উপর যে অত্যাচার নিপীড়ন হয়েছে, তার বিরুদ্ধে তারা জজ ম্যাজিস্ট্রেটর কাছে, লেবার মিনিস্টারের কাছে বড় বড় অফিসারদের কাছে হিন্দিতে, বাংলাতে ওড়িয়াতে, বিভিন্ন ভাষায় তাদের বক্তব্য রাখতে পারছেন। তারা যদি আর কিছু নাও করতে পেরে থাকেন তো যুক্তফ্রন্ট সরকার এই কাজটা করতে পেরেছেন। নিপীড়িত শোষিত মানুষ যাতে উঠে দাঁড়িয়ে প্রতিবাদ করতে পারে তাদের কথা বলতে পারে, এটুকু আমরা করতে পেরেছিলাম। আজ সারা পৃথিবীর অর্থনীতি পুঁজিবাদী অর্থসঙ্কটে জর্জরীত। আমাদের দেশে পুঁজিবাদী অর্থনীতিকে সমাজ গড়ে তুলবার জন্য ইন্দিরা গান্ধী এবং কংগ্রেসিরা চেষ্টা করেছিলেন, তার যে কি ফল আমরা গত ৩০ বছর ধরে দেখেছি তা সবাই জানেন। তারা যে পরিকল্পনা নিয়েছিলেন তার মধ্যেও পুঁজিবাদী অর্থসঙ্কটের প্রতিফলন দেখা দিয়েছে। ১৯৫১ সালে মুষ্টিমেয় একচেটিয়া পুঁজিপতি যারা, সেই ২০ জনের হাতে ১৫১ কোটি টাকা ছিল, ১৯৭৫-৭৬ সালে

কংগ্রেসি আমলে সেটা গিয়ে দাঁড়াল ৫১১১ কোটি টাকাতে এই টাকা তাদের হাতে জমেছে। এই রকম ভাবে টাটা বিড়লাদের হাতে কি পরিমাণ টাকা জমেছে সেটা আমরা দেখতে পাব। আর একদিকে দেখুন দারিদ্রসীমার নিচে যে সাড়ে ২৪ কোটি ভারতবাসী তাদের সারাদিনের আয় মাত্র ১.৪৩ টাকা এবং গ্রামে যারা থাকে তারা সারাদিনে ৯২ পয়সা রোজগার করেন। এই অবস্থার মধ্যে কংগ্রেসিরা দেশকে রেখে দিয়েছিল। চটকলের যে শ্রমিকরা কাজ করেন তাদের যেখানে বেতন ছিল ১৪২ টাকা, সেই চটকলের শ্রমিকদের লড়াই করে এবং নানা লড়াইয়ের মধ্য দিয়ে সব৪নিম্ন যে বেতন আছে সেটা হয়েছে তার পরিমাণ ৪০১/৪০২ টাকা। এই যে বৃদ্ধি হয় সেই কৃতিত্ব যুক্তফ্রন্ট সরকারের, তারাই সেদিন এদের পাশে দাঁড়িয়েছিল বন্ধুর মতো এবং দাঁড়িয়ে লড়াই করেছিল বলেই আজ সেটা বৃদ্ধি হয়েছে। বিশ্বব্যাপী যে সঙ্কট দেখা দিয়েছে তাতে ইন্দিরা গান্ধী সমাজবাদের মিথ্যা বুলি দিয়ে দেশের মানুষকে ভুলাতে পারেননি, তার নিজের পার্টিও ভেঙে টুকরো টুকরো হয়ে গেল। ইন্দিরা গান্ধী অপসারিত হয়েছে কিন্তু তার প্রভাব এখনও পর্যন্ত রয়েছে, সেটা আমরা দেখেছি কর্ণাটকে এবং অন্ধ্রের নির্বাচনের মধ্য দিয়ে। মহারাষ্ট্রে ও দুই কংগ্রেস এক সঙ্গে মিলেছে তাই জনতা পার্টির বন্ধুদের বলছি এখনও সাবধান হউন। এই পথে যদি পা দেন তাহলে ইন্দিরা গান্ধীর সমপর্যায়ভুক্ত হবেন, তা যদি না হতে চান আরও পথ আছে। বামপন্থী শক্তির সঙ্গে বন্ধুত্ব যদি গড়ে তুলতে চান তো আপনাদের ভবিষ্যত আছে। তা না হলে প্রফুল্লবাবু যে রাস্তা নিয়েছেন, যদি সেই রাস্তা নেন তাহলে প্রফুল্লবাবুরও অজয়বাবুর মতো অবস্থা হবে। সে রাস্তা হবে ইন্দিরা গান্ধী যে রাস্তায় গিয়েছেন সেই রাস্তা। সেইজন্য আমরা বলছি স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতন্ত্রের মশাল নিয়ে জনতা পার্টি জাগ্রত হয়েছিল, অভ্যুদয় হয়েছিল। সেই সত্যকে বুঝে নিতে হবে। তা যদি না বোঝেন তাহলে ভুল হবে। আমরা বলছি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আর যদি কিছু নাও করতে পারেন তাহলে এই সময়ের মধ্যেও যা করেছেন তা কয়েকদিন আগে ২১শে ফেব্রুয়ারি স্টেটসম্যান পত্রিকায় একটা রিপোর্ট বেরিয়েছিল তা থেকে বোঝা যাবে। একজন রিপোর্টার গ্রাম-গ্রামাঞ্চলে ঘুরে একটা রিপোর্ট দিয়েছেন। সেটা হচ্ছে Political and official sources in the district admit that the advent of Left Front Government has roused expectation among the poorer sections. During a visit of a rural works projects in Keshiery, this Reporter saw a group of Santhals arguing with the local B.D.O. over the rate of payment—situation unheard of even a year ago. এক বছর আগেও এটা অকল্পনীয় ছিল, যা চিন্তা করা যায় নি, সেই রকম একটা ঘটনা। একজন কৃষক, একজন সাঁওতাল তিনি বি ডি ও-র সঙ্গে তর্ক করছেন—এই আমার মজুরি হওয়া উচিত। এইটা কি করতে পেরেছে? বামফ্রন্ট মোর্চা আজ শ্রমিকদের এটা শিখিয়েছে। বিদ্যাসাগর মশাই বলেছিনেল, 'যে আশার আলো দেখাতে পারে, যে আশার চেতনা জাগাতে পারে সেই হচ্ছে জনগণের বন্ধু'। কাজটা বামফ্রন্ট সরকার বিভিন্ন ক্ষেত্রে করেছেন। অনেক কথা উঠেছে, সমস্ত জবাব আমি দেব না, কারণ আমার বলার সময় বেশি নেই। এত অল্প সময় এমন গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করতে গলে অসুবিধা আছে। একটা কথা চট্টরাজ মশাই বলেছেন খড়দা অঞ্চলে বিড়লার জয়শ্রী কেমিক্যাল সাধনবাবু নামে একজন বিপ্লবী লোক তাকে সি পি এম বাদ দিয়েছে। একথা জনতা পার্টির লোকও বলেছেন। কিন্তু তা তো নয়। সেখানকার কারখানা

৭/৮ মাস বন্ধ হয়েছিল। শ্রমিকরা সংঘবদ্ধ হয়ে ইউনিয়নের দ্বারা আলোচনা করে একশো টাকার উপরে বেতন বাড়াতে পেরেছেন। সংগ্রাম করে একশো টাকার বেশি বেতন বাড়ানো কি অপরাধ? সংগ্রাম করাটা কি অপরাধ? সি আই টি ইউ-র নেতৃত্বে সংগ্রাম করাটা কি অপরাধ? এগুলো অপরাধ হয়ে থাকে তাহলে তারা অপরাধ করেছে। সাধনবাবু আজকে অসুস্থ। তাকে টেনে আনা ঠিক হয় নি। শ্রমিকদের প্রতি কেউ বিশ্বাসঘাতকতা করলে শ্রমিকরা তাকে পরিত্যাগ করেন। ছোট ছোট কারখানার কথা আলাদা করে ভাবতে হবে। অনেক অন্যায় হয়েছে যেটা রিপোর্টের মধ্যে আছে। বড় বড় শিল্পে যেমন চটশিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, এই সব শিল্পে দ্বিপাক্ষিক চুক্তি ছিল। তার সময় উত্তীর্ণ হয়ে যাচ্ছে। কিন্তু মালিকদের আমরা বোঝাতে পারছি না। তারা সব রাঘব বোয়াল—বিড়লা কানোরিয়া ইত্যাদি। তারা যদি না শোনে তাহলে শ্রমিকদের একমাত্র অস্ত্র ধর্মঘট সেটা ব্যবহৃত হতে পারে। আমাদের সমস্ত ট্রেড ইউনিয়ন ঐক্যবদ্ধভাবে যেমন আই এন টি ইউ সি, জনতা পার্টির ট্রেড ইউনিয়ন বি এম এস, এইচ এম এস, যে সমস্ত ট্রেড ইউনিয়ন বামপন্থী ফ্রন্টের আছে, ইউ টি ইউ সি, টি ইউ সি সি, সি আই টি ইউ আমরা সকলে একমত হয়ে এই বিষয়ে শ্রম উপদেষ্টা কমিটিতে বারবার বলেছি। মালিকরা কর্ণপাত করছে না। আমরা চার্টার অফ ডিমান্ড দাবিপত্র দিয়েছি, সেটা নিয়ে মালিকদের সঙ্গে আলোচনা করেছি, আমরা বলেছি এই চার্টার অফ ডিমান্ড মেটানো হোক। কিন্তু তাদের কানে সেকথা ঢুকছে না। তারা কার্যত আমাদের দাবি প্রত্যাহার করেছেন। আমরা সরকারকে বলেছি ত্রিপাক্ষিক বৈঠক ডেকে যাতে এই ব্যাপারে কিছু করা যায় সেটা দেখতে। যদি তারা না শোনেন তাহলে এইসব শিল্পে ধর্মঘট হবে। তখন যদি কেউ বলেন এরা ধর্মঘট করেছে, তাহলে আমাদের কিন্তু কোনও দায়িত্ব থাকবে না। এই অবস্থা মালিকরাই সৃষ্টি করেছেন।

[1-20 — 1-30 P.M.]

আমরা বলেছিলাম যে ১৯৫৭ সালের ৩১শে ডিসেম্বর চুক্তি উত্তীর্ণ হয়ে গেছে বেতন বৃদ্ধির ব্যাপারে কিছু করুন। কিন্তু তৎকালীন ইন্দিরা গান্ধীর স্বৈরচারী শাসনে এমারজেন্সীর নাম করে শ্রমিকদের উপর আরও কাজের বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে যে কোনও মানুষ বহন করতে পারে না। আমরা সে কথা জানি এবং জানি বলেই এই অবস্থার পরিবর্তন করা উচিত বলে আমরা মনে করি। আরও ছোট ছোট ঘটনা আছে। জাহাজী সংস্থায় সেখানে জাহাজীদের সেমেনদের আই সি আর টি ইউ ইউনিয়ন আছে। তারা মারপিট করে জবরদস্তি করে চাঁদা আদায় করে। সেটা বন্ধ হওয়া উচিত। জাহাজ এলাকার বাইরে তারা চাঁদা তুলতে পারে তুলুক তাতে আপত্তি নেই। কিন্তু ডক ইয়ার্ডের ভিতর জবরদস্তি করে চাঁদা আদায় বন্ধ হওয়া উচিত এবং এ বিষয়ে পুলিশ বিভাগের এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি দেওয়া উচিত। কেন্দ্রীয় শ্রম উপদেষ্টা কমিটি একটা আছে সেখানে এর আলোচনা হওয়া উচিত। আমাদের মাননীয় শ্রমমন্ত্রী কৃষ্ণপদ ঘোষ ফিরে এলে কথা হবে বলে আশা করি। এর একটা মীমাংসা হওয়া উচিত। সবচেয়ে বড় কথা হচ্ছে যে এটা বুঝে নিতে হবে যে শ্রমিকরা রাজনৈতিকভাবে আজ সচেতন। কে তাদের প্রতিনিধি এবং কে তাদের প্রতিনিধি নন সেটা তারা বুঝতে শিখেছে। সেখানে আই এন টি ইউ সি-র ইউনিয়ন আছে জনতা পার্টির এইচ এম এস আছে তাদের মধ্যে বিরোধ হচ্ছে। একটা সচেতন রাজনৈতিক উদ্দেশ্য সামনে রেখে এগিয়ে

যেতে হবে। সমাজবাদের আদর্শে মূল সূত্রগুলি তাদের জানা উচিত। রাজ্যে অনেক সমস্যা বিদ্যুৎ শিল্পের সমস্ত কর্মীরা কাজ করেন তাদের অনেক অস্বস্তিকর অবস্থার মধ্যে কাজ করতে হয়। কাজের যতটুকু সময় তার চেয়ে অনেক বেশি সময় তাদের কাজ করতে হচ্ছে। কোনও আর্থিক লাভের জন্য নয়। তারা বিদ্যুৎকে রক্ষা করার জন্য কাজ করে যাচ্ছে। বিদ্যুৎ সরবরাহ করাকে আজ শ্রমিক শ্রেণী বড় কর্তব্য বলে দেখছেন। মাননীয় সভাপতি মহাশয়, আমার সমস্ত বক্তব্য হয়তো শেষ পর্যন্ত বলতে পারব না। একটি কথা শুধু বলি অনেক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, যেমন অনেক চটকল এবং আয়রন অ্যান্ড স্টিল কারখানা। এই সমস্ত আই আর সি আই তথা কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন। শ্রমমন্ত্রীর সঙ্গে অনেক বার আলোচনা হয়েছে। আই আর সি আই এ ঘুঘুর বাসা হয়ে আছে। এমন সমস্ত ব্যবসায়ী আছে যারা নানা কায়দা করে কারখানা বন্ধ করে রেখে দিয়েছে। ওদের উচ্ছেদ দরকার। কিন্তু এটা কেন্দ্রীয় সরকারেরর এক্তিয়ারে। এ সমস্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের আলোচনা হওয়া দরকার। কেন্দ্রীয় সরকারের হাতে রইল ক্ষমতা আর পরিচালনার দায়িত্ব এখনও রাজ্য সরকারের এবং এই ভাবে রাজ্য সরকারের দায় বেড়ে যাচ্ছে শিল্পের উন্নতি হচ্ছে না। আজ শিল্পের উন্নতি না হলে রাজ্যের উন্নতি হবে না, আর রাজ্যের উন্নতি না হলে ভারতবর্ষের উন্নতি হবে না। এইজন্য রাজ্য সরকারের হাতে ক্ষমতা আরও বেশি দরকার। দায় দায়িত্ব রইল একজনের আর টাকা স্যাংশন করবে আর একজন এটা কখনই হতে পারে না। এতে আমরা দেখছি কেবলমাত্র বোঝা এসে বাড়ল ফল কিছু হল না। আমরা জানি বন্ধ শিল্প আছে যেগুলি খুলে দেওয়া উচিত। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে শ্রম ও কর্ম নিয়োগ খাতে ব্যয় নির্বাহের জন্য ৪ কোটি ৪৯ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুরির দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমাদের বিরোধী দলের কংগ্রেস সদস্যদের বক্তব্য শুনলাম। তারা এই ভারতবর্ষে গত ৩০ বছর ধরে ছিলেন এটা আমরা জানি। এবং আমরা এও জানি শ্রম আইন সংশোধন হওয়া উচিত। আমি আগে রাজ্যপালের ভাষণের বিতর্কের সময়ে রাজ্যের হাতে আরও বেশি ক্ষমতার কথা কেন বলেছিলাম। তার কারণ এই শ্রম আইন সংশোধন করার ক্ষমতা রাজ্যের হাতে নাই। স্বভাবতই আমাদের বিরোধীদলের বন্ধুরা ৩০ বছর রাজত্ব করবার পরে শ্রমিক অঞ্চল থেকে বিতাড়িত হয়েছেন। হাবিবুর সাহেব যিনি একটু আগে বক্তৃতা করলেন তিনি কিন্তু শ্রমিক অঞ্চলের প্রতিনিধি নন। তিনি একজন জোতদার। তাই তিনি আমাদের মুখ্যমন্ত্রী সম্পর্কে ব্যক্তিগত কথা উল্লেখ করেছেন। শ্রমিক আন্দোলন না জানলে তার পক্ষে এটা করা ছাড়া উপায় কি আছে? তবে এই কথা ঠিক আমাদের শ্রমদপ্তর একটি ঠুঁটো জগন্নাথ হয়ে রয়েছে। ওদের হাতে ক্ষমতা সীমাবদ্ধ। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল এই কেতাবের মধ্যে তারা বলছেন, The number of Industrial disputes received in 1977 was 6,192, with 2,959 cases brought forward from the previous year. তারপর কনসিলিয়েশন অফিসার কনসিলেয়েশন করে যেগুলি ডিসপোজ অফ করলেন তার সংখা গিয়ে দাঁড়িয়েছে ৮ হাজার ৩০৯, আর বাকিগুলি করতে পারলেন না। দেখা যাচ্ছে ১৯৭৬ সালে টোটাল যতগুলি কেস ডিসপোজ

অফ করলেন তার পারসেন্টেজ হল ৫৬.৯৪, আর বাকিগুলি করতে পারলেন না। Out of the total disputes dealt with a total of 5,211(56.94 percent) cases were disposed of during the year 1977 as against 5,883 (66.94 percent) during the previous year Conciliation officer. কিন্তু কেন পারলেন না? ক্ষমতার সীমাবদ্ধতার জন্য। কনসিলিয়েশন অফিসার বললেন এটাকে মেনে নাও, দু'পক্ষই শুনলেন তো ভালো। ধরুন তারপর সেটা আর শুনলেন না তখন ওদের ১২(৪) এ রিপোর্ট করা ছাড়া উপায় থাকে না। আমাদের যে শ্রম আদালত আছে সেটা একটা ঘুঘুর বাসা হয়ে আছে। দিনের পর দিন গরিব শ্রমিক সেখানে এসে ঘুরে চলে যায়। অফিসারদের কাছে মালিকরা এসে ভেট দিয়ে চলে যায়। এই শ্রম-আদালত তো আমাদের আওতার ভিতর পড়ে, অতএব সেখানে শ্রমিকদের হয়রানি বন্ধ করতে পারি না কেন? এই ঘুঘুর বাসা আমাদের ভাঙতে হবে। অতীশবাবুরা জাজদের নিয়োগ করে ঘুঘুর বাসা করে রেখেছেন। আগে মন্ত্রীদের বাড়িতে তদ্বির করলেই সেখানে বসে জাজদের নিয়োগ করা হত। এটা আমাদের ভাঙতেই হবে। তারপর বিদ্যুৎ সঙ্কটের জন্য পশ্চিমবাংলায় যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল দেখা যাচ্ছে Labour in West Bengal-A total number of 122,044 workmen were laid off for varying periods during the year 1977 in 367 cases (including 21 cases affecting 3,674 men brought forward the Previous Year) against 418 cases affecting 84,813 men in 1976. এইভাবে অসংখ্য কর্মচারী বিদ্যুৎ সঙ্কটের জন্য লে অফের মধ্যে পড়েছে। আগে যে লে অফ হত এই বিদ্যুৎ সঙ্কটের জন্য আরও ব্যাপক হারে এখন লে অফ হচ্ছে দেখা যাচ্ছে। এখন কিভাবে রিলিফ দেওয়া যায় সেটা আমাদের ভাবতে হবে। আমাদের একটি লেবার ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট আছে। তারা কাদের ওয়েলফেয়ার করে জানি না। Industrial housing Department-এর আন্ডারে বজবজে দেখলাম ইন্ডাস্ট্রিয়াল হাউসিং-এ কয়েকটি ফ্ল্যাট খালি পড়ে আছে। অথচ অসংখ্য শ্রমিক তারা বারবার এসে দরবার করছে, কিন্তু ফ্ল্যাট পাচ্ছে না। এই ব্যাপারে সরকারকে আরও দায়িত্ব নিয়ে মোর ফাংশনিং অ্যান্ড মোর এফেক্টিভ হতে হবে। এফেকটিভ এই দপ্তরকে করতে হবে। আমরা নিশ্চয় এটা চাই। বিগত ৩০ বছর দেশে যে জঞ্জাল সৃষ্টি হয়েছে ৮ মাসে তা পরিষ্কার করা সম্ভব নয়,এটা আমরা সকলেই জানি। কিন্তু সেই শুভ প্রচেষ্টা নিয়েই আমরা এগিয়ে চলেছি। বিরোধী দলের কথা শুনে আমার ছোট বেলাকার একটা কথা মনে পড়ে গেল। এক অন্ধ কানাকে বলছে আমাকে পথ দেখাও। নিজেদের ঘরেই যাদের অসংখ্য বিরোধ, তারা দেখছেন জ্যোতিবাবু কেষ্টবাবুর বিরোধ—এটা লজ্জার কথা। আমরা অবাক হয়ে যাই। এটা শুনে আমার রবীন্দ্রনাথের সেই ক্ষুধিত পাষাণের কথা মনে পড়ে 'সব ঝুটা হ্যায়'—আমরা কিছু করতে চাই, অথচ ওরা সবটার মধ্যে কেবল 'ঝুটা হ্যায়'—দেখছেন। জনতা পার্টির নেতারা অনেক কথা বললেন। ওদের নেতা মোরারজী দেশাই কর্ম বিনিয়োগ সম্পর্কে বলেছেন—তিনি বলেছেন সারা ভারতবর্ষে যে বিরাট বেকার সমস্যা আছে তাহা হল ৩০ বছরের কংগ্রেসের অপশাসনের ফল এবং রেজিস্ট্রিকৃত বেকার ৯৩.৫৩ লক্ষে দাঁড়িয়েছে। তাহলে অবস্থাটা কোথায় দাঁড়িয়েছে? আমরা পশ্চিমবাংলায় যদি আসি তাহলে দেখতে পাব রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা হল ১৮.২ এর বাহিরেও আরও অসংখ্য বেকার আছে। অর্দ্ধ শিক্ষিত অশিক্ষিত গ্রামীণ বেকারের সংখ্যা এর সঙ্গে ধরলে সব মিলিয়ে প্রায় ১ কোটিতে

গিয়ে দাঁড়াবে। পশ্চিমবাংলায় এই রেজিস্ট্রিকৃত বেকার নিশ্চয় ৭ মাসে তৈরি হয় নি।

[1-30 — 1-40 P.M.]

এর বাইরে অসংখ্য আছে যারা রেজিস্ট্রিকৃত করে নি। প্রতি বছর ১ লক্ষের মতোন কর্মক্ষম নতুন যুবক-যুবতী বেরিয়ে আসছেন এবং তাদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করা দরকার। এটা শুধু চাকুরি দিয়ে সম্ভব নয়, এরজন্য অন্য পন্থা অবলম্বন করতে হবে। এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি কিছু সাজেশন দেব। পশ্চিমবাংলায় যে ১ কোটি ৩৭ লক্ষ আবাদযোগ্য জমি আছে তারমধ্যে মাত্র একচতুর্থাংশ জমিতে আমরা সেচের ব্যবস্থা করতে পেরেছি, আমরা যদি বাকিটা পারি তাহলে আমাদের অনেক বেকার কর্মে নিয়োগ করতে পারি। কারণ, আমাদের এই পশ্চিমবাংলায় একশো হেক্টর জমিতে আমরা ১২২ জন শ্রমিককে প্রোভাইড করতে পারি কাজের। যদিও জাপানে এই সংখ্যাটা হচ্ছে ২২২ জন। সুতরাং আমরা গ্রামীণ যে বেকার সমস্যা তার সমাধান আমরা করতে পারি যদি আমরা কৃষিক্ষেত্রে সেচ ব্যবস্থকে সম্প্রসারিত করতে পারি। এই যে বিরাট, বিপুল বেকার বাহিনী এদের সমস্যার সমাধানের জন্য এই কাজ আমাদের করতে হবে। স্যার, পুঁজিপতিদের শিরোমণি বিড়লা সে জরুরি অবস্থাকে সমর্থন করেছিল এবং তারফলে তার স্থান দ্বিতীয় থেকে প্রথম হয়েছে। তাদের লাভের অঙ্ক যখন দ্বিগুণ হল জরুরি অবস্থার সময় সেই সময় তারা বোনাস উঠিয়ে দিলেন আমাদের দেশ থেকে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের পশ্চিমবাংলায় প্রয়া ৪৫ লক্ষ গ্রামীণ ক্ষেতমজুর আছে এবং তাদের জন্য ৮.১০ পয়সা নিম্নতম মজুরি সরকার ধার্য করেছেন। কিন্তু সরকারি খামারে সেটা প্রবর্তন করা হলেও গ্রামের সাধারণ ক্ষেতমজুরদের ক্ষেত্রে আমরা তা প্রবর্তন করতে পারি না। কারণ গ্রামের ঐ অসংগঠিত শ্রমিকদের আমরা সংগঠিত করতে পারি নি। গ্রামের যারা জোতদার তারা তাদের এই পয়সা দিতে নারাজ। এ বিষয়ে আমি বলব আমাদের প্রশাসন ব্যবস্থাকে আরও বেশি এফেক্টিভ করতে হবে যাতে করে সরকার যে নিম্নতম মজুরি ধার্য করতেন তা আমরা গ্রামে সম্প্রাসরিত করতে পারি। এই কঠিন, কঠোর দায়িত্ব আজকে আমাদের উপর ন্যস্ত হয়েছে। আমি আত্মতুষ্টির মনোভাব পরিহার করার জন্য মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করব। এরপর মাননীয় সভাপতি মহাশয, আমি একটি বিষয়ের অবতারণা করছি আমাদের এখানে যে সমস্ত কলকারখানায় লক-আউট হচ্ছে যে ব্যাপারে সেদিন একটি প্রশ্নের জবাবে মাননীয় ভবানীবাবু যে কথা বললেন তার পরবর্তীকালে আমরা দেখছি এই লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইতে তার সঙ্গে পার্থক্য দেখা যাচ্ছে। তারা বলছেন, The total number of men involved in these 400 work stoppages was 259867 against 226094 in 1976, out of these 400 work stoppages 206 strikes plus 194 lock outs—85 cases involving 36067 men remained continuing as on 31st December, 1977 শ্রমদপ্তর যে তথ্য পরিবেশন করেন এরমধ্যে সঙ্গতি থাকা দরকার বলে আমি মনে করি। তারপর স্যার, এখানে অনেকে বলেছেন যে, এখানে শ্রমিক অসন্তোষ হচ্ছে, ঘেরাও হচ্ছে এবং এরজন্য এখানে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে না। স্যার, কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এবারে যে বক্তব্য রেখেছেন তাতে দেখা যাচ্ছে, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায়, শ্রমিকদের বেতন কম এবং এই ৮ মাসে পশ্চিমবাংলার শ্রমিকরা অত্যন্ত শান্ত। এরজন্য জর্জ ফার্ণানডেজ

বলেছেন, অন্যান্য প্রদেশ থেকে এবারে শিল্পপতিরা পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে আগ্রহী। সুতরাং বিরোধীদলের নেতারা যেসব বক্তব্য রেখেছেন—ঘেরাও হচ্ছে, পশ্চিমবাংলায় অশান্তি, অরাজকতা দেখা দিয়েছে, শ্রমিকদের কণ্ঠ রুদ্ধ করা হচ্ছে, তাদের হত্যা করা হচ্ছে ইত্যাদি ইত্যাদি এগুলি সত্য বলে প্রমাণিত হবে না, কারণ জনতা পার্টির নেতারাই দিল্লিতে, সংবাদপত্রে, লোকসভায় এই কথা বলেছেন। স্যার, আমি নিশ্চয় একথা বলব যে, সামবিয়াং-এ যে শ্রমিক হত্যা হয়েছে সেটা দুঃখজনক ঘটনা। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় তাকে এনক্যারেজ করেন নি বরং সেখানে তিনি গ্রেপ্তার করিয়েছেন। এরজন্য ওদের মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানানো উচিত ছিল তার নিরপেক্ষ প্রশাসনের জন্য। স্যার, ওরা আজকে গণতন্ত্রের কথা বলছেন আর ওরাই কিছুদিন আগে সংবাদপত্রের কোটা কেটে দিয়েছিলেন, সাংবাদিকদের গ্রেপ্তার করেছিলেন। কুলদীপ নায়ার, বরুণ সেনগুপ্ত, গৌরকিশোর ঘোষ ইত্যাদি সাংবাদিকদের একদিন যারা গ্রেপ্তার করেছিলেন আজকে তারাই সংবাদপত্রের স্বাধীনতার জন্য দেখছি দারুণ আগ্রহী। স্যার, ওদের এই আচরণ দেখে বলতে হয় 'ভূতের মুখে রাম নাম' পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব, আজকে বামফ্রনট সরকারকে কঠিন, কঠোর দায়িত্ব নিয়ে শ্রমিক শ্রেণীর উপর যে আঘাত এসেছে তাকে রুখতে হবে। আমারা দেখছি, চট শিল্প, সুতা শিল্প ইঞ্জিনিয়ারিং শিল্পের চুক্তির মেয়াদ উত্তীর্ণ হওয়া সত্ত্বেও মালিকরা অনড়, অচল। কাজেই এই পরিস্থিতিতে একদিকে যেমন শ্রমিকরা সংগ্রাম করবে তেমনি অপর দিকে সরকারকে দায়িত্ব দিয়ে চট শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, সুতা শিল্প যাতে আর একটা নতুন চুক্তির মধ্যে দিয়ে তাদের বেতন বৃদ্ধি হতে পারে তার দায়িত্ব গ্রহণ করতে হবে। স্যার, এই কথা বলে আজকে যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মুখ্যমন্ত্রী তথা শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, বাস্তবের দিক থেকে সেটা যথেষ্ট গুরুত্বপূর্ণ। কেন না আজকে পশ্চিমবাংলায় যে অবস্থা আমাদের শ্রমমন্ত্রী মহাশয়, সেটা বাস্তব ভাবে তুলে ধরবার চেষ্টা করেছেন। আমি এই বাজেটকে সমর্থন করতে গিয়ে মুখ্যমন্ত্রীর কয়েকটি ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। দু'নং পাতার পাঁচ নং অনুচ্ছেদে যেখানে বলা আছে শ্রম দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য বিধিবদ্ধ এবং অবিধিবদ্ধ উপদেষ্টা পর্ষদ কমিটি—যেমন ঠিকা শ্রম উপদেষ্টা পর্ষদ, ন্যূনতম মজুরি উপদেষ্টা পর্ষদ, আবাসন বণ্টন কমিটি ইত্যাদি পুনর্গঠিত হয়েছে। এই পুনর্গঠনের ব্যাপারে ইহা সুনিশ্চিত করা হয়েছে যাতে প্রকৃত প্রতিনিধিত্ব মূলক সংগঠন থেকে সদস্যগণ যোগদান করেন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ১৯৭৬ সালে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইতে ন্যূনতম মজুরির ক্ষেত্রে যে কথা বলা হয়েছে। অর্থাৎ ৪৩ পাতায় সেখানে তিনি দেখবেন, একাট জায়গায় লেখা আছে The State Minimum Advisory Board has taken the final decision for revision of the minimum rates of wages on the employments of Tailoring. Bone Mills and Flour Mill. The above Board has also taken a final decision for the fixation of the minimum rates of wages for the first time in the employment of Paper and Straw Board. Final notifications are now under process. ১৯৭৬ সালে এই কথা বলা হয়েছিল। ১৯৭৭ সালে এই জায়গায় সেই কথার কোনও উল্লেখ নেই। আজ

পর্যন্ত এই শিল্পগুলির ফাইন্যাল নোটিফিকেশন বের হয়নি। আপনি দেখবেন, এবারও এই কথা বলা হয়েছে, এবার সেই জায়গায় বলা হয়েছে ফাইন্যাল নোটিফিকেশন গ্রহণ করার ক্ষেত্রে সংশ্লিষ্ট দপ্তর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার চিন্তা করছেন। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি কাজের মানুষ, তিনি যে কথা বলেন, তা কার্যকর করার চেষ্টা করেন। আমি অনুরোধ করব যে, সমস্ত শ্রমিক, কর্মচারী, যারা আনঅর্গানাইজেড, যাদের সংগঠন অধিকাংশ ক্ষেত্রে নেই, যারা ট্রেড ইউনিয়নের নেতৃত্বে পরিচালিত হয় না, তাদের ক্ষেত্রে অবিলম্বে যাতে সারা পশ্চিমবাংলা জুড়ে ন্যূনতম বেতন কার্যকর করা হয়, মুখ্যমন্ত্রী তথা শ্রমমন্ত্রী সেই ব্যাপারে ব্যবস্থা নেবেন। আর একটা বলতে চাই যেখানে বলা আছে, পাটকলের বিষয়ে সেই বিষয় আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি জানেন যে খড়দহ জুটমিল, আলেকজান্ডার জুটমিল ছাড়াও নৈহাটি জুটমিল এবং কেনীংশন জুট মিল বন্ধ হয়ে আছে। সেখানে হাজার হাজার লোক আজ কর্মচ্যুত হয়ে রয়েছে, তারা যাতে কজে যোগদান করতে পারেন। খড়দহ জুটমিল আই আর সি আই হাতে নিয়েছেন, সেই মিলের প্রায় এক হাজার কর্মী এখনও বাইরে আছেন। বন্ধ হবার আগে যে সমস্ত কর্মী সেখানে কাজ করতেন, তারা যাতে কাজে ফিরে আসতে পারেন, তার জন্য ব্যবস্থা করা হোক। সেখানে ব্যোমকেশ বোস বলে একজন অফিসারকে নিয়োগ করা হয়েছে। তিনি কলকাতার একটা বৃহৎ হোটেলে থাকেন। খড়দহ জুট মিলকে কি ভাবে সুষ্ঠুভাবে পরিচালনা করা যায়, শ্রমিকদের কাজে পুনর্নিয়োগ করা যায় তার জন্য তাকে নিয়োগ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় শিল্পমন্ত্রী ফার্নান্ডেজ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল এই বিষয়ে। সেইজন্য আমি অনুরোধ করছি নৈহাটি জুট মিল এবং কেনিংশন জুট মিল খোলার জন্য যেন শ্রমমন্ত্রী মহাশয় সক্রিয় ব্যবস্থা গ্রহণ করেন।

[1-40 — 1-50 P.M.]

আর একটা বিষয় হচ্ছে, আপনি আদালতের কথা উল্লেখ করেছেন। সেই পরিপ্রেক্ষিতে মাননীয় শ্রমমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী, আপনার কাছে আমি শ্রম আদালতগুলির কথা একটু বলব। আমাদের বাস্তব জীবনের অভিজ্ঞতা দিয়ে আমারা দেখেছি শ্রম আদালতগুলিতে কলকাতা হাই কোর্টের অবস্থাপন্ন আইনবিদরা মালিকদের পক্ষ সমর্থন করে। আপনি জানেন শ্রম বিরোধী আইনের সংশোধনের ফলে সেকশন ২তে একটা ধারা সংযোজিত হয়েছে ইউনিয়নকে বাদ দিয়ে শ্রমিকরা আজকে একক শক্তিতে যদি তারা কর্মচ্যুত হন বা কোনও অভিযোগ থাকে তাহলে তার বিরুদ্ধে আদালতের সাহায্য প্রার্থনা করতে পারেন। কিন্তু আমরা আমাদের অভিজ্ঞতায় দেখছি শ্রমিক আদালতে কেস করতে পারেন না। কারণ তাদের সেই আর্থিক অবস্থা নেই। তাদের বিরুদ্ধে মালিকরা বড় বড় উকিল দিয়ে আইনের বেড়া-জাল দিয়ে সরকারের সেই শুভ প্রচেষ্টাকে বানচাল করে দিচ্ছে। তাই আমি আপনার কাছে অনুরোধ করব ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুন্যালের যে বার অ্যাশোসিয়েশন আছে তাদের বাইরে আপনারা একটা প্যানেল অফ ল ইয়ারস করুন যাতে সেই সমস্ত শ্রমিক কর্মচারিদের পক্ষ নিয়ে আদালতে মালিকদের বিরুদ্ধে হাজির হবেন। এই বিষয়ে আমি আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তা না হলে আজকে শ্রমিক কর্মচারিদের আমাদের উপর যে আশা আকাঙ্খা জেগেছে সেটাকে রক্ষা করতে পারব না। পেমেন্ট অফ ওয়েজ কোর্ট এবং মিনিমাম ওয়েজেস কোর্ট একটা

গুরত্বপূর্ণ আদালত, কিন্তু সেই আদালতে বিচারপতি মাত্র ২ ঘণ্টার জন্য বসেন। কিন্তু বছরে সেখানে ৪০০ থেকে ৫০০ মামলা দাখিল হয়। সেখানে একজন কমপেনসেশন কমিশনার এবং রেজিস্ট্রারের উপর দায়িত্ব দেওয়া আছে। আমার বক্তব্য হচ্ছে সেই আদালতের মান উন্নয়ন করুন, সেখানে একজন অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জজ দিয়ে সেই আদালতের কাজ ফুল টাইম করা যায় তার ব্যবস্থা করুন। আমি তাই সেই আদালতের চেহারার পরিবর্তন করার আবেদন রাখছি। সেই আদালতের আজকে সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট দিয়ে বিচার করানো হয়। সেই বিচারকের স্থানে একজন অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জজকে বসান ফুল টাইম কাজ করার জন্য। এবং সেই সমস্ত আদালত শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষা করার জন্য সরকারের তরফ থেকে উকিল দেওয়ার ব্যবস্থা করুন, হাইকোর্টে যে ব্যবস্থা আছে—আমাদের বিচারমন্ত্রী বলেছেন আর্টিকেল ২২৬-এর ক্ষেত্রে আমাদের ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিন্তু মাননীয় শ্রমমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী আমি আপনার কাছে অন্তত দুঃখের সঙ্গে বলছি আজকে আমাদের প্রশাসন শ্রমিকদের স্বার্থে কাজ করছে না। কোন কেসে সরকারি উকিলরা হাই কোর্টে শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য যে কর্মপ্রচেষ্টা নিয়ে উদ্যোগ নিয়ে বামফ্রন্ট সরকারের চিন্তা-ধারাকে বাস্তবরূপ দেওয়া উচিত, সেই চেষ্টা তারা করছে না। আজও হাইকোর্টে সংবিধানের দোহাই দিয়ে শ্রমিক কর্মচারিদের স্বার্থকে উপেক্ষা করা হচ্ছে। আর একটা কথা ঢাকা আয়ুর্বেদ ফার্মেসি দীর্ঘ দিন বন্ধ হয়ে আছে। সেখান ইতিমধ্যে একজন শ্রমিক মারা গিয়েছেন। আজও ঐ কারখানা বন্ধ হয়ে আছে। আমরা জানি সে ব্যাপারে আপনি নিজে চেষ্টা করেছিলেন। কিন্তু ঢাকা আয়ুর্বেদ ফার্মেসির মালিক—এটি বাংলাদেশের সবচেয়ে ঐতিহ্যপূর্ণ আয়ুর্বেদিক প্রতিষ্ঠান হওয়া সত্ত্বেও, সর্ব-ভারতীয় ক্ষেত্রে ১৮০টি ব্রাঞ্চ থাকা সত্ত্বেও সেই ব্রাঞ্চগুলিকে বিক্রি করে কালো টাকার পাহাড় তৈরি করছে এবং কারখানা বন্ধ করে দিয়েছে। আমি আপনার অবগতির জন্য একটি চিঠি এখানে রাখছি, ২ তারিখে বিভিন্ন ব্রাঞ্চের কবিরাজদের এই চিঠিটি লেখা হয়েছে Dear Sir, We are pleased to inform you that full production of our Bhagalpur factory has been started. Kindly place valuabe orders for immediate execution. Yours faithfully Bijoy Roy, Administrator. সুতরাং সাহাপুর রোডে তার বসতবাটি এবং এখানেই তার ফ্যাক্টরি আছে অথচ ভাগলপুরের ঠিকানা দিচ্ছে। কিছুদিন আগে এই কারখানার মালিক আচার্য প্রফুল্লচন্দ্র রোডে জাল ঔষধ তৈরি করার অপরাধে ধরা পড়েছে। আপনারই পুলিশ ধরেছেন। এখনও সেই কেস চলছে এই মালিকের বিরুদ্ধে। আপনি এর বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নিন। আর আপনারাই অধীনে যে শপ এস্টাবলিশমেন্ট দপ্তর আছে সেটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে এবং এই দপ্তরের ইন্সপেক্টর শ্রী সলিল কুমার মন্ডল যার নামে ভিজিলেন্স কমিশন সরকারের কাছে রিপোর্ট পেশ করেছেন। আমার কাছে সেই খবর আছে। আপনি তার যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। আর ওয়েস্ট বেঙ্গল সাব-অর্ডিনেট লেবার সারভিসের ফিডার সারভিসের কর্মীরা দীর্ঘদিন ধরে প্রমোশন থেকে বঞ্চিত হয়ে আছে তাদের দিকেও আপনি দৃষ্টি দেবেন। সর্বশেষে আমি বলতে চাই যে বাটা কোম্পানির ২ হাজার কর্মী ৯ই মার্চ থেকে ধর্মঘট শুরু করেছেন। তাদের অর্থনৈতিক জীবন বিপর্যস্ত হয়ে গেছে। এই বাটা কোম্পানির শ্রমিকরা যাতে তাদের দাবি-দাওয়া সম্মানের সাথে আদায় করতে পারে সেই দিকে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় শ্রম মন্ত্রী অসুস্থ থাকায় মাননীয় মুখ্যমন্ত্রী আজ এখানে যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে এই কথা বলতে চাই যে বিগত ৮ মাসে বামফ্রন্ট সরকার যে শ্রম নীতি অনুসরণ করছেন তার প্রতিফলন এই বাজেটের মধ্য দিয়ে প্রকাশিত হয়েছে। অতীতে এবং পূর্বতন সরকার যে ভাবে শ্রমিক স্বার্থকে জলাঞ্জলি দিয়ে মালিক শ্রেণীর স্বার্থে শ্রমনীতি অনুসরণ করেছিলেন তার থেকে আপনাদের কোনও পার্থক্য দেখছি না। আমি যুক্তির দ্বারা বোঝাব যে আপনার যে রিপোর্ট তা কন্ট্রাডিকশন আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বলেছেন বিভিন্ন জায়গায় এবং বামফ্রন্ট সরকারের তরফ থেকে বলা হচ্ছে গর্বের সাথে যে এই রাজ্যে শিল্প বিকাশের ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। শ্রম সংঘর্ষ নেই। তারা দৃষ্টান্ত হিসাবে দেখাবার চেষ্টা করেছেন যে কেন্দ্রের জর্জ ফার্ণানডেজ সাহেব বলেছেন পশ্চিমবাংলা This is the most fertile soil for the industrialists to invest their capital. আজকে সমস্ত একচেটিয়া শিল্পপতিরা তারাও এই কথা বলছেন। কিন্তু একচেটিয়া পুঁজিপতিরা সেই রাজ্যে অর্থ বিনিয়োগ করতে উৎসাহিত হবে যেখানে শ্রমিক আন্দোলন বেঁচে নেই, যেখানে শ্রমিক আন্দোলন মেরে দেওয়া হয়েছে, যেখানে মালিকেরা শ্রমিকদের শোষণ করে অতি সহজেই মুনাফা অর্জন করার সুযোগ পাবে, যেখানে মালিকরা সর্বত্র ছাঁটাই করার সুয়োগ পাবে। এমন রাজ্য নিশ্চয়ই সৃষ্টি হয়েছে। তা না হলে একচেটিয়া পুঁজিপতিরা আপনাদের সার্টিফিকেট দিতে যাবে কেন? এই বুর্জোয়া একচেটিয়া পুঁজিপতিদের প্রশংসায় একটি বামফ্রন্ট সরকার উৎফুল্ল হন কি করে?

এখানে বিভিন্ন ধরনের কথা শুনেছি। এই সরকারের একটার পর একটা নীতি ধরলে অনেক কথা বলা যায়। এমন একটা বাজেট হল যে লিখিত বাজেটের মধ্যে দুইটি কথা জুড়ে দিতে হল। মুখ্যমন্ত্রী দুটি কথা, কারখানা বন্ধের জন্য শ্রমিকরা দায়ী নয় যেখানে ন্যায় সঙ্গত দাবির জন্য শান্তিপূর্ণ আন্দোলন হবে সেখানে পুলিশ যাবে না। এটা গুরুত্বপূর্ণ বিষয় হলেও প্রকৃত বক্তব্যের বিষয়টা হল না। প্রথম কথা কারখানা বন্ধের জন্য শ্রমিকরা দায়ী নয়, এটা আরও একটু পরিষ্কার করে বলার দরকার। কারণ লক-আউট লে অফ ইত্যাদি করে গোটা সঙ্কটের বোঝাটা মালিকরা শ্রমিকদের ঘাড়ে চাপিয়ে দেয়। তারপর নির্বাচনের আগে আপনার যে প্রতিশ্রুতিগুলো দিয়েছিলেন যে আমরা সরকারের এসে রুগ্ন, শিল্পের উন্নতির সঙ্গে সঙ্গে বন্ধ কলকারখানাগুলো খুলব। কিন্তু আপনাদের নিজেদের রিপোর্টে আপনারা বলেছেন যে ১৪৮টি কারখানার অবস্থা শোচনীয় এবং প্রায় লক্ষাধিক শ্রমিক অ্যাফেক্টেড। তাদের কথা এই বাজটে ধরা হয়নি। সবচাইতে বড় প্রশ্ন হল আজকে জনমতের কাছে গণআন্দোলন, শ্রমিক আন্দোলন হলে পুলিশ পাঠিয়ে তদের দমন করা হয়। অথচ আপনরাই বলেন শ্রমিকরা আন্দোলন করে বাধ্য হয়ে। ১৯৬৭ সালের যুক্তফ্রন্টের আমলের সেই যে ঐতিহাসিক নীতি সেই নীতির কথা হল যে ন্যায়সঙ্গত আন্দোলনে হস্তক্ষেপ করা হবে না। কিন্তু এ বিষয়ে ইতিপুর্বে আমি বলেছি, এবং নাম্বার অফ ইনট্যান্স আমি দিয়ে দেখাতে পারি যেখানে পুলিশি হস্তক্ষেপ হয়েছে। দমদম হিন্দুস্থান আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি, বেহালা ভারত ল্যামিনেটিং কর্পোরেশন, বেঙ্গল ইস্পাত উদ্যোগ, মালিকতলা রিষড়া, হিন্দুস্থান গ্লাস ফ্যাক্টরি, সাঁওতালদিহি ভজু কোল ওয়াসার ইউনিয়নচ যেখানে এ জিনিস হয়েছে। এছাড়া সাঁওতালদিহিতে আন্দোলনেরর

সময়ে পুলিশ পাঠিয়ে অ্যারেস্ট করানো হয় বা সেখান ১৪৪ ধারা করা হয়। তারপর যেটা আপনারা জানেন পোর্ট কমিশন শ্রমিক আন্দোলনের সময়ে এবং কর্পোরেশনের ব্যপারেও পুলিশ পাঠিয়ে আন্দোলন দমন করা হয় এবং সমস্ত জিনিসটাকে বানচাল করার চেষ্টা কর হয়। শোনা যাচ্ছে সাঁওতালদিহি তাপ বিদ্যুৎ কেন্দ্রে শ্রমিকরা আইন হাতে নিচ্ছে এটা বরদাস্ত করা যায় না। কিন্তু ঘটনাটা কি? ৭ই জানুয়ারি সাঁওতালদিহিতে একজন ইরেসপনসিবল ইলেকট্রিক্যাল অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের ইরেসপনসিবিলিটির জন্য একজন শ্রমিকের জীবন চলে যেতে বসেছিল। কিন্তু আলটিমেটলি অন্যান্য শ্রমিকরা সময় মতো মেশিন বন্ধ করে দেওয়ার কোনও রকমে তার প্রাণ রক্ষা হয়। সেই নিয়ে শ্রমিকদের মধ্যে একটা হৈ চৈ হয়। তারপর অন্য একজন ইঞ্জিনিয়ারের হস্তক্ষেপের ফলে ব্যাপারটা মিটে যায়। এইভাবে নানারকম কথা বলে পুলিশ পাঠিয়ে আন্দোলনকে দমন করা হয়েছে। সেই আন্দোলনকে বলছেন রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। আইন শৃঙ্খলার দোহাই দিয়ে পুলিশ সব ক্ষেত্রে পাঠানো হয়। ল অ্যান্ড অর্ডারের নামে যে স্ট্রাকচার তৈরি হচ্ছে তাতে মুষ্টিমেয় বিশেষ কতকগুলি মালিকের হাতেই ক্ষমতা দেওয়া হচ্ছে। যথার্থ বামপন্থী দল পুঁজিবাদের মতো আইন শৃঙ্খলা নিয়ে হৈচৈ করে না। কিন্তু আমরা দেখছি বিভিন্ন জায়গায় পুলিশ যাচ্ছে এবং সেখানে পুলিশ খুব স্টিফ। অথচ যেখানে লক-আউট লে অফ হচ্ছে, হাজার হাজার শ্রমিক যেখানে ঘর ছাড়া হয়ে গেছে সেখানে লক-আউট লে-অফ বন্ধ করার জন্য কোনও ব্যবস্থা হচ্ছে না। এখানে একটা নমনীয় মনোভাব দেখা যাচ্ছে। সেদিন শিল্পনীতি সম্বন্ধে বলতে গিয়ে বলেছিলাম একচেটিয়া শিল্প সংস্থাগুলিকে এখন আহ্বান করা হচ্ছে এবং এর ফলে শ্রমিকদের সর্বনাশ হয়ে যাচ্ছে। দ্বিতীয় কথা বলেছেন, শ্রমিকদের এই সমাজব্যবস্থা থেকে মুক্তির একমাত্র পথ হচ্ছে আন্দোলন গড়ে তোলা। সেদিক থেকে বলেছেন ধর্মঘট হচ্ছে শেষ অস্ত্র। আমি লেনিন মার্কস যা জানি তাতে এইসব কথা কোথাও সেখানে নেই। ঘেরাও শেষ অস্ত্র নয়। এটা একটা অদ্ভুত ব্যবস্থা। অপর দিকে শ্রমিকদের বলা হচ্ছে মালিকদের শুভবুদ্ধির কাছে তোমরা অ্যাপিল কর। What is the difference between Gahian approach and their approach, it is one and the same thing, তারা ক্লাশ স্ট্রাগেলের কথা বলেন অথচ তারা এই সমাজব্যাবস্থায় পুজিপুতিদের শুভবুদ্ধির কাছে অ্যাপিল করছেন, যা করে কোনও লাভ নেই। এগুলি বামপন্থীর নামে শ্রমিকদের বিভ্রান্তি করা হচ্ছে। অর্থাৎ সমস্ত শ্রমিক শ্রেণীকেই আমলা এবং পুলিশের উপর ছেড়ে দেওয়া হয়েছে। যদি কোনও সেখানে অন্যায় হয় তাহলে সেখানে আমরা দেখছি যে সময় সুবোধ ব্যানার্জি শ্রমমন্ত্রী ছিলেন তিনি রাতের পর রাত বিভিন্ন জায়গায় গিয়ে শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে পারসুয়েসিভ ম্যানর নিয়ে সমস্ত জিনিস পারসু করার চেষ্টা করেছিলেন। কোনও জায়গায় পুলিশ যায় নি, যা এখন হচ্ছে। সুতরাং এদিক থেকে শ্রমনীতি এবং তার বাজেট কে আমি সমর্থন করতে পারি না।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** সভাপতি মহাশয়, আমি এই বাজেট সমর্থন করি। মাননীয় সদস্য যিনি আমরা আগে বললেন তিনি এই সমাজ ব্যবস্থার মধ্য দিয়েই এই বিধানসভার সদস্য হয়েছেন। তিনি এখানে নানা রকম থিওরির কথা বলেছেন। বামফ্রন্ট এর কর্মসচির

মধ্যে একচেটিয়া পুঁজিবাদ এবং বহুজাতি কর্পোরেশন সম্পর্কে একটা নীতি ঘোষিত হয়েছে এবং কৃষক শ্রমিক আন্দোলন পুলিশ যে যাবে না এ বিষয়ে তো আমরা জনসাধারণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ এবং সেইভাবেই আমরা কাজ করছি। তিনি গ্রামাঞ্চলে থাকেন কল কারখানা এলাকা সম্বন্ধে তার ধারণা খুব কম। যাইহোক আমরা দেখছি আলাপ আলোচনা করে যেখানে মীমাংসা হচ্ছে না সেখানে শ্রমিক আন্দোলন দমন করবার জন্য কি লক-আউটের ক্ষেত্রে, কি ধর্মঘটের ক্ষেত্রে মালিকপক্ষ একটা কৌশল আরম্ভ করেছে। হাইকোর্ট থেকে তারা একটা ইনজাংশন ১৪৪ ধারা জারির অর্ডার নিয়ে আসছেন। সম্প্রতি বাটায় শ্রমিক ৯ তারিখ থেকে স্ট্রাইক এর নোটিশ দিয়েছিলেন। মুখ্যমন্ত্রী এ বিষয়ে হস্তক্ষেপ করেছিলেন, কিন্তু মালিকের অনমনীয় মনোভাব দেখে ১২ হাজার শ্রমিক সেখানে ধর্মঘট করে আছে। মুখ্যমন্ত্রীর কথা মালিক মানছে না। বাটার শ্রমিকরা মালিকের দপ্তরে যাতে মিছিল নিয়ে না আসে সেজন্য তারা কোর্টে গিয়ে ইনজাংশন নিয়ে এসেছে এবং ১৪৪ ধারা জারির অর্ডার নিয়ে এসেছে। আমরা আজকে গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত ও সম্প্রসারিত করতে চাই। কিন্তু মালিকরা কোর্টের আশ্রয় নিয়ে এসব জিনিস করছেন। তিনি কি সমাজ ব্যবস্থায় বাস করেন জানেন না? সুতরাং বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে সমস্ত বিষয় বলা উচিত ছিল। দুঃখের বিষয় তিনি শ্রমনীতির কোনও পরিবর্তন দেখলেন না। তিনি এই ইউ সি এবং সমাজতন্ত্র এর নামে শপথ নেন। অথচ কংগ্রেসের সঙ্গে আমাদের শ্রমনীতির কোনও তফাৎ দেখতে পেলেন না। আমরা এক পুঁজিবাদী ব্যবস্থায় বাস করছি। কিন্তু তা সত্ত্বেও আমাদের নীতি হচ্ছে মালিক কারখানা খুলতে চায় খুলুক, কিন্তু শ্রমিকদের স্বার্থ জলাঞ্জলি দিয়ে কোনও কাজ হবে না। মুখ্যমন্ত্রী এক জায়গায় বলেছেন, 'উন্নত জীবনযাত্রা ও বাঁচার মতো মজুরির জন্য সংগ্রামে শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবি তাদের আন্দোলনে তাদের সঙ্গে কাঁধে কাঁধে কাঁধ মেলাতে আমরা সংকল্পবদ্ধ। কেবল তাদের জীবনযাত্রার উন্নতির জন্যই হয়, তাদের সামাজিক ও অর্থনৈতিক জীবনে রূপান্তর ঘটানোর চূড়ান্ত লক্ষ্যে পৌঁছানোর জন্যও বামফ্রন্ট সরকার শ্রমিকশ্রেণীকে মদত দেবে এবং তাদের সঙ্গে সহযোগিতা করবে। '৩০ বছর কংগ্রেস আমলে এরূপ নীতি ঘোষিত হয়নি যা তিনি আজ ঘোষণা করেছেন। তিনি হিসাব দেখালেন ইন্টার ইউনিয়ন রাইভালরি বাড়ছে, এটা তো মালিকদের কথা। ১৯৭৪ সালে যে স্টেট লেবার অ্যাডভাইসরি ইউনিয়ন হয়েছিল তাতে আমি ছিলাম ১৯৭২ সাল থেকে যে সব শ্রমিক বিতাড়িত হয়ে তাদের কাজে নেবার ব্যাপারে বহু আবেদন নিবেদন করা সত্ত্বেও তদানিন্তন শ্রমমন্ত্রী ডাঃ নাগ কিছুতেই সভা ডাকেন নি। কিন্তু কংগ্রেসের মধ্যে খুনো খুনি হচ্ছে, আই এন টি ইউ সি বলছে মিটিং ডাকুন কোলিয়ারির একদল এসে ধর্না দিচ্ছে শ্রমমন্ত্রীর ঘরে যে মিটিং না হলে সর্বনাশ হয়ে যাবে। ঐ মিটিং-এ প্রস্তাব নেওয়া হয়েছিল যারা কাজে যেতে পারে নি তাদের কাজে যেতে হবে। এটা কংগ্রেসের সিদ্ধান্ত, এটা তারা কার্যকর করতে পারেন নি। কিন্তু সি পি এম এসে সেটা কার্যকর করতে চলেছে। সুতরাং এই সমস্ত বক্তব্য রাখার কোনও অর্থ নেই। অবশ্য বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই সমস্ত কাজ এখনই সমস্ত ক্ষেত্রে করে উঠতে পারেনি। আমরা দেখছি এখনও অনেক মালিক, চটকলের মালিকরা এখনও অনমনীয় মনোভাব দেখাচ্ছে। আমি বলব সরকারি সিদ্ধান্ত যাতে কার্যকর হয় তারজন্য সরকার দৃঢ় হস্তে ব্যবস্থা অবলম্বন করুন এবং যারা এখনও বাইরে রয়েছে তাদের জন্য কাজের ব্যবস্থা করুন। কংগ্রেস পক্ষের সদস্য সুনীতিবাবু বক্তৃতা করে চলে গেলেন, তিনি কিছু শুনতে চান না। তিনি বললেন

১৯৬৯ সালে আপনাদের সময় অনেক কারখানা বন্ধ হয়েছিল এবং আপনারা বদমায়েসী করে এইসব কাজ করেছেন। আমি আপনাদের কাছে একটা হিসাব দিচ্ছি যেটা লেবার গেজেটে বেরিয়েছে ১৯৬৯ সালে ক্লোজার হয়েছিল ১৪৩টি এবং ১৯৭০ সালে ক্লোজার হয় কখন না, যখন আমাদের গভর্নমেন্ট চলে গেছে এবং তখন হয়েছিল ২৬০টি। ১৯৭৬ সালে ক্লোজার হয়েছিল কংগ্রেস সরকারের আমলে ১১৬টি এবং ১৯৭৭ সালে ক্লোজার হয়েছিল ৯৩টি। ১৯৬৯ সালে স্ট্রাইক হয়েছিল ৮৯৪টি এবং তারজন্য আমরা গর্বিত। অবশ্য এর চেয়ে বেশি ধর্মঘট হলেও আমরা খুশি হতাম কারণ আমরা শ্রেণী স্বার্থে সংগ্রাম পরিচানলা করেছি। ১৯৭৫-৭৬ সালে ইমারজেন্সির সময় শ্রমিকদের কণ্ঠোরোধ করা হয়েছিল এবং তারফলে ধর্মঘট কম হয়েছিল অর্থাৎ ২৭৭ এবং ২৮১টি। কিন্তু এই নীতি আমরা মানতে পারিনি। ১৯৬৯-৭০ সালে বামফ্রন্ট সরকার ১৩ কোটি টাকা সুতাকল এবং চটকলের মালিক শ্রেণীর কাছ থেকে ছিনিয়ে এনেছিল যে কাজ কংগ্রেস সরকার ৩০ বছরে করতে পারেনি। শ্রমিকদের ধর্মঘট করার অধিকার আছে সেটা আমরা মুক্তকণ্ঠে ঘোষণা করি এবং মুখ্যমন্ত্রী মহাশয়ও এটা বলেছেন যে, আমরা তাদের সঙ্গে থাকব, তাদের মদত দেব। মালিক যদি না মানে, কনসিলিয়েশন না মানে তাহলে দরকার হলে শ্রমিকরা ধর্মঘট করবে। তারপর, চটকলে শ্রমিকদের বেতন বৃদ্ধির সমস্যা রয়েছে, ইঞ্জিনিয়ারিং শিল্পে বেতন বৃদ্ধির সমস্যা রয়েছে, সুতাকলে বেতন বৃদ্ধির সমস্যা রয়েছে। আমরা এই ব্যাপারে মেমোরান্ডাম দিয়েছি কিন্তু মালিকদের অনমনীয় মনোভাব, তার বেতন বৃদ্ধি করবে না। এই কারণে ৪ লক্ষ শ্রমিক ধর্মঘট করেছে এবং সরকার পক্ষ থেকে সেখানে আমাদের পুরো সমর্থন রয়েছে। মালিকরা উল্টো দাবি দিয়েছে বেতন কমাতে হবে। আজকে দেখছি সুতাকলে নানা রকম সঙ্কট চলছে। সুতাকলের ন্যূনতম বেতন হচ্ছে ৩৯০ টাকা পশ্চিমবাংলায়, কিন্তু অন্যান্য রাজ্যে এই সুতাকলের শ্রমিকদের মাইনে কিন্তু বেশি। আমেদাবাদে ৪৩২ টাকা, কানপুর ৪৬১ টাকা, বোম্বেতে ৪৬২ টাকা, ইন্দোর ৪০৮ টাকা সুতাকলেরর শ্রমিকরা পাচ্ছে। মালিকরা শ্রমিকদের এই বেতন বৃদ্ধি দাবি মানছে না। আপনারা জানেন বিড়লার কারখানা পশ্চিমবাংলার বাইরেও রয়েছে এবং সেখানে শ্রমিকদের মাইনে বেশি। কিন্তু পশ্চিমবাংলার সুতাকলের শ্রমিকদের এই অবস্থা তারা করে রেখেছে। আমরা জানি চটকলে ৪০১ টাকা ন্যূনতম বেতন।

[2-10 — 2-20 P.M.]

ইঞ্জিনিয়ারিং শিল্পের ন্যূনতম বেতন হচ্ছে ৩৯২ টাকার মতো একজন লেবারের। আজকে যা জিনিস পত্রেরদাম বেড়েছে এবং ৬ শত টাকা যে দাবি করা হয়েছে, এটা অত্যন্ত ন্যায়সঙ্গত দাবি। এই নিয়ে আন্দোলন হচ্ছে, ধর্মঘট হচ্ছে এবং এই ধর্মঘট চলবে, চার লক্ষ শ্রমিক ধর্মঘট করেছিল মালিকদের এই অনমনীয় মনোভাবের কথা। প্রয়োজন বোধে চটকল, প্রয়োজন বোধে সুতোকল করবে ধর্মঘট, সরকারের হাতকে শক্ত করবার জন্য এবং বামফ্রন্ট সরকার আমাদের সংগ্রামের হাতিয়ার হিসাবে যা করার তা তারা নিশ্চয় করবে। মালিকদের দমাবার ব্যাপারে মালিকদের বাধ্য করার ব্যাপারে তারা চেষ্টা চালিয়ে যাবে। আজকে গণ অন্দোলনের মাধ্যমে সমস্ত শ্রমিক শ্রেণীর আশীর্বাদ নিয়ে আমাদের এগোতে হবে। তাই একটা কথা বলছিলাম, আজকে এত করেও শ্রমনীতি এক হয়ে গেছে, উল্টো এই সমস্ত কথা বলে, কথার ফুলঝুরি ছুটিয়ে কোনও লাভ নেই। শেষকালে আমি কয়েকটি সাজেশন রাখছি আপনার

মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে, আজকে ঘরভাড়া শ্রমিকদের যা দেওয়া হয়, সেই ঘরভাড়ার যে আইন কংগ্রেস আমলে করা হয়েছিল, কিন্তু যেহেতু কেন্দ্রের অনুমতি নিতে হবে, আইনে বলা হল পাবলিক আন্ডারটেকিং যেগুলো আছে, সেই সমস্ত সংস্থার শ্রমিকদের ঘরভাড়া দেওয়া হবে না। আজকে সেই জন্য কল্যাণী স্পিনিং মিল বলুন, আর অন্য সমস্ত কারখানা যা আছে পাবলিক আন্ডারটেকিং-এর সেই সমস্ত সংস্থার শ্রমিকরা ঘরভাড়া পায় না। চটকল পায় না, চটকলকে বাদ দেওয়া হয়েছে। সুতরাং আমি বলতে চাই এই আইনকে বাদ দিয়ে, সেই ধারাকে সংশোধন করার দরকার আছে। পাশাপাশি কারখানার শ্রমিকরা কেউ ঘরভাড়া পাচ্ছে, কেউ পাচ্ছে না, একই শিল্পে। সুতাকলে শ্রমিকরা ঘরভাড়া পান, কিন্তু কল্যাণী স্পিনিং মিলের শ্রমিকরা ঘরভাড়া পান না পাবলিক আন্ডারটেকিং বলে। সুতরাং এই সব ক্ষেত্রে ঘরভাড়া দেওয়ার ব্যবস্থা করতে হবে। দ্বিতীয় নং হচ্ছে গ্রাচুইটি, গ্রাচুইটি ১৩ দিনে আছে, সেখানে ১৫ দিনের দেওয়া দরকার এবং কোনও কোনও জায়গায় ১৩ দিন দেওয়া হচ্ছে, সুতারং এই গ্রাচুইটি আইনটা পরিষ্কার করে দেওয়া দরকার। কোর্টের কি সব ব্যাপারে আছে। স্ট্যান্ডিং অর্ডার রিভিশন করার জন্য নিশ্চয়ই বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থাগুলি নিশ্চয় চেষ্টা করছে, কিন্তু অবিলম্বে এই স্ট্যান্ডি অর্ডারকে রিভাইস করার দরকার। সরকারি ক্ষেত্রে কর্মীদের নিরাপত্তা যা আছে, বেসরকারি ক্ষেত্রে সেই নিরাপত্তা থাকে না। সুতরা স্ট্যান্ডিং অর্ডারটা হচ্ছে সাংঘাতিক ভয়াবহ জিনিস। এটাকে যদি পরিবর্তন করতে না পারি তাহলে শ্রমিকদের চাকরির ক্ষেত্রে, নিরাপত্তার ক্ষেত্রে খুব মুশকিল হবে। এক কথায়, এমারজেন্সির যে কুফল, তা আমরা তাড়াতে চাই। এটাতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। কিন্তু দেখা গেছে যে রেকমেন্ডশন ১৯৭৬ সালে, ১৯৭৫ সালে এমারজেন্সির সময়ে লেবার দপ্তর থেকে বাধ্য হয়ে শ্রমিক বিরোধী রেকমেন্ডশন দিয়েছে, বিরোধ মেটেনি, রেকমেন্ডশন দিয়েছে, প্রত্যেকটা রেকমেন্ডশন—সুপারিশ হচ্ছে শ্রমিক বিরোধী। ছাঁটাই করেছে, লক আউট করেছে, লোক কমিয়েছে এইভাবে সাংঘাতিক একটা অবস্থার সৃষ্টি করেছে। এখন তারা বলে, এইগুলি তো সরকারের রেকমেন্ডশন, এই রেকমেন্ডশন অনুযায়ী চলবে। সুতরাং আমি বলছি, এইগুলিকে সংশোধন করা দরকার। কিভাবে হবে জানি না কিন্তু অতীতে যে রেকমেন্ডশন গুলো হয়েছে সেইগুলো শ্রমিক বিরোধী এবং এইগুলি সম্বন্ধে আইন করা দরকার। এই বলে বাজেটকে পুর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমিন :** মাননীয় সভাপতি মহাশয়, ব্যয় বরাদ্দের এই দাবি সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার বক্তব্যে এই ঘোষণা করেছেন যে জুট ইন্ডাস্ট্রিজ সম্পর্কে আবার তদন্ত কমিশন বসানো হবে। এই ঘোষণাকে আমি স্বাগত জানাচ্ছি। দ্বিতীয়ত যুক্তফ্রন্টের সময় একটা কমিশন বসেছিল এবং তারা যে একটা ইন্টারিম রিপোর্ট দিয়েছিল, আপনার নিশ্চয়ই মনে আছে, তার মধ্যে অনেক চাঞ্চল্যকর তথ্য প্রকাশ পেয়েছিল। তারপর যখন যুক্তফ্রন্ট সরকার ভেঙ্গে গেল, কংগ্রেস সরকার ঐ কমিশন ভেঙ্গে দিলেন, তাকে কাজ করতে দিলেন না। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, আমাদের পশ্চিমবাংলার একটা বৃহত্তর শিল্প, এই শিল্পের আসল অবস্থা কি, এটা কেউ জানেন না। জনসাধারণও জানেনা আর কংগ্রেস সরকার যতদিন ছিল তারা জানান কোনও চেষ্টা করেনি। কাজেই আমার দৃঢ় বিশ্বাস এই কমিশনের রিপোর্ট যখন বের হবে তখন বহু জিনিস এমন বেরিয়ে

আসবে যেটা মালিকদের অসত্য কথাকে প্রমাণ করে দেবে। দ্বিতীয়ত আমি একটা শোচনীয় পরিস্থিতির দিকে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে অন্য অন্য কারখানার মধ্যে চারটি জুট মিল এখনও বন্ধ আছে—ভারত জুট মিল, প্রেমচাঁদ জুট মিল, নৈহাটি জুট মিল এবং সর্বশেষে যেটা বন্ধ হল টিটাগড়ের কেনিংশন জুট মিল।

[2-20 — 2-30 P.M.]

এই মিলগুলি এখনও বন্ধ আছে। আমরা জানতে পারলাম যে প্রেমচাঁদ জুট মিলটা টেকওভার করা হবে, তা যদি হতে পারে তাহলে ভারত জুট মিলটা হবে না কেন এটা বুঝবার কোনও উপায় নেই। আর এই যে দুটি জুট মিল, নৈহাটি জুট মিল এবং কেনিংসন জুট মিল, এটা খুব বড় কারখানা। এই দুটি কনসার্ণ এরই খুব সুনাম ছিল এবং প্রায় ৫ হাজার করে শ্রমিক এক একটা কারখানায় কাজ করত। নৈহাটি জুট মিলটা বোধহয় ৭ মাস ধরে বন্ধ আছে, কেনিংসন জুট মিলটা ৬ মাস ধরে বন্ধ আছে। এই দীর্ঘ সময়ের মধ্যে শ্রমিকদের সর্বনাশ হয়েছে, তারা ভিখারিতে পরিণত হয়েছে, তারা দেনাগ্রস্ত হয়ে গিয়েছে, এমন কি অনাহার, অর্ধাহারের মধ্যে থাকছে। শ্রমমন্ত্রী মহাশয় একটা মিটিং ডেকেছিলেন, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি যে মিটিং-এ কতকগুলি কথা এমন এল যেটা শুনে আমরা অবাক হয়ে গেলাম। সেই মিটিং-এ দুই কতৃপক্ষই এল কেনিংসন জুট মিলের ব্যাপারে এবং তারা বলে দিলেন যে তারা অসহায় এখন মিল খোলা যাবে না। পরে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি রিকোয়েস্ট করেছিলাম, তখন উনি একটা মিটিং ডাকলেন। সেই মিটিং-এ কর্তৃপক্ষ এসে বললেন যে আমাদের এখন ৭ কোটি টাকার গোলমাল আছে। অর্থাৎ আগের যারা মালিক বার্ড অ্যান্ড কোম্পানি, তাদের সব নানা কোরাপশন, ইন-এফিসিয়েন্সির ফলে ৭ কোটি টাকার ঘাটতি হচ্ছে এবং ব্যাঙ্ক আর টাকা দেবেন না। তাহলে এখন কি হবে? এখন ওরা বলল যে আপাতত যদি আমরা তিন কোটি টাকা ওয়ার্কিং ক্যাপিট্যাল হিসাবে পাই তাহলে মিল খোলা যাবে। ব্যাঙ্কও টাকা দিতে রাজি আছে। তাদের ব্যাঙ্ক হল ইউনাইটেড কমার্শিয়াল ব্যাঙ্ক। তারপর ব্যাঙ্কের প্রতিনিধিদের মুখ্যমন্ত্রী মহাশয় ডাকলেন। ওরা বললেন যে আমরা তিন কোটি টাকা দিতে রাজি আছি যদি আই আর সি আই, মার্জিন মানি অর্থাৎ ৭০ লক্ষ টাকা দেয়। তারপর উনি আই আর সি আই-এর প্রতিনিধিদের ডাকলেন, একদিন জয়েন্ট মিটিং হল, আই আর সি আই-এর প্রতিনিধিরা বললেন যে ৭০ লক্ষ টাকা মার্জিন মানি দিতে রাজি আছি যদি আই ডি বি আই, শর্ট লোন দিতে রাজি থাকে। তখন মুখ্যমন্ত্রী মহাশয়, নির্দেশ দিলেন যে আপনারা ওদের সঙ্গে যোগাযোগ করুন। এখানে তারা সবাই ভায়াবেল রিপোর্ট দিয়েছে। তদন্ত হয়েছে দিনের পর দিন এবং সবগুলির ভায়াবেল রিপোর্টই হচ্ছে ভাল। একথা বলা হচ্ছে কারখানা যদি চলে তাহলে প্রফিট হবে।এর মেশিনারি ভাল, বাজার ভাল, অর্ডার ভাল, অর্ডার আসে, সবই আছে কিন্তু টাকা নেই, কারখানা বন্ধ হয়ে রয়েছে। এখান থেকে দিল্লি পর্যন্ত আলোচনা হল, দিল্লির সরকার কতকগুলি কথা বললেন, তাদের প্রতিনিধিরা বললেন যে রাজ্য সরকারকে গ্যারান্টি দিতে হবে, ব্যাঙ্ক যে টাকা দেবে তার গ্যারান্টি রাজ সরকারকে দিতে হবে। কিন্তু রাজ্য সরকার গ্যারান্টি দেবে কি করে, ম্যানেজমেন্টের উপর আমাদের রাজ্য সরকারের কোনও হাত নেই। এখন প্রশ্নটা হল যে এই জিনিস আসছে কংগ্রেস গভর্নমেন্ট যখন ছিল তখন থেকেই।

এটা একটা ঘোরতর অন্যায়। ঘোরতর অন্যায় এইজন্য যে একটা কারখানা বন্ধ হয়ে গেল, শ্রমিকদের কোনও দোষ নেই, চুরি করল মালিকরা কিন্তু তাদের তো কিছু হল না, শাস্তি পেয়ে গেল শ্রমিকরা। এবং এমনভাবে এইসব নিয়ম রয়েছে যেখানে পশ্চিমবঙ্গ সরকারের কিছু করবার নেই। কাজেই এর একটা মীমাংসা হওয়া দরকার। আপনারা বোধহয় জানেন টিটাগড়ে কেনিংসন জুট মিল বন্ধ হয়ে রয়েছে। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমি দেখেছি কতগুলি কারখানায় শ্রমিকরা রিটায়ার করে যাচ্ছে অথচ গ্রাচুইটির টাকা তারা পাচ্ছে না, প্রভিডেন্ট ফান্ডের টাকা পাচ্ছে না। বহু কারখানায় প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা হচ্ছে না এবং তাদের টাকা জমা করবার জন্য তাদের বাধ্য করবারও কোনও ব্যবস্থা নেই। যারা অফিসার রয়েছেন তারা কি করেন জানি না। শুধু তাই নয়, প্রভিডেন্ট ফান্ডর হিসাব পর্যন্ত নেই, কেথায় খরচ হল জানা যাচ্ছে না এবং তারফলে শ্রমিকদের অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আমি একটা স্পেসিফিক কেস বলতে পারি। টিটাগড় ইস্টার্ন ম্যানুফ্যাচারিং কোম্পানির ওয়ার্কার রিটায়ার করে বসেগেল কিন্তু আর প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং গ্র্যাচুইটির টাকা সে কবে পাবে সেটা বলা হচ্ছে না। বলছে পরে পাবে। কংগ্রেস সরকার যে চমৎকার আইন করে গেছে তাতে দেখছি যদি শ্রমিককে টাকা না দেয় তাহলে মালিকের বিরুদ্ধে মামলা করলে সেটা ৫ বছরের ব্যাপারে। একটি বৃদ্ধ অবস্থায় লোক রিটায়ার করল অথচ কিছুই পেলনা এই হল অবস্থা। ৫ বছর পর তো সে মরে যাবে। আমি মনে করি শ্রমিকদের এই ব্যাপারের প্রতিকার হওয়া দরকার। তারপর ইমারজেন্সি পিরিয়ডে চটকল শ্রমিকদের উপর অন্যায় অত্যাচার করে তাদের উপর যে বোঝা বাড়িয়েছিল সেটা এখনও কমানো যায়নি সেকথা মুখ্যমন্ত্রী বলেছেন। মালিকরা সেই ওয়ার্ক লোড এখনও চালিয়ে যাচ্ছে। গত নির্বাচনের পর কলকারখানায় কাজের অবস্থা ভাল হয়েছে, সেখানে শান্তিপূর্ণ পরিবেশ সৃষ্টি হয়েছে। কিন্তু শ্রমিকরা ওই ওয়ার্ক লোডটা মেনে নিতে পারছেন না। কাজেই এর ব্যবস্থা নাহলে এটা নিয়ে একটা আন্দোলন হবে এবং সেটা ন্যায়সঙ্গতভাবেই হবে এটাই হচ্ছে আমার বক্তব্য।

**श्री रबीशंकर पान्डे** : माननीय सभापति महोदय, मुख्यमंत्री जो आजकल श्रम विभाग को भी देख रहे हैं, उन्होंने श्रम विभाग का बजट सदन के सामने उपस्थित किया हैं। मैं उस बजट का घोर विरोध करता हूँ। इस सरकार के गद्दी पर बैठ ने के पश्चात् सभीलोग महसूस कर रहे हैं कि श्रम कल्याण के लिए इस सरकार ने अभी तक कोई भी ऐसा कार्य नहीं किया हैं, जो श्रमिकों के लिए फायदे मन्द रहा हो। श्रमदफ्तर आज भ्रष्टाचार का अड्डा वना हुआ हैं। इस भ्रष्टाचार को मिटाने के लिए सरकार और सरकारी पक्षके सदस्य क्या कदम उठा रहे हैं, इसका लेखा-जोखा नहीं भी हमारे सामने प्रस्तुत नहीं किया गया हैं।

एम० एल० ए० होस्टल के वारे में क्या कहना चाहते हैं? अगर आप लोग चाहें तो मैं बहुत कुछ कह सकता हूँ। माननीय सभापति महोदय, हमारी पार्टी आज केन्द्र में हैं, और वह श्रमिक कल्याण की वात को कौन कहे सभी लोगों के हित की और ध्यान

दे रही हैं। लेकिन बंगाल में यहाँ की सरकार श्रम-हित को जहन्नुम में पहुँचा रही हैं। इस सरकार को या इसके सदस्यों को श्रमिकों के कल्याण के लिए कोई चिन्ता नहीं हैं। क्या बंगाल की सरकार ने गद्दी पर बैटने के बाद श्रमिक-कल्याण के लिए कोई कायदा कानून वनाया हैं? क्या श्रमिकों किसानों और खेत-मजूरों के जजवात को क्य। यह सरकार समझने का प्रयास कर रही हैं? पहले की अपेक्षा क्या इनकी मजदूरी में बढ़ोफ्ती हुई हैं? क्या आप लोग हमारी हम बात का उत्तर दे सकेंगे? केन्द्र सरकार ने जैसे जनहित की भावना को सामने रखकर काम किया है। क्या उसी तरह से पश्चिम बंगाल की सरकार श्रमिकों के कल्याण के लिए कोई कानून नहीं वना सकती थी? बनाये कैसे? यह सरकार तो स्वार्थ में डूई हैं। सिर्फ अपनी गद्दी को बचाने के चक्कर में पड़ी हुई हैं। लेकिन आप लोगों को याद रखना चाहिए और शिक्षा लेनी चाहिए इन्दिरा गाँधी के कारनामों से। दूरबीन लगाकर देखने पर पुरे हिन्दुस्तान में उनको कोई गरीब नहीं दिखलाई पड़ता था। केवल उनका वेटा संजय दिखलाई पड़ा फिर उसके वाद स्वार्थ में वशीभूत हो कर अपने बेटे संजय के लिए मोटर का कारखाना खुलवा दिया। और जब मोटर का कारखाना अंच्छी तरह से नहीं चला तो संजय गाँधी ने युवा कांग्रेस का नेतृत्व ग्रहण कर लिया और उसने जो भी अत्याचार किया, उस पर इन्दिरा गाँधी ने मोहर लगाना चालू कर दिया। इसका परिणाम क्या हुआ आप लोगों को मालूम हैं। इसलिए आप लोग सचेतन हो ज़ाँय और स्वार्थपरता का परित्याग करके श्रमिक कल्याण और जन-कल्याण की और ध्यान दें।

जैसे कांग्रेस ने गणतंत्र के नाम पर- गरीबी दूर करने के नाम पर कुर्सो पर बैठकर सासन किया था उसी प्रकार यह वाम-फ्रान्ट की सरकार कर रही हैं। श्रमिकों के कल्याण के बजाय कारखानों के मालिकों के साथ साँट-गाँट यह सरकार कर रही हैं। जन-हित की भावना का परित्याग करती चली जा रही हैं। अपनी कुर्सो को सुरक्षित रखने के लिए यह सरकार सभी कुछ कर सकती हैं।

सूरजमल का एसियाटिक आक्सीजन कारखाना हैं। उसमें मालिक के सपोर्टर केवल २० आदमियों ने? २० कर्मचारियों को डण्डा से पीटा और गुं०ई किया। इसके लिए इस सरकारने क्या किया? अभीतक २ आदमी सस्पेण्ड हैं। এশিয়াটিক অক্সিজেন মাত্র ২০ জন লোক দিয়ে মালিক দালালি শুরু করে দিয়েছে, আমাদের পক্ষে ১২০ জন আছে, তাদের উপর লাঠি ডান্ডা চালানো হয়েছে এবং দুজনকে সাসপেন্ড করে রাখা হয়েছে। মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীকে বার বার বলেছি যে আপনারা ভোট নিন, নির্বাচন করুন, আপনারা জিতলে আপনারা থাকবেন। আমরা জিতলে আমাদের ইউনিয়ন থাকবে শ্রমিকদের উপর লাঠি ডান্ডা মারবেন, এটা কি গণতন্ত্র, এই গণতন্ত্র আপনারা চালাবেন? আপনারা যে দু চারটি লোক দিয়ে ডান্ডা পেটার চেষ্টা করছেন, এটা চলবে না।

একটা পরিকল্পনা করা হয়েছে—এটা কি ঠিক, মন্ত্রী মহাশয় বলবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** এই প্রশ্নের উত্তরে এই কথা বলা যায় ঘটনাটা ঠিক তা নয়, যদিও গ্রাম থেকে দুধ সংগ্রহ করা হচ্ছে এবং গ্রাম থেকে যখন দুধ সংগ্রহ করা হয় তখন দুধ উৎপাদনকারিদের একটা ন্যায্য দাম দেওয়া হয়। শহরের ক্রেতা সাধারণের কাছ থেকে সেই টাকা গ্রামের জনসাধারণের কাছে যায় এবং আমাদের প্রকল্পের মধ্যে যেটা লক্ষ্য রেখেছি সেটা কার্যকর ভাবে পালন করার চেষ্টা করছি—সেটা হল এই দুধ উৎপাদনকারীরা তাদের নিজেদের প্রয়োজন মতো দুধ রেখে বাকি অংশটা চিলিং প্ল্যান্টের মারফত সরকারি প্রকল্পের মারফত অথবা হিমুল, ভীমুল ইত্যাদি মারফত বিক্রী করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** গ্রামীণ যে কর্মসূচি নেওয়া হয়েছে এই কর্মসূচির মধ্য দিয়ে শহর ছাড়া আর কোথায় দুধ সরবরাহের ব্যবস্থা করা হয়েছে—এইগুলি তো সবই শহরের পরিকল্পনা। এটার নাম গ্রামীণ ডেয়ারি ডেভেলপমেন্ট কর্মসূচি হল কেন, গ্রাম থেকে দুধ আসে বলে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমি এর আগের প্রশ্নের জবাবেই বলে দিয়েছি, আর একবার পরিষ্কার করে বলে দিচ্ছি। এটা শুধু শহরের মধ্যেই সীমাবদ্ধ নয়, হুগলি জেলা, মুর্শিদাবাদ জেলার গ্রামাঞ্চলেও দেওয়া হচ্ছে। এই দুধ শুধু মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরেই দেওয়া হয় না, গ্রামাঞ্চলেও দেওয়া হয়। মাটিগাড়া থেকে যেটা সরবরাহ করা হয় সেটা শুধু শিলিগুড়ি শহরেই দেওয়া হয় না, গ্রামাঞ্চলেও দেওয়া হয়, আমি নিজে দেখে এসেছি। মাননীয় সদস্যও জানেন শিলিগুড়ি ছাড়াও দার্জিলিং জেলার বিভিন্ন গ্রামে দুধ সরবরাহ করা হয়। তবে এই পরিকল্পনা বামফ্রন্ট সরকার আসার আগে কংগ্রেস সরকার রচনা করেছিলেন এবং তারা গ্রামের জনসাধারণের কাছে ন্যায্য ও সুলভ মূল্যে দুধ বন্টন করার কথা চিন্তা করেন নি। এটা আমরা অত্যন্ত গুরুত্ব দিয়ে চিন্তা করছি। বর্তমান বাজেটে এই বিষয়ে আমি একটি সুনির্দিষ্ট প্রস্তাব রাখতে পারব বলে আশা করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি বললেন গ্রামাঞ্চলে দুধ সরবরাহ করা হচ্ছে—আপনার কাছে কি খবর আছে কোথায় কোথায় দুধ সরবরাহ করা হচ্ছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** এটার উত্তর দিতে গেলে নোটিশ চাই। আমি আগেই বলেছি মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহর ছাড়া আশপাশের কিছু গ্রামাঞ্চলে সরবরাহ করা হয়, নদীয়া জেলার গ্রামাঞ্চলের আশপাশে কিছু কিছু সরবরাহ করা হয়। ইতিপূর্বে মাননীয় সদস্য হাসানুজ্জমান সাহেব যে জায়গাটির কথা উল্লেখ করলেন আমরা সেখানে সরবরাহ করার চেষ্টা করছি। বিশেষ করে শ্রমিক অধ্যুষিত অঞ্চলে এটা সরবরাহ করার জন্য নতুন পরিকল্পনা নিয়েছি। আমার বাজেট প্রস্তাবের দিন মাননীয় সদস্যদের কাছে সেটা উপস্থিত করার আশা রাখি।

**শ্রী মহাদেব মুখার্জি :** পুরুলিয়া জেলায় দুধ প্রকল্পের জন্য কিছু কর্মচারী নিয়োগ করা হয়েছিল। কিছুদিন হল তারা ওখান থেকে বদলি হয়ে গেছে। পুরুলিয়া জেলায় কোনও দুধ প্রকল্প হবে কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি আগেই এই প্রশ্নটির জবাব দিয়েছি, মাননীয় সদস্য একটু লক্ষ্য করলেই সেটা বুঝতে পারবেন—পুরুলিয়া শহরে দুগ্ধ প্রকল্প করার কোনও প্রস্তাব ছিল না, কিন্তু একটা চিলিং প্ল্যান্ট করার প্রস্তাব ছিল এবং এই সম্পর্কে নোটিশ পেলে আমি তার বিশদ বিবরণ দিতে পারব।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গ্রামাঞ্চলে দুগ্ধ সরবরাহের মাধ্যমটা কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এ সম্পর্কে সুনির্দিষ্ট নোটিশ পেলে সুস্পষ্ট জবাব দিতে পারবো।

**শ্রী হবিবুর রহমান ঃ** আপনি বললেন যে, গ্রামাঞ্চলে দুগ্ধ সরবরাহ করা হচ্ছে। আমার প্রশ্ন ছিল, গ্রামাঞ্চলে সেই দুধ কি ভাবে সরবরাহ করা হচ্ছে সেটা জানান। এটা তো আপনার জানা উচিত—এর জন্য নোটিশ চাই কেন বলবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** দু রকম পদ্ধতিতে দুধ সরবরাহ করা হয়—এক, বোতলে এবং দুই ক্যানে। কাজেই কি পদ্ধতিতে কোথায় দুধ সরবরাহ করা হয় সে সম্পর্কে যদি আপনি সুনির্দিষ্ট প্রশ্ন করেন তাহলে আমি তার জবাব দিতে পারি আপনি নোটিশ দিলে। সেইজন্যই আমি নোটিশের কথা বলেছি।

**মাধ্যমিক ও নিম্নমাধ্যমিক বিদ্যালয়ে প্রশাসক নিয়োগ**

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর হইতে ১লা ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত কতগুলি মাধ্যমিক ও নিম্নমাধ্যমিক বিদ্যালয়ে প্রশাসক নিয়োগ করা হইয়াছে;

(খ) ঐ প্রশাসকদের মধ্যে কতজন সরকারি এবং কতজন বেসরকারি ব্যক্তি; এবং

(গ) উক্ত বিদ্যালয়সমূহের পরিচালন সমিতিগুলির পুনর্নির্বাচনের বিষয় সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ জানাইয়াছে যে মাধ্যমিক ও নিম্নমাধ্যমিক বিদ্যালয়ে নিযুক্ত প্রশাসকের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| ১। | মাধ্যমিক বিদ্যালয় | ... | ১৪২ |
| ২। | নিম্নমাধ্যমিক বিদ্যালয় | ... | ৫৬ |
| | মোট | ... | ১৯৮ |

(খ) পর্ষৎ কর্তৃক প্রদত্ত প্রতিবেদন হইতে জানা যায় যে নিযুক্ত প্রশাকদের মধ্যে সরকারি এবং বেসরকারি চাকুরিয়া যথাক্রমে ১৮৭ এবং ১১ জন।

(গ) ইহা পর্ষদের বিবেচ্য বিষয়। তবে, পর্ষৎ জানাইয়াছে যে প্রশাসকদিগের নিয়োগপত্রে ছয় মাসের মধ্যে বিদ্যালয়ের পরিচালন সমিতির পুনর্গঠনের নির্দ্দেশ দেওয়া আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সমস্ত বিদ্যালয়ে এখনও স্বাভাবিক অবস্থা ফিরে আসে নি অর্থাৎ কংগ্রেসি তাণ্ডবের জের যে সব বিদ্যালয়ে থেকে গিয়েছে সেই সমস্ত বিদ্যালয়ের প্রশাসকদের কার্যকালের মেয়াদ বৃদ্ধি করা হবে কিনা?

**শ্রী পার্থ দে :** এরকম যদি প্রয়োজন হয় বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশন কে তারা জানাবেন, তারা বিবেচনা করে বৃদ্ধি করতে পারবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিদ্যালয়গুলিতে যে কার্য নির্বাহক সমিতি আছে সেই সমিতিগুলিতে শিক্ষক প্রতিনিধি বাড়াবার কথা ভাবছেন কিনা?

**শ্রী পার্থ দে :** এটা ঠিক এই প্রশ্ন থেকে আসে না। তবে আমরা যখন সামগ্রিকভাবে এ সম্পর্কে বিচার বিবেচনা করবো তখন এ সম্পর্কে হয়ত কিছু আভাষ থাকবে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কতগুলি বিদ্যালয়ে দুর্নীতিগ্রস্ত পরিচালকবর্গ আছেন এবং তাদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন এবং সেই ব্যবস্থা অবলম্বন করতে গিয়ে ইনজাংশন হয়েছে কিনা?

**শ্রী পার্থ দে :** এ সম্পর্কে নোটিশ পেলে ভাল হয়। তবে আমি দু/চারটি কথা এসম্পর্কে বলব। দুর্নীতির অসংখ্য অভিযোগ এসেছে—স্কুলের পরিচালক সমিতির দুর্নীতি সম্পর্কে। এরমধ্যে যেগুলি খুব সুনির্দিষ্ট সেগুলি নিয়ে শিক্ষা বিভাগের তরফ থেকে কিছু তদন্ত করাচ্ছি, পুলিশের যে বিভিন্ন বিভাগ আছে, ভিজিলেন্স কমিশন যা আছে তাদেরও কিছু কিছু দিয়েছি—অনেকগুলির তদন্ত হচ্ছে। স্বাভাবিকভাবে এটা বোঝা যাচ্ছে যে, এখনও আমাদের কাছে যে সমস্ত অভিযোগ আসে নি সেখানেও সেই ধরণের কিছু অভিযোগ আছে। সুনির্দিষ্টভাবে কোনও জায়গা সম্বন্ধে বক্তব্য থাকলে আমাদের বলবেন, সরাসরি দেখে বলতে পারবো। হাইকোর্টেও কিছু মামলা আছে। সুনির্দিষ্ট কোনও বিদ্যালয় সম্পর্কে এরকম কথা থাকলে জানাবেন, নোটিশ দেবেন, বলে দেব সেটা কি স্তরে আছে। দুর্নীতির অসংখ্য অভিযোগ আছে এবং আমার মনে হয় আরও আসবে।

**শ্রী অনিল মুখার্জি :** বাঁকুড়া জেলার সোনামুখিতে যে বিদ্যালয় আছে সেখানে নির্বাচনে কারচুপি করে পরিচালকমণ্ডলি সেখানে ছিল। আমার জিজ্ঞাস্য, সে সম্পর্কে কোনও ব্যবস্থা মন্ত্রী মহাশয় নিয়েছেন কি?

**শ্রী পার্থ দে :** ঠিক ঐ বিদ্যালয় সম্পর্কে বলতে পারবো না। তবে আমি এই সভার অবগতির জন্য জানাচ্ছি, বিগত দিনে যে নির্বাচন হয়েছে, এই ধরণের কিছু বিদ্যালয় সম্পর্কে পরবর্তী পর্যায়ে সেখানকার শিক্ষক অভিভাবকরা অভিযোগ করার পর আমরা অনুসন্ধান

করে দেখেছি, বিগত কয়েক বছরে সত্য সত্যই স্কুল কমিটিতে নির্বাচনের ব্যাপারে কারচুপি হয়েছিল। সেই সব জায়গায় আমাদের প্রশাসক নিযুক্ত করতে হয়েছে, যাতে আবার সঠিক ভাবে নির্বাচন করা যায়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে মুর্শিদাবাদ জেলার বরালা রামদাস ইন্সটিটিউশনের প্রধান শিক্ষক, তিনি নিয়মিত স্কুল করেন কি না, কিংবা আদৌ করেন কিনা?

**শ্রী পার্থ দে :** নোটিশ দেবেন, পরে জানিয়ে দেব।

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৮টি ক্ষেত্রে প্রশাসন নিযুক্ত হয়েছেন, এর মধ্যে এডুকেশন ডাইরেটরেটের বিনা রেকমেণ্ডেশনে কতগুলি বিদ্যালয়ে প্রশাসন নিযুক্ত হয়েছেন?

**শ্রী পার্থ দে :** এই সম্বন্ধে নোটিশ দিতে হবে, কারণ এটা বোর্ডের কাছ থেকে খবর নিয়ে বলতে হবে।

**ডাঃ হরমোহন সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দুর্নীতির অভিযোগ কাটোয়া মহকুমার পঞ্চাননতলা হাইস্কুলে প্রশাসক নিয়োগ করা হয়েছিল, কিন্তু গত চার মাস হয়ে গেল তিনি কার্যভার গ্রহন করেন নি?

**শ্রী পার্থ দে :** নোটিশ দিলে জানিয়ে দেব। তবে কোনও কোনও ক্ষেত্রে প্রশাসক যারা নিযুক্ত হয়েছেন, তারা কোনও না কোনও কারণে যোগদান করতে দেরী করছেন। বিশেষ করে বর্ধমান জেলায় এই রকম বেশি হয়েছে। তবে ঐ বিশেষ ক্ষেত্র সম্পর্কে যদি জানতে চান, তাহলে আমাকে নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**শ্রী গুনধর চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৮টি ক্ষেত্রে প্রশাসক নিয়োগ করা হয়েছে। যিনি প্রশাসক নিয়োজিত হয়েছেন, তিনি ছয় মাসের মধ্যে নির্বাচন করবেন। কিন্তু তাদেরকে এখনও পর্যন্ত চার্জ হ্যাণ্ড ওভার করা হচ্ছে না, এর মধ্যে বি. ডি. ও. আছেন, ব্লক অফিসের সোসাল এক্সটেনশন অফিসার আছেন, তারা নুতন প্রশাসককে চার্জ হ্যাণ্ড ওভার করছেন না?

(নো রিপ্লাই)

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৯৮টি ক্ষেত্রে প্রশাসক নিযুক্ত করেছেন, তার মধ্যে স্পেসাল কনস্টিটিউশনের সঙ্গে যুক্ত কোনও স্কুল আছে কিনা?

**শ্রী পার্থ দে :** সেটা থাকতে পারে। নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী মহঃ সোহরাব :** ভবিষ্যতে স্পেসাল কনস্টিটিউশন-এ কোনও স্কুলকে দেবেন কি

না?

**শ্রী পার্থ দে :** এই প্রশ্ন এই পরিপ্রেক্ষিতে ওঠে না। তবে আমরা স্পেসাল কনস্টিটিউশনে দিচ্ছি না।

### Separate body for medical education

***162.** (Admitted question No. ***599.**) **Shri Dawa Narbu La** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the Government has any proposal to set up a Medical University or a separate Board under Calcutta University to look after medical education;

(b) if so, what are the salient features of the proposal; and

(c) when is the proposal likely to be implemented?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

(এ) না,

(বি) এবং (সি) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় বললেন যে মেডিকেল ইউনিভার্সিটি অথবা কোনও সেপারেট বোর্ড আণ্ডার ক্যালকাটা ইউনিভার্সিটি, যারা মেডিকেল এডুকেশন দেখবেন, এই রকম করার কোনও প্রস্তাব নেই। আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে ভাবে ক্যালকাটা ইউনিভার্সিটির ওয়ার্ক লোড বাড়ছে, যে ভাবে বিভিন্ন ধরণের ডিস্টারব্যান্সেস দেখা যাচ্ছে, সেই পরিপ্রেক্ষিতে চিন্তা করবেন কি যে মেডিকেল ইউনিভার্সিটি অথবা সেপারেট বোর্ড আণ্ডার ক্যালকাটা ইউনিভার্সিটি, তারা মেডিকেল এডুকেশন দেখবেন, এই রকম একটা বোর্ড স্থাপন করার কথা চিন্তা করছেন কি?

[1-40 – 1-50 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মেডিকেল বিশ্ববিদ্যালয় এবং সেপারেট বোর্ড ফর মেডিকেল এডুকেশন, এই দুটো কিন্তু পৃথক প্রশ্ন, মেডিকেল ইউনিভার্সিটি সম্পর্কে আপাতত সরকারের কোনও প্রস্তাব নেই। তবে বিশেষজ্ঞদের অভিমত নিয়ে এই সম্পর্কে আমরা সিদ্ধান্ত গ্রহণ করার চেষ্টা করবো। মেডিকেলের জন্য একটা সেপারেট বোর্ড করার সম্পর্কে গনী কমিটির সুপারিশ আছে এবং সেটা হচ্ছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন মেডিকেলের জন্য একটা সেপারেট বোর্ড হওয়ার দরকার, যাতে করে মেডিকেল শিক্ষা ব্যবস্থাকে তারা সুষ্ঠুভাবে পরিচালনা করতে পারে। তাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে একটা অটোনমাস কাউনসিল ফর মেডিকেল এডুকেশন সম্পর্কে বিবেচনা করছেন এবং এ-সম্পর্কে তাঁরা সিদ্ধান্ত গ্রহণ করবেন।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্যার, আমাদের প্রশ্ন গুলি এবং আরও অনেক প্রশ্ন স্থগিত হয়ে যাচ্ছে। আর কোনও কোনও প্রশ্নের উপর আপনি অনেক গুলি করে অতিরিক্ত প্রশ্ন অ্যালাউ করছেন।

**অধ্যক্ষ মহোদয় ঃ** প্রশ্ন স্থগিত রাখা, না রাখা মন্ত্রী মহোদয়ের ব্যাপার। আর অতিরিক্ত প্রশ্ন অ্যালাউ করা, না করা আমার ব্যাপার। সুতরাং দুটি এক-সঙ্গে বলা যায় না।

**দুইশ্রেণীবিশিষ্ট জুনিয়র হাইস্কুলসমূহের পূর্ণাঙ্গ জুনিয়র হাইস্কুলরূপে অনুমোদন**

*১৬৫ (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫০।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মঞ্জুরিপ্রাপ্ত দুইশ্রেণীবিশিষ্ট জুনিয়র হাইস্কুলগুলিকে পূর্ণাঙ্গ জুনিয়র হাইস্কুলরূপে সরকারি স্বীকৃতি-দানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) এই সিদ্ধান্ত কোন সময় হইতে কার্যকরি করা হইবে, এবং

(২) বর্তমান বৎসরে এবং আগামী বৎসরে এরূপ কতগুলি বিদ্যালয়ের বিষয় বিবেচনা করা হইবে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) পশ্চিমবঙ্গে জুনিয়র হাইস্কুল অথবা হাইস্কুলকে সরকার স্বীকৃতি দেয় না।

(খ) এ প্রশ্ন উঠে না।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ২ ক্লাশের জুনিয়র স্কুল গুলিকে জুনিয়র হাইস্কুল করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এটা বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশনের ব্যাপার।

**শ্রী মহঃ সোহরাব ঃ** বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশন ২ ক্লাশের জুনিয়র হাই স্কুল গুলিকে ৪ ক্লাশের স্কুল করার জন্য কোনও রিপোর্ট গভর্নমেন্টের কাছে সাবমিট করেছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এ প্রশ্ন কি এর থেকে আসে? আমার মনে হয় যে, এই প্রশ্ন এর থেকে আসে না।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্কুলের অনুমোদন বোর্ড দেয়, কিন্তু তার আগে রাজ্য সরকারের তরফ থেকে বোর্ডকে জানিয়ে দেওয়া হয় যে, কতগুলিকে অনুমোদন দেওয়া হবে এবং সেই অনুযায়ী বোর্ড অনুমোদন দেয়। আপনারা সরকারের তরফ থেকে সে বিষয়ে কিছু ঠিক করেছেন কি?

**শ্রী পার্থ দে :** এই প্রশ্নের উত্তরে আমি বলতে পারি যে, রাজ্য সরকারের তরফ থেকে বোর্ড অফ সেকেণ্ডারি এডুকেশনকে বলা হয় মোটামুটি আপনারা এই সংখ্যার মধ্যে অনুমোদন সীমাবদ্ধ রাখবেন। আমরা বোর্ডকে জানিয়েছি যে, পশ্চিমবাংলায় মাধ্যমিক স্কুল এবং নিম্ন মাধ্যমিক স্কুল কতগুলি এখন পর্যন্ত আছে, সেটা ঠিক করে দিন, সেই অনুযায়ী আমরা সংখ্যা ঠিক করে দেব।

**বাঁকুড়ায় সারদামণি মহাবিদ্যালয়ের তফসিলি ও আদিবাসী মহিলাদের জন্য হোস্টেল**

***১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১০২৯।**) **শ্রী গুণধর চৌধুরি :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সারদামণি মহাবিদ্যালয়ের তফসিলি ও আদিবাসী মহিলাদের জন্য হোস্টেল বিল্ডিং নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত হোস্টেলের নির্মাণকার্য শুরু হইবে; এবং

(গ) এ বাবদ সরকারের কত অর্থ ব্যয় হইবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

(ক) শিক্ষাবিভাগে এই ধরণের কোনও প্রস্তাব নাই। তবে, তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগের নিকট হইতে জানা যাইতেছে যে ঐ বিভাগে হোস্টেল বিল্ডিং নির্মাণের একটি পরিকল্পনা অনুমোদন করিয়াছে।

(খ) উক্ত হোস্টেলের নির্মাণকার্য ইতিমধ্যেই শুরু হইয়া গিয়াছে।

(গ) জানা গিয়াছে যে প্রাক কল্যাণ হিসাবে এই বাবদে ১,৩৫,৪৬৬ টাকা খরচা হইবে। ইহার মধ্যে তপসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগ ১,০২,৩৫০ টাকা অনুদান হিসাবে মঞ্জুর করিবার সিদ্ধান্ত নিয়াছে।

**শ্রী গুণধর চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে বিল্ডিং তৈরি করা হচ্ছে এটা কোন এজেন্সির মাধ্যমে তৈরি করা হচ্ছে এবং এটা প্ল্যান এসটিমেট অনুযায়ী হচ্ছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** নোটিশ চাই।

**Properties of Netaji Nagar College**

***168.** (Admitted question No. ***1535.) Shri Md. Sohrab** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of Education (Higher) Department be pleased to state—

(a) whether there is any deed of trust in respect of the properties belonging to Netaji Nagar College, Calcutta, which has been recently taken over by the Government; and

(b) if so,—

(i) when was the trust deed executed, and

(ii) the names of the settler and the trustees?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :**

(a) হ্যাঁ। আছে

(b) (i) ট্রাস্ট ডিড্ ৪-৯-৬৮ তারিখে নির্বাহ (execute) করা হয়।

(ii) সেট্‌লার — শ্রী প্রশান্ত শূর।

ট্রাস্টি — (১) শ্রী হরিপদ বসু অধুনা মৃত।

(২) শ্রী অমলেন্দু সেনগুপ্ত।

(৩) শ্রী প্রশান্ত শূর।

(৪) শ্রী মনোজপ্রতিম গাঙ্গুলি।

(৫) শ্রী পিযুষ দাসগুপ্ত।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অনারেবল হাইকোর্ট এই রকম কোনও অর্ডার দিয়েছেন কি যে অনারেবল মেম্বার প্রশান্ত শূর মহাশয়ের এই ট্রাস্ট করার কোনও অধিকার নেই এই রকম কোনও অডার হাইকোর্ট দিয়েছেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমার মনে হয় মাননীয় সদস্য আমার বক্তব্য ঠিক বোঝেন নি। অধ্যক্ষ যখন বিশ্ববিদ্যালয়ের নির্দেশ অমান্য করে নতুন করে গভর্নিং বডি তৈরি করলেন তখন শ্রী প্রশান্ত শূর মহাশয় এই বডির বিরুদ্ধে হাইকোর্ট এর ইনজাংশন পান এবং অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমার প্রশ্ন হচ্ছে যে এই ট্রাস্ট ডিডের কোনও অথরিটি নেই এই রকম কোনও অডার হাইকোর্ট থেকে কি দেওয়া হয়েছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমার জানা নেই।

**রাজনৈতিক ভাতা**

*১৭০। (এস এন) [(অনুমোদিত প্রশ্ন নং *১৭০১ (এস এন)।] **শ্রী ননী কর :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইংরাজ আমলে রাজনীতিতে অংশগ্রহণকারী ব্যক্তিদের কি পদ্ধতিতে রাজনৈতিক ভাতা মঞ্জুর করা হয়;

(খ) পশ্চিমবঙ্গে বর্তমানে কতজনকে এই ভাতা দেওয়া হয়;

(গ) তন্মধ্যে—

(১) ১৯৭২-৭৭ সালে বিধানসভার সদস্য,

(২) বিভিন্ন ব্লক কংগ্রেসের সভাপতি বা কর্মকর্তা কোন কোন ব্যক্তি এই ভাতা পাইতেছেন; এবং

(ঘ) কতজনের ক্ষেত্রে এবং কি কি কারণে মঞ্জুর হওয়ার পর এই ভাতা দেওয়া বন্ধ হইয়াছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার ১৯৭২-৭৩ সাল থেকে স্বাধীনতা সংগ্রামীদের মাসিক ২০০ টাকা এবং প্রয়াত ও শহীদ স্বাধীনতা সংগ্রামীদের পরিবারবর্গকে মাসিক ১০০ টাকা থেকে ২০০ টাকা পর্যন্ত পেনসন দেওয়ার পরিকল্পনা প্রবর্তন করেছেন। রাজ্য সরকারের কাছে পেশ করা আবেদনপত্রগুলি সরকার কর্তৃক নিযুক্ত একটি পরমার্শদাতা কমিটি পরীক্ষা করে সুপারিশ করেন। ঐ সুপারিশ সহ আবেদনপত্র গুলি পাওয়ার পর ভারত সরকার পেনসন মঞ্জুর করে থাকেন।

পশ্চিমবঙ্গ সরকারেরও অনুরূপ একটি পরিকল্পনা ১৯৪৮ সাল থেকে চালু আছে। ইংরেজ আমলে রাজনৈতিক আন্দোলনে অংশগ্রহণকারীগণকে এই পরিকল্পনা অনুযায়ী পেনসন দেওয়া হয়। রাজ্য মন্ত্রিসভার ৪ জন সদস্য নিয়ে গঠিত একটি সাব-কমিটি প্রাদেশিক-পেনসনের আবেনদপত্রগুলি বিবেচনা করেন। পেনসনের পরিমাণ আবেনদকারীর লাঞ্ছনাভোগ ও বর্তমান আর্থিক অবস্থার ভিত্তিতে স্থির করা হয়।

(খ) বর্তমানে পশ্চিমবঙ্গ থেকে ১৪,৬১৭ জন কেন্দ্রীয় সরকারের পেনসন পেয়ে থাকেন।

এছাড়া ৩২৬ জন কেবলমাত্র রাজ্য সরকারের এবং ২০৭০ জন কেন্দ্র ও রাজ্য উভয় সরকারের কাছ থেকেই পেনসন পেয়ে থাকেন।

(গ) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেনসনপ্রাপ্ত ১৪,৬১৭ জনের মধ্যে

(১) ১৯৭২-৭৭ সালের জাল বিধানসভার সদস্য আছেন ৯ জন এবং

(২) বিভিন্ন ব্লক কংগ্রেসের সভাপতি ইত্যাদি আছেন ১২ জন।

**এঁদের নাম এরূপ ঃ-**

**কেন্দ্রীয় সরকারের পেনসন-প্রাপক ১৯৭২-৭৭ সালের বিধানসভার সদস্যবৃন্দ**

(১) শ্রী অজিত কুমার গঙ্গোপাধ্যায়।

(২) শ্রী কেশবচন্দ্র ভট্টাচার্য।

(৩) শ্রী নিতাইপদ সরকার।

(৪) শ্রী সোমনাথ লাহিড়ি।

(৫) শ্রী অজয় মুখোপাধ্যায়।

(৬) শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায়।

(৭) শ্রী শরদিন্দু সামন্ত।

(৮) শ্রী কানাই ভৌমিক।

(৯) শ্রী সুধীর দাস।

**ব্লক-কংগ্রেস সভাপতিবৃন্দ**

| | | |
|---|---|---|
| (১) শ্রীমতী সাবিত্রী দেবী | — | দার্জ্জিলিং। |
| (২) শ্রী কালীপদ বাগচি | — | মুর্শিদাবাদ। |
| (৩) মহঃ সুরাত আলি খান | — | নদীয়া। |
| (৪) শ্রী ধীরেন্দ্রনাথ সেনগুপ্ত | — | পুরুলিয়া। |
| (৫) শ্রী অবিনাশ মাহাতো | — | পুরুলিয়া। |
| (৬) শ্রী ভীমচন্দ্র মাহাতো | — | পুরুলিয়া। |
| (৭) শ্রী নকুলচন্দ্র মাহাতো | — | পুরুলিয়া। |
| (৮) শ্রী পূর্ণচন্দ্র মণ্ডল | — | বাঁকুড়া। |
| (৯) শ্রী জয়নারায়ণ শর্মা | — | বর্দ্ধমান। |
| (১০) শ্রী কৃষ্ণানন্দ রায় | — | বর্দ্ধমান। |
| (১১) শ্রী ভবানন্দ রায় | — | বর্দ্ধমান। |
| (১২) শ্রী অমরেন্দ্রনাথ সরকার, প্রাক্তন সভাপতি। | — | বীরভূম। |

হাওড়া, ২৪ পরগনা, মালদহ, হুগলি ও মেদিনীপুর থেকে পূর্ণ বিবরণ পাওয়া যায় নি। পাওয়া গেলে পুনরায় সভায় পেশ করা হবে।

(ঘ) পেনসন প্রাপক প্রকৃত স্বাধীনতা সংগ্রামী নন এই মর্মে অভিযোগ পাওয়ার পর এবং দরখাস্তে ত্রুটি-বিচ্যুতি লক্ষ্য করায় কেন্দ্রীয় সরকার ৩১৪ জনের ক্ষেত্রে পেনসন মঞ্জুর করার পর তা সাময়িকভাবে বন্ধ করেছেন। এদের মধ্যে ৫৬ জনের ক্ষেত্রে পেনসন বাতিল করা হয়েছে এবং ১১ জনের পেনসন তদন্তের পর পুনরায় চালু করা হয়েছে।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় বক্তব্য রাখবার সময় বলেছেন যে জাল বিধানসভার সদস্য। বিধানসভার সদস্য হয়ে বিধানসভায় দাঁড়িয়ে জাল বিধানসভা বলার অধিকার আছে কি না আমি জানতে চাই?

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, এটা এক্সপাঞ্জ করা হোক।

(গোলমাল)

**শ্রী গোপাল বসু ঃ** মিঃ স্পিকার স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে প্রশ্নটি করেছেন মাননীয় সদস্য শ্রী ননী কর, এই প্রশ্নে সাপ্লিমেন্টারি করার প্রথম অধিকার মাননীয় সদস্য শ্রী ননী করের।

**শ্রী অনিল মুখার্জি ঃ** কোয়েশ্চেন আওয়ার্সে পয়েন্ট অফ অর্ডার তোলা যায় না।

**শ্রী ননী কর ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন বিগত বিধানসভায় জাল সদস্যদের মধ্যে কেশব ভট্টাচার্য্যের নামে এটা মঞ্জুর হয়েছে কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** নয় জনের ভিতরে কেশব ভট্টাচার্যের নাম ছিল। যাদের যাদের পেনসন বাতিল করে দেওয়া হয়েছে তাদের নাম আমি পড়ে দিচ্ছি।

**CALCUTTA**

1. Shri Sudhir Kumar Chakraborty
2. Shri Sudhirendra Das Roy
3. Smt. Ela Bose
4. Shri Satyendra Nath Sengupta
5. Shri Subodh Ch. Dutta Choudhury
6. Shri Nalini Mohan Dasgupta
7. Shri Jnanandra Nath Sengupta

8. Shri Karuna Nidhan Roy
9. Shri Dwijendra Kumar Nag
10. Shri Himangshu De

**HOOGHLY**

11. Shri Jatindra Nath Bera
12. Shri Kartick Ch. Sengupta
13. Shri Panchanan Majhi
14. Shri Adhar Kanti Sur

**WEST DINAJPUR**

15. Shri Nitya Gopal Ghosh
16. Shri Sonaran Hembram

**MURSHIDABAD**

17. Shri Nripendra Chandra Mitra

**DARJEELING**

18. Shri Sachindra Nath Nag

**BURDWAN**

19. Shri Biswanath Karmakar
20. Shri Satyahari Mukherjee

**MALDA**

21. Shri Dwijendra Nath Bhattacharjee
22. Shri Bhuban Mohan Debnath
23. Shri Naba Kumar Mondal

**HOWRAH**

24. Shri Sudhanya Charan Malik
25. Shri Santosh Ranjan Bhattacharyya
26. Shri Anadi Ranjan Mukherjee

**MIDNAPORE**

27. Shri Bankim Chandra Karan
28. Shri Natendra Nath Jana
29. Shri Nimai Maity
30. Shri Bhajahari Jana
31. Shri Durjendra Nath Jana
32. Shri Shyamapada Bishayee
33. Shri Sudhakrishna Chabir
34. Shri Haro Das @ Haradhan Das
35. Shri Shyama Charan Sangram
36. Shri Ganada Charan Samanta
37. Shri Gobardhan Misra
38. Shri Chittaranjan Das
39. Shri Shyamapada Bhunia
40. Shri Satish Chandra Rout
41. Shri Joyhari Bera
42. Shri Subal Chandra Bose
43. Shri Basanta Kumar Das
44. Shri Nibaran Chandra Pramanik
45. Shri Sashadhar Giri
46. Shri Jiban Krishna Manna
47. Shri Gopal Chandra Adhikari
48. Shri Sudhangshu Sekhar Panda

**24 PARGANAS**

49. Shrimati Amala Rani Pan w/o. Late Ramesh Pan
50. Shrimati Kiron Bala Karmakar w/o. Late
    Janini Kr. Karmakar

51. Shri Nagendra Mohan Biswas

52. Shri Naresh Ch. Nag Biswas

53. Shri Atul Chandra Das

54. Shri Bimal Sanyal

55. Shri Jatish Ch. Bhowmick

56. Kailash Chandra Samaddar.

**শ্রী ননী কর ঃ** যখন মঞ্জুর করা হয় তখন ক্যাবিনেট সাব কমিটি এটা দেখেশুনে করেছিলেন। কিন্তু প্রশ্ন হচ্ছে মঞ্জুর করার পর যাদের বাতিল করা হলো তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এবং যারা অনেক দেখে শুনে এ সব করেছিলেন তাদের সম্পর্কে কি করা হচ্ছে?

**ডঃ অশোক মিত্র ঃ** আপনি যদি এ বিষয়ে কোনও সুনির্দ্দিষ্ট প্রস্তাব দেন বিবেচনা করবো।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ইংরাজ আমলে রাজনৈতিক আন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন কিন্তু কোনও পেনসন নিচ্ছেন না তার তালিকা কি আছে?

**ডঃ অশোক মিত্র ঃ** নেই, তবে হাজার হাজার—লক্ষ লক্ষ স্বাধীনতা সংগ্রামী আছেন যারা সরকারের কাছ থেকে টাকা নেন না—বিধানসভায়ও অনেক এরূপ মাননীয় সদস্য আছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই যে পেনসন দেওয়া হচ্ছে এর নাম পলিটিকাল পেনসন না হয়ে এর নাম ওল্ড এজ পেনসন বা রিটায়ারমেন্ট পেনসন নামে নির্দিষ্ট কেন হল না?

**ডঃ অশোক মিত্র ঃ** কেন্দ্রীয় সরকারের কাছে জিজ্ঞাসা করতে হবে।

**শ্রী ননী কর ঃ** অশোক নগর থেকে গত বিধান সভায় যিনি জাল সদস্য ছিলেন—শ্রী কেশব ভট্টাচার্য এবং সেখানকার ব্লক কংগ্রেসের সদস্য সুবোধ মুখার্জির পেনসন সাসপেণ্ড হবার পর গুরুতর অসুস্থ্য হয়ে আছেন কিনা জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** নোটিশ দিলে খোঁজ করবো।

**শ্রী বিমলকান্তি বোস ঃ** কুচবিহার থেকে এক ভদ্রলোক যিনি পুলিসের আই. বির কাজ করতেন কংগ্রেস দাক্ষিন্যে তিনি পলিটিকাল সাফারার পেনসন পেয়েছিলেন—তার নাম কি লিস্টে আছে?

**ডঃ অশোক মিত্র ঃ** নোটিশ দিলে খোঁজ করবো।

**শ্রী অনিল মুখার্জি ঃ** জাল সদস্য বলতে আপনি কি মনে করেন?

**ডঃ অশোক মিত্র ঃ** জাল সদস্য বলিনি—১৯৭২-১৯৭৭ সাল যেটা জাল বিধান সভা ছিল—সেটা আমি বাইরেও বলেছি—এখানেও বলছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যারা রাজনৈতিক পেনসন পাচ্ছেন তাদের মধ্যে এমন কেউ আছেন যাঁরা এই সব পেনসন পাবার আদৌও যোগ্য নয়। তাদের বিষয় চিন্তা করবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** বিবেচনা করে দেখবো।

**শ্রী বীরেন্দ্রনারায়ন রায় ঃ** বৃটিশ আমলে জেলে না গিয়ে হোম ইন্টার্ন বা ডেটিনিউ ছিলেন তাদের সম্বন্ধে কি ব্যবস্থা আছে?

**ডঃ অশোক মিত্র ঃ** তাঁদের ক্ষেত্রেও পেনসন দেবার ব্যবস্থা আছে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** যারা পলিটিকাল পেনসন পাচ্ছেন তাদের মধ্যে কতজন সি. পি. এম কর্মী ছিলেন?

**ডঃ অশোক মিত্র ঃ** নোটিশ দিলে খোঁজ করবো।

**Rajani Kanta Doloi :** On a point of privilege, Sir,

**Mr. Speaker :** Please take your seat. I shall have to consider the notice according to rules.

[2-00 – 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**অধ্যক্ষ মহোদয় ঃ**

আমি শ্রী রজনীকান্ত দোলুই-এর কাছ থেকে একটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

এই প্রস্তাবে রাজ্যের স্থানীয় শ্রমিকদের চাকুরির সুযোগ সঙ্কোচনের উপর আলোচনার জন্য সভার কাজ মুলতুবী রাখতে চাওয়া হয়েছে। প্রস্তাবে এমন কোনও জরুরি প্রকৃতির সাম্প্রতিক ঘটনার উল্লেখ নেই যার জন্য সভার স্বাভাবিক কাজ মুলতুবী রাখা যেতে পারে। সদস্য মহাশয় ইচ্ছে করলে অন্য কোনও উপায়ে যথা—মৌখিক প্রশ্ন ইত্যাদি বিষয়টি সভায় উত্থাপন করতে পারেন। এ সমস্ত কারণে আমি বিষয়টি মুলতুবী প্রস্তাবের উপযোগী বলে মনে করি না এবং এই মুলতুবী প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

সদস্য মহোদয় অবশ্য তাঁর প্রস্তাবের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে দেখা যাচ্ছে যে স্থানীয় ব্যক্তিরা বিশেষ করে স্থানীয় শ্রমিকরা চাকুরির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। কাগজ, কেমিক্যাল, মুদ্রন, পাট ইঞ্জিনিয়ারিং শিল্প, সুতাকল, বিদ্যুৎ চালিত তাঁত, ইঞ্জিনিয়ারিং মুদ্রন এবং রবার শিল্পে বাঙ্গালী শ্রমিক কর্মচারীর সংখ্যা দিনে দিনে কমে

যাচ্ছে। সরকার নিজেই স্বীকার করেছেন রাজ্য শ্রমদপ্তরের 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' পুস্তিকায়, অথচ এর প্রতিকারের জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে সরকার সে বিষয়ে কোনওরকম আলোকপাত করেন নি। এমনকি গত ১১/৩/৭৮ শ্রম বিভাগের বাজেট বরাদ্দের দিনও মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে কোনও রকম ইঙ্গিত করেন নি। পশ্চিমবঙ্গে ১৯৭৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রেজিস্টার্ড বেকারের সংখ্যা ছিল ১২ লাখ ২ হাজার। বামফ্রন্ট সরকারের অযোগ্যতার ফলে এই অঙ্ক ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর দাঁড়িয়েছে ১৪ লাখ ৩ হাজার। গত দু মাসের মধ্যে দাঁড়িয়েছে ১৪ লাখ ৩০ হাজারে। যদি স্থানীয় লোকেদের চাকুরি দেওয়ার ক্ষেত্রে অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে বেকার সমস্যা এক সাংঘাতিক ভয়াবহ আকার ধারন করবে। বেকারদের মধ্যে হতাশা আরও বাড়বে এবং এর সঙ্গে আইন শৃঙ্খলার প্রশ্নও জড়িত। বিষয়টি গুরুত্বপূর্ণ। তাই সভার কাজ সাময়িক বন্ধ রেখে এই গুরুত্বপূর্ণ বিষয়ে সভায় আলোচনা হোক ও একটি সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** এবার থেকে আমি নির্দেশ দিচ্ছি, অ্যাডজোর্নমেন্ট মোশানের যে অংশটির পড়ার অধিকার সেটা না পড়ে যদি এরকমভাবে ভঙ্গ করেন তাহলে আমি বাধ্য হব পড়তে না দিতে। শুধু সংশোধিত অংশটুকুই পড়বেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যখন রুলিং দেবেন তখন এটাও বিবেচনা করবেন যে আপনি বারবার বলা সত্ত্বেও যিনি লঙ্ঘন করছেন আপনার বক্তব্য এবং তার পরেও যদি পড়ে থাকেন তাহলে সেটা আপনি এক্সপাঞ্জ করে দিতে পারেন, যেটা রেকর্ডে থাকবে না।

**মিঃ স্পিকার ঃ** আমি ঘোষণা করছি মাননীয় সদস্য রজনীকান্ত দোলুই তাঁর মুলতুবী প্রস্তাবের সংশোধিত অংশের বাইরে যেটা বলেছেন সেটা রেকর্ড থাকবেনা।

## PRIVILEGE MOTION

**মিঃ স্পিকার ঃ**

আমি আর একটা প্রিভিলেজ মোশনের নোটিশ পেয়েছি ডাঃ জয়নাল আবেদিনের কাছ থেকে, সেই প্রিভিলেজ মোশন সংক্ষিপ্ত আকারে উত্থাপন করার জন্য অনুমতি দিচ্ছি। Dr. Zainal Abedin may now read the contents of his motion briefly.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনার কাছে যে সেকশনে আমি নোটিশ দিয়েছি সেটা আণ্ডার সেকশন ২২৯ অব দি রুলস অব প্রোসিডিওর এণ্ড কণ্ডাক্ট অব বিজনেস ইন দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি। আপনি শুনে থাকবেন প্রশ্নোত্তরের সময় মাননীয় ফাইনান্স মিনিস্টার শর্ট নোটিশ কোয়েশ্চেন—অ্যাডমিটেড কোয়েশ্চেন নাম্বার ১৭০১, এর উত্তরে তিনি বলেছেন যে ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত জাল বিধান সভার সদস্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর্টিকেল ১৬৮(১) অব দি কন্সটিটিউশনের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি—For every State there shall be a Legislature which shall consist of the Governor, and (2) where there are two

Houses of the Legislature of a State, one shall be known as the Legislative Conucil and the other as the Legislative Assembly, and where there is only one House, it shall be known as the Legislative Assembly. In 1972, according to the Constitution, there was a Legislative Assembly. According to that article the duration of the Assembly was also allowed as per the constitution এটা আপনি জানেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বৈধভাবে সাংগঠনিক পদ্ধতিতে গঠিত বিধান সভাকে বলবার চেষ্টা করেছেন জাল বিধান সভা বলে। আপনার কাছে আমার আবেদন আগুার হুজ অথরিটি তিনি একথা বলতে পারেন? তাঁর কি এক্তিয়ার আছে, অধিকার আছে একথা বলার? আজকে কোন সাংবিধানিক নিয়মে তিনি এই বিধান সভায় অংশ গ্রহণ করেছেন? ইট ইজ এ কন্টিনিউয়াস প্রসেস, ব্যক্তিগতভাবে বিধান সভাকে জাল বলার তাঁর অধিকার আছে কিনা সেটা আপনার কাছে জানতে চাই। যদি তা না থাকে তাহলে আজকে তিনি মন্ত্রীত্ব পদের মর্যাদায় থেকে, সাংবিধানিক নিয়মে বিধান সভায় নির্বাচিত হয়ে তিনি বিধান সভার অমর্যাদা করেছেন। আজকে যদি তাঁর এই বক্তব্য অবৈধ বলে ঘোষিত না হয় তাহলে পরবর্তীকালে এই বিধান সভাকে কি তৎকালীন সদস্যরা জাল বলবেন? এটাই কি কন্টিনিউয়াস প্রসেস হবে এটাই আপনার কাছে অধিকার গত প্রশ্ন। মাননীয় অর্থমন্ত্রী বিধান সভার অমর্যাদা করেছেন। তিনি যে সাংবিধানিক নিয়মে এখানে প্রবেশ করার অধিকার পেয়েছেন, মন্ত্রীত্বের অধিকার পেয়েছেন, সেই একই সাংবিধানিক নিয়মে একই বৈধ নিয়মে বিগত ৫ বছর সদস্যরা প্রবেশ করার অধিকার পেয়েছিলেন। আজকে তিনি যে উক্তি উচ্চারণ করলেন মন্ত্রীত্বের দায়িত্বশীল পদে থেকে এই উক্তি উচ্চারণ করে তিনি এই হাউসের অমর্যাদা করেছেন, তিনি তা পারেন না, পারেন না বলে হয় এটা উইথড্র করবেন, না হয় এটা এক্সপাঞ্জ করবেন। একই সঙ্গে এদিক থেকে যখন সাপ্লিমেন্টারি প্রশ্ন করছিলেন তখন আমরা শুনেছি বিধান সভার জাল সদস্য। আপনি আমাদের পয়েন্ট আউট করে জানিয়েছেন কারা সদস্য। আমি যদি আজকে বলি মুখ্যমন্ত্রী জ্যোতি বসু জাল, অর্থমন্ত্রী অশোক মিত্র জাল তাহলে আপনি নিজে কি স্ট্যাণ্ড নেবেন সেটা বলবেন? কোন অথরিটিতে একটা ব্যক্তিগত মত একটা স্ট্যাটুটরি কনসটিটিউশন্যাল অর্গানাইজেশনকে এবং প্রতিষ্ঠানকে অবৈধ বলে ঘোষণা করতে পারেন? কোনও জুডিসিয়াল প্রোনাউনসমেন্ট নেই, হাউসে কোনও চ্যালেঞ্জ হয়নি, কারণ, তাঁরা সেদিন পালিয়ে ছিলেন। আপনি জানেন সেদিন তাঁরা হাউসে চ্যালেঞ্জ করতে পারেননি। আজকে তিনি কোন অথরিটিতে তাঁর ব্যক্তিগত মত প্রচার করে হাউসকে অবমানিত করছেন? আমি এই সম্বন্ধে আপনার রুলিং চাচ্ছি।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার রুলিং দেবার আগে কয়েকটি কথা মনে করিয়ে দিতে চাই। আপনি রুলিং দেবার আগে যদি একটু পড়ে নেন এখানকার প্রসিডিংস থেকে, সেইগুলো ছাপানো হয়েছে। ১৯৭২ সালের নির্বাচনের পর আমি একটা সভায়, বোধ হয় ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে—আমার যতদুর মনে পড়ে, আমি বলেছিলাম ঠিক এই রকম একটা কথা যে কিভাবে সেই নির্বাচন হয়েছিল। আমি এটা বলার পর ওখানে

প্রশ্ন ওঠে—ঠিক এই ভাবে এই রকম আমি বলেছি। আমাকে বার অব দি হাউসে এনে আমার বিরুদ্ধে তারা প্রস্তাব নেবেন, যা নিয়মে আছে, সেই অনুযায়ী ওখানে কথা উঠেছে। আপনি দেখবেন, সেখানে এই নিয়ে হৈ চৈ গোলমাল হয়। সেই সময় এটা করা ঠিক কি না এবং সেই বিষয়ে যা লিখিত বেরিয়েছিল, সেই সমস্ত কাগজে পাবেন—তখনকার কাগজে পাবেন। যদি রেকর্ড দেখতে চান আপনি দেখে নিতে পারেন। আমার মনে আছে, তখনকার মুখ্যমন্ত্রী যিনি ছিলেন তিনি পরে এই কথা বলেছিলেন যে এই সব নিয়ে আমাদের আর প্রসিড করা ঠিক নয়। অর্থাৎ আমার বিরুদ্ধে কিছু করা উচিত নয়। এই কথা বলার পর এখানে সব স্তব্ধ হয়ে যায়। তখনকার প্রসিডিংসে এই সব পাবেন। তাহলে কি প্রমান হল—১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ঐ হাউস চলেছিল—সেই হাউস জাল জোচ্চুরি করে, গুণ্ডামী করে গঠিত হয়েছিল, এই কথা আমি তখন বলেছিলাম। আমার দলের প্রতিনিধি যা সেই বিধানসভায় নির্বাচিত হয়েছিলেন, তারা কেন ঐ হাউসে যোগ দেয়নি? কারণ জাল, জোচ্চোর, গুণ্ডাদের সঙ্গে ঐ ভাবে তারা বসতে চায়নি। মানুষের কাছে প্রতিবাদ করে আমরা এই কথা বলেছিলাম সেদিন। আজকের এই হাউস সম্পর্কে কোনও রকম উক্তি কেউ করেন নি। যেটা হয়েছে বিগত ১৯৭২ সালে। সেই রকম ১০০ বছর আগের কথা অ্যাসেম্বলিতে কি হয়েছিল না হয়েছিল, সে সম্বন্ধে যদি কোনও উক্তি হয়, এটাকে হাউসের অবমাননা, এই কথা বলা চলে না। এটা উনারা সবাই মিলে মেনে নিলে, আমাকে এই হাউসে জানতেন এবং আমি আমার জবাব দেবার সুযোগ পেতাম। কিন্তু সেটা যখন উনারা করেননি—উনারা বর্ত্তমানে কয়েকজন নির্বাচিত হয়ে এসেছেন, বাকী সকলে হেরে গেছেন, সেদিন যারা ছিলেন তারা জানেন এই সব বিষয়ে আলোচনা হয়েছিল এবং কি সিদ্ধান্ত হয়েছিল, সেটাও তারা জানেন।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিনয়ের সঙ্গে নিবেদন করছি যে আমি এই হাউসে অবমাননাকর কিছু বলিনি। আমি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের হাউস সম্পর্কে বলেছি যে সেই বিধানসভা জাল বিধানসভা ছিল। সেটা বাইরেও বলেছি, এখানেও বলেছি। শতবার বলবো, সহস্রবার বলবো, সেটা জাল বিধানসভা ছিল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার স্যার, আই ওয়াজ এ পার্টিসিপ্যাণ্ট ইন দ্যাট ডিবেট। ইট ওয়াজ এ ব্রিচ অব প্রিভিলেজ অ্যাণ্ড কনটেম্পট অব দিস হাউস। কিন্তু তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন ক্ষমা করে দিন, আর এটা নিয়ে টানা হেঁচড়া করবেন না। সুতরাং আজকে মুখ্যমন্ত্রী মহাশয় এবং অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন, সেই পরিপ্রেক্ষিতে আমি দাবি করছি এটাকে কনটেম্পট অব দি হাউস বলে আপনি গ্রহণ করুন।

(গোলমাল)

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমাদের অর্থমন্ত্রী একজন রেসপনসেবেল সদস্য, তিনি হাউসে আজকে বললেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে বিধানসভা ছিল সেটা জাল বিধানসভা। একথা বলে তিনি হাউসকে অবমাননা করেছেন কাজেই আশা করি তিনি তাঁর এইকথা প্রত্যাহার করবেন এবং ক্ষমা চাইবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। জয়নাল আবেদিনের প্রিভিলেজ মোশনের উপর আলোচনার পর আপনি বললেন রুলিং দেবেন। কিন্তু যে ঘটনা আমি দেখলাম তাতে এটা একটা ইতিহাস হয়ে থাকল যে মুখ্যমন্ত্রী আপনাকে ইনফ্লুয়েন্স করবার চেষ্টা করলেন এবং আপনি কোনও রুলিং দিলেননা।

**মিঃ স্পিকার :** যে কোনও ব্যাপারে রায় দেবার পূর্বে হাউসের প্রত্যেক বিভাগের কথা শোনার প্রয়োজন আছে। আমি আমার রুলিং রিজার্ভ রেখেছি, কালকে দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** অন এ পয়েন্ট অব পার্সন্যাল এক্সপ্ল্যানেশন। গত শনিবার লেবার বাজেটের উপর জবাবি ভাষণ দিতে গিয়ে লিডার অব দি হাউস অর্থাৎ মুখ্যমন্ত্রী এস. ইউ. সি. সম্পর্কে যে মন্তব্য করেছেন সেটা আমি কাগজে পড়েছি। এই বিষয়ে অ্যাস লিডার অব দি লেজিসলেচার পার্টি অব এস. ইউ. সি. আমার কিছু বক্তব্য আছে।

**মিঃ স্পিকার :** আপনার নিজের সম্বন্ধে যদি কিছু বলে থাকেন তাহলে সেটা আপনি বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** লেবার বাজেটের উপর আলোচনা করতে গিয়ে মুখ্যমন্ত্রীর কাছে আমি যে প্রশ্নগুলি রেখেছিলাম তাতে আমি আশা করেছিলাম তিনি এগুলির জবাব দেবেন। কিন্তু দুঃখের বিষয় তিনি আমার কথার জবাব না দিয়ে সস্তা রাজনীতির পথ অবলম্বন করে আমাদের এস. ইউ. সি-কে জনতা পার্টি এবং কংগ্রেসের সঙ্গে ব্রাকেট করবার চেষ্টা করলেন। তিনি বলেছেন আমরা নাকি ওঁদের সঙ্গে আঁতাত করেছি। আমি মনে করি এটা তাঁর রাজনৈতিক দেউলেপনা।

## Calling Attention to matters of urgent public importance

**মিঃ স্পিকার :** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি এবং তার সংখ্যা হচ্ছে ৯টি যথা :-

| | |
|---|---|
| ১) কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অশান্তি ও বিশৃঙ্খলার পরিবেশ | : শ্রী শৈলেন সরকার |
| ২) শিল্পে স্থানীয় শ্রমিককর্মচারীর সংখ্যা কমে যাওয়া | : শ্রী রজনীকান্ত দোলুই |
| ৩) ১১/৩/৭৮ তাং নন্দনপল্লীতে দিন দুপুরে বরের ট্যাক্সিতে ডাকাতি | : শ্রী রজনীকান্ত দোলুই |
| 4) Murder of Pala Balmiki a Harijan Congaervancy worker of Bally Municipality | : Shri Prodyot Kr. Mahanti & Shri Kiranmoy Nanda |
| 5) Recent decision on payment of selary to the Madhyamic teachers | : Shri Anil Mukherjee |

6) Power crisis keeps 50% loome idle : Shri Rajani Kanta Doloi

7) Scarcity of cement : Shri Rajani Kanta Doloi

8) Postponement of M.A., M.Sc. Part I examination of Burdwan University : Shri Amalendra Roy

9) Judges & public prosecutors life threatened in Alipore Court on 11.3.78. : Shri Rajani Kanta Doloi : Shri Janmajoy Ojha

আমি এর মধ্যে ৯নং টি সিলেক্ট করলাম। জুডিসিয়াল মিনিস্টারকে অনুরোধ করছি এর জবাব দেবার জন্য। যদি সম্ভব হয় আজকে জবাব দিন অথবা একটা তারিখ নির্দিষ্ট করুন।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** আগামী মঙ্গলবার জবাব দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন, হিন্দুস্থান স্টিলে প্রভৃতি অফিস কলকাতা থেকে অন্যত্র স্থানান্তর করার ব্যাপারে মাননীয় সদস্যরা যে কলিং অ্যাটেনশন নোটিশ দিয়েছেন তার জবাব দেবার জন্য।

[2-20 - 2-30 P.M.]

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, in reply to the notice of Calling Attention under rule 198 of the Rules of Procedure and Conduct of Business by the Hon'ble Members, Shri Kripasindhu Saha, Shri Jayanta Kumar Biswas and Shri Ashok Basu, I would like to make the following statement.

My attention was drawn to a news item appearing in the Jugantar of the 4th March, 1978 stating that there is a move to reverse an earlier decision of the Central Government to locate the head office of the proposed Hindusthan Fertilizer Corporation in Calcutta. When I met the Union Minister of Petroleum, Chemicals and Fertilizers in New Delhi on the 5th March, 1978 I mentioned this matter and requested him to ensure that the head office of the proposed Hindusthan Fertilizers Corporation is located in Calcutta and not at Patna. I followed it up with a letter dated the 6th March, 1978 written during my stay at Delhi addressed to the Union Minister of Petrolium, Chemicals and Fertilizers. In this letter I have stated that Calcutta is the obvious centre of the marketing area for the proposed Corporation, comprising the plants at Haldia, Durgapur, Kamrup and Barauni, and therefore the original decision to have the headquarters at Calcutta should be adhered to. I have

not received any reply from the Union Minister, Petroleum, Chemicals and Fertilizers. I understand that there is a move to add the Gorakhpur plant to the proposed Hindusthan Fertilizer Corporation's Jurisdiction and that this move is aimed at providing justification for shifting the headquaters from Calcutta to Patna. I hope that such a step will not be taken by the Central Government at this stage to reverse their earlier decision.

The Association of Hindusthan Steel Employees have represented to me that the Central Government have decided, inter alia, to set up a single Marketing Organisation for marketing the entire production of all public sector steel plants and to locate the headquarters of the Marketing Organisation at Delhi, and that this will mean shifting of the work which is now being handled by the Central Sales Organisation, and by the Central Transport and Shipping Organisation of Hindusthan Steel Limited from Calcutta to Delhi. I have written a letter to the Union Minister of Steel & Mines on the 10th March, 1978 expressing the view that the headquarters of the Marketing Organisation should be in Calcutta and not in Delhi in view of the fact that Calcutta is the natural centre for the public sector Steel Plants and is best suited to be headquarters from the point of view of administrative convenience and co-ordination, besides being the centre of steel trade and the centre of economic activities in eastern India and the principal port in this region. I have requested him to review the matter, and I did so also personally when I met him a few days back in Delhi.

It has also been brought to my notice by the co-ordination Committee of Coal Employees Unions that there is a proposal for transferring a considerable part of the work from the Calcutta offices of Coal India Limited and its subsidiaries to other offices outside the State. On the 10th March, 1978 I have addressed a letter to the Union Minister for energy requesting him to review the matter and to allow the Calcutta Offices of Coal India Limited and its subsidiaries to continue with their present workload and staff complement in view of the fact that Calcutta with its geographical position, port facilities and facilities of transport and communication is the natural centre of eastern India, and is the main centre of industrial and commercial activities in this Region.

## MENTION CASES

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটি ঘটনার উল্লেখ করতে চাই। কয়েক মাসের ব্যাবধানে একই রকম দুঃখজনক ঘটনা এই সভায় আমাকে উল্লেখ করতে হবে আমি ভাবিনি। কুচবিহার

সদর হাসপাতালে গত ২৪ তারিখে একটি অনাথ আশ্রমের ছাত্র, বয়স ১০ বৎসর, সকালে তার পেটে যন্ত্রণা হয়, তাকে হাসপাতালে নিয়ে আসা হয়। কিন্তু তৎকালীন যে ডাক্তার ছিলেন তিনি তাকে দেখে কোনও রকম ওষুধপত্রর ব্যবস্থা না করেই ছুটি দিয়ে দেন। আবার যখন তার রাত্রে যন্ত্রণা হয়, রাত একটার সময় তাকে আবার সেই হাসপাতালে নিয়ে যাওয়া হয়। খুবই দুঃখজনক ঘটনা যে সেই অবস্থায় কোনও কল বুক করা হয়নি এবং সেই ছেলেটি সেখানে মারা যায় এবং এই ঘটনা নিয়ে কুচবিহারে অত্যন্ত বিক্ষোভ সৃষ্টি হয়। তাই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই যে এই রকম ঘটনা আর কতদিন চলতে থাকবে এবং এখনি এই সম্পর্কে একটা তদন্ত করা হোক।

**শ্রী সুনীল বসুরায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি একটি ঘটনার প্রতি। গত ১২ই মার্চ, আনন্দবাজার পত্রিকায় বিধানসভার যে বিবরণী প্রকাশিত হয়েছে, 'অশুভ আতাঁত' এই শিরনাম দিয়ে, তাতে আমরা দেখতে পাচ্ছি মুখ্যমন্ত্রী মহাশয়ের যে ভাষণ সেই ভাষণকে সঙ্কুচিত করা হয়েছে, তাকে বিকৃত করা হয়েছে এবং অপ্রাসঙ্গিকভাবে তাঁর ভাষণের মধ্যে সুনীতি বাবুর বক্তৃতার অংশ বিশেষ তুলে দেওয়া হয়েছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী সুনীতি বাবুর সম্পর্কে যে কথাগুলি বলেছিলেন তার জবাবে সে সম্পর্কে কিছু বলা হয়নি। যেমন শ্রমমন্ত্রী মহাশয় কেন অনুপস্থিত আছেন, তার অসুস্থতার জন্য সেটা তাঁর জবাব হিসাবে এখানে উল্লেখ করা হয়নি। দ্বিতীয়ত সুনীতি বাবুর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগে কমিশনের রায় এবং সিদ্ধার্থবাবু কর্তৃক তাকে মন্ত্রিসভা থেকে বাদ দেওয়া এই শেষের প্রসঙ্গটা সংবাদপত্রের বিবরণ থেকে বাদ দেওয়া হয়েছে। যেহেতু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে সুনীতি বাবুদের কালচার এবং আমাদের কালচার এক নয় সেই প্রসঙ্গটাও বাদ দেওয়া হয়েছে। তৃতীয়ত আমরা এটাও দেখতে পাচ্ছি যে কয়লাখনি অঞ্চলে অরাজকতার জন্য, বিশেষ করে রাষ্ট্রায়ত্বকরণের পরেও প্রধানত দায়ী প্রাইভেট কোলিয়ারিগুলি, এই বে-আইনি প্রাইভেট কোলিয়ারি সম্পর্কে কোনও উল্লেখ নেই। তাছাড়া সরকার পক্ষের বক্তাদের নাম উল্লেখও অসম্পূর্ণ। যেমন প্রধান বক্তা সরকার পক্ষের কমল সরকার, হারাধণ রায়, তাঁদের নামগুলির উল্লেখ নেই। এইভাবে গণতন্ত্রের ধারক যে সংবাদপত্র সেই সংবাদপত্র যদি তাদের দায়িত্ব পালন না করেন তাহলে বিধান সভার কাজ যথাযথভাবে পরিচালিত হতে পারে না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভার এলাকায় বাসুদেবপুর কন্যা গুরুকুল নামে একটি জুনিয়র হাইস্কুল আছে। কয়েকদিন আগে সেখানে একদল দুর্বিত্ত ঐ বিদ্যালয়ের শিক্ষিকাদের অত্যন্ত মারধর করেন। শুনতে পাচ্ছি এই দুর্বিত্তদের পিছনে উস্কানী দিচ্ছেন প্রাক্তন এম. এল. এ. শরদেন্দু সামন্ত, যিনি এখন ইন্দিরা কংগ্রেসের সঙ্গে যুক্ত। অন্যান্য রাজনৈতিক দল যারা সেখানে ছিল তাদের হস্তক্ষেপের ফলে এস. ডি. পি. ও., ঘটনাস্থলে উপস্থিত হন এবং তারা সাময়িকভাবে একটা ব্যবস্থা করেন আমি অনুরোধ করতে চাই যে ওখানকার প্রধানা শিক্ষিকাকে তার প্রাণনাশের হুমকি দেওয়া হচ্ছে এবং তাদের ঐ স্কুল বন্ধ করে দেওয়ার মতো অবস্থার সৃষ্টি হয়েছে। এই ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্ত বিভাগের মন্ত্রী এবং স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার দাঁতন, ১নং ব্লকে রাজনগর স্বাস্থ্যকেন্দ্রর গত ৩/৪ বছর ধরে তার এসটিমেট রিভাইস করতে করতে যদিও ১৯৭৬ সালে এই হাসপাতালের নির্মাণ কার্যের অর্ডারটি দেওয়া হল, টেণ্ডার কল হয়ে যখন ওয়ার্ক অর্ডার ইসু হবে সেই সময় আপনাদের সরকার এসে একটা অর্ডার দিয়েছে যে ওয়ার্ক অর্ডার দেবেন না, টেণ্ডার বোধ হয় ক্যানসেল করতে হবে অতএব আজকে কয়েক বৎসর ধরে যখন এসটিমেট রিভাইস করতে হচ্ছে তারপর যে টেণ্ডারটা নেওয়া হয়েছে, যার ওয়ার্ক অর্ডার ইসু হওয়ার মুখে, সেই ওয়ার্ক অর্ডার যদি ইসু করা না হয়, বৃষ্টির আগে যদি কাজ আরম্ভ না হয় তাহলে বোধহয় আগামী ৫ বৎসরের মধ্যে এই হাসপাতালটি আর নির্মাণ করা যাবেনা। সেইজন্য স্বাস্থ্যমন্ত্রী ও পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশন-এর একটা সার্কুলার সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে-র দৃষ্টি আকর্ষণ করছি। সার্কুলারের নম্বর হচ্ছে ১/৭৮ ডেটেড ৩০/১/৭৮, এই সার্কুলারে বলা হয়েছে যে সমস্ত জুনিয়র হাইস্কুলগুলি ক্লাস এইট অবধি রয়েছে, আনরেকগ্নাইজড স্কুল যে সব স্কুল থেকে এত দিন পর্যন্ত ক্লাস নাইন এবং টেন পর্যন্ত পড়ে ছেলেরা প্রাইভেট পরীক্ষার্থী হিসাবে পরীক্ষা দিতে পারত, সেখান থেকে এখন পরীক্ষা দেবার সুযোগ বন্ধ করে দেওয়া হয়েছে। স্পেসাল পারমিশন দেওয়া হচ্ছেনা বা কোনও রকম সুযোগ সুবিধা দেওয়া হচ্ছেনা। এই অবস্থায় গ্রামাঞ্চলে কয়েক শত স্কুল ছড়িয়ে রয়েছে। এই সমস্ত স্কুল থেকে এতদিন যে সমস্ত ছেলেমেয়ে এতদিন অবধি পরীক্ষা দিতে পারত, তাদের সেই সুযোগ দেবার জন্য সুস্পষ্ট নির্দেশ দেওয়া হোক এবং সেই অনুসারে বোর্ডের প্রশাসককে জানিয়ে দেওয়া হোক, যাতে এরা পরীক্ষা দেবার সুযোগ পায়।

**শ্রী সুধীর প্রামাণিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পুরুলিয়া জেলায় ......

**মিঃ স্পিকার ঃ** কেন্দ্রীয় সরকারের বিষয়ের দৃষ্টি আকর্ষণ হবেনা।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলায় ১৯৭২ সাল থেকে যারা এস ই পি এবং আর পি পি-তে কাজ করতেন এই রকম সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টরা গত ৫/৬ বছর ধরে কাজ করার পর এখন বর্তমান বামফ্রন্ট সরকার-এর যে সকল কাজ হচ্ছে সেখানে তাদের কাজ দিচ্ছেন না। যেখানে বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে যারা কাজ পাচ্ছিল না তাদের আবার পুনর্বহাল করা, তাদের কি কারণে সরিয়ে দেওয়া হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি যে যারা ৫/৬ বছর ধরে অভিজ্ঞতা লাভ করেছে, তাদের যেন আবার কাজ দেওয়া হয়।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী এবং তাঁর দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সাগর দিঘী কেন্দ্রের মির্জাপুর অঞ্চলে যে রাস্তা রয়েছে সেটা একটা তফসিলি অধিবাসী অধ্যুষিত এলাকা। কিছুদিন পূর্বে রোড্স কর্তৃপক্ষ থেকে এখানে জরিপ করা হয় এবং এই আশ্বাস দেওয়া হয় সেখানকার মানুষকে যে, রাস্তা হচ্ছে আজ পর্যন্ত সেখানে কোনও মালমশলা পড়ে নাই কিম্বা রাস্তা যে হবে তারও কোনও স্থিরতা নাই। সেজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হরমোহন সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। বর্ধমান জেলার কাটোয়ার কাছে অজয় এবং ভাগীরথীর সংযোগ স্থলে জলের স্বল্পতার জন্য ক্রমে বালুর চর পড়ে যাচ্ছে, ফলে সেখানে যাতায়াত বিঘ্নিত হচ্ছে এবং ব্যবসা বাণিজ্যের ক্ষতি হচ্ছে। এর অবিলম্বে প্রতিকারের জন্য আমি পুনরায় আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে-র দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর খড়গপুরের সিলভার জুবিলি হাইস্কুলের একজন শিক্ষক গত ২৮/২/৭৪ তারিখে রিটায়ার করেছেন। তাঁর পেনসনের যাবতীয় কাগজপত্র সংশ্লিষ্ট অফিসারের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। কিন্তু দুঃখের কথা যে আজ সাড়ে চার পাঁচ বছর হতে চলল, তার টাকা পাবার কোনও ব্যবস্থা সরকার করেননি। আমি তাই পার্থবাবুকে অনুরোধ করি যে তিনি যেন এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি নজর দেন এবং তিনি যাতে তাঁর পেনসনের টাকা ইত্যাদি পান তার সুব্যবস্থা করেন।

**মিঃ স্পিকার :** আপনি একজন ব্যক্তিগত পেনসনের কেস বলছেন। এই ধরণের জিনিস বলবেন না, এই রকম কত লোকেরই তো আছে। পাবলিক ইন্টাস্টের বিষয় বস্তু সম্বন্ধেই শুধু মেনশন করা উচিত।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বিধানসভায় নব ব্যারাকপুর, বারাসত, মধ্যমগ্রাম এবং নব পল্লীকে বিধিবদ্ধ রেশনিং-এর আওতাভুক্ত করার জন্য বলেছিলাম। এখন এই বিধিবদ্ধ রেশনিং-এর আওতাভুক্ত করার নিয়মটা কি রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে বিচার হবে না প্রকৃতপক্ষে কারা পাবার উপযুক্ত সেদিক থেকে বিচার হবে? দেখা গেল নবপল্লী, মধ্যমগ্রাম বারাসতকে বাদ দিয়ে নব ব্যারাকপুর অঞ্চলকে বিধিবদ্ধ রেশন এলাকা বলে ঘোষণা করা হল, ঐ অঞ্চলগুলিকে কেন বাদ দেওয়া হল? সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় স্পিকার মহাশয়, হাওড়া জেলার পাঁচল এলাকার তিনটি গ্রাম—গাববেড়িয়া, রাজখোলা, সুভরআড়া—এইগুলিতে ভয়াবহ অগ্নিকাণ্ডের ফলে প্রায়

এক লক্ষ টাকা ক্ষতি হয়েছে। এই বিষয়ে আমি রিলিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে যাতে তারা রিলিফ পায়।

## Voting on Demands for Grants

### Demand No. 7

**Major Heads :** 229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,62,80,000 be granted for expenditure under Demand No.7, Major Heads : "229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services."

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৮-৭৯ সালের জন্য ৭নং দাবির অধীনে "২২৯—ভূমিরাজস্ব" এবং "৫০৪—অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের উপর মূলধনী ব্যয়বরাদ্দ"—এই দুটি প্রধান খাতে মোট ১৬,৬২,৮০,০০০ টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুরের জন্য প্রস্তাব উত্থাপন করছি।

১৯৭৭-৭৮ আর্থিক বছরের জন্য "২২৯—ভূমিরাজস্ব" খাতে আয় ধরা হয়েছিল ২৭,০০,০০,০০০ টাকা। ১৩৮৫ বঙ্গাব্দের পয়লা বৈশাখ থেকে, অর্থাৎ ১৯৭৮-৭৯ আর্থিক বছরে, ভূমিরাজস্ব কিছু ছাড় দেওয়ার পরিপ্রেক্ষিতে ১৯৭৮-৭৯ আর্থিক বছরের জন্য "২২৯—ভূমিরাজস্ব" এই খাতে আয় ধরা হয়েছে ২০,৩৯,৩৫,০০০ টাকা।

১৯৭৮-৭৯ আর্থিক বছরের জন্য যে ১৬,৬২,৮০,০০০ টাকার ব্যয়বরাদ্দ প্রস্তাব করা হয়েছে, তার মধ্যে "২২৯—ভূমিরাজস্ব" খাতে ১৩,২৫,৮০,০০০ টাকা এবং "৫০৪—অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের উপর মূলধনী ব্যয়বরাদ্দ" খাতে ৩,৩৭,০০,০০০ টাকা ব্যয় ধরা হয়েছে। প্রথমোক্ত খাতে গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ১৯৭৮-৭৯ আর্থিক বছরের বাজেটে ১,০০,৮৬,০০০ টাকা বেশি ব্যয় ধরা হয়েছে। সাধারণ মূল্যবৃদ্ধি প্রভৃতি কারণে এই ব্যয়বৃদ্ধির সম্ভাবনা। দ্বিতীয় খাতে গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ১৯৭৮-৭৯ আর্থিক বছরে ১,১৬,০০,০০০ টাকা বেশি ব্যয় ধরা হয়েছে যাতে জমিদারী গ্রহণ আইন এবং ভূমি সংস্কার আইন অনুসারে দেয় ক্ষতিপূরণ আরও অধিক পরিমাণে দেওয়ার ব্যবস্থা করা যায়।

আজ থেকে ৬ মাস আগে মাননীয় সদস্যগণকে এই বিধানসভায় আমার বাজেট-ভাষণে আমি আহ্বান জানিয়েছিলাম যে, আমাদের অর্থনীতিতে সাধারণ মানুষের জীবনের সঙ্গে ভূমি ব্যবস্থা এমন ওতপ্রোতভাবে জড়িয়ে আছে যে সাধারণ মানুষকে প্রতিটি পদক্ষেপের সঙ্গে না

নিয়ে গেলে কেবল সরকারি প্রচেষ্টায় ভূমি সংস্কার ও ভূমি সদ্ব্যবহারের কোনও ব্যবস্থা ফলপ্রসূ করা সম্ভব নয়। প্রথমেই আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যগণকে জানাচ্ছি যে, জনসাধারণের সহযোগিতায় একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমরা যথেষ্ট সাফল্য অর্জন করেছি। বামফ্রন্ট সরকারের কাছে একটি কঠিন পরীক্ষা ছিল বিগত মরশুমে ধান কাটার ব্যাপারে; আমাদের এবং অন্যান্য রাজ্যে অনেকে হয়তো ভেবেছিলেন যে, এবারে ফসল কাটা নিয়ে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার অবনতি হবে। কিন্তু সেরকম কোনও ঘটনা ঘটেনি। মাননীয় সদস্যগণ সকলেই অবগত আছেন যে, বিগত মরশুমে প্রকৃত চাষী যাতে ধান কেটে ফসল ঘরে তুলতে পারেন সেজন্য সকল রকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। মামুলী কয়েকটি ঘটনা ছাড়া ধান কাটার মরশুমে সম্পূর্ণ শান্তিপূর্ণভাবে এবং সুস্থ পরিবেশে অতিবাহিত হয়েছে। শান্তিপূর্ণ ভাবে ফসল কাটার জন্য মরশুম অতিবাহিত হওয়ায় আমি বিধানসভার মাননীয় সদস্যগণকে এবং জনগণকে আমার অকুণ্ঠ অভিনন্দন জানাই এবং আশা করবো যে ভবিষ্যতেও সরকারি নীতির সঙ্গে জনগণের সম্পূর্ণ সহযোগিতা বজায় থাকবে।

[2-40 – 2-50 P.M.]

আজকের বাজেট অধিবেশনে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের অনুমতি নিয়ে আমি প্রধানত তিনটি বিষয়ের উপর জোর দিতে চাই—বিগত বৎসরে এই দপ্তরের মাধ্যমে বামফ্রন্ট সরকার কি কি কাজ করতে পেরেছেন। প্রথমে তার একটি সংক্ষিপ্ত বিবরণ দেব; তারপর বর্তমানে যে সমস্ত কাজের মধ্যে আমরা নিয়োজিত আছি তার একটি সংক্ষিপ্ত রূপরেখা দিতে চাই; পরিশেষে ভবিষ্যতে ভূমি সংস্কার ও সদ্ব্যবহার দপ্তরের মাধ্যমে বামফ্রন্ট সরকার যে সমস্ত কাজের সূচনা করতে চান তার কিছুটা আভাষ দেব।

বর্তমান বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পরেই কৃষকদের দুঃসময়ে (জুলাই থেকে সেপ্টেম্বর) তাদের কাছ থেকে ভূমি রাজস্ব ও ঋণ আদায় স্থগিত রাখা হয়েছে। ব্লক পর্যায়ের ভূমি সংস্কার উপদেষ্টা কমিটিগুলি সম্বন্ধে বিভিন্ন দুর্নীতির অভিযোগ থাকায় এবং বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার নীতি নির্ধারণ সাপেক্ষে পূর্বতন সরকারের গঠিত ব্লক পর্যায়ের ভূমি সংস্কার উপদেষ্টা কমিটিগুলিকে বাতিল করে দেওয়া হয়েছে। উদ্দেশ্য ছিল, ফসল কাটার মরশুম শেষ হয়ে গেলে প্রকৃতপক্ষে জনগণের প্রতিনিধিত্বমূলক করে এই কমিটিগুলি পুনর্গঠিত করা হবে। ব্লক পর্যায়ে এই কমিটির পুনর্গঠন করা হয়েছে এবং এই সম্বন্ধে বিশদ বিবরণ একটু পরেই দিচ্ছি।

পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন ও তার পূর্ববর্তী পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন—এই দুটি আইনের প্রয়োগের ফলে এ পর্যন্ত যে পরিমাণ জমি সরকারের ন্যস্ত হয়েছে তার একটি চিত্র নিচে তুলে ধরছি। এ দুটি আইনের প্রয়োগের ফলে বিগত সেপ্টেম্বর পর্যন্ত দশ লক্ষ পয়ষট্টি হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। তার মধ্য থেকে নয় লক্ষ ছাব্বিশ হাজার একর জমি সরকারের তরফ থেকে দখল নেওয়া হয়েছে। দখল নেওয়া সরকারে ন্যস্ত জমি থেকে ঐ সময় পর্যন্ত ছয় লক্ষ সাতাশ হাজার একর জমি ভূমিহীন এবং ক্ষুদ্রচাষীদের চাষবাসের জন্য দেওয়া হয়েছে এবং আট হাজার সাতশ একর জমি ভূমিহীনদের বসত গৃহ তৈরি করার জন্য দেওয়া হয়েছে; তা ছাড়া সরকারের বিভিন্ন দপ্তরকে বিভিন্ন প্রকল্প কার্যকর

করার জন্য প্রায় চুয়াল্লিশ হাজার একর জমি দেওয়া হয়েছে। অর্থাৎ নয় লক্ষ ছাব্বিশ হাজার একর জমি থেকে প্রায় ছয় লক্ষ আশি হাজার একর জমি এ পর্যন্ত বিলি করা হয়েছে। বাকি দুই লক্ষ পঞ্চাশ হাজার একরের মধ্যে যে প্রায় দুলক্ষ একর জমি বর্তমানে বিলি করা সম্ভব হচ্ছে না তার কারণ প্রায় তিয়াত্তর হাজার একর জমি সরকার কর্তৃক দখল নেওয়ার পরে আদালতের ইনজাংশনে আবদ্ধ হয়ে আছে এবং প্রায় এক লক্ষ সাতাশ হাজার একর জমি কৃষি কার্যের অনুপযুক্ত বলে জানা গেছে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইনের এবং পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের অন্তর্গত উর্ধ্বসীমা সম্পর্কিত ধারাগুলি যথাক্রমে ১৯৫৫-৫৬ এবং ১৯৭১ সাল থেকে বলবৎ হয়েছে। উপরে যে পরিসংখ্যান দেওয়া হল তা এই আইন দুটির কার্যকালের একেবারে প্রথম থেকে বিগত সেপ্টেম্বর মাস পর্যন্ত। ১৯৭৭ সালের আগস্ট মাস থেকে বে-আইনিভাবে লুকিয়ে রাখা জমি উদ্ধারের এক বিশেষ প্রকল্প হাতে নেওয়া হয় যার ফলে আগস্ট থেকে নভেম্বর এই চার মাসের মধ্যে প্রায় বাইশ হাজার ছয়শত একর জমি সরকারে ন্যস্ত হয়েছে—যার মধ্যে ভূমি সংস্কার আইনে কৃষি জমির পরিমাণ এগার হাজার একশত একরের মতো এবং জমিদারী গ্রহণ আইনে কৃষি, অকৃষি ও অন্যান্য জমি বাবদ প্রায় এগার হাজার পাঁচশত একর জমি আছে। নতুন করে বে-আইনি জমি সরকারে বর্তানো এবং সরকারে ন্যস্ত জমির বিলি বন্টন ব্যবস্থা আলোচ্য সময়ে নেওয়া হয়েছে এবং ভবিষ্যতে আরও জোরদার করা হবে।

এ প্রসঙ্গে সরকারে ন্যস্ত জমি যে সমস্ত ব্যক্তিদের মধ্যে এ পর্যন্ত বিতরণ করা হয়েছে তার একটি পরিসংখ্যান তুলে ধরছি। এ পর্যন্ত প্রায় নয় লক্ষ ছিয়াশি হাজার ব্যক্তিকে কৃষি জমি বিলি করা হয়েছে—যার মধ্যে তফসিলিভুক্ত উপজাতির প্রাপকদের সংখ্যা এক লক্ষ তিরানব্বুই হাজার, তফসিলিভুক্ত জাতির প্রাপকের সংখ্যা তিন লক্ষ আটান্ন হাজার। মুসলমান প্রাপকের সংখ্যা এক লক্ষ পয়ষট্টি হাজার এবং অন্যান্য প্রাপকের সংখ্যা দুই লক্ষ সত্তর হাজার। পূর্বে বলা হয়েছে যে, এদের মধ্যে মোট প্রায় ছয় লক্ষ সাতাশ হাজার একর জমি কৃষি কাজের জন্য বিতরণ করা হয়েছে। অতএব দেখা গেছে যে, গড় পড়তায় এক একজন এক একরের দুই-তৃতীয়াংশ কৃষি জমি পেয়েছেন।

সমস্ত পশ্চিমবঙ্গে সেটলমেন্টের কাজ চলছে। বর্তমানে সেটলমেন্টের কাজে আমরা যে বিশেষ দুটি দিকের উপর জোর দিতে চেয়েছি তা হচ্ছে বেনামী জমি খুঁজে বার করা এবং বর্গাদারদের নাম রেকর্ডভুক্ত করা। গত আগস্ট মাস থেকে ডিসেম্বর—এই পাঁচ মাসে ৩৫১টি মৌজার খানাপুরী ও বুঝারতের কাজ শেষ হয়েছে এবং চৌদ্দ হাজার পাঁচশত বাষট্টি জন বর্গাদারের নাম রেকর্ডভুক্ত হয়েছে; বিগত সেটলমেন্টে ঐ মৌজাগুলিতে মাত্র তিন হাজার দুই শত ছয় জন বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হয়েছিল। অতএব দেখা যাচ্ছে যে বর্গাদারদের নাম রেকর্ডভুক্ত করার সংখ্যা আগের তুলনায় প্রায় শতকরা ৩৫৭ ভাগ বৃদ্ধি পেয়েছে। মাননীয় সদস্যদের সঙ্গে আমরা সকলেই আশা করবো যে, এইরকম হারেই বর্গাদারদের নাম অন্যান্য মৌজাতেও রেকর্ডভুক্ত করা হবে এবং শেষ পর্যন্ত আমাদের অনুমিত ত্রিশ থেকে পয়ত্রিশ লক্ষ বর্গাদারের নাম এমনিভাবে রেকর্ডভুক্ত হবে। এই আশা অবাস্তব নয় এই জন্য যে বিগত সেটলমেন্টে মাত্র আট লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভুক্ত হয়েছিল।

এই প্রসঙ্গে উত্তরবাংলার চা বাগিচাগুলি থেকে যে উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়েছে সে সম্বন্ধে উল্লেখ করছি। আমাদের দপ্তরের হিসাব মতো বর্তমানে সারা পশ্চিমবঙ্গে ৩৩৬টি চা বাগান আছে। তার মধ্যে ১৮৭টি জলপাইগুড়িতে, ১৪৭টি দার্জিলিং-এ এবং কোচবিহার ও পশ্চিম দিনাজপুর জেলায় একটি করে। জমিদারী গ্রহণ আইনের ৬(৩) ধারা অনুযায়ী এই সমস্ত চা বাগিচাগুলির উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হওয়ার কথা এবং এ পর্যন্ত প্রায় বাহাত্তর হাজার আটশত একর জমি চা বাগিচাগুলির উদ্বৃত্ত বলে বিবেচিত হয়েছে এবং সরকারে ন্যস্ত হয়েছে। সরকারে ন্যস্ত এই উদ্বৃত্ত জমির মধ্যে প্রায় ত্রিশ হাজার একর জঙ্গল রেকর্ড করা জমি বন বিভাগকে দেওয়া হয়েছে এবং প্রায় নয় হাজার পাঁচশত একর কৃষি জমি ভূমিহীন ও ক্ষুদ্র চাষীদের মধ্যে বিলি করা হয়েছে। বিভিন্ন মামলা মোকদ্দমার জন্য এবং অন্যান্য কারণে প্রায় দশ হাজার একর জমি সরকারের দখলে এখনও আসে নি। সরকারে ন্যস্ত চা বাগিচাগুলির এই কৃষি জমি দিয়ে যৌথ সমবায় খামার তৈরি করা যায় কিনা এ সম্বন্ধে চেষ্টা করা হচ্ছে। উদ্বৃত্ত কৃষি জমি বিলি বন্দোবস্ত করার জন্য বিভাগীয় কমিশনারের উপর দায়িত্ব অর্পণ করা হয়েছে। বিগত এক বছরে চা বাগিচাগুলি থেকে উদ্বৃত্ত জমি ন্যস্ত করার কাজ সমানে চলেছে। বেশির ভাগ চা বাগিচার উদ্বৃত্ত জমির নির্ধারণের কাজ প্রায় শেষ হয়ে যাওয়ার ফলে বর্তমানে আর বিশেষ জমি এইসব চা বাগিচাগুলি থেকে পাওয়ার সম্ভাবনা নাই। সম্প্রতি চা বাগিচাগুলির কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায় একজন বিশেষ আধিকারিক, কয়েকজন কানুনগু, আমিন ও কয়েকজন চেইন পিয়নের পদ সৃষ্টি করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন জমির উর্ধ্বসীমা সংক্রান্ত ধারাগুলি দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে এতদিন পর্যন্ত প্রয়োগ করা হয় নি। দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলের বিশেষ অবস্থা সম্বন্ধে সম্পূর্ণ অবহিত হয়েও একথা বলা যায় যে, ঐ এলাকায় উর্ধ্বসীমা সংক্রান্ত বিধিগুলি প্রযোজ্য হওয়া উচিত। সেইজন্য গত ১লা জানুয়ারি থেকে ভূমিসংস্কার আইনের উর্ধ্বসীমা সংক্রান্ত ধারাগুলি দার্জিলিং জেলার সদর, কালিম্পং ও কার্শিয়াং মহকুমায় প্রয়োগ করা হয়েছে। আশা করা যায় এর ফলে কিছু উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হবে এবং সেই জমি ঐ অঞ্চলে ভূমিহীন ও অন্যান্য চাষীদের মধ্যে বিতরণ করা যাবে।

শহরাঞ্চলে উর্ধ্বসীমা সংক্রান্ত আইন অনুযায়ী কলিকাতা, দুর্গাপুর ও আসানসোল এই তিনটি শহরাঞ্চল এলাকা বলে চিহ্নিত হয়েছে। গত ডিসেম্বর মাস পর্যন্ত উর্ধ্বসীমার বহির্ভূত প্রায় উনত্রিশ হাজার খালি জমির রিটার্ন সরকারে দাখিল হয়েছে এবং তার মধ্য থেকে প্রায় নয় হাজার রিটার্ন তদন্ত করে দেখা হয়েছে। ঐ আইনের আওতা থেকে অব্যাহতির জন্য প্রায় তিন হাজার দরখাস্ত পাওয়া গিয়েছিল, এবং তার মধ্যে ৭৫৯টি দরখাস্ত ছিল শিল্প ও ব্যবসায় সংক্রান্ত; প্রয়োজনীয় ক্ষেত্রে অব্যাহতি দেওয়া হয়েছে। এ পর্যন্ত পাঁচশত তেরটি ক্ষেত্রে উর্ধ্বসীমার বাইরে জমি রাখার জন্য খসড়া নোটিশ তৈরি করা হয়েছে এবং তার মধ্যে চারশত বাহান্নটি ক্ষেত্রে প্রায় দশ লক্ষ বর্গমিটার উদ্বৃত্ত জমি জড়িত আছে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, এই আইনের অনেকগুলি বিষয়ে বর্তমান রাজ্যসরকার একমত নন এবং এই আইনে কিছু সংশোধন প্রয়োজন। কিন্তু আইনটি কেন্দ্রীয় সরকারের; রাজ্যসরকারের তরফ থেকে প্রয়োজনীয় সংশোধনের জন্য কেন্দ্রীয় সরকারকে লেখা হয়েছে; কিন্তু এ সম্বন্ধে কেন্দ্রীয়

সরকার থেকে এখনও কোনও সাড়া পাওয়া যায় নি।

আমার ভারপ্রাপ্ত দপ্তরের একটি প্রয়োজনীয় বিভাগ হচ্ছে জমি গ্রহণ। বিভিন্ন এলাকায় কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকারের কার্য বৃদ্ধির ফলে ভূমি গ্রহণ বিভাগের কাজ অনেক বেড়ে গেছে। বলতে গেলে বিবিধ উন্নয়নমূলক কাজ অথবা নতুন শিল্পোদ্যোগ স্থাপনে প্রথম পদক্ষেপ হচ্ছে ভূমি গ্রহণ। বর্তমানে এই বিভাগ কলিকাতার পাতাল রেল, তিস্তা বাঁধ, বড় বড় তাপ বিদ্যুৎ কেন্দ্র, কলিকাতা উন্নয়ন সংস্থা, হাওড়া-আমতা রেল, হলদিয়া ডক, হলদিয়া শিল্প এলাকা, বিভিন্ন রাস্তা নির্মাণ এবং বিভিন্ন জলসেচ প্রকল্পের জন্য জমি গ্রহণ করার কাজে ব্যস্ত আছে। বিগত বছরে প্রায় পনের হাজার একর জমি বিভিন্ন বিভাগের জন্য গৃহীত হয়েছিলো এবং এই জমি গ্রহণের ক্ষতিপূরণ বাবত জমির মালিকদের প্রায় পাঁচ কোটি পঞ্চাশ লক্ষ টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়। জমি গ্রহণ জনিত ক্ষতিপূরণ পাওয়ার ব্যাপারে যেসব অসুবিধা ছিল, তা দূর করার যথাসম্ভব চেষ্টা হচ্ছে। বিশেষ জরুরি কারণ ব্যতীত যাতে ১৯৪৮ সালের অ্যাক্ট টু ব্যবহার না করা হয় তারও নির্দেশ দেওয়া হয়েছে।

[2-50 – 3-00 P.M.]

এই দপ্তরের আর একটি প্রয়োজনীয় বিভাগ হল সিভিল রুল শাখা। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, দেওয়ানী আদালত ও হাইকোর্ট ইনজাংশনে আবদ্ধ প্রায় দুইলক্ষ একর কৃষি জমি সরকারে দখল নেওয়া যাচ্ছে না, অথবা বিলি বন্দোবস্ত করা যাচ্ছে না। চলতি মামলাগুলি যাতে দ্রুত নিষ্পত্তি হয় সেইজন্য এই দপ্তরের সিভিল রুল সেলটিকে জোরদার করা হয়েছে। এবং সম্প্রতি পশ্চিমবঙ্গ উচ্চতর বিচার বিভাগীয় কৃত্যকের একজন আধিকারীককে এই দপ্তরের আইন পরামর্শদাতা হিসাবে পাওয়া গেছে। আইন দপ্তরের সঙ্গে এবং সংশ্লিষ্ট অন্যান্যদের সঙ্গে আমি কয়েকটি সভায় মিলিত হয়েছি এবং যাতে হাইকোর্টের অফিসের সঙ্গে, এল আর-এর অফিসের সঙ্গে এবং সরকারি উকিল ও অ্যাডভোকেট জেনারেলের অফিসের সঙ্গে এই দপ্তরের ঘনিষ্ট যোগাযোগ স্থাপিত হয় তার জন্য চেষ্টা করা হচ্ছে। এই চেষ্টার ফলে সম্প্রতি ভূমি সংস্কার সম্পর্কে জমির মামলা নিষ্পত্তি করার জন্য হাইকোর্ট অ্যাডভোকেটদের একটি বিশেষ প্যানেল নিযুক্ত করার ব্যবস্থা করা হয়েছে। বর্তমানে এই রাজ্যে প্রায় কুড়ি হাজার সিভিল রুল, সাতাশ, হাজার সিভিল স্যুট বিচারাধীন আছে যার মধ্যে পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইনের আওতায় প্রায় তের হাজার ও পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের আওতায় প্রায় চার হাজার পাঁচ শত সিভিল রুল এবং জমিদারী গ্রহণ আইনে পঁচিশ হাজার ও ভূমি সংস্কার আইনে প্রায় সাতাশ সিভিল স্যুট আছে। জেলাগুলির মধ্যে মেদিনীপুর এবং চব্বিশপরগনার সর্বাধিক সংখ্যক মামলা রয়েছে— চব্বিশপরগনা জেলায় প্রায় তিন হাজার পাঁচশত সিভিল রুল পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইনের আওতায় এবং মেদিনীপুর জেলায় প্রায় তিন হাজার সিভিল রুল ঐ আইনের আওতায় আছে; ভূমি সংস্কার আইনে চব্বিশপরগনা জেলায় সিভিল রুলের সংখ্যা প্রায় ছয়শত এবং মেদিনীপুর জেলায় প্রায় নয় শত। আদালতের ইনজাংশনে চব্বিশপরগনা জেলায় প্রায় একচল্লিশ হাজার একরের মতো জমি এবং মেদিনীপুর জেলায় প্রায় একুশ হাজার একরের মতো জমি আবদ্ধ আছে। ভূমি সংস্কারের বিরুদ্ধে সিভিল রুল ও অন্যান্য দেওয়ানী মামলাগুলির সংখ্যাধিক্য লক্ষ্য

করেই আমি রাজ্যসরকার পর্যায়ে এবং জেলা পর্যায়ে সিভিল রুল এবং সিভিল স্যুট সেলগুলি জোরদার করবার চেষ্টা করেছি।

জমিদারী গ্রহণ আইনে এ পর্যন্ত প্রায় তেইশ লক্ষ চুয়াত্তর হাজার ক্ষতিপূরণের রোল তৈরি করা হয়েছে যার মধ্যে গত ৬ মাসে দু-হাজার একশো চারটি ক্ষতিপূরণের রোল তৈরি করা হয়েছে। এ পর্যন্ত প্রায় আটষট্টি কোটি চুরাশি লক্ষ টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে, যার মধ্যে গত ৬ মাসে দেওয়া হয়েছে দু-কোটি দু-লক্ষ টাকার উপর।

ভূমি রাজস্ব সেস এবং ঋণ আদায়ের জন্য বিশেষ চেষ্টা চালানো হচ্ছে—বিশেষ করে ৬ একরের বেশি জমি যাঁদের আছে তাঁদের কাছ থেকে সরকারের প্রাপ্য দ্রুততার সঙ্গে আদায় না করার কোনও কারণ নেই। ৬ একরের নিচেও যাদের জমি আছে তাদের কাছ থেকেও উপযুক্ত ক্ষেত্রে সরকারের প্রাপ্য টাকা আদায় করা হবে। কারণ, সরকারের রাজস্ব ভাণ্ডারে যাতে প্রয়োজনীয় অর্থের আগমন হয় সেদিকে সকলেরই লক্ষ্য রাখা উচিত। গত বছরে ইস্টার্ন কোল ফিল্ডস লিমিটেড এবং ভারত কোকিং লিমিটেডের কাছ থেকে কয়লাখনির রয়্যালটি বাবদ নয় কোটি টাকা আদায় করা হয়েছে। এই প্রাপ্য আদায়ের জন্য আমরা সংশ্লিষ্ট বিভাগ ও দপ্তরের সঙ্গে বেশ কয়েকবার আলোচনা করেছি।

বিগত বছরে আমাদের প্রতিশ্রুতি মতো পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনে বর্গাদার সম্পর্কে একটি সংশোধনী আইন প্রণয়ন করা হয়েছে এবং সম্প্রতি রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেছে সে সম্বন্ধে মাননীয় সদস্যরা অবগত আছেন। বর্গাদার সম্বন্ধে নতুন আইনের যাতে অপব্যাখ্যা না হয় তদুদ্দেশ্যে বাংলায় এবং পরে ইংরাজিতে প্রচারপত্র ছেপে ব্যাপক প্রচারের ব্যবস্থা করা হয়েছে।

বিগত বছরে আমরা যে কাজ শুরু করেছি সে কাজের ধারা এখনও অব্যাহত আছে। আমরা বিভিন্ন ক্ষেত্রে জনসাধারণকে সরকারি কাজের অংশীদার হিসাবে গ্রহণ করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। যতদিন না গ্রামপঞ্চায়েতগুলি গঠিত হচ্ছে ততদিনের জন্য ব্লক পর্যায়ে আমাদের নতুন ভূমি সংস্কার বিষয়ক উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে, যে কমিটিতে বামফ্রন্টের শরিকগণ, অন্যান্য স্বীকৃত রাজনৈতিক দলের একজন করে প্রতিনিধি, স্থানীয় এম এল এ অথবা তাঁর প্রতিনিধি, একজন সরকারি প্রতিনিধি, ব্লক উন্নয়ন আধিকারিক, জে এল আর ও, খাদ্য বিভাগের এবং সেটেলমেন্ট বিভাগের একজন করে প্রতিনিধি আছেন। আমরা আশা করবো যে, এই কমিটির তত্ত্বাবধানে ভূমি সংস্কারের কাজ ত্বরান্বিত হবে। সরকারি জমি ভূমিহীন ও ক্ষুদ্র চাষীদের মধ্যে বিতরণের ব্যাপারে আগে যে নীতিকে অগ্রাধিকার দেওয়া হত তা সামান্য পরিবর্তন করা হয়েছে। এখন ঠিক করা হয়েছে যে, কোনও বর্গাদার যদি রায়ত হিসাবে এক একরের বা তার বেশি জমির অধিকারী হয়, অথবা কোনও ব্যক্তি যদি ভারতের নাগরিক না হয় তা হলে তাকে কোনও জমি বিলি করা হবে না। কোনও ভূমিহীন চাষী যদি কোনও জমির দখলে একাধিক্রমে কম পক্ষে তিন বছর কাল থাকে এবং সেই ব্যক্তি যদি অন্য দিক দিয়ে জমি পাওয়ার উপযুক্ত বলে মনে হয় তবে জমি বিলির ব্যাপারে তাকে প্রথম অগ্রাধিকার দেওয়া হবে। আমরা স্থির করেছি যে, জে এল আর ও-র অফিসে এতদিন পর্যন্ত যে অগ্রাধিকার তালিকা ছিল সেগুলো বাতিল হবে এবং নতুন করে মৌজাওয়ারি জমি

পাওয়ার উপযুক্ত এরূপ ব্যক্তিদের অগ্রাধিকার তালিকা তৈরি করা হবে। এ তালিকা প্রত্যেক জে এল আর ও-র অফিসে নোটিশ বোর্ডে ১৫ দিন ধরে টাঙ্গিয়ে রাখা হবে যাতে জনসাধারণ সেই তালিকা অনুধাবন করতে পারে। যদি সেই সময়ের মধ্যে কোনও অভিযোগ পাওয়া যায়, তবে তার তদন্ত করা হবে এবং তারপরে সেই তালিকা ব্লক পর্যায়ের উপদেষ্টা কমিটির কাছে উপস্থাপন করা হবে। এই কমিটি যে তালিকা অনুমোদন করবেন সেই তালিকাই চূড়ান্ত হবে এবং সেই তালিকার অগ্রাধিকার ভিত্তিতে সরকারে ন্যস্ত জমি বিলি-বন্দোবস্ত করা হবে। এর আগে যে সমস্ত পাট্টা বিলি করা হয়েছে সে সম্বন্ধে যদি উপযুক্ত তথ্য দিয়ে অভিযোগ করা হয় তবে তার যথাযোগ্য তদন্ত হবে। যে সমস্ত ব্যক্তি আগে জমি পেয়েছেন তাঁদের তালিকা তৈরি করে প্রত্যেক জে এল আর ও-র অফিসে একপক্ষকালের জন্য নোটিশ বোর্ডে টাঙ্গিয়ে রাখা হবে যাতে উপযুক্ত ক্ষেত্রে জনসাধারণ অভিযোগ দাখিল করতে পারেন। আমরা আমাদের ভূমি সংস্কার আধিকারিকদের নির্দেশ দিয়েছি যে, যখনই কোনও অযোগ্য ব্যক্তিকে জমি দেওয়ার ঘটনা কোনও জনসংগঠনের পক্ষ থেকে তাঁদের গোচরে আনা হবে এবং যেসব ক্ষেত্রে অভিযোগ খতিয়ান নম্বর, জমির পরিমাণ ও অন্যান্য প্রয়োজনীয় তথ্য দেওয়া থাকবে, সেগুলো উপদেষ্টা কমিটির সহযোগিতায় দ্রুত তদন্ত করা হবে।

বর্তমানে যে সেটেলমেন্ট চলছে তাতে পরিকল্পনাভুক্ত ৯টি জেলার প্রায় অর্ধেক মৌজার প্রাথমিক রেকর্ড তৈরি করা হয়ে গেছে। অন্যান্য জেলার সেটেলমেন্টে বিভিন্ন পর্যায়ের কাজ এগিয়ে চলেছে আমি আগেই বলেছি, বর্তমান সেটেলমেন্টকে দুটি বিশেষ উদ্দেশ্যের প্রতি দৃষ্টি রেখে চালানো হচ্ছে—বেনামী জমি উদ্ধার করা এবং বর্গাদারদের নাম রেকর্ড করা।

পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার যাতে জনসাধারণের কল্যাণের পথে এগিয়ে যায় সেজন্য আমরা একদিকে যেমন জনসাধারণের সহযোগিতা চেয়েছি তেমনি অন্যদিকে বিভিন্ন বুদ্ধিজীবীদের কাছেও আমরা প্রস্তাব রাখছি যে, উপযুক্ত গবেষণা ও পরীক্ষা-নিরীক্ষার দ্বারা তাঁরা যেন আমাদের প্রয়োজনীয় নির্দেশ ও উপদেশ দেন।

ভবিষ্যতের দিকে তাকিয়ে আমরা বলতে পারি যে, পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের জন্য জমির ঊর্ধ্বসীমা কমানোর কথা আমরা বর্তমানে ভাবছি না। অন্যান্য কোনও কোনও রাজ্যে কনসলিডেশন অফ হোল্ডিংস-কে প্রাধান্য দেওয়া হয়েছে। আমাদের রাজ্যে চাষীদের ছোট ছোট প্লটগুলিকে একত্র করে কনসলিডেশন অফ হোল্ডিংস করার পথে আমরা কতকগুলো অসুবিধা লক্ষ্য করে দেখেছি—যেমন এর ফলে অনেক বর্গাদার উচ্ছেদ হয়ে যেতে পারে এবং এর সুফল হয়তো বড় চাষীরাই পাবে। আমাদের ধারণা ছোট ছোট চাষীদের নিয়ে সারভিস কো-অপারেটিভ গঠন করলে এবং সেসব সমবায়গুলিকে উপযুক্ত বীজ, সার অন্যান্য প্রয়োজনীয় কৃষির উপকরণ দিলে চাষীর এবং চাষের পক্ষে বেশি উপকার হবে। একথা আমরা স্বীকার করি যে, একজন ভূমিহীন চাষীকে শুধু এক একরের মতো জমি দিলেই তার সমস্ত সমস্যার সমাধান হয় না। আমরা কৃষি দপ্তর এবং সমবায় দপ্তরের সঙ্গে একযোগে এই বিষয়ে কাজ করতে চাই। আমি আগেই উল্লেখ করেছি যে, বিগত চাষের মরশুমে পাট্টা দেওয়ার ব্যাপারে পূর্বতন সরকার যে অন্যায় করেছিলেন তার তদন্ত তখন করা সম্ভব হয় নি। নির্বিঘ্নে চাষ ও ফসল কাটা হয়ে গেছে। আমরা এবার উপযুক্ত ক্ষেত্রে তথ্যভিত্তিক তদন্তের মাধ্যমে দেখতে

চাই অযোগ্য ব্যক্তি পাট্টা পেয়েছেন কিনা। এবং পেয়ে থাকলে তার সংশোধন করতে চাই।

আমার ইচ্ছা আছে বিধানসভার বর্তমান বাজেট অধিবেশনে আমরা কয়েকটি নতুন আইন প্রণয়ন করবো। আমি লক্ষ্য করে দেখেছি যে, কলিকাতা ও হাওড়া এলাকায় ঠিকা প্রজা এবং তাঁদের অধীনে যে ভাড়াটিয়ারা আছেন তাঁদের দুঃখ-দুর্দশা যেমন লাঘব করা প্রয়োজন, তেমনি পশ্চিমবঙ্গে বিভিন্ন শহরাঞ্চলে যে বাড়িভাড়া আইন প্রচলিত আছে তারও সংশোধন প্রয়োজন। এ বিষয়ে বিশদ তথ্য সংগ্রহের জন্য এবং আমার দপ্তরকে তা সরবরাহ করার জন্য আমি সংশ্লিষ্ট সকলের কাছে অনুরোধ রাখছি, যাতে আগামী বছরে এ সম্পর্কে দুটি আদর্শ আইন প্রণয়ন করা যায়। তবে অবিলম্বে কিছু সুযোগ সুবিধা দেওয়ার জন্য এই অধিবেশনেই আমি কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব আইন ও পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইনের কিছু সংশোধনী প্রস্তাব উত্থাপন করবো আশা রাখি। তেমনি পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন ও পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের সামান্য কিছু সংশোধন করা দরকার হবে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, পশ্চিমবঙ্গ হস্তান্তরিত জমি প্রত্যর্পণ আইনটি অল্প কিছুদিনের মধ্যে প্রায় অর্থহীন হয়ে পড়বে; কারণ, জমি ফেরতের দরখাস্ত করার মেয়াদ শেষ হয়ে যাবে। যারা এই আইনের সুযোগ গ্রহণ করতে পারেন নি তাঁদের জন্য এই আইনটিকে আরও কয়েক বছরের জন্য চালু রাখতে চাই এবং তজ্জন্য একটি সংশোধনী আইন আনবার ইচ্ছা করি। আর একটি নতুন আইন প্রণয়নের কথা চিন্তা করছি যাতে বেনামী জমি সরকারে সরাসরি বর্তানোর ব্যবস্থা করা যায়। কারণ, মাননীয় সদস্যগণ সকলেই জানেন যে, এখনও এক বিরাট পরিমাণ কৃষি জমি বেনামীতে পূর্বতন জমিদার এবং বড় বড় রায়তদের দখলেই আছে।

[3-00 – 3-10 P.M.]

মাননীয় সদস্যগণের স্মরণ থাকতে পারে যে, বিগত অধিবেশনে আমি বলেছিলাম যে, আমরা একটি যুক্তিশীল ভূমিকরের প্রবর্তন করতে চাই। এ সম্বন্ধে অর্থ দপ্তরের সহযোগিতায় একটি টাস্ক ফোর্স করা হয়েছে এবং কয়েকজন বিশেষজ্ঞকে নিয়ে আমাদের আধিকারিকরা এই বিষয়ে কাজ করে যাচ্ছেন। আমি আশা করবো অনতিবিলম্বেই ভূমিকর প্রবর্তনের ব্যবস্থা সম্পূর্ণ করা সম্ভব হবে।

আমাদের দপ্তরের সর্বশ্রেণীর কর্মচারিদের সঙ্গে যাতে সংযোগ রক্ষা করে পরিচ্ছন্নভাবে প্রশাসন পরিচালনা করা হয় সেজন্য নিয়মিতভাবে আমাদের আধিকারিকরা মিলিত হচ্ছেন। ভবিষ্যতে যাতে সেটেলমেন্টের কাজ এবং অপর জেলাশাসকের অধীনস্থ ভূমি সংস্কারের কাজের মধ্যে একীকরণ করা যায় সে বিষয়ে আমি চিন্তা করছি। ভূমি সংস্কার দপ্তরের নিম্নতম কর্মচারী তহশীলদারদের কথা আমি মনে রেখেছি এবং কিভাবে তাদের সুযোগসুবিধা আরও বৃদ্ধি করা যায় সেকথা ভাবা হচ্ছে। আমরা ব্লক পর্যায়ে বিভিন্ন স্থানে ভূমি সংস্কার অফিস তৈরি করার কথা ভাবছি, যাতে ব্লক পর্যায়ের আধিকারিকরা সুষ্ঠুভাবে কাজ করতে পারেন। উত্তরবঙ্গের চা-বাগিচাগুলি থেকে উদ্বৃত্ত যেসমস্ত জমি পাওয়া গেছে তার ভিতরে চায়ের উপযুক্ত জমি এক লপ্তে বেশি পাওয়া গেলে তা দিয়ে নতুন চা-বাগান তৈরি করবার কথাও ভাবা হচ্ছে।

এই হচ্ছে সংক্ষেপে ভূমি সংস্কার সম্পর্কে আমার বক্তব্য। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে আমি পরিশেষে এই অনুরোধ করতে চাই যে, তাঁরা যেন সকলে অকুণ্ঠভাবে দলমতনির্বিশেষে ভূমি সংস্কার ও ভূমি সদ্ব্যবহারের কাজে সরকারের সঙ্গে সর্বপ্রকার সহযোগিতা করেন এবং তদুদ্দেশ্যে তাঁরা যেন আমার উত্থাপিত এই ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করেন।

**শ্রী অনিল মুখার্জি** : স্যার, আমার একটি প্রিভিলেজ মোশন আছে এবং আমি ইতিপূর্বে আপনার কাছে নোটিশ দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১১ তারিখ শনিবার দিন বিধান সভার মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় এখানে তাঁর বক্তব্য রাখতে গিয়ে বলেন যে, পশ্চিমবাংলার মাননীয় শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় আনন্দবাজার পত্রিকার রিপোর্টার সুদেব-বাবুকে একটি সাক্ষাতকারে বলেছেন যে, ক্লাশ থ্রি পর্যন্ত ছাত্রদের রাজনীতি করা উচিত, তারা রাজনীতিতে অংশ-গ্রহণ করবে এবং সেই অনুযায়ী রাজনীতির শিক্ষা দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিবৃতি দেওয়া হয়েছে, এটা সম্পূর্ণরূপে মিথ্যা। এই রকম মন্তব্য কখনো মাননীয় শিক্ষামন্ত্রী টি. ভি. বা অন্য কোনও সাক্ষাতকার অনুষ্ঠানে বা কোথাও কোনও বক্তৃতায় করেননি। মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ এই অসত্য ভাষণের দ্বারা হাউসকে মিসলিড করেছেন, স্পিকার মহাশয়কে মিসলিড করেছেন। অতএব আমার বক্তব্য হচ্ছে এর দ্বারা আমাদের সদস্যদের অধিকার ভঙ্গ করা হয়েছে। তিনি দিনের পর দিন এই জাতীয় অসত্য ভাষণ হাউসের সামনে উপস্থিত করে আমাদের অধিকার ভঙ্গ করছেন। সেই জন্য আমি বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি এটার বিচার করুন এবং প্রয়োজন হলে বিষয়টি প্রিভিলেজ কমিটিতে পেশ করুন।

**অধ্যক্ষ মহোদয়** : আমি আপনার প্রিভিলেজ মোশন দেখেছি। এ বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের পার্সোনাল এক্সপ্লানেশন শুনে তার পর আমার রুলিং দেব। এখন ব্যয় মঞ্জুরির উপর আলোচনা শুরু হবে। এখন এই দাবির উপর ৪টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সবকটি ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ এবং যথারীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হয়েছে। এখন এই ব্যয় মঞ্জুরির দাবির উপর আলোচনা করছি।

**Shir Naba Kumar Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1.

**Shri Suniti Chattaraj** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Lutfal Haque** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Krishna Das Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী শশবিন্দু বেরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী তার ব্যয়-বরাদ্দর দাবি রেখেছেন এবং সেই সঙ্গে তার ভাষণ সংক্ষিপ্তভাবে পেশ করেছেন। প্রথমত

তার উক্তির মধ্যে আত্মসন্তুষ্টি যে বিগত ধান কাটার মরশুমে আইন-শৃঙ্খলার কোনও অবনতি ঘটেনি, সমস্ত কাজ শান্তিপূর্ণ ভাবে সম্পূর্ণ হয়েছে। এ বিষয়ে আমি সম্পূর্ণভাবে এক মত নই। ঘটনাটা এই যে ধান কার ঘরে যাবে সেটা বিচারের ভার ব্লক কমিটির উপর দেওয়া হয়েছে এবং এই ব্লক কমিটিতে ওঁদেরই দলীয় সংখ্যাগরিষ্ঠতার জন্য যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেই সিদ্ধান্ত আমাদের মানতে হয়েছে কেননা পুলিশ ওদের পক্ষে, জে. এল. আর. ও. এবং বি. ডি. ও. ওদের পক্ষে। এর বাহিরে অন্য কিছু করা সম্ভব নয়। অনেক ক্ষেত্রে আইন মাফিক কাজ হয়নি। অনেক জায়গায় দেখা গেছে ওঁদের দলীয় চাষীদের ঘরে জমির ধান এসেছে অন্যদের বেলায় বেশ কিছু হেরফের হয়েছে। পরবর্তী প্যারাগ্রাফে যে বক্তব্যগুলি তিনি রেখেছেন সেগুলি স্বাভাবিকভাবেই যে কোনও রাজ্য সরকারের পক্ষে অবশ্যই পালনীয় কর্তব্য। উদ্বৃত্ত জমি গ্রহন করতে হবে এবং এগুলিকে বিলি-বন্টন করতে হবে। আমার কাছে যা হিসাব আছে সেই হিসাব অনুযায়ী সরকারের অধিকৃত জমির পরিমান কম দেখছি। মন্ত্রী মহাশয় বলেছেন ৯ লক্ষ ২৬ হাজার একর জমি উদ্ধার করে সরকারের দখলে নেওয়া হয়েছে এবং ৫ লক্ষ ৮০ হাজার একর জমি বিলি করা হয়েছে আর ৯ লক্ষ ৮৬ হাজার ব্যক্তিকে ঐ কৃষি জমি বন্টন করা হয়েছে। এই যে বন্টন এবং গ্রহন এটা বাস্তবিক পক্ষে অতি নগন্য কারণ যেখানে ভূমিহীন কৃষক এবং স্বল্প জমির মালিক অত্যন্ত বেশি সেক্ষেত্রে এটা অত্যন্ত নগন্য যদিও কিছু জমি উদ্ধার করে ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়েছে। সরকারের কাছে আরও কঠিন দায়িত্বপূর্ণ কাজ রয়েছে সেটা হচ্ছে আরও বেশি করে জমি সংগ্রহ করা এবং আরও বেশি লোকের মধ্যে সেই জমি বন্টন করা। আমি এই প্রসঙ্গে বিগত ১৯৭৭ সালের সমাচারের একটা সার্ভে রিপোর্ট উল্লেখ করে জানাতে চাই যে এই ভূমি গ্রহন এবং বন্টন সর্বভারতীয় একটি কঠিন সমস্যা। এই সমস্যার সমাধানের ক্ষেত্রে দেশ আরও এগিয়ে যেতে পারেনি। সেই রিপোর্ট এ বলা হচ্ছে Land to the landless rural people still remains a distant dream. সেখানে বিভিন্ন রাজ্য কি পরিমান জমি গ্রহণ করতে পেরেছেন, কিভাবে বিলি করতে পেরেছেন, সে সম্পর্কে মন্তব্য করতে গিয়ে রিপোর্টে বলা হয়েছে যে পরিবার পিছু ১ একর পর্যন্ত জমি দেওয়া যায়নি। শুধু কর্ণাটক, মধ্যপ্রদেশ এবং মহারাষ্ট্রে যথাক্রমে ৫.৪, ৩.৫, ৫ একর দেওয়া হয়েছে।

[3-10 – 3-20 P.M.]

রিপোর্টে আরও দুটি উল্লেখযোগ্য মন্তব্য আছে যেদিকে আমাদের দৃষ্টি রাখা দরকার। অধিকাংশ ক্ষেত্রেই বন্টিত জমি উন্নয়নের কোনও নীতি বা কর্মসুচি নেই, আর একটি ভয়ানক কথা, দরিদ্র কৃষকদের মধ্যে ব্যাপকহারে জমি হস্তান্তর চলছে। আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের মধ্যে জমি বন্টনের পর তার উন্নয়নের, যার দ্বারা যার স্বার্থে জমি বন্টিত হচ্ছে তাদের একটা আর্থিক বনিয়াদ তৈরি হবে সে সম্বন্ধে স্পষ্ট বক্তব্য রাখেন নি। একটি জায়গায় বলেছেন যে কৃষি বিভাগ এবং সমবায় বিভাগের সঙ্গে আলোচনা করে করবেন। পশ্চিমবঙ্গ সম্বন্ধে এই রিপোর্ট এই কথা বলছে যে ন্যস্ত জমির পরিমাণ ২৫ লক্ষ একর, তার মধ্যে বনভূমি সাড়ে নয় লক্ষ একর এবং কৃষি অযোগ্য জমি ৫ লক্ষ একর। ১০.৫ হারে ১০ লক্ষ একর জমি, কৃষিযোগ্য জমি পাওয়া গেছে বলেছে সমাচার রিপোর্টে। ২৬.১.৭৮ তারিখের পশ্চিমবঙ্গে প্রকাশিত তথ্য অনুযায়ী তার পরেও এঁরা প্রায় ২০,০০০

একরের মতো কৃষি জমি উদ্ধার করেছেন তা সত্ত্বেও প্রাপ্ত জমি মাত্র ৯ লক্ষ ২৬ হাজার মতো কেন হয়েছে? আমরা বুঝতে পারছি না। হস্তান্তর বিষয়ে পশ্চিমবাংলা সম্বন্ধে সমাচারের রিপোর্টের মন্তব্য এই যে গরিব চাষী বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া জেলার তফসিলি উপজাতীয়দের মধ্যে হস্তান্তর অত্যন্ত ব্যাপক এবং অত্যন্ত হতাশাজনক। এই হস্তান্তরের প্রসঙ্গটি আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই কারণে যে, যখন আমরা চিন্তা করছি যে যাদের জমি নেই তাদের কিছু কিছু জমি দিয়ে তাদের কৃষিক্ষেত্রে আর্থিক পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে তখন যারা স্বল্প জমির মালিক যে কোনও কারণেই হোক তারা যদি সেই সমস্ত সম্পত্তিকে হস্তান্তরিত করে দেয় তাহলে আমাদের যে মূল লক্ষ্য—সেই মূল লক্ষ্য ব্যর্থ হয়ে যায়, এদিক থেকে এই চিত্র অত্যন্ত হতাশাজনক। গত ২৬শে জানুয়ারি ১৯৭৮, পশ্চিমবঙ্গ পত্রিকায় আমাদের সরকারের পক্ষ থেকে ছয় মাসের কাজের হিসাব দেওয়া হয়েছে, সেই হিসেবে তাঁরা বলেছেন যে তাঁদের সংগ্রহ অল্প। The Dismal Legacy নামক পুস্তিকায় সরকার বলেছেন যে, ২০ লক্ষ ভূমিহীন পরিবার এবং ১৫ লক্ষ ক্ষুদ্র মালিক এই যে ৩৫ লক্ষ পরিবারের জন্য ৩৫ লক্ষ একর জমি চাই, আমরা পেয়েছি এ পর্যন্ত ৯.২৬ লক্ষ একর, অথচ জমিদারী গ্রহণের অব্যাহিত পরে সরকারের যে হিসেব ছিল সেই হিসেব মতো ২৮ লক্ষ একর জমি আমাদের পাবার কথা। এখন ৩০ বছরের পরে বর্তমান সরকারের কাছ থেকে আমরা একটু দ্রুততর অগ্রসরের আশা করব। কিন্তু গত ৩০ বছর এই যে সময় অতিক্রম হয়ে গেছে, তখনকার হিসেব মতো যে পরিমাণ জমি পাওয়ার কথা ছিল সে পরিমাণ পাব কিনা সন্দেহ আছে, অর্থাৎ তখনকার হিসাব মতো ২৮ লক্ষ একর জমি পাব সেই ২৮ লক্ষ একর পাওয়া আমাদের পক্ষে দুষ্কর এবং বর্তমান হিসেব মতো ৩৫ লক্ষ পরিবারকে যে ৩৫ লক্ষ একর দিতে হবে সেটা পূর্ণ হওয়া আমাদের কাছে অসম্ভব মনে হয়। এই যে অনেক কৃষককে অনেক জমি দেব অনেক জমিদারের উদ্বৃত্ত জমি গ্রহণ করব, বলা হচ্ছে এর মধ্যে একটি উদ্দেশ্য নিহিত আছে; সেটা এই যে, জমির ক্ষুধা যা ভূমিহীনদের কাছে তীব্র, তা উস্কানী পাবে। অনেক সময় একেই কেন্দ্র করে রাজনৈতিক দলবাজী চলে এবং তার উদাহরণ আমাদের কাছে আছে। বেশি জমি যদি পেতে হয় তাহলে আমাদের শিলিং কমাতে হবে। একথা কিন্তু কেউ চিন্তা করছেন না এবং শিলিং কমানোর কাজটাই বা আপনারা করবেন কি করে? কারণ বর্গাদার উচ্ছেদ বন্ধ করুন, এ প্রচার পত্রিকায় আপনারা বলেছেন যে সকলে জানেন ১৫/২০ বিঘা পর্যন্ত যাদের জমি, গরু, লাঙ্গল, ইত্যাদি নিয়ে ঘরে চাষ করার চাইতে ভাগে দেওয়া লাভ জনক। এই ব্যাপারে সম্পূর্ণ একমত নয় আমরা, তাহলেও এ থেকে আমাদের কৃষি অর্থনীতির একটা শোচনীয় চেহারা অত্যন্ত সুস্পষ্ট হয়ে উঠছে, স্পষ্ট হয়ে উঠেছে কৃষকরা কি অবস্থায় পৌছেছে। আমাদের দেশে ভূমি ও কৃষি ব্যবস্থা কোনও স্থিতিশীল নির্ভরযোগ্য আর্থিক বনিয়াদ তৈরি করে তুলতে পারেনি আমাদের দেশের কৃষকের মধ্যে। এটাই হচ্ছে সবচেয়ে বড় সমস্যা। একজনকে কতটা জমি দিলে সেটা তার ইকনমিক হোল্ডিং হবে যার উপর নির্ভর করে তার পরিবার জীবনযাত্রা নির্বাহ করতে পারবে সেদিক থেকে চিন্তা করা হয় নি। এদিক থেকেই কৃষি অর্থনীতি খারাপের দিকে যাচ্ছে। জমির পরিমান সব সময় মাপকাঠি নয়। আমরা উর্দ্ধসীমা একটা নির্দিষ্ট করে দিয়েছি। অসেচ এলাকায় ১৭.৩ একর সেচ এলাকায় ১২.৩৬ একর কিন্তু এটা সব ক্ষেত্রে সমান হবার কথা নয়। একটা জমি কি পরিমান আয় দিতে পারে যার উপর একটা পরিবার নির্ভর করতে

পারে সেটাই বিবেচ্য বিষয়। সুতরাং আয়ের অঙ্কের বিচারটা করা প্রয়োজন। ১৯৭১ সালে সেন্ট্রাল ল্যাণ্ড রিফর্মস কমিটি বলেছিলেন জমির সিলিং নির্দ্ধারন করার ব্যাপারে যে দো ফসলা জমি যেখানে ভাল সেচের জল পাওয়া যায় তার সঙ্গে তুলনামূলকভাবে রেসিও তৈরি করে কোথায় কি পরিমান সিলিং হবে সেটা নির্ধারন করা উচিত। কিন্তু আমরা সারা রাজ্যের ক্ষেত্রে একটা সিলিং করেছি যেটা জমির মূল্যের হিসাবে, আয়ের হিসাবে সব ক্ষেত্রে সমান নয়। অর্থাৎ আয় সর্বক্ষেত্রে সুনির্দ্দিষ্ট নয়। সেদিকে চিন্তা করে কৃষককে যদি সামান্য কিছু জমি দিয়ে বাঁচিয়ে রাখার চেষ্টা করা হয় তাহলে তার কি পরিমান জমি হবে সেটা চিন্তা করা উচিত। ২৬/১/৭৮ তারিখের ঐ পশ্চিমবঙ্গ পত্রিকায় সরকার পক্ষ থেকে এই কথা বলা হয়েছে যে গ্রাম বাংলার কৃষকের আর্থিক জীবনযাত্রা মানবিক স্তরে নিয়ে আসার জন্য ভূমি সংস্কারের দিকে জোর দেওয়া উচিত। কিন্তু বাস্তবিক পক্ষে কৃষির উপর নির্ভরশীল যে সব পরিবার তাদের অল্প জমি হোক, বা তারা বেশি জমির মালিকই হোক এই জমি থেকে কি পরিমান আয় তারা পাচ্ছে সেটা আমরা চিন্তা করছি না। অন্য দিক থেকে যারা চাকরি করে, শিল্প ক্ষেত্রে কাজ করে, ব্যবসা করে তাদের আয়ের সঙ্গে কৃষি পরিবারের আয়ের যদি তুলনা করা যায় তাহলে আমরা দেখবো এদিক থেকে কৃষক সমাজ কি ভাবে অবহেলিত হয়ে আসছে, তাদের আয় অতি সামান্য। ১৫/২০ বিঘা নিজেরা চাষ করে আয়ের পথ দেখতে পান না—বর্গায় চাষ করার কথা তাদের ভাবতে হয়। এই যদি হয় তাহলে ১৫/২০ বিঘা জমির মালিক যাদের আমরা পাড়া গ্রামে সাধারণ গৃহস্থ বলে মনে করি তারা যদি কৃষির উপর নির্ভর করে নিজেদের ভরনপোষন না করতে পারে তাহলে অবস্থা তো শোচনীয়। সুতরাং জমি দেওয়ার সঙ্গে সঙ্গে অন্য দিক থেকেও তাকে সাহায্য দেওয়া দরকার। সেটা না করলে জমি তার কাছে লাভজনক হবে না। সেদিক থেকে আমার মনে হয় একটি কৃষক পরিবারের সঙ্গে অন্য ক্ষেত্রে যারা নিযুক্ত আছেন তাদের সঙ্গে তুলনা করলে দেখা যাবে কৃষক সমাজ আর্থিক ক্ষেত্রে সবার নিচে চূড়ান্ত আর্থিক দুরবস্থার মধ্যে আছে।

[3-20 – 3-30 P.M.]

একজন চতুর্থ শ্রেণীর পিওন বা একজন শিল্প শ্রমিক যে মাসিক আয় করে সেটা একজন কৃষককে পেতে হলে তার কতখানি জমি দরকার এবং সে জমির উন্নয়নের জন্য কি সাহায্যের প্রয়োজন সেটা দেখা দরকার। আমি মনে করি একটা কমিশন বসানো দরকার। যে কমিশন পশ্চিমবাংলায় কৃষি অর্থনীতিকে ভালভাবে স্টাডি করে একটা রেকমেণ্ডশন করবে যাতে কৃষক সমাজ বাঁচতে পারে এবং কৃষির উন্নতি হতে পারে কৃষকের চাষ করতে যে উৎপাদন ব্যয় হয় সেটা সে পায় না। ধান চালের ক্ষেত্রে যে উৎপাদন ব্যয় হয় সেটা ফসলের মুল্য থেকে যে ব্যয় নির্বাহ করা যায় না—এটা দেখার দরকার আছে। কৃষি যেমন সাহায্য করা দরকার সেই সঙ্গে সঙ্গে কৃষির উপর নির্ভরশীল যারা তাদের জন্য পরিপূরক আয়ের ব্যবস্থা করা দরকার। কৃষির উপর নির্ভরশীল শিল্প গ্রামাঞ্চলে করা দরকার। বর্গাদার প্রসঙ্গে একটা কথা বলবো যে ৩৫ লক্ষ হিসাব অনুযায়ী বর্গাদারের মধ্যে ৮ লক্ষ রেকর্ড করা হয়েছে বাকিগুলি রেকর্ড করবেন। বিগত অধিবেশনে যে আইন সংশোধন করা হয়েছে তাতে বর্গাদারের সংজ্ঞার ক্ষেত্রে যে পরিবর্তন করা হয়েছে তাতে অনেক ত্রুটি আছে। আইন সঙ্গতভাবে যে চাষ করবে সেই বর্গাদার। এই বিধানের ফাঁক দিয়ে যিনি বর্গাদারগন তার নাম

বর্গাদার রেকর্ড করবার চেষ্টা হচ্ছে। আমাদের হাওড়া জেলার শ্যামপুর এলাকায় জে. এল. আর. ও. এর উপর অন্যায় প্রভাব বিস্তার করে সি. পি. এম. এগুলি করাচ্ছে। এরূপ অন্যায় প্রভাব বিস্তারের একটা দৃষ্টান্ত দিচ্ছি। কোনও একটি গ্রামে এক ব্যক্তি বর্গাচাষ করে কি না সে সম্পর্কে তিনি ৩১.১২.৭৭ তারিখে রিপোর্ট দিচ্ছেন, Under the circumstances above considering the deposition of the witness and other papers and local information, I am of opinion that Paresh Chandra Samanta in such and such plots is not a bargadar. কিন্তু আবার ১৬.১.৭৮ তারিখে তিনি রিপোর্ট দিচ্ছেন In continuation of my memo under reference it is to state that the word will not be omitted from the 4th line of the last paragraph of the report submitted to this end. Shri Paresh Chandra Samanta has been cultivating the land since 1382 B.S. on barga basis. তারা সমস্ত সাক্ষীসাবুদ নিয়ে প্রমান হল যে বর্গাদার হিসাবে চাষ করে না। তার পরে আবার ১ মাস বাদে কিভাবে অন্য রিপোর্ট হয় দেখুন। অর্থাৎ সি. পি. এম. কর্মীদের প্রভাবে জে. এল. আর. ও. নিরপেক্ষ ভাবে কাজ করতে পাচ্ছেন না। এইভাবে জমি থেকে আসল চাষীকে উৎখাত করে নুতন লোককে সেখানে বসানো হচ্ছে। সেজন্য আবেদন করবো ভূমি সংস্কার করুন প্রকৃত বর্গাদারদের রেকর্ড করুন, মিথ্যা বর্গা রেকর্ড না হয় সেটা দেখুন। বেআইনি ভাবে দখলের ব্যাপারে আপনার দলের কর্মীরা যে জোর জুলুম করছেন তাতে গ্রামাঞ্চলে বিশৃঙ্খলা বাড়ছে। এই সব দিকে দৃষ্টি দিতে অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর বক্তৃতায় ভাগচাষী এবং উদ্বৃত্ত ভূমি বন্টনে কোনও মৌলিক সমস্যা নিয়ে আলোচনা করা হয়নি এবং তার কোনও সূত্রও এই বক্তৃতার মধ্যে নেই। আমি খুব দুঃখের সঙ্গে বলব আশা করেছিলাম বিণয় চৌধুরী মহাশয়, হরেকৃষ্ণ কোঙার মহাশয়ের পর দ্বিতীয় ব্যক্তি যিনি ভূমি সংস্কার খুব ভাল বোঝেন, হরেকৃষ্ণ কোঙার মহাশয়ের স্থলাভিষিক্ত হয়ে বোধ হয় তিনি ভাল ভাল কথা বলবেন, কিন্তু তাঁর বক্তৃতায় বৈজ্ঞানিক পদ্ধতিতে এই ভূমি বন্টনের ব্যাপারে কোনও দৃষ্টিভঙ্গী দেখান হয়নি। অবশ্য এজন্য খুব দুঃখিত হব না, কারণ, তাঁদের একই অঙ্গে বহু রূপ আছে সেটা আমরা জানি। ভূমি সংস্কার মন্ত্রী বসে আছেন, ওঁনার একটা বক্তৃতা আমার কাছে আছে, ১৯৬৯ সালে ওঁনারা একটা বক্তৃতা দিয়েছিলেন সেই বক্তৃতায় ভূমি সংস্কার বিল সম্বন্ধে বলতে গিয়ে শেষে বলেছিলেন যে ভূমি সংস্কার ঠিক এইভাবে করা যাবে না, এরজন্য আন্দোলন চাই। আজকে এই বক্তৃতার মধ্যে আন্দোলনের কোনও কথা নেই। অবশ্য সেই বিণয় চৌধুরি এই বিণয় চৌধুরি নয়, কারণ, সেই বিণয় চৌধুরি ছিলেন অপোজিশনের লোক, এই বিণয় চৌধুরি গদিতে বসে আছেন। সুতরাং দুই রকম সময়ে দুই রকম কথা বলবেন এটা আমাদের জানা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁনারা বলেন যে হরে কৃষ্ণ কোঙার মহাশয় নাকি বিরাট পণ্ডিত লোক ছিলেন ভূমি সংস্কারের বিষয়ে আমরা এটা বলি না। আমি ডিসেম্বর ১৯৭৭, ওয়েস্ট বেঙ্গল কাগজের শেষ থেকে কিছু উদ্ধৃতি দিচ্ছি যেটা ভূমি রাজস্ব মন্ত্রী যেটা বললেন ঠিক তার উল্টো, নেগেটিভ। তিনি বলেছেন—What is necessary is that the Government must come forward with a helping hand. Next, the peasants be helped and encouraged first for joint cultivation and then for

collective farming.

এই বক্তৃতার মধ্যে জয়েন্ট কাল্টিভেশন এগু কালেক্টিভ ফার্মিংএর কথা নেই। ওঁনারা হরেকৃষ্ণ কোঙারের কথা খুব বলেন, সেজন্য আমি তাঁর রেফারেন্স দিলাম। ওঁনারা কখন কি বলেন সেটা কাগজ থেকে বলে দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৯ সালে একটা চিফ মিনিস্টার্স কনফারেন্স হয়েছিল, সেখানে হরেকৃষ্ণ কোঙার মহাশয় প্রাইম মিনিস্টারকে একটা চিঠি লিখেছিলেন, সেই চিঠির কয়েকটি অংশ আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই। কারণ, কোন সময়ে কি বলেন সেটা একটু বলে দিতে চাই। পয়েন্ট নাম্বার ৭—Considering this small amount of land available for the distribution and the large number of land hungry peasants, land distribution to each of them is bound to be small and it is not possible to remove their economical status.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই বলছিলাম ভূমি নিয়ে রাজনীতি করা ওঁদের স্বভাব। কারণ, ওঁরা বিশ্বাস করেন পশ্চিমবঙ্গে যত এগ্রিকালচারাল ল্যাণ্ড আছে তা যদি ভূমিহীনদের মধ্যে বণ্টন করা যায় তাহলে সকলকে ১ বিঘা করে জমি দেওয়া যাবে না। ওঁরা জানেন একটা লোকের হাতে ১ বিঘা জমি থাকলে সেই জমির উপর ভরসা করে তার ইকনমিক্যাল স্ট্রাকচার ভাল হবে না। কিন্তু জেনে শুনেও জনগণের সাথে বিশ্বাসঘাতকতা করে সাধারণ চাষীর কাছে জমি পাইয়ে দেবার কথা বলেন। তাঁরা প্রলুব্ধ হন, ভাবেন বোধ হয় এই সরকার আমাদের জমি পাইয়ে দেবার চেষ্টা করছেন। তাই মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখার সময় যে জমির কথা বলেছেন তাঁকে স্মরণ করিয়ে দিই, একটা জিনিস মনে রাখা দরকার যে দেয়ার আর মেনি কাইণ্ডস অব লেবার, কারণ, ল্যাণ্ডের সঙ্গে লেবারের সম্বন্ধ সবচেয়ে বেশি। আপনি যদি লেবারের প্রবলেম না জানেন তাহলে ল্যাণ্ডের প্রবলেম সলভ করা আপনার পক্ষে কষ্টকর। কারণ, অধিকাংশ লেবার ল্যাণ্ডের উপর ভরসা করে বসে থাকে তারা হল গ্রামবাংলার শতকরা ৮০ জন লোক। দেয়ার আর ফোর টাইপস অব লেবার—এগ্রিমেন্ট ফর ওয়ান ইয়ার অর মোর, এই রকম একটা লেবার ক্লাস আছে, আর একটা আছে এমপ্লয়মেন্ট ফর এ সিঙ্গল ক্রপ এর জন্য, আর একটা হচ্ছে সর্ট-টার্ম জব ফর এ উইক এণ্ড লাইক দ্যাট, আর একটা হচ্ছে ডেলি লেবার।

[3-30 – 3-40 P.M.]

আর একটা আছে ডে লেবার। এই ডে লেবারের সংখ্যা সবচেয়ে বেশি। আপনারা সকলেই জানেন যে পশ্চিমবাংলার শতকরা আশি জন লোক এই জমির উপর নির্ভরশীল। এই শতকরা আশি জন লোকের একটাই রুজি রোজগার, তাদের জমির ধান, গম যা চাষ করে সেটা। এবং তা দিতে তাদের সংসার চলে। কিন্তু আজকে তাদের সম্পর্কে কোনও স্কীম আপনাদের নেই। শুধু লোককে এক বিঘা জমি দিলেই, তারা জমি চাষ করতে পারে না। তাদের জমি দিয়ে যদি তাদের আর্থিক সহায়তা না দেন, তাদের যদি টাকা না দেওয়া হয়, শুধু টাকা দিলেই হবে না, তার সঙ্গে সঙ্গে তাদের অ্যাসিয়োর্ড কাল্টিভেশন দিতে হবে। আপনি এই প্রোগ্রামের মধ্যে তা কিছু বললেন না। আপনি বললেন না যে অ্যাসিয়োর্ড

কাল্টিভেশনের মধ্যে দিয়ে তাদের ইনসিয়োর করবো। যারা দরিদ্র চাষী, স্মল অ্যাণ্ড মার্জিন্যাল ফার্মার্স, যারা চাষ করে, তাদের চাষের যদি ক্ষতি হয়, তাদের চাষ যদি বর্ষায় বা ন্যাচারাল ক্যালামিটিজের জন্য নষ্ট হয়, তাদের ইনসিয়োর করবো এবং অ্যাসিয়োর করবো, এই কথা আপনার বক্তব্যের মধ্যে নেই। আপনি জানেন চাষীর, দেয়ার কাল্টিভেশন যদি অ্যাসিয়োর না হয়,—যারা চাষ করে, তাদের ধানের সম্পর্কে যদি অ্যাসিয়োর না হয় তাহলে তাদের চাষের আগ্রহ কমে আসে। আপনারা যাদের নীতিতে বিশ্বাস করেন, যেমন চায়না, হাঙ্গেরি, রাশিয়া ইত্যাদি দেশ—কিন্তু আপনারা একটা কথা লোকের কাছে ভুল বলেন—ল্যাণ্ড স্ট্রাকচার অব সোভিয়েট রাশিয়া অ্যাণ্ড চায়না অ্যাণ্ড আদার স্টেটস সেখানকার কথা বলেন, কিন্তু আমাদের দেশের ল্যাণ্ড প্রবলেম ইজ কোয়াইট আদার ওয়াইজ। কিন্তু আপনি জানেন, পশ্চিমবাংলার একটা জেলায় বিভিন্ন রকম সমস্যা আছে। পশ্চিমবাংলার একটা জেলাতে নানা রকম ভাষাভাষি লোক বাস করে। পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় জমির চাষের প্রথা আলাদা, বিভিন্ন কারেকটার, বিভিন্ন জিওগ্রাফিক্যাল কনডিশন আছে, এটা সকলেই জানেন। একটা জিনিস পশ্চিমবাংলার লোকের কাছে খুলে বলেন নি যে আমরা জমি দিয়ে চাষীদের আর্থিক সচ্ছলতা আনতে পারবো না। আপনারা জমি বিলি করবেন তার জন্য একটা কমিটি করেছেন। সেই কমিটিতে ওরা ছয় জন এবং একজন এম. এল. এ. আছেন। তারা যা বলবে তাই হবে। জমি বিলি করার সময় পার্টি বাজী করেছেন। আগে যাদের পাট্টা দেওয়া হয়েছিল, তাদের উচ্ছেদ করে, আপনাদের দলের লোকদের নুতন করে পাট্টা দিচ্ছেন। আপনারা বলছেন ছয় জন লোকের কমিটি করে দিচ্ছেন কিন্তু এই বামফ্রন্টের যারা অন্যান্য শরিক, যেমন আর. এস. পি., তারা কিন্তু সেখানে কলকে পাচ্ছেন না। তারা আপনাদের কাছে বলেন না, কিন্তু আমাদের কাছে খুলে বলেন যে সি. পি. এম. এর জালায় আমরা ঝরঝরে হয়ে গেলাম। অবশ্য ভূমিরাজস্ব মন্ত্রী, তিনি জমি বিলি করেছেন, আপনাকে আমি বলি, আপনি যেটা বলেননি—একজন জনতা পার্টির সদস্য বলেছিলেন—অল ইণ্ডিয়া কংগ্রেস কমিটির একটা রেজলিউশন হয়েছিল, এবং সেই কংগ্রেস কমিটিতে ফকরুদ্দিন আলি আহমেদ ওয়াজ দি চেয়ারম্যান অ্যাট দি টাইম, সেই সময় আমরা ঠিক করেছিলাম ল্যাণ্ড সিলিং কমিয়ে ১০ একরে আনা হবে। যা আমরা করেছি, ২৫ একর থেকে ১৭ একর, এতে আপনাদের কোনও অবদান নেই। ৪০ ভাগের পর ৭৫ঃ২৫ ভাগ আমরা করেছি, ভাগচাষীদের উচ্ছেদ আমরা বন্ধ করেছি। আপনি তো বললেন না যে ভাগচাষীদের হেরিডিটারি রাইট কে দিলো? তাও আমরা করেছি, আমাদের রাজত্বে হয়েছে। আমরা শুধু এখানেই বসে নেই, that was the decision of the all-India Congress in the year, 1972. তাতে বলা হয়েছিল, ১০ একর পর্যন্ত জমি কমিয়ে আনা দরকার, চাষীদের উচ্ছেদ বন্ধ করা দরকার। ভাগচাষীদের প্রটেকশন দেবার জন্য তাদের বিরুদ্ধে কগনিজিবল অফেন্স করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, আপনার বক্তব্যের মধ্যে হরিজন, আদিবাসী এবং শিডিউল্ড কাস্ট, ট্রাইবসের সম্পর্কে কোনও কথা রাখলেন না। আপনি জানেন সমাজের সবচেয়ে দুর্বলতর অংশ হচ্ছে এরা। এই উইকার সেকশন অব দি পিপল এর জন্য আমাদের এই কংগ্রেস কমিটির কনফারেন্সে এটা ডিসিশন হয়েছিল যে 50 percent of the vested land should be earmarked for distribution amongst landless people from scheduled caste, scheduled tribes and the harijans.

শতকরা ৫০ ভাগ এঁরা থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বলেছিলাম যে শতকরা ৫০ ভাগ জায়গা ইয়ার্কমার্ক করে রাখবেন এবং এটা আমাদের কথা বলে ফেলে দেবেননা। আমরা ভাল কাজ করলেও আপনারা ফেলে দেন সেই জন্যই কথাটা বললাম। আমার বক্তব্য হচ্ছে যেটা ভেস্টেড ল্যাণ্ড দ্যাট স্যুড বি ইয়ারমার্কড ফর দি হরিজনস, ফর দি শিডিউল্ড কাস্টস, অ্যাণ্ড শিডিউল্ড ট্রাইবস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আর একটা বক্তব্য হচ্ছে টুকরো টুকরো হয়ে যে সমস্ত ভেস্টেড ল্যাণ্ড রয়েছে সেগুলো নিয়ে একটা ব্যবস্থা করতে হবে। আমরা যে পাট্টা দিয়েছি সেটা ভুল হতে পারে, সেটা আমাদের একটা ত্রুটি হতে পারে। কিন্তু আমরা কাজ তো স্টার্ট করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হার্ভেস্টের সময় হাজার হাজার কমপ্লেন এসেছে এবং আমরা জ্যোতিবাবুকে একবার ১৫৬টি এবং আর একবার ২৭৩টি কেস দিয়েছি। এঁরা বলছেন কোনও গোলমাল হয়নি। কি করে গোলমাল হবে? যদি পুলিশকে বলে দেওয়া হয় কোনও কেস নেবেননা তাহলে গোলমালের হিসেব কি করে পাওয়া যাবে। আপনারা দুবার সরকার গঠন করে যে স্বেচ্ছাচারিতা করে গেছেন তাতে আমরা দেখেছি কি ফল হয়েছে। আপনারা এই হার্ভেস্টের ব্যাপারে এবারে বলেছেন হার্ভেস্ট হ্যাজ বিন ভেরি গুড, নো প্রবলেম। পুলিশকে ওই রকম ডাইরেকশন দিলে প্রবলেম কিকরে থাকবে। আপনাদের স্বেচ্ছাচারিতার প্রমান আমরা আগেও পেয়েছি এবং আবার সেটা আপনারা স্টার্ট করেছেন। ইউ হ্যাভ স্টার্টেড দিস টাইপ অব অ্যাক্টিভিটি এবং সেইজন্য আই উড লাইক টু ওয়ার্ন ইউ যে, এইভাবে করলে পশ্চিমবাংলার লোকের ভাল হবেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতবার মন্ত্রী মহাশয়কে বলেছিলাম আপনাদের তহশীলদার এবং পিওন যারা রয়েছে তাদের কথা কি ভাবছেন। তিনি শেষের দিকে দুটো লাইন লিখেছেন, ভাবার চেষ্টা করছি। অর্থাৎ তিনি তাদের জন্য ভাববেন কিনা সেটা ভাবছেন। আপনাদের এই যে হাজার হাজার ক্লাশ থ্রি স্টাফ রয়েছে তাদের আপনারা ১০০ টাকা করে এক্সগ্রাসিয়া পেমেন্ট দিলেন এবং তাতে ১০ কোটি টাকা খরচ করলেন। কিন্তু দুঃখের বিষয় তাদের স্ট্যাটাস দেবার মানসিকতা আপনাদের নেই। আপনারা চাচ্ছেন কিকরে সস্তায় কিস্তি মাত করবেন। আজকে মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলার গ্রামবাংলার সাধারণ মানুষের জন্য যেটা করলেন সেটা অত্যন্ত নক্কারজনক। তিনি বললেন, হি মাস্ট বি পার্মান্যান্ট রেসিডেন্ট অব দ্যাট প্লেশ। এটা কিকরে হবে? একজন সরকারি কর্মচারী যাঁর দুবিঘা জমি রয়েছে তিনি সেখানে তাঁর ফ্যামিলি নিয়ে কিকরে থাকবেন?

[3-40 – 4-10 P.M.] (Including Adjournment)

একটা ছোট্ট কথা বলি ওঁরা ভিয়েতনামের কথা বললেন, সারা পশ্চিমবঙ্গকে ওঁরা দ্বিতীয় ভিয়েতনাম করতে চান। পশ্চিমবাংলায় গ্রামে গঞ্জে যাতে শান্তি না থাকে পশ্চিমবাংলার মানুষ যাতে মারামারি কাটাকাটি করেন তার চেষ্টা করছেন। কারণ কি স্যার, ওঁরা সেই ক্ষেত্রই প্রসারিত করছেন এবং পশ্চিমবঙ্গে বিষ বৃক্ষ রোপন করছেন। একটা আইন আনছেন ১৪(ক) যেটার রেট্রসপেকটিভ এফেক্ট দিচ্ছেন। এটা লজ্জার কথা। এই ভূমিহীনদের ভূমি দেওয়া, বাস্তুহীনকে দেওয়া এই সব পরিকল্পনা আমরাই করেছিলাম, কিন্তু ভেসটেড জমি বন্টনের আপনাদের কোনও সুনির্দিষ্ট পন্থা নাই। পথ নেই বলে আপনারা পার্টিবাজি করছেন। অথচ মন্ত্রী মহাশয় বলছেন আমরা পার্টিবাজি করতে চাইনা। এই কমপোজিশন অফ দি

কমিটি এটা পার্টিবাজির একটা পরিস্কার চিত্র। সুতরাং যে বক্তব্য উনি রেখেছেন তাতে পার্টিবাজি হতে পারে কিন্তু চাষীর সুবিধা কিম্বা জনসাধারনের সুবিধা এতে হবেনা। আপনাদের কোনও পরিস্কার নীতি নাই। সেজন্য আমি এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4-10 P.M.)

[4-10 – 4-20 P.M.] **After Adjournment**

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হরিণঘাটা বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় ও ফেডারেশন অব ওয়েস্ট বেঙ্গল এগ্রিকালচারাল টেক্নোলজিস্টস সার্ভিস অ্যাসোসিয়েশন-এর পক্ষ থেকে কয়েক শত শ্রমিক এবং কর্মচারীরা মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করবার জন্য অপেক্ষা করছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তাদের সঙ্গে যেন তিনি দেখা করেন।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ রেখেছেন এবং এই বাজেট বরাদ্দের উপর যে বক্তৃতা দিয়েছেন আমি প্রথমেই তাঁকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এই সভায় রাখতে চাই। প্রথমেই আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি তিনি যেভাবে ভূমি সংক্রান্ত প্রশ্নে যে সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলি এই বিধানসভার সামনে সুষ্ঠুভাবে তুলে ধরার জন্য এবং এই সমস্যাগুলিকে তুলে ধরে এই সমস্যাগুলির সমাধানের পথে, আরও বিভিন্ন সাজেশন, বিভিন্ন আলোচনার মাধ্যমে এটাকে আরও সুন্দরভাবে, সুষ্ঠুভাবে, কি করে সমাধানের পথে এগিয়ে নিয়ে যাওয়া যায় তারজন্য আবেদন রেখেছেন। এখানে আমি মনে করি যাঁরা সদস্য আছেন তাঁদের প্রয়োজন ছিল আজকে যে ভূমি সমস্যা আছে সেই সমস্যার সমাধানের জন্য সেগুলিকে সুষ্ঠুভাবে আলোচনা করা ও তার স্যাংশন দেওয়া, কিন্তু আমি লক্ষ্য করলাম বিরোধী দলের মাননীয় জনতা পার্টির সদস্য, তিনি ধান ভানতে শিবের গীত গেয়ে শুরু করলেন। প্রথমেই তিনি বললেন আইন শৃঙ্খলার কথা। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে বলেছেন যে এই বৎসর ফসল তোলার মরশুমে পশ্চিমবঙ্গে যে শান্তিপূর্ণভাবে ফসল তোলা হয়েছে তা ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় অনেক সুষ্ঠুভাবে সম্পন্ন হয়েছে।

আইন শৃঙ্খলার যদি হিসাব নিকাশ করা যায় অন্য বছরের কথা বাদ দেওয়া যায়, যদি গত বছরের এবং এ বছরের ধান কাটার সময়-এর হিসাব ধরা যায়, তাহলে দেখা যাবে গত বছর যত বিতর্ক ছিল, এ বছরে তার তুলনায় অনেক কম এবং অনেক সুষ্ঠুভাবে ব্লক কমিটিগুলি দিয়ে সেগুলি সমাধান করা গেছে এবং শান্তিপূর্ণভাবে সেটা সম্পন্ন হয়েছে। কেন এই আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন, আইন বলতে আপনারা কি মনে করছেন, আমি বুঝতে পারছিনা আপনারা সেখানে কি বলতে চান। যদি মনে করে থাকেন যুগ যুগ ধরে শোষিত, লাঞ্ছিত, অবহেলিত গ্রামাঞ্চলের কৃষকদের যে আইনের বেড়াজালে বাঁধা হয়েছে, যে শৃঙ্খলাবদ্ধ করে রেখেছেন, যদি মনে করে থাকেন এমন ভাবে তাদের চিরদিন শৃঙ্খলাবদ্ধ করে রাখতে পারবেন, তাহলে আমি মাননীয় সদস্যকে বলব যে না, তা হতে পারেনা। অতীত ইতিহাস

যদি দেখেন তো কি দেখতে পাই। মেদিনীপুরে, বাঁকুড়াতে, পুরুলিয়াতে, জমির প্রশ্নে কৃষকরা তাদের হাত থেকে মহাজনরা যখন ছিনিয়ে নিতে এসেছে, তখন তারা গর্জে উঠেছে প্রতিবাদ করেছে। আর এটা করেছে যারা সত্যিকারের চাষী যারা সেই সম্প্রদায়। কংগ্রেস বেঞ্চ থেকে মাননীয় সদস্য শ্রী বাপুলি অনেক ভাল ভাল কথা বললেন। তিনি ক্ষেতমজুরদের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করে গেলেন। কেন করেছেন? গত ৩০ বছরের কথা বাদ দিলেও যদি একমাত্র ১৯৬১ সালের সেন্সাস দেখা যায়, দেখা যাবে যেখানে ১৯৬১ সালে কৃষকদের সংখ্যা ছিল ৪৪.৬০ ভাগ, সেখানে ১৯৭১ সালে হয়েছে ৪০.০৩ আর অপর দিকে ক্ষেতমজুরের সংখ্যা হল, ১৯৬১ সালে যেখানে ১৭.৭০ ভাগ, ১৯৭১ সালে সেটা বেড়ে হল শতকরা ৩২.৪৬ ভাগ। ক্ষেতমজুরের সংখ্যা বৃদ্ধি শতকরা ৮৩ ভাগ। এটা কোথা থেকে হল, যাদের জমি ছিল, তাদের জমি হারিয়েছে এবং তাদের এই জমি হারানো ১৯৭১ সালেই থেমে থাকেনি। তারপরে কংগ্রেসি জুলুম এবং অত্যাচার ইমার্জেন্সির যুগে আরও বেশি হয়েছে, কৃষকদের জমি কেড়ে নেওয়া হয়েছে, কৃষকদের জমি থেকে বঞ্চিত করে তাদের জমিহারা করেছে এবং এতে করে ক্ষেতমজুরের সংখ্যা বৃদ্ধি করেছে। এবং গত চার বছরের ঘটনার যদি হিসাবে বের হয়, তাহলে দেখা যাবে আরও অনেক বেশি কৃষক জমিচ্যুত হয়েছে এবং তাতে ক্ষেতমজুরের সংখ্যা বৃদ্ধি হয়েছে। তার জন্যই এখন তিনি ভাল কথা বলছেন। আমার মনে হয় প্রথম বয়সে যা কিছুই করুন, শেষ বয়সে মালা তিলক কেটে ভাল মানুষ সাজবার চেষ্টা করছেন। সাধারণ মানুষ জানে, গ্রামাঞ্চলের তফসিলি ক্ষেতমজুররা জানেন গত ৩০ বছরের কংগ্রেসের ইতিহাস কি, তারা কোথায় ছিল, আজকে কোথায় আনা হয়েছে এবং গ্রামগুলির অবস্থা কোথায় দাঁড়িয়েছে।

[4-20 – 4-30 P.M.]

আমি কেবল এই কথাই বলতে চাই, ভূমি সংস্যার সমাধান যদি না করা যায়, তাহলে কোনও সমস্যার সমাধানই সম্ভব নয়। মাননীয় সদস্য বলেছেন, পশ্চিমবাংলায় যে জমি আছে সে জমি যদি মাথাপিছু ভাগ করে দেওয়া যায়, তাহলে সব দারিদ্র বন্টন হবে? আবার কি বলছেন? বলছেন, যে জমি গ্রামাঞ্চলে রাখবে, শহরে থাকবে, বড় বড় চাকরি করবে সে তো ভাগচাষী ছাড়াতে পারবে না। আর একটা যুক্তি তুলেছেন যে, জমি দিলেই তো হবেনা, জমি দু তিন বিঘে দিয়ে আর যদি কিছু না দেওয়া যায় তাহলে হবে কি। আমি প্রশ্ন করি, ছেলে জন্মালেই ছেলে লেখাপড়া শিখবে, তার চাকরি-বাকরির দরকার হবে, তার বিয়ে-থার দরকার হবে। তাহলে কি ছেলে জন্মানো নিষিদ্ধ? তাই বলে কি জমি বিলি বন্ধ করা হবে? কিন্তু সেটা কি দৃষ্টিভঙ্গি নিয়ে করতে হবে? তারা যে দৃষ্টিভঙ্গি নিয়ে করছেন সেভাবে নয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেভাবে চিন্তা করছেন সেইভাবে করুন। তিনি বলেছেন, সেটাই ওদের ভাবিয়ে তুলেছে। আপনাকে ভাবতে হবে তাদের কথা যারা গায়ে-গতরে স্ত্রী-পুরুষে জমিতে খাটে। তাদের হাতে যাতে জমি পুরোপুরি যায় সেদিকে দেখতে হবে। দু হাজার, পাঁচ হাজার, সাত হাজার টাকার চাকরি করবে শহরে, আর আরামে থাকবে শহরে, আর গ্রমাঞ্চলের মানুষের রক্ত শোষণের জন্য গ্রামাঞ্চলে জমি রাখবে, এই আইনের পরিবর্তন করতে হবে। যারা চাষ করবে না, তাদের এই জমি রাখার ব্যবস্থা ভেঙ্গে চুরমার করে দেবে এবং যারা স্বামী-স্ত্রী চাষ করবে তাদের জমি দিতে হবে। এই হিসাব করা হোক। মাননীয়

সদস্য বলছিলেন কমিশন করা হোক। আমি বলি, পশ্চিমবাংলায় যারা চাষ করে, গায়ে-গতরে খাটে তাদের হিসাব করা হোক এবং তাদের মাথাপিছু কত পড়ে সেইভাবে জমি বিলির আইন করা হোক। আমি মনে করি এই পথে ভূমি সমস্যার প্রকৃত সমাধান হবে। লক্ষ লক্ষ ক্ষেতমজুর তাদের জমি ছিল, ২০ বছর আগে জমি ছিল, পিতা-পিতামহর জমি ছিল, জমিদার-জোতদার বিভিন্ন ধরণের আইনের আশ্রয় নিয়ে সেগুলো ছিনিয়ে নিয়েছে। মামলা-মোকদ্দমা, মর্টগেজ বিভিন্ন কায়দায় করে এই রকম করেছে এবং গ্রামাঞ্চলে শোষণ চালিয়েছে। যাদের কোনও পারচেজিং ক্যাপাসিটি নেই, লক্ষ লক্ষ ক্ষেতমজুর—এদের সংখ্যা দিনের পর দিন বৃদ্ধি করেছে। এই ভয়াবহ অবস্থা গ্রামাঞ্চলে, এই যে অর্থনৈতিক সঙ্কট এ থেকে যদি মুক্ত না করা যায়, তাহলে আজকে শিল্পের যে সঙ্কট তা সমাধান করা যাবে না। বর্তমান সঙ্কটের যদি সমাধান করতে যান তাহলে ওরা চালাকি করে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলবেন এবং আপনাকে দৃঢ়ভাবে এগিয়ে যেতে হবে এবং সেইভাবে আইন করতে হবে এবং ওই লক্ষ লক্ষ কৃষককে জমি দিতে হবে। এই আবেদন রেখে এবং আপনার বক্তব্যকে পূর্ণ সমর্থন জানিয়ে মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কাছে আবেদন জানাই পশ্চিমবাংলার ক্ষেতমজুরদের স্বার্থের জন্য যে আইন হতে যাচ্ছে, তাদের স্বার্থের জন্য যে ভূমিনীতি পরিবর্তন হতে যাচ্ছে, সেইজন্য আসুন আমরা সকলে একসঙ্গে হাতে হাত মেলাই। একসঙ্গে পশ্চিমবাংলা গড়ে তুলি—এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজি সাজ্জাদ হোসেন ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সে সম্বন্ধে বলতে গিয়ে প্রথমেই আমি আমার এরিয়া ইসলামপুরের কথা বলি। গত বছরে আমি এই হাউসে ইসলামপুরের জমির মেন প্রবলেমের কথা বলেছিলাম। কিন্তু এক বছর হয়ে গেল এখনও কিছু সুরাহা হয় নি। স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রীকে জানাচ্ছি যে আমাদের ইসলামপুর এরিয়া বিহার থেকে বেঙ্গলে এসেছে ১/১১/৫৬। ঐ দিন থেকে আমরা বিহারী থেকে বাঙ্গালী হয়েছি। কিন্তু দুঃখের বিষয় এখনও ঠিকমতো বাঙ্গালী হচ্ছি না, বাঙ্গালী বলে কেউ মনে করছে না। এখানকার মেন প্রবলেম হচ্ছে জমির ঝামেলা। এখনও ঠিকমতো সেটলমেন্ট রেকর্ড হয় নি। আগের বারেও হিসাব দিয়েছিলাম যত ভেস্টেড হয়েছে সব বড় বড় জমিদার রাজা এদের নামে। যেমন রাজ্য পিসলা, পুরুষত্তম দাস হালুয়াসিয়া, খাগড়া নবাব থিরটী স্টেট ইয়ুসুপ চৌধুরি, মেনেগাঁ স্টেট, রাধী স্টেট, রাজা জানকীনাথ রায় বিভিন্ন রাজা যতগুলি ছিল তাদের সব নামে হয়েছে। কেন এটা হোল? যখন ট্রান্সফার হোল তখন ঐসব জমিদাররা গেল এবং রেকর্ড দিল কি? শুধু খতিয়ান দিয়ে দিল। যত লোক জমি কিনেছে খাজনা দিত তাদের নাম দিল না সেই পুরানো আমলের সার্ভে খতিয়ান বিহার গভর্নমেন্টকে দিয়ে দিল। তারপর যখন ট্রান্সফার হয়ে বেঙ্গলে এল বিহার গভর্নমেন্ট সেই খতিয়ানই দিয়ে দিল বেঙ্গল গভর্নমেন্টকে যে খতিয়ান এখন এ. ডি. এম., জে. এল. আর. ও. অফিসেও রেকর্ড নাই সেই পুরানো খতিয়ান মাফিক জমিদার রাজাদের নামে রেকর্ড হয়েছে। এই রেকর্ডই হচ্ছে এদের যন্ত্র ২০০ একর ৫০০ একর সব নামে আছে ভেস্টেড হবে। আইনত ভেস্ট হবার কথা বুঝতে পেরে যে জমিদারী আর থাকছে না এবং থাকবেও না এই বুঝতে পেরে তার আগে নিজেদের কর্মচারী সিপাই বেটাদের ৫/১০ টাকা সেলামী নিয়ে পত্তন দিয়ে দিল। এইভাবে তারা এখনও পর্যন্ত জমি দখল করে

আছে। একটা কথা বলা হয় জমি চুরি করেছে। কিন্তু জমি তো আর চুরি করা যায় না টাকা পয়সা সোনা-দানা চুরি করা যায়। জমি যেখানে থাকার কথা সেইখানেই আছে জমি চুরি হয় না বেআইনিভাবে রাখা যায় লুকিয়ে রাখার কথা নয়। কিন্তু সেটা তো ধরতে পারেন। কিভাবে লুকিয়ে রেখেছে ঐসব রাজা মহারাজা জমিদাররা সেটা তো অনুসন্ধান করতে পারেন। ঐ বীরেন বাবুও রাজা ওনার জমিদারী ছিল এখনও আছে চুরি করেছে বলবো না বেনামী করে রেখেছে। ওরা আবার কমপেনসেশন পাবেন। ঐ রাজাদের নামে পুরানো খতিয়ান রেকর্ড করে কমপেনসেশন পেয়েছে। আবার আণ্ডার সিলিংয়ের উপর যে জমি সরকারে ভেস্ট করবে তার জন্য আবার কমপেনসেশন পাবেন। মধ্যস্বত্ব রায়তের খতিয়ান করে অমুক অমুকের নামে আবার রেখে দিয়েছে।

[4-30 – 4-40 P.M.]

আমি ছোট খাট এক জমিদারের ছেলে ছিলাম। বাবা আমার জমিদার ছিলেন, কিন্তু আমি জমিদার নই। আণ্ডার সিলিং আমার কিছু জমি আছে। আমি নিজেই চাষ করি। বাড়িতে গিয়ে নিজে ট্রাক্টর দিয়ে ২/৪ ঘন্টা চাষ করি। আমার মেন প্রফেশন হচ্ছে চাষ, সেকেণ্ড হচ্ছে পলেটিক্স। এছাড়া আমার আর কোনও সোর্স অব ইনকাম নেই। এতেই যা ইনকাম হচ্ছে, তাতেই আমার সংসার চলছে। হাতি মর যাতা হ্যায় তো ভি গাধাকে উঁচা হো তা হ্যায়। আমি মন্ত্রী মহোদয়কে রিকোয়েস্ট করব ওখানে যে জমি লুকানো আছে সেটাকে ধরার ব্যবস্থা করুন। বেঙ্গলের প্রবলেম এক রকম, আর আমাদের ইসলামপুরের প্রবলেম অন্য রকম। যতগুলি ভেস্ট হচ্ছে সেগুলি সব পুরানো মালিকের নামেই ভেস্ট হচ্ছে। কিন্তু অ্যাকচুয়্যালি এতে ৫/১০/১২/১৫ বিঘা আছে। আজকে আমি চিফ মিনিস্টারকে একটা মেমোরাণ্ডাম দেব, তার একটা কপি আপনাকেও দেব। ৭২ ডেসিম্যাল জমি দখল করা হচ্ছে সি. পি. এম. এর নামে। আমি জানতে পারলাম মেদিনীপুরের একটি মিটিং-এ আপনি বলেছেন ২০ বিঘার উপর দখল করতে পারেন। স্যার ২০ বিঘা তো দূরের কথা, ৭২ ডেসিম্যাল জমি দখল করছে। এইগুলি তাদের নামে রেকর্ড আছে, তারা পরিষ্কার খাজনা দিয়ে যাচ্ছেন। ২৪/১৫/৬০/৭২ ডেসিম্যাল জমি ভেস্ট হয়ে যাচ্ছে। আজকে স্যার, সেখানে এই ধরণের জিনিস হয়ে যাচ্ছে। এই কেসগুলি আপনাকে দেব, আপনি দেখবেন। মেনলি ওখানে সার্ভে ঠিক করতে হবে কোন জমিটা কার পজেসনে আছে। কোনও জমিদার যদি লুকিয়ে রাখে প্রমান হয় সেটা ভেস্ট হোক এবং লোকাল গরিব লোকদের দেওয়া হোক। কিন্তু সেটা হচ্ছে না। ফার্স্ট সার্ভে ঠিক করতে হবে। আমাদের রিজিমের সময়ও আমি কয়েকবার এই কথা তুলেছিলাম, কিন্তু কিছুই হল না। তখন আমি বলেছিলাম আমাদের ওখানকার জমির প্রবলেমটা আগে শেষ করুন, কিন্তু কিছু হল না। আপনাদের টাইমে আবার আমাকে এই বিষয়ে বলতে হচ্ছে। যেহেতু আমি ওখানকার লোক সেই জন্য আমাকে এই বিষয়টি বলতেই হবে। কেন না, ওখানকার লোকেরা আমাকে ভোট দিয়ে এই হাউসে পাঠিয়েছে। আমার কর্তব্যই হল সেখানকার প্রবলেমটা ঠিকমতো তুলে ধরতে হবে। সার্ভে রেকর্ড না হলেও কোন জমি কার পজেসনে আছে সেটা আগে ঠিক করা হোক। এটা ঠিক করলেই জমি লুকিয়ে থাকতে পারে না। জমি লুকিয়ে থাকার কথা নয়। দু নম্বর হচ্ছে ১৪৪(২) অনুযায়ী বহু কেস-এর এনকোয়ারি হয়েছিল। লোকে অবজেকসন দিল। আমার বিশ্বাস চাকুলিয়া থানা এলাকায় জে. এল. আর. ও.

অফিসারকে দিয়ে ২ হাজার কেস রেকর্ড করিয়ে দেওয়া হল এবং ১৪৪(১) এণ্ড (২) অনুসারে সেটেলমেন্ট অফিসারকে বলা হল। কিন্তু যেহেতু অবজেকশন যেখানে দেওয়া হয়েছে সেখানে তাদের নামে কোনও হদিশ নেই, রিজেক্ট করে দেওয়া হল। কোনও রেকর্ড পর্যন্ত নেই। ২ হাজারের বেশি কেস খারিজ করে দিয়েছে। এমনও লোক আছে যারা ১৬/১৭/১৮ বছর কোবালা করে ভোগ দখল করে যাচ্ছে। সেখানে তাদের বাড়ি ঘর আছে। আগে সে ছেলে ছিল, এখন আবার তার ছেলে হয়েছে। তার ছেলে আবার সাবালব হয়ে বাবা হয়েছে। কিন্তু ঐ ভেস্ট পুরানো জমি তারা ভোগ দখল করে যাচ্ছে।

তারপর আরও একটি ঘটনার কথা বলি। আমাদের ওখানে যে কারবালা মাঠ আছে—ছিটকিয়ায় এক জায়গায় কারবালা মাঠ, সম্পয়ুর কারবাল মাঠ, চাথীল কারবালা মাঠ এগুলিতে জোর করে রিফিউজি বসে গিয়েছে। এগুলি মুসলমানদের ধর্মের জায়গায়। স্যার, আপনি নিজে গিয়ে তদন্ত করে দেখুন, আমার কথা সত্য কিনা। সেখানে স্যার, মুসলমান যারা আছে তাদের আপনাকে জিজ্ঞাসা করতে হবে না যে ওখানে কারবালা মাঠ ছিল কিনা, কারণ, মুসলমানদের জিজ্ঞাসা করলে হয়ত তারা তাদের ধর্মের জন্য মিথ্যা কথা বলতে পারে, সেখানে লোক্যাল হিন্দু যারা আছে তাদের আপনি জিজ্ঞাসা করে দেখুন ওখানে কারবালা মাঠ ছিল কিনা—ঐ চাথোলে। স্যার, ঐ জায়গায় প্রত্যেক বছর কারবালা উৎসবের সময়ে ডি. এম. এস. ডি. ও., পুলিশকে যেতে হয় এবং তাদের রাইফেল নিয়ে দাঁড়িয়ে থাকতে হয় এবং তারপর উৎসব হয়। একটা উৎসব—সেটা হিন্দুদেরই হোক আর মুসলমানদেরই হোক—উৎসব সকলের জন্যই উৎসব, সেখানে পুলিশের সাহায্য নিয়ে আমাদের উৎসব করতে হচ্ছে। স্যার, আপনি যদি তদন্ত করে দেখেন যে, ওখানে কারবালা মাঠ ছিল না, ঠিক আছে, আমরা ছেড়ে দেব কিন্তু আনঅথরাইজড লোকরা বলবে ওখানে কারবালা মাঠ ছিল না আর আমরা ছেড়ে দেব সেটা হতে পারে না। এটা দেখা আপনাদের দায়িত্ব এবং কর্তব্য এবং তা দেখে যদি আপনারা বলেন এটা ছেড়ে দিতে হবে তাহলে আমরা কামিং ইয়ারে আর ওখানে যাব না। স্যার, ওখানে ঐ কারবালা মাঠে ঘর তুলে দেওয়া হয়েছে। গত বছর সম্পয়ুর কারবালা মাঠে স্বয়ং ম্যাজিস্ট্রেট গেলেন, সেখানে পাকা ঈগইগা করা আছে কিন্তু তা সত্বেও কিছু রিফিউজি সেখানে জোর করে ঘর করে আছে, সেখানে ম্যাজিস্ট্রেট যেতে তারাকরলো কি সেখানে ইঁট ছুড়তে আরম্ভ করলো, সেটা গিয়ে ম্যাজিস্ট্রেটের গায়ে লাগলো, ফোর্সের গায়ে লাগলো এবং তারপরে সেখানে ১১ রাউণ্ড গুলি চললো। স্যার, আপনি জানেন, মুসলমানরা যখন কারবালা মাঠে যায় তখন তাদের কাছে ইঁট, পাটকেল থাকে না, তাদের কাছে তলোয়ার থাকে, ঠালা থাকে, লাঠি থাকে ইত্যাদি ইত্যাদি থাকে কিন্তু ইঁট তাদের কাছে থাকে না, তার দরকার সেখানে পড়ে না। কিন্তু সেখানে এইভাবে ইঁট ছোঁড়া হল এবং কিছু না হলেও ওখানকার ৫০ জন মুসলমান কেসে জড়িত এবং তাদের জেলে থাকতে হল। তারপর মাসখানেক পর তারা বেল পেয়েছে। স্যার, ওখানকার সার্ভে রির্পোটে এগুলি ভুল করে দেখানো হয়েছে, জোর করে দেখানো হয়েছে। স্যার, আপনি ব্যক্তিগত ভাবে কিছু এম. এল. এ. নিয়ে ঐ ইসলামপুর সাব-ডিভিসনে একবার চলুন, তাহলেই সব দেখতে পাবেন। তারপর স্যার, আরও একটি ঘটনার কথা বলি। আমাদের ইস্‌লামপুর কোর্টের ল'ইয়ার ইব্রাহিম সেখানে তার জমিতে সাঁওতালরা বে-আইনি

ভাবে ঢুকে গেল। ইব্রাহিম সেখানে গেল এবং গিয়ে তাদের বললো, আমার জমি কেন দখল করছো, আমার-তো সিলিং-এর বাইরে জমি নেই, আমার তো মাত্র এইটুকুই জমি, তারপর ইব্রাহিমকে মার্ডার করে দিল—৫জন অ্যাট এ টাইম মার্ডার হয়ে গেল।

(এ ভয়েস ঃ এটা কবে হয়েছে?)

[4-40 – 4-50 P.M.]

এটা আমাদের রেজিমেই হয়েছে—১৯৭১ সালে। এটা আগেও বলেছি, এখনও বলছি। যে যখন দায়িত্বে আসবে তাকেই এগুলি দেখতে হবে। স্যার, শহরমনি, পালসা, সমসপুর, অমলাবারি, চিনাচ, জগদীশপুর, চাথোল, নাজামপুর, চিটিহা, পদ্মধারা, মজলিশপুর, কাংকি—এগুলি সমস্ত মুসলমানদের জমি। একমাত্র দেওগা মৌজায় কান্তি এরিয়াতে ১৭শো বিঘা মুসলমানদের জমি বেদখল। আমাদের ওখানকার প্রবলেম অন্যরকম। আমাদের ওখানে একটা মৌজায় ১৭ শত বিঘা জমি, মুসলমানদের জমি। পাঁচ, দশ, বিঘার জমির মালিক, তাদের জমি বেদখল হয়ে গেছে, তাদের ছেলেমেয়েরা যেখানে সেখানে চাকুরি করে বেড়াচ্ছে। সার্ভে রেকর্ডে জমির মালিকের নাম আছে, খাজনাও তারা দিচ্ছে, কিন্তু সেই জমি তাদের দখলে নেই। সে জমি ভোগ করছেনা, জমি বেদখল হয়ে রয়েছে, অথচ তার নামে রেকর্ড আছে, ১৫/২০ বছরের খাজনা তার নামে বাকি পড়ে রয়েছে, সেখানে এই সব খাজনা মকুব করা উচিত। ইসলামপুরের সার্ভে রেকর্ড যদি ঠিক ভাবে হয় তাহলে আমাদের মুসলমান সমাজ বেঁচে যাবে। ওখানকার পপুলেশনের ৯৫ ভাগ আমরা বিহার থেকে ট্রান্সফার হয়ে এসেছি। আমি আগেই বলেছি, যে বিহার থেকে বেঙ্গলে যখন এলাম, এখনও বেঙ্গলি হিসাবে আমাদের রেকর্ড হয়নি। এই বিষয়ে কোনও রেকর্ড নেই। বিহার থেকে যখন আসি, তখন আমাদের যে এগ্রিমেন্ট হয়েছিল ট্রান্সফার টেরিটরি অ্যাক্ট অনুসারে—উইদাউট এগ্রিমেন্টে আমরা আসিনি, আমরা যখন বিহার থেকে এলাম, তখন আমরা পালিয়ে আসিনি, আমরা জায়গা জমি সমেত এসেছি। সেই জন্য আমি ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়কে রিকোয়েস্ট করবো, আপনি নিজে একটা টিম নিয়ে চলুন ইসলামপুর সাব ডিভিসনে, এবং সেখানকার প্রবলেম সলভ করার চেষ্টা করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। এই ব্যয়বরাদ্দকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। বিরোধী দলের সদস্যরা, বিশেষ করে সত্য রঞ্জন বাপুলি মহাশয় কতকগুলি কথা বললেন, ভূমি নিয়ে নাকি রাজনীতি করছি, হ্যাঁ রাজনীতি আমরা করছি, সেই রাজনীতিটা হল গরিবের জন্য রাজনীতি। অর্থাৎ ভূমি বন্টনের ক্ষেত্রে উনারা যে রাজনীতি করতেন, বড় লোকের রাজনীতি, জোতদারদের রাজনীতি, আমরা সেই রাজনীতি করছি না। আমরা গরিবের রাজনীতি করছি, গরিব, ভূমিহীন যারা কৃষক, তাদের আমরা জমি দেওয়ার রাজনীতি করছি। আর একটা কথা উনি বললেন, যে আমরা নাকি আমাদের লোকজন নিয়ে ব্লক কমিটি করেছি। আমি মাননীয় সদস্যকে প্রশ্ন করতে চাই যে উঁনারা তো ব্লক কমিটির কথা তুলেছেন। ব্লক কমিটি হয়েছে, মুখ্যমন্ত্রী আগেই জবাব দিয়েছেন, এই কমিটি কি ওঁদের লোক নিয়ে করবো? এর মধ্যে কংগ্রেস এবং জনতা পার্টির

সদস্যরা আছেন। ওঁরা আজকে এই হাউসের সামনে বলুন, বিগত ৩০ বছরে উঁনারা কজন বিরোধী সদস্যদের নিয়ে এই রকম কমিটি করেছিলেন? দীর্ঘ ৩০ বছরের কংগ্রেসি রাজত্বের সময় এমন কোনও কমিটি করেছেন কি যেখানে একজনও বিরোধী সদস্যকে রেখেছেন? এই রকম উদাহরণ কোথাও উঁনারা দেখাতে পারবেন না। ভূমি বন্টনের ক্ষেত্রে উনারা কোনও বিরোধী সদস্যদের রাখেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না, ল্যাণ্ড স্ট্রাকচার অব রাশিয়া অ্যাণ্ড চায়না, এই কথা তাঁরা কি ভাবে বললেন। উঁনি হয়ত চোখে চশমা অন্যভাবে পরেছেন এবং উনি মানসসরোবরে রবীন্দ্র সরোবর খুঁজতে গিয়েছেন। কিন্তু ভারতবর্ষের মাটিতে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই মানসসরোবরে রবীন্দ্রসরোবর খোঁজেননি। তিনি ভারতবর্ষের মাটিতে ভারতবর্ষের ভবিষ্যৎ লক্ষ্য করে ভূমিরাজস্ব নির্ধারণ করেছেন। ওঁনারা মন্ত্রী মহাশয়ের বক্তব্যটা পড়ে দেখেননি, পড়ে দেখলে বুঝতে পারতেন যে, তাতে রাশিয়া বা চীনের কোনও গন্ধ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই যে, ওঁনারা বর্গা রেকর্ড সম্বন্ধে বলেছেন, ওঁনারা কি জানেন না যে, ওঁনাদেরই সময়ে, বিগত কংগ্রেস রাজত্বের সময়ে '৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত এবং তার আগে পর্যন্ত ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টে জে. এল. আর. ও.-কে দিয়ে কিভাবে বর্গা রেকর্ড করিয়েছেন। কলকাতায় মহামান্য হাই কোর্ট বার বার বলে দেওয়া সত্বেও ওঁনারা ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট অ্যামেণ্ড করেননি এবং জে. এল. আর. ও.-কে কোনও ইন্সট্রাকশন পাঠাননি। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় ভূমি-রাজস্ব খাতের ব্যয় বরাদ্দের দাবির উপর আলোচনার প্রারম্ভে সুস্পষ্টভাবে বলেছেন যে, আমরা কি ভাবে সেল তৈরি করেছি এবং তাদের কাছে ইন্সট্রাকশন পাঠিয়েছি, জে. এল. আর. ও.-র কাছে ইনস্ট্রাকশন পাঠিয়েছি। আমরা জানি যে, বর্গা রেকর্ডিং কেস আণ্ডার সেকশন ১৯(বি) সেই ভাবে নেওয়া হবে এবং ভাগচাষী কেস করতে গেলে কিভাবে করতে হবে সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় ডেফিনিট ইনস্ট্রাকশন জে. এল. আর. ও-র কাছে পাঠিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ওঁদের রাজত্বের সময়ে হাই কোর্টে হাজার হাজার কেস করেছিলেন এবং প্রত্যেকটি বর্গা রেকর্ডিং কেসে হেরেছেন। অথচ সেই বর্গা রেকর্ডিং-এর ক্ষেত্রে ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টকে ইন ট্যাক্ট রেখেছেন যাতে প্রকৃত অর্থে ল্যাণ্ড ডিস্ট্রিবিউশন না হয়, বর্গা রেকর্ডিং না হয় এবং জোতদাররা যাতে জমি গুলি উপভোগ করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওঁনাদের কৃষক সমিতির সম্পাদক নুরুল ইসলাম মোল্লার একটা কথা এখানে উল্লেখ করছি। তিনি একটা জায়গায় বলেছেন যে, ২২ থেকে ২৫ লক্ষ বর্গা-চাষী উচ্ছেদ হয়েছে, নির্বাচন এখন করা যাবে না। একথা নুরুল ইসলামের কথা, ওঁনাদের কংগ্রেসের কথা, ওঁরা নিজেরাই খবরের কাগজে স্ট্যাটিসটিকস দিয়েছেন ২২ থেকে ২৫ লক্ষ বর্গা চাষীকে ওঁরা উচ্ছেদ করেছেন। এটা নিজেরাই স্বীকার করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে আমি আপনার কাছে একটা তথ্য উপস্থাপনা করছি যেটা ইকোনমিক রিভিউ ১৯৭৭/৭৮ সালে বেরিয়েছে, এরিয়া অফ ভেস্টেড ল্যাণ্ড, যেটা '৫৩ সালে সরকারে বর্তে ছিল তার হিসাব হল ৪ লক্ষ ২৯ হাজার ১২৬৭ হেক্টর এবং ১৯৭৭ সালের জুলাই পর্যন্ত, মানে ওঁনাদের রাজত্ব পর্যন্ত ওঁনারা বন্টন করতে পেরেছিলেন—ডিস্ট্রিবিউটেড ফর এগ্রিকালচারাল পারপাসেস ২ লক্ষ ৫৩,৩৯১ হেক্টর। অর্থাৎ হিসাবটা কি পরিস্কার দেখুন। শতকরা ৫০ ভাগ মাত্র জমি বন্টন করা হয়েছে। ৪ লক্ষ ২৯,১২৬৭ হেক্টরের মধ্যে ২ লক্ষ ৫৩,৩৯১ হেক্টর জমি ওঁনাদের রাজত্বে '৭৭ সাল পর্যন্ত বন্টন করেছেন। আর আজকে মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় কুম্ভীরাশ্রু বর্ষণ করলেন,

শিডিউল কাস্টদের জন্য কাঁদলেন, ট্রাইবাল পিপল-এর জন্য কাঁদলেন। কিন্তু বিগত ৩০ বছরে কংগ্রেস সরকার ভেস্টেড ল্যাণ্ডের ৫০%-ও ডিস্ট্রিবিউট করতে পারলেন না।

[4-50 – 5-00 P.M.]

এই সব জমি কিভাবে লুকিয়ে রেখেছেন জানেন, মঙ্গলা হাতির নামে, ছাগলের নামে, কোনও গরুর নামে, বাছুরের নামে কিম্বা চাকরের নামে জমি বেনামী করে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়াও হাইকোর্ট যে সমস্ত ইনস্ট্রাকশনস দিয়েছিল সেই ইনস্ট্রাকশন্সগুলি নিয়মিত একসিকিউট না করে ভেসটেড জমি উদ্ধার করার চেষ্টা করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আরও কয়েকটি কথা বলতে চাই সেটা হচ্ছে ফলস রেন্ট সম্পর্কে। এই রেন্টের ব্যাপারটা ভাল করে বিবেচনা করে দেখবেন। জমিদারী যখন গ্রহণ করা হল ১৯৫৩ সালে, তখন থেকে ফলস রেন্ট আজও চলছে। সেটা কি রকম তার একটি উদাহরণ দিচ্ছি। স্ব স্ব জমি পাশাপাশি পড়ে আছে কিন্তু দুটোর খাজনা সম্পূর্ণ আলাদা। জমির মানের উপর, কি ধরনের জমি তার উপর রেশনাল বেসিসে খাজনা কিন্তু আজও নির্দ্ধারিত হয়নি। ১৯৫৩ সালে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হল। সেই অ্যাক্টের ৪২(১) (ii) (এ) ধারায় কি বলা আছে? সেখানে বলা আছে Pay the same rent as he was paying immediately before the date of vesting if he retains all such lands. অর্থাৎ ভেস্টিং এর আগে থেকে যে খাজনা ছিল ভেস্টিং ডেটের পরেও সেই খাজনা রহিল। ভেস্টিং কিভাবে নির্দ্ধারিত হত তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু স্মরণ করতে বলছি কেউ যদি জমিদারকে উপঢৌকন দিতেন তাহলে জমিদার খুশি হয়ে তার খাজনা হয়তো ৩ টাকা করে দিতেন দয়া করে। আবার জমিদার যদি কারও উপর রুষ্ট হতেন তাহলে তার উপর ৩০ টাকা খাজনা নির্দ্ধারিত করতেন। এইভাবে খাজনা নির্দ্ধারিত হত। সেই উপঢৌকন হিসাবে ছাগল এবং আরও অনেক কিছু জিনিস থাকতো যেটা আমি এখানে উল্লেখ করতে চাই না। এইভাবে তিনি সন্তুষ্ট হয়ে কাকেও ৩ টাকা অথবা ৩ পয়সা করলেন আর যার উপর রুষ্ট হলেন তাকে ৩০ টাকা ধার্য করলেন। সুতরাং এই যে ডিসক্রিমিনেশন একই জমি, একই প্রডাকশন, একই সয়েল নেচার এটা ১৯৫৩ সাল থেকে কনটিনিউ করছে। আজও পর্যন্ত রেশনালাইজেশন হয়নি রিগার্ডিং রেট অফ রেন্ট। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে যারা ফাঁকি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। সেম টাইপ অফ ল্যাণ্ড, সেম প্রডাকশন তবুও কম দেবে এটা কেন হবে? আমি আর একটি জিনিস উল্লেখ করছি যে জে. এল. আর. ওরা কোয়াসি জুডিসিয়্যাল অফিসারস। এদের মধ্যে ৫০ পারসেন্ট প্রমোশন পেয়ে অ্যাপয়ন্টেড হয় যাদের মধ্যে অনেকেই ম্যাট্রিক পাশ আছেন। অনেকেই লিগ্যাল টার্মসের মানে বুঝতে পারে না। সুতরাং ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টের লিগ্যাল টার্মসগুলি যদি না ঠিক বুঝতে পারেন তাহলে ভাগচাষ অফিসার হিসাবে how they can perform their duties as Quasi Judicial officers. অবশ্য আমি সেই সমস্ত জে. এল. আর. ওদের ছাঁটাই এর প্রস্তাব করছি না। যাতে তারা ৪ বছর ৬ বছর পর কোয়ালিফিকেশন অ্যাকুয়ার করতে পারেন তার জন্য আমি ব্যবস্থা নিতে অনুরোধ করছি। ডাইরেক্ট রিক্রুটমেন্টরা অবশ্য গ্রাজুয়েট হন। আমি আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই সেটা হচ্ছে রিগার্ডিং সেটেলমেন্ট। যখন ভেসটিং হয়েছিল ১৯৫৩ সালে তখন যারা ৩০০ একর

জমি এইরকম বেনামে রেখেছিলেন তারা 'বি' ফর্ম সাবমিট করার পর অপসন একসার্সাইজ করে ৭৫ একর রাখলেন এবং ২২৫ একর জমি সরকারে ভেস্ট করে দিলেন। তারপর ঐ জমিদাররা সেটেলমেন্ট অফিসারদের সাথে গোপন আঁতাত করে ভেস্টেডের কিছু অংশ রাখবার ব্যবস্থা করলেন। যেটা নাইদার ইন্টারমিডিয়ারি নর রায়ত, নর এনিথিং, অথচ আজকে পজেসন নিয়ে দীর্ঘদিন ধরে আছে সেই জমিগুলোর কিছু কুলকিনারা হচ্ছে না। সুতরাং এই টাইপ অপ ল্যাণ্ড সেটেলমেন্ট অফিসের মাধ্যমে বহু জায়গায় এই সব লোকের স্বার্থে করছে। মন্ত্রী মহাশয় যেন এটার প্রতি দৃষ্টি রাখেন। আর একটি কথা যুক্তফ্রন্টের আমলে ১৯৬৯ সালে আমরা দেখেছি বহু জমি গরিব সাঁওতাল, বাউরি, বাগদি এদের দখলে ছিল। ১৯৭২ সালে ওঁরা তখন সাঁওতালে সাঁওতালে, বাউরিতে বাউরিতে, বাগদিতে বাগদিতে ঝগড়া লাগিয়ে দেওয়ার চেষ্টা করেছিলেন, যাতে করে জমি বিলি করার বিষয়ে ভেস্টেড ল্যাণ্ড ডিস্ট্রিবিউশন করতে না হয়। এর মধ্যে মাঝখান থেকে কিছু লোক মুনাফা লোটবার চেষ্টা করেছিলেন। ১৯৬৯-৭০ সালে তাঁরা যেসব জমি প্রথমে সরকারি ভেস্টেড ল্যাণ্ড দেখিয়েছিলেন, পরবর্তী সময়ে এক শ্রেণীর মধ্যে জটিলতার সৃষ্টি করে তাঁরা একটা এমিকেবল করলেন যাতে সে বিষয়টা এড়ানো যায়। সুতরাং যাতে এই সংঘাতটা এড়ানো যায় সেটা আমাদের দেখতে হবে। এই ডিস্ট্রিবিউশন অফ ল্যাণ্ড সম্বন্ধে আমি আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। আমরা দেখেছি যে বহু ল্যাণ্ড অ্যাকুইজিশন করার পর কমপেনসেসনের ব্যাপারে আমলারা অত্যন্ত টালবাহানা করে এবং এর ফলে বহু গরিব নিম্নমধ্যবিত্ত এমন মানুষ আছেন যারা এই আমলাদের হাত থেকে রেহাই পান না এবং তাঁরা ঠিকমতো কমপেনসেসন পান না। নোটিশ সার্ভ করে সরকার কাছে তুলতে পারে। যে সমস্ত অফিসার উইদাউট অ্যাডাপটিং এনি প্রিকশনারি মেজার কাজ করেন, এবং বড় বড় আমলারা যাঁরা ডিফেকটিভ নোটিশ সার্ভ করে, তারা ইনভলবড হয়ে পড়ে। কিন্তু বড় অফিসারদের যোগাযোগে হাইকোর্ট থেকে ইনজাংশন জারি করিয়ে তাঁরা পার্পাস বানচাল করে দেন। এইভাবে ছোট ছোট চাষীরা কিছুই পাচ্ছে না। আর একটা কথা বলছি এই যে লিস্ট এর মধ্যে রয়েছে তাতে জানা যায়নি কি কমপেনসেসন দিচ্ছেন, কাকে কমপেনসেসন দেওয়া হয়েছে। এ পর্যন্ত কমপেনসেসন দিতে হবে তা এই বিভাগ ঠিক করতে পারেন না। কত একর জমি যেটা নিয়ে টালবাহানা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় যেন আমলাদের চেপে ধরেন। এই রাজ্যকে কত কমপেনসেসন দিতে হবে সেটা প্রথমে বলতে হবে। উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলব এটা শিলিং অফ আরব্যান ল্যাণ্ড এটার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব। এবং আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি ইতিমধ্যে দেখিয়েছি ওনারা যে ক্রটি রেখে গিয়েছেন সেই ক্রটিগুলি মাননীয় মন্ত্রী মহাশয় যদি পদক্ষেপ নিয়ে দেখেন। এখানে জমি নিয়ে ফাটকাবাজী হচ্ছে, স্মাগলিং করছে। কলকাতা ছাড়া জেলা শহরগুলোতেও। সুতরাং কে সেই জমি নিয়ে এইরকম করছে সেই জমি সরকারে বর্তাল কি না রিপোর্টের মধ্যে যদি বলা থাকত তাহলে ভাল হত, যে ল্যাণ্ডটা ভেস্টেড হল সেটা কি বন্টন হবে। যদি এটা ঠিকমতো বন্টন ব্যবস্থার কোনও ইঙ্গিত থাকত তাহলে খুবই উৎকৃষ্টতর হত।

[5-00 – 5-10 P.M.]

আপনার মাধ্যমে আরও কয়েকটা কথা বলতে চাই সেটা হল আমরা দেখেছি ল্যাণ্ড

শিডিউল কাস্টদের জন্য কাঁদলেন, ট্রাইবাল পিপল-এর জন্য কাঁদলেন। কিন্তু বিগত ৩০ বছরে কংগ্রেস সরকার ভেস্টেড ল্যাণ্ডের ৫০%-ও ডিস্ট্রিবিউট করতে পারলেন না।

[4-50 – 5-00 P.M.]

এই সব জমি কিভাবে লুকিয়ে রেখেছেন জানেন, মঙ্গলা হাতির নামে, ছাগলের নামে, কোনও গরুর নামে, বাছুরের নামে কিম্বা চাকরের নামে জমি বেনামী করে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়াও হাইকোর্ট যে সমস্ত ইনস্ট্রাকশনস দিয়েছিল সেই ইনস্ট্রাকশন্সগুলি নিয়মিত একসিকিউট না করে ভেসটেড জমি উদ্ধার করার চেষ্টা করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আরও কয়েকটি কথা বলতে চাই সেটা হচ্ছে ফলস রেন্ট সম্পর্কে। এই রেন্টের ব্যাপারটা ভাল করে বিবেচনা করে দেখবেন। জমিদারী যখন গ্রহণ করা হল ১৯৫৩ সালে, তখন থেকে ফলস রেন্ট আজও চলছে। সেটা কি রকম তার একটি উদাহরণ দিচ্ছি। স্ব স্ব জমি পাশাপাশি পড়ে আছে কিন্তু দুটোর খাজনা সম্পূর্ণ আলাদা। জমির মানের উপর, কি ধরনের জমি তার উপর রেশনাল বেসিসে খাজনা কিন্তু আজও নির্দ্ধারিত হয়নি। ১৯৫৩ সালে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হল। সেই অ্যাক্টের ৪২(১) (ii) (এ) ধারায় কি বলা আছে? সেখানে বলা আছে Pay the same rent as he was paying immediately before the date of vesting if he retains all such lands. অর্থাৎ ভেস্টিং এর আগে থেকে যে খাজনা ছিল ভেস্টিং ডেটের পরেও সেই খাজনা রহিল। ভেস্টিং কিভাবে নির্দ্ধারিত হত তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু স্মরণ করতে বলছি কেউ যদি জমিদারকে উপঢৌকন দিতেন তাহলে জমিদার খুশি হয়ে তার খাজনা হয়তো ৩ টাকা করে দিতেন দয়া করে। আবার জমিদার যদি কারও উপর রুষ্ট হতেন তাহলে তার উপর ৩০ টাকা খাজনা নির্দ্ধারিত করতেন। এইভাবে খাজনা নির্দ্ধারিত হত। সেই উপঢৌকন হিসাবে ছাগল এবং আরও অনেক কিছু জিনিস থাকতো যেটা আমি এখানে উল্লেখ করতে চাই না। এইভাবে তিনি সন্তুষ্ট হয়ে কাকেও ৩ টাকা অথবা ৩ পয়সা করলেন আর যার উপর রুষ্ট হলেন তাকে ৩০ টাকা ধার্য করলেন। সুতরাং এই যে ডিসক্রিমিনেশন একই জমি, একই প্রডাকশন, একই সয়েল নেচার এটা ১৯৫৩ সাল থেকে কনটিনিউ করছে। আজও পর্যন্ত রেশনালাইজেশন হয়নি রিগার্ডিং রেট অফ রেন্ট। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে যারা ফাঁকি দিচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। সেম টাইপ অফ ল্যাণ্ড, সেম প্রডাকশন তবুও কম দেবে এটা কেন হবে? আমি আর একটি জিনিস উল্লেখ করছি যে জে. এল. আর. ওরা কোয়াসি জুডিসিয়্যাল অফিসারস। এদের মধ্যে ৫০ পারসেন্ট প্রমোশন পেয়ে অ্যাপয়ন্টটেড হয় যাদের মধ্যে অনেকেই ম্যাট্রিক পাশ আছেন। অনেকেই লিগ্যাল টার্মসের মানে বুঝতে পারে না। সুতরাং ল্যাণ্ড রিফর্মস অ্যাক্টের লিগ্যাল টার্মসগুলি যদি না ঠিক বুঝতে পারেন তাহলে ভাগচাষ অফিসার হিসাবে how they can perform their duties as Quasi Judicial officers. অবশ্য আমি সেই সমস্ত জে. এল. আর. ওদের ছাঁটাই এর প্রস্তাব করছি না। যাতে তারা ৪ বছর ৬ বছর পর কোয়ালিফিকেশন অ্যাকুয়ার করতে পারেন তার জন্য আমি ব্যবস্থা নিতে অনুরোধ করছি। ডাইরেক্ট রিক্রুটমেন্টরা অবশ্য গ্রাজুয়েট হন। আমি আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই সেটা হচ্ছে রিগার্ডিং সেটেলমেন্ট। যখন ভেসটিং হয়েছিল ১৯৫৩ সালে তখন যারা ৩০০ একর

ক্ষেত্রে যদি কোনও অভিযোগ আসে তাহলে সেগুলি সম্পর্কে পূর্ণ তদন্ত করা হবে এবং গরিব কৃষকদের মধ্যে সে জমি বিলি করা হবে। বাম সরকার ৭৫-২৫ আইনকে কার্যে পরিনত করছেন। গত ধানকাটার মরশুমে ৭৫-২৫ আইন কার্যে পরিনত করেছেন—যেটা কংগ্রেসিরা প্রয়োগ করতে পারেন নি। তাঁরা তেরাঙ্গা ঝাণ্ডা নিয়ে কংগ্রেসের জয়গান করে ছিলেন এবং গরিব কৃষকদের উচ্ছেদ করেছিলেন। তাঁরা দীর্ঘ বৎসর ধরে স্বনামে, বেনামে দেবত্বর সম্পত্তির নামে প্রচুর জমি ভোগ দখল করে আসছে, সে সম্পর্কে বলতে চাই। আমি ধর্মের উপর কোনও কটাক্ষ করছি না, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি দেব সেবার জন্য সামান্য যেটুকু দরকার সেইটুকু দিয়ে বাকি সেই সমস্ত জমিগুলি কৃষকদের মধ্যে বিলি করা দরকার। আমি পশ্চিম দিনাজপুরের দু'জন জোতদারের কথা জানি, নিতাইচাঁদ দাসলাহা এবং সুধাংশু দাসলাহা যারা জগন্নাথ জিউএর সেবাইত হিসাবে এখন পর্যন্ত ৯০০ বিঘা দেবত্বর সম্পত্তি ভোগ দখল করছে। সেই রকম বহু জমি আছে, সেইসব জমি গ্রহণ করে গরিব কৃষকদের মধ্যে বিলি করে দিতে হবে। যে সমস্ত হাটগুলি আছে বড় বড় জোতদাররা সেই সমস্ত হাটগুলি এখনও ভোগ দখল করে খাচ্ছে। সেই সমস্ত হাটগুলি সরকারকে গ্রহণ করতে হবে, সরকারি আওতায় সেগুলিকে নিয়ে আসতে হবে। আজকে দেখা যাচ্ছে বিভিন্ন জায়গায় চিনির কলের নামে, চা-বাগানের নামে জমি রেকর্ড করা হয়েছে, কিন্তু সেখানে আখের চাষ না করে, চা না করে এগ্রিকালচারাল ল্যাণ্ড হিসাবে ব্যবহার করে এগ্রিকালচারের জন্য জিনিস প্রোডাকশন করা হচ্ছে। এই সমস্ত জমিগুলিকে সরকারকে গ্রহণ করতে হবে। গোটা পশ্চিমবঙ্গে যে সেটেলমেন্ট রেকর্ড করা হচ্ছে সেই সেটেলমেন্ট রেকর্ড ত্বরান্বিত করতে হবে। সর্বশেষে একটা কথা বলতে চাই সেটা হচ্ছে সামরিক বিভাগে যাঁরা কাজ করেন তাঁদের সরকারের পক্ষ থেকে জমি দেওয়ার আইন আছে। আমি সামরিক বিভাগের কর্মচারিদের জমি দেওয়ার বিরোধিতা করছি না, আমি মনে করি তাঁদের জমি দেওয়া দরকার। কিন্তু বাস্তব ক্ষেত্রে এর যা প্রয়োগ ঘটছে তাতে গরিব কৃষকদের নাভিশ্বাস উঠেছে। আমি বহু জায়গার বহু ঘটনার কথা জানি যেখানে গরিব কৃষকদের উচ্ছেদ করে দিয়ে, বর্গাদারদের উচ্ছেদ করে দিয়ে সামরিক বিভাগে যাঁরা কাজ করেন তাঁদের সেই জমি দেওয়া হয়েছে। আমি বামফ্রন্ট সরকারের কাছে অনুরোধ রাখব তাঁরা যেন যে উদ্বৃত্ত জমি আছে সেই উদ্বৃত্ত জমি সামরিক বিভাগের কর্মীদের দেন। গরিব কৃষক, বর্গাদার যাতে ক্ষতিগ্রস্ত না হয় সেজন্য সর্বোতভাবে সরকারের পক্ষ থেকে চেষ্টা করতে হবে। অন্যদিকে কংগ্রেসের যাঁরা ক্ষমতায় ছিলেন তাঁদের হিসাবে তাঁরা বলেছেন, এটা আমার কথা নয়, পার্লামেন্টের হিসাব, ৩০ বছরের শাসনে দিনের পর দিন ক্ষেত মজুরের সংখ্যা বৃদ্ধি হয়েছে। ক্ষেত মজুররা দিনের পর দিন এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে তাদের খাবার ব্যবস্থা নেই, বাঁচবার ব্যবস্থা নেই। ৩০ বছরের শাসনে নিম্ন মধ্যবিত্ত, মধ্য বিত্ত মানুষদের যাদের ৫/১০ বিঘা জমি ছিল সেই সমস্ত তাদের দেনার দায়ে বিক্রি করতে হয়েছে, তাদের দিনমজুরে পরিণত হতে হয়েছে। তাই তাদের সম্বন্ধে সরকারকে সক্রিয় ব্যবস্থা গ্রহণ করতে হবে। পশ্চিমদিনাজপুরে আমি দেখেছি বহু বিল আছে, কংগ্রেসের পক্ষ থেকে কৃষকদের পাট্টা দিয়ে রাখা হয়েছে, কিন্তু গরিব কৃষকরা যখন সেই পাট্টা নিয়ে জে. এল. আর. ও., এ. ডি. এম. এর কাছে গেছে, তখন তারা দেখেছে বড় বড় বিল, জলাশয়কে এগ্রিকালচারাল ল্যাণ্ড হিসাবে তাদের পাট্টা দেওয়া হয়েছে। অথচ দিনের পর দিন সেই জমির জন্য তাদের রাজস্ব সরকারকে দিতে

হয়েছে। এইভাবে কংগ্রেসের আমলে তাদের শোষণ করে নেওয়া হয়েছে। আজকে সেই ধরণের যে সমস্ত অন্যায় আছে সেই সমস্ত অন্যায়গুলির তদন্ত করতে হবে। সর্বশেষে আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি সেটা হচ্ছে বিভিন্ন যে জে. এল. আর. ও. অফিসগুলি আছে, থানা গুলি আছে আজকে থানা গুলির সাথে জে. এল. আর. ও. অফিসগুলির সম্পর্ক অঙ্গাঙ্গিভাবে জড়িত আছে। সেই সম্পর্কগুলি আজকে ছেদ করতে হবে। আজকে জে. এল. আর. ও. অফিসগুলিতে যে বিভিন্ন দায়িত্ব দেওয়া আছে সেই দায়িত্ব তারা গরিব মানুষের স্বার্থে পালন করতে পারছে না। কাজেই আজকে সেই অবস্থাকে আরও তরান্বিত করতে হবে। যদি দরকার হয় একজন জে. এল. আর. ও., একজন সি. আই. নয়, এই ব্যবস্থাকে তরান্বিত করার জন্য আরও লোক নিয়োগ করতে হবে। কংগ্রেসি আমলে যে ভাবে চলেছে, সেই ভাবে না চলে এই বামফ্রন্ট সরকার তাদের দেখিয়ে দিতে চায়, আজকে যে সমস্ত গন সংগঠনগুলো আছে, কৃষক সংগঠণগুলো আছে, তাদের সাহায্যে গ্রামে গঞ্জে গরিব মানুষের উপকার করতে চায়, বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে চায় এবং বামফ্রন্ট সরকার বর্গাদারদের স্বার্থে যে আইন করছেন তাতে কংগ্রেসি এবং জনতা বন্ধুরা আতঙ্কিত হয়ে পড়েছেন। আমরা জানি এরা যদি আতঙ্কিত না হতেন তাহলে আমাদের এই বাজেট আজকে ব্যর্থতায় পর্যবসিত হত। সেই জন্য আজকে আমরা অত্যন্ত গর্বিত এবং অত্যন্ত আনন্দিত এই বাজেটের জন্য। তারা আতঙ্কিত হয়েছেন। সর্বশেষে খেটে খাওয়া মানুষের স্বার্থে, গরিব কৃষকদের স্বার্থে আজকে যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছে, তাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমিরাজস্ব মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই বাজেট সম্পর্কে আমি আমার প্রতিক্রিয়া রাখছি। প্রথম প্রশ্ন, এই বাজেটের মধ্যে দিয়ে বা ইতিপূর্বে বামফ্রন্ট সরকার যে সাফল্যের দাবিগুলো করেছেন, এক, দুই, তিন, চার করে দেখলে—যেমন যে চাষ করেছে সে ফসল তুলবে, এটা একটা সাফল্যের দাবি তারা করেছেন। কিন্তু এখানে আমার বক্তব্য, আপাতত দৃষ্টিতে কথাটা ভাল, কিন্তু এই ধরণের ঢালাও বিধানের দ্বারা বামফ্রন্ট সরকার অনেক ক্ষেত্রে জোতদার এবং ধনী চাষীদের ঘরে ধান তুলে দেবার ব্যবস্থা করলেন। কথাটা আমার কথা নয়, বামফ্রন্ট সরকারের পৃষ্ঠপোষক সত্যযুগ পত্রিকাতে গত ১২ই নভেম্বর ১৯৭৭ তারিখে এটা বেরিয়েছে। তারা বলছে অনেক ক্ষেত্রে জোতদার, কায়েমী স্বার্থ-এর সঙ্গে যুক্ত চক্র প্রকৃত চাষীকে বঞ্চিত করে জমিতে চাষ করেছে। বামফ্রন্ট সরকার সাময়িক ভাবে তাদেরই ফসল কাটার অধিকার দিয়েছে। দ্বিতীয় কথা, শুধু তাই নয়, আমি সত্যযুগ কাগজ তুলে ধরলাম, কিন্তু আপনারা জানেন যুক্ত ফ্রন্টের আমলে ৬ লক্ষ বেনামী জমি যেটা উদ্ধার হয়েছিল এবং যুক্তফ্রন্টের পরবর্তী পর্যায়ে কংগ্রেসি আমলে প্রায় ৩ লক্ষ একর ঐ ৬ লক্ষ একরের মধ্যে জোতদাররা বেদখল করে নেয়, যে জমি আজ পর্যন্ত গরিব চাষীদের হাতে ফেরত দেওয়া হয়নি—পাট্টা পাওয়া সমস্ত জমি। ফলে কি হল, বর্তমান নীতির দ্বারা, এই সরকার যে নীতি করেছেন যেই চাষ করুক, সে জোতদার হোক আর যে কোনও লোকই হোক—যদি জবর দখল করে চাষ করে অন্যায় ভাবে সেই চাষের ৭৫ ভাগ ধান সে নেবে। পরে বিচার বিবেচনা করে যদি দেখা যায় পাট্টাদার অন্য কেউ আছে তাহলে তাকে ২৫ ভাগ দেওয়া হবে। আপাতত তো মালিক নিয়ে গেল, তারপর

মালিক কত ধান নিল তার হিসাব কে দিচ্ছে কে জানে। এই হচ্ছে, চাষ যার ফসল তার—এই নীতির সাফল্য, যেটা তাঁরা দাবি করছেন। দ্বিতীয় কথা, যেটা চাষীর জীবনে সবচেয়ে বড় সমস্যা, তারা ফসলের ন্যায্য দাম পাচ্ছে না। এমনিতেই তো তারা নানা দিক থেকে শোষিত হচ্ছে। এই সরকার গরিব চাষীরা যাতে ন্যায্য ফসলের দাম পায় সেই ব্যাপারে বলেছেন। ডি. পি. এজেন্টদের দিয়ে তাদের ন্যায্য দামে ৮০ টাকা আর ২ টাকা মোট ৮২ টাকা যাতে তারা পায় সেই ব্যবস্থার কথা বলেছেন। কিন্তু অবস্থা কি দাড়াচ্ছে, সারা পশ্চিমবাংলার চেহারা আপনি যদি একটু খুঁটিয়ে দেখেন তাহলে দেখবেন, উত্তরবাংলা পুরুলিয়া ইত্যাদি জায়গায় ডি. পি. এজেন্ট গেল না। সেখানে গরিব চাষীরা তাদের ফসল ১৫ টাকা মন দরে বিক্রি করতে বাধ্য হল এই সমস্ত পাইকারদের কাছে। সেখানে ডি. পি. এজেন্টের কোনও পাত্তা পাওয়া যায়নি। কারণ এই সমস্ত ডি. পি. এজেন্টরা দীর্ঘদিন ধরে পাইকার, জোতদার, অসাধু ব্যবসায়ীদের সঙ্গে একটা চেন করে রেখে দিয়েছে। ফলে সেই দাম তারা পায়নি। এদের যে রিলিফ দেওয়ার প্রশ্ন, সেটা একটু দেখুন। লেভির ব্যাপারে তাঁরা বলেছেন যে সাত একর এবং দশ একর পর্যন্ত লেভি মুক্ত করেছেন। প্রথমত এই লেভি মুক্ত করার কোনও প্রশ্ন নেই। কারণ লেভি যাদের মুক্ত করলেন, তারা তো ডিসট্রেস সেল হিসাবে বিক্রি করে দিচ্ছে পাইকারদের কাছে। ফলে ডি. পি. এজেন্ট এর মাধ্যমে তাদের কাছ থেকে ন্যায্য মূল্যে কেনবার ব্যবস্থা সরকার কিছু করতে পারলেন না। ফলে এই লেভি দ্বারা কিছু লাভ হল না। দ্বিতীয়ত এই সরকার ধনী চাষী এবং জোতদারদের কাছ থেকে লেভি আদায়ের ক্ষেত্রে অত্যন্ত নমনীয় দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছেন।

[5-20 – 5-30 P.M.]

তার ফলে আপনারা জানেন এঁদের হিসেবে ১ লক্ষ ৮০ হাজার টন ধান আজ পর্যন্ত সংগৃহীত হয়েছে এবং তার মধ্যে ৯২ হাজার টন চালকল থেকে এবং বাকীটা ৮০/৯০ হাজার টনের মতো হবে সেটা হয়েছে জোতদারদের কাছ থেকে। সরকার বলছেন আমরা পাইকারদের কাছ থেকে লেভি আদায় করব। ভাল কথা। কিন্তু আমাদের খাদ্যমন্ত্রী বললেন পাইকারদের কাছে মজুত কত রয়েছে সেটা তিনি জানেননা। তা যদি হয় তাহলে তাদের কাছ থেকে কিকরে লেভি আদায় করবেন? কাজেই দেখা যাচ্ছে এঁরা জনসাধারণকে বিভ্রান্ত করছেন। উনি বলেছেন বর্গাদারদের রেকর্ড করাবার ব্যবস্থা করা হবে। কিন্তু বাস্তবে যেটা দেখছি সেটা হচ্ছে জমির মালিকের পক্ষে কিছু টাকা পয়সা দিয়ে ২/৩টি সাক্ষী উপস্থিত করে এটা প্রমান করবার ক্ষেত্রে কোনও অসুবিধা হবেনা যে সে বর্গাদার নয়। কাজেই এটার দ্বারা তাদের কি উপকার হবে আমি বুঝতে পারছি না। তারপর আপনারা এই যে ব্লক কমিটি করেছেন তার কমপজিশন একটা অদ্ভুত বস্তু। সেখানে বামফ্রন্টের ৬জন রয়েছেন, কিছু আমরা রয়েছেন এবং তারপর রয়েছে স্বীকৃত দল। আমি জিজ্ঞাসা করছি, বামফ্রন্টের যে ৬জন রয়েছেন তাঁরা সকলেই স্বীকৃত দল? এই ব্লক কমিটির মাধ্যমে জোতদারদের তোষণ করবার ব্যবস্থা রয়েছে কাজেই সেখানে এস ইউ সি থাকলে অসুবিধা হবে অতএব তাদের বাদ দাও। তারপর, আইন শৃঙ্খলা সম্বন্ধে এঁরা বলছেন যে, আমরা দেশে আইন শৃঙ্খলা প্রতিষ্ঠা করেছি, দেশে শান্তি প্রতিষ্ঠা করেছি। কিন্তু এটা তাঁরা কাদের স্বার্থে রক্ষা করেছেন? জোতদারদের স্বার্থে রক্ষা করেছেন, না, ভাগচাষীদের স্বার্থে রক্ষা করেছেন? আজকে আমরা দেখলাম এই ধান কাটার

মরশুমে ২৪ জন ভাগচাষীর প্রাণ চলে গেল। কাজেই আজকে ভাগচাষী এবং গরিব চাষীর কাছে প্রশ্ন এই সরকার যে শান্তি এবং আইন শৃঙ্খলার কথা বলছেন সেটা কাদের স্বার্থে তাঁরা রক্ষা করছেন? স্যার, ১৯৬৯ সালের কথা আমার মনে পড়ে। ক্যানিং-এ ন্যায়সংঙ্গত চাষী অন্দোলন করতে গিয়ে পুলিশ হস্তক্ষেপ করেছিল এবং সেই সংঘর্ষে ১ জন পুলিশ মারা যায় এবং তখন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন জ্যোতিবাবু। তখন তিনি ক্ষিপ্ত হয়ে বলেছিলেন এই জিনিস আবার হলে আমি বরদাস্ত করবনা, অর্থাৎ তিনি তখন খুব কঠোর হয়েছিলেন। কিন্তু আজকে যে ২৪ জন ভাগচাষীর প্রাণ চলে গেল তারজন্য তাঁর এতটুকু ততপরতা নেই, তারজন্য তিনি বিচলিত নন। মন্ত্রী মহাশয় বলেছেন, কিছু সংঘর্ষ হয়েছে বটে, তবে তেমন কিছু নয়। ২৪ জন ভাগচাষীর প্রাণ যাওয়া তাঁর কাছে তেমন কিছু নয় সেইজন্য আমি এই বাজেট সমর্থন করতে পারছি না। অবশ্য এসব কথা বললেই জনতা পার্টির সঙ্গে আমাদের এস ইউ সি —কে ব্রাকেট করা হয়।

**শ্রী বিনয় কোনার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই সভায় মাননীয় ভূমি ও ভূমিরাজস্য মন্ত্রী মহাশয় যে বাজেট ব্যয়বরাদ্দ পেশ করেছেন এবং যে বাজেট বিবৃতি রেখেছেন তাতে আমি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। প্রথমত আপনার মাধ্যমে আমি এই কথা রাখতে চাই যে কোনও পরিপেক্ষিতে নিয়ে এবং কোনও পটভূমিকায় আমরা এখানে এসেছি। আমাদের সামনে দায়িত্ব এবং কর্তব্য কি? আমাদের সামনে দায়িত্ব এবং কর্তব্য যদি এই হয় যে কিছু গরিব লোককে কিছু জমি দেওয়া কিছু ঋণ দেওয়া, কিছু সেচের খাল বাড়ানো বা কি কয়েক মাইল রাস্তা বাড়ানো বা কয়েকটা স্কুল স্যাংসন করা, যদি এই ধরণের আমাদের লক্ষ্য হয়, এই যদি আমাদের পরিপেক্ষিত হয় তাহলে পরে আমাদের এক ধরনের বিচার করতে হবে এবং আমাদের কাজগুলির ফলাফলকে বিচার করতে হবে এই দিক দিয়ে। কিন্তু আমরা ঐসব করার জন্য আসেনি। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা একটু চমকে উঠবেন। তারা ভাববেন একটা প্রচারের হাতিয়ার পাওয়া গেল। কিন্তু চমকাবার বা উল্লসিত হবার কিছু নেই। কেন আমরা জানি বর্তমান সামাজিক অর্থনৈতিক কাঠামোকে বজায় রেখে দিয়ে আমরা কৃষক এবং দেশের মানুষের কিছু করতে পারবনা, এবং এই রকম কোনও বাসনা নাই, তার জন্য আমরা বামপন্থী কি কমিউনিস্ট পার্টি আমরা হইনি। কেন না রাস্তা দেশে হয়, জমি কিছু বিলি হয় তার চেয়ে অনেক জমি হয়ত হাতছাড়া হয় কিছু স্কুল স্যাংশন হয়, ইংরেজ আমলেও রেলপথ হয়েছিল, স্কুল হয়েছিল, হাসপাতালও হয়েছিল কিন্তু তার জন্য আমরা গর্বও করিনা, ইংরেজকে রেখেও দিইনি। মাননীয় বিরোধী পক্ষের সদস্যারা এরাও বুঝতে পারেন না, এরাও মানুষকে বিচার করেন, তাদের নিজেদের টাকাপয়সার দিক দিয়ে, টাকা পয়সার যে হিসাব তাই দিয়ে। তাই ১৯৬৭ সালে যখন বাংলাদেশে ৫ টাকা কিলো চাল হয়েছিল, বিরোধী পক্ষের আজ যারা রয়েছেন তারা অনেকেই উল্লসিত হয়েছিলেন, মাঠে ময়দানে চীৎকার করেছিলেন যে লোকে ৫ টাকা কিলো চাল খেয়ে নিশ্চয়ই বামফ্রন্টকে ঝাঁটা মেরে তাড়িয়ে দেবে। কিন্তু ইতিহাস অন্য কথা বলেছে আমরা একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে এখানে এসেছি, সেই উদ্দেশ্য হচ্ছে—আমাদের দেশে সামাজিক অর্থনৈতিক যে কাঠামো—এই কাঠামোর বদলানোর ব্যাপারে এই সরকারকে কতখানি আমরা সাহায্যকারী ভূমিকা হিসাবে দেখতে পারি, তাকে গ্রহণ করাতে পারি। কেননা আমরা জানি

যে সামাজিক অর্থনৈতিক কাঠামো—এটি উপর থেকে বদল করা যায়না। এটি কয়েকটা পার্টি ক্যাডার বদল করতে পারেনা, লক্ষ লক্ষ কৃষক এবং শ্রমিক তাদের নিজেদের সংগ্রামের ভিতর দিয়ে তারা সেই কাঠামো বদল করে। আমরা অন্যান্য দেশের কথা জানি যে সমস্ত দেশে এই সব পরিবর্তন হয়েছে, কিন্তু সেই সব পরিবর্তন উপর থেকে হয়নি। নিচুর থেকে কৃষক এবং শ্রমিক মধ্যবিত্ত মানুষ তাদের রক্তাক্ষয়ী সংগ্রামের ভিতর তারা সেই সব কাজ করেছেন। পশ্চিমবাংলার মানুষও জানে গ্রামে একটি কথা আছে যেমন গুড় দেবেন তেমনি মিষ্টি হবে। এই সরকার তাদেরই তৈরি সরকার, কিন্তু পশ্চিমবাংলার মানুষ তাদের সীমাবদ্ধতা জানে এবং জানে বলেই তাদের সীমাবদ্ধ ক্ষমতা হতে উদ্বুদ্ধ যে বামপন্থী সরকার তারও যে সীমাবদ্ধতা আমরা বলছি যে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ—কিন্তু এটা আমাদের কোনও দুর্বলতা নয়। আমার দেশের জনগন যে ধরনের পরিণত হলে যে ধরনের সংগ্রামী চেতনা সংগ্রহ করতে পারলে যে ধরনের সংগ্রামী মানষিকতা সংগ্রহ করতে পারলে তারা আরেকটি উন্নত ধরনের সরকার কায়েম করতে পারবেন, তারা ভিয়েতনাম গড়ে তুলতে পারতেন এখনও তা তারা পারেন নি। যে পথে তারা চলছেন সেই চলার পথে সঙ্গী হিসাবে আজ আমরা এসেছি, কখনও এখানে আসি, কখনও কোনও জেলখানায় থাকি। অতএব আমাদেরও বিচার হবে এই মানুষকে জাগানোর কাজে, এই মানুষের বোধকে বাড়ানোর কাজে, এই মানুষের সংগঠনকে বাড়ানোর কাজে, আমরা বর্তমান সরকারকে কতখানি ব্যবহার করতে পেরেছি, তার দ্বারাই আমাদের সাফল্য—বা ব্যর্থতার বিচার হবে। সেই দৃষ্টিভঙ্গি থেকে এই বাজেটকে আমাদের দেখতে হবে এবং আমাদের আলোচনা করতে হবে।

[5-30 – 5-40 P.M.]

ভূমি সংস্কার করার গুরুত্ব এখানে অনেকেই স্বীকার করতে চাননা। কিন্তু আজকে সবাই জানে যে দেশের শতকরা ৭০ ভাগের উপর মানুষ জমির উপর নির্ভরশীল সেখানে সেই জমির সংজ্ঞার যদি পরিবর্তন না হয় তাহলে দেশের অর্থনীতির বিকাশ হতে পারেনা। এই ভূমি সংস্কার উপর হতে, সরকারি প্রশাসন, সরকারি আমলাতান্ত্রিক প্রশাসনকে দিয়ে করা যায়না। কৃষকের মুক্তিটা কৃষকের নিজের কাজ। কৃষক নিজের মুক্তি নিজেই অর্জন করে। সুতরাং উপর থেকে কৃষকের স্বার্থে সরকারের যে ভূমি সংস্কার এই কাঠামোর মধ্যে করা যাবে আমরা তা মনেও করিনা এবং এই রকম আমরা দম্ভও করিনা যে এটা করা যায়। শুধু তাই নয়, এমন কি সীমাবদ্ধ যে সংস্কার পরিকল্পনা কমিশনের, ভূমি সংস্কার বিষয়ক যে টাস্ক ফোর্স সরকারি অফিসারদের নিয়ে গঠিত, তাঁরা অনেকেই বলেছেন, কিন্তু তাঁরা এমন কথাও বলেছেন যে কংগ্রেসি আমলে অনেক আইন হয়েছে কিন্তু কৃষকরা জমি পাচ্ছেনা। গোটা দেশে যে জমি পাওয়ার কথা ছিল তার এক শতাংশ জমিও তাদের কাছে যায়নি। তার কারণ হিসাবে ব্যাখ্যা করতে গিয়ে তাঁরা বলেছেন যে প্রশাসনের সঙ্গে গ্রামীণ জোতদার জমিদারদের সঙ্গে এক অঙ্গাঙ্গী সম্পর্ক বহুদিন ধরে গড়ে উঠেছে, তাঁরা আমলাতান্ত্রিক ক্রিয়া কলাপকেও ব্যাখ্যা করেছেন যে শাসক পার্টির রাজনৈতিক উদ্দেশ্যহীনতা, রাজনৈতিক অনীহার কথা বলেছেন। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলেছেন এবং তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে কোনও ভূমি সংস্কার সম্ভব নয় যদি তলাকার কৃষকরা তাদের মিলিট্যান্ট—এই কথাটা তাঁরা পর্যন্ত ব্যবহার করেছেন, জঙ্গী কৃষক ব্যাতিরেকে তা সম্ভব নয়। সেই দৃষ্টিভঙ্গি

থেকে আমরা দেখেছি যে গত কয়েক মাসের কার্যকলাপে গ্রামের দিকে কৃষক আন্দোলনের ভিতরেতে আবার একটা নূতন উদ্যোগ সৃষ্টি করতে পেরেছি। মাননীয় সত্য বাপুলি মহাশয়, সত্যই তাঁরা একটু আশাহত হয়েছেন। তাঁরা ভেবেছিলেন যে আমরা বামপন্থীরা শুধু ঝগড়াঝাটি করবে তাঁরা তার সুযোগ নেবেন, তাঁরা উস্কাবার চেষ্টা করবেন। কিন্তু ভুলে যাচ্ছেন যে গত ৭ বছরে অনেক মারের চিহ্ন, অনেক অত্যাচারের চিহ্ন পশ্চিমবাংলার মানুষকে শুধু শিক্ষিত করেনি, বামফ্রন্টও তাদের দায়িত্ব সম্পর্কে অনেক সচেতন হয়েছে। সুতরাং সেদিক থেকে তাঁরা ব্যর্থ হচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আরও জানি যে শুধু জমি দিলেই হবে না, সত্য বাপুলি মহাশয় বলেছেন এবং শশবিন্দু বেরা মহাশয়ও বলেছেন, যে তারপর তো কৃষকদের সাহায্য করতেই হবে। আমরা এসব জানি। কৃষকদের উপর শুধু জমিদার, জোতদার নয়, আরও অনেক শোষণ আছে এবং আমাদের গাঁয়ে একটি কথা ব্যবহার করে 'ঘোগ', নদীর বাঁধে ঘোগ পড়ে এবং সেখান দিয়ে জল বেরিয়ে যায়। তা আমরা জানি যে আমাদের দেশের কৃষকদের জীবনে তিনটি বড় বড় ঘোগ আছে। এক হচ্ছে, গ্রামীণ মহাজন, জমিদার জোতদার, দুই হচ্ছে, দেশি বিদেশি কোটিপতিদের লুঠ, আর একটা ঘোগ হচ্ছে আমাদের দেশেরই যে সমস্ত ক্ষুদে পুঁজিপতি, যারা এককালে মহাত্মা গান্ধীর হাতটি ধরে গুড় গুড় করে, হাঁটি হাঁটি পা পা করে ভারতবর্ষের রাজনৈতিক রঙ্গমঞ্চে, অর্থনৈতিক রঙ্গমঞ্চে হাজির হয়েছিল এবং গত কয়েক বছরে জহরলাল নেহেরু এবং ইন্দিরা গান্ধীর হাত ধরে যারা এখন ফুলে ফেঁপে ঢোল হয়েছেন, সেই মনোপলিস্টরা তাদের শোষণ করছে। অর্থাৎ তিনটি জগদ্দল পাথর—এই তিনটি ঘোগ রয়েছে, যার একটি ঘোগকে বন্ধ করলে কৃষকের মুক্তি এসে যাবেনা, এই তিনটি ঘোগকে একসঙ্গেই বন্ধ করতে হবে। আমরা দেখেছি যে জমি আমরা কৃষককে দিয়েছিলাম আগের যুক্তফ্রন্টের আমলে এবং কংগ্রেস আমলে যেগুলি কেড়ে নেওয়া হয়েছিল, আমরা দেখেছি যেগুলি কেড়ে নেওয়া হয়নি সেগুলিরও অনেকগুলি কৃষকদের হাত ছাড়া হয়ে গিয়েছে।

সেগুলি অনেকগুলি কৃষকের হাতছাড়া হয়ে গেছে। এজন্য আজকে যেখানে ৫/৭ বিঘা জমির মালিক জমি রাখতে পারছেনা, দেনার দায়ে মাথা বিক্রি হয়ে যাচ্ছে, সেখানে রেজিস্ট্রি অফিসের সংখ্যা বাড়ছে। সেখানে আমরা এটা আশা করতে পারিনা যে দুই এক বিঘা জমি বিলি করে তাদের অর্থনৈতিক জীবন উন্নত করে ফেলব। তা সত্ত্বেও আমরা আংশিক ভূমি সংস্কারের চেষ্টা করছি। করছি কৃষকদের সংগ্রামে প্রেরণা সৃষ্টি করার জন্য, কৃষকদের উদ্যোগ বাড়াবার জন্য কৃষকদের ঐক্য বাড়াবার জন্য এবং আমূল যে পরিবর্তন প্রয়োজন সেই প্রয়োজন সম্পর্কে দেশের মানুষকে শিক্ষিত করে তোলার জন্য শ্রমিক শ্রেণীকে শিক্ষিত করে তোলার জন্য, কৃষকদের সংগ্রামকে সাহায্য করার জন্য যাতে তাঁরা নিজেরা ঐক্যবদ্ধ হয়ে গণতন্ত্রের সমর্থনে শ্রমিকশ্রেণীর নেতৃত্বে এগুতে পারে, সেই উদ্দেশ্যেই সীমাবদ্ধ সংস্কারের কাজ করছি। কিন্তু সেই পথে অনেক বাধা। আপনি জানেন আমলাতন্ত্র কি জিনিস। এরা কৃষকের কাছে দায়বদ্ধ নয়। এরা কৃষকের দ্বারা নির্বাচিত নয়, মন্ত্রীরা আসে, মন্ত্রীরা যায়, এম এল এ-রা আসে এম এল এ-রা যায় কিন্তু আমলারা রয়ে যায়। অতএব আমাদের আমলাদের সঙ্গে আমাদের দেশের ভেস্টেড ইন্টারস্টের ঘনিষ্ঠ যোগ আছে। কিন্তু তবু এদের দিয়ে যে কাজ করানো যায় তা গত সাত বছরে ওঁরা তার বারটা বাজিয়েছেন। আমাদের একজন

অফিসার বলেছেন যে আগেও দুর্নীতি ছিল, আজও দুর্নীতি আছে, আগেও ঘুস ছিল, আজও ঘুস আছে। কিন্তু তফাৎ হচ্ছে এই যে আগে যখন দুর্নীতি ছিল, ঘুস ছিল, তখন এই দুর্নীতিকে দুর্নীতি বলে মনে করত, ঘুসকে ঘুস বলে মনে করত। আজকে দুর্নীতি অধিকারে পরিণত হয়েছে। তিনি বললেন যে আগে দুই একজন সৎ অফিসার থাকলে দেখতাম কর্মচারীরা সমীহ করত, সম্মান করত, আজকে তার উল্টো। যদি দুই একজন সৎ অফিসার থাকে তবে লোকে তাকে বোকা, গর্দভ এই রকম বলে তাকে বিলিটল করে, তাকে ঠাট্টা করে। তিনি তামাসার বস্তুতে পরিণত হন। তিনি বললেন হবেন নাই বা কেন? নতুন নতুন সব অফিসার আসছে এবং এই পাঁচ বছরে ঘুস দিয়ে চাকুরি পেয়েছেন। আগে ছেলেপিলের সংখ্যা বাড়লে সংসারে টানাটানি দেখা দিলে তখন বাম হাতকে লম্বা করতেন, আজকে তারা চাকুরিতে ঢুকেই আরম্ভ করে দিয়েছে, বা পকেটে টাকা ঘুস দিয়ে চাকুরি পেয়েছে কিনা। গত ৫ বছরে এটাই হয়েছে কংগ্রেস অফিস থেকে এবং অফিসে বসেই টাকার লেনদেন হয়েছে। কংগ্রেস অফিসে দুর্নীতি আগেও ছিল, কংগ্রেসের লোকেরা চিরকালই টাকা মেরেছে, আর যারা মারতে পারেনি, তারা বিতাড়িত হয়েছে। এটা নতুন কিছু নয়। কিন্তু তফাৎ হচ্ছে এই যে গত সাত বছরে কংগ্রেস অফিসে বসে এই টাকা লেনদেন হয়েছে। যেটুকু বুর্জোয়া সমাজে মানবিক মূল্যবোধ কতকগুলি, দীর্ঘদিন ধরে যে ন্যায় অন্যায় বোধ গড়ে উঠেছে মানুষের ভিতর, যেটা মানুষকে নোংরা পথ থেকে প্রতিরোধ করত, কুপ্রবৃত্তি রোধ করত, গত ৭ বছরে সেগুলি ডাইলুট শুধু নয়, সেগুলি জলাঞ্জলি দেওয়া হয়েছে। এই রকম একটা প্রশাসন নিয়ে আমাদের আজকে কাজ করতে হচ্ছে। মাননীয় মন্ত্রী জানেন, আমরাও দেখেছি ১৯৬৭ সালে যে প্রশাসনকে জনগণমুখি করা গেছিল, আজকে দেখছি সেই প্রশাসনকে নড়ানো একটা কঠিন কাজ। আমরা দেখেছি বর্ধমানে একজন চাষী জমি চাষ করেছে, জে এল আর ও-এর রিপোর্টও তাই যে সে জমি চাষ করেছে, বি. ডি. সি-এর রিপোর্ট হচ্ছে যে সে জমি চাষ করেছে, সেখানে পুলিশ গেল, গিয়ে বর্গাদারকে সামনে দাঁড় করিয়ে সেই ধান বর্গাদারের পক্ষে কাটালো, বর্গাদার অর্ধেক ধান বাড়ি নিয়ে গেল, বাকী হাফ ধান মাঠে রইল, মালিক তার ভাগ নিতে এলনা, এর পর হঠাৎ দেখা গেল কোর্ট থেকে চলে এল ভাগচাষীর নামে চুরির কেস। বলা হল অমুক লোক ধান নিয়ে গেছে, হুজুর এখনও পাঠালে সেই ধান পাওয়া যাবে। দেখুন কি ব্যাপার। বর্গাদার নিজে চাষ করেছে, বি. ডি. সি বলেছে, জে এল আর ও বলেছে অমুক লোক চাষ করেছে, কোর্টে এই ব্যাপারে মামলা হয়েছে। এ ছাড়া গত কয়েক বছরে কি করা হয়েছে?

[5-40 – 5-50 P.M.]

এইজন্য আপনাদের আগেই বলেছি, এরা আপনাদের লোক, এগুলো এখনও হয় নি। আমাদের দেশের কৃষকদের এখনও এতো মুরদ হয় নি যে তার নির্বাচিত লোক প্রশাসন এবং বিচার থেকে সর্বস্তরে থাকবে এবং হয় নি বলেই বলছি আপনারা যাদের প্রতিনিধিত্ব করছেন তারা এখনও অনেকখানি পর্যন্ত নিশ্চিন্ত আছেন। তবে সেইদিকে এগোচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্যরঞ্জন বাপুলি বললেন, জমি নিয়ে দলবাজি হচ্ছে। তো কি করবো বলুন? আমি তো ভোটেও ঘুরলাম এবং এখনও ঘুরছি। আমি ঠিক করেছি, চেষ্টাও করেছি, দলবাজি করবো না। কংগ্রেসের লোকও যাতে জমি-টমি পায় তার চেষ্টা করবো। কিন্তু পাই কোথায়

বলুন? কারণ গাঁয়ের কোনও গরিব তারা যদি বামপন্থীদের পক্ষে থাকেন, তারা যদি বামপন্থীদের সমর্থন হন, তাহলে কি করে বলুন। আপনারাও অন্তত কিছু লোকজন জোগাড় করুন, লাইনে দাঁড় করান, তারা যদি ভূমিহীন হয়, নিশ্চয় কিছু জমি দেওয়া যাবে। নিশ্চিত কথা দিতে পারি, তাদের তা দেওয়া হবে। তবু যদি বলেন রাজনীতি করছি, ওদের দেখছি তাহলে তা বলুন। পুরানো পাট্টাদের উচ্ছেদ করে নূতনদের পাট্টা দেওয়া হচ্ছে। এখন কি করি বলুন তো? ধরুন, আমার কনস্টিটুয়েন্সিতে আনন্দ বিশ্বাস, কংগ্রেসের ভাড়াটে লেঠেলে, অনেক কর্মীর রক্ত গাঁয়ে আছে। কিন্তু তবু আমরা বলছি, কোনও প্রতিহিংসা নয়। নিজে চাষ করে না, নিজের কিছু জমি আছে, ওখানে যে জমিগুলো আছে তাতে একটা গ্রামে মাত্র ১২ বিঘা জমি খাস হয়েছে। এটা গাঁয়ের আদিবাসী, ভূমিহীন তফসিলিদের বিলি করা হয়েছে। ১৯৬৭ সাল থেকে ওদের রাজত্ব আসার পর থেকে ওদের তাড়িয়ে দিলেন, তারপর আনন্দ বিশ্বাসকে দিলেন। তিনি কমিউনিস্ট কর্মীদের খুন করেছেন, এই কৃতিত্ব তার আছে। এখন ধরুন তিনি ভাগচাষ করেন, যদি কৃষকরা তাকে উচ্ছেদ করেন, আর চিৎকার হয় যে দলবাজি হচ্ছে, কংগ্রেসের লোককে উচ্ছেদ করা হচ্ছে, তাহলে আমরা কি করবো বলুন। এটা করা যায়? ওরা কি করেছেন? দুর্নীতি করতে গিয়ে, কি যে কুকর্ম করেছেন, ওরা একটা দল নয়, এখন না হয় কাগজে-কলমে ভাগ হয়েছে। চোরের রাজত্ব থাকলেই ঝগড়া-ঝাটি হবে। ওরা ভাবে নিজেদের মতো। সেই চোখ দিয়ে আমাদের বামপন্থীদের দেখছে। ওরা ভাবছে, কেন এখনও ঝগড়া-ঝাটি হচ্ছে না। ওরা তো নিজেদের মধ্যে মারামারি, লাঠালাঠি করেছেন। এই রকম যে হবে এটা তো বিস্মিত হওয়ার কারণ নেই। কিন্তু যারা লড়াই করতে নেমেছে তাদের ভিতরে ঝগড়া হয় না। আপনারা বিশ্বাস করতে পারেন যে একটা জমিকে দুজনকে পাট্টা দেওয়া হয়েছে? তা না হয় করুন। বর্ধমান জেলায় কংগ্রেসের দুটো ডানা। একটা নুরুল ইসলামের গ্রুপ, আর একটা প্রদীপ ভট্টাচার্যের গ্রুপ। প্রদীপ ভট্টাচার্যের গ্রুপের মেমারির এম. এল. এ. ছিল। তিনি গিয়ে বলেন, একে পাট্টা দিতে হবে। জে. এল. আর. ও. বললেন, 'আজ্ঞে হ্যাঁ, হুজুর। পাট্টা দিয়ে দিলেন।' তারপর হচ্ছে, নুরুল ইসলামের গ্রুপ। তিনি গিয়ে বললেন, 'এটা চলবে না। আমার জোর কি কম? মেমারিতে না হয়, এম. এল. এ. প্রদীপ ভট্টাচার্যের। কিন্তু বর্ধমান কংগ্রেস আমার হাতে।' অতএব, বাধ্য করলেন, জে. এল. আর. ও.কে। জে. এল. আর. ও. দুটো পাট্টাই দিয়ে দিলেন। আপনারা বিশ্বাস না করেন, আসুন দেখিয়ে দেব। দ্বিতীয়ত ধরুন এমন আছে, উদাহরণ দিয়ে বলছি, একে যদি জমি না দিই, তাহলে কি অপরাধ বলবেন? যেমন ধরুন, ইস্কুলের মাস্টার মশাই, ১৫ বিঘে নিজের জমি আছে, এই আমাদের মন্ত্রী মহাশয়ের বাড়ি যে গাঁয়ে, সেই গ্রামের ব্যাপার। ১৫ বিঘে নিজের জমির মালিক, পুরানো পাট্টাদার যারা, লাইসেন্স ছিল, তাদের তাড়িয়ে দেওয়া হল কংগ্রেস আমলে। তাড়াবার পর ওকে পাট্টা দেওয়া হোল। জে. এল. আর. ও. অফিসের কর্মচারী ভাল জমি জায়গা আছে চাকুরি পেয়েছে এবং সে চাকুরি পেয়েছে কখন? এই কয়েক বছর আগে। এখন বর্ধমানে কমিউনিস্ট পার্টি প্রধান শক্তিশালী পার্টি। সেখানে কমিউনিস্ট খুন করে চাকুরি পেয়েছে। কিছু দিতে হবে—জে. এল. আর. ও. অফিসে চাকুরি দেবার পর চাকুরি করছে এমন সময় তাকে জমি বিলি করা হয়েছে। কি করে তার জমি রাখা যায় বলুন। দেশের জন্য আমাদের তার জন্য তো এখানে পাঠায় নি। সেগুলি নিশ্চয় কেড়ে নেওয়া হবে। কারণ এটা ঠিক নয়। আমাদের বামফ্রন্ট সরকার কৃষকদের কোনও শ্রেণী হিসাব করে না যে ঐ

কৃষক ফরোওয়াড ব্লক, ঐ কৃষক সি. পি. এম., ঐ কৃষক এস. ইউ. সি. ঐ কৃষক কংগ্রেস এইভাবে আমরা বিচার করি না। আমরা বিচার করি শ্রেণী হিসাবে যে সে ভূমিহীন কিনা, নিজের হাতে চাষ করে কিনা। তাই কংগ্রেস কর্মীও জমি পায় এবং পেয়েছে, যে সমস্ত কংগ্রেসি কৃষক তাদের আমরা উচ্ছেদ করি নি। আপনারা যদি এমন নজীর দেখাতে পান আমাদের কাছে পাঠাবেন, আমরা নিশ্চয় বিচার করবো, পরিবর্তন করার চেষ্টা করবো। আজকে সিলিং আইন নিয়ে কাজ করতে আমাদের নানা রকম অসুবিধা হচ্ছে। এটা কে করবে? যে জমিদার সিলিংয়ের নিয়ম অনুযায়ী রিটার্ন পাঠিয়ে দেবার পর সরকারে খাস হয়ে যাওয়া জমি নিজেরা গিয়ে বিক্রি করে দিল। আবার সেই আইন অনুযায়ী খাস জমি যারা কিনেছে তারা একেবারে ধোয়া তুলসি পাতা নয়। দেখা যাবে খুব সস্তা দামে কিনেছে। এই মেমারিতে যেখানে জমির দাম ৭/৮ হাজার টাকা কারণ সেখানে ডবল টিপল ক্রপিং হয়—সেখানে দেখা গেল তিন হাজার টাকা একর জমি কিনেছে এবং সে জেনে শুনেই কিনেছে। তবে যারা কিনেছে তারা একটু তলার দিকের লোক। এখন কি করা যায়? আমি অবশ্য মনে করি এবং আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে এই কথা বলবো যে এমন আইন করা যায় কিনা, আপনি আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করুন রিটার্ন দিয়ে সরকারে যখন সেটা বর্তাল সেটা যদি বিক্রি করা হয় সে কমপেনসেশনও নিচ্ছে তাহলে তার নিজের খাস জমি আছে যতটা বিক্রি করছে সেই অংশ সেখান থেকে নিয়ে নেওয়া যায় কিনা। অনেক বাধা আছে, আশা করি আপনি এ সম্বন্ধে একটু চেষ্টা করবেন। আরও অনেক কর্ম ওঁরা জমি নিয়ে করেছেন। আমি আপনার মাধ্যমে সেগুলি মন্ত্রী মহাশয়ের সামনে রাখার চেষ্টা করবো। জমি নানাভাবে লুকিয়ে রাখার চেষ্টা করা হয়েছে দেখা গেল যখন পারলো না তখন একজন লোক সাজিয়ে নিয়ে গিয়ে বর্গা রেকর্ড করিয়েছে। দেখা গেল কে কে করেছে তখন ব্যবস্থা নিতে হোল। তখন ওরা বলছে যে বর্গাদার জমি রেকর্ড করাতে গেছে সি. পি. এম. দিচ্ছে না। আমার গ্রাম দেবীপুরে একজন রিটায়ার্ড স্কুল মাস্টার ছেলে দুর্গাপুরে চাকুরি করে তিনি এসে আমাকে বল্লেন বিনয় ভাই এই জে. এল. আর. ও-টা ভারি বদ আমার নামে বর্গা রেকর্ড করছে না।

[5-50 – 6-00 P.M.]

দাদা আপনি আবার কবে ভাগচাষী হলেন? কার জমিটা বলুন দেখি? সিংহদের কি? ভাই, সিংহ নয় ঠিক—বাগদিদের কি? ঠিক করে বলুন দেখি—ভদ্রলোক হেসে ফেললেন। আমি বললাম জে. এল. আর. ও. তো ঠিক কাজই করেছেন। তা দু একজন জে. এল. আর. ও. আছেন যারা আপনাদের চালবাজী ধরে ফেলেছেন। এখন তাকে হয়ত কেউ বলেছে এটা লাগাতে পারলেই তোমাকে কিছু জমি ছেড়ে দেব। এই সব চক্রান্ত আজকে করছেন। এই সবের ভিতর দিয়েই আংশিক ভূমি সংস্কার করতে হবে। এই অসুবিধাগুলি কাটাতে পারে একমাত্র শক্তিশালী গণ-আন্দোলন এবং কৃষক আন্দোলন আমরা করছি। যদি বলেন এটা অন্যায় এবং বিরোধী পক্ষের সদস্যরা যদি বলেন আইন শৃঙ্খলার অবনতি ঘটছে, তাহলে আমি নারাজ—বরং আমি বলব আইন শৃঙ্খলা জোতদাররাই অপব্যবহার করছেন। তারা অন্যায় ভাবে ব্যবহার করছেন। গাঁয়ের কৃষকরা অন্তত আইনের মর্যাদা রক্ষা করছেন কয়েকটি ব্যাপারে। যেমন ধরুন ভাগচাষীকে যদি চুরির মামলায় ফাঁসানো হয় তাহলে কি সেখানকার

গরিব চাষী এবং ক্ষেত মজুররা ভাগচাষীর সমর্থনে এগিয়ে আসবে না? জমিদারদের গণতান্ত্রিক অধিকার আছে, কিন্তু তারা যদি এগিয়ে এসে বলে আমরা তাদের কাজ করব না, তাদের পুকুরে বাসন মাজব না, গোয়াল আর কাড়ব না, খড় আর কাটব না, ধান আর মাঠ থেকে তুলে দেব না—এই রকম উদাহরণ আছে এবং এটাই হচ্ছে বর্তমান পরিস্থিতির সব চেয়ে বিশেষ দিক। যেখানে তারা আইনের অপব্যবহার করছে, আইন যেখানে কৃষকদের স্বার্থ রক্ষা করতে পারছে না, সেখানে দেখা যাচ্ছে গাঁয়ের ক্ষেত মজুর পারছে, গরিব কৃষক পারছে। সেখানে তারা ঐক্যবদ্ধ হয়ে কোর্টে গিয়ে মামলা তুলতে বাধ্য হচ্ছে। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যখন এই বাজেট বিচার করবেন মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর তখন এই দৃষ্টিভঙ্গি থেকে বিচার করবেন—ক বিঘা জমি শুধু নয়, আইনের মর্যাদা আজকে কেমন করে রাখতে হয় সেটা বিভিন্ন জেলার কৃষক আন্দোলন আপনাদের দেখিয়ে দিচ্ছে এবং এই কাজ আমরা করে ফেলছি। ভূমি সংস্কার যতটুকু এই আইনের কাঠামোর ভিতর হয় সেটাকে উপলক্ষ্য করে আমরা গ্রামে কৃষক আন্দোলন গড়ে তুলতে চাই। কারণ আমরা জানি ভূমি সংস্কার কাজ এটা অত্যন্ত কঠিন কাজ। সেদিন মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র বললেন প্রয়োজন হলে আপনারা সিলিং কমান। এই সিলিং দিয়ে ভূমি সংস্কার করা—আমার দুঃখ হয়, তিনি লেনিন পড়েছেন, লেনিনের কোটেশন দেন, অথচ সিলিং দিয়ে ভূমি সংস্কারের কথা বলেন। আমরা মনে করি এই সিলিং দিয়ে ভূমি সংস্কার হতে পারে না। কিন্তু সিলিং যদি কমানো হয় তাহলেও কিছু লোক থাকবে, যাদের জমি থাকার কোনও প্রয়োজন নেই, জমিতে যারা মেহনত করে না, তাদের জমি থেকে যাবে। ধরুন একজন কোল্ড স্টোরেজের মালিক, গঞ্জের একজন মহাজন, একজন বড় ব্যবসায়ী, যাদের বছরে ২৫/৩০ হাজার টাকা আয় হয় এবং যাদের মাসিক পার ক্যাপিটা আয় ৪০০/৫০০ টাকা হয় আমরা মনে করি তাদের এক বিঘা জমিও থাকবে না। আবার আমরা মনে করি যদি সিলিং-এর বাহিরে দু বিঘা জমি কারো বেশি থাকে, কিন্তু বাড়িতে যদি ছেলে পিলে অনেক বেশি থাকে, যদি তারা পরিবারের লোকজন মিলে সেই জমিতে মেহনত করে তাহলে তাদের সেই জমি কেড়ে নেবার অধিকার আমাদের নেই। কিন্তু আপনি আইনে তা করতে পারেন না। যদি এই রকম সিলিং করতে চান সেটা কে ঠিক করবে? কার কত আয় সেটা কে ঠিক করবে? কারণ আমরা জানি কেমন করে ইনকাম ট্যাক্স ফাঁকি দিতে হয়, কেমন করে আয় গোপন করতে হয়, আর বুরোক্রাসি কিভাবে তাদের সাহায্য করে এও আমাদের জানা আছে। কিন্তু গাঁয়ের কৃষক যদি বৈপ্লবির কমিটি গঠন করতে পারে, যদি তারা রাজনৈতিক ক্ষমতার মালিক হয় তাহলে গাঁয়ে বসেই গাঁয়ের কৃষকের বৈপ্লবিক কমিটি ঠিক করতে পারবে কোন লোকটার বাড়িতে প্রচুর আয় আছে, কার আয় নেই, কোনটা মধ্যবিত্ত, কে কর ফাঁকি দেয়, কে ফাঁকি দেওয়ার চেষ্টা করে না। গণতান্ত্রিক আন্দোলন না হওয়া পর্যন্ত তার ব্যবস্থা তো আছে, বিকল্প ঠিক করা যাবে না—এটা ঠিক করবে গাঁয়ের কৃষক। সুতরাং সিলিং দিয়ে কখনও ভূমি সংস্কার করা যায়না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করবো। আমার বক্তব্যটা হচ্ছে, বর্তমান সিলিং আইনে এই যে পরিবারের সংজ্ঞা দেওয়া আছে সেটা পুনর্নির্ধারণ করা প্রয়োজন, এখানে কিছু গোলমাল রয়ে গিয়েছে। কারণ পরিবারের সংজ্ঞায় সেখানে সাবালক ছেলে হলে সে পৃথক পরিবার। যদি কারুর সাবালক ছেলের নামে আগে হতে—গ্রামে অনেক সময় এটা

হয় যে, গরিব, অল্প জমির মালিক যারা তাদের ছেলে অথবা বউ-এর নামে ১/১।। বিঘা জমি থাকে, যদি সেখানে ১/১।। বিঘা জমি থাকে তাহলে সে আর পরিবারের অংশ ভুক্ত হয়না। কিন্তু বেশি জমির মালিক যারা তাদের যদি ছেলের নামে আগে থেকে জমি দেওয়া না থাকে তাহলে ভাগ করার সময় ছেলে বড় হয়েছে—১৯৭১ সালে সে ২১ বছরের হয়েছে, এটা কে যে ঠিক করলো, বয়স কি ভাবে নির্দ্ধারিত হল জানি না—এ ব্যাপারে গোলমাল আছে—সেখানে সে ৬।। একর জমি তার নামে রাখতে পারে এই আইনের ত্রুটির জন্য। এই আইনের জন্য যারা ছোট চাষী, যারা জোতদার নয়, যাদের পারিবারিক সিলিং-এর বাইরে জমি নেই এমন অনেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আবার যারা চালু, যারা হুঁশিয়ার, যারা কোর্টের উকিলের সঙ্গে পরামর্শ না করে একটি পাও বাড়ান না তারা বর্তমান আইনকে বুড়ো আঙ্গুল দেখিয়ে এই সিলিং আইনকে ফাঁকি দিচ্ছে। কাজেই বর্তমানের এই অবস্থায় সিলিং আইনকে যথাযথভাবে ত্রুটিমুক্ত করা যায় কিনা সে দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি বলব, আমাদের সামনে আজকে বিরাট দায়িত্ব আছে। বামফ্রন্টের সামনে দায়িত্ব হচ্ছে এই যে, যে সীমাবদ্ধ সুযোগ আমরা পাব, যেটুকু সীমাবদ্ধ আইনের অধিকার আমাদের আছে তাই নিয়ে এবং প্রশাসনের যেখানে বাধা আছে সেই বাঁধাকে গ্রামের গরিব মানুষদের ঐক্যবদ্ধ করে ভেঙ্গে চুরমার করে দিয়ে এবং আংশিক ভূমিসংস্কার যেটুকু করা যায় বর্তমান কাঠামোর মধ্যে তা যাতে করা যায় সেটা আমাদের দেখতে হবে। বামফ্রন্ট সরকার এই কাজ করার জন্য প্রতিশ্রুতিবদ্ধ এবং এই দায়িত্ব বামফ্রন্ট সরকার পালন করে যাবে, এতে কংগ্রেসি সদস্যরা যদি খানিকটা চটেন তাহলেও আমরা নারাজ। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তা সমর্থন করে এবং তার ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখলেন তা পড়ে আমি যেন কেমন গুলিয়ে ফেলছিলাম। কেন না, আগেকারদিনের কংগ্রেসি মন্ত্রীদের যে ধরণের বাজেট হত এও ঠিক সেই ধরনের মামুলী বাজেট। কিছু বর্গাদারকে সুবিধা করে দেওয়া, কিছু ভূমিহীনকে ভূমি দেওয়া কিম্বা আরও কিছু লুকানো জমি উদ্ধার করার ব্যবস্থা করা এই সব কিছু কিছু কথা এরমধ্যে আছে। একজন প্রবীন বিপ্লবী, একজন তাত্বিক কমিউনিস্ট নেতার কাছ থেকে বা মন্ত্রীর কাছ থেকে আমরা এই ধরণের একটা বাজেট পাব সেটা আমরা আশা করি নি। গোটা পশ্চিমবঙ্গই তার কাছে একটা নতুন কিছু চেয়েছিল। তার কারণ, এটা ১৯৬৭ বা '৬৯ সাল নয়, এটা ১৯৭৮ সাল। পশ্চিমবঙ্গের জনসাধারণ আপনাদের এখানে পাঠিয়েছেন ৫ বছর থাকবার জন্য। পশ্চিমবঙ্গের জনসাধারণ একজন কমিউনিস্ট মন্ত্রীর কাছ থেকে তার তাত্বিক যে বাজেট সেই বাজেটই আশা করে। স্যার, এই বাজেট বক্তৃতাটা পড়ে ভাবছিলাম, এর মধ্যে ল্যাণ্ড পলিসি কোথায়—এই সরকারের পলিসি কি? সেই একই রকম মামুলী কতকগুলি কথা বলে কংগ্রেসিদের মতোন আজকে এই বাজেট বক্তৃতা পেশ করা হয়েছে। এরমধ্যে কোনও তাত্বিক, কোনও পলিসির উদাহরণ পেলাম না।

[6-00 – 6-10 P.M.]

এই যে বিনয় বাবু বক্তৃতা করলেন তার মধ্যে পেলাম, উনি অবশ্য বললেন যে আমরা অবাক হয়ে যাবো। তা কিছুটা অবাক আমরা হয়েছি বটে। তার কারণ তিনি বলছেন যে তাঁদের দলের যে কৃষকরা তাঁরা নাকি জঙ্গী আন্দোলন আরম্ভ করে দিয়েছেন। শুধু তাই নয়, তাদের উদ্দেশ্য হচ্ছে রক্তক্ষয়ী সংগ্রাম। আমার প্রশ্ন হচ্ছে যে রক্তক্ষয়ী সংগ্রাম এবং জঙ্গী আন্দোলন কেন? তারা তো ভোটে জিতে এখানে এসেছেন। এই ভোটের পর জঙ্গী আন্দোলন এবং রক্তক্ষয়ী সংগ্রাম, তারপরে বললেন বিরোধীরা বেআইনি কার্যকলাপ করছে, বিরোধীরা এই সমস্ত আইন শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে। আপনারা করবেন রক্তক্ষয়ী সংগ্রাম, আর জঙ্গী আন্দোলন করবেন, আর আমরা করবো আইন শৃঙ্খলার অবনতি, এটা কি করে হয়? এই যে জঙ্গী আন্দোলনের কথা বললেন, আমি একটা উদাহরণ দিচ্ছি—এবারে যে সেটেলমেন্ট চলছে বিভিন্ন জায়গায়, আমাদের মেদিনীপুরের খেজুরিতেও চলছে, নারাণগড়েও চলছে, গতকাল খেজুরিতে আপনাদের সি. পি. এম. কৃষক সমিতির লোকেরা এসে, যারা কানুংগো, যারা বর্গাদার কে রেকর্ড করছিলেন, সেখানে দলবদ্ধ ভাবে এসে কে. জি. ও. কে বাধ্য করেছে যে আপনাকে লিখতে হবে, কে. জি. ও. যখন রাজী হয়নি, তিনি যখন সত্য কে বর্গাদার তাই লিখতে চেয়েছিলেন, তখন সেখানে তারা হামলা করেছে, মারধোর করেছে, জিনিসপত্র কেড়ে নিয়েছে, তাদের টেবিল পর্যন্ত নিয়ে পালিয়ে গেছে। যার জন্য তিনি কেস করতে বাধ্য হয়েছেন, পুলিশ এসেছে, এ. ডি. এম. এসেছেন। এই হচ্ছে জঙ্গী আন্দোলন এর পরিনাম। আমার কথা হচ্ছে—আমি জানি কমিউনিস্ট তত্ত্বে বলে—লেনিন বলেছিলেন ল্যাণ্ড টু টিলার্স, কিন্ট স্ট্যালিন এতে রাজী হননি, তিনি চেয়েছিলেন ল্যাণ্ড টু দি স্টেট। এবং ল্যাণ্ড টু স্টেট বলতে গিয়ে তাই তিনি আমদানি করেছিলেন জঙ্গী আন্দোলন এবং রক্তক্ষয়ী সংগ্রাম। তাই যদি হয় জয়প্রকাশ যা বলছেন, তা যদি শুনতেন তাহলে আপনাদের ভাল হত, আমাদেরও ভাল হত। কিন্তু সেটা আপনারা শুনছেন না। জমি যদি টিলার্সকে দিতে হয়, আপনারা যদি এতে রাজী থাকেন যে ল্যাণ্ড টু টিলার্স, অর্থাৎ কৃষিজীবীকে জমি দিতে হবে, আমরা এতে একমত। কেন ল্যাণ্ড টু টিলার্স, কৃষিজীবীকে জমি দিতে হবে, এটা ভারতবর্ষে বলেছিলেন সোস্যালিস্টরা, অন্য কেউ বলেন নি, কমিউনিস্টরা বলেন নি। কাজেই আজকে এই পলিশি ঘোষণা করবার দরকার আছে আপনারা কি পলিশি চান, সেটা জানাবার দরকার আছে, তাহলে জনসাধারণ জানতে পারবে, চাষীরা জানতে পারবে। যদি বলেন যে ল্যাণ্ড টু স্টেট তাহলেও চাষীরা সতর্ক হবে, তারা তখন আপনাদের সঙ্গে থাকবে না। যদি বলেন যে ল্যাণ্ড টু টিলার্স, তাহলে ঠিক আছে, তারা থাকবে এবং আমরাও আছি। ল্যাণ্ড টু টিলার্স আমরা চাই। কৃষিজীবীকে জমি দিতে হবে। কৃষিজীবীকে যদি জমি দিতে হয়, তাহলে জমিটা কত? জমি আমাদের বেশি নেই। সুতরাং সিলিং কমাতে হবে। এখন চাষের উন্নতি হয়েছে। উন্নতশীল চাষ এবং তারপর সেচের ব্যবস্থা হচ্ছে, সুতরাং আজকে আর ১৭ একরের দরকার নেই। এখন আমরা সিলিং কমাতে পারি। সিলিং কমিয়ে কিছু জমি বার করতে হবে। বেনামী জমি যেগুলো আছে, সেইগুলো বার করতে হবে। কিন্তু বেনামী জমি উদ্ধার করতে গিয়ে একটা জিনিস আমরা ভুলে যাই, ওখানে যখন জমিদারী উচ্ছেদ হয়েছিল, তার আগে থেকে বা সেই সময় থেকে সমস্ত জমিদাররা জমি বেনাম করে রেখে দিয়েছে। বেনামী জমি যদি ধরতে হয়

ছেলে-মেয়েরা আমাদের ক্ষমা করবে? আপনারা মনে রাখবেন হাজার হাজার ছেলে-মেয়ের সঙ্গে আপনারা অন্যায় করেছেন এবং এটা স্বীকার করা উচিত। সেই জন্য তাদের ক্ষতিপূরণ হিসাবে ১০০ টাকা করে দেওয়া উচিত, যাতে তারা নতুন বই কিনতে পারে, নতুন করে অ্যাডমিশন নিতে পারে। আর একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, এই যে নতুন কোর্স ওঁরা ঠিক করেছেন তাতে যারা ফেল করবেন, তাদের আবার পরীক্ষা দেবার অধিকার দেবেন। এর জন্য আমি ওঁদের অভিনন্দন জানাই। কিন্তু এর ফলে কি হবে, সেদিকে একটু লক্ষ্য দেবেন। এই আইনে বলা হয়েছে যারা পি. ইউ. পাশ করবেন তারা দ্বাদশ শ্রেণীতে ভর্তি হতে পারবেন। আমলারা হিসাব দেখিয়ে এটা আপনাদের বলতে পারে যে ১০+১ অর্থাৎ ১১; আর ১০-এর পর পি. ইউ. পাশ করলে সেই একই হচ্ছে। সুতরাং তারা দ্বাদশ শ্রেণীতে ভর্তি হতে পারবে। কিন্তু আপনারা এটা একটু ভেবে দেখুন। মাননীয় শিক্ষামন্ত্রী, আপনি কি এই যান্ত্রিক যুক্তি স্বীকার করতে পারেন? মাননীয় শম্ভু ঘোষ শিক্ষামন্ত্রী হিসাবে হয়ত এটা স্বীকার করবেন। কিন্তু আমি অধ্যাপক শম্ভু ঘোষকে জিজ্ঞাসা করছি, তিনি নিশ্চয়ই এটা স্বীকার করবেন না। তিনি নিশ্চয়ই জানেন যে, একাদশ শ্রেণীর আর দ্বাদশ শ্রেণীর পাঠ্যক্রম ইনট্রিগ্রেটেড, সংশ্লিষ্ট। এবং পি. ইউ. কোর্স আর একাদশ শ্রেণীর কোর্স এক নয়। সুতরাং দ্বাদশ শ্রেণীতে ভর্তি হয়ে তাদের পক্ষে এটা কি করে সম্ভব হবে, সেটা ভাবতে হবে। আমি আগেই বলেছি যে ১৭ আগষ্ট ১৯৭৮ সালে পি. ইউ. পরীক্ষা হবে, তার ৪/৫ মাস পরে পরীক্ষার ফল বের হবে, তার মানে পরীক্ষার ফল প্রকাশ হবে ডিসেম্বর মাসে এবং তারপর যারা পাশ করবে তারা জানুয়ারি মাসে দ্বাদশ শ্রেণীতে নাম লেখাবে, অর্থাৎ দেড় বছর পরে এব্রং তার ৬/৭ মাস পরেই তাদের দ্বাদশ শ্রেণীতে পরীক্ষা দিতে হবে। এটা অন্যায় না হলে, অন্যায় কাকে বলব? শত শত ছেলেদের, যারা পাশ করবে, তাদের দেড় বছর ধরে যেসব ছেলেরা দ্বাদশ শ্রেণীতে পড়ছে তাদের সঙ্গে পরীক্ষা দিতে বাধ্য করানো অন্যায়। আমি তাই আপনাদের বলব যে, শিক্ষা নিয়ে পার্টি বাজী করবেন না। এটা বিরোধী দলের বা সরকারি দলের কথা নয়, এটা বাংলার ছেলে-মেয়েদের কথা। আপনারা সেই ছেলেদের কথা একটু ভাবুন। তাই আমি দাবি জানাচ্ছি ঐসব ছেলেদের জন্য একটা স্পেসাল কনডেনসড কোর্স করানো হোক। যারা পি. ইউ. পরীক্ষায় পাশ করবে তাদের দ্বাদশ শ্রেণীর সঙ্গে পরীক্ষা দেওয়াতে বাধ্য করলে, তাদের সারা জীবনের জন্য পিছিয়ে রাখবেন এবং সমস্ত অপরাধের দায়িত্ব আপনাদের উপর চাপবে। আপনাদের এই দীর্ঘ সুত্রিতা হাজার হাজার ছেলে-মেয়েকে অন্ধকারে ঢেলে দিচ্ছে। আপনাদের সেই অদূরদর্শিতার আমি বিরোধিতা করছি। তবে আপনারা থ্রি-ইয়াস ডিগ্রি কোর্স তুলে দেওয়াতে আমি আপনাদের সমর্থন করি। আমি সেই সঙ্গে আশা করব মাননীয় শিক্ষামন্ত্রী অন্যায় যা হয়েছে তার প্রতিবিধান করবেন, আমি বিশ্বাস করি তিনি ছাত্রদের আর্থিক ক্ষতি-পূরণ করবেন এবং দ্বাদশ শ্রেণীতে যাদের ভর্তি করার কথা বলেছেন তাদেয় তা না করে তাদের জন্য একটা স্পেসাল কনডেন্সড কোর্স করে দিয়ে তাদের নিজেদের মতো পরীক্ষা দেওয়ার সুযোগ করে দেবেন।

[7-30 – 7 40 P.M.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রী মহাশয় "দি ওয়েস্ট

বেঙ্গল প্রি-ইউনিভার্সিটি, ইউনিভার্সিটি এনট্রান্স এণ্ড থ্রি-ইয়ার ডিগ্রি কোর্স ডিসকন্টিনিউয়েন্স অফ অ্যাডমিশন ফর প্রসিকিউসন অফ স্টাডি বিল, ১৯৭৮" বিলটি হঠাৎ নিয়ে এসেছেন বলেই সংগত কারণে এই বিলটিকে সমর্থন করা যাচ্ছে না। স্যার, প্রশ্নটা হচ্ছে পুরনোকালের যে স্কুল ফাইনাল কোর্স ছিল, যা পাশ করে বর্তমান ছাত্ররা পি. ইউ. কোর্সে পড়াশুনা করছে বা যারা পি. ইউ. পরীক্ষা দিচ্ছে তাদের যে কোর্স সেই কোর্সের সঙ্গে ১১-ক্লাশ, ১২ ক্লাশের যে কোর্স করা হয়েছে তার কোনও মিল নেই। আর একটা জিনিস লক্ষ্য করা যাচ্ছে যে, যে ছাত্র পি. ইউ. পরীক্ষায় পাশ করছে তার জন্য একটা স্থান রাখা হচ্ছে, কিন্তু যারা ফেল করছে তাদের জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে না। অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন এই সরকারের আমলে পরীক্ষা ব্যবস্থার কি অবস্থা এবং শিক্ষা নীতি কোথায় নেমে এসেছে! আমরা কিছু দিন আগে দেখেছি ক্যালকাটা ইউনিভার্সিটির টেবুলেসন সিট মুদীর দোকানে পাওয়া গিয়েছে। সেটা দিয়ে ঠোঙ্গা করে মানুষের জন্য খাদ্য বিক্রি করা হচ্ছে। কাজেই এমন অবস্থায় গ্যারিন্টি কি দেওয়া যেতে পারে যে, একটা ভাল ছাত্র পরীক্ষা দিয়ে ভালভাবে পাশ করবে! বর্তমান শিক্ষামন্ত্রী কি এই গ্যারান্টি দিতে পারেন? আমার কাছে এই দৃষ্টান্ত আছে, ১৯৭৬ সালে যে ছেলে পরীক্ষা দিয়েছে সে আজ পর্যন্ত রেজাল্ট পায়নি। তাকে ইউনিভার্সিটি থেকে একটা চিঠি পাঠিয়ে দেওয়া হয়েছে যে, তোমার পরীক্ষা ইন-কমপ্লিট রয়েছে। সে বারে বারে ইউনিভার্সিটিতে গিয়েছে এবং কেন তার পরীক্ষা ইন-কমপ্লিট রয়েছে তার জন্য কৈফিয়ৎ তলব করেছে। কিন্তু কেউ তার প্রশ্নের জবাব দেয়নি। কাজেই একথা বলা যেতে পারে না যে, একটা ছেলে পি. ইউ. পরীক্ষা দিলেই পাশ করবে। বা ভাল ছেলেরা সকলে পাশ করবে। যে ছেলেরা ফেল করবে তাদের জন্য তো একটা সংস্থান রাখতে হবে। আর একটা জিনিস লক্ষ্য করেছি যে, যে ছেলে পি. ইউ. পাশ করছে সে ১১-ক্লাশে ভর্তি হচ্ছে। এর ফলে জনতা পার্টির প্রতিনিধি শাস্ত্রীজী যে কথা বললেন—সে কিন্তু ম্যাথামেটিক্যাল গ্রাউন্ডে এক বছর পিছিয়ে যাচ্ছে। কিন্তু কোনও ছাত্রের কোনও রাইটস তো আমরা হরণ করতে পারি না। মাননীয় শিক্ষামন্ত্রী বিলটি হঠাৎ নিয়ে এসেছেন, তিনি যদি প্রাইমারি ইনস্ট্রাকশন দিতেন কিম্বা ওয়ার্নিং দিতেন যে এই বিলটি আনা হবে, তাহলে আমাদের পক্ষে সুবিধা হত। কিন্তু এই বিলে তিনি যদি একটা টাইম বেঁধে দিতেন যে, আগামী তিন বছর পি. ইউ. কোর্স থাকবে, সুতরাং যেসব ছাত্ররা ফেল করবে তারা এই সময়টা পড়ার অধিকার পাবে। এর পরে আর পি. ইউ. কোর্স এবং পুরোনো স্কুল ফাইনাল কোর্সের কোনও ছাত্র থাকবে না। তাহলে আমরা দেখতে পেতাম অটোমেটিক্যালি তিন বছরের মধ্যে এই কোর্স কমপ্লিট হয়ে যেত। তখন সমস্ত ক্ষেত্রেই নতুন কোর্স আপনি জানতে পারতেন। প্রথম থেকেই যদি একটা ওয়ার্নিং দিতেন যে এই বিল আনছেন তাহলে পি. ইউ.-র ছাত্ররা উপকৃত হত। আপনি গ্যারান্টি দিয়ে বলতে পারবেন না যে, একটা ভাল ছাত্র পরীক্ষা দিয়ে পাশ করবে, কিম্বা একটা খারাপ ছাত্র পরীক্ষা দিয়ে ফেল করবে, সে পাশ করেও যেতে পারে। কাজেই সেই সংস্থান যদি হত, আপনি যদি একটা প্রাইমারি টু ইয়ার বা থ্রি ইয়ারস একটা শিডিউল টাইম বেঁধে দিতেন যে সেই টাইমের মধ্যে তাদের পরীক্ষা দিতে হবে, এর মধ্যে ফেল করলে আবার এই টাইমের মধ্যে পরীক্ষা দেওয়ার সুযোগ পাবে, তারপর আর সুযোগ পাবে না, তাহলে ভাল হত। আর একটা জিনিস হচ্ছে বর্তমানে যে মাধ্যমিক কোর্স হয়েছে বা ১১/১২ ক্লাশের কোর্স হয়েছে তার সিলেবাসের সঙ্গে পুরোনো স্কুল ফাইনাল এবং পি. ইউ. কোর্সের

সিলেবাসের মধ্যে একটা বিরাট তফাৎ রয়েছে। কোনও মিল নেই। কাজেই একটা ছাত্র স্কুল ফাইনাল পাশ করে ১১-ক্লাশে যে ভর্তি হবে তাতে তার সঙ্গে তার প্রিভিয়াস কোর্সের কোনও মিল থাকবে না। স্কুল ফাইনাল যে অধ্যায়ন করেছে বা যে পি. ইউ. অধ্যায়ন করেছে তার সঙ্গে ১১-১২ শ্রেণীর অধায়নের কোনও মিল থাকবে না। এই সব ছাত্ররা স্বভাবতই অন্যান্য ছাত্রদের সঙ্গে পরীক্ষার ফলের ক্ষেত্রে পিছিয়ে পড়বে। সঙ্গত কারণেই তারা কিছু সুযোগ থেকে বঞ্চিত হতে পারে। এমন অবস্থায় এই বিলকে হঠাৎ নিয়ে এসেছেন বলে এই বিলকে সমর্থন করা যেতে পারে না। মাননীয় শিক্ষামন্ত্রী যদি এই বিল সম্পর্কে একটু চিন্তা করতেন, একটা প্রাইমারি ইনস্ট্রাকশন দিতেন একটা শিডিউল টাইম বেঁধে দিতেন যে, তোমাদের জন্য ১১-১২ ক্লাশের শিডিউল টাইম বেঁধে দেওয়া হলো, এর মধ্যে পি. ইউ. কোর্স কমপ্লিট করতে হবে। কিন্তু এই বিলের মধ্যে সেই জিনিস করা হয়নি বলে আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩ই জানুয়ারি যে অর্ডিন্যান্স মহামান্য রাজ্যপাল এনেছিলেন সেই অর্ডিন্যান্স আইনে রূপান্তরিত করার জন্য যে বিল, "দি ওয়েস্টবেঙ্গল প্রি-ইউনিভার্সিটি, ইউনিভার্সিটি এনট্রান্স এণ্ড থ্রি-ইয়ার ডিগ্রি কোর্স (ড্রিসকনটিনিউয়েন্স অফ অ্যাডমিশন ফর প্রসিকিউসন অফ স্টাডি) বিল, ১৯৭৮" মাননীয় উচ্চতর শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, নাটকে প্লট এবং সাবপ্লট দুই থাকে, কিন্তু যে নাটকে প্লটের চেয়ে সাবপ্লটের গুরুত্ব বেশি—সে নাটকের নাটকিয়ত্ব তার গতিবেগের সমতা অর্জন করতে পারে না। গত ৩০ বছর শিক্ষার বীক্ষণাগারে যে সমস্ত ছোট ছোট ছেলেদের নিয়ে পরীক্ষা নিরীক্ষা চলেছে তারই ফলশ্রুতি হিসাবে আনতে হয়েছে এই বিল। ১০.২.২. শিক্ষা ব্যবস্থা ছিল তখনকার দিনে। তারপর ১১ ক্লাশ হল, আবার থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্স হল, আবার চিন্তা ভাবনা করে ১০.২.২ আবার শিক্ষা ব্যবস্থা এসেছে। নবকুমার বাবু আক্ষেপ করছিলেন, কেন নির্দিষ্ট করে বলে দেওয়া হয়নি। ওদিকে প্রিইউনিভার্সিটিটা বন্ধ হয়ে যাবে। তার পূর্বসুরিদের সে কথা জিজ্ঞাসা করা উচিত ছিল, যখন এই বিল আসার আগে ডিগ্রি কোর্স চালু হয়েছিল, তখন সিদ্ধান্তটা তারা করে নিতে পারতেন। আজ সেকথা আসছে না, বরং সঠিক ভাবে যারা পিছিয়ে পড়া ছাত্র ছিল, পূর্ব স্কুল ফাইনাল কোর্স যারা পড়ে আসছিল পরীক্ষায় তাদের জন্য বিলিব্যবস্থা, সুবিধাটুকু করে দেওয়ার জন্য আনতে হয়েছে। এটা আগেই হতে পারত যদি বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ সিদ্ধান্ত নিতে পারতেন। এভাবে আনার প্রয়োজন তা হলে দেখা দিত না। অধ্যক্ষ মহাশয়, এখন দুইটি কোর্স যদি পাশাপাশি চলে—প্রি-ইউনিভার্সিটি পাশ করে যারা ডিগ্রি কোর্সে ভর্তি হবে সেই থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্সও যদি সাইড বাই সাইড চলে, নতুন করে আবার ২ বছরের ডিগ্রি কোর্স চলবে। কলেজের প্রশাসনের পক্ষে স্টাফের কাছে নানারকম অসুবিধা দেখা দিতে পারে, সেগুলি দূর করার জন্যই এই ব্যবস্থা চালু করা হয়েছে। তার সঙ্গে সঙ্গে আর যে সমস্ত অসুবিধাগুলি আসবে, সে অসুবিধাগুলি দূর করার জন্য এখানে নানারকম প্রভিসন রাখা হয়েছে। ক্লজ ৪ থেকে আরম্ভ করে ক্লজ ৭ এর মধ্যে রয়েছে। মাননীয় সদস্য শ্রী বিষ্ণু কান্ত শাস্ত্রী মহাশয় বলে গেলেন সেপ্টেম্বর মাসে রেজাল্ট বেরিয়ে ছিল স্কুল ফাইনাল কোর্সের, এবং ১২ হাজার ছাত্র পাশ করেছিল। তাদের মধ্যে হাজার হাজার ছাত্র ভর্তি

হয়েছে, ৬ মাস পরে অর্ডিন্যান্স আনার দরকার হয়েছে, অর্ডিন্যান্স এভাবে আনার জন্য উনি তার বিক্ষোভ প্রকাশ করে গেলেন। কিছু কিছু সাজেশন দিয়ে গেলেন। কিন্তু প্রশ্ন,—সেপ্টেম্বর—ঐ সময় যখন রেজাল্ট বেরোয়, তারপরেই পূজার ছুটি এসেছে, এই পূজার ছুটির মধ্যে অক্টোবর চলে গেছে, নভেম্বরের কাছাকাছি চলে এসেছে, ডিসেম্বর মাসে বই পত্র কেনা এবং পড়াশুনা কি রকম হয় আমরা জানি, সুতরাং জানুয়ারি ১৩ তারিখে অর্ডিন্যান্স এসেছে তখন বিধানসভা চালু ছিল না। ১৩ই মার্চ থেকে বিল আকারে আনা হয়েছে, এই পদ্ধতিটুকুতে কতটুকু ত্রুটি থেকে গেছে, তা যদি খুব সুচারুরূপে বিশ্লেষণ করা যায় তা হলে, এর মধ্যে কোনও গভীর অভিসন্ধি বা অন্য কোনও জিনিস খুঁজে পাওয়া যাবেনা। যাইহোক যে বিল এসেছে তাতে অখুশী হবার কথা নয়। আপনি চিন্তা করে দেখবেন আপনি মেম্বার ছিলেন—সিনেট না সিন্ডিকেট শুনেছিলাম। কলিকাতা বিশ্ববিদ্যালয় যদি সঠিকভাবে কাজ করতে পারতেন তাহলে অর্ডিন্যান্সটা আনতে হত না, সেই অর্ডিন্যান্স আজকে বিল আকারে আনতে হত না। আপনি আপনার বা আপনাদের দায়িত্ব যদি সঠিক ভাবে পালন করতেন তাহলে অসুবিধা দেখা দিত না। যে বিধি বিধানগুলো রয়েছে আপনি যদি তা জানেন তাহলে অসুবিধা হওয়ার কথা নয়, অসুবিধাগুলো দূর করার জন্য যে বিলটি এসেছে সেই বিলকে আমি সমর্থন করছি। প্রি ইউনিভার্সিটি কোর্সের সিলেবাসের সঙ্গে আমরা জড়িত আছি, এখন ১১,১২ ক্লাশের সিলেবাস আছে। ১০ ক্লাশের পর যারা প্রি ইউনিভার্সিটি পাশ করেছে তারা যদি ১২ ক্লাশ ভর্তি হতে আসে সেটা মাথা ভারী হয়ে যাবার অবস্থা নয়। কিছুটা তো হবেই, যারা বহুদিন ধরে পড়াশুনা করতে করতে আটকে ছিল, এদিকে থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্স উঠে যাচ্ছে, যে সমস্ত ছাত্র-ছাত্রী ধাক্কা খেতে খেতে তীরে উঠেছে তাদের একটু অসুবিধা তো হবেই, আপনি যদি একটু তাদের দায়িত্ব নেন, স্পেসাল কোচিং দেওয়ার ব্যবস্থা করেন তো তারা উদ্ধার পেতে পারেন। পরিশেষে আমি এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-40 – 7-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করছি। আমি ভাবছিলাম সরকার যদি ভাল কাজও করে বিরোধী দল তা হলে তাকে সমর্থন করবেন না, তাঁরা ধরেই নিয়েছেন যে বিরোধিতা করতেই হবে, এর মধ্যে কোনও তর্কের ব্যাপার নেই। এটা অতি সামান্য ব্যাপার এবং ছাত্রদের ভাল করবার জন্যই এটা করা হয়েছে। বিষ্ণুকান্ত শাস্ত্রী নিজে একজন শিক্ষক হয়ে এটাকে সমর্থন করে বললেন যে এর মধ্যেও পার্টিবাজী হয়েছে। পার্টিবাজী শব্দটা তিনি ব্যবহার করেছেন এবং অনেক ত্রুটি দেখালেন। কিন্তু পার্টি বাজী কোথায় তা বুঝতে পারছি না। কংগ্রেসের নবকুমার বাবু শুরুই করলেন বিরোধিতা করে। বিষ্ণু বাবু শিক্ষক, নবকুমার বাবু শিক্ষক নন বলে বুঝতে পারেন নি। প্রফেসর ফাদিকার এবং আমি সমস্তটা বুঝতে পেরেছি যে শিক্ষামন্ত্রী খুবই সঙ্গত কারণে করেছেন। যা হোক মূল বিষয় হচ্ছে যখন ১১/১২ ক্লাশ আরম্ভ হলো তখন তার পাশা পাশি প্রি ইউনিভারসিটির কাজ চলবে। আগামী বছর যখন ডিগ্রি কোর্স চালু হবে তখন পুরানো থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্স চলবে, এখানে বলা হয়েছে দুটোই বন্ধ হবে। এই কাজটা বিশ্ববিদ্যালয়ের কাজ। ১১/১২ ক্লাস শুরু হয়েছে, প্রি-ইউনিভারসিটি চলবে কিনা

সরকার পক্ষ থেকে বিভিন্ন বিশ্বদ্যিালয়ের উপাচার্যদের ডেকে বলা হল এবং তাঁরা সকলেই এটা মেনে নিলেন। কিন্তু কোনও বিশ্ববিদ্যালয়ের নির্দেশ দিলেন না এবং তাঁদের দায়িত্ব পালন করলেন না বলেই অধিগ্রহণ করতে হয়েছে। আর একটা দৃষ্টান্ত প্রি-ইউনিভারসিটি বন্ধ কে করবে? এটা করার দায়িত্ব বিভিন্ন ইউনিভারসিটির। এবং ১১/১২ ক্লাশ যে চালু হয়েছে এটা কাউনসিল দেখছে। কিন্তু ইউনিভারসিটি এটা করলেন না। সরকার অপেক্ষা করলেন, কারণ সরকার চান না বিশ্ববিদ্যালয়ের কাজে হস্তক্ষেপ করতে। কোনও ক্লাশ চলবে বা বন্ধ করবে এটা বিশ্ব বিদ্যালয়ের করবার কথা, সরকার তাদের সঙ্গে পরামর্শ করে নিলেন। আমি অপেক্ষা করছিলাম যে বিরোধী দল এসব বলবেন। এই যে অটোনমির উপর হস্তক্ষেপ এটা তারা বলেন নি। আর একটি কথা বলা হচ্ছে ক-মাস ক্লাস হবার পর এটা হল কেন? কারণ পুজোয় বন্ধ ছিল, তারপর হল, প্রি-ইউনিভারসিটির ছেলেরা ১১/১২ ক্লাশে এল, তারা বই এর মধ্যে কেনে নি। দারিদ্র এত তীব্র যে অধিকাংশ ছেলে মেয়ের বই কেনার ক্ষমতা নেই। ২/১ জনের নিশ্চই অসুবিধা হয়েছে, ট্রান জেটারি পিরিয়র্ড-এ এরূপ হয়েই থাকে। আজকে এরজন্য সরকার দায়ী নয়। সরকার অপেক্ষা করে কাজ করেছেন। প্রত্যেকটা কলেজের অসুবিধা হচ্ছিল, অধ্যাপকরা আপত্তি জানিয়ে ছিলেন এবং তাঁদের মতের উপর নির্ভর করে সরকার এটা করেছেন। এই বলে একে সমর্থন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি। এই বিলের মধ্য দিয়ে পশ্চিমবাংলায় এক ধাঁচের শিক্ষা ব্যবস্থা হতে চলেছে, যে ভাবে শিক্ষা ব্যবস্থা চলছিল তাতে পুরানো স্কুল ফাইনাল, ১১ শ্রেণী—প্রি ইউনিভারসিটি চলছিল—অর্থাৎ ত্রি-বিধ স্তর ছিল। এ দিক থেকে এক নূতন ব্যবস্থা চালু হওয়ার ফলে ছাত্রদের ভাল হল। প্রি ইউনিভারসিটি দশ বছরের শিক্ষাক্রম হল, কিন্তু সেটা সম্ভব হত না যদি মার্চ এপ্রিলে পরীক্ষা হয়। কারণ তাহলে তার ফল বেরবার পর ছাত্রদের প্রি ইউনিভারসিটি ভর্তি হত। তাতে তাদের দশ বছর সম্পূর্ণ হত না। এর ফলে ৫/৬ মাস পড়াশুনা করে তাদের ফাইনাল পরীক্ষা দিতে হত। পাশাপাশি যে পুরানো স্কুল ফাইনাল পরীক্ষা ছিল তাদের ক্ষেত্রে স্কুল ফাইনাল পরীক্ষা এবং দু রকমের আরও ব্যবস্থা চালু ছিল। সেদিক থেকে এক ধাঁচের শিক্ষা ব্যবস্থা গড়ে তোলার ক্ষেত্রে এই বিল একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। কিন্তু একটা বক্তব্য হচ্ছে প্রি ইউনিভারসিটি বা স্কুল ফাইনাল যারা ফেল করেছে তারা অন্তত এক্সটারনাল পরীক্ষার্থী হিসাবে পরীক্ষা দেবার সুযোগ দেওয়া দরকার। এখানে বিরোধী দলের মধ্যে কোনও তফাৎ নেই। এদের সম্পর্ক হচ্ছে গানের আসরে রাজায় রাজায় খুন করে আবার যুক্তি করে বিড়ি ফোঁকে। এরা ধনীক শ্রেণীর প্রতিনিধিত্ব করছে বলে প্রগতিশীল ব্যবস্থা সমর্থন করতে পারছেন না। কিন্তু পশ্চিমবাংলার শিক্ষক সমাজ এই বিলকে সমর্থন জানাবে এই কথা বলে এই বিলকে সমর্থন করে শেষ করছি।

[7-50 – 7-56 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আশা করছিলাম কোনও বক্তব্য রাখবার প্রয়োজন হবে না। কিন্তু বিষ্ণুকান্ত শাস্ত্রী মহাশয় এখানে কিছু বলার জন্য আমাকে প্ররোচিত করায় দু চারটে কথা বলতে চাই। তিনি বিলটা যদি ভাল ভাবে অনুধাবন করতেন

তাহলে একে নিঃস্বার্থ সমর্থন করতেন। কিন্তু তিনি একে ভাল ভাবে অনুধাবন করেন নি বা যাঁরা তাঁকে ব্রিফ করে দিয়েছেন তাঁরা ভাল ভাবে বুঝতে পারেন নি। আমরা সুস্পষ্ট ভাবে এখানে দেখিয়েছি ১৯৭৫ সালে পুরাতন স্কুল ফাইনাল পরীক্ষা শেষ পরীক্ষা হল। ১৯৭৬ সালে স্কুল ফাইনাল যেটা হয়েছিল সেটা ১৯৭৫ সালে যে সমস্ত ছাত্র ফেল করেছিল তাদের জন্যই ১৯৭৬ সালের পরীক্ষা হয়েছিল। তারা পাশ করবার পর প্রি ইউনিভারসিটিতে ভর্তি হবে না ১১ ক্লাশে ভর্তি হবে এটাই মূল প্রশ্ন। এতদিন শিক্ষা ব্যবস্থায় যে বিশৃঙ্খলা ছিল তাতে সমস্ত জিনিসটা তে একটা জটিলতা ছিল। এই অবস্থা দূর করে একটা সুষ্ঠু পরিকল্পনার মাধ্যমে শিক্ষা কাঠামো খাড়া করবার চেষ্টা করছি। কিন্তু তাঁর মতো একজন মানুষ এতে আপত্তি করেছেন। তাঁর সাহস আছে একাই বিরোধিতা করে যাচ্ছেন। তিনি বলেছেন ২১শে সেপ্টেম্বর পরীক্ষার ফল বের হয়েছিল এবং তারপর প্রি ইউনিভার্সিটিতে হাজার হাজার ছাত্র ভর্তি হয়ে গিয়েছিল। তারপর আমরা সমস্ত ছাত্রদের রদ করলাম, বললাম যে না, তোমরা ১১ ক্লাশে ফিরে যাও, আমরা এত অবিবেচক হলাম যে আমরা একটুও বুঝলাম না। উনি জানেন না, ওঁনার জ্ঞাতার্থে জানাচ্ছি যে ২১শে সেপ্টেম্বর রেজাল্ট বেরিয়েছে, পূজার ছুটি হয়েছে অল্প দিন পরে, তখনও বিভিন্ন কলেজে প্রি-ইউনিভার্সিটি ক্লাশ শুরু হয় নি। আমি জানি উনি সুরেন্দ্র নাথ কলেজের কথা বলবেন, কিন্তু আমি অধিকাংশ কলেজের কথা বলছি যে প্রি-ইউনিভার্সিটি ক্লাশ শুরু হয়নি। আমরা ঠিক পূজার আগে পশ্চিমবঙ্গের সমস্ত বিশ্ববিদ্যালয়ের উপাচার্যদের একটা মিটিং ডেকেছিলাম এবং সমস্ত বিশ্ববিদ্যালয়ের উপাচার্য সহ সেখানে শিক্ষা দপ্তরের কয়েকজন সচিব ছিলেন। সেখানে আমরা পরিষ্কারভাবে আলোচনা করলাম যে প্রি-ইউনিভার্সিটির, ইউনিভার্সিটি এন্টান্স কোর্স তুলে দিয়ে আমরা একাদশ শ্রেণীতে রূপান্তরিত করতে চাই যাতে একটা ইউনিফর্ম প্যাটার্ন হয়। আপনারা নিশ্চয়ই খুশী হবেন যে সেই সভায় সর্বসম্মত সিদ্ধান্ত হয়, সমস্ত উপাচার্য এমন কি উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের উপাচার্য অম্লান দত্ত পর্যন্ত উপস্থিত ছিলেন, যে এটাকে ডিসকন্টিনিউ করা হোক, নতুনভাবে ১১-১২ শ্রেণী করে একটা ইউনিফরম প্যাটার্ন করা হোক। তারপর উপাচার্যদের সাথে বসি ১১ই নভেম্বর। সেই মিটিং-এর প্রোসিডিংস পড়ছি, সেখানে পরিষ্কারভাবে রিপোর্ট করছেন ভাইস-চানসেলর "His University had already issued circular to the effect that the P.U. course would stand abolished from the year 1978. So also the North Bengal University." আমরা মিটিং করছি ১১ই নভেম্বর, তার আগে বর্ধমান ইউনিভার্সিটি জানাচ্ছে, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি জানাচ্ছে যে তাঁরা প্রি-ইউনিভার্সিটি এন্ট্র্যান্স কোর্স অ্যাবলিস করে দিয়েছেন। শুধু প্রশ্ন রইল কলকাতা বিশ্ববিদ্যালয়ের। তাঁদের অ্যাকাডেমিক কাউনসিলে যদি সিদ্ধান্ত করতে হয় তাহলে স্ট্যাটুটকে অ্যামেণ্ড করতে হবে, তাঁদের পক্ষে সেটা অসুবিধা আছে। এই কথা জানার পর ১৫ই ডিসেম্বর আবার ভাইস-চান্সেলরদের নিয়ে বসি। সরকার এই বিষয়ে অত্যন্ত সিরিয়াস ছিলেন, আমরা এই বিষয়ে একটা স্টেপ নিতে চাচ্ছি, ভাইস-চান্সেলরদের সাথে বারে বারে আলোচনা করতে চাচ্ছি। ১৫ই ডিসেম্বর ভাইস-চানসেলরদের সভায় সিদ্ধান্ত হল যে—"Vice Chancellor ageed after some discussion that in the interest of the students the P.U./U.E. course should be discontinued from the current year and students already admitted to the courses should be transfered to class XI of the

New Higher Secondary course. As the matter is ungent, it was further suggested by them that legislative measures to implement the dicision may be taken by the State Government." ভাইস-চানসেলররা স্টেট গভর্নমেন্টকে অথরাইজ করছেন, অনুরোধ করছেন যে আপনারা অনুগ্রহপূর্বক একটা বিধেয়ক বা অধ্যাদেশ জারি করুন। কাজেই সরকার খামখেয়ালীভাবে কোনও আইন করেননি। ১১ই নভেম্বরএর মিটিংএ বলছেন দুটো ইউনিভার্সিটিতে হয়ে গেছে, ১৫ই ডিসেম্বর ক্যালকাটা ইউনিভার্সিটি এইসব কথা উল্লেখ করে সরকারকে অনুরোধ করছেন আপনারা অনুগ্রহপূর্বক একটা বিল ইন্ট্রোডিউস করুন লেজিসলেটিভ মেজার নিয়ে যাতে করে এই ডিসকন্টিনিউ কার্যকর করতে পারেন, ১১ ক্লাশে কনভার্ট করতে পারেন। সরকার যখন শিক্ষা ক্ষেত্রে একটা সিদ্ধান্ত গ্রহণ করেন তখন অত্যন্ত গণতান্ত্রিক পদ্ধতিতে শিক্ষার সাথে যুক্ত যাঁরা আছেন সেইসব বিশিষ্ট শিক্ষাবিদদের পরামর্শ গ্রহণ করে সিদ্ধান্ত গ্রহণ করেন। আমি বিশ্বাস করি এই গণতান্ত্রিক পদ্ধতি এনে আমরা ছাত্র সমাজের উপকার করেছি, শিক্ষা রাজ্যে যে বিশৃঙ্খলা ছিল, যে পরিকল্পনাহীন অবস্থার মধ্য দিয়ে শিক্ষা পরিচালিত হচ্ছিল তাকে পরিবর্তন করতে সমর্থ হয়েছি। এই কথা বলে আমি আপনাদের কাছে আবেদন করব যে এই বিলটাকে আপনারা সমর্থন করুন।

The motion of Shri Sambhu Charan Ghosh that the West Bengal Pre-University, University Entrance and Three-Year Degree Course (Discontinuance of Admission for Presecution of Study, Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 7 and Preamble

The question that clauses 1 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh :** I beg to move that the West Bengal Pre-University, University Entrance and Three-Year Degree Course (Discontinuance of Admission for Prosecution of Study) Bill, 1978, as Settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 7.56 p.m. till 1.00 p.m. on Tuesday, the 14th March, 1978 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 14th March, 1978 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 17 Ministers, 3 Ministers of State and 189 Members.

## Held Over Starred questions
## (to which oral answers were given)

### বারাসাত এলাকার বাস

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭।) **শ্রী এ. কে. এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে ২৪ পরগনা জেলার ৭৯, ৭৯এ ও ৭৯বি রুটগুলির প্রত্যেকটিতে কতগুলি করিয়া বাস চলাচল করিতেছে; এবং

(খ) বারাসাত এলাকার বাসযাত্রীদের যাতায়াতের কষ্ট লাঘবের জন্য সরকার এই রুটগুলির বাস সংখ্যা বৃদ্ধির কোনও প্রস্তাব বিবেচনা করিতেছেন কি?

[1-00—1-10 P.M.]

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) ৭৯ রুটে—৩০টি বাস ৭৯এ রুটে—১২টি বাস এবং ৭৯সি রুটে— ৩০টি বাস।

(খ) বর্তমান রুটে বাস বৃদ্ধির প্রস্তাব এবং নতুন রুট প্রবর্তনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, ঐ রুটে জনসাধারণের দুঃখ-কষ্ট লাঘবের জন্য সাটেল সার্ভিস চালু করার কোনও প্রোপোজাল আছে কিনা?

**শ্রী মহঃ আমিন ঃ** আমাদের এই রকম কোনও প্রোপোজাল নেই, আপনারা প্রোপোজাল দিলে বিবেচনা করা হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, বারাসাত থেকে কলকাতা যাতায়াতের রুটে অবিলম্বে স্টেট বাস চালু

করবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী মহঃ আমিন :** এ বিষয়ে আমাদের কাছে প্রস্তাব এসেছে। কিন্তু যেহেতু সি. এস. টি. সি.র পক্ষে এখনই বাস দেওয়া সম্ভব হচ্ছে না, সেহেতু আমি নির্দিষ্টভাবে বলতে পারছি না। তবে অবস্থার উন্নতি হলে আমরা এটা বিবেচনা করে দেখব।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বসিরহাট পর্যন্ত যে স্টেট বাসটি যায় তার গাড়ির সংখ্যা বাড়াবার এবং সময় কমাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মহঃ আমিন :** না, কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সরল দেব :** অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, সঙ্গতি কম থাকা সত্ত্বেও অ্যাজ এ গুড গেসচার টু দি পিপল কিছু স্টেট বাস চালাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী মহঃ আমিন :** সেটা আমরা বিত্রবেচনা করে দেখব।

### Disposal of cases accumulated in the Calcutta High Court

***19.** (Admitted question No. *665.) **Shri Satya Ranjan Bapuli and Shri Naba Kumar Ray :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the steps taken by the present Government for disposal of accumulated cases in the Calcutta High Court;

(b) the number of writ petitions filed and disposed of since July, 1977, till January, 1978; and

(c) the number of writ petitions pending in Court as on 31st January, 1978?

**Shri Hashim Abdul Halim :**

(a) State Government can not take any step for disposal of accumulated cases in the Calcutta High Court.

(b) the member of writ petitions filed and disposed of since July, 1977 till January 1978 :

| Filed | | Disposal of |
|---|---|---|
| Appellate Side | 4243 | 4676 |
| Original Side | 131 | 194 |
| | 4374 | 4870 |

(c) the number of Writ petitions pending in Court as on 31st January, 1978 :

| | |
|---|---|
| Appellate Side | 23,850 |
| Original Side | 322 |
| | 24,172 |

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্টেট গভর্নমেন্ট থেকে হাইকোর্টে কোনও প্রোপোজাল বা রেকমেন্ডেশন গিয়েছে কিনা এই সমস্ত পেন্ডিং কেস ডিসপোজালের জন্য?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্টেট গভর্নমেন্টের কাছ থেকে নিয়ম অনুযায়ী হাই কোর্টে প্রোপোজাল দেওয়া যায় না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই কেসগুলির মধ্যে রিট পিটিশনের কেস কতগুলি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** ঐ তো বললাম ৪৪৭৬।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিপুল সংখ্যক কেস পেন্ডিং আছে, তিনি এই সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমার বাজেটের সময় নিশ্চয়ই শুনেছেন যে এই ব্যাপারে যদি সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দেয় তাহলে হতে পারে।

### Overcrowding in Trams, Buses and Mini-buses

***85.** (Admitted question No. *132.) **Shri Satya Ranjan Bapuli and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) what steps have been taken by the Government in preventing or minimising overcrowding in Trams, Buses and Mini-buses in Calcutta; and

(b) the number of cases in which action has been taken by the present Government against owners of Buses, and Mini-buses for carrying excessive number of passengers in Calcutta?

**Shri Mahammad Amin :**

(a) A programme of repair and renovation of the buses of the Calcutta State Transport Corporation and intensive maintenance and renovation of tram cars of the Calcutta Tramways Com-

pany has been undertaken in order that a larger number of State buses and tram cars are placed on the road. A proposal for introduction of private bus services on new routes as well as for augmentation of the fleet strength in some of the existing private bus routes is under consideration of the Regional Transport Authority, Calcutta.

(b) During the period from 21-6-77 to 28-2-78, 535 drivers of Mini Buses were prosecuted for carrying excess passengers. No case has been instituted against owners of Buses and Mini Buses. But now penal action against the owners is under contemplation.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ড্রাইভার এবং ক্লিনারদের বিরুদ্ধে কেস করা হয়েছে কিন্তু মালিকদের বিরুদ্ধে কোনও কেস করা হচ্ছে কি না?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মালিকদের বিরুদ্ধেও করবার কথা ভাবছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এখনও করেননি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই মিনি বাস যে স্পিডে চলে যার ফলে অ্যাক্সিডেন্ট হচ্ছে, এদের স্পিড কন্ট্রোল করার কথা ভাবছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মিনি বাসের স্পিড কন্ট্রোল করবার একটা প্রস্তাব আমাদের কাছে এসেছে। আমরা সেটার উপর এক্সপার্ট ওপিনিয়ন নেবার জন্য রেফার করেছি।

[1-10—1-20 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি যে বললেন যে প্রোগ্রাম নেওয়া হয়েছে, এই প্রোগ্রাম অফ রিপেয়ার অ্যান্ড রিনোভেশন অফ দি বাসেস এবং ইনটেনসিভ মেন্টেনেন্স অ্যান্ড রিনোভেশন অফ ট্রাম কারস হ্যাজ বিন আন্ডারটেকন, আমার প্রশ্ন কতগুলি বাস রিপেয়ারিং-এর জন্য দেওয়া হয়েছে এবং কতগুলি ট্রাম রিনোভেশনের জন্য দেওয়া হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নোটিশ চাই।

### আন্তঃরাজ্য রুটে রাজ্য পরিবহন

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্য পরিবহন কয়টি ইন্টার স্টেট রুটে বাস চালাইতেছেন; এবং

(খ) চলতি ব্যবস্থা আরও সম্প্রসারিত করার কোনও কর্মসূচি আছে কি?

**শ্রী মহম্মদ আমিন :**

(ক) বর্তমানে তিনটি রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন মোট সাতটি ইন্টার স্টেট রুটে বাস চালাইতেছেন;

(খ) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ও দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের এইরূপ কর্মসূচি আছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ৭টা ইন্টার স্টেট রুটে বাস চলছে এবং তিনটি রাষ্ট্রীয় পরিবহন চালাচ্ছে। আমি জানাতে চাই রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন কোন কোন ইন্টার স্টেট রুটে বাস চালাচ্ছেন?

**Shri Mohammed Amin :** At present the 3 State Transport Corporations, viz., CSTC, NBSTC and DSTC are operating in the following inter-state routes :

(1) Calcutta State Transport Corporation :

(a) Calcutta—Ranchi.

(b) Calcutta—Keonjhar (in Orissa)

(2) North Bengal State Transport Corporation :

(a) Siliguri—Patna

(b) Raniganj—Purnea

(c) Siliguri—Gangtok

(d) Kalimpong—Gangtok

(e) Kalimpong—Rhenock.

(3) Durgapur State Transport Corporation :

(a) Durgapur—Jamshedpur (Via Bankura and Purulia)

D. S. T. C. has programme for operation of bus service in the following inter-state routes :

Dumka—Bokaro Steel City.

Assansol—Tata.

Durgapur—Puri.

NBSTC has programme for operation of bus service in the following inter-state routes :

Siliguri—Gangtok (Second service)

Coochbehar—Gauhati.

Kalimpong—Gangtok.

Siliguri—Muzaffarpur.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কী যে আমাদের এই রাজ্যে যে পরিবহন কর্পোরেশন সেটা বিহার, ইউ.পি, দিল্লি, হরিয়ানার সাথে তুলনায় আমাদের স্টেট কর্পোরেশন এই ব্যাপারে অনেক পিছিয়ে রয়েছে সেটা কি জানেন।

**শ্রী মহম্মদ আমিন ঃ** এর কোনও স্টাডি রিপোর্ট আমার কাছে নেই, তবে বোধকরি উই আর ল্যাগিং বিহাইন্ড।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই ব্যাপারে যে আমরা পিছিয়ে আছি সে সম্পর্কে তিনি যে স্টাডি টিম-এর কথা বলছেন এবং স্টাডি টিম বসিয়ে এই রকম ইন্টার স্টেট রুট বিহারের সঙ্গে ইউ.পির সঙ্গে এবং ওড়িশা এবং মধ্যপ্রদেশের সঙ্গে যোগাযোগ করে আমাদের স্টেট কর্পোরেশনের ইনকাম অনেক বাড়াতে পারা যায় সেইরকম ব্যবস্থা নেবার কোনও পরিকল্পনা আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** পরিকল্পনা এখনও হতে পারেনি, তবে প্রস্তাব আমাদের কাছে এসেছে, এবং ইন্টার স্টেট সার্ভিস যদি করা যায় তাতে শুধু টাকা-পয়সার দিকে লাভবান হব এটাই নয়, এরচেয়ে বড় কথা সাধারণ মানুষের যোগাযোগ বাড়বে সেটাই আমরা চাই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি উত্তরবঙ্গের সঙ্গে তথা পশ্চিমবাংলার সঙ্গে বিহার, ইউ পি এবং ওড়িশার সরাসরি যোগাযোগ ব্যবস্থা অন্ততপক্ষে অবিলম্বে করা হবে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নিশ্চয়ই হবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, আমি আপনার কাছে জানতে চাচ্ছি কত সপ্তাহ ধরে এই হেল্ড ওভার হবে? এর তো একটা নিয়ম আছে না কি?

**মিঃ স্পিকার ঃ** এটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবেন, এখানে বলতে পারেন কিম্বা পরেও তাঁকে বলতে পারেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** বিগত কংগ্রেসি সরকার সংক্রান্ত তথ্য বলে আমলারা সংবাদ পরিবেশন করছে না, আপনি দেখুন যাতে করে এটা হাউসের কাছে আসতে পারে।

**শ্রী মহম্মদ আমিন ঃ** যে সমস্ত প্রশ্নের উত্তর সহজে তৈরি করা যায় সেগুলি তাড়াতাড়ি দেওয়া হয়, কিন্তু মাননীয় সদস্যরা এমন ইনফর্মেশন চান যা বিভিন্ন জেলা থেকে এমন কি পশ্চিমবাংলার বাইরে থেকেও কালেক্ট করতে হয়, তাতে একটু সময় লাগবে।

### Spurt in prices of Vegetables

***171.** (Admitted question No. *133.) **Shri Suniti Chattaraj and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) whether prices of vegetables suddenly soared during the period from November, 1977 to January, 1978; and

(b) if so,—

(i) what were the reasons; and

(ii) what are the actions, if any, taken by the Government in the matter?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ, নভেম্বর ও ডিসেম্বর মাসে সব্জীর দর অপ্রত্যাশিতভাবে বৃদ্ধি পায়, কিন্তু জানুয়ারি মাস থেকে দর হ্রাস পেতে থাকে।

(খ) বিলম্বিত শীতের জন্য এবং নভেম্বর মাসে অসময় বৃষ্টি হওয়ার জন্য জলদি ফসলের ব্যাপক ক্ষতি হওয়ায় আমদানি ব্যাহত হয়, এবং দর বৃদ্ধি পায়। কিন্তু জানুয়ারি মাসের ২য় সপ্তাহ থেকে নামীজাতের শাকসব্জীর আমদানি বৃদ্ধি পায় এবং দরও হ্রাস পেতে থাকে।

অন্য রাজ্য থেকে সব্জীর আমদানি যাতে ত্বরান্বিত হয় সেই ব্যবস্থা গ্রহণ করা ছাড়া সরকারের অন্য কোনও গত্যন্তর ছিল না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ভেজিটেবল কম উৎপাদন হওয়ার ফলে গ্রামেগঞ্জে আইনশৃঙ্খলার অবনতি হয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** এর উত্তর দেবার প্রয়োজন নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে অতি বৃষ্টির জন্য শাক-সব্জীর দাম বেড়েছে, এই অবস্থায় ফিক্‌সড প্রাইসে শাকসব্জী দেবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ ধরনের পরিকল্পনা আপাতত নাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অত্যধিক বৃষ্টির জন্য কি পরিমাণ শাকসব্জীর ডেমেজ্‌ড হয়েছে জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** নোটিশ দেবেন, উত্তর দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বলেছেন অন্য রাজ্য থেকে শাকসব্জী আনা হয়েছে, কোন রাজ্য থেকে শাকসব্জী এনেছেন এবং কি পরিমাণ এনেছেন বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** পূর্ব পাঞ্জাব এবং উত্তরপ্রদেশ থেকে আলু আনা হয়েছে, কি পরিমাণ এনেছি, নোটিশ দিলে বলব।

[1-20—1-30 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন জানুয়ারি মাস থেকে দাম কমছে। কিন্তু এখন আলুর দাম ১ টাকা ২০ পয়সা, ঢেঁড়স তিন টাকা, পটল ৬ টাকা—এই রকম দরে বিক্রি হচ্ছে, এইরকম খবর আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আপনি যে প্রশ্ন করেছেন তার থেকে সেটা আসে না। আমি আপনাকে জানুয়ারি মাসের সময়ের খবর বলেছি।

**শ্রী অনিল মুখার্জি :** মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি গত বছর এই সময় ঢেঁড়স ৮ টাকা কিলো দরে বিক্রি হয়েছিল কিনা?

**শ্রী কমলকান্তি গুহ :** নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই :** পশ্চিমবঙ্গে সব্জীর প্রোডাকশন বাড়ানোর জন্য আপনি কি কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছি। আপনি আমার বাজেট থেকে জানতে পারবেন।

### বাতিল পৌরসভাগুলির নির্বাচন

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫।) **শ্রী এ. কে. এম হাসানুজ্জামান :** পৌরকার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বাতিল পৌরসভাগুলির নির্বাচন অনুষ্ঠানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এই নির্বাচন অনুষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) হ্যাঁ।

(খ) আগামী মে অথবা জুন মাস নাগাদ এই নির্বাচন অনুষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি বাতিল পৌরসভার সংখ্যা কত?

**শ্রী প্রশান্তকুমার শূর :** বাতিল পৌরসভার সংখ্যা ১২।

**Issue of Free Passes for Reporters and Journalists**

***173.** (Admitted question No. *858.) **Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether it is a fact that the previous Government had taken a decision to issue Free Passes to accredited Press Reporters and/or Journalists for travel in State Transport Buses; and

(b) if so;

(i) what were the salient features of the decision taken by the previous Government in the matter; and

(ii) actions taken or proposed to be taken by the Government in the matter?

**Shri Mohammed Amin :**

(a) The previous Government decided that accredited press representatives and photographers would be granted benefit of free travel in Calcutta State Transport Corporation buses and tram cars in Calcutta City services.

(b) (i) Free passes would be issued by the C.S.T.C. and C.T.C. authorities on application from the concerned persons through L & P. R. Department of the State Government with two copies of passport size photographs.

(ii) The matter involves the question of re-imbursement to C.S.T.C. and C.T.C. still under consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** কংগ্রেস আমলে করেছে বলে আপনারা কি প্রেস ফটোগ্রাফারদের সুবিধা প্রত্যাহার করে নেবার কথা ভেবেছেন কি?

**শ্রী মহম্মদ আমিন :** আপনারা কি বলতে চান আপনারা সাংবাদিকদের বা সংবাদপত্রের

খুব দরদী ছিলেন? তাহলে ৩০ বছরে এটা করেননি কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনারা এইটা ক্যানসেল করার কথা ভাবছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নো।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ব্যাপারে ব্যবস্থা নিতে কত দিন দেরি হবে মনে হয়?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কতদিন দেরি হবে বলা যায় না। যে যন্ত্রটা রেখে গিয়েছেন সেটা তো জানেন খুব স্লো মুভ করে। তাই দিন গুনে বলা যায় না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** একেবারে সঠিক হয় তো বলা সম্ভব নয়। কিন্তু যেভাবে ফাইল মুভ করছে তাতে অন্ততপক্ষে কতদিন লাগবে বলবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আন্ডার কনসিডারেশন শব্দটার মানে বিবেচনাধীন। তাতে বুঝে নিতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন সাপ্তাহিক এবং পাক্ষিক যে সমস্ত পত্রিকা বেরোত সেই সমস্ত জার্নালিস্টদের যে সুযোগ দেওয়া হয়েছিল তা আপনারাও দেবেন কি না?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কি সুযোগ দিয়েছিলেন আমি তো জানি না।

## Voting Age for Panchayat Elections

***174.** (Admitted question No. *1201.) **Shri Krishna Das Roy :** Will the Minister-in-charge of the Panchayats Department be pleased to state—

(a) whether the Government has any proposal to bring down the voters' age to eighteen years for the Panchayat elections; and

(b) what is the contemplation of the Government in the matter?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) No.

(b) Does not arise.

## Constitution of Block Level Advisory Committee

***176.** (Admitted question No. *213.) **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) what are the principles adopted by the Government for constitution of Block level Advisory Committees;

(b) what are the powers and functions of such Committees; and

(c) whether the Government has received any complaint of misuse of power by such Committees in some Blocks?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(১) ব্লক স্তরে উপদেষ্টা কমিটির বর্তমানে ব্লক উন্নয়ন কমিটি নামকরণ হয়েছে।

ব্লক স্তরে সমস্তরকম উন্নয়নমূলক কাজ করার বিষয়ে ব্লক সংস্থাকে সাহায্য করার জন্যই এই উন্নয়ন কমিটি স্থাপিত হয়েছে।

স্থানীয় এম. এল. এ.'র সভাপতিত্বে বি.ডি.ও., পঞ্চায়েত সচিব ও ব্লকের সম্প্রসারণ আধিকারিকদের নিয়ে এই কমিটি গঠিত।

(২) ব্লক স্তরে সমস্ত উন্নয়নমূলক কাজের পরিকল্পনা করা ও তাহা কার্যকর করার ব্যাপারে ব্লক সংস্থাকে সাহায্য করাই এই কমিটির কাজ। এই কমিটির সুপারিশ অনুযায়ী কাজ করা ব্লক সংস্থার পক্ষে বাধ্যতামূলক।

(৩) না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যে ব্লক কমিটি বর্তমানে কেবলমাত্র সি. পি. এম.দের নিয়ে গঠিত হয়েছে সেই কমিটিগুলি কোনও উন্নয়নমূলক কাজ রেকমেন্ডেশন না দিলে ব্লক অ্যাডভাইসরি কমিটি যে রয়েছে তারা কোনও কাজ করতে পারছে না এই রকম খবর কি আপনার জানা আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সি. পি. এম.এর সাংগঠনিক ব্যাপার সম্বন্ধে আমার কোনও চিন্তাভাবনার প্রয়োজন নাই, এবং কোনও হস্তক্ষেপ করারও ব্যাপার নাই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ব্লক কমিটি বলতে সি. পি. এম.দের কমিটি। আপনারা এই যে নতুন কমিটি করেছেন এবং যে ব্লক অ্যাডভাইসরি কমিটি কিছু কাজ করতে পারছে না আপনাদের এই নতুন কমিটি রেকমেন্ড না করলে এটা কি জানেন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এই ধরনের প্রশ্নের উত্তর হচ্ছে ব্লক উপদেষ্টা কমিটি যে কাজ আছে সেটা তারা আইন অনুসারেই করবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এম. এল. এ. এবং অফিসার মেম্বার ছাড়া আনঅফিসিয়াল মেম্বার এই কমিটিতে কত আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি সার্কুলারটি দেখবেন এম. এল. এ. আছে এবং অঞ্চল পঞ্চায়েতের সেক্রেটারিরা আছেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে কি উদ্দেশ্যে অঞ্চল প্রধানদের সরিয়ে দিয়ে অঞ্চল সেক্রেটারিদের মেম্বার করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** বেশিরভাগ জায়গায় দেখা গেছে যে অঞ্চল প্রধানদের কোনও অস্তিত্ব নাই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** যেখানে অঞ্চল প্রধানরা রয়েছেন সেখানে অঞ্চল প্রধানদের মেম্বার না করে অঞ্চল সেক্রেটারিদের যে মেম্বার করেছেন এটা কি উপযুক্ত হয়েছে বলে মনে করেন?

**শ্রী কমলকান্তি গুহ :** মনে করার উপর উত্তর দেওয়া যায় না। আপনি ঠিকভাবে প্রশ্ন করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** অঞ্চল প্রধানদের অপসারিত না করে সাসপেন্ড না করে কিংবা সুপারসেশন না করে একজন বেতনভুক অঞ্চল সেক্রেটারিকে মেম্বার করেছেন কি ভিত্তিতে?

**শ্রী কমলকান্তি গুহ :** বেশিরভাগ অঞ্চল প্রধানদের অস্তিত্ব নেই। তাই কোনও জায়গায় অঞ্চল প্রধান নেওয়া হবে আবার কোনও অঞ্চল সেক্রেটারি নেওয়া হবে এই রকম করলে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হতে পারে বলে আমরা শুধু অঞ্চল সেক্রেটারিদেরই নিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই যে হেডিংয়ে দেওয়া হয়েছে ব্লক লেভেল অ্যাডভাইসরি কমিটি এবং ব্লক ডেভেলপমেন্ট কমিটি মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই দুটি কমিটি আলাদা আলাদা কমিটি?

**শ্রী কমলকান্তি গুহ :** ব্লক উপদেষ্টা কমিটির বর্তমান নাম দেওয়া হয়েছে ব্লক উন্নয়ন কমিটি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে ব্লক কমিটিতে পঞ্চায়েতের সচিবদের নেওয়া হয়েছে, এই ব্যাপারে পঞ্চায়েত বিভাগের অনুমতি নেওয়া হয়েছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি পঞ্চায়েত বিভাগের মন্ত্রীর সঙ্গে আলোচনা করেই করেছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অঞ্চল সচিবদের ব্লক কমিটিতে যেতে হলে অঞ্চল প্রধানদের পারমিশন দরকার হয় কিনা?

**শ্রী কমলকান্তি গুহ :** না কোনও পারমিশন দরকার হয় না।

[1-30—1-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন ব্লক ডেভেলপমেন্ট কমিটির সার্কুলার ব্লকে পাঠানো হয়ে থাকলে অধিকাংশ ক্ষেত্রেই সংশ্লিষ্ট ব্যক্তিদের জানানো হয় না

এবং কার্যত অচল হয়ে পড়ে আছে?

**মিঃ স্পিকার :** এই সাপ্লিমেন্টারি-এর সঙ্গে হয় না। আপনি কোয়েশ্চেনটা দেখুন। সার্কুলার যায় কি না যায় সেটা নিয়ে এই কোয়েশ্চেন সাপ্লিমেন্টারি আসে কি করে?

**হাজারদুয়ারীতে সংরক্ষিত দ্রষ্টব্য বিষয়গুলির ছবি তোলার অনুমতি**

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৫।) **শ্রীমতী ছায়া ঘোষ :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) স্যার এডমন্ড হিলারির নেতৃত্বে সমুদ্র থেকে আকাশ অভিযাত্রী দলকে মুর্শিদাবাদের হাজারদুয়ারী প্রাসাদের অভ্যন্তরে সংরক্ষিত দ্রষ্টব্য বিষয়গুলির ছবি তোলার অনুমতি দেওয়া হয়েছিল; এবং

(২) কিছুকাল পূর্বে একজন সরকারি কর্মচারী একটি গবেষণামূলক প্রবন্ধ লেখার জন্য এইসকল বস্তুর ছবি তোলার অনুমতি চেয়ে ব্যর্থ হয়েছিলেন; এবং

(খ) সত্য হলে, এই বৈষম্যের কারণ কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম :**

(ক) (১) হ্যাঁ।

(২) হ্যাঁ।

(খ) সাধারণত কোনও ব্যক্তি বিশেষকে হাজারদুয়ারীর অভ্যন্তরে সংরক্ষিত দ্রষ্টব্য বিষয়গুলির ছবি তোলার অনুমতি দেওয়া হয় না। তাই সরকারি ঐ কর্মচারীকেও ছবি তোলার অনুমতি দেওয়া হয়নি। ভারত সরকারের পর্যটন বিভাগ স্যার এডমণ্ড হিলারির নেতৃত্বে "সমুদ্র থেকে আকাশ" অভিযাত্রী দলকে হাজারদুয়ারীর অভ্যন্তরে সংরক্ষিত বস্তুগুলির ছবি তোলার অনুমতি দেওয়ার জন্য অনুরোধ করেন। তাই ঐ অভিযাত্রী দলকে কয়েকটি শর্তসাপেক্ষে হাজার দুয়ারীর অভ্যন্তরে সংরক্ষিত বস্তুগুলির ছবি তোলার অনুমতি দেওয়া হয়।

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন এই ধরনের অনুমতি দেওয়ার এক্তিয়ার কার?

**শ্রী হাসিম আব্দুল হালিম :** এই ধরনের অনুমতি দেওয়ার এক্তিয়ার হল গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গলের। গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল অনুমতি দেয়, আর অ্যাডমিনিস্ট্রেটর জেনারেল অব অফিসিয়্যাল ট্রাস্টিজ-এর হাতে এটা আছে।

## Incentive price for pulses and oilseeds

***179.** (Admitte question No. *654.) **Shri Satya Ranjan Bapuli and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) whether the Government has any proposal for fixation of incentive price for pulses and/or oilseeds; and

(b) If so,—

(i) what are the proposals; and

(ii) when the Government is likely to take a decision in the matter?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন ডাল বা তেলের জন্য কোনও সাবসিডি দেবার ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন কিছুদিন আগে এই অ্যাসেম্বলি হাউসে খাদ্যমন্ত্রী বলেছিলেন ডাল এবং তেলের জন্য সাবসিডি দেওয়া হবে—এটা কি আপনার জানা আছে?

**কমলকান্তি গুহ :** আমি এখনই আপনার এই প্রশ্নের উত্তর দিতে পারছি না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** ডালের দাম যে অনেক বেড়ে গেছে সেই কথা চিন্তা করে আপনি কি ডাল প্রোডাকশনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** সেটা আলাদা প্রশ্ন। আপনি ইনসেন্টিভের প্রশ্ন করেছেন, প্রোডাকশনের কথা বললে আমি তার জবাব দিতাম।

## নদী জলোত্তলন প্রকল্প

*১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫।) **শ্রী রজনীকান্ত দোলুই :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, টাকার অভাবে কৃষিবিভাগ গভীর জলোত্তলন প্রকল্প, নদী জলোত্তলন প্রকল্প ইত্যাদি বহু ক্ষুদ্রসেচ প্রকল্প গ্রহণ করিতে পারিতেছেন না; এবং

(খ) সত্য হইলে, উক্ত প্রকল্পগুলি রূপায়ণে সরকারের চিন্তাধারা কি?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) ইহা সত্য নহে; বর্তমানে নতুন গভীর নলকূপ প্রকল্প ও নদী জলোত্তলন প্রকল্পের কাজ সরকার কর্তৃক গঠিত পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশনের মাধ্যমে ব্যাঙ্কের অর্থ সাহায্য করার ব্যবস্থা হইয়াছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** ব্যাঙ্ক কিভাবে অর্থ সাহায্য করছেন যাতে করে এই রিভার লিফ্‌ট ইরিগেশন, ডিপ টিউবওয়েল করা যেতে পারে?

**শ্রী কমলকান্তি গুহ :** মাইনর ইরিগেশন কর্পোরেশন ব্যাঙ্ক থেকে ঋণ নিচ্ছে এবং ঋণ নিয়ে এই সেচ প্রকল্পগুলি করে দিচ্ছে এবং তার বদলে কৃষকের কাছ থেকে জলের ট্যাক্স নিচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনারা আসার পরে আজ পর্যন্ত কতগুলি ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট হয়েছে, দয়া করে জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** ক্ষুদ্র সেচ কর্পোরেশনের অধীনে মোট ২০০টি আছে। নতুন ১৭৯টি করা হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** সরকারের প্রথম ৬ মাস সম্বন্ধে যে বইটা বেরিয়েছে তাতে দেখছি, ১৯৭৭-৭৮ সালে ২ হাজার ৩৩২টি গভীর নলকূপ খনন করা হয়েছে। এটা প্রিন্টিং মিসটেক বলেই আমার মনে হয়, এটা যদি কারেক্ট করে নেন তাহলে আমি বাধিত হব।

(নো রিপ্লাই)

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কোথায় ডিপ টিউবওয়েল হবে, কোথায় রিভার লিফ্‌ট ইরিগেশন হবে সেটা কি ব্লক কমিটি ঠিক করে দেবেন?

**শ্রী কমলকান্তি গুহ :** এর একটি সাইট সিলেকশন সমিতি আছে। সেই কমিটির কনভেনার এখন থেকে হবেন বি.ও.। এগ্রি ইরিগেশন ইঞ্জিনিয়ার থাকবেন, ওয়াটার বোর্ডের একজন অফিসার থাকবেন—এদের নিয়ে সাইট সিলেকশন কমিটি গঠিত হবে। তারাই ঠিক করবেন কোথায় কোথায় হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** ডিপ টিউবওয়েল করার ব্যাপারে ইলেকট্রিসিটি ডিপার্টমেন্টের কোনও অনুমোদন লাগবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের বোর্ডে ইলেকট্রিসিটি ডিপার্টমেন্টের কমিশনার থাকেন, তার সাথে আলাপ করেই আমরা এই সমস্ত ব্যবস্থাগুলি

করে থাকি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, যে সমস্ত ডিপ ডিউবওয়েল আছে তার অনেকগুলি বিদ্যুতের অভাবে এখন চলছে না?

**Mr. Speaker :** Question disallowed.

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ডিপ টিউবওয়েল মারফত জল সরবরাহ করার জন্য প্রতি একরে যে ৪৮০ টাকা করে নেওয়া হয় সেটা কমাবার প্রস্তাব আপনার দপ্তরে আছে কিনা।

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা দেখছি, কতখানি কমানো যায়।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ব্যাঙ্ক ফাইনান্স করছে এবং তা দিয়ে আপনারা যে ডিপ টিউবওয়েল ইত্যাদি করছেন সেই প্রোজেক্ট চাষীদের কি রকম উৎসাহ আপনারা দেখছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** আপনি চাষীদের প্রতিনিধি, আপনি রোজ আমার কাছে আসছেন জানতে যে আপনার এলাকায় কটা ডিপ টিউবওয়েল হবে—এর থেকেই আমি বোধ করছি যে কৃষকরা কতখানি উৎসাহী।

### বাঁকুড়া জেলায় ভূগর্ভস্থ জলের পরিমাণ নিরূপণ

*১৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮২।) **শ্রী অনিল মুখার্জি :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খরাক্লিষ্ট বাঁকুড়া জেলার কোন্ কোন্ থানায় কৃষি-উন্নয়ন ও সেচের জন্য স্টেট ওয়াটার বোর্ডের দ্বারা অথবা অন্য কোনও সংস্থা দ্বারা গ্রাউন্ডওয়াটার সার্ভে করা হইয়াছে; এবং

(খ) ঐ জেলায় অবশিষ্ট অঞ্চলে কতদিনের মধ্যে ঐ সার্ভে সম্পন্ন করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) বাঁকুড়া জেলার নিম্নলিখিত সাতটি ব্লককে খরাক্লিষ্ট এলাকা বলিয়া চিহ্নিত করা হইয়াছে : রানীবাঁধ, গঙ্গাজলঘাটি, সালতোরা, মেঝিয়া, ছাতনা, ইন্দপুর এবং খাতরা-২ এবং উপরোক্ত সবকয়টি ব্লকেই গ্রাউন্ড ওয়াটার সার্ভে করার কাজ সম্পন্ন করা হইয়াছে।

(খ) পর্যায়ক্রমে করা হবে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, বাঁকুড়া জেলার ওন্দা থানার কল্যাণী অঞ্চলে এরকম কোনও সার্ভে টিম পাঠানো হয়েছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ :** ওন্দায় ৭টি গভীর নলকূপ আছে, কাজেই সেখানে আমরা আপাতত কোনও সার্ভে করছি না।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, কল্যাণী অঞ্চলে কিছুদিন আগে একটি রিগ বোরিং মেশিন গিয়েছিল এবং কোনও জল সেখানে পাওয়া যায়নি?

**শ্রী কমলকান্তি গুহ :** আপনি নোটিশ দেবেন, আমি খোঁজ নিয়ে দেখব।

**শ্রী অনিল মুখার্জি :** যেসব জায়গাতে জল পাওয়া যাচ্ছে না সেইরকম কোনও জায়গা সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানালে তিনি বিকল্প কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা বিকল্প ব্যবস্থা সবসময় নেবার চেষ্টা করছি।

**মুর্শিদাবাদ জেলায় নদী জলোত্তলন প্রকল্প**

*১৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৮।) **শ্রী জয়ন্ত বিশ্বাস :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় কতগুলি নদী জলোত্তলন সেচ প্রকল্প অচল হয়ে পড়ে আছে;

(খ) ঐগুলি আশু চালু হওয়ার সম্ভাবনা আছে কি;

(গ) বর্তমান সরকারের আমলে মুর্শিদাবাদ জেলায় নতুন কোনও নদী জলোত্তলন সেচ প্রকল্পের কর্মসূচি নেওয়া হয়েছে কি; এবং

(ঘ) হয়ে থাকলে, তার সংখ্যা কত?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) ১৮টি।

(খ) ৬টি প্রকল্প অবিলম্বে চালু করা সম্ভব হবে।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৬টি।

**কাঁথি মহকুমায় প্রাকৃতিক দুর্যোগে ফসলের ক্ষতি**

***১৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৪।) **শ্রী কিরণময় নন্দ :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত কাঁথি মহকুমায় প্রাকৃতিক দুর্যোগের ফলে আনুমানিক কত টাকার ফসল নষ্ট হইয়াছে; এবং

(খ) ঐ মহকুমাতে—

(১) কৃষি-ঋণ, ও

(২) তাহার সুদ বাবদ সরকারের কত টাকা পাওনা আছে?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) ১৯৬৭ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত কাঁথি মহাকুমায় প্রাকৃতিক দুর্যোগের ফলে ফসলহানির পরিমাণ (টাকায়) নিম্নরূপ :

| সাল | | পরিমাণ (টাকায়) |
|---|---|---|
| ১৯৬৭ | — | ৯,৯৪,৬৫,২০০ |
| ১৯৬৮ | — | ৩,৭১,৫৫,০০০ |
| ১৯৬৯ | — | ১,৩৬,০০,০০০ |
| ১৯৭০ | — | ৯৩,৫১,০০০ |
| ১৯৭১ | — | ২,৫৫,২২,৬৩৮ |
| ১৯৭২ | — | ৫০,৯৯,৭৩৯ |
| ১৯৭৩ | — | ৩,৭৪,৫৪,৫৩০ |
| ১৯৭৪ | — | ১,৩৯,১৯,৩৩০ |
| ১৯৭৫ | — | ১৯,৬১,২১৮ |
| ১৯৭৬ | — | ১,৪০,৩৫,৭০৬ |
| ১৯৭৭ | — | ১,৪২,৪৭,৫৭৯ |

(খ) ঐ মহাকুমাতে এ পর্যন্ত (১) কৃষি ঋণ খাতে এক কোটি পাঁচ লক্ষ নব্বই হাজার ছয় শত ছিয়ানব্বই টাকা সাতাশি পয়সা ও (২) সুদ বাবদ চল্লিশ লক্ষ একষট্টি হাজার আট শত ত্রিশ টাকা বাহাত্তর পয়সা সরকারের পাওনা আছে। সঠিক তথ্য না পাওয়ায় এই হিসাবে বীজ কেনা ও পাম্পসেট দরুন ঋণ ধরা হয় নাই।

[1-40—1-50 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে বিরাট ক্ষতি হয়েছে, যার পরিমাণটা আপনি দিলেন না, সেই তুলনায় কৃষি ঋণ অনেক কম, কৃষকদের অবস্থা খারাপ হয়ে গেছে, সেই জন্য তাদের সমস্ত কৃষি ঋণ মকুব করে দেবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন, কিছুদিন আগে আমি এই হাউসে বলেছিলাম যে কৃষিঋণ আমরা আংশিকভাবে মকুব করার কথা চিন্তা করছি। তার ধরন কি হবে, পরিমাণ কি হবে, সেটা কিছুদিনের মধ্যেই ঘোষণা করতে পারব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কিন্তু ওখানকার অবস্থা স্বতন্ত্র। এটা জেনারেল ব্যাপার নয়। ওখানকার সমস্ত কিছু ধ্বংস হয়ে গেছে বন্যায়। সুতরাং এই মহকুমার কথা বিশেষভাবে চিন্তা করবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনি এই মহকুমার অবস্থা যদি বিশদভাবে আমাকে লিখিতভাবে জানান, তাহলে আমরা যখন বিবেচনা করব, এই বিষয়টাও বিবেচনা করে দেখব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** ১৯৭৭ সাল পর্যন্ত ওখানে যা ক্ষতি হয়েছে, সেই বিষয়ে আপনার কাছে ডেপুটেশনেও গিয়েছি এবং পরেও যাব, সুতরাং বিষয়টা চিন্তা করে দেখবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি চিন্তা করে দেখব।

### রাজ্যের কৃষিখাতে কেন্দ্রীয় বরাদ্দ

*১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪২।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার ১৯৭৭-৭৮ সালে কৃষি বিভাগের বিভিন্ন প্রকল্পের জন্য মোট কত পরিমাণ অর্থ ঋণ/অনুদান হিসাবে মঞ্জুর করিয়াছিলেন; এবং

(খ) তন্মধ্যে আনুমানিক কত টাকা আগামী মার্চ মাসের মধ্যে উক্ত বিভিন্ন প্রকল্প রূপায়ণের মাধ্যমে খরচ হইবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

| (ক) ঋণ অনুদান | অনুদান |
|---|---|
| ২০ লক্ষ টাকা | ৪ কোটি ৪৯ লক্ষ ৬৭ হাজার টাকা |

(খ) অনুদান খাতে আনুমানিক ব্যয় হইবে ৫ কোটি ৬ লক্ষ ৬৬ হাজার টাকা। ঋণ খাতে কোনও ব্যয় হইবে না।

**ডাঃ শাশ্বতী বাগ ঃ** মার্চ মাসের আর কয়েকদিন বাকি আছে, এর মধ্যে কি সব টাকা খরচ করা সম্ভব হবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সবটা কেন, তার চেয়ে বেশি খরচ হচ্ছে। আপনি ব্যাপারটা শোনেননি, কেন্দ্রীয় সরকার আমাদের চার কোটি ৪৯ লক্ষ ৬৭ হাজার টাকা দিয়েছেন,

সেখানে আমাদের খরচ হবে পাঁচ কোটি ৬৬ হাজার টাকা। আমরা বেশি খরচ করে ফেলব এবং পরে কেন্দ্রীয় সরকারের কাছে অনুদান চাইব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় বললেন যে ঋণের টাকা খরচ হয়নি, কেন্দ্রীয় সরকার যেটা দিয়েছেন, কেন খরচ হয়নি, সেটা জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** পাশাপাশি থাকছে এবং ঋণও থাকছে। তার ফলে কৃষকরা এই ঋণ নিচ্ছে না। আমি জনপ্রতিনিধিদের কাছে অনুরোধ করছি তাঁরা যদি এই কৃষি ঋণ কৃষকদের নেওয়াতে পারেন তাদের পরামর্শ দিতে পারেন নেওয়ার জন্য, তাহলে এই ব্যাপারে আমি আপনাদের কাছে কৃতজ্ঞ থাকব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষকরা যে ঋণ নিচ্ছেন না, কেন তারা নিচ্ছেন না, এই রকম কোনও কারণ আপনি অনুসন্ধান করে দেখেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** পাশাপাশি অনুদান রয়ে গেছে, সেইজন্য এই ঋণটা তারা নিতে চাইছেন না।

**ঋণের জন্য ছোট চাষীদের প্রমাণপত্র**

***১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৩।) **শ্রী অজয়কুমার দে ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ছোট চাষীদের এবং নথিভুক্ত নহেন এমন (unrecorded) বর্গাদারদের ক্ষেত্রে স্থানীয় বিধানসভা সদস্য বা তাঁহার প্রতিনিধিদের প্রমাণপত্রের ভিত্তিতে স্বল্পমেয়াদী ঋণ দেবার যে ব্যবস্থা ছিল, কৃষি বিভাগের এক নির্দেশনামায় তাহা বাতিল করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) ইহার কারণ কি, এবং

(২) এই বিষয়ে কোনও নতুন পদ্ধতি স্থিরীকৃত করা হইয়াছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ। পরিবর্তন করা হইয়াছে।

(খ) ১ এবং ২ ঃ বর্গাদার নির্ধারণের কাজটি আরও সুষ্ঠুভাবে করা যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানেন কি, স্থানীয় বিধানসভার সদস্যের কাছ থেকে সার্টিফিকেট না নিয়ে অন্য জায়গার বিধানসভার সদস্যের মত নিয়ে এটা করা হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এরকম সরকারি সিদ্ধান্ত নেই।

## রিভার লিফ্‌ট প্রকল্পে বিদ্যুৎ সরবরাহ

***১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৬।) শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বা আগামী আর্থিক বৎসরে মেদিনীপুর জেলার দাঁতন ১ নং ব্লকে সোনাকানিয়া ও মীর্জাপুর রিভারলিফ্‌ট দুইটিতে বিদ্যুৎ সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) পরিকল্পনা থাকিলে, এ বিষয়ে কি কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) ডিজেলে চালু আছে—বিদ্যুৎ-এ চালু করার কোনও পরিকল্পনা নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি ঃ** পাশে যদি ইলেকট্রিসিটি পাওয়া যায় তাহলে ডিজেলে এত পয়সা খরচ না করে ইলেকট্রিক কানেকশনের ব্যবস্থা করবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** বিদ্যুতের সুব্যবস্থা যদি এর মধ্যে ওই এলাকায় হয় তাহলে নিশ্চয়ই করা হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা কি সত্য যে, যথেষ্ট পরিমাণে বিদ্যুতের ঘাটতি থাকার জন্য এগুলি বৈদ্যুতিকরণ করা যায়নি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এগুলি প্রথম থেকেই ডিজেলে চালু আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, জজ কোর্টের ছাঁটাই কর্মচারিরা লবির মধ্যে এসে বিক্ষোভ জানাচ্ছে। আমি জানতে চাই তারা কিভাবে লবির মধ্যে এল? আমি জানতে চাই তারা কি বিক্ষোভ মিছিল নিয়ে লবির মধ্যে এসেছে, না ইন্ডিভিজুয়ালি এখানে এসেছে।

**মিঃ স্পিকার ঃ** এর আগে আমার সিকিউরিটি বিভাগ থেকে আমাকে বলেছে যে অনেক লোক লবির মধ্যে প্রবেশ করেছে, তাদের আমরা চেকআপ করতে পারছি না, কারণ অনেক এম. এল. এ. তাদের সঙ্গে রয়েছেন। সিকিউরিটি অফিসার এই অভিযোগ আমার কাছে ইতিপূর্বে করেছেন। যাই হোক এখন আমি মার্শালকে পাঠিয়েছি ব্যাপারটা জানবার জন্য। আমি এই ব্যাপারে মাননীয় সদস্যদের দৃষ্টি একটা বিষয়ে আকর্ষণ করছি—

No. 278 of Bulletin-Part II dated March, 13, 1978 which runs as follows : "Visitors' Passes and Lobby Passes : It has been noticed that the Visitors' Galleries (upstairs) and Lobby of the Assembly House remain always crowded. This stands in the way of smooth management of the visitors. In order to cope with the situation, members are re-

quested not to press for issue of Visitors' Passes and Lobby Passes in excess of the prescribed limit, viz., 2 passes of each category per Member per day. Members are also requested not to insist on allowing their visitors in the Lobby without appropriate Lobby passes so that the Lobby may remain reasonably free for use of the members."

আগে সিকিউরিটি অফিসার আমাকে নোট পাঠিয়েছিল এবং পুলিশ বিভাগের তরফ থেকে যাঁরা সিকিউরিটির দায়িত্বে রয়েছেন তাঁরাও আমাকে জানিয়েছেন যে লবিতে এবং ভিজিটর্স গ্যালারিতে অসম্ভব ভিড় হচ্ছে এবং দেখা যাচ্ছে সকলের কাছে পাশ থাকে না, তারা এম. এল. এ.দের নাম করে চলে আসছে। যাহোক, এখন কি ঘটনা ঘটেছে সেটা জানবার জন্য আমি মার্শালকে পাঠিয়েছি। Marshal of the House has already gone to enquire.

[1-50—2-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যারা চিৎকার করছেন ঐ ৭৩ জন কর্মী, তারা ছাঁটাই হয়েছেন। তাঁরা কাজের জন্য মুখ্যমন্ত্রীর কাছে এসেছেন দেখা করতে।

**মিঃ স্পিকার ঃ** ছাঁটাই কর্মী হোক আর যেই হোক, লবির ভিতরে আসার কারও অধিকার নেই। তারা কিভাবে এসেছেন এবং কার পাশ নিয়ে এসেছেন সেটা আগে দেখতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে কথা বললেন তাতে আমার মনে হচ্ছে যে এর পিছনে ওনার হাত আছে। এটা আপনি দেখবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনার একটু সীমা থাকা উচিত। এটা বলার কোনও অধিকার আছে কিনা তা আমি জানি না। উনি যেভাবে একজন সদস্য সম্বন্ধে উক্তি করলেন তাতে আমার মনে হচ্ছে যে উনি পার্লামেন্টারি ডেমোক্রাসি এবং পার্লামেন্টারি প্রসিডিওর কিছু বোঝেন না। তারা এসেছেন সরকারের ব্যর্থতার জন্য, সরকারের অপদার্থতার জন্য।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই ৭৩ জন ছাঁটাই কর্মী তারা বিভিন্ন রকমের শ্লোগান দিচ্ছে এবং তাতে সভার কাজ বিঘ্নিত হচ্ছে। এই ৭৩ জন কর্মী কিভাবে এল সেটা একটু দয়া করে দেখবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** যে সমস্ত ছাঁটাই কর্মী এসেছেন তাদেরকে কংগ্রেস আমলে অ্যাবজর্ব করা হয়েছিল। আজকে তারা ছাঁটাই হয়েছেন সেইজন্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় এইরকম আজকে মিছিল নিয়ে এসেছেন।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয়ের উপর দু-চারটি কথা বলতে চাই। এরা হচ্ছেন রিট্রেঞ্চড জাজ্ কোর্ট এমপ্লয়িজ। একজন ডিস্ট্রিক্ট জাজ আলিপুরে কয়েকজন লোককে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন ১২ টাকা রোজ হিসাবে (ডেলি রেট্ হিসাবে)।

আমাদের জুডিসিয়াল ডিপার্টমেন্টে এই রকম ১২ টাকা রোজের কোনও নজির নেই। Appointment was illegal and without jurisdiction—the Judge had no power to make such appointments. কংগ্রেস রাজত্বের সময় এই ব্যাপারে এনকোয়ারি হল এবং তারা অর্ডার দিলেন যে অ্যাপয়েন্টমেন্ট ইল্লিগ্যাল, টার্মিনেশন করা হোক। তারপর ঐ সংক্রান্ত ডকুমেন্টস নিয়ে প্রসেস করে ডিস্ট্রিক্ট জাজ ৪৫ জনকে রেগুলার অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। আজকে কংগ্রেস সদস্যরা চেঁচামেচি করছেন কিন্তু ওনাদের আমলে যে কত দুর্নীতি হয়েছে....

(গণ্ডগোল)

স্যার, বিগত সরকারের সময় অনেক দুর্নীতি হয়েছে। চাকুরির ব্যাপারে অনেক স্বজন-পোষণ হয়েছে—অনেক রকম ব্যাপার হয়েছে। তাঁদের সময়েও কিছু লোককে ছাঁটাই করা হয়েছিল। কোর্টে এরকম ব্যাপার হয় না। যেসব ইরেগুলার অ্যাপয়েন্টমেন্ট হয়েছিল, আমরা ইরেগুলারিটি সমর্থন করতে পারি না। কোর্টে ডেলি রোজে চাকরি দেওয়ার কোনও নিয়ম নেই। তাই আমাদের সরকার আসার পর আমরা ঠিক করি যে এদের পুলে রাখা হবে। আমরা পরে দেখব, এর বেশি আমাদের করবার কিছু নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন তাঁদের ছাঁটাই করা হয়েছিল, কিন্তু এঁদের আমলে তাঁদের ১০০ টাকা এক্সগ্রেসিয়া দেওয়া হয়েছে। আমি জানতে চাই, তারা যদি এমপ্লয়ী না হবে তাহলে এক্সগ্রেসিয়া দেওয়া হল কেন?

**Mr. Speaker :** Mr. Bapuli, fully knowing the rules of the House, has taken the privilege to raise a point of order. This is not correct. He knows that this is not a point of order. এটা কোনও point of order হয় না।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, আমার একটা বিষয় আছে প্রিভিলেজ তোলার।

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে অ্যাডজোর্নমেন্ট মোশন রয়েছে, এখন প্রিভিলেজের বিষয়ে কিছু আলোচনা হবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এখানে বিক্ষোভকারীরা বিক্ষোভ দেখাচ্ছেন। মন্ত্রী মহাশয় প্রশাসনের ব্যর্থতা ঢাকবার জন্য কিছু উল্টোপাল্টা কথা বললেন, এই বিষয়ে আমার পয়েন্ট থাকল।

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অফ অর্ডার হয় না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পিকার :** কাইন্ডলি টেক ইয়োর সিট। এখন আমি কোনও পয়েন্ট অফ অর্ডার অ্যালাউ করব না। এখন আমি শ্রী রজনীকান্ত দোলুই-এর কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। নোটিশে বিগত বিধানসভা সম্পর্কে অর্থমন্ত্রী শ্রী অশোক মিত্রের একটি মন্তব্যের উপর আলোচনা করতে চাওয়া হয়েছে। এ সম্পর্কে গত ১৩-৩-৭৮ তারিখে শ্রী জয়নাল আবেদিন কর্তৃক উত্থাপিত একটি অধিকার ভঙ্গের প্রশ্ন আমার বিবেচনাধীন। সুতরাং এটি মুলতুবি প্রস্তাবের বিষয়বস্তু হতে পারে না। আমি এ মুলতুবি প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

আমি এ সম্বন্ধে কতকগুলি প্রিভিলেজ নোটিশ পেয়েছি, শ্রী প্রদ্যোত মহান্তি মহাশয়েরও একটা নোটিশ পেয়েছি —

Notice of privilege regarding statement made by Dr. Ashok Mitra, Minister-in-charge of Finance Department.

[2-00—2-10 P.M.]

এই প্রিভিলেজ মোশন সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, The ruling on the point is under consideration of the Chair upon a separate notice given by Dr. Zainal Abedin. So the question of privilege sought to be raised will automatically be covered by the ruling to be given by me. The present one is, therefore, premature.

Shri Rajani Kanta Doloi has also raised a question of privilege on the same point. The point at issue is under the consideration of the Chair and so the question of privilege sought to be raised by the member is also premature. আমার রুলিং দেবার ইচ্ছা ছিল কিন্তু প্রোসিডিংসগুলো সব দেখতে পাইনি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমার প্রিভিলেজ মোশনটা পড়তে দেবেন তো?

**মিঃ স্পিকার :** আপনার প্রিভিলেজ মোশন পড়ার দরকার নেই। Because the matter is there.

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি :** আপনি আমাকে পড়তে অ্যালাও করছেন না কেন বুঝতে পারছি না। টেক্সট অব্ দি নোটিশ আন্ডার রুল ৬৩ প্রোভিসো আপনি আমাকে পড়তে দিতে পারেন।

**মিঃ স্পিকার :** আমি পড়তে দিতে পারি যদি বিষয় বস্তুটা হাউসের অজ্ঞাত থাকে। কিন্তু আপনার প্রিভিলেজ-এর যা পয়েন্ট সেটা হাউসের সকলেরই জানা আছে। কাজেই আমি মনে করছি না এটা করার প্রয়োজন আছে।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি :** আপনি যে রুলিং দিয়েছেন সেটা সম্বন্ধে আমি একটু কনট্রিবিউট করতে চাচ্ছি। আপনি আমাকে পড়তে না দেন কিন্তু টেক্সটা রেফার করতে দিন।

১৯৭২-৭৭ সালে যে বিধানসভাকে জাল বলা হয়েছে আমি সে হাউসের মেম্বার ছিলাম। সুতরাং অ্যাজ এ এক্স মেম্বার অব্ দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি, পাবলিক-এর কাছে আমি অপমানিত হচ্ছি। সে ক্ষেত্রে আন্ডার রুল ৬৩ প্রোভিসো আপনি আমাকে পড়তে দিতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আমি আপনাকে অ্যালাও করতে পারছি না।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি ঃ** আপনি রুল অনুযায়ী দিতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** আমি জানি আমি দিতে পারি, কিন্তু এর প্রয়োজন নেই। কারণ এটা হাউসের জ্ঞাত ব্যাপার। সেজন্য আপনি যে সুযোগ চেয়েছেন সেটা আমি দিচ্ছি না।

**শ্রী রবীন মুখার্জি ঃ** আমার অভিযোগ সম্বন্ধে আমি দু'একটা কথা বলতে চাই। আমার প্রথম অভিযোগ হচ্ছে আমরা লক্ষ্য করছি আপনি এদিকে তাকান না, তাকাতে পারেন না কারণ আপনার অ্যাটেনশনটা ঐ দিকেই ডাইভার্ট হয়ে থাকে হাউসের বিজনেস শুরু হবার পর থেকেই একটা পারপাসফুলি অ্যান্ড মোটিভেটেড ওয়েতে কয়েকটা দল পয়েন্ট অব্ অর্ডার, পয়েন্ট অব্ প্রিভিলেজ তোলেন। ইন অর্ডার টু ক্রিয়েট ডিসঅর্ডার ইন দি হাউস, পয়েন্ট অব্ অর্ডার ও পয়েন্ট অব্ প্রিভিলেজ তোলার কতকগুলি বিধি আছে। কিন্তু রোজ ওরা একটা মোটিভেটেড ওয়েতে গোলমাল করার জন্য পয়েন্ট অব অর্ডার তুলে ডিসঅর্ডার করেন।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনার কোনও পয়েন্ট অব্ অর্ডার নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমাকে পড়তে দেবেন তো?

**মিঃ স্পিকার ঃ** আপনি যে অ্যাডজোর্নমেন্ট মোশন তুলেছেন, তার উপর আমি আমার বক্তব্য বলেছি। কিন্তু আমি যেমন ওঁকে পড়তে দিইনি তেমনি আপনাকেও দেব না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমার একটা ছিল।

**মিঃ স্পিকার ঃ** সুনীতিবাবু একটা দীর্ঘ ৩ পাতার নোটিশ দিয়েছেন, যেটা এখনও আমি পড়তে পারিনি। আমি কালকে এ সম্বন্ধে বলব আশা করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** প্রিভিলেজ মোশন প্রিসিডেন্ট হতে পারে ওভার এভরিথিং।

**মিঃ স্পিকার ঃ** আমি আপনার নোটিশটা পড়বার অবকাশ পাইনি। আমি যদি দরকার মনে করি তাহলে নিশ্চয়ই ওকে টাইম দেব। আর আপনাকে যে বলতেই হবে তার কোনও মানে নেই।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** একসঙ্গে সকলকে বলতে দেওয়া হবে না।

(গোলমাল)

[2-10—2-20 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** অন এ পয়েন্ট অব্ অর্ডার, স্যার। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে একজন সরকার পক্ষের মাননীয় সদস্য একটু আগে আপনাকে উঠে বললেন যে অভিযোগ আছে, আপনি তাঁকে বলতে দিলেন, কিন্তু এদিক থেকে পয়েন্ট অব অর্ডার, পয়েন্ট অব প্রিভিলেজ আপনি তুলতে দিচ্ছেন না। সরকার পক্ষের মাননীয় সদস্য। অভিযোগ বলতে আপনি তাঁকে বলতে দিলেন কেন?

**মিঃ স্পিকার ঃ** পয়েন্ট অব অর্ডার যাঁরা তুলেছেন, আমি তার উত্তর দিয়েছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটু আগে উত্তেজিত হয়ে বললেন যে দরকার হলে আপনাদের মার্ডার করব, এটা উনি বলতে পারেন কিনা?

(তুমুল হট্টোগোল)

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন।

## Calling attention to matters of urgent public importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১) পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে চালের দর বেড়ে যাওয়ার জন্য গরিব কৃষকদের দুরাবস্থা—শ্রী সুনীল বসু রায়।

২) হিন্দুস্থান লিভারের ৩ জন কর্মচারীকে চার্জশিট প্রদান—শ্রী সুমন্তকুমার হীরা, শ্রী আবুল হাসনাৎ খান, শ্রী অশোককুমার বসু, শ্রী পান্নালাল মাঝি, শ্রী আবুল হাসান, শ্রী মহম্মদ নিজামুদ্দিন ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়।

৩) টাকা খরচ করা সত্ত্বেও মাছের দুষ্প্রাপ্যতা—শ্রী রজনীকান্ত দোলুই।

৪) কলেজ অধ্যাপকদের মাসপয়লা বেতন না পাওয়া—শ্রী রজনীকান্ত দোলুই।

৫) Fresh Exedus of refugees from Dandakaranya—Shri Rajani Kanta Doloi.

৬) Work at Stand-still in Jute Mills, Engineerings Industries—Shri Rajani Kanta Doloi.

৭) বর্ধমান জেলার বিভিন্ন সমবায় প্রতিষ্ঠানে দুর্নীতি—শ্রী হরমোহন সিন্হা।

৮) চালের দর কমে যাওয়ায় মাঝারি ও ক্ষুদ্র উৎপাদকরা মার খাচ্ছে—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস।

এরমধ্যে ৮ এবং ১ নং এই দুটো নোটিশ একই বিষয়ে—চালের দর বেড়ে যাওয়ার জন্য গ্রামাঞ্চলের গরিব কৃষকদের দুরাবস্থা, এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি তাঁরা এই বিষয়ে তাঁদের বিবৃতি দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ২১শে মার্চ।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** পৌরপ্রশাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কলকাতায় মশার উৎপাত সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**(শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী সুহৃদ মল্লিক চৌধুরী, ৭ই মার্চ, ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।)**

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা শহরে মশার উপদ্রব একটি বড় সমস্যা। এই সমস্যাটি শহরে বছরের বিশেষ দুটি ঋতুতে প্রকট হয়ে উঠে এক, বর্ষার ঠিক পরে এবং গ্রীষ্ম আগমনের পূর্বে পর্যন্ত বসন্ত ঋতুতে। অবশ্য বসন্ত ঋতুতেই মশার উপদ্রব সর্বাপেক্ষা বেশি। ঝাঁকে ঝাঁকে মশা এই সময়ে নাগরিক জীবন অতিষ্ঠ করে তোলে। ফলে ম্যালেরিয়া, ফাইলেরিয়া, ডেঙ্গুজ্বর প্রভৃতি রোগ শহরে সংক্রামক আকারে দেখা দেয়। এই সমস্যার সমাধানের জন্য কলকাতা পৌর সংস্থা দীর্ঘ পঞ্চাশ বছরেরও বেশিকাল থেকে চেষ্টা চালিয়ে যাচ্ছে, কিন্তু তাদের সীমিত সামর্থে এই সমস্যার মোকাবিলা করা সম্ভব হয়নি।

খোলা নর্দমা, নিকাশি ড্রেন, পুকুর, ডোবা, বিল, নিচু জলা জমি, সেপটিক ট্যাঙ্ক প্রভৃতি স্থানেই মশা জন্মায়। শহরের চারদিকে যে মজা খালগুলি আছে সেগুলিও মশা বৃদ্ধির পক্ষে আদর্শ স্থান। এছাড়া, বর্তমানে শহরের বহুতল বিশিষ্ট বাড়িগুলি এই সমস্যাকে আরও জটিল করে তোলে। এই বাড়িগুলির মেঝেতে সিমেন্ট জমাবার জন্য জল ধরে দু'তিন সপ্তাহ রাখা হয় এবং ভূগর্ভস্থ গ্যারেজগুলিতেও জল নিকাশের ব্যবস্থা না থাকায় প্রচুর সংখ্যক মশা জন্ম নেয়। শহরের বিভিন্ন স্থানে সি এম ডি এ যে প্রকল্পগুলি গ্রহণ করেছেন যেমন অসমাপ্ত প্রয়ঃপ্রণালী, অচল বক্স ড্রেন, তৈরি হয়েও যে নর্দমাগুলি এখনও চালু করা হয়নি, সেই স্থানগুলিতেও প্রচুর মশা জন্মায়। এছাড়া শহরের সংলগ্ন অনুন্নত অঞ্চলে বহু পুকুর, ডোবা এবং নিচু জলা জমিতেও অসংখ্য মশা জন্মায়। এরাই বংশ বৃদ্ধি করে শহরের বিভিন্ন অংশে ছড়িয়ে পড়ে।

কলকাতা পৌর সংস্থার মশক দমন বিভাগ এই উপদ্রবের হাত থেকে শহরকে রক্ষা করার জন্য দীর্ঘ পঞ্চাশ বছরেরও বেশি কাজ করে যাচ্ছে। কিন্তু ইতিমধ্যে শহরের বিস্তার এবং জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে তাল রেখে এই বিভাগটিকে প্রয়োজনানুগ করে তোলা আজও সম্ভব হয়নি। এর প্রধান কারণ অর্থ। সেই সঙ্গে সুষ্ঠু পরিকল্পনা এবং বিভিন্ন বিভাগের মধ্যে

সমন্বয়ের অভাবও এই সংস্থাটির অসাফল্যের জন্য দায়ী। এই সংস্থায় প্রায় চারশত কর্মী আছেন—তাঁদের মধ্যে প্রায় একশত জন সুপারভাইসরী স্টাফ এবং বাকি ৩০০ জন ফিল্ড স্টাফ।

তাদের পক্ষে এই বিস্তীর্ণ শহরে এক বিরাট সমস্যার মোকাবিলা করা সম্ভব নয়। এই কর্মচারিগণ বিভিন্ন ওয়ার্ডে মশক নিবারণী ঔষধ এবং বিভিন্ন রাসায়নিক পদার্থ ও তেল ছড়িয়ে দেয়। মশার জাত নিরূপনের জন্য তারা মশক কীট সংগ্রহ করে। বস্তি এলাকায় ঘুরে ঘুরে মশা জন্মাবার স্থানগুলি পরিদর্শন করেন এবং প্রয়োজনমতো ব্যবস্থা নেয়। কোনও বাড়তি ম্যালেরিয়া আক্রান্ত রোগীর খবর পেলে তারা সেই স্থান পরিদর্শন করে বাড়ির মশা মারার ব্যবস্থা করে। এছাড়া সেই অঞ্চলের কোথাও মশা জন্মাবার মতো জলাজমি বা জমে থাকা জল থাকলে সেখানে মশা মারার ব্যবস্থা করে। কিন্তু প্রয়োজনের তুলনায় কর্মচারীর সংখ্যা কম থাকায় চেষ্টা করেও আশানুরূপ ফল পাওয়া যাচ্ছে না। অন্যদিকে, পৌরসভার বাজেট থেকে এতদিন পর্যন্ত এই বিভাগটি পরিচালনার জন্য বার্ষিক ১৫ লক্ষ টাকার বেশি বরাদ্দ করা সম্ভব হয়নি। এর মধ্যে ১২ লক্ষ টাকা কর্মচারিদের মাইনে দিতেই ব্যয় হয়। বার্ষিক মাত্র তিন লক্ষ টাকা ব্যয়ে শহরের এত বড় একটা সমস্যা সমাধান করা সম্ভব নয়। বছরে কেন্দ্রীয় সরকার থেকে ৮ লক্ষ টাকা সাহায্য করা হয় সত্য, কিন্তু তাও নিতান্ত অপ্রতুল। আমরা ক্ষমতায় আসার পর অনুসন্ধান করে দেখেছি যে মশার উপদ্রব থেকে শহরকে রক্ষা করতে হলে শুধু মাত্র এই বিভাগটিকে ঢেলে সাজানোই যথেষ্ট নয়, সরকারের বিভিন্ন বিভাগের কাজের মধ্যেও সমন্বয় প্রয়োজন। অর্থের প্রয়োজন তো আছেই, সরকারের পূর্ত বিভাগ, স্বাস্থ্য দপ্তরের জনস্বাস্থ্য ও ইঞ্জিনিয়ারিং বিভাগ, সি. এম. ডি. এ. এবং কলকাতা পৌরসভার সমন্বয়ে একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা অবশ্য প্রয়োজনীয়। শহরের নর্দমাগুলি যদি পরিষ্কার করা না হয়, মজা খালগুলির যদি সংস্কার সাধন না করা যায়, যদি ড্রেনগুলি রক্ষণাবেক্ষণের সুষ্ঠু ব্যবস্থা না হয় তাহলে শুধুমাত্র রাসায়নিক ছড়িয়ে শহরের মশার উপদ্রব কমানো যাবে না। আমরা ইতিমধ্যেই এই বিষয়টি পৌরসভার ওয়ার্কিং গ্রুপের কাছে পেশ করেছি—তারা এই ব্যাপারে চিন্তা করছেন। অন্যদিকে, কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্যের জন্যও আবেদন করা হয়েছে। এছাড়া শহরের সন্নিহিত পৌর সংস্থাগুলি, রেলওয়ে, পোর্ট এবং মিলিটারি কর্তৃপক্ষের সঙ্গেও এই বিষয়ে আলোচনা হচ্ছে। আশা করা যায় শীঘ্রই এই ব্যাপারে একটা কার্যকর ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হবে।

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I rise to make a statement on the incident of prison-escape that took place in Purulia District Jail on March 9, 1978 at about 1 (one) in the morning.

Five prisoners, reportedly belonging to the Anti Lin faction of the C.P.I. (M.L.) led by Vinode Misra, together with 1) under trial Kalyan Roy, 2) Convict and under trial Aswini Singh Sardar, 3) Convict and under trial Birendra Singh Sardar, 4) Under trial Narendra Singh Sardar, and 5) Under trial Haladhar Garai were lodged in a Cell of Cell Block No. 14 of the Jail. The cell-door which remained locked up at night

was allowed by the jail authorities to be screened by a blanket as a protective measure against the cold. Warder Ram Iqbal Singh (since deceased) was on shift duty at the material time inside the compound wall of the Cell Block. The naxalite prisoners cut open a vertical bar of the cell-door and came out through the opening. They overpowered the Warder on duty and inflicted multiple knife-injuries on his person. The warder succumbed to his injuries. Thereafter, the prisoners in question dug up some semi-circular iron pieces from the adjoining courtyard and fixed the same to the warder's stick, which again was tied to a long improvised rope made of bed-sheets. They rushed to the perimeter wall behind the Cell Block, scaled it with the help of the rope and escaped. When the warder who was to take charge of the next shift arrived a few minutes later, he found the deceased warder lying in a pool of blood in the courtyard. An alarm was raised and superior officers arrived thereafter.

Disciplinary action against warders primarily found guilty of neglect is being taken. Failings, if any, on the part of the Jailor and the Superintendent are also being looked into.

I may point out, in this connection, that despite the declared policy of the present government and repeated assurances about the release of all political prisoners, both convicts and under-trial, a section of the Naxalites seem determined to maintain a positively hostile attitude, indulge in violent activities in open defiance of authority and resort to jail-breaks. Recreational facilities of all kinds and extensive amenities in matters of medical treatment, extra diet, room interviews and cooking arrangements notwithstanding, they have failed to reciprocate with matching co-operation.

Instructions have been issued to tighten security measures in jails and forestall recurrences of such incidents.

None of the five prisoners who escaped has yet been arrested.

[2-20—2-30 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আপনি আমাকে অনুমতি দিয়েছিলেন আন্ডার রুল ২২৯ প্রিভিলেজ মোশন তুলতে এবং গতকাল আপনি ঘোষণা করেছিলেন যে আজকে আপনি এই বিষয়ে রুলিং দেবেন। আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি কারণ প্রিভিলেজ আওয়ার ওভার হয়ে গেল ইমিডিয়েটলি আফটার কোয়েশ্চেন আওয়ার।

**মিঃ স্পিকার ঃ** ইউ মে মেক ইওর সাবমিশন।

**ডাঃ জয়নাল আবেদিন** : আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, মেস্ পার্লামেন্টারি প্রাকটিস—পেইজ ৪২৬। এখানে বলছে, ওয়ার্ডস এগেনস্ট পার্লামেন্ট.....

...Words against Parliament or either House—It is obviously unbecoming to permit offensive expressions against the character and conduct of Parliament to be used without rebuke, for they are not only contempt of that high court but are calculated to degrade the legislature in the estimation of the people. If directed against the other House passed over without censure they would appear to implicate one House in discourtesy to the other (i); if against the House in which the words are spoken it would be impossible to overlook the disrespect of one of its own members. If when called to order the member fails to retract or explain his words and make a satisfactory apology he may be punished by reprimand or commitment...স্যার, এতবড় একটা লাঞ্ছনা যেটা সমস্ত ইতিহাস, আইন, সংবিধান......

**মিঃ স্পিকার** : আপনি যদি প্রত্যেক ব্যাপারে বক্তৃতা করেন তাহলে তো মুশকিলের ব্যাপার।

**ডাঃ জয়নাল আবেদিন** : আপনি নিজে বলেছেন আজকে এই ব্যাপারে রুলিং দেবেন। এই ব্যাপারে একাধিক প্রিভিলেজ মোশন এসেছে। আপনি বলেছেন এটা আপনার অ্যাকটিভ কনসিডারেশনে আছে। আমি মনে করি এটা গোটা হাউসের উপর একটা কলঙ্ক। কাজেই এর যদি একটা ফয়সালা না হয় তাহলে আমাদের পক্ষে পার্টিসিপেট করা অসম্ভব। আপনি এই ব্যাপারে আপনার সিদ্ধান্ত ঘোষণা করলে আমরা আমাদের পরবর্তী কার্যক্রম ঠিক করতে পারি।

**মিঃ স্পিকার** : কালকে আমি ব্যস্ত থাকার ফলে এই ব্যাপারে সিদ্ধান্ত ঘোষণা করতে বিলম্ব হচ্ছে। আমি আশাকরি আগামীকাল এই ব্যাপারে আমার সিদ্ধান্ত জানাতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিন** : স্যার, একটা জিনিস দেখেছি আমাদের ইনভল্ভ করে যদি কোনও প্রিভিলেজ আসে তাহলে সেইদিনেই চেয়ারের ডিসিসন জানিয়ে দেওয়া হয়।

**Mr. Speaker** : Do you want to make any aspertion against the speaker?

**ডাঃ জয়নাল আবেদিন** : নো, স্যার, আমি আপনার কাছে রুলিং চাইছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা আপনি নিজেই বলেছেন, কাজেই এটা আপনি বিবেচনা করুন।

**মিঃ স্পিকার** : আমি তো আপনাকে বলেছি আমার ডিসিসন জানাব।

**শ্রী সুনীতি চট্টরাজ** : মাননীয় স্পিকার মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে প্রিভিলেজ মোশন এনেছি সেটা আপনি আমাকে পড়তে দিলেন না। এই ব্যাপারটা যাতে ডিলে না হয়

সেই অনুরোধ আপনার কাছে করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আপনাকে বলেছি এখনও আমি ওটা পড়তে পারিনি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে একটা প্রিভিলেজ মোশন এনেছি তাতে আপনি বলেছেন যে কাল রুলিং দেবেন, এটা যেন আর ডিলে না হয়, এটাই আমার রিকোয়েস্ট।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আগেই বলেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, প্রিভিলেজ মোশনের উপর রুলিংটা কালকে দেবেন?

**মিঃ স্পিকার ঃ** এটা বারবার বলে কোনও লাভ নাই, আমার সিদ্ধান্ত আমি দিয়েছি, আপনারা যদি বারেবারে আর্গুমেন্ট করেন তাহলে আমি সিদ্ধান্তটা বদলে দিতে পারব না। আমাকে রেকর্ড দেখতে হবে।

**শ্রী ননী কর ঃ** স্যার, কালকে আমি একটা প্রশ্ন করেছিলাম, সেই প্রশ্ন নিয়ে অনেক বিতন্ডা হয়েছে এবং তার রিপোর্ট স্টেটসম্যান কাগজে বের হয়েছে—স্যার, আমাকে দারুণ অপমান করা হয়েছে। ওরা স্যার, আমার নামের পাশে ননী কর লিখে ব্র্যাকেটে জনতা লিখেছেন। এখন বুঝুন আমি ট্রেনে উঠার পর থেকে আমার বন্ধু-বান্ধবরা কেউ কথা বলতে চাইছে না, এবং অ্যাসেম্বলিতে আসার পর আমার অসুবিধা হয়েছে—স্যার, আমি আপনার প্রোটেকশন চাইছি—আমি অল্প পরিচিত কর্মী হতে পারি কিন্তু এখানে দাঁড়িয়ে কথা বলছি সরকারি বেঞ্চে, আপনার স্টেটসম্যানের রিপোর্টার যদি এইভাবে রিপোর্ট করে তাহলে আমাদের পক্ষে খুব অসুবিধা। স্যার, হেডিং দিয়েছে 'এম. এল. এ. রিসেন্টস অশোক মিত্রস রিমার্ক' স্যার, আমার নামের পাশে জনতা লিখে রীতিমতো অধিকার ভঙ্গ করা হয়েছে। আমি আপনার প্রোটেকশন চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা আমি দেখব।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, যে গত কয়েকদিন ধরে এই হাউসে সংবাদপত্রের উপর বারবার বক্তব্য উত্থাপিত হচ্ছে। শুধু তাই নয় সংবাদপত্র কি ধরনের ক্যাপশন করবে, কি হেডিং করবে, কি সংবাদ প্রকাশ করবে সেটা একমাত্র সংবাদপত্রের ফ্রিডম থাকা উচিত।

**মিঃ স্পিকার ঃ** এই রকম আলোচনা করে লাভ নাই। ননীবাবুকে জনতা বলে বলা হয়েছে, তিনি জনতা নন।

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, ননীবাবু যে বক্তব্য রাখলেন তাতে আমাদের অপমান করা হয়েছে। আমি জনতা পার্টির সদস্য হিসাবে বলতে পারি এটাতে জনতা পার্টিকেই অপমান করা হয়েছে।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** স্যার, এর একটা কমিটি করে দিন যে রকম ইন্দিরা গান্ধী

করেছিলেন এবং এরাই সব দিয়ে দিবেন কাগজে কি কি ছাপবেন তাতে এদের কাজ চুকে যাবে ওদেরও কাজ চুকে যাবে।

**শ্রী কমল সরকার ঃ** মানীয় অধ্যক্ষ মহাশয়, সকলে জানে বামফ্রন্ট পক্ষের কর্মীরা সংবাদপত্রের স্বাধীনতাকে সবচেয়ে বেশি মূল্য দেয় এবং সংবাদপত্রের স্বাধীনতার জন্য ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে তারা সংগ্রাম করেছিল। এখানে যেটা উত্থাপন করা হয়েছে সেটা অযৌক্তিক এবং অসঙ্গত।

## Mention Cases

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদ পত্র নিয়ে এখানে কথা উঠেছে, সংবাদপত্রের ব্যাপারে আমি একটি কথা বলতে চাই, গত ১২ই তারিখে আনন্দবাজারে প্রকাশিত হল 'বরের ট্যাক্সিতে ডাকাতি। বিয়ে করে বর কনেকে নিয়ে আসছিলেন ট্যাক্সিতে পথে দিন-দুপুরে বড়িষার কাছে নন্দনপল্লীতে ট্যাক্সি আসা মাত্র সশস্ত্র যুবকেরা বর-কনেকে ঘিরে ধরলো তারপর গহনা, দানসামগ্রীর জিনিসপত্র লুঠ করে বর-কনেকে ছেড়ে দিল। এইরকম প্রকাশিত হয়েছে। কিন্তু আসল ঘটনাটি হল ঠাকুরপুকুর হইতে মনু দাস পিতা সুরেন দাস নন্দনপল্লী নিবাসী। দুপুর ১০-৩০ সময় বিবাহ করিয়া নববধূকে লইয়া নিজের বাড়ি নন্দনপল্লীতে আসেন। ভুলক্রমে ট্যাক্সির মধ্যে জিনিসপত্র থাকিয়া যায় এবং ট্যাক্সি চলিয়া যায়। ভদ্রলোক পরে গিয়ে ঠাকুরপুকুর থানায় ডায়রি করেন, ডায়রির নম্বর হচ্ছে ৩৪, তারিখ ১১-৩-৭৮।

[2-30—2-40 P.M.]

এবং এইভাবে সেই ট্যাক্সিকে খোঁজা হচ্ছে। আর একটি ঘটনা, ঠিক একই ব্যাপার ক্যাওড়াপুকুরে, একই ঘটনা ট্যাক্সিতে মাল ফেলে চলে যায়। আমার কথা হচ্ছে এইভাবে সংবাদপত্রে অসত্য এবং বিকৃত তথ্য পরিকল্পিতভাবে দিচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের যে কর্মসূচি, যে প্রগতিমূলক কাজ, তাকে কালিমালিপ্ত করার জন্য এবং হেয় করার জন্য একদল লোক উঠেপড়ে লেগেছে, চক্রান্ত করছে এবং এইভাবে মিথ্যা এবং অসত্য ভাষণ দিয়ে বিভ্রান্তির সৃষ্টি করছে। আমি আপনার সদস্যদের বলছি তাঁরা যাতে এই চক্রান্তটাকে অনুভব করেন, অনুধাবন করেন এবং এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন এবং এইজন্যই আমি এইকথা উল্লেখ করলাম।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমাদের মেদিনীপুর জেলায় জঙ্গলখাদে যে সমস্ত কৃষক কাজ করছে এবং যেসব চাষযোগ্য জমি আছে সেখানে কৃষকদের সঙ্গে জঙ্গল বিভাগের কর্মচারিদের সঙ্গে বিতর্ক, গোলমাল ও কন্ট্রাডিকশন দেখা দেয়। এর আগে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এবং বন মন্ত্রী মহাশয় আমাদের এলাকায় গিয়েছিলেন এবং তাঁরা বলেছিলেন যে জঙ্গলখাদে যে সমস্ত চাষযোগ্য জমি আছে সেইগুলিতে যাতে কৃষকরা চাষ করতে পারে এবং যারা দীর্ঘদিন ধরে কাজ করে আসছে এই সম্বন্ধে একটা পলিসি ম্যাটার তাঁরা ঠিক করবেন। আজ পর্যন্ত এই রকম কোনও পলিসি ম্যাটার আমরা জানতে পারিনি এবং যে সমস্ত কৃষক চাষ করে আসছে তাদের সঙ্গে জঙ্গল কর্মচারিদের

একটা কন্ট্রাডিকশন হচ্ছে। দ্বিতীয়ত, আমরা যখন ডি এফ ও এবং ফরেস্ট অফিসারদের জিজ্ঞাসা করি তখন আমাদের বলা হয় এই রকম পলিসি নেই। সেইজন্যই একটা বিধি ব্যবস্থা করার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে শিফ্‌টিং অব ডিফারেন্ট অফিসেস ফ্রম ক্যালকাটার উপর মুখ্যমন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেন। সেই বিবৃতিটা অত্যন্ত ভুলে ভরা, বিভ্রান্তিকর, হয়তো ভ্রম বশতই এটা হয়েছে এবং সেইটা যে ইচ্ছাকৃতভাবে হয়েছে তা আমি বলছি না কিন্তু আমি দু'একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। তিনি লিখেছেন I mentioned this matter and requested him to ensure.

**মিঃ স্পিকার :** এটা কি মেনশনের ব্যাপার হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** না, স্যার, এতে পশ্চিমবাংলার স্বার্থ ক্ষুন্ন হবে এবং এসম্বন্ধে অবগত হওয়া দরকার। তা না হলে যদি সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে রিপ্রেজেন্টেশন করেন তাহলে সেই রিপ্রেজেন্টেশন ফেল করবে। সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ... I mentioned this matter and requested him to ensure that the Head Office of the proposed Hindusthan Fertiliser Corporation.

হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন বলে কোনও রিপ্রেজেন্টেশন হয়নি, হয়েছে হিন্দুস্থান ফার্টিলাইজার অ্যান্ড কেমিক্যাল লিমিটেডের উপরে। আরও বলেছেন যে, হেড অফিস এখান থেকে সরে না যায়। হেড অফিস এখান থেকে সরে গিয়ে কিছু এসে যায় না। রেজিস্টার্ড অফিস অ্যান্ড হেড অফিস বোথ যাতে এখানে থাকে তার ব্যবস্থা করতে হবে। হেড অফিসের কাজ হচ্ছে শুধু অপারেশনাল কাজ, আর রেজিস্ট্রি অফিসের কাজ হচ্ছে সেক্রেটারিয়েট, লিগ্যাল অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেটিভ।

**মিঃ স্পিকার :** মেনশন আওয়ারে জ্যোতিবাবু কি বিবৃতি দিয়েছেন তা বলা যায় না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আরও দেখুন, সব কটি ভুলে ভরা। এই রিপ্রেজেন্টেশন যদি যায় তাহলে পশ্চিমবাংলার কোনও লোক আর অ্যাপয়েন্টমেন্ট পাবে না। এইদিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री रबिशङ्कर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, मैं माननीय मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ कि कलकत्ता शहर में हजार-हजार ठेलेवाले, रिक्सावाले, झाँकावाले और गरीब मोठिया हैं, जो दैनिक कलकत्ता की उन्नति में लगे हुए हैं। किन्तु बड़े दुख के साथ कहना पड़ता हैं, कि उनके लिए बासस्थान की कोई भी व्यबस्था नहीं हैं। ये लोग फुट पाथों पर सोते हैं, भिखारी की जिन्दगी विताते हैं, और गंगा का पानी पीकर जीबन की रक्षा करते हैं। इसके कारण से ये लोग विमार पड़ जाते हैं, विमारी में इनके लिए दवा-दारू का कोई व्यबस्था नहीं हैं। चूँकि ये लोग भी कलकत्ता के निर्माण में लगे हैं,

ये भी यहाँ के और नागरिक्स की तरह से हैं--ये रिक्सावाले ठेलेवाले टैक्स भी देते हैं। अतएव इन के रहने के लिए बास-स्थान की व्यबस्था फौरन होनी चाहिए।

जो लोग मकानों में निवास करते हैं, उनको गृहच्युत किया जाता हैं। गरीब-सर्बहारा को कमरो से उच्छेद किया जा रहा हैं। लोगों को मकान मालिक घर से उजाड़ रहा हैं। किरायादारों को मकान मालिक तंग करता हैं। बिजली का कनेक्शन काट देता हैं, मकान का मेराम्मत नहीं करवाता हैं, पायखाना साफ नहीं करवाता हैं। उसकी हमेशा यह इच्छा रहती हैं कि किरायादार मकान छोड़कर भाग जाय।

अध्यक्ष महोदय, कल एक महिला चीना बाजार से हमारे पास रोती हुई आई थी। वह चीना बाजार में रहती हैं। जिस मकान में वह रहती हैं, उस मकान का मालिक उसका सब सामान घर से निकाल कर सड़क पर फेंक दिया हैं। मैं मंत्री महोदय से निवेदन करुँगा कि इस ओर आवश्य ध्यान दें।

एक वात की ओर में माननीय मंत्री का ध्यान आकर्षित करना चाहूँगा, वह यह हैं कि बहुत सी ऐसी जगहें हैं, जहां पर दो तल्ला-तीन तल्ला मकान बनाया जा सकता हैं। और अगर उन सब स्थानों पर मकान बन जाय तो यहाँ के लोगों को वास-स्थान के लिए इतनी कठिनाई नहीं होगी। किन्तु कारपोरेशन से बनवाने की मंजूरी लेने में २ वर्ष का शमय लग जाता हैं। जल्दी करने पर लम्बी रकम की मँाग की जीता हैं। परिणाम यह होता है कि लोग कारपोरेशन में न जाकर चोरी चोरी मकान वनवाते हैं। घर न मिलने के कारण यहाँ के लोग सड़क पर भिखारी की भाँति पड़े हुए हैं। मकान न मिलने के कारण या मकान मालिक के जुल्म के कारण लोग सड़कों पर आने के लिए मजवूर हो जाते हैं। मैं माननीय मंत्री से कहूँगा कि २ तल्ला-४ तल्ला मकान वनाने के लिए कारपोरेशन के अधिकारियो को आदेश दें कि फौरन विल्डिंग वनाने के लिए परमिशन दिया जाय। साथ ही साथ सड़कों और फुटपाथ पर रहने वालों के कलिए वास-स्थान की व्यवस्था कीजिए ताकि भिखारी का जीवन व्यतीत करने वाले लोग जो फुटपाथों पर निवास करते हैं, वे एक सभ्य नागरिक की भाँति अपना जीवन निर्वाह कर सकें।

आज-कल बड़ा बाजार अंचल में बहुत से कटरे बन रहे हैं। बन्ना तो अच्छा हैं मगर उसमें जगह फुट पाथ पर माल वेचने वाले हाकरों को मिलनी चाहिए किन्तु उसके पहेल वड़े-बड़े लोगों को जगहों--दुकानें मिलती हैं। मैं मंत्री महोदय से अनुरोध करुँगा कि वे फौरन इस और ध्यान दें, ताकि गरीब फुटपाथ पर माल वेचने वालों को जगह मिल सकें।

**শ্রী মহাদেব মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুরুলিয়া

জেলার একটি রাস্তা সম্পর্কে বিশেষ করে পুরুলিয়া থেকে বড়বাজার যাবার যে রাস্তা সে সম্পর্কে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত এক বছর যাবৎ প্রায় এই রাস্তা দিয়ে বাস চলাচল করছে না। কিছুদিন আগে এই রাস্তার ধারে পাথর জমা করা হয়েছে, কাজও শুরু হয়েছে। আমি আবেদন জানাচ্ছি যে আমাদের পূর্তমন্ত্রী মহাশয় এ বিষয়ে নজর দিন যাতে বর্ষার পূর্বেই এই রাস্তার কাজ সম্পূর্ণ হয়, তা না হলে পুরুলিয়া শহর থেকে বড়বাজার পর্যন্ত কোনও যোগাযোগের ব্যবস্থা থাকবে না। সেজন্য বর্ষার আগে যাতে রাস্তার কাজ সম্পূর্ণ হয়, তার জন্য পূর্তমন্ত্রীর নিকট আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামের গরিব কৃষকদের কাছে আমার সরকার প্রতিশ্রুতি দিয়েছেন যে অবিচার হবে না। কিন্তু যে অবস্থা গড়ে গিয়েছেন আমাদের কংগ্রেসি বন্ধুরা, তাতে যা দাঁড়িয়েছে, সেটা হল এই—১৯৭১ সালে কংগ্রেসি সরকার ঘোষণা করে গিয়েছে, গেজেটে সেটা প্রকাশিত হয়েছে, ইরিগেটেড নোটিফায়েড এরিয়া কোনটা হবে। সেই অনুযায়ী সেটলমেন্ট রেকর্ড হয়েছে এবং সেই অনুযায়ী ঘোষিত এলাকা বলে রাবার স্ট্যাম্প পড়ে যাচ্ছে। বর্তমান সরকারের যে ভূমি নীতি রয়েছে, সেটা প্রয়োগ করতে গেলে সাধারণ মানুষ বিচার পাবে না। সেজন্য প্রকৃত সেচ এলাকা এবং অসেচ এলাকা ঘোষণা করার জন্য সরকার যাতে ব্যবস্থা নেন তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলির কাছে নিবেদন করছি। আর কংগ্রেসি বন্ধুরা যে গ্যারাকল করে রেখেছেন সেটা যাতে ভেঙে দেওয়া হয়, তার জন্য আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, আমরা খবরের কাগজে দেখতে পাচ্ছি যে নতুন করে দণ্ডকারণ্য থেকে আবার রিফিউজি আসা শুরু করেছে। আজকে দেখলাম যে রায়পুর রেল স্টেশনে প্রায় চারশো রিফিউজি দণ্ডকারণ্য থেকে হাওড়ার পথে বসে রয়েছে। আমরা শুনলাম, রাষ্ট্রমন্ত্রী শ্রী রাম চ্যাটার্জি উনি দণ্ডকারণ্য গিয়েছিলেন। উনি তাদের অবস্থা দেখেছেন। উনি নাকি তাদের ডেকে এনেছেন বলে খবর বেরিয়েছিল। উনি এখানে আছেন উনি যদি দয়া করে বলেন ভাল হয় যে কি অবস্থাটা।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** স্পিকার স্যার, অ্যাসেম্বলিতে বারবার এই জিনিস চলছে। আমি আপনাকে জানিয়ে দিতে চাই যে দণ্ডকারণ্যে যারা আছেন তাদের প্রতি আমাদের সমবেদনা আছে। আমরা বলিনি দেশটাকে ভাগ করতে। আগে যে সরকার ছিল তাদের কাছে হাত জোড় করে বলিনি যে এই বাংলাদেশকে কেটে দাও। তারা নিজেদের ইচ্ছামতো বাংলাদেশকে ভাগ করে রাজত্ব নিল। নিয়ে কোনখানে রাখবেন ঠিক না করে পাঠিয়ে দিল। তারপর তফাৎ করেছেন। অন্য একটা প্রভিন্সকে ৮ হাজার টাকা, আর এখানে সাড়ে বারোশো থেকে আড়াই হাজার টাকা। এরজন্য আমরা দায়ী। আমাদের টান আছে, দণ্ডকারণ্যের রিফিউজিদের উপর। থাকা স্বাভাবিক, খুব বেশি আছে। তারা যে কষ্টে আছে, আমরা ভুক্তভুগী। আমাদের মাননীয় চিফ মিনিস্টার আজকে সত্যযুগে বেরিয়েছে দেখবেন, সেই মানুষগুলোকে কিছু কিছু রিলিফ খাবার দেবার মতো ব্যবস্থা করেছেন। লাঠি পিটিয়ে ওই হাওড়া স্টেশন থেকে শিয়াল-কুকুরের মতো আমরা তাড়াইনি। আমরা তাদের উপর সিম্প্যাথিটিক। কিন্তু এই পশ্চিমবাংলায় আপনারা

আমরা সবাই দেখছি বিরাট ঘটনা। কিন্তু চোরের মা'র কান্না দেখেছেন। যখন ছেলেকে লোকে পেটায় চুরি করার জন্য তার মা চেঁচিয়ে কাঁদতে পারে না। আমরা এই বামপন্থী ফ্রন্ট তারা লোকগুলোর জন্য দুঃখিত। কিন্তু উপায় নেই, কিছু করতে পারছি না। সেইজন্য অনোন্যপায়। আমরা চেষ্টা করছি কিভাবে ওই দরিদ্র সর্বহারা মানুষদের বাঁচানো যায়। সেইজন্য দুঃখ-কষ্টের সঙ্গে আমরা সমব্যথী। আমরা তাদের পশ্চিমবাংলায় আহ্বান করে আসিনি, তাড়িয়েও দিইনি। তাদেরকে বলছি, তোমরা যেখানেই থাক, মানুষের মতো বাঁচবার জন্য ওই সেন্ট্রাল গভর্নমেন্ট যারা করেছে তাদের বিরুদ্ধে লড়তে হবে। এই কথা বলেছি, বলছি, বলব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটা দুঃখজনক ঘটনা হাউসের সামনে স্থাপন করছি। ১৯৭৭ সালে দেহশ্রী প্রতিযোগিতায় জুনিয়ার পশ্চিমবাংলায় যে প্রথম হয়েছিল সেই সন্দীপ দাশগুপ্তকে ভবানীপুর থানার অন্তর্গত স্কুল রোডে প্রকাশ্য রাস্তায় অ্যান্টিসোশ্যালরা মেরে দিয়েছে গত ১০ তারিখে। পিটিয়ে মেরে দিল একটা প্রতিভাকে কতকগুলো অ্যান্টিসোশ্যাল। এফ. আই. আর.-এর নাম করা সত্ত্বেও সরকার থেকে কাউকে গ্রেপ্তার করা হয়নি। আমি গতকাল থানায় গিয়েছিলাম এবং স্পটেও গিয়েছিলাম। আমি মায়ের কান্না শুনে কথা বলতে পারছি না। তবে থানায় গিয়ে জানলাম যে আলিমুদ্দিন স্ট্রিট থেকে নাকি ফোন গিয়েছে, জানি না কতদূর সত্য, যে এখানে নাকি এফ. আই. আর.-এ যাদের নাম আছে তাদের অ্যারেস্ট যেন না করা হয়। অসত্য ভাষণে এক্সপার্ট মুখ্যমন্ত্রী এখানে আছেন তাঁর কাছে অনুরোধ করছি তিনি যেন এই দিকে দৃষ্টি রাখেন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ থেকে খবর এসেছে, সারা বাংলা প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে কয়েক শো শিক্ষক-শিক্ষিকা সেখানে তাদের প্রভিডেন্ট ফান্ড-এর দাবি, মাসিক বেতন নিয়মিত যাতে পান সে দাবি, বাড়িভাড়া এবং চিকিৎসা ভাতার দাবিতে বিক্ষোভ এবং অবস্থান করছেন। এই বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন তাঁর ৩৬ দফা কর্মসূচিতে যে সংখ্যালঘুদের স্বার্থ এবং নিরাপত্তা তিনি দেখবেন। কিন্তু একটা খবর ওঁর কাছে এবং আমাদের কাছেও পাঠিয়েছে যে যে সংখ্যালঘুদের উপর অত্যাচার হচ্ছে। বিষয়টি অত্যন্ত ডেলিকেট। সেইজন্য আমি যে দরখাস্ত পেয়েছি সেটা আমি আপনার মাধ্যমে তাঁর কাছে দিচ্ছি এবং অনুরোধ করছি সংখ্যালঘুদের নিরাপত্তার ব্যবস্থা করার জন্য। ব্যাপারটি ঘটেছে দক্ষিণ বালিয়াডাঙ্গার একটি গ্রামে। তার একটা মাস পিটিশন আমাদের কাছে এসেছে। এটা আমি আপনাকে দিচ্ছি এবং মুখ্যমন্ত্রীকে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলায় বর্ধমান কাটোয়া সড়ক দিয়ে যে বাস চলাচল করে তার কোনও নিয়ম নেই—যখন খুশি যাওয়া-আসা করে। এবং এর জন্য যাত্রীসাধারণের খুব অসুবিধা হচ্ছে। এ ছাড়া এই জেলায় অন্যান্য রাস্তায় যে সব

বাস নিয়মিত তো চলেই না উপরন্তু দিনের পর দিন অ্যাক্সিডেন্ট করে চলেছে এবং এর জন্য বহু লোকের ক্ষতি হচ্ছে এমন কি অনেকে মৃত্যু বরণ করছে। আর এটা যেন একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান আসানসোল রেল পথটি সুবারবান হিসাবে ঘোষিত না হওয়ায় যাত্রীরা খুবই অসুবিধার মধ্যে পড়েছে। এবারে দেখা যাচ্ছে রেল বাজেটেও কোনও রকম ব্যবস্থা হয়নি। আমি সরকারকে কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ করে এই ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি। আমি ওখান থেকে একটা টেলিগ্রাম পেয়েছি সেটা আমি পড়ে দিচ্ছি। Sorry, no mention Suburban Extention facilities Burdwan Asansol section in Railway Ministers Budget speech inspite their repeated assurance. Thousand of passengers travelling in most in-human condition. Serious discontent prevails. Pray immediate State Gov-ernments intervention. Secretary Burdwan District Railway users central coordination committee Raniganj. এটা আমি আপনার কাছে দিয়ে দিচ্ছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মুখ্যমন্ত্রীর কাছে উপস্থিত করছি। আমাদের মেদিনীপুর জেলার ভগবানপুর ব্লকে (১ নং) জে. এল. আর. ও. অফিসে, বি. ডি. ও. অফিসে না থাকার জন্য সরকারের প্রত্যেকটি কাজে খুব অসুবিধা হচ্ছে। অনেক দিক থেকে পাবলিক ডিমান্ড থাকা সত্ত্বেও এখনও পর্যন্ত টেলিফোন অ্যারেঞ্জমেন্ট হয়নি। এবং তার জন্য ডিস্ট্রিক্ট এবং সাব ডিভিসনের সঙ্গে যোগাযোগ রক্ষা করা যাচ্ছে না হেড কোয়াটারের সঙ্গেও যোগাযোগ রক্ষা করা যাচ্ছে না। এখানে অনেকদিন ধরে পাবলিকের ডিমান্ড রয়েছে। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি শীঘ্রই ওখানে যাতে টেলিফোন ব্যবস্থা হয় তার জন্য আশু ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় বহরমপুর থানার অধীনে হাতিনগর ও রাজদরবারের মধ্যে যে একটি মাত্র সংযোগ স্থল সেখানে একটি কাঠের সেতু আছে। সেই সেতু অনেক দিন ধরে ভেঙে পড়ে আছে। তার জন্য জনসাধারণের খুব অসুবিধা হচ্ছে। গত সরকারের আমল থেকে এটা ভেঙে পড়ে আছে। এজন্য স্থানীয় কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল এবং তার একটা এস্টিমেটও ডিপার্টমেন্টে পাঠিয়েছি। কিন্তু আসল কাজের কোনও ব্যবস্থা হচ্ছে না। আমি এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর ২৪ পরগনার দেগঙ্গা কেন্দ্রের অন্তর্গত টাকী রোডের উপর অবস্থিত যে বেলিয়াঘাটা ব্রিজটি রয়েছে তার অবস্থা অত্যন্ত খারাপ। সেখানে যে কোনও সময়ে অ্যাক্সিডেন্ট হতে পারে। এই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর গোলাবাড়ি থেকে বোয়াঘাট যে রাস্তাটি রয়েছে সেটার অবস্থা অত্যন্ত শোচনীয়। বাস চলা তো দূরের কথা সেখানে একটা রিক্সা পর্যন্ত চলাচল করতে

পারে না। এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মারফৎ মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যেহেতু শ্রমমন্ত্রী অসুস্থ। স্যার, বারাসাতের নিকট ইস্টার্ন স্পিনিং মিল-এর ২২০০ শ্রমিক ৫ মাস যাবৎ অনাহারে আছে। বিড়লারা চক্রান্ত করে রাজনৈতিকভাবে আমাদের বেইজ্জত করবার জন্য কারখানাটি ৫ মাস বন্ধ করে রেখেছে। বারাসাতের নন-ফেরাস মেটাল ইন্ডাস্ট্রিজ ২ বছর ধরে বন্ধ হয়ে আছে। আমি এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে তাঁর চেম্বারে একটি ট্রিপার্টাইট বৈঠক ডেকে এই বন্ধ কারখানা খোলবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বক্তব্য প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে রাখতে চাই। কয়েকদিন আগে আনন্দবাজার পত্রিকা এবং যুগান্তর ও অমৃতবাজার পত্রিকায় লক্ষ্য করলাম যে মন্ত্রী মহাশয় মাধ্যমিক শিক্ষকদের বেতন মাসের প্রথমে দেবেন—এই রকম একটি সংবাদ আমরা দেখেছি। আমি কয়েকদিন ধরে এই বিষয়টি হাউসের সামনে আনবার চেষ্টা করেছি যাতে করে মন্ত্রী মহাশয় মাসের প্রথম দিনে শিক্ষকদের বেতন দিচ্ছেন কিনা, সেই সম্পর্কে একটি বিবৃতি হাউসের কাছে রাখেন। কারণ খবরের কাগজে বিবৃতি দেখে বিভিন্ন মাধ্যমিক স্কুলের শিক্ষকরা আমাদের কাছে এসে বলছেন, আমরা তো মাইনে পাচ্ছি না—কিন্তু খবরের কাগজে দেখলাম মাসের প্রথমে আমাদের মাইনে দেওয়া হবে। খবরের কাগজে বিবৃতি রয়েছে এবং আমাদের হাউসেও এখন চলছে—কাজেই এই হাউসের কাছে তিনি যদি অবিলম্বে একটি বিবৃতি দেন তাহলে ভাল হয়।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় স্পিকার মহোদয়, পশ্চিমবাংলার মাধ্যমিক বিদ্যালয়গুলির কার্যকরী সমিতির দুর্নীতিরাশি দেখে এবং শিক্ষার কাজ সরলীকরণ করতে গিয়ে আমাদের মনে হয়েছে যেমন করেই হোক বর্তমান যে অবস্থা রয়েছে কমিটি গঠনে, তার পদ্ধতি পাল্টাতেই হবে। বর্তমানে যে ১৪ জন কমিটি মেম্বার থাকবার ব্যবস্থা আছে তা পাল্টে প্রাথমিক বিদ্যালয় বা ঐ কলেজের মতো গভর্নিং বডির মতো অ্যাডভাইসারি কাউন্সিল তৈরি করে ছোট করতে হবে। এতে কাজের অসুবিধা হবে। তা না-হলে আবার সেই দুর্নীতির প্রশ্রয় দেওয়া হবে এই কথা মনে রাখতে হবে।

## Voting on Demands for Grants

### Demand No. 52

**Major Heads :** 305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings).

**Demand No. 53**

**Major Heads :** 306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans for Minor Irrigation Soil Conservation and Area Development.

**Demand No. 60**

**Major Heads :** 314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat).

The Printed Speech of Shri Kamal Guha on Demand Nos. 52, 53 & 60 was taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবি পেশ করতে চাই যে, মুলখাত ৫২ নম্বর-এর অন্তর্ভুক্ত "৩০৫—কৃষি", "৫০৫—কৃষিখাতে মূলধন বিনিয়োগ (সরকার পরিচালনাধীন সংস্থাসমূহ বাদে)", "৭০৫—কৃষি ঋণ (সরকার পরিচালনাধীন সংস্থাসমূহ বাদে)" বাবদ ব্যয়ের জন্য মোট ৪৩ কোটি ৫৯ লক্ষ ১৪ হাজার টাকা এবং মূলখাত ৫৩ নম্বর-এর অন্তর্ভুক্ত "৩০৬—ক্ষুদ্রসেচ", "৩০৭—ভূমি ও জল সংরক্ষণ", "৩০৮—এলাকা উন্নয়ন", "৫০৬—ক্ষুদ্রসেচ, ভূমিসংরক্ষণ ও এলাকা উন্নয়নে মূলধন বিনিয়োগ", "৭০৬—ক্ষুদ্রসেচ, ভূমি সংরক্ষণ ও এলাকা উন্নয়ন ঋণ" বাবদ ব্যয়ের জন্য মোট ৪৩ কোটি ৫৩ লক্ষ ৩১ হাজার টাকা অর্থাৎ কৃষিখাতে সর্বমোট ৮৭ কোটি ১২ লক্ষ ৪৫ হাজার টাকা মঞ্জুর করা হোক। কৃষি সম্পর্কিত যে সকল প্রকল্প ও কার্যক্রম রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে, সেই বাবদ ১৭ কোটি ৩২ লক্ষ ৫৭ হাজার টাকাও প্রস্তাবিত উপরোক্ত ব্যয়বরাদ্দের অন্তর্ভুক্ত।

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও এই দাবি পেশ করতে চাই যে, মূলখাত ৬০ নম্বর-এর অন্তর্ভুক্ত "৩১৪—সমষ্টি উন্নয়ন (পঞ্চায়েত বাদে)" এবং "৫১৪—সমষ্টি উন্নয়নে মূলধন বিনিয়োগ (পঞ্চায়েত বাদে)" বাবদ ব্যয়ের জন্য সমষ্টি উন্নয়ন খাতে মোট ১০ কোটি ৮০ লক্ষ ৭৮ হাজার টাকা মঞ্জুর করা হোক। সমষ্টি উন্নয়ন সম্পর্কিত যে সকল প্রকল্প কার্যক্রম রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে, সেই বাবদ ৬৬ লক্ষ ৮৫ হাজার টাকাও সমষ্টি উন্নয়ন খাতে প্রস্তাবিত উপরোক্ত ব্যয় বরাদ্দের অন্তর্ভুক্ত।

**পশ্চিমবাংলার কৃষি ও কৃষক**

গ্রামবাংলার কৃষিভিত্তিক আর্থনীতিক কাঠামোর ওপরই পশ্চিমবাংলার সামগ্রিক অর্থনীতির বনিয়াদ দাঁড়িয়ে আছে। এ রাজ্যের ৮০ শতাংশেরও বেশি লোক কৃষি ও কৃষি-সংশ্লিষ্ট পেশার ওপর নির্ভরশীল। কৃষির উন্নতির সঙ্গে শিল্পদ্যোগের প্রসার ও কর্মসংস্থানের সুযোগ নিবিড়ভাবে সম্পর্কিত। বস্তুত এ রাজ্যের কৃষি উন্নয়ন এবং সামগ্রিক উন্নয়ন প্রায় সমর্থক। কৃষির

সামগ্রিক উন্নয়নের প্রশ্নে উৎপাদনগত সমস্যা ও সম্ভাবনার বিচার বিশ্লেষণই শেষ কথা নয়, উৎপাদনের সঙ্গে প্রত্যক্ষভাবে সংশ্লিষ্ট অসংখ্য ভূমিহীন ক্ষেতমজুর ও গরিব চাষীর অধিকতর কর্মসংস্থান ও অর্থনীতিক মান উন্নয়ন প্রচেষ্টাও বিশেষ গুরুত্বপূর্ণ। উত্তর-স্বাধীনতাকালে কৃষি থেকে উৎপাদন বৃদ্ধির ওপর যতটা দৃষ্টি দেওয়া হয়েছে, সে তুলনায় গরিব কৃষকের ও ক্ষেতমজুরের আর্থিক উন্নয়নের প্রশ্ন অবহেলিত থেকে গেছে। তাই স্বাধীনতার ৩০ বছর পরেও এ রাজ্যে ৭০ শতাংশ লোক এখনও দারিদ্র্যসীমার নিচে। শতকরা ৭০ জনেরও বেশি গরিব চাষীর মাথায় আজও মহাজনী দেনার বোঝা চেপে রয়েছে। বিগত দশকে প্রায় দশ লক্ষ ভাগচাষী ভূমিহীন ক্ষেতমজুরে পরিণত হয়েছে। নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ৮ লক্ষ, কিন্তু সরকারি সমীক্ষাতেই প্রকাশ যে এদের সংখ্যা অন্তত চারগুণের কম নয়। গ্রামবাংলার আড়াই কোটি কর্মক্ষম মানুষের প্রায় অর্ধেকই উদ্বৃত্ত। এই অপচিত উদ্বৃত্ত শ্রমশক্তি সম্পদ সৃষ্টির কাজে লাগছে না। এই বিরাট শ্রমশক্তির যথাযথ ব্যবহার করতে পারলে শুধু খাদ্যবস্ত্রের সমস্যার সমাধানই নয়, সামাজিক ও অর্থনীতিক ভারসাম্য প্রতিষ্ঠার প্রচেষ্টায় সবচেয়ে অর্থপূর্ণ ও কার্যকর পদক্ষেপ হবে। এদিকে যথাযথ দৃষ্টি দিলে প্রাকৃতিক সম্পদে সমৃদ্ধ পশ্চিমবাংলার কৃষি ও কৃষক বোঝা না হয়ে আমাদের সবচেয়ে মূল্যবান সম্পদ হতে পারে। আমরা বিশ্বাস করি যে কৃষি ও কৃষকের স্থায়ী উন্নয়ন ও সুদূরপ্রসারী মঙ্গলের সঙ্গে ভূমি সংস্কারের মূল প্রশ্নটি প্রত্যক্ষভাবে সম্পর্কিত। কিন্তু শুধু ভূমিসংস্কারেই কৃষির স্থায়ী উন্নতি হবে না। উন্নতির গতিশীলতাকে অব্যাহত রাখতে বাস্তবধর্মী এবং প্রযুক্তিগত উন্নয়ন পরিকল্পনা ও রূপায়ণ অপরিহার্য। একথা মনে রেখে আমাদের কৃষি উন্নয়ন পরিকল্পনায় উৎপাদন ও উৎপাদক উভয়েরই সমস্যা ও সম্ভাবনার উপর গুরুত্ব দেওয়া হয়েছে।

**কৃষি উৎপাদনের বর্তমান অবস্থা**

পশ্চিমবাংলার মোট ভৌগলিক আয়তনের প্রায় ৬৩ শতাংশে অর্থাৎ প্রায় এক কোটি ৩৮ লক্ষ একরে বর্তমানে বিভিন্ন ফসলের চাষ হয়। একাধিক ফসল উৎপন্ন হয় এখন জমির মোট (গ্রস) পরিমাণ প্রায় ৫২ লক্ষ একর। শস্য উৎপাদনের বার্ষিক গড় প্রগাঢ়তা (ক্রপিং ইনটেন্সিটি) প্রায় ১৩৮ শতাংশ। সারা বছরে বিভিন্ন ফসলের আওতায় মোট (গ্রস) জমির পরিমাণ প্রায় এক কোটি ৯০ লক্ষ একর। এর ৩০ শতাংশেরও কিছু কম, প্রায় ৫৫ লক্ষ একর বর্তমানে সেচ-সেবিত। অসেচ এলাকার সম্ভাবনাপূর্ণ অঞ্চলে যত তাড়াতাড়ি আমরা সেচ ব্যবস্থার প্রসার ঘটাতে পারব, কৃষি উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টাকে তত বেশি গতিশীল করতে পারব।

**ধানই** আমাদের প্রধান ফসল। তার মধ্যে আমন ধানই প্রধানতম। সারা বছরে সবরকম ধানের আওতায় মোট জমির পরিমাণ এক কোটি ত্রিশ লক্ষ একরেরও কিছু বেশি। এর মধ্যে এক কোটি একরে আমন, ২২-২৪ লক্ষ একরে আউশ এবং প্রায় ৮ লক্ষ একরে বোরো ধানের চাষ হয়। বর্তমান জনসংখ্যার খাদ্যের এবং কৃষিকাজে ব্যবহার্য বীজের প্রয়োজনে মোট চাহিদার তুলনায় ধানের উৎপাদনে কিছু ঘাটতি আছে। আমন ধানের বর্তমান ফলনের হার এবং মোট উৎপাদন বাড়িয়েই এই ঘাটতি পূরণ করতে হবে। বর্তমানে আমন জমির প্রায় ২৫ শতাংশে অধিক ফলনশীল ধানের চাষ হয়। কিছু কাল আগেও মাঝারি ও মাঝারি নিচু

আমন জমির উপযুক্ত অধিক ফলনশীল ধানের জাত আমাদের ছিল না। এখন আছে। সুতরাং উৎপাদন বৃদ্ধির পরিকল্পনায় আরও বেশি জমিতে স্বল্পমেয়াদী অধিক ফলনশীল আমনের চাষ বাড়াবার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। এর ফলে ধানের মোট উৎপাদনই শুধু বাড়বে না, একফসলী জমিকে দোফসলী বা বহুফসলী করায় অধিকতর কর্মসংস্থানের সুযোগও বাড়বে। সেচসেবিত এলাকায় ধানের পর অন্যান্য অর্থকরী রবিফসল এবং অসেচ এলাকায় কার্তিক মাসে ধান কেটে নেবার পর মাটির রসে ডালশস্য বা তৈলবীজ জাতীয় একটি অতিরিক্ত রবিফসল নেওয়া সম্ভব হবে। আমন ধানের আওতায় মোট জমির অর্ধেকাংশেও যদি স্বল্পমেয়াদী অধিক ফলনশীল আমন চাষ করা যায় তাহলে একফসলী অসেচ এলাকাতেও ডালশস্য ও তৈলবীজের চাষ অনেক বাড়ানো সম্ভব হবে। এতে এ রাজ্যের ডাল ও ভোজ্য তেলের বিরাট ঘাটতির অনেকটাই মেটানো যাবে। বোরোধানের ক্ষেত্রে প্রায় সবটাই এবং আউসের ক্ষেত্রে প্রায় এক-তৃতীয়াংশ জমিতে অধিক ফলনশীল ধানের চাষ হয়। আউশের চাষে স্বল্পমেয়াদী অধিক ফলনশীল ধানের চাষ বাড়িয়ে জমিপিছু গড় ফলন এবং মোট উৎপাদন বাড়াবার সুযোগ এখনও অনেকটা রয়েছে। পরিকল্পনা রচনায় এদিকটাও ভাবা হয়েছে।

বর্তমান বছরে এ রাজ্যে ৫৮.৬১ লক্ষ টন (চালের হিসাবে) আমন উৎপাদন করে একটা সর্বকালীন রেকর্ড স্থাপিত হয়েছে। এর পূর্বে পশ্চিমবাংলার ইতিহাসে আমনের সর্বাপেক্ষা বেশি উৎপাদন (চালের হিসাবে) ৫১.৮১ লক্ষ টন পাওয়া গিয়েছিল ১৯৭৫-৭৬ সালে। আবহাওয়ার দিক থেকে বিবেচনায় ১৯৭৫-৭৬ এবং ১৯৭৭-৭৮ সাল সুবৎসর, কিন্তু এ বৎসরও প্রথমদিকে কয়েক জায়গায় শিলাবৃষ্টি, খরা এবং তারপর বন্যার প্রকোপে চাষের অনেক ক্ষয়ক্ষতি হয়েছিল। সময়মতো সরকারি হস্তক্ষেপে এবং পশ্চিমবাংলার চাষীর অক্লান্ত সহযোগিতায় শেষ পর্যন্ত এই সর্বকালীন রেকর্ড উৎপাদন সম্ভব হয়েছে। উৎপাদনধারার এই অগ্রগতিকে আমরা সর্ব প্রচেষ্টায় অব্যাহত রাখতে চাই।

ধানের পরই খাদ্যশস্যের উৎপাদনে এখন গমের স্থান। কিছুকাল আগেও এরাজ্যে গম চাষের বিশেষ গুরুত্ব ছিল না। সরকারি কৃষি কর্মীদের অক্লান্ত পরিশ্রমে এবং পশ্চিমবাংলার অসংখ্য চাষীর সক্রিয় সহযোগিতায় ভারতের গম উৎপাদক রাজ্যগুলির মধ্যে এরাজ্য এখন প্রথম সারিতে, একর প্রতি ফলনে পাঞ্জাবের ঠিক পরেই পশ্চিমবাংলার স্থান। বর্তমানে এরাজ্যে প্রায় ১০-১২ লক্ষ একরে অধিক ফলনশীল গমের চাষ হচ্ছে যা থেকে উৎপাদনও পাওয়া যাচ্ছে প্রায় ১০-১২ লক্ষ টন। ভবিষ্যতে এ-রাজ্যে গম চাষের এলাকা এবং গড় ফলন ও মোট উৎপাদন বাড়াবার যথেষ্ট সুযোগ রয়েছে। আমাদের চাষীভাইরা যাতে এ-সুযোগের পূর্ণ সদ্ব্যবহার করতে পারেন তার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করব।

ডালশস্য ও তৈলবীজের মোট চাহিদার তুলনায় এ-রাজ্যের নিজস্ব উৎপাদন অনেক পিছিয়ে রয়েছে। বর্তমানে ব্যবহৃত ডালশস্যের মাত্র ৩৫-৪০ শতাংশ এবং ভোজ্য তেলের কমবেশি ১০ শতাংশ এরাজ্যে উৎপন্ন হয়। বাকিটা অন্যান্য রাজ্য থেকে আমদানি করতে হয়। তাই কৃষি উন্নয়ন পরিকল্পনায় ডালশস্য ও তৈলবীজ উৎপাদনের ওপর অধিকতর গুরুত্ব দেওয়া হয়েছে। সরষের চাষ বাড়াবার জন্য বিগত মরশুমের গোড়াতেই একটি বিশেষ প্রকল্প

*হাতে নেওয়া হয়। কিন্তু উৎকৃষ্টমানের বীজ যথেষ্ট পরিমাণে না পাওয়ায় চাষের এলাকা যতটা বাড়ানো যাবে বলে আশা করা হয়েছিল ততটা হয়নি।* তবুও অন্যান্য বছরের তুলনায় এবছরে সরষের মোট এলাকা ও উৎপাদন অনেক বেড়েছে। তৈলবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ভারতীয় যোজনা পর্ষদ করেছিলেন ৮৫ হাজার মেট্রিক টনে। আমরা আশা করছি তৈলবীজের মোট উৎপাদন এ বছরে এক লক্ষ টন হবে। আগামী বছরের পরিকল্পনায় তৈলবীজ উৎপাদনের উপর আরও বেশি গুরুত্ব দেওয়া হয়েছে।

**আলু ও সব্জি** উৎপাদনের বর্তমান পরিস্থিতি মোটামুটি সন্তোষজনক। আলুর চাহিদা আমাদের যতটা, এ রাজ্যে আলু এখন ততটাই (১৬ লক্ষ টন) উৎপন্ন হচ্ছে। অবশ্য বছরের কয়েকটি মাসে আমরা অন্য রাজ্য বিশেষত পাঞ্জাব থেকে আলু আমদানি করি, কিন্তু অন্যদিকে আমরা আবার ওড়িশা ইত্যাদি রাজ্যে আলু রপ্তানিও করি। আমাদের বর্তমান পরিকল্পনার লক্ষ্য হবে আমদানি একেবারে বন্ধ করে রপ্তানির পরিমাণ বাড়ানো। শীতকালীন এবং গ্রীষ্মকালীন সব্জি উৎপাদন এ রাজ্যে মোটামুটি ভাল। অবশ্য পৌষ-মাঘ-ফাল্গুন মাস ছাড়া বছরের প্রায় সব সময়েই অন্যান্য রাজ্য থেকে কিছু সব্জি আমদানি হয়ে থাকে। এর বেশির ভাগই বে-মরসুমী সব্জি।

**আখের** আওতায় এরাজ্যে জমি খুবই কম এবং চিনিকলের সংখ্যাও নগন্য। ফলে চিনি ও গুড়ের উৎপাদন মোট চাহিদার তুলনায় সীমিত। প্রচুর পরিমাণ চিনি ও গুড় অন্যান্য রাজ্য থেকে আমদানি করতে হয়। এরাজ্যে আখের আওতায় জমির পরিমাণ মাত্র ৭৫-৮০ হাজার একর। সেচ-সেবিত জমিতে ১২ মাসের ফসল আখের চাষ লাভজনক করবার জন্য বিভিন্ন মরশুমে আখের সাথী ফসল হিসাবে অন্যান্য ফসলের চাষ জনপ্রিয় করবার প্রচেষ্টায় কিছু সুফল দেখা গিয়েছে। আখের আওতায় জমি না বাড়লেও পশ্চিমবাংলায় আখের গড় ফলন অনেক বেড়েছে। এ রাজ্যে আখের হেক্টর প্রতি গড় ফলন উত্তর ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় বেশি। মাননীয় সদস্যগণ এ কথা জেনে আনন্দিত হবেন যে ১৯৭৬-৭৭ সালে আখের ফলন প্রতিযোগিতায় পশ্চিমবাংলা একর প্রতি ৬১ মেট্রিক টন উৎপাদন করে উত্তর ভারতের রাজ্যগুলির মধ্যে প্রথম স্থান অধিকার করে চ্যালেঞ্জ শীল্ড পেয়েছে।

**পাটের** উৎপাদন সম্ভাবনার কথা সবাই জানেন। অনুকূল আবহাওয়ায় এবং মূল্যমানের উপর নির্ভর করে এ রাজ্যে ১০ থেকে ১১ লক্ষ একরে পাট চাষ হয়। কোনও কোনও বছরে পাটের জমি বেড়ে ১২ লক্ষ একরও হয়। প্রাকৃতিক পরিবেশের কথা ছাড়াও পাটের চাষ এবং উৎপাদনের উপর প্রাথমিক কৃষক-উৎপাদক পর্যায়ে পাটের বাজার দামের একটা প্রত্যক্ষ প্রতিক্রিয়া আছে। পাটের ফলন ও মোট উৎপাদন যথেষ্ট পরিমাণে বাড়তে পারে যদি প্রাথমিক স্তরে পাটের বিক্রয়মূল্য যুক্তি সঙ্গতভাবে নির্ণীত হয় এবং বিপণনের যথাযথ ব্যবস্থা হয়। পাটের উর্দ্ধতম মূল্য বেঁধে দেওয়া পাটচাষীদের স্বার্থের প্রতিকূল। স্বল্প পুঁজি চাষীদের ওপর এতে প্রচণ্ড চাপের সৃষ্টি হয়। পাটের ব্যবসায় লাইসেন্স দেওয়ার ব্যাপারেও উৎপাদক চাষী থেকে কয়েকটি স্তর নির্ণয় করা দরকার। রাজ্য সরকার এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনা করছেন। পশ্চিমবাংলায় পাটকলগুলির মোট চাহিদা মেটাতে এ-রাজ্যের উৎপাদন ছাড়াও আসাম, বিহার, ওড়িশা ও অন্ধ্রপ্রদেশ থেকে প্রতিবছরই কিছু পাট

আমদানি করতে হয়। কোনও কোনও বছর থাইল্যান্ড ও অন্যান্য দেশ থেকেও পাট এবং মেস্তা আমদানি করা হয়। ১৯৭৫-৭৬ সালে এ রাজ্যে পাটের মোট উৎপাদন হয়েছিল প্রায় ২৭ লক্ষ গাঁট, ১৯৭৬-৭৭ সালে প্রায় ৩৫ লক্ষ গাঁট। এ বছরের উৎপাদন আনুমানিক ৩৫ লক্ষ গাঁট ছাড়াও প্রায় ১ লক্ষ ৮০ হাজার গাঁট মেস্তার উৎপাদন হয়েছে।

উপরোক্ত আলোচনায় এরাজ্যে কৃষিজ ফসলের উৎপাদনের একটা বর্তমান চিত্র পাওয়া যায়। কেন্দ্রীয় যোজনা পর্ষদ ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবাংলার খাদ্যশস্যের উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন ৯০ লক্ষ মেট্রিক টন। অনুমান করা হচ্ছে যে প্রকৃত উৎপাদন আরও আড়াই লক্ষ মেট্রিক টন বেশি হবে। বিগত ৩০ বছরের ইতিহাসে উৎপাদনের এই পর্যায়ে পৌছানো কখনও সম্ভব হয়নি। আবহাওয়া অনেকটা অনুকূল ছিল ঠিকই, কিন্তু এ রাজ্যের কৃষকদের ঐকান্তিক প্রচেষ্টা এবং কৃষি কর্মীদের অক্লান্ত পরিশ্রমই প্রায় অভাবনীয় এই ঘটনাকে বাস্তবে রূপায়িত করতে প্রভূত সাহায্য করেছে। কৃষি উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টায় সরকার অনুসৃত নীতি ও কর্মধারা যে গতিশীলতা এনে দিতে পেরেছে, এতে আমরাও যথেষ্ট বোধ করছি।

### ১৯৭৮-৭৯ সালে কৃষি উন্নয়ন কার্যক্রমের মূল লক্ষ্য ও পন্থা

আগামী বছরে আমাদের কৃষি উন্নয়ন পরিকল্পনার মূল লক্ষ্যগুলি হবে—

(১) ধান, গম, ডালশস্য, তৈলবীজ, আলু ও সব্জি, আখ, পাট, তামাক ইত্যাদি প্রধান খাদ্য ও বাণিজ্যিক ফসলের উৎপাদন বৃদ্ধি করা।

(২) সেচ ব্যবস্থার প্রসার। সেচ ও অসেচ এলাকায় আধুনিক কৃষি প্রযুক্তির যথাযথ প্রয়োগে বহুফসলী জমির পরিমাণ বাড়ানো এবং বিঘা প্রতি উৎপাদন ও মোট উৎপাদনের পরিমাণ বাড়ানো। সেচসেবিত এলাকায় প্রধানত খাদ্যশস্যের এবং অসেচ এলাকায় ডালশস্য ও তৈলবীজের চাষের প্রসার করে বর্তমানের ঘাটতি পূরণ করা।

(৩) সমবায় ও উৎপাদন-ভিত্তিক অন্যান্য সংস্থার মাধ্যমে সময়মতো উপযুক্ত পরিমাণ কৃষিঋণ এবং অন্যান্য বিবিধ উপাদান ও সাজসরঞ্জাম সরবরাহ এবং কৃষিজ পণ্যের উপযুক্ত সংরক্ষণ ও বিপণন ব্যবস্থা করা।

(৪) এরাজ্যের কৃষি জলবায়ু ও অন্যান্য পরিবেশগত বিভিন্ন অবস্থার উপযোগী কৃষিপ্রযুক্তিবিদ্যার উন্নতি ঘটিয়ে উৎপাদন ও কৃষকের উপার্জন বাড়াবার জন্য কৃষকের জমিতে ও সরকারি খামারে ফলিত গবেষণা (এডাপটিভ রিসার্চ) এবং কৃষি প্রশিক্ষণের নিবিড় কার্যক্রম গ্রহণ করা।

(৫) কৃষি কর্মকাণ্ডের যথাসম্ভব প্রসার ঘটিয়ে অধিকতর কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি করা এবং গ্রামস্তরে উদ্বৃত্ত শ্রমশক্তিকে স্থায়ী সম্পদ সৃষ্টি ও অধিকতর উৎপাদনের কাজে সদ্ব্যবহার করা।

(৬) উপরোক্ত **মূল লক্ষ্যগুলি** পূরণে বরাদ্দ অর্থের **অধিকাংশই** ক্ষেত মজুর, ভাগচাষী ও অন্যান্য গরিব চাষীর কল্যাণমূলক প্রকল্পে সদ্ব্যবহার করা।

**১৯৭৮-৭৯ সালে উৎপাদনের লক্ষ্যমাত্রা ও কার্যক্রম**

কেন্দ্রীয় যোজনা পর্ষদ, ভারত সরকার ও রাজ্য সরকারের বিশেষজ্ঞগণের সঙ্গে আলোচনা করে এবং বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে আগামী বছরে পশ্চিমবঙ্গে প্রধান ফসলগুলির উৎপাদনের লক্ষ্যমাত্রা ও অন্যান্য উৎপাদনভিত্তিক কার্যক্রম স্থির করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রার পাশাপাশি ১৯৭৭-৭৮ সালের খাদ্যশস্যের বাস্তব পরিস্থিতিও দেখানো হল।

| ফসলের নাম | | ১৯৭৭-৭৮ সালের উৎপাদন (লক্ষ টন) | | ১৯৭৮-৭৯ |
|---|---|---|---|---|
| | | নির্ধারিত লক্ষ্যমাত্রা | অনুমিত উৎপাদন | লক্ষ্যমাত্রা (লক্ষ টন) |
| ধান | ক) আউশ (চাল) | ৮.০০ | ৭.৫১ | ৯.০০ |
| | খ) আমন (চাল) | ৫৪.০০ | ৫৮.৬১ | ৫৬.০০ |
| | গ) বোরো (চাল) | ৯.০০ | ৯.০০ | ১০.৫০ |
| | মোট (চালের হিসাবে) | ৭১.০০ | ৭৫.১২ | ৭৫.৫০ |
| গম | | ১৩.০০ | ১২.০০ | ১৪.০০ |
| অন্যান্য তণ্ডুল জাতীয় খাদ্যশস্য | | ১.৫০ | ১.১০ | ১.৫০ |
| মোট তণ্ডুলজাতীয় খাদ্যশস্য | | ৮৫.৫০ | ৮৮.২২ | ৯১.০০ |
| ডালশস্য মোট | | ৪.৫০ | ৪.২৫ | ৪.৭৫ |
| সর্বমোট খাদ্যশস্য | | ৯০.০০ | ৯২.৪৭ | ৯৫.৭৫ |
| তৈলবীজ | | | | ১.২৫ |
| আলু | | | | ১৭.০০ |
| আখ | | | | ২০.৫০ |
| পাট (মেস্তাসহ) (লক্ষ গাঁটের হিসাবে) | | | | ৪০.০০ |

**অধিক ফলনশীল ধান ও গম চাষ (১৯৭৮-৭৯)**

| ফসল | লক্ষ্যমাত্রা (লক্ষ একর) |
|---|---|
| ধান | ৪৯.০০ |
| গম | ১৭.৩০ |

**বীজ উৎপাদন ও সরবরাহ**

এরাজ্যে ২১০টি সরকারি কৃষি খামার আছে। সেখানকার উৎপন্ন বীজ কৃষকদের মধ্যে বিতরণ করা হয়। ন্যাশনাল সীড্ কর্পোরেশন এবং তরাই ডেভেলপমেন্ট কর্পোরেশন প্রতি বছরই অন্যান্য রাজ্যে উৎপাদিত বীজ আমদানি করে কিছুটা নিজেদের ডিলারের মাধ্যমে এবং কিছুটা সমবায় সমিতি ও অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের মাধ্যমে সরবরাহ্ করে। অন্যান্য কিছু বীজ ব্যবসায়ীরাও অন্যান্য রাজ্য থেকে কিছু বীজ আমদানি করে এ রাজ্যের কৃষকদের কাছে বিক্রি করে থাকেন। কিন্তু উপরোক্ত সংস্থাগুলির মাধ্যমে মোট যে পরিমাণ বীজ বিক্রি হয়, এরাজ্যের কৃষকদের মোট চাহিদার তুলনায় তা যথেষ্ট নয়। উপরন্তু উৎকৃষ্টমানের বীজ সংগ্রহ করবার আগ্রহ এখন কৃষকদের মধ্যে যথেষ্ট বেড়েছে। কাজেই এ রাজ্যের প্রয়োজনের কথা মনে রেখে আমরা অবিলম্বে একটি **স্টেট সীড কর্পোরেশন** গঠন করবার সিদ্ধান্ত নিয়েছি। এতে উৎকৃষ্টমানের বীজ উৎপাদন ও সরবরাহের ব্যবস্থা আরও ব্যাপক ও সুষ্ঠুভাবে করা সম্ভব হবে। এ-ছাড়া পশ্চিমদিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় প্রায় তিন হাজার একর পরিমাণ একটি পতিত জমি এক লপ্তে পাওয়া গেছে। এর প্রায় সবটাই সরকারে ন্যস্ত জমি। এখানে একটি বড় এবং আধুনিক বীজ উৎপাদক কৃষি খামার স্থাপন করা হবে। উৎপন্ন ফসলের নির্বাচিত ও উৎকৃষ্ট মানের অংশই বীজ হিসাবে রাখা হবে। বীজ হিসাবে রাখা ফসলকে আধুনিক পদ্ধতিতে যন্ত্রের সাহায্যে শুকানো এবং তার আর্দ্রতার পরিমাণ নিরূপণের জন্য কয়েকটি **সীড টেস্টিং এবং প্রসেসিং সেন্টার** স্থাপন করা হবে। বর্তমানে প্রচলিত 'বীজ আইন'-এর কিছু ত্রুটি আছে। এই ত্রুটিগুলি দূর করে বীজের গুণাগুণ ও সরবরাহ উন্নততর করবার উদ্দেশ্যে একটি 'রাজ্য বীজ আইন' প্রণয়নের কথা চিন্তা করা হচ্ছে।

**আলুবীজ উৎপাদন ও আলুচাষ গবেষণা কেন্দ্র**

পশ্চিমবাংলায় প্রতিবছর আলুচাষের মরশুমে উৎকৃষ্টমানের বীজের জন্য হাহাকার পড়ে যায়। কিছু ব্যবসায়ী পাঞ্জাব, হরিয়াণা, হিমাচল প্রদেশ ও উত্তর প্রদেশ থেকে আলুবীজ আমদানি করে বিক্রি করে থাকেন কিন্তু এই বীজের মান অনেক সময়ে নির্দিষ্ট থাকে না। তাই ফলাফলও সবসময়ে আশাপ্রদ হয় না। আলুর উৎকৃষ্ট বীজ উৎপাদন ও আলুচাষ সম্বন্ধে আধুনিক গবেষণার পর্যাপ্ত সুযোগ না থাকায় এরাজ্যে উৎকৃষ্টমানের বীজ আলু উৎপাদন ও সরবরাহের কাজ বাধাপ্রাপ্ত হচ্ছিল। এখন সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে রাজ্যস্তরে এ-ধরনের একটি কৃষি খামার থাকা অপরিহার্য। এধরনের একটি কেন্দ্র স্থাপনের জন্য মেদিনীপুর জেলায় উপজাতি অধ্যুষিত অঞ্চলে আনন্দপুরে প্রয়োজনীয় পরিমাণ জমি এক লপ্তে পাওয়া গেছে। এখানে সাংগঠনিক ও প্রাথমিক অনেকটা কাজ ইতিমধ্যেই করা হয়েছে। আগামী বছরে এই কাজ প্রায় সম্পূর্ণ করা হবে।

দার্জিলিং-এ উৎপন্ন উৎকৃষ্ট আলুর বীজ পশ্চিমবাংলার বাইরে রপ্তানির ব্যাপারে "ওয়ার্ট" রোগের জন্য প্রায় ১৫ বছর আগে কেন্দ্রীয় সরকার কর্তৃক বিধিনিষেধ আরোপিত হয়েছিল। ২-৩ বছর আগে ভারত সরকার এবং রাজ্য সরকারের বিশেষজ্ঞগণ বিষয়টি সরেজমিনে তদন্ত করে পর্যালোচনা করেন। এখন ঐ রোগের অস্তিত্ব পাওয়া যায় না। ঐ বীজ আলু থেকে উৎপন্ন ফসলের উৎপাদনও আশাব্যঞ্জক। তাই রাজ্য সরকার স্থির করেছেন যে দার্জিলিং-

এ উৎপন্ন বীজ আলু পশ্চিমবঙ্গের সমতল ভূমির আলু চাষে এখন থেকে ব্যবহার করা হবে। এছাড়া দার্জিলিং-এর আলু বীজ পশ্চিমবাংলার বাইরে রপ্তানির জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে আরও আলাপ আলোচনা চালানো হবে।

**সার ব্যবহার**

এ রাজ্যের কৃষকরা বর্তমানে রাসায়নিক সার ব্যবহার সম্বন্ধে অনেক বেশি সচেতন। পূর্বভারতীয় রাজ্যগুলির মধ্যে পশ্চিমবাংলাই সর্বাপেক্ষা বেশি পরিমাণ রাসায়নিক সার ব্যবহার করে। এরাজ্যে পূর্বের যে কোনও বৎসরের তুলনায় ১৯৭৭-৭৮ সালে অনেক বেশি রাসায়নিক সার ব্যবহৃত হয়েছে। উদ্ভিদ খাদ্যের হিসাবে এরাজ্যে মোট রাসায়নিক সার ব্যবহৃত হয়েছে ঃ

| ১৯৭৫-৭৬ | ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ |
|---|---|---|
| ১,৩০,৭৬২ মেঃ টন | ১,৪৮,১৮৩ মেঃ টন | ১,৭২,১৫৬ মেঃ টন |

১৯৭৮-৭৯ সালে ফেব্রুয়ারি থেকে জুলাই মাসের জন্য এ রাজ্যের চাহিদার পরিমাণ এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক স্বীকৃত সরবরাহের পরিমাণ নিম্নরূপ ?

| | নাইট্রোজেন | ফসফেট | পটাশ | মোট |
|---|---|---|---|---|
| চাহিদার পরিমাণ (মেঃ টন) | ৭০,০০০ | ২০,০০০ | ২০,০০০ | ১,১০,০০০ |
| সরবরাহের পরিমাণ (মেঃ টন) | ৫২,৮০০ | ১১,০০০ | ৯,৯০০ | ৭৩,৭০০ |

চাহিদার তুলনায় ৬৭ শতাংশ সরবরাহের আশ্বাস এখন পর্যন্ত পাওয়া গেছে। অধিকতর সরবরাহের জন্য সক্রিয় আলোচনা চালানো হচ্ছে। সারের যোগানের জন্য আমাদের এখনও বিদেশ থেকে আমদানির উপর কিছুটা নির্ভর করতে হয়। তাই চাহিদার সঙ্গে যোগানের সামঞ্জস্য সবসময়ে রাখা যায় না। হলদিয়া এবং তালচেরে রাসায়নিক সারের নতুন কারখানা হচ্ছে। সিন্ত্রিতে 'ট্রিপল সুপার ফসফেট' সারের উৎপাদন শুরু হয়েছে। ট্রম্বে থেকে ভবিষ্যতে আরও বেশি পরিমাণ যৌগিক সার পাবার আশা আছে।

বর্তমান বছরে বিভিন্ন জেলায় সার সরবরাহের ব্যাপারে নানাধরনের দুর্নীতি রোধের জন্য ১১৩টি পুলিশ কেস করা হয়েছে। এতে ১৪০ জন সার ব্যবসায়ী সংশ্লিষ্ট আছেন। রাসায়নিক সারের সঠিক মান নিয়ন্ত্রণের উদ্দেশ্যে বর্তমানে দুটি পরীক্ষাগার আছে। আরও দুটি পরীক্ষাগার স্থাপন মঞ্জুর করা হয়েছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কিছু আর্থিক সাহায্যও পাওয়া যাবে। গ্রামস্তরে সারের বিক্রয়মূল্য কিছুটা হ্রাস করবার জন্য কেবল একটি স্তরে বিক্রয়কর আদায়ের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

রাসায়নিক সার ছাড়াও জৈব সারের উৎপাদন ও ব্যবহার সম্পর্কে বিশেষ প্রকল্প নেওয়া হয়েছে। গ্রাম জৈবসার উৎপাদনে উৎসাহ দানের জন্য ব্লক ও জেলা পর্যায়ে পুরস্কার প্রদানের ব্যবস্থা রাখা হয়েছে। জেলা ও মহকুমা শহরগুলির আবর্জনা কম্পোস্ট সারে পরিণত

ও বিতরণের জন্য বর্তমান বছরে ৬টি পৌরসংস্থাকে মোট ৭.৮৪ লক্ষ টাকা সহায়ক অনুদান (গ্রান্ট-ইন-এইড্) দেওয়া হয়েছে। আগামী বছরেও এই প্রকল্পের কাজ আরও বাড়ানো হবে। কেন্দ্রীয় সরকারের সাহায্যে বীরভূম জেলায় ৪৬ হাজার টাকায় ভূমিহীন ক্ষেত-মজুরদের দ্বারা কম্পোস্ট উৎপাদনের একটি বিশেষ প্রকল্পও নেওয়া হয়েছে। কলকাতা শহরের আবর্জনাকে কম্পোস্ট সারে পরিণত করে সদ্ব্যবহার করবার জন্য ৬০ লক্ষ টাকা ব্যয়ে শহরের উপকণ্ঠে বানতলায় অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের পরিচালনায় একটি যান্ত্রিক কম্পোস্ট উৎপাদন কারখানা চালু করা হচ্ছে। এ ব্যাপারেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিছু আর্থিক সাহায্য পাওয়া যাবে।

রাজ্যের অম্লমাটি অঞ্চলে সংশোধক বস্তু ব্যবহার করে উৎপাদিকা শক্তি বাড়াবার ৫০ শতাংশ অনুদানে সংশোধক (সয়েল কন্ডিশনার) সরবরাহের জন্য বর্তমান বছরে ১২.৭২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

মাটি পরীক্ষা করে সুষম সার ব্যবহারের প্রবণতা কৃষকদের মধ্যে অনেক বেড়েছে। বিনামূল্যে মাটির নমুনা পরীক্ষা করে দেবার জন্য বার্ষিক ২৫০০০ নমুনা পরীক্ষার সুযোগ বিশিষ্ট একটি করে পরীক্ষাগার টালিগঞ্জ, বর্ধমান এবং মেদিনীপুরে আছে। মুর্শিদাবাদ ও কোচবিহারেও একটি করে পরীক্ষাগার স্থাপনের টাকা মঞ্জুর করা হয়েছে। আগামী বছরে কালিম্পং ও মালদায় একটি করে পরীক্ষাগার স্থাপন করা হবে। ভবিষ্যতে প্রত্যেক জেলায় একটি করে এ ধরনের পরীক্ষাগার স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**ক্ষুদ্র সেচ**

এক ফসলী জমিকে বহুফসলী করবার প্রধানতম উপায় হল সেচের প্রসার। ক্ষুদ্রসেচ প্রকল্পের আওতায় জমির পরিমাণ দ্রুত বাড়াবার জন্য গভীর নলকূপ, নদীসেচ প্রকল্প, মাঠ কুয়ো, জলাধার নির্মাণ, মজা-হাজা পুকুরের সংস্কার এবং প্রকল্প ছাড়া জলনিকাশি প্রকল্পও নেওয়া হয়েছে। পঞ্চম যোজনার চতুর্থ বছরের (১৯৭৭-৭৮) শেষে আনুমানিক ১৪.৪১ লক্ষ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি থেকে সেচের ব্যবস্থা করা সম্ভব হবে। ১৯৭৮-৭৯ সালে অতিরিক্ত এক লক্ষ ৭ হাজার হেক্টর জমি ক্ষুদ্র সেচের আওতায় আনবার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১৬০টি গভীর নলকূপ, ৫০টি নদীসেচ প্রকল্প (এর মধ্যে ৩০টি সমবায় ভিত্তিতে), বিশ্বব্যাঙ্ক প্রকল্পে ৭০০০ এবং ক্ষুদ্রচাষী উন্নয়ন সংস্থার প্রকল্পে ৩০০০ অগভীর নলকূপ, ৮০০০ কূপ খনন, পুষ্করিণী খনন ও সংস্কার, প্রবাহিত নদীর স্রোতে জোড়বাঁধ নির্মাণ ইত্যাদি প্রকল্প নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ মাইনর ইরিগেশন কর্পোরেশন গভীর নলকূপ বসাবার পরিকল্পনা নিয়েছে। কিছু কিছু কেন্দ্রে ট্রান্সফর্মার চুরি যাওয়া বা অন্যান্য যান্ত্রিক কারণে প্রকল্পগুলির কার্যকারিতা অনেকসময় ব্যাহত হয়। এই ত্রুটি সংশোধনের জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে। আগে মোট ১২টি জেলায় পুষ্করিণী উন্নয়নের কাজ করা হত। এখন থেকে রাজ্যের মোট ১৭টি কৃষি জেলাতেই এই কার্যক্রম প্রসারিত করা হবে। জেলাসমাহর্তার প্রকল্প মঞ্জুরির ক্ষমতা বৃদ্ধি করে প্রকল্প প্রতি গণ বরাদ্দের পরিমাণ ১০ হাজার টাকা থেকে বাড়িয়ে ২৫ হাজার টাকা করা হচ্ছে। অন্যান্য ক্ষুদ্রসেচ (গভীর/অগভীর নলকূপ, নদীসেচ ইত্যাদি প্রকল্পবাদ) প্রকল্প রূপায়ণে ৫০ শতাংশ ব্যয় আগে উপকৃত চাষীদের পক্ষ থেকে

দিতে হত। অনেক প্রান্তিক ও ক্ষুদ্রচাষীদের আর্থিক সামর্থের মধ্যে এ ধরনের প্রকল্প রূপায়ণ খুবই কষ্টসাধ্য ছিল। আগামী বছর থেকে উপকৃত চাষীদের অংশ ৫০ শতাংশ থেকে কমিয়ে ২৫ শতাংশ করা হবে।

রাজ্য জল পর্ষদ (স্টেট ওয়াটার বোর্ড) এ রাজ্যের মাটির উপরের এবং নিচের জলসম্পদ সম্পর্কে সমীক্ষা চালাচ্ছেন এবং ক্ষুদ্রসেচ প্রসারের সঙ্গে সংশ্লিষ্ট বিভাগ, কর্পোরেশন এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিকে প্রয়োজনীয় তথ্য সরবরাহ করছেন। ১৯৭৮ সালের ডিসেম্বর মাস নাগাদ মাটির নিচের জলসম্পদ প্রায়-বিস্তারিত সমীক্ষার কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**শস্য সংরক্ষণ ঃ**

ফসলের রোগ-পোকা দমন সম্পর্কে বর্তমানে কৃষকেরা সাধারণভাবে সজাগ এবং তাঁরা এ সম্পর্কে কিছু কিছু ব্যবস্থাও নিয়ে থাকেন। কিন্তু যেটুকু করা হচ্ছে তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। কীটঘ্ন ওষুধগুলির দামও যথেষ্ট বেশি। সুতরাং এতে ভেজাল দেবার সুযোগ আছে। কীটঘ্ন ওষুধগুলির গুণাগুণ পরীক্ষা এবং মান নির্ধারণের জন্য মেদিনীপুরে একটা পরীক্ষাগার আগামী বছরে স্থাপিত হবে। এই পরীক্ষাগারে বীজ ও সার ইত্যাদির গুণাগুণ পরীক্ষার ব্যবস্থাও রাখা হবে। বীজ, সার এবং ওষুধের মান বজায় রাখা এবং ভেজাল বন্ধ করে কৃষকদের উপকার করাই হবে এই পরীক্ষাগারের উদ্দেশ্য। সরকারি স্তরে ওষুধগুলির মান বজায় রাখা এবং ন্যায্যমূল্যে চাষীদের মধ্যে বিতরণ করা যাতে সহজ হয়, সেজন্য পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের অধীনে 'টেকনিক্যাল গ্রেড' কীটঘ্ন ওষুধ প্রস্তুতের প্রয়োজনীয় ওষুধের কাঁচামালের একটি ব্যাঙ্ক স্থাপন করা হবে। ধানের বাদামী শোষক পোকা দমনের জন্য মোট মূল্যের উপর সরকারি অনুদান ৬৬২/৩ শতাংশ থেকে বাড়িয়ে ৭৫ শতাংশ করা হয়েছে।

শস্য সংরক্ষণের কারিগরি দিকগুলি সম্বন্ধে গ্রামস্তরের কৃষিকর্মীদের এবং কৃষকদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। প্রয়োজনের সময় ওষুধ ছড়াবার এবং ছিটাবার যন্ত্রের যাতে অভাব না হয় সেজন্য প্রতি ব্লকে যথেষ্ট সংখ্যায় 'ডাস্টার' ও 'স্প্রেয়ার' মজুত রাখবার ব্যবস্থা করা হচ্ছে।

**কৃষি যন্ত্রপাতি ও সাজসরঞ্জাম মেরামত ঃ**

গ্রামে অনেকসময় কৃষি যন্ত্রপাতি , পাম্পসেট ইত্যাদি মেরামত করবার সুযোগ থাকে না। ফলে চাষীর উৎপাদন কার্যক্রমে ব্যাঘাত ঘটে। তাই দু'ধরনের মেরামতি কারখানা স্থাপনের কথা ভাবা হয়েছে। গভীর নলকূপ, নদীসেচ প্রকল্প ইত্যাদির অধিক শক্তিসম্পন্ন ও ভারী ইঞ্জিন, পাম্পসেট, টার্বাইন এবং 'পাওয়ার-টিলার' প্রভৃতি মেরামতের জন্য প্রতি জেলায় একটি করে বৃহদাকার কারখানা স্থাপন করা হবে। এ ধরনের কয়েকটি 'ওয়ার্কশপ' বর্তমানে আছে, কিন্তু যথেষ্ট যন্ত্রপাতি না থাকায় এগুলির পুরো সদ্ব্যবহার হচ্ছে না। বিশ্বব্যাঙ্ক প্রকল্পে বর্ধমান, নদীয়া ও মালদা জেলার বর্তমান কারখানাগুলির উন্নয়ন এবং পশ্চিমদিনাজপুর,

মুর্শিদাবাদ এবং হুগলি জেলায় একটি করে বড় ধরনের 'ওয়ার্কশপ' স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

আর এক ধরনের ছোট মেরামত কেন্দ্র ('কল সেন্টার')-এর কথাও চিন্তা করা হয়েছে। কৃষকদের অগভীর নলকূপের সরঞ্জাম, পাম্পসেট ও অন্যান্য কৃষি যন্ত্রপাতি সহজে এবং সময়মতো মেরামতির জন্য গভীর নলকূপ এবং/অথবা নদীসেচ প্রকল্প কেন্দ্রগুলিতে ক্ষুদ্রায়তনের অসংখ্য 'কল-সেন্টার' স্থাপন করা হবে। আগামী বছরে পরীক্ষামূলকভাবে এ-ধরনের কয়েকটি 'কল-সেন্টার' স্থাপন করে দেখা হবে যে এগুলি কৃষকদের কাছে কতখানি কাজে লাগে। প্রয়োজনবোধে পরে এগুলির সংখ্যা বাড়ানো হতে পারে। প্রতি 'কল-সেন্টারে' একজন করে দক্ষ মেকানিক থাকবেন। তাঁকে একটি সাইকেল এবং ৭০০-১০০০ টাকা মূল্যের যন্ত্রপাতির একটি বাক্স সরবরাহ করা হবে। সাইকেলের পিছনে ঐ বাক্সটি নিয়ে ঐ মেকানিক সহজেই গ্রামের মধ্যে যাতায়াত করতে পারবেন। কৃষকদের কাছ থেকে মেরামতি কাজের জন্য ঐ মেকানিক সামান্য পারিশ্রমিক নিতে পারবেন। পরে সম্ভব হলে এবং সুবিধাজনক বুঝলে, এই মেকানিকদের কৃষিসেবা কেন্দ্রগুলির (অ্যাগ্রো-সার্ভিস সেন্টার)-এর সঙ্গে যুক্ত করে দেওয়া হবে।

**কৃষি যন্ত্রপাতির মিনিকিট কার্যক্রম ঃ**

ধান চাষে উন্নত কৃষি যন্ত্রপাতির ব্যবহার করে পরিচালনগত উৎকর্ষসাধন এবং উৎপাদন বাড়াবার কৌশল চাষীদের মধ্যে জনপ্রিয় করবার জন্য কেন্দ্রীয় সরকারের মঞ্জুরীকৃত একটি যন্ত্রপাতির মিনিকিট প্রকল্প নেওয়া হয়েছে। প্রতিটি ৬৪৫ টাকা মুল্যের এই মিনিকিটে থাকবে উন্নত লাঙ্গল, বিদা, বীজবোনা যন্ত্র, নিড়ান যন্ত্র ইত্যাদি। প্রদর্শনের জন্য ১০০ শতাংশ অনুদান ৮০টি মিনিকিট এবং ৭৫ শতাংশ অনুদানে ২৭০টি মিনিকিট বিতরণের ব্যবস্থা এই প্রকল্পে রাখা হয়েছে। ১৯৭৭-৭৮ সালের জন্য এই প্রকল্পটি মঞ্জুর করা হয়। আগামী বছরে এই প্রকল্পটি চালু থাকবে।

**ভূমি সংরক্ষণ ঃ**

এ রাজ্যের বিভিন্ন জেলায় ভূমি সংরক্ষণের সমস্যা ঠিক একই ধরনের নয়। বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের ঝাড়গ্রাম অঞ্চলে ভূমিক্ষয় খুব বেশি। নদীয়া, মালদা, মুর্শিদাবাদ, কোচবিহার এবং পশ্চিমদিনাজপুর জেলার সমস্যা অন্য ধরনের। পাহাড় ও তরাই অঞ্চলে জমির অতিরিক্ত ঢাল এবং অতিবৃষ্টির ফলে জমিতে ধস নামে। ধস বন্ধ করবার জন্য নানারকমের প্রক্রিয়ার সাহায্য নিতে হয়। সুন্দরবন অঞ্চলের কৃষিক্ষেত্রে নোনাজলের অনুপ্রবেশ বন্ধ করবার জন্য বিশেষ ধরনের ব্যবস্থা প্রয়োজন। এরাজ্যে চাষের আওতায় জমির ভূমিক্ষয় নিবারণ ও কমাবার জন্য ১৯৭৮-৭৯ সালে আগের বছরের তুলনায় অনেক বেশি অর্থের বরাদ্দ করা হয়েছে। আশা করি কাজ শুরু এবং ত্বরান্বিত করা সম্ভব হবে।

**কৃষি বিপণন**

কৃষিপণ্য বিপণন ব্যবস্থার উন্নতির জন্য বাজার নিয়ন্ত্রণ ও উন্নয়ন, নিয়ন্ত্রিত বাজার অঞ্চলে গ্রামীণ সড়ক উন্নয়ন এবং হিমঘর নিয়ন্ত্রণের কার্যক্রমকে অগ্রাধিকার দেওয়া হয়েছে।

এ পর্যন্ত ৩৫টি পাইকারি বাজারের প্রাথমিক কৃষি পণ্যের বিপণন নিয়ন্ত্রণ আইনের আওতায় আনা হয়েছে। এবং এর মধ্যে ১১টিতে নতুন বাজার গড়বার কাজ হাতে নেওয়া হয়েছে। ১৯৭৮-৭৯ সালে আরও ১৩টি পাইকারি বাজার উক্ত আইনের আওতায় আনা হবে। এ খাতে সরকারি ব্যয়ের পরিমাণ ১৫ থেকে ২০ লক্ষ টাকা। এ ছাড়া কেন্দ্রীয় সরকার কিছু বাজার উন্নয়নের কাজে বাজার প্রতি ২ থেকে ৫ লক্ষ টাকা অনুদান মঞ্জুর করেছেন। তিনটি বাজারের (কাটোয়া, করিমপুর ও সামশী) উন্নতিসাধনের কাজে বিশ্ব ব্যাঙ্ক প্রায় এক কোটি টাকা দীর্ঘমেয়াদী ঋণ মঞ্জুর করেছেন। নিয়ন্ত্রিত বাজার এলাকায় অবস্থিত গ্রামীণ বাজারগুলির উন্নতিসাধনের দিকেও নজর দেওয়া হয়েছে। এ পরিকল্পনা গ্রামাঞ্চলে যথেষ্ট উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি করেছে। কেন্দ্রীয় সরকারের সাহায্যে নিয়ন্ত্রিত বাজার এলাকায় গ্রামীণ সড়ক নির্মাণের কাজও হাতে নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৯৭৭-৭৮ সালে এ বাবদ ৯০ টাকা পাওয়া গেছে। আগামী বছরেও এ কাজ চালু থাকবে।

এ রাজ্যে আলু চাষের ব্যাপক প্রসারের ফলে হিমঘর নিয়ন্ত্রণ ও উন্নয়নের বিশেষ প্রয়োজন দেখা দিয়েছে। সমবায় ক্ষেত্রে হিমঘর উন্নয়নকে বিশেষ অগ্রাধিকার দেওয়া হয়েছে। ব্যক্তিগত মালিকানায় পরিচালিত হিমঘরগুলির সম্বন্ধে অভিযোগ প্রতিকারের হিমঘর সংক্রান্ত আইনটি সংশোধনের জন্য পর্যালোচনা করে দেখা হচ্ছে। এ সম্বন্ধে একটি বিল শীঘ্রই উত্থাপন করা হবে।

**কৃষি ঋণ**

কৃষকদের ঋণের চাহিদা প্রধানত সমবায় বিভাগ এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির মারফতই মেটানো হয়। গ্রামাঞ্চলের সব জায়গায় সমবায়-সমিতি না থাকায় অনেক সময় প্রান্তিক ও ক্ষুদ্রচাষী বা বর্গাদারের সরকরি ঋণ পাবার সুযোগ থাকে না। বর্তমান বছরে সেজন্য স্বল্পমেয়াদী কৃষি ঋণ প্রদান ব্যবস্থার পরিবর্তন করে ভারত সরকারের বরাদ্দ ঋণের ৫০ শতাংশ সমবায় সমিতির মাধ্যমে (মোট ৩ কোটি টাকা) এবং বাকি ৫০ শতাংশ ২৮৩ কোটি টাকা সমষ্টি উন্নয়ন ব্লকের মাধ্যমে বিতরণের ব্যবস্থা নেওয়া হয়েছে। বর্গাদারও এই ঋণের সুযোগ নিতে পেরেছেন। এবছরই প্রথম পান-চাষীদের স্বল্পমেয়াদী ঋণ দেওয়া হয়েছে। বর্তমান বছরে রাজ্য সমবায় বিভাগ ৮১ কোটি টাকর স্বল্পমেয়াদী ঋণ বিতরণের ব্যবস্থা করেছেন। মধ্যমেয়াদী ঋণের লক্ষ্যমাত্রা ৮ কোটি টাকা এবং দীর্ঘমেয়াদী ১৪ কোটি টাকা। স্টেট ব্যাঙ্ক এবং অন্যান্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির দেয় ঋণের পরিমাণও কয়েক কোটি টাকা। কৃষি ঋণের চাহিদা ও বিতরণের পরিমাণও উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। আগামী বছরের আরও বেশি কৃষিঋণ দেওয়া হবে বলে আশা করা যায়।

**কৃষি শ্রমিকদের মজুরির হার বৃদ্ধি**

১৯৭৭ সালের ১লা সেপ্টেম্বর থেকে সরকারি কৃষি শ্রমিকদের দৈনিক মজুরি ৮ টাকা ১০ পয়সা হিসাবে দেবার ব্যবস্থা করা হয়েছে। সরকারি উদ্যোগের বাইরেও এই বর্ধিত মজুরির কার্যকর প্রয়োগের বিষয়টি শ্রম বিভাগ খতিয়ে দেখছেন।

**ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক উন্নয়ন সংস্থা (এস-এপ-ডি-এ)**

বর্তমানে ৯টি জেলায় এই প্রকল্প চালু আছে। এই জেলাগুলি হল কোচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং, পশ্চিমদিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, হুগলি ও ২৪ পরগনা। বাঁকুড়া জেলায় খরাপ্রবণ এলাকা কার্যক্রমের বহির্ভূত ব্লকগুলিতেও অনুরূপ ধরনের কার্যক্রম শুরু করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালে এই প্রকল্পগুলির কাজ চালু রাখবার জন্য ব্যয় বরাদ্দ করা হয়েছে।

**খরাপ্রবণ এলাকা কার্যক্রম (ডি-পি-এ-পি)**

সমগ্র পুরুলিয়া জেলা, বাঁকুড়া জেলার কংসাবতী সেচ এলাকার বাইরে দক্ষিণ-পশ্চিমাঞ্চলে ৭টি ব্লক এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় এই প্রকল্পের কাজ চলছে। মোট ব্যয়ের ৫০ শতাংশ ভারত সরকার বহন করেন। সেচ ব্যবস্থা প্রসারের জন্য কূপ খনন, পুকুর সংস্কার, জোড়বাঁধ ইত্যাদি কার্যক্রম রূপায়িত হয়। ভূমি সংরক্ষণের জন্য বৃক্ষরোপণ, লাক্ষাচাষ ও মৎস্য চাষ ইত্যাদিও এই প্রকল্পের কার্যক্রমে রাখা হয়েছে। আগামী বছরেও এই কাজ পূর্ণোদ্যমে চলবে।

**পশ্চিমবঙ্গ সামগ্রিক অঞ্চল উন্নয়ন সংস্থা (সি-এ-ডি-সি)**

বর্তমানে এই প্রকল্পের অধীনে মোট ১৯টি প্রকল্প এলাকায় কাজ চলছে। প্রত্যেকটি প্রকল্প-এলাকায় জমির পরিমাণ গড়ে দশ হাজার একর। উৎপাদন বাড়াবার জন্য প্রকল্প-এলাকার মধ্যে আন্তকাঠামো (ইনফ্রাস্ট্রাকচার) প্রসারিত করা হচ্ছে। সেচের প্রসার, কৃষি সেবা কেন্দ্র, হিমঘর স্থাপন, উন্নত বিপণন ব্যবস্থা, রাস্তাঘাটের উন্নয়ন ইত্যাদির দিকে বিশেষ নজর দেওয়া হয়েছে। কৃষকদের বিজ্ঞানসম্মত প্রথায় অধিকতর উৎপাদনের জন্য প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

**বৃহৎ নদী উপত্যকা সেচ এলাকার উন্নয়ন প্রকল্প (সি-এ-ডি-এ)**

দামোদর উপত্যকা, কংসাবতী ও ময়ূরাক্ষী নদী উপত্যকা পরিকল্পনার জন্য তিনটি পৃথক সেচ এলাকা উন্নয়ন প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পের মূল উদ্দেশ্য সেচ এলাকার মধ্যে বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে প্রয়োজনভিত্তিক কার্যক্রম অনুসরণ করে প্রচলিত কৃষিপদ্ধতির উন্নতি করা যাতে সেচের জলের যথাসম্ভব সুষ্ঠু ব্যবহার দ্বারা মোট উৎপাদন বাড়ানো যায়। আগামী বছরেও এই প্রকল্পগুলির কাজ যথারীতি চলবে।

**উপজাতি উন্নয়ন প্রকল্প**

রাজ্যের ১২টি জেলার ৩৩টি সমষ্টি উন্নয়ন সংস্থাকে 'উপজাতি উন্নয়ন ব্লক' হিসাবে চিহ্নিত করা হয়েছে। এই 'উপজাতি সাব-প্ল্যান' এলাকার মধ্যে উৎপাদন বাড়াবার এবং গরিব কৃষকের অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য নানাপ্রকার ক্ষুদ্র সেচ ও অন্যান্য উৎপাদন-ভিত্তিক কার্যক্রম নেওয়া হয়েছে। 'সাব-প্ল্যান' এলাকা উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যও পাওয়া যাবে। আগামী বছরের ব্যয়বরাদ্দের মধ্যে 'উপজাতি সাব-প্ল্যান' এলাকার

বাইরে অনুন্নত সম্প্রদায়ের কৃষকদের অর্থনৈতিক উন্নয়নের বেশি গুরুত্ব দেওয়া হয়। আগামী বছরেও এই প্রকল্পের কাজ চলবে। তফসিলি জাতি এবং উপজাতিদের কল্যাণমূলক প্রকল্প রূপায়ণের জন্য ২৫ লক্ষ টাকা পৃথকভাবে বরাদ্দ করা হয়েছে।

**পাহাড় এলাকা উন্নয়ন প্রকল্প**

দার্জিলিং জেলার পাহাড়ী এলাকায় চাষের জমির প্রসার ঘটিয়ে উৎপাদন আর বাড়ানো সম্ভব নয় বলে সেচ ব্যবস্থার প্রসার ও ভূমি সংরক্ষণ ইত্যাদির ব্যবস্থা জোরদার করা, অধিক ফলনশীল আওতায় বেশি জমি আনা এবং পুরানো ফলবাগিচার উৎপাদিকা শক্তি বৃদ্ধিকরণ ও নতুন বাগিচার প্রসার দ্বারা উন্নয়নের দিকে বেশি জোর দেওয়া হয়েছে। আলু, সব্জি এবং মশলাপাতি উৎপাদনের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। এই প্রকল্পের কাজ সুষ্ঠুভাবে এগিয়ে চলেছে, আগামী বছরেও চালু থাকবে।

**মশলাপাতি উন্নয়ন প্রকল্প**

এরাজ্যে মশলাপাতি উৎপাদনের সম্ভাবনা আছে কিন্তু বর্তমানে যথেষ্ট পরিমাণে করা হয় না। ১৯৭৬-৭৭ সালে এরাজ্যের ছয়টি প্রধান কৃষি জলবায়ু অঞ্চলে মশলাপাতি উন্নয়নের জন্য ছয়টি কেন্দ্র স্থাপিত হয়েছে। এগুলি হল কালিম্পং, ময়নাগুড়ি, কালিয়াগঞ্জ, বোলপুর, কৃষ্ণনগর এবং মন্মথনগর (২৪ পরগনা)। এই কেন্দ্রগুলিতে বিভিন্ন প্রকারের মশলার উন্নতজাত এবং চাষাবাদ সম্পর্কে ফলিত গবেষণা চালানো হবে এবং মশলার চাষ বাড়াবার জন্য বীজ উৎপাদন করে চাষীদের মধ্যে বিতরণ করা হবে। আগামী বছরে এই কার্যক্রমের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

**কাজুবাদাম গবেষণা কেন্দ্র**

মেদিনীপুর জেলার দিঘার সমুদ্র সৈকতে দিঘা উন্নয়ন পর্ষদের একখণ্ড জমিতে কাজুবাদাম সম্বন্ধে গবেষণা এবং কাজু চারা উৎপাদনের একটি কেন্দ্র স্থাপন করা হবে। নির্দিষ্ট জমিতে কয়েকটি পান-বরোজ থাকায় জমিটি পেতে দেরি হচ্ছে। আশা করা যায় এই সমস্যার একটা উপযুক্ত সমাধান খুঁজে পাওয়া যাবে এবং আগামী বছর থেকেই এই কেন্দ্রের কাজ চালু করা যাবে।

**সিগারেটের জন্য ভার্জিনিয়া তামাক চাষের গবেষণা**

কোচবিহারে পরীক্ষামূলকভাবে দেখা গেছে যে ভার্জিনিয়া তামাক চাষের প্রচুর সম্ভাবনা আছে। অর্থকরী ফসল হিসাবে উন্নতমানের ভার্জিনিয়া তামাক চাষের প্রসারের জন্য কোচবিহারের সিতাই সরকারি খামারে আপাতত পাঁচ বছরের একটি প্রকল্প চালু করা হয়েছে। এখানে ফলিত গবেষণা (অ্যাডাপ্টিভ রিসার্চ) এবং সম্প্রসারণের কাজ চালানো হবে। আশা করা যায় যে আগামী বছর থেকে এই কেন্দ্রের কাজ যথারীতি চালু হয়ে যাবে।

**কৃষি শিক্ষা**

**বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় :** গত বছর এই বিশ্ববিদ্যালয়ের বিশৃঙ্খল প্রশাসন ব্যবস্থায় শিক্ষক, ছাত্র ও কর্মীদের মধ্যে প্রচণ্ড বিক্ষোভের সৃষ্টি হয়। বহু চেষ্টা সত্ত্বেও এই ক্রমবর্ধমান নৈরাজ্যের অবসান ঘটানো সম্ভব না হওয়ায় সরকারকে প্রয়োজনানুগ বিকল্প ব্যবস্থা নিতে হয়েছে। পূর্বতন উপাচার্যকে অপসারণ করে নতুন উপাচার্য নিয়োগ করা হয়েছে। পূর্বতন শিক্ষা পরিষদও বাতিল করে একটি নতুন পরিষদ গঠন করা হচ্ছে। এখন আশা করা যায় যে এই বিশ্ববিদ্যালয়ের সমস্যাগুলি ক্রমে ক্রমে দূর করা সম্ভব হবে এবং একটি সুস্থ ও সু-শিক্ষার পরিবেশ গড়ে তোলা যাবে।

**উত্তরবঙ্গ কৃষি মহাবিদ্যালয় :** আগামী বছরে কৃষি স্নাতক পর্যায়ে শিক্ষা দেবার জন্য কোচবিহারে একটি কৃষি মহাবিদ্যালয় স্থাপন করা হবে। উত্তরবঙ্গের কোচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার ছাত্রদের উচ্চতর কৃষি শিক্ষার জন্য আর্থিক ও নানাপ্রকার অসুবিধায় কল্যাণীতে আসা সম্ভব হত না। তাছাড়া উত্তরবঙ্গের কৃষি জলবায়ু ও পারিবেশিক বৈশিষ্ট্যের জন্য ঐ পরিবেশে কৃষি শিক্ষার গুরুত্বও বিশেষভাবে অনুভূত হয়। প্রস্তাবিত কৃষি মহাবিদ্যালয় স্থাপিত হলে উত্তরবঙ্গের জেলাগুলির এইসব অসুবিধাগুলি বহুলাংশে দূর হবে। ভবিষ্যতে বর্ধমানেও আর একটি কৃষি মহাবিদ্যালয় স্থাপন করার বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

**গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্র :** বিশ্বব্যাঙ্কের দীর্ঘমেয়াদী ঋণের সাহায্যে বর্তমান গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রগুলিকে সম্প্রসারিত করা হবে। এর ফলে এই কেন্দ্রগুলিতে অধিকতর সংখ্যায় গ্রামসেবক, গ্রাম পর্যায়ের অন্যান্য কৃষিকর্মী এবং কৃষকদের সুষ্ঠু ব্যবস্থাপনায় বিজ্ঞানসম্মত কৃষি প্রশিক্ষণের সুযোগ বাড়বে।

**কৃষি গবেষণা**

কৃষির ফলিত গবেষণার (অ্যাডাপটিভ্ রিসার্চ) দায়িত্ব কৃষি বিভাগের উপর ন্যস্ত আছে। বিভিন্ন শস্যের জন্য জলবায়ু, মাটি ও অন্যান্য প্রযুক্তিগত পরীক্ষা ও ব্যবহারিক প্রয়োগ পরিবেশ-ভিত্তিক উপযুক্ত জাতের নির্বাচন, সেচ ও অসেচ এলাকায় মাটি ও জলের সংরক্ষণ ও সুষ্ঠু ব্যবহারের কৌশল, সুষম সার ব্যবহারের পরিমাণ, সময় ও পদ্ধতি এবং রোগ-পোকা দমনের কৌশল ইত্যাদি বিষয়ে সরকারি খামারে এবং কৃষকের জমিতে ফলিত গবেষণার কাজ করা হচ্ছে। পশ্চিমবঙ্গে গবেষণার ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। আগামী বছরে আলু, তামাক, পান, কাজুবাদাম, মশলাপাতি ইত্যাদি বিষয়ে ফলিত গবেষণার কাজ চালু রাখা হবে। পশ্চিমবাংলার কৃষি উৎপাদন বাড়াবার পরিকল্পনায় এ ধরনের গবেষণা ও তার ব্যবহারিক প্রয়োগের খুব গুরুত্ব রয়েছে।

**কৃষি গবেষণা ও সম্প্রসারণের উন্নয়নমূলক বিশ্বব্যাঙ্ক প্রকল্প :**

কৃষি বিভাগের ফলিত গবেষণা ও কৃষি সম্প্রসারণ শাখাকে বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে পুনর্গঠন এবং অধিকতর শক্তিশালী ও কার্যকর করার কাজ শুরু করা হয়েছে। রাজ্য সরকারের ১২টি কৃষি গবেষণা খামার এই প্রকল্পে উন্নত করা হবে। বিভিন্ন শস্যোৎপাদন

ভিত্তিক গবেষণার জন্য জলবায়ু, মাটি ও অন্যান্য পারিবেশিক অবস্থার তারতম্যে আঞ্চলিক ভিত্তিতে এই খামারগুলি নির্বাচিত হয়েছে। দক্ষ কৃষিবিজ্ঞানীর নিয়োগ, কর্মীদের বাসস্থান, নতুন গবেষণাগার, গবেষণার প্রয়োজনীয় যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম এবং যানবাহন ইত্যাদির ব্যবস্থা এই প্রকল্পে রাখা হয়েছে। ১৯৭৮-৭৯ সাল থেকে এই প্রকল্পের কাজ পূর্ণোদ্যমে করা সম্ভব হবে। আগামী পাঁচ বছরের মধ্যে কৃষি উন্নয়নের বহু প্রয়োজনীয় তথ্য ও প্রযুক্তি কৌশল এই কেন্দ্রগুলি থেকে পাওয়া যাবে বলে আশা করা যায়।

বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে কৃষি সম্প্রসারণ শাখার পুনর্বিন্যাস এবং কার্যধারার কিছু মৌলিক পরিবর্তন করা হয়েছে। প্রশিক্ষণ ও প্রদর্শন কার্যক্রমে কৃষক প্রশিক্ষণ ও প্রযুক্তি সম্প্রসারণের নয়া ব্যবস্থা চালু করা হয়েছে। এই প্রকল্পে সর্বস্তরের সম্প্রসারণ কর্মীদের নিয়মিত প্রশিক্ষণের ব্যবস্থাও রাখা হয়েছে। বাস্তব অবস্থার সঙ্গে সামঞ্জস্য রেখে এই কার্যক্রমের কিছু সংশোধন করার প্রয়োজন রয়েছে। এই প্রকল্পে ব্লক, মহকুমা ও জেলাস্তরে কৃষি দপ্তরগুলির উন্নতিসাধনের ব্যবস্থাও রাখা হয়েছে। কিছু সংশোধন করার পর কৃষি সম্প্রসারণের কাজ বর্তমানের তুলনায় অনেক উন্নততর হবে বলে, আশা করা যায়। কৃষি বিভাগের রাজ্যস্তর থেকে গ্রামস্তর পর্যন্ত সরাসরি প্রশাসন ব্যবস্থার প্রবর্তনের কাজ এখনও সম্পূর্ণ হয়নি। আগামী বছরের মধ্যে একাজ সম্পূর্ণতা লাভ করবে বলে আশা করা যায়।

**কৃষি তথ্য শাখার কার্যক্রম**

কৃষি বিভাগ থেকে প্রকাশিত দ্বি-মাসিক কৃষি পত্রিকা 'বসুন্ধরা' এখন প্রতিমাসে প্রকাশ করা হচ্ছে। সাধারণ কৃষকের বোধগম্য হয় এমনভাবে এই পত্রিকার বিষয়বস্তু ও প্রকাশভঙ্গির পরিবর্তন করা হয়েছে। কৃষকদের সুবিধার জন্য সময়োপযোগী কৃষি তথ্য, প্রবন্ধ, কৃষি সংবাদ এবং কৃষি বিভাগীয় নীতি ও কার্যক্রম ইত্যাদি প্রকাশ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। প্রতি কপির মূল্য একটাকা থেকে কমিয়ে মাত্র ২৫ পয়সা করা হয়েছে। আশা করা যায় যে এখন থেকে এই কৃষি পত্রিকা কৃষক ও কৃষি-সংশ্লিষ্ট ব্যক্তিদের মধ্যে জনপ্রিয় হবে। সম্প্রতি গ্রাহকসংখ্যা অনেক বেড়ে যাবার প্রবণতাও দেখা যাচ্ছে।

মাসিক পত্রিকা ছাড়াও কৃষি তথ্য শাখা থেকে সংবাদপত্র, অন্যান্য কৃষিপত্রিকা বেতার প্রচার ইত্যাদির মাধ্যমে কৃষকদের প্রয়োজনীয় তথ্যাদি সরবরাহের দিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। কৃষি বিভাগের বিশেষজ্ঞ, কৃষি বিশ্ববিদ্যালয়ের বিজ্ঞানী এবং রাজ্য ও কেন্দ্রীয় সরকারের কৃষি উন্নয়ন সংশ্লিষ্ট দপ্তরগুলির বিশেষজ্ঞদের নিয়ে গঠিত একটি সমন্বয় পর্ষদের সুপারিশগুলির ভিত্তিতে বিভিন্ন ফসলের উৎপাদন কৌশল ও অন্যান্য জ্ঞাতব্য তথ্যাদি বিভাগীয় ছাপাখানা থেকে নিয়মিতভাবে যথেষ্ট সংখ্যায় মুদ্রণ ও বিতরণের ব্যবস্থাকে আরও জোরদার করা হয়েছে। আগামী বছরে এই শাখার অধীনে একটি 'এক্সিবিশন ইউনিট' গঠন করা হবে।

**কৃষি উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন**

ষষ্ঠ পরিকল্পনার পরিপ্রেক্ষিতে কৃষি উন্নয়নের রূপরেখা নির্ধারণের জন্য বর্তমান বছরের জানুয়ারি-ফেব্রুয়ারি মাসে বর্ধমান কৃষি খামারে কৃষি বিজ্ঞানী, পরিকল্পনাবিদ, রাজনীতিক, কৃষি

বিভাগীয় কর্মী, সাংবাদিক এবং বিভিন্ন জেলার কৃষক প্রতিনিধিদের নিয়ে চারদিনব্যাপী একটি আলোচনাচক্রের অনুষ্ঠান করা হল। এই আলোচনাচক্রের মাধ্যমে কৃষি উন্নয়ন পরিকল্পনার ব্যাপারে বহু প্রয়োজনীয় তথ্য ও অভিজ্ঞতা লাভ হয়। এই সিদ্ধান্তও নেওয়া হয় যে কার্যকর ও বাস্তবানুগ পরিকল্পনা প্রণয়নের জন্য গ্রামস্তর, ব্লকস্তর, জেলাস্তর এবং রাজ্যস্তরে পরিকল্পনা করার প্রয়োজন হবে। ভবিষ্যতে কৃষি উন্নয়ন পরিকল্পনা রচনায় এই সিদ্ধান্তকে কাজে লাগানো হবে।

প্রসঙ্গক্রমে উল্লেখ করি যে লাক্ষা উন্নয়ন, কতকগুলি ক্ষুদ্রসেচ ও জলনিকাশি প্রকল্প জমির মালিকানার সংশোধন, পাহাড় এলাকার উন্নয়ন, ঝাড়গ্রাম ও সুন্দরবন এলাকায় কৃষি উন্নয়ন এবং কৃষিঋণ সম্পর্কিত কয়েকটি কৃষি প্রকল্প সেচ ও জলপথ এলাকায় কৃষি ও ভূমি সদ্ব্যবহার বিভাগ, বন বিভাগ ইত্যাদি রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে। কৃষি সংশ্লিষ্ট এধরনের প্রকল্পগুলির ব্যয়বরাদ্দ কৃষিখাতে আমার প্রস্তাবিত ব্যয় বরাদ্দের অন্তর্গত।

সাধারণভাবে সকল কৃষক, বিশেষ করে দরিদ্র কৃষকদের কৃষিপণ্য উৎপাদনে এবং আর্থিক অবস্থার উন্নতিসাধনে যথাসম্ভব সুযোগ ও সাহায্য দেওয়া আমাদের নীতি ও পবিত্র কর্তব্য। আমি দৃঢ়ভাবে আশা রাখি যে এ রাজ্যের কৃষক সম্প্রদায় ও কৃষি বিভাগের কর্মীগণ আন্তরিকতার সঙ্গে তাঁদের কর্তব্য করে আমাদের স্বয়ম্ভরতার দিকে এগিয়ে নিয়ে যাবেন।

মাননীয় সদস্যদের আমার কৃষিখাতে ব্যয়বরাদ্দের দাবিগুলি অনুমোদনের জন্য আন্তরিক অনুরোধ জানাই।

### সমষ্টি উন্নয়ন শাখার ১৯৭৮-৭৯ সালের ব্যয়বরাদ্দ বিষয়ক ভাষণ

একথা আজ স্বীকৃত যে পল্লী তথা পল্লীবাসীর জীবনযাপনের মান উন্নয়নের মাধ্যমেই পল্লীপ্রধান ভারতবর্ষের সার্বিক উন্নতি করা সম্ভব। এই ধ্যানধারণার ফলেই সমষ্টি উন্নয়ন, পরিকল্পনা সৃষ্টি। আর এই পরিকল্পনার পরিণতি হিসাবে সমগ্র দেশে সমষ্টি উন্নয়ন ব্লকের প্রতিষ্ঠা।

গ্রাম বাংলার প্রত্যন্ত ও দুরান্ত অঞ্চলে সমষ্টি উন্নয়ন ব্লক এনেছে পল্লীজীবনে নতুন প্রাণের স্পন্দন। জেগেছে উৎসাহ যা পক্ষান্তরে সমষ্টি উন্নয়ন পরিকল্পনার সুষ্ঠু রূপায়ণের পক্ষেও একান্ত অপরিহার্য।

সমষ্টি উন্নয়ন কর্মসূচি রূপায়ণ ছাড়াও পল্লীবাংলার প্রশাসনিক ও সার্বিক উন্নয়নের ক্ষেত্রে এই উন্নয়ন ব্লকগুলির ভূমিকা সুপরিচিত ও সর্বজন স্বীকৃত। সকল বিভাগের দেশ গঠনমূলক সব উন্নয়ন প্রকল্পই আজ ব্লকেরই মাধ্যমে রূপায়িত হয়ে চলেছে। পল্লী উন্নয়ন ও প্রশাসনের পক্ষে একান্ত অপরিহার্য এই ব্লকগুলিকে যাতে উপযুক্তভাবে শক্তিশালী করা যায় তার জন্য এই বিভাগও প্রয়োজনমতো ব্যবস্থা গ্রহণ করেছে।

সাধারণ গ্রামীণ প্রশাসন ও উন্নয়নমূলক কাজকর্ম ছাড়াও খরা ও বন্যাত্রাণ সাহায্য,

ধানচাল সংগ্রহ ও মজুত উদ্ধার অভিযান এবং ত্রাণকার্যের মতো জরুরি প্রকল্পগুলি আজকাল সমষ্টি উন্নয়ন ব্লকের মাধ্যমে সম্পাদিত হয়ে থাকে। বর্তমান সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন, ব্লকের মাধ্যমে কোনও বিভাগের কোনও কাজ সম্পাদনের রূপরেখা স্থিরীকৃত হওয়ার সঙ্গে সঙ্গে ঐ কাজের পূর্ণ বিবরণ স্থানীয় জনসমক্ষে উপস্থাপিত করা হবে।

প্রকল্পগুলির সুষ্ঠু রূপায়ণের উদ্দেশ্যে প্রতি ব্লক কর্তৃপক্ষকে পরামর্শ দেওয়া ও সাহায্য করবার জন্য বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধি ও সরকার মনোনীত ব্যক্তিদের নিয়ে জনপ্রিয় ব্লক সমিতি গঠন করা হয়েছে।

সাম্প্রতিককালে সমষ্টি উন্নয়ন কর্মসূচির জন্য বরাদ্দ অর্থের পরিমাণ কঠোরভাবে হ্রাস করা হয়েছে। ফলে এই বিভাগের পক্ষে কোনও উন্নয়নমূলক প্রকল্প হাতে নেওয়া সম্ভব হচ্ছে না। ব্যয় সঙ্কোচের পরিপ্রেক্ষিতে বর্তমান সরকার ব্লক অফিসে অতিথি আপ্যায়ন বাবদ সকল ব্যয় বর্জন করেছেন।

১৯৭৮-৭৯ আর্থিক বৎসরে এই শাখার জন্য পরিকল্পনা খাতে আশি লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পাঁচশটি ব্লকে দ্বিতল অফিস গৃহ নির্মাণ, ব্লক প্রশাসনকে শক্তিশালী করা ও প্রশাসনের গতি ত্বরান্বিত করবার উদ্দেশ্যে ব্লকের জন্য যানবাহন ক্রয় খাতে এই বরাদ্দ অর্থ ব্যয় করবার সঙ্কল্প গ্রহণ করা হয়েছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে পশ্চিমবঙ্গে ৩৩৫টি উন্নয়ন ব্লক রয়েছে। এর মধ্যে ১৬৩টি ব্লকে বর্তমানে জয়েন্ট বি. ডি. ও.র পদ আছে। জয়েন্ট বি. ডি. ও.রা ব্লকের বিভিন্ন কাজে বি. ডি. ও.কে সহায়তা করে থাকেন। ব্লক প্রশাসনকে শক্তিশালী করবার জন্য আমরা স্থির করেছি, বাকি ১৭২টি ব্লকেও জয়েন্ট বি. ডি. ও.র পদ সৃষ্টি করা দরকার। ব্লকে প্রত্যেক হেড ক্লার্ক—তথা অ্যাকাউনটেন্টকে কাজের অত্যন্ত গুরুভার বহন করতে হয়। অত্যাধিক গুরুভার কাজের সুষ্ঠু গতি ব্যাহত করে। তাই আমরা স্থির করেছি এই পদটিকে দ্বিধাবিভক্ত করে প্রতি ব্লকে একটি করে হেড ক্লার্ক ও একটি করে অ্যাকাউনটেন্টের পদ সৃষ্টি করা হবে।

সমষ্টি উন্নয়ন প্রকল্পে সমগ্র পশ্চিমবঙ্গকে (লক্ষাধিক জনসংখ্যা বিশিষ্ট পৌর এলাকা বাদে) ৩৪১টি ব্লকে বিভক্ত করবার কথা ভারত সরকার কর্তৃক স্থির হয়েছিল। এর মধ্যে ১লা এপ্রিল, ১৯৬৪, পর্যন্ত পর্যায়ক্রমে ৩৩৫টি ব্লক স্থাপিত হয় এবং স্থির হয় যে বাকি ব্লকগুলি ৬টি বৃহদাকার ব্লকের প্রত্যেকটি দ্বিধা বিভক্ত করে সৃষ্টি করা হবে। বিভিন্ন প্রশাসনিক অসুবিধার দরুন এই ৬টি ব্লক এখনও স্থাপন করা সম্ভব হয়নি। ইতিমধ্যে বিভিন্ন স্থান থেকে আরও অনেক নতুন ব্লক স্থাপনের অনুরোধ এসেছে।

সমগ্র বিষয়টি বিচার বিবেচনা করে দেখা হচ্ছে। ব্লকের সঙ্গে পঞ্চায়েতগুলির অঙ্গাঙ্গী সম্পর্ক থাকায় পঞ্চায়েত বিভাগের সাথে আলাপ আলোচনা করে সত্বর সিদ্ধান্ত গ্রহণ করা হবে বলে আশা করছি।

তাছাড়া, পল্লী উন্নয়নে নিযুক্ত সরকারি ও বেসরকারি ব্যক্তিদের প্রশিক্ষণ দেবার জন্য কয়েকটি প্রশিক্ষণ কেন্দ্রও এই বিভাগ পরিকল্পনা বহির্ভূত ব্যয় বরাদ্দ থেকে পরিচালনা করে

থাকেন। এই বাবদ এই বছরের জন্য ৬ লক্ষ ২৭ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

এই বিভাগের কৃষি শাখার অধীনস্থ গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রে চাষীভাইদের পাম্প ও অন্যান্য উন্নত ধরনের কৃষি যন্ত্রিপাতির চালনা ও মেরামত বিষয়ে স্বল্পকালীন প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে। এ বছর এই ব্যাপারে ৫ লক্ষ ৭১ হাজার টাকা ধরা হয়েছে।

ন্যূনতম প্রয়োজন ভিত্তিক কর্মসূচির অন্তর্গত ভূমিহীন শ্রমিকদের জন্য গ্রামীণ গৃহ নির্মাণ প্রকল্প রূপায়ণের দায়িত্বও এই বিভাগের উপর ন্যস্ত। পল্লী অঞ্চলে ভূমিহীন শ্রমিকদের বিনামূল্যে বাস্তু জমি বিতরণের কাজ মোটামুটিভাবে শেষ হবার পর ১৯৭৫-৭৬ সালের শেষ ভাগে রাজ্য সরকার প্রকল্পটির পরিবর্তন ও পরিবর্ধন ঘটানো। বর্তমানে বন্টিত জমির উপর সরকারি আর্থিক সহায়তায় গৃহ নির্মাণের ব্যবস্থা করা হয়েছে। ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ৪৪,৬৮২টি বাড়ি এই ব্যবস্থায় তৈরি করা হয়েছ। এবং আগামী আর্থিক বৎসরে ১৪,৭৫৫টি বাড়ি তৈরির লক্ষ্য মাত্রা ধার্য করা হয়েছে। কিন্তু বিগত দিনে স্থান নির্বাচন, বাড়ি নির্মাণে স্বল্প বরাদ্দ ও অন্যান্য ক্রুটি-বিচ্যুতির জন্য কিছু বাড়ি ভেঙে পড়েছে। এছাড়া অনেক ক্ষেত্রে গৃহ প্রবেশও করা সম্ভব হয়নি। সে কারণে উপযুক্ত স্থানে মানুষের ব্যবহার উপযোগী বাড়ি নির্মাণ করাই আমাদের বর্তমান নীতি। আমরা মনে করি গৃহহীনকে আশ্রয় তৈরি করে দেওয়া মঙ্গলকামী রাষ্ট্রমাত্রেরই নৈতিক দায়িত্ব।

বিগত বৎসর ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করবার সময় আমি মাননীয় সদস্যগণকে জানিয়েছিলাম যে বাড়ি তৈরি করবার ব্যয় বাবদ অর্থের পরিমাণ বৃদ্ধি করবার একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন। আমি সানন্দে জানাই যে বাড়িগুলি যাতে অপেক্ষাকৃত মজবুত হয় তার জন্য নির্মাণের সাজ-সরঞ্জাম বাবদ বরাদ্দ অর্থের পরিমাণ সাম্প্রতিককালে পরিবার পিছু ৫০০ টাকা থেকে বাড়িয়ে দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চল, জলপাইগুড়ি জেলার ডুয়ার্স ও তরাই অঞ্চল এবং ২৪ পরগনা জেলার সুন্দরবন এলাকার কিছু দুর্গম অঞ্চলের ক্ষেত্রে ১৫০০ টাকা এবং অন্যান্য ক্ষেত্রে ১০০০ টাকা করা হয়েছে।

গৃহ নির্মাণের কাজ ছাড়াও ১৯৭৫ সালের ৪৭ নম্বর আইনানুসারে পল্লী অঞ্চলে অপরের জমিতে অননুমোদিত বসবাসকারী ভূমিহীন মজুর, জেলে ও কারিগরদের উক্ত জমিতে স্বত্বাধিকার প্রদানের দায়িত্ব এই বিভাগের উপর ন্যস্ত রয়েছে। আশা করা যায়, ৭৪,০৩৫টি পরিবার এই আইনের বলে উপকৃত হবেন।

গৃহ নির্মাণ ইত্যাদি বাবদ এ বৎসরে ১ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

ভবিষ্যতে প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে এই প্রকল্পে নর্দমা, রাস্তাঘাট, প্রাথমিক, বিদ্যালয়, বাজার, সামাজিক অনুষ্ঠানের জন্য সর্বজনীন গৃহ (Comunity Hall) প্রভৃতির ব্যবস্থা পর্যায়ক্রমে করা হবে। অত্যাবশ্যকীয় পানীয় জল সরবরাহের জন্য নলকূপ প্রভৃতি স্থাপনের প্রতিও যথেষ্ট গুরুত্ব আরোপিত হচ্ছে।

নিম্নোক্ত কয়েকটি বিভাগের কিছু কিছু অর্থও এই ব্যয় বরাদ্দ মঞ্জুরি দাবির অন্তর্ভুক্ত ঃ

ক) প্রারম্ভিক পর্যায়ের ৮টি সমষ্টি উন্নয়ন ব্লকে জল সরবরাহ ব্যবস্থার তদারকি করেন রাজ্য সরকারের স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগ। এই ব্লকগুলিতে কিছু ছোট উপশহর ও প্রশাসনিক উপনিবেশের পত্তন করা হয়েছিল। সেখানে উঁচু জলাধার থেকে নলের মাধ্যমে জল সরবরাহের ব্যবস্থা আছে। বর্তমান ব্যয়-বরাদ্দের মধ্যে এই খাতে ৭ লক্ষ ১৬ হাজার টাকা ধরা আছে।

খ) প্রত্যেকটি ব্লককে মৎস্যবীজ ও চারা পোনা উৎপাদনে স্বয়ম্ভর করে তুলতে মৎস্য বিভাগের একটি কর্মসূচি আছে। বর্তমানে এই প্রকল্প কয়েকটি বাছাই করা ব্লকে চালু আছে। প্রকল্প অনুসারে প্রতিটি বাছাই করা ব্লকে মৎস্যবীজ ও চারা পোনা সরকারি ভর্তুকির ফলে স্বল্প মূল্যে বিতরণ করা হয়। এইসব ব্লকে একটি করে ছোট মৎস্যবীজ খামারও রয়েছে। এ বছরও ভাল জাতের চারা পোনা শতকরা ৫০০ ভাগ ভর্তুকি দিয়ে বিতরণ করা হবে। প্রস্তাবিত ১৫০টি মৎস্যবীজ খামার থেকে ১ কোটি ৫০ লক্ষ সাধারণ চারা পোনা বিতরণ করা হবে। এই কর্মসূচি বাবদ আগামী আর্থিক বৎসরে ২৯ লক্ষ ৪ হাজার টাকা ধরা হয়েছে। কালক্রমে ১৭১টি ব্লকে এই প্রকল্প সম্প্রসারিত করা হবে।

গ) পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ প্রত্যেক ব্লকে পর্যায়ক্রমে একজন করে অতিরিক্ত পশু চিকিৎসক নিয়োগের কর্মসূচি নিয়েছেন। আগামী আর্থিক বৎসরে এরূপ ৪০টি নতুন পদ সৃষ্টি করা হবে। তার ফলে গ্রামে পশু চিকিৎসার ক্ষেত্রে ক্রমবর্ধমান চাহিদা মেটানো সম্ভব হবে। এবং পশু চিকিৎসা, পশু রোগ দমন ও নিরাময়ের ব্যাপারে আরও দক্ষতা বৃদ্ধির সঙ্গে সঙ্গে পশু স্বাস্থ্য সংরক্ষিত হবে। অতিরিক্ত পশু চিকিৎসকরা পশু খামারে ঘুরে ঘুরে পশু চিকিৎসা বিষয়ে সাহায্য করেন। ১৯৭৭-৭৮ সালে ৩১শে ডিসেম্বর, ১৯৭৭, পর্যন্ত ৭,৪৫,১৪৯টি ক্ষেত্রে পশু চিকিৎসা করা হয়। এবং ১৯,৫৯,৫৬৬টি ক্ষেত্রে পশুপক্ষীর রোগ প্রতিরোধ সম্ভব হয়। এ বৎসর এই খাতে ৩০ লক্ষ ৬৫ হাজার টাকা ধরা হয়েছে।

এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি মাননীয় সদস্যদের আমার বিভাগের সমষ্টি উন্নয়ন খাতের ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য অনুরোধ জানাই।

**একনজরে :**

**১৯৭৭-৭৮ সালে কি কি উল্লেখযোগ্য কাজ করা হয়েছে**

**কৃষি দপ্তর**

**১) আমন ধানের বীজ/চারা বিনামূল্যে বিতরণ :** গত বর্ষার প্রথমদিকে অতি বৃষ্টিতে আমন ধানের বীজতলার প্রচুর ক্ষতি হওয়ায় ক্ষতিগ্রস্ত প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের ১০ লক্ষ টাকার ধানের বীজ/চারা বিনামূল্যে বিতরণ করা হয়েছে।

**২) আমন ধানের বীজ/চারা কেনার জন্য ঋণ :** উপরোক্ত কারণে যাদের বিনামূল্যে

বীজ/চারা দেওয়া সম্ভব হয়নি, তাঁদের জন্য ১৭ লক্ষ টাকার ঋণ দেওয়া হয়।

**৩) ধান ও পাটের ফসল রক্ষায় বিনামূল্যে কীটনাশক ওষুধ বিতরণ ঃ** মেদিনীপুর ও কোচবিহার জেলার প্রায় ১৩০০ একরে ধানের লেদাপোকা মহামারীরূপে দেখা দেওয়ায় বিনামূল্যে কীটনাশক ওষুধ বিতরণ করা হয়।

মালদার হরিশচন্দ্রপুর এলাকায় কীটশত্রুর তীব্র আক্রমণ থেকে পাট রক্ষা করবার জন্য ৩০ হাজার টাকার কীটনাশক ওষুধ বিনামূল্যে বিতরণ করা হয়। প্রয়োজনীয় সাজসরঞ্জাম ও যন্ত্রপাতিও যোগান দেওয়া হয়। শস্য সংরক্ষণের প্রক্রিয়াদি সম্বন্ধে কৃষিকর্মী ও কৃষকদের প্রশিক্ষণের উপযুক্ত ব্যবস্থাও করা হয়েছে।

**৪) তৈলবীজ ও অন্যান্য ফসলের প্রদর্শন ক্ষেত্র ঃ** তৈলবীজের বিরাট ঘাটতি কমাবার জন্য সরিষা ও অন্যান্য তৈলবীজ উৎপাদনের জন্য বিশেষ প্রকল্প নেওয়া হয়। ১২.৫০ লক্ষ টাকায় ১৬,০০০ সরিষার প্রদর্শন ক্ষেত্র করা হয়। এছাড়া ৯০০ হেক্টর জমিতে সূর্যমুখী ও ডালশস্যের প্রদর্শন ক্ষেত্রের জন্য ২.৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়। ধানসহ বহু ফসলী প্রথা জনপ্রিয় করবার জন্য ১৬৭৫টি বিভিন্ন ধরনের কৃষি প্রদর্শন ক্ষেত্রেও ১৩০টি ফলিত গবেষণা (অ্যাডাপটিভ রিসার্চ) কার্যক্রম পরিচালনার জন্য ৩.৯৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়।

**৫) ধানের বাদামী শোষক পোকা দমনে সরকারি অনুদান ঃ** এই কার্যক্রমে সরকারি অনুদানের প্রচলিত ৬৬২/৩ শতাংশকে বাড়িয়ে চাষীর সুবিধার জন্য ৭৫ শতাংশ করা হয়েছে।

**৬) আলুবীজ উৎপাদন প্রকল্প ঃ** উন্নতমানের আলুবীজ উৎপাদন এই আলু উৎপাদনের প্রযুক্তিগত উৎকর্ষ সাধনের জন্য ফলিত গবেষণার কাজে মেদিনীপুর জেলার আনন্দপুরে নতুন একটি সরকারি খামার প্রতিষ্ঠা করা হয়েছে।

**৭) তামাক গবেষণা ঃ** ভার্জিনিয়া তামাকের উন্নত উৎপাদন পদ্ধতি সম্পর্কে ফলিত গবেষণা চালাবার জন্য কোচবিহারের সিতাই খামারে একটি প্রকল্প নেওয়া হয়েছে।

**৮) মশলাপাতি উন্নয়ন প্রকল্প ঃ** রাজ্যের প্রধান ছ'টি কৃষি জলবায়ু অঞ্চলে বিভিন্ন মশলার চাষ ও ফলিত গবেষণার জন্য ছ'টি কেন্দ্র স্থাপিত হয়েছে।

**৯) সার সরবরাহে দুর্নীতি দমন ঃ** বিভিন্ন স্তরে সার সরবরাহ ও বিক্রয়মুল্য সম্পর্কে অভিযোগ পাওয়ায় ১১৩টি পুলিশ কেস করা হয়েছে এবং অন্যান্য কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে।

**১০) সার সরবরাহের পরিমাণ বৃদ্ধি ঃ** পূর্বের যে কোনও বছরের তুলনায় এই বছরে সর্বাধিক পরিমাণ সার (উদ্ভিদ খাদ্যের হিসাবে ১.৭২ লক্ষ মেঃ টন) সরবরাহ করা হয়েছে।

**১১) মাটি পরীক্ষার কেন্দ্র স্থাপন ঃ** দুটি নতুন মাটি পরীক্ষাগার স্থাপনের টাকা মঞ্জুর করা হয়েছে।

**১২) ক্ষুদ্র সেচ ঃ** ১৯৭৭-৭৮ সালের শেষে ১৪.৪১ লক্ষ হেক্টর জমি ক্ষুদ্র সেচের

আওতায় আসবার কথা। কিন্তু কোনও কোনও কেন্দ্রে যান্ত্রিক গোলযোগ অথবা যন্ত্রাংশ চুরি হওয়ায় সব কেন্দ্রগুলি সব সময় চালু থাকে না। এই এটি ও চাষীর অসুবিধা দূর করবার জন্য মেরামতি ও তদারকি কাজের ওপর বিশেষ জোর দেওয়া হবে।

১৩) **কৃষি ঋণদান ব্যবস্থার পরিবর্তন ঃ** গ্রামাঞ্চলে সব জায়গায় সমবায় সমিতি না থাকায় অনেক সময় প্রান্তিক ও ক্ষুদ্র চাষীর ঋণ পাবার সুযোগ থাকে না। কৃষির উপাদান সংগ্রহের জন্য ব্লক অফিসগুলির মাধ্যমে এদের জন্য ২.৮৩ কোটি টাকার স্বল্পমেয়াদী ঋণ মঞ্জুর করা হয় এবং সুদের হার কমিয়ে ৬১/৪ শতাংশ করা হয়। বর্গাদারদেরও এই ঋণ দেওয়া হয়। এছাড়া সমবায় সমিতির মাধ্যমেও সমবায় বিভাগের বরাদ্দ ঋণের অতিরিক্ত ৩ কোটি টাকার স্বল্পমেয়াদী ঋণ দেওয়া হয়। এবছরেই প্রথম পানচাষীদের ঋণ দেবার ব্যবস্থা করা হয়।

১৪) **কৃষি মজুরের দৈনিক মজুরির হার বৃদ্ধি ঃ** ১লা সেপ্টেম্বর, ১৯৭৭ থেকে সরকারি খামারগুলিতে দৈনিক মজুরি ৮ টাকা ১০ পয়সা কর দেওয়া হচ্ছে।

১৫) **বাজার নিয়ন্ত্রণ, হিমঘর ও গ্রামীণ সড়ক উন্নয়ন ঃ** বাজার নিয়ন্ত্রণ ও উন্নয়ন, নিয়ন্ত্রিত বাজার অঞ্চলে গ্রামীণ সড়ক উন্নয়ন এবং হিমঘর নিয়ন্ত্রণের কাজকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ব্যক্তিগত মালিকানায় পরিচালিত হিমঘরগুলির সম্বন্ধে নানা ধরনের ত্রুটি ও অব্যবস্থা দূরীকরণের উদ্দেশ্যে সংশ্লিষ্ট আইনটির প্রয়োজনীয় সংশোধন করে একটি বিল উত্থাপনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১৬) **প্রদর্শনী, গঠণমূলক আলোচনাচক্র ও কৃষকদের শিক্ষামূলক ভ্রমণ ঃ** ১৯৭৭ সালের নভেম্বর-ডিসেম্বর মাসে নয়াদিল্লিতে অনুষ্ঠিত জাতীয় কৃষি প্রদর্শনীতে (এগ্রি এক্সপো '৭৭) অংশগ্রহণ করা হয়েছে। সরকারি ব্যয়ে এরাজ্যের প্রত্যেক জেলা থেকে কিছু সংখ্যক কৃষককে ঐ প্রদর্শনীতে শিক্ষামূলক ভ্রমণের ব্যবস্থা করা হয়েছে। যষ্ঠ পরিকল্পনার পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলায় কৃষি উন্নয়ন পরিকল্পনার রূপরেখা নির্ধারণের উদ্দেশ্যে জনপ্রতিনিধি, সাংবাদিক, অর্থনীতিক, কৃষিবিজ্ঞানী, প্রযুক্তিবিদ ও সর্বস্তরের কৃষিকর্মী এবং বিভিন্ন জেলার কৃষকদের নিয়ে বর্ধমানে ৪ দিনব্যাপী একটি সফল আলোচনাচক্রের অনুষ্ঠান ও প্রদর্শনীর ব্যবস্থা করা হয়েছিল। এ ধরনের প্রচেষ্টা এরাজ্যে এই প্রথম।

১৭) **ফসলের উৎপাদন বৃদ্ধি ঃ** এ বছরের আমন ধানের ৫৮.৬১ লক্ষ টন (চালের হিসাবে) উৎপাদন এ রাজ্যের সর্বকালীন রেকর্ড। এর আগে ১৯৭৫-৭৬ সালে ৫১.৮১ লক্ষ টন (চালের হিসাবে) উৎপাদন পাওয়া গিয়েছিল। কেন্দ্রীয় যোজনা পর্ষদ খাদ্যশস্যের লক্ষ্যসীমা ধার্য করেছিলেন ৯০ লক্ষ মেট্রিক টন। আমরা আশা করছি লক্ষ্যমাত্রা পূরণ করেও অতিরিক্ত আড়াই লক্ষ টন খাদ্যশস্যের উৎপাদন পাওয়া যাবে। সরিষাসহ অন্যান্য তৈলবীজের উৎপাদনও যোজনা পর্ষদের স্থিরীকৃত লক্ষ্যমাত্রা অতিক্রম করেছে। পাট উৎপাদনও কিছু বেশি হয়েছে এবং আলুর উৎপাদনও বেশি হবে বলে আশা করা যায়।

## সমষ্টি উন্নয়ন দপ্তর

১) **গৃহহীনদের জন্য কুটির নির্মাণ ঃ** ভূমিহীন শ্রমিকদের জন্য ১৯৭৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মোট ৪৪,৬৮২টি গৃহ নির্মাণের কাজ শেষ হয়েছে। গৃহগুলি অপেক্ষাকৃত মজবুত করবার জন্য এবং সাজ-সরঞ্জাম বাবদ পরিবার পিছু বরাদ্দ অর্থের পরিমাণ ৫০০ টাকা থেকে বাড়িয়ে দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চল, জলপাইগুড়ি জেলার ডুয়ার্স ও তরাই অঞ্চল এবং ২৪ পরগনা জেলার সুন্দরবন এলাকায় কিছু দুর্গম অঞ্চলের ক্ষেতের ১,৫০০ টাকা এবং অন্যান্য ক্ষেত্রে ১,০০০ টাকা করা হয়েছে। গৃহ নির্মাণ বাবদ এ বছরে ১ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

২) **পল্লী উন্নয়নের জন্য প্রশিক্ষণ ঃ** পল্লী উন্নয়নে নিযুক্ত সরকরি ও বেসরকারি ব্যক্তিদের উপযুক্ত প্রশিক্ষণ দেবার জন্য পরিকল্পনা বহির্ভূত ব্যয়বরাদ্দ থেকে বর্তমান বছরে ৬.২৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রে চাষীভাইদের পাম্পসেট ও অন্যান্য উন্নত ধরনের কৃষি যন্ত্রপাতির ব্যবহার ও মেরামতি বিষয়ে প্রশিক্ষণ দেবার জন্য এবছরে ৫.৭১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৩) **ব্লক সমিতি গঠন ঃ** প্রকল্পগুলির সুষ্ঠু রূপায়ণের উদ্দেশ্যে ব্লক কর্তৃপক্ষকে যথাযথ পরামর্শ দেওয়া এবং সাহায্য করবার জন্য রাজনৈতিক দলের প্রতিনিধি এবং সরকার মনোনীত ব্যক্তিদের নিয়ে জনপ্রিয় ব্লক সমিতি গঠন করা হয়েছে।

**এক নজরে ঃ**

**১৯৭৮-৭৯ সালে কি কি উল্লেখযোগ্য কাজ করা হবে**

## কৃষি দপ্তর

১) **ধান, গম, ডালশস্য ও তৈলবীজের উৎপাদন ঃ** এ সব ফসলের উৎপাদন বাড়াবার উপরে বিশেষ গুরুত্ব দেওয়া হবে। সেচসেবিত এলাকায় প্রধানত খাদ্যশস্যের এবং অসেচ এলাকায় ডালশস্য ও তৈলবীজের উপর জোর দেওয়া হবে। বহুফসলী এলাকা বাড়াবার জন্য স্বল্প মেয়াদী অধিক ফলনশীল ধান চাষের এলাকা বাড়িয়ে দ্বিতীয় ফসল হিসাবে অসেচ এলাকায় তৈলবীজ ও ডালশস্যের সম্প্রসারণ এবং সেচসেবিত এলাকায় কমপক্ষে তিনটি ফসল উৎপাদনের জন্য বিশেষভাবে চেষ্টা করা হবে।

২) **ক্ষুদ্রসেচ ব্যবস্থার প্রসার ঃ** অতিরিক্ত ১ লক্ষ ৭ হাজার হেক্টর অর্থাৎ ২,৬৭,৫০০ একর সেচের আওতায় আনা হবে। প্রস্তাবিত কার্যক্রমে আছে ১৬০টি গভীর নলকূপ, ৫০টি নদীসেচ প্রকল্প, ১০,০০০ অগভীর নলকূপ, ৮,০০০ কূপ, পুষ্করিণী সংস্কার ও খনন এবং জোড়বাঁধ ইত্যাদি। পুষ্করিণী উন্নয়নের কাজ বর্তমানের ১২টি জেলার পরিবর্তে ১৭টি কৃষি জেলাতেই হবে। এই প্রকল্প প্রতি জেলা সমাহর্তাদের ব্যয়মঞ্জুরির ক্ষমতা ১০ হাজার টাকা থেকে বাড়িয়ে ২৫ হাজার টাকা করা হচ্ছে। সরকারি মালিকানা বাদে অন্যান্য ক্ষুদ্রসেচ প্রকল্পের ৫০ শতাংশ ব্যয় উপকৃত চাষীদের বহন করতে হত, এখন থেকে মাত্র ২৫ শতাংশ

ব্যয়ভার বহন করতে হবে। গভীর/অগভীর নলকূপ ও নদীসেচ প্রকল্পগুলির যান্ত্রিক গোলযোগ ও অন্যান্য ত্রুটি দ্রুত সংশোধনের জন্য ব্যবস্থাগুলি জোরদার করা হবে।

৩) **বীজ উৎপাদন ও সরবরাহ ব্যবস্থা ঃ** উন্নতমানের ও উপযুক্ত পরিমাণ বীজ উৎপাদন ও সুষম বন্টনের উদ্দেশ্যে একটি "স্টেট সীড কর্পোরেশন" এবং কয়েকটি "সীড টেস্টিং ও প্রসেসিং সেন্টার" স্থাপন করার বিষয়ে বিবেচনা করা হচ্ছে। পশ্চিমদিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় একলপ্তে তিন হাজার একর জমিতে একটি বীজ উৎপাদন খামার স্থাপন করা হবে। প্রচলিত বীজ আইনের ত্রুটিগুলির সংশোধন করে একটি "রাজ্য বীজ আইন" প্রণয়নের বিষয়টি সক্রিয়ভাবে বিবেচনা করা হবে।

মেদিনীপুরের আনন্দপুরে আলু চাষ সংক্রান্ত গবেষণা ও উন্নতমানের আলুবীজ উৎপাদন শুরু করা হবে। দার্জিলিং-এর আলুবীজ এরাজ্যের সমতলভূমিতে চাষের জন্য ব্যবহার করা হবে এবং রাজ্যের বাইরে রপ্তানির জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনা চালিয়ে যাওয়া হবে।

৪) **সার সরবরাহ ঃ** ১৯৭৮ সালের ফেব্রুয়ারি থেকে জুলাই মাস পর্যন্ত উদ্ভিদ খাদ্যের হিসাবে এরাজ্যের মোট চাহিদা ১,১০,০০০ মেঃ টনের জায়গায় কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত মোট ৭৩,৭০০ মেঃ টন বরাদ্দ করেছেন। অন্যান্য বছরের তুলনায় এবং আগামী বছরের মোট চাহিদা পূরণের জন্য আমরা যথাসম্ভব ও নিরন্তর প্রয়াস চালিয়ে যাবে।

রাসায়নিক সারের নমুনা পরীক্ষার জন্য অতিরিক্ত দুটি পরীক্ষাগার স্থাপিত হবে। সারের উপর বিক্রয়কর কেবল একটি স্তরে আদায়ের প্রশ্নটি সরকারের বিবেচনাধীন আছে এবং বিবেচনা করা হয়েছে। বিনামূল্যে মাটির নমুনা পরীক্ষা করে দেবার জন্য কুচবিহার, মুর্শিদাবাদ, পশ্চিমদিনাজপুর ও পুরুলিয়ায় একটি করে নতুন পরীক্ষাগার স্থাপন করা হবে।

গ্রামে ও শহরের আবর্জনাকে কম্পোস্ট সার করে ব্যবহারের ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের বানতলা যান্ত্রিক কম্পোস্ট কারখানার কাজ পূর্ণোদ্যমে চালু করা হবে।

৫) **বীজ, সার ও কীটনাশক ওষুধ ঃ** এসব দ্রব্যাদির মান নিয়ন্ত্রণ করে ভেজাল বন্ধ করবার উদ্দেশ্যে মেদিনীপুরে একটি সুসংহত পরীক্ষাগার স্থাপন করা হবে।

৬) **শস্য সংরক্ষণ কার্যক্রম ঃ** কৃষিকর্মী ও কৃষকদের আধুনিক প্রথায় শস্য সংরক্ষণ সম্বন্ধে প্রশিক্ষণের ব্যবস্থা করা হবে। প্রতি ব্লকে ওষুধ ছড়াবার ও স্প্রে করবার যন্ত্রাদি মজুত রাখার ব্যবস্থা সম্প্রসারিত করা হবে। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের অধীনে কীটনাশক ওষুধ প্রস্তুতের জন্য কাঁচামালের একটি ব্যাঙ্ক স্থাপন করা হবে।

৭) **কৃষি যন্ত্রপাতির মিনিকিট কার্যক্রম ঃ** উন্নত লাঙ্গল, বীজ-বোনা যন্ত্র, বিদা, নিড়ানযন্ত্র ইত্যাদি জনপ্রিয় করবার জন্য কিছু যন্ত্রপাতি গরিব চাষীদের মধ্যে বিনামূল্যে এবং অন্যান্য চাষীদের মধ্যে ৭৫ শতাংশ অনুদানে সরবরাহ করা হবে।

৮) **কৃষি যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম মেরামত ঃ** ভারী ইঞ্জিন, বড় পাম্পসেট, টারবাইন, 'পাওয়ার টিলার' ইত্যাদি মেরামতি কাজের জন্য প্রতি জেলায় একটি করে বড় কারখানা করা হবে। কৃষকদের অগভীর নলকূপের সাজসরঞ্জাম, পাম্পসেট ও অন্যান্য কৃষি যন্ত্রপাতি মেরামতির কাজ যাতে গ্রামেই করা যায় সেজন্য প্রথমে পরীক্ষামূলকভাবে গভীর নলকূপ এবং নদীসেচ প্রকল্প কেন্দ্রগুলির কয়েকটিতে একটি করে 'কল-সেন্টার' করা হবে। প্রতি কল-সেন্টারে একজন করে দক্ষ মেকানিক, একটি যন্ত্রপাতির বাক্স এবং একটি সাইকেল দেওয়া হবে। যথাসম্ভব অল্প ব্যয়ে কৃষকরা গ্রামে বসে এই সুযোগ নিতে পারবেন।

৯) **কৃষি ঋণ ঃ** বর্তমান বছরের তুলনায় সমবায় ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের কৃষি ঋণের পরিমাণ অনেক বাড়বে। কৃষি ঋণ যথাসময়ে সরবরাহের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে। বর্গাদারগণও যাতে সহজভাবে ঋণ পেতে পারেন তারজন্য বিশেষ ব্যবস্থার ওপর নজর রাখা হবে।

সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত জমির কৃষকদের কৃষি ঋণ আংশিক মকুব করা হবে। প্রান্তিক ও ক্ষুদ্রচাষীদের ক্ষেত্রে অগভীর নলকূপের ঋণ আংশিক মকুব করবার বিষয় বিবেচনা করা হচ্ছে। সমগ্র আঞ্চলিক উন্নয়ন সংস্থা (সি-এ-ডি-সি) এবং মাইনর ইরিগেশন কর্পোরেশনের অধীনে ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির জলকর কিছু কমাবার কথাও বিবেচনা করা হচ্ছে।

১০) **কৃষি বিপণন ঃ** নিয়ন্ত্রিত আইনের আওতায় পাইকারি বাজারের সংখ্যা এখন ৩৫টি। আগামী বছরে আরও ১৩টি পাইকারি বাজার নিয়ন্ত্রিত আইনের আওতায় আনা হবে। এছাড়া নিয়ন্ত্রিত পাইকারি বাজার এলাকার গ্রামীণ বাজার ও সড়কগুলি উন্নয়নের উপরও নজর দেওয়া হবে। হিমঘরগুলির বর্তমান ক্ষমতা আগামী বছরে অন্তত এক লক্ষ টন বাড়ানোর চেষ্টা হবে। হিমঘরগুলির উপর সরকারি নিয়ন্ত্রণ বলবৎ করবার জন্য প্রচলিত আইনটির কিছু প্রয়োজনীয় সংশোধন করার বিষয় বিবেচনা করা হচ্ছে।

১১) **বিশেষ গবেষণা প্রকল্প ঃ** মশলাপাতি, কাজুবাদাম, পান ও তামাক ইত্যাদি অর্থকরী ও প্রতিশ্রুতিপূর্ণ ফসলের ফলিত গবেষণা ও উন্নয়নের কার্যক্রমের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে।

১২) **বিশেষ এলাকাভিত্তিক প্রকল্প ঃ** ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের আর্থিক অবস্থার উন্নয়ন, খরাপ্রবণ এলাকার উন্নয়ন, উপজাতি উন্নয়ন, পাহাড় এলাকার উন্নয়ন, সুন্দরবনের কৃষি উন্নয়ন, নদী উপত্যকা সেচ এলাকার উন্নয়ন, সামগ্রিক অঞ্চল উন্নয়ন ইত্যাদি বিশেষ প্রকল্পগুলির কার্যক্রম যথারীতি চালু রাখবার জন্য ব্যয়বরাদ্দ রাখা হয়েছে।

১৩) **ভূমি সংরক্ষণ ঃ** বর্তমান বছরের তুলনায় কার্যক্রমের পরিসর বৃদ্ধি এবং কাজের গতি ত্বরান্বিত করবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করা হবে।

১৪) **কৃষি গবেষণা ও সম্প্রসারণ কার্যক্রম ঃ** বিভিন্ন অঞ্চলের জলবায়ু, মাটি ও অন্যান্য পারিবেশিক অবস্থা বেধে বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে ৬টি প্রধান শস্যভিত্তিক ফলিত

গবেষণা কেন্দ্র এবং অপর ৬টি আঞ্চলিক ফলিত গবেষণা কেন্দ্রের আবশ্যিক উন্নয়নের পরিকল্পনা নেওয়া হয়েছে। বাস্তব অবস্থার সঙ্গে সামঞ্জস্য রেখে কৃষি সম্প্রসারণ শাখার কার্যক্রমও উন্নততর করা হবে। বিভাগীয় কতকগুলি প্রশাসনিক অসুবিধা দূর করবার কাজও ত্বরান্বিত করা হবে।

১৫) **কৃষিশিক্ষা :** বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের শিক্ষণ ও গবেষণা ব্যবস্থার উন্নতি সাধনের জন্য বিশেষ দৃষ্টি আকর্ষণ হবে। কোচবিহারে একটি স্নাতক পর্যায়ের কৃষি মহাবিদ্যালয় স্থাপন করা হবে। বর্ধমানে অপর একটি কৃষি মহাবিদ্যালয় স্থাপনের প্রয়োজনীয়তা সম্বন্ধে সমীক্ষা ও বিচার-বিবেচনা করে দেখা হচ্ছে। বিশ্বব্যাঙ্কের দীর্ঘমেয়াদী ঋণের সাহায্যে গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রগুলির কার্যক্রম ও সুযোগ-সুবিধা সম্প্রসারিত করা হবে।

১৬) **কৃষি উন্নয়ন পরিকল্পনা রচনা :** গ্রামস্তর থেকে শুরু করে ব্লকস্তর, জেলাস্তর এবং রাজ্যস্তরে সুষ্ঠু ও কার্যকর পরিকল্পনা প্রণয়ন করার নীতি কার্যকর করা হবে।

**সমষ্টি উন্নয়ন দপ্তর**

১) **সমষ্টি উন্নয়ন :** এ খাতে ব্লকে প্রশাসনকে শক্তিশালী করা এবং প্রশাসনের গতিকে ত্বরান্বিত করবার জন্য কতকগুলি ব্লকে দ্বিতল অফিস গৃহ নির্মাণ ও যানবাহন ক্রয় করা হবে। ৩৩৫টি ব্লকের মধ্যে ১৬৩টি ব্লকে বর্তমানে জয়েন্ট বি. ডি. ও. পদ আছে বাকি ১৭২টি ব্লকেও পর্যায়ক্রমে ঐ পদ সৃষ্টি করবার প্রস্তাব হয়েছে। কাজের গতি বৃদ্ধির ও সুষ্ঠু সম্পাদনের জন্য বর্তমানের হেডক্লার্ক-তথা-অ্যাকাউন্ট্যান্ট পদটিকে দ্বিধা বিভক্ত করে একটি হেড ক্লার্ক ও একটি অ্যাকাউন্ট্যান্টের পদ সৃষ্টি করা হবে।

২) **পশুপালন ও পশু চিকিৎসা :** এ বিভাগের অধীনে একজন করে অতিরিক্ত পশু চিকিৎসক দরকার। আগামী বছরে ৪০টি নতুন পদ সৃষ্টি করা হবে।

৩) **মৎস্যবীজ ও চারা পোনা বিতরণ কার্যক্রম :** প্রস্তাবিত ১৫০টি মৎস্যবীজ খামার থেকে দেড় কোটি চারা পোনা ৫০ শতাংশ ভর্তুকি দিয়ে বিতরণ করা হবে। আগামী বছরে ১৭১টি ব্লকে এই প্রকল্পের কাজ সম্প্রসারিত হবে।

৪) **গৃহহীনদের জন্য কুটির নির্মাণ :** আগামী বছরে ১৪,৭৫৫টি গৃহ তৈরির লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখছি তাঁরা যেন কৃষি খাতে এবং সমষ্টি উন্নয়ন খাতে আমার প্রস্তাবিত ব্যয়বরাদ্দ মঞ্জুর করেন।

**পশ্চিমবঙ্গের কৃষি সম্পর্কীয় কিছু মূলতথ্য**

১। ভৌগলিক আয়তন : ৮৭,৮৫৩ ব. কি. মি.

২। রাজ্যের মোট (সম্ভাব্য) জনসংখ্যা (১৯৭৭) : ৫.১৩৮ কোটি

৩। গ্রামের মোট সংখ্যা : ৩৮,৪৫৪

৪। উন্নয়ন সংস্থার (ব্রক) সংখ্যা : ৩৩৫

৫। কৃষি মহকুমার সংখ্যা : ৫০

৬। কৃষি জেলার সংখ্যা : ১৭

৭। কৃষি রেঞ্জের সংখ্যা : ৬

৮। চাষের আওতায় জমির পরিমাণ (নীট) : ১ কোটি ৩৮ লক্ষ একর

৯। ঐ (গ্রস) (১৯৭৭-৭৮) : ১ কোটি ৯০ লক্ষ একর

১০। বছরে গড় শস্য উৎপাদন প্রগাঢ়তা (১৯৭৭-৭৮) : ১৩৮ শতাংশ

১১। একাধিক ফসলের আওতায় জমির পরিমাণ (১৯৭৭-৭৮) : ৫২ লক্ষ একর

১২। মাথাপিছু গড় চাষের জমির পরিমাণ (১৯৭৬-৭৭) : ০.২৭ একর

১৩। সেচসেবিত চাষের জমির পরিমাণ (গ্রস) (১৯৭৭-৭৮) : ৫৫.৬০ লক্ষ একর

(ক) বৃহৎ ও মাঝারি সেচ : ২৩.৪৮ লক্ষ একর

(খ) ক্ষুদ্র সেচ : ৩২.১২ লক্ষ একর

মোট : ৫৫.৬০ লক্ষ একর

**মিঃ স্পিকার :** এখন আমি ৫২, ৫৩ নম্বর দাবির উপর ছাঁটাই প্রস্তাবের উপর আলোচনার আহ্বান করব। ৬০ নম্বরের উপর কোনও ছাঁটাই প্রস্তাব নাই। তার আগে মাননীয় মন্ত্রী প্রভাসচন্দ্র রায় সুন্দরবন অঞ্চলের উপর তাঁর বিবৃতি রাখবেন।

## DEMAND NO. 53

**Shri Kazi Hafizur Rahman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

## DEMAND NO. 52

**Shri Krishnadas Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Habibur Rahaman :** —do—

**ডাঃ জয়নাল আবেদিন :** বই কি হল প্রভাসবাবু? আমরা যে বই পাইনি।

**শ্রী কমলকান্তি গুহ :** মিঃ স্পিকার স্যার, সেক্রেটারি ঠিকমতো হাউসকে পরিচালনা করতে পারছেন না, এর আগেও দেখেছি একদিন এইরকম হয়েছিল।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আগে বিলি হোক, তারপরে আমি পড়ব।

**অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি পড়ছিলেন, ওঁকে পড়তে বলুন।

**মিঃ স্পিকার ঃ** ওঁরা মনে করেছিলেন কৃষিমন্ত্রী মহাশয়ের বিবৃতি আরও কিছুক্ষণ চলবে।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** দয়া করে কপিটা সার্কুলেট করতে বলুন Let the Copy be circulated to the members.

[3-20—4-05 P.M.]

**১৯৭৮-৭৯ সালের কৃষি খাতের অন্তর্গত সুন্দরবন উন্নয়ন বাবদ ব্যয় বরাদ্দ প্রসঙ্গে সেচ, জলপথ ও সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রভাস রায়ের বক্তব্য**

আমি ডিমান্ড নং ৫৩-এর অধীনে ১৯৭৮-৭৯ আর্থিক বছরে মাননীয় কৃষিমন্ত্রী সুন্দরবন উন্নয়নের জন্য ১ কোটি ৫০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য যে প্রস্তাব রেখেছেন তার সমর্থনে এই বক্তব্য রাখছি।

**সুন্দরবনের দারিদ্র্য ও অনগ্রসরতার ঐতিহাসিক পটভূমি**

সুন্দরবনের মোট আয়তন প্রায় ৯,৬৩০ বর্গ কিলোমিটার। এর মধ্যে প্রায় ৪,২৬৩ বর্গ কিলোমিটার সংরক্ষিত বনাঞ্চল। বাকি এলাকা জুড়ে রয়েছে জনবসতি, আবাদী জমি ও নদীনালা। কিন্তু ১৮৩৩ সাল পর্যন্ত সুন্দরবনের সমগ্র এলাকাই ছিল বনাঞ্চল। ১৮৩৩ থেকে ১৯১১ সাল পর্যন্ত তদানীন্তন বৃটিশ সরকার জমির ইজারা দিয়ে লাটদারি প্রথা প্রবর্তন করে এবং সুন্দরবনের বন ধ্বংস করে জনবসতি পত্তন করবার অনুমতি দেয়। এরই ফলে সুন্দরবনের অর্ধাংশের কিছু বেশি এলাকায় জঙ্গল হাসিল করে গড়ে উঠেছে জনবসতি। ১৯৭১ সালের আদমসুমারী অনুযায়ী এই আবাদী এলাকার জনসংখ্যা ছিল প্রায় বিশ লক্ষ।

সুতরাং দেখা যায় যে মোটামুটি বিচারে সুন্দরবনের জনবসতির ইতিহাস মোটেই প্রাচীন নয়। মাত্র ১৮৩৩ সাল থেকে সুন্দরবনে ব্যাপকভাবে জনবসতি শুরু হয়েছে। অর্থাৎ পশ্চিমবঙ্গের অন্যান্য এলাকায় বহুদিন থেকে যেসব উন্নয়নমূলক কাজ কিছু না কিছু হয়েছে সুন্দরবনে ১৮৩৩-এর আগে তার কিছুই করার সুযোগ ছিল না।

উপরন্তু স্মরণ রাখতে হবে যে, কারা সুন্দরবনে আবাদ পত্তনে অগ্রণী ভূমিকা নিয়েছিল ও তাদের লক্ষ্য কি ছিল। যেসব লাটদাররা বিরাট বিরাট জমির ইজারা নিয়েছিল তাদের মূল লক্ষ্য ছিল ছোটনাগপুর, মেদিনীপুর ইত্যাদি অঞ্চল থেকে আমদানি করা শ্রমিকের শ্রমে যতটা সম্ভব এলাকার জঙ্গল পরিষ্কার করে যত দ্রুত মুনাফা অর্জন করা যায়। সেইসব শ্রমিকের সিংহভাগ জমির স্বত্ব থেকে বঞ্চিত হয়েছে ও কালক্রমে ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা বেড়ে চলেছে। লাটদারদের আগ্রাসী মনোভাবের জন্য ও তদানীন্তন সরকারের আনুকূল্যে যেসব জমি তখনও আবাদের উপযুক্ত হননি সেখানেও বাঁধ বেঁধে বসতি পত্তন করা হয়। সুন্দরবনের সব

নদী জোয়ারের নদী, জোয়ারের সময় অজস্র পলি নদীপথ বেয়ে অভ্যন্তরে আসে। কিন্তু লাটদাররা অকালে বাঁধ বেঁধে আবাদ করায় সেই পলি নদীর দু'তীরে উপচিয়ে পড়ে স্বাভাবিকভাবে ভূভাগ তৈরি করার উপায় থাকেনি। নদীগর্ভে পলি সঞ্চয় হয়েছে ও তার ফলে সৃষ্টি হয়েছে সুন্দরবনের জীবনমরণ সমস্যা, যথা—বন্যার পুনরাবৃত্তি ও লোনাজলের প্লাবন এবং জলনিকাশি অসুবিধা। লাটদাররা যে প্রায় ৩,৫০০ কিলোমিটার মাটির বাঁধ করেছিল তা দুর্বল ও নিচু। বন্যার বেগ অনেক সময়েই এই বাঁধ রোধ করতে পারে না। ১৯৭৩ থেকে ১৯৭৭ শুধু এই ৫ বছরের হিসাব নিলেই দেখা যাবে যে বন্যা হয়েছে প্রতি বছর এবং বাঁধগুলির অংশবিশেষ ভেঙে পড়ায় ৫,০১২ বর্গ কিলোমিটার জমি লোনা জলে প্লাবিত হয়েছে। শুধুমাত্র বাঁধগুলির মেরামতি খরচের পরিমাণ প্রায় ১১ কোটি টাকা। এছাড়া কত কোটি টাকার ফসল নষ্ট হয়েছে, মানুষ ও গৃহপালিত পশুর জীবনহানি হয়েছে। নিদারুণ জলকষ্ট ও রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। সমস্যা এখানেই শেষ নয়। পলি জমে নদীগর্ভের উচ্চতা বেড়ে চলেছে, ফলে আবাদী জমি অনেকক্ষেত্রে আজ জোয়ার জলের উচ্চতা থেকে নিচু। সেজন্য আজ সুন্দরবনে দেখা দিয়েছে ব্যাপক জলনিকাশি সমস্যা। এই সমস্যার সমাধানের জন্য প্রয়োজন প্রচুর স্লুইসের। নদীনালা ধীরে ধীরে মজে যাওয়ায় নদীমাতৃক সুন্দরবনের পরিবহন ব্যবস্থার ক্রমাগত অবনতি হচ্ছে; কারণ, সুন্দরবনে আজও নদীনালাই পরিবহনের প্রধান অবলম্বন। পাকা সড়ক বা রেলপথের দৈর্ঘ এই অঞ্চলে নিতান্তই সামান্য। নদীসমূহের নাব্যতার যে কত অবনতি হয়েছে তা একটি উদাহরণ থেকেই বোঝা যায়। একসময় মাতলার নদী-বন্দর ক্যানিংকে কলকাতার বিকল্প বন্দর হিসাবে গড়ে তোলা হয়েছিল। ১৮৬১ সাল থেকে ১৮৭০ সাল পর্যন্ত অনেকগুলি সমুদ্রগামী জাহাজ পোর্ট ক্যানিংয়ে ভিড়েছিল। তখন ভাঁটার সময়েও ক্যানিংয়ে মাতলা নদীর গভীরতা ছিল ২১ ফুট। আর আজ চড়া পড়ে এমন অবস্থা হয়েছে যে ছোট লঞ্চেরও ক্যানিং জেটিতে ভিড়তে অসুবিধা হয়। এই নদীমাতৃক সুন্দরবনকে যদি নদী-খাল মজে যাওয়ার হাত থেকে রক্ষা করা না যায় তাহলে বার বার প্লাবন দেখা দেবে ও পরিবহনের যে সামান্যতম ব্যবস্থা আছে তাও ক্ষতিগ্রস্ত হবে।

আমি আশা করি, সুন্দরবনের এই ঐতিহাসিক পটভূমি সমস্যাগুলির বিশ্লেষণে সাহায্য করবে এবং বুঝিয়ে দেবে যে সুন্দরবনের উন্নয়নের জন্য বিশেষ অগ্রাধিকার দেওয়া কেন যুক্তিসঙ্গত ও জরুরি।

### বর্তমান বৎসরের কয়েকটি উল্লেখযোগ্য অগ্রগতি

রাজ্যের সীমিত অর্থসঙ্গতির কথা সকলেই জানেন। এরই মধ্যে সুন্দরবনের উন্নয়নের জন্য যতটা সম্ভব ব্যয় করা যায় তার জন্য বামফ্রন্ট সরকার সচেষ্ট। উল্লেখ করা যায় যে, পূর্বতন কংগ্রেসি সরকারের শেষ বছর অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে রাজ্য বাজেটে সুন্দরবন উন্নয়ন খাতে বরাদ্দ ছিল ৬০ লক্ষ টাকা। আর বামফ্রন্ট সরকার গঠিত হওয়ার পরই এই বরাদ্দ বেড়ে হয় ১ কোটি ২০ লক্ষ টাকা। অর্থাৎ ঠিক দ্বিগুণ। আগামী আর্থিক বছরে দেড় কোটি টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। আমি সুন্দরবন উন্নয়ন দপ্তরের কার্যভার গ্রহণ করার পর সুন্দরবন উন্নয়ন পর্যদ পুনর্গঠিত হয়েছে ও এম এল এ ছাড়াও এই প্রথম সুন্দরবন অঞ্চল থেকে নির্বাচিত সকল লোকসভার সদস্যকে সুন্দরবন উন্নয়ন পর্যদের সদস্য

করা হয়েছে। পুনর্গঠিত পর্ষদের কার্যসূচি কত বিস্তৃত হয়েছে কয়েকটি পরিসংখ্যান থেকেই তা বোঝা যাবে ঃ

১। ১৯৭৬-৭৭ সালে ২৭টি বিকাশ কেন্দ্রের মারফত এক-ফসলী এলাকা সুন্দরবনে রবি মরশুমে ১,৯৩৭ একর জমিতে দ্বিতীয় ফসল তোলা হয়েছিল ও এই কর্মসূচিতে অংশ নিয়েছিলেন ৩,৪৯৮ জন কৃষক। বর্তমান বছরে ৯,০০৭ একর জমিতে রবি মরশুমে দ্বিতীয় ফসলের চাষ চলেছে ও ১৭,৯০২ জন প্রান্তিক কৃষক এই কর্মসূচিতে অংশ গ্রহণ করেছেন।

২। গত বছর বিকাশ কেন্দ্রগুলিতে পশুপক্ষী পালন প্রসারের কোনও উদ্যোগ নেওয়া হয়নি। কিন্তু এই বছর এ বিষয়ে ব্যাপক প্রকল্প নেওয়া হয়েছে যার ফলে ৬,১৫৭টি প্রধানত ক্ষেতমজুর পরিবার উপকৃত হবেন এবং গো-মুরগী-শূকর ইত্যাদি পালনের কিছুটা প্রসার হবে।

৩। সুন্দরবনের দ্বীপগুলিতে পশুচিকিৎসার কোনও ব্যবস্থা নেই বললেই হয়। সেইজন্য এই বছর একটি ভ্রাম্যমাণ পশুচিকিৎসালয় গঠন করা হচ্ছে। এ ধরনের উদ্যোগ সুন্দরবনে প্রথম নেওয়া হল।

৪। গত বছর ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসারের জন্য কোনও উদ্যোগ নেওয়া হয়নি। কিন্তু এই বছর একটি পর্যদ ২২০টি ক্ষুদ্র ও কুটির শিল্প প্রকল্প রচনা করেছে। প্রকল্পগুলি রূপায়িত হলে কর্মসংস্থানের পথ কিছুটা সুগম হবে।

৫। পর্ষদের আর একটি নতুন পদক্ষেপ, প্রণোদিত মৎস্য প্রজননের উদ্যোগ। বর্তমান বছরে প্রায় ৩ হেক্টর জল-এলাকায় মৎস্য দপ্তরের সহযোগিতায় এই প্রকল্প রূপায়ণের প্রচেষ্টা চলেছে। এতে গ্রামের পুষ্করিণীগুলির মাধ্যমে মৎস্য উৎপাদন বৃদ্ধি পাবে।

৬। সুন্দরবনে জলনিকাশি একটি ব্যাপক সমস্যা। পূবর্তন সরকার গত তিন বছরে মাত্র ৬টি স্লুইস নির্মাণ করেন। কিন্তু আমরা প্রথম বছরেই ৫৫টি স্লুইস নির্মাণের কাজ আরম্ভ করেছি।

৭। ১৯৭৬-৭৭ সালে জলনিকাশের সহায়তার জন্য ৩০টি কালভার্ট করা হয়েছিল। আর এ বছর করা হচ্ছে ৭৯টি।

৮। গত বছর ১৫টি কাটের জেটি নির্মিত হয়েছিল, আর এই বছর নির্মিত হচ্ছে ২৪টি। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, এই ২৪টি জেটি ছাড়া পরিবহন বিভাগ হাসনাবাদে একটি কংক্রিট জেটি ও সাতজেলিয়ায় একটি কাঠের জেটি নির্মাণের জন্য সুন্দরবন উন্নয়ন পর্যদকে অর্থ দিয়েছেন।

৯। সুন্দরবনের জেটিগুলিতে যাত্রীদের কোনও আশ্রয়স্থল ছিল না। এই প্রথম প্রায় কুড়িটি জেটিতে এই আশ্রয়স্থল নির্মাণকরার উদ্যোগ নেওয়া হয়েছে।

১০। পর্ষদ এই বছর প্রথম সুন্দরবনে সাক্ষরতা অভিযান শুরু করেছে। ৪০০টি প্রাপ্তবয়স্ক শিক্ষাকেন্দ্র চালু হয়েছে। এর মধ্যে পুরুষদের জন্য ২৬৯টি ও মহিলাদের জন্য ১৩১টি শিক্ষাকেন্দ্র আছে। প্রকল্পটি জনসমর্থন লাভ করেছে ও অক্টোবর থেকে ডিসেম্বর ১৯৭৭ পর্যন্ত তিন মাস শিক্ষাকালের মধ্যে যে ৮,০০০ নিরক্ষরকে সাক্ষরতা জ্ঞানসম্পন্ন করার লক্ষ্য ছিল তা প্রায় পূর্ণ হয়েছে।

১১। এই বছর প্রথম সুন্দরবন নিয়মিত পর্যটন ব্যবস্থার পত্তন হয়। পর্ষদের 'মধুকর' লঞ্চের মাধ্যমে অল্পবিত্ত ভ্রমণেচ্ছুরা সুন্দরবনে ভ্রমণের নিয়মিত সুযোগ পাচ্ছেন এই ব্যবস্থা যথেষ্ট জনপ্রিয় হয়েছে।

১২। গত বছরে 'কেয়ার' সংস্থার কাছ থেকে প্রায় ৫,০০০ মেট্রিক টন গম পাওয়া গিয়েছিল। এ বছর পাওয়া গেছে ৬,৫০০ মেট্রিক টন। এই গমের বিনিময়ে "খাদ্যের বদলে কাজ" প্রকল্পের মাধ্যমে সুন্দরবনের বাঁধগুলির ব্যাপক মেরামতি করা হচ্ছে, বহু মজা খাল ও পুষ্করিণী সংস্কার করে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা হচ্ছে।

### আগামী বৎসরের কয়েকটি নতুন কর্মোদ্যম

বর্তমান বৎসরে যেসব জনহিতকর প্রকল্প হাতে নেওয়া হয়েছে আগামী বছরে তা শুধু অব্যাহত থাকবে তাই নয়; এইসব কর্মসূচি আরও বিস্তৃত হবে।

আগামী বছরে নতুন কয়েকটি প্রকল্প নেওয়া হবে—

*নদীপথে যাত্রী পরিবহন ব্যবস্থার উন্নতি ও সমবায়ভিত্তিক লঞ্চ সার্ভিস প্রবর্তন।

*সড়ক যোগাযোগের উন্নতি।

*গ্রামে পানীয় জল সরবরাহের উন্নতি।

*শহর ও গঞ্জগুলির উন্নয়ন।

*সুন্দরবনের উপযোগী ফল চাষের ব্যাপক প্রসার।

*প্রাপ্তবয়স্ক শিক্ষাকেন্দ্রগুলির মারফৎ কারিগরি শিক্ষার প্রসার।

*প্রশিক্ষণ শিবিরের মাধ্যমে কৃষকদের বিজ্ঞানভিত্তিক কৃষিকর্মের সঙ্গে পরিচিত করে চাষের উন্নতি করা।

আমি এ সম্বন্ধে সচেতন যে আমাদের কর্মসূচির যে রূপরেখা মাননীয় সদস্যগণের কাছে উপস্থাপিত হল তার দ্বারা সুন্দরবনের পুঞ্জীভূত সমস্যার পূর্ণ সমাধান সম্ভব নয়। এতে লক্ষ লক্ষ দারিদ্র্যক্লিষ্ট জনসাধারণের আংশিক কল্যাণই মাত্র হতে পারে। ঐতিহাসিক কারণে সুন্দরবনের অনগ্রসরতা এত ব্যাপক, জীবন এত বিপদসঙ্কুল, দারিদ্র্য এত সুগভীর যে তার

সমাধানের জন্য বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন। সুন্দরবনের সামগ্রিক উন্নয়নের পরিকল্পনা আমাদের প্রস্তুত আছে কিন্তু অর্থসঙ্গতির অভাবে তার রূপায়ণ হচ্ছে না। আমি আশা করি, কেন্দ্রীয় সরকার অনগ্রসর সুন্দরবনের উন্নয়নে উপযুক্ত সাহায্য দেবেন। এছাড়া সুন্দরবনের সমস্যা সমাধান করা সম্ভব নয়। সুন্দরবনের সমুদ্রতীর ভাঙন, বিস্তীর্ণ এলাকায় চাষযোগ্য জমিতে লোনাজল ঢুকে ব্যাপক ক্ষতি প্রভৃতি থেকে সুন্দরবনকে রক্ষা করা কেন্দ্রীয় সরকারের যথেষ্ট অর্থানুকূল্য ছাড়া সম্ভব নয়।

আমি বিশ্বাস করি, সুন্দরবনের অবস্থার যে পর্যালোচনা আমি করলাম, মাননীয় সদস্যরা তার সঙ্গে একমত হবেন এবং আমাদের বর্তমান কর্মসূচি ও ব্যয়বরাদ্দের দাবি সমর্থন করবেন।

[4-05—4-15 P.M.]

## QUESTION OF PRIVILEGE

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটা বৈধতার প্রশ্ন তুলতে চাই। আপনি জানেন যে এই হাউসে খানিকক্ষণ আগে একটা বিষয়ে খানিকটা উত্তাপের সৃষ্টি হয়েছিল, উত্তেজনা সৃষ্টি হয়েছিল। বিধানসভা বিল্ডিং-এর ভিতরে লবিতে কিছু লোকজন এসেছিলেন এবং এই হাউসের জাস্ট বাইরে লবিতে স্লোগান দিচ্ছিলেন। এইভাবে বিধানসভার কোনও অংশে কেউ কোনওরকম বিক্ষোভ প্রদর্শন করতে পারেন না, এটা হচ্ছে নিয়ম। এটা যদি করা হয় তাহলে সেটা অসঙ্গত হবে এবং অবৈধ হবে। আমি প্রথমত জানতে চাই যে এইভাবে তারা বিধানসভার লবিতে এলেন কি করে? কার অনুমতিপত্র নিয়ে, কিভাবে এরা এখানে এলেন, সেটা জানতে চাই। দ্বিতীয়ত আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ইতিপূর্বে ষড়যন্ত্র কিভাবে হয়েছিল, এখানে কিভাবে পুলিশবাহিনীকে বিধানসভায় লেলিয়ে দেওয়া হয়েছিল। আজকে বোধ হয় সেই রকম ষড়যন্ত্র করার চেষ্টা করা হচ্ছে, গুটি গুটি পা পা এই রকম করে এই সরকারকে বিব্রত, বিপর্যস্ত করা যায় কিনা, সেই চেষ্টা তাদের চলছে। সেইজন্য আমি জিজ্ঞাসা করছি, এই যে অসঙ্গত, অন্যায়, অবৈধ কাজ কারা করেছে, সেই সম্পর্কে আপনার কাছে একটা নিশ্চিত রুলিং চাইছি। এটা অসঙ্গত হয়েছে কি হয়নি এবং এই অসঙ্গত কাজে যারা উৎসাহিত করেছেন, প্ররোচিত করেছেন, এই রকম ঘটনা আজকে কি করে হতে পারলো, সেই ব্যাপারে আপনার কাছে সুস্পষ্ট রুলিং চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা রুলিং দেবার কোনও ব্যাপার নয়। জেনারেলি এম. এল. এ. যাঁরা আছেন তাঁরা পাশ দিয়ে দেন। পাশ দেবার পরে লবিতে আসতে পারে। কে পাশ দিয়েছেন, কিভাবে তারা এখানে এসেছে, সেটা দেখছি। কিন্তু একটা কথা, প্রত্যেক এম. এল. এ.র দুটোর বেশি পাশ দেওয়ার কথা নয়। ইন ফিউচার তাঁরা যাতে দুটোর বেশি পাশ না দেন ঐ রকম ব্যবস্থা করা হচ্ছে, আগে যেমন ছিল। প্রত্যেক এম. এল. এ. দুটোর বেশি পাশ ইস্যু করবেন না, এবং বেশি কার্ড ইস্যু করবার জন্য আমাকে বা সেক্রেটারিকে যেন রিকোয়েস্ট না করা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমরা জানতে চাইছি এই অসঙ্গত, অন্যায় অবৈধ কাজ কে করেছেন, কারা করলেন, সেটা আমাদের জানার দরকার আছে। যারা এসেছেন, তারা হয়তো জানেন না এখানকার নিয়ম-কানুন, কাজেই সেটা আমাদের জানার দরকার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমরা এনকোয়ারি করে পরে এটা দেখলাম, যারা এসেছিলেন, তারা বিভিন্ন এম. এল. এ.দের কাছ থেকে পাশ নিয়ে এসেছিলেন এবং তাদের পাশ ভ্যালিড ছিল। তাহলেও আমি দেখছি কেন এটা হয়েছে। আমি সকলকে অনুরোধ করব, ইন ফিউচার কোনও এম. এল. এ. দুটোর বেশি পাশ ইস্যু করবেন না।

**শ্রী অমলেন্দ্র রায় :** যাদের পাশ দেওয়া হয়েছে, তারা নিয়মকানুন নিশ্চয়ই জানেন না। কেউ যদি আমাদের পাশ নিয়ে এসে বোমা ছোঁড়ে বা অন্য কিছু করে তাহলে সেই এম. এল. এ.কে দুঃখ প্রকাশ করতে হবে। আজকে যাদের পাশ নিয়ে ওরা এসেছিলেন, তারজন্য তারা দুঃখ প্রকাশ করবেন তো।

**মিঃ ডেপুটি স্পিকার :** যে সমস্ত এম. এল. এ.রা পাশ দিয়েছেন তাঁদের দেখা উচিত ছিল যে কাকে পাশ দিচ্ছি। আপনাদের কাছে অনুরোধ হচ্ছে ইন ফিউচার আপনারা যে সমস্ত পাশ ইস্যু করবেন সেটা দেখেশুনে করবেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** স্যার, উনি একটা কটাক্ষ করলেন যে এরকম অতীতে হয়েছে এবং আবার নতুন করে ষড়যন্ত্র হচ্ছে। মাননীয় সদস্য অমল রায় যেকথা বলেছেন সেটা ঠিক কথা। তিনি বলেছেন যে, কোন কোন সদস্যের পাশ নিয়ে তারা এসেছিল সেটা সভার কাছে রাখুন এবং তাঁরা যাতে দুঃখ প্রকাশ করেন সেই ব্যবস্থা আপনি করুন। আমরা চাই না এরকম ঘটনা হাউসে ঘটুক।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি দেখব।

**শ্রী রজনীকান্ত দোলুই :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি ওই গণ্ডগোলের সময় বলেছিলাম কি করে এই ঘটনা ঘটল আপনি দেখুন। তখন স্পিকার মহাশয় বলেছিলেন আমি মার্শালকে খবর নিতে পাঠিয়েছি। কাজেই আপনি এখন বলুন কোন কোন সদস্যের পাশ নিয়ে তারা এখানে এসেছিল।

**মিঃ ডেপুটি স্পিকার :** বিভিন্ন এম. এল. এ.র কাছ থেকে পাশ নিয়ে তারা এখানে এসেছে। আমি দেখছি ব্যাপারটা কি। এম. এল. এ.রা যখন পাশ দিয়েছেন তখন তাঁরা জানতো যে তাঁরা এখানে এসে এরকম করবেন। যাহোক, এখন আপনাদের অনুরোধ করছি ইন ফিউচার পার এম. এল. এ. দুটো করে পাশ ইস্যু করবেন।

**শ্রী কমলকান্তি গুহ :** আপনি বললেন মার্শালকে খোঁজ নিতে পাঠিয়েছেন এবং দেখছি মার্শাল কি রিপোর্ট দেয়। কিন্তু মার্শালের রিপোর্ট পাবার আগে আপনি কি করে বললেন তারা এম. এল. এ.দের পাশ নিয়ে এখানে এসেছে। আমি পরিষ্কারভাবে আপনাকে বলতে চাই আপনি এই ব্যাপারে তদন্ত করুন। আপনাকে যে রিপোর্ট দেওয়া হয়েছে যে এঁরা পাশ

নিয়ে এসেছে আমার মনে হয় এটা ভুল রিপোর্ট। আমার মনে হচ্ছে একটা অব্যবস্থার ফলে তারা এখানে এসেছে। কাজেই আপনি পরিষ্কার করে বলুন যারা এসেছিল তারা কোন কোন এম. এল. এ.র পাশ নিয়ে এখানে এসেছিল। আর তা যদি না হয় তাহলে বুঝতে হবে এখানকার স্টাফদের অব্যবস্থার ফলে তারা এখানে ঢুকে পড়েছে এবং এখন এম. এল. এ.দের ঘাড়ে সেটা চাপাচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** মিনিস্টার যে কথা বলেছেন সেটা সত্য নয়। আমাদের এম. এল. এ.রাই তাদের পাশ দিয়েছিলেন এবং মার্শাল দেখেছেন যে, এম. এল. এ.রাই ঐ সমস্ত পাশ ইস্যু করেছেন। কিভাবে এটা ইস্যু হল সেটা আমি এনকোয়ারি করে হাউসে জানাব।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় সদস্য অমল রায় বললেন এর আগে এরকম একটা ঘটনা এখানে ঘটেছিল। কাজেই আমরা এটাকে একটা অশুভ ইঙ্গিত বলে মনে করেছি। আমার প্রশ্ন হচ্ছে একথা বলে তিনি কি মিন করছেন?

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি সেই ঘটনা জানি—আই ওয়াজ অলসো প্রেজেন্ট ইন দি হাউস। কাজেই এখন আর সেকথা বলে কোনও লাভ নেই।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** আমার বক্তব্য হচ্ছে যখন একটা সন্দেহ দেখা দিয়েছে পরস্পরের মধ্যে তখন আপনি তাঁদের নামগুলি প্রকাশ করুন।

**Mr. Deputy Speaker :** I have already declared that I will announce the names of the members who have issued the visitors cards to these persons who entered the lobby.

আমি এই ব্যাপারে এনকোয়ারি করছি। আমি মার্শালকে বলেছি এবং ডিপার্টমেন্টেও বলেছি কার কার নামে এই সমস্ত কার্ড ইস্যু হয়েছিল সেটা আমাকে জানান। আমি এই সমস্ত জেনে আপনাদের জানাব। তবে I would request each and every honourable member that from today they should not issue more than two cards and before issuing the cards they must satisfy themselves about the bonafide of the persons to whom the cards are issued.

[4-15—4-25 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, নিশ্চয়ই নামগুলি বলে দেবেন, আমরা চাই আপনি নামগুলি বলে দেবেন।

**Shri Amalendra Roy :** Have you issued any card?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমি কি উনার প্রশ্নের জবাব দেব? আপনাকে বলছি নামগুলি নিশ্চয়ই দেবেন।

**Mr. Deputy Speaker :** No side talk please.

## Voting on Demands for Grants

**Mr. Deputy Speaker :** Now Shri Prabodh Chandra Sinha.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৭৮-৭৯ সালে তার দপ্তরের ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য এই সভায় দাবি উপস্থিত করেছেন, সেই সাথে বিগত বছরের তাঁর দপ্তর কি কাজ করেছেন এবং আগামী বছরে তারা কি করতে চান তার একটা রূপরেখাও তিনি তুলে ধরেছেন। শুধু তাই নয় এই বাজেটে আমরা দেখতে পাচ্ছি যে ৭৭-৭৮ সালে কৃষিখাতে সর্বমোট যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল—এবং এই বছর তার থেকে প্রায় ৭ কোটি মতো টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আপনি জানেন যে আমাদের দেশে অর্থনৈতিক ব্যবস্থায় কৃষি একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে আছে। কারণ আমাদের দেশে মোট জনসংখ্যার তিন-চতুর্থাংশ এখন কৃষির উপর নির্ভরশীল এবং এই কৃষির উপর নির্ভর করে আজকে আমাদের দেশের জীবনযাত্রী বেশি করে পরিচালিত হয়। আজ সারা দেশের মানুষ কর্মসংস্থানের মাধ্যমে বিভিন্ন জায়গায় নিযুক্ত রয়েছে তার বেশি কৃষিতে নিযুক্ত। শুধু তাই নয় আজকে পঃ বাংলায় যে দুটো সমস্যা সবচেয়ে বেশি জর্জরিত, বেকার সমস্যা এবং দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত যে সমস্যা। বেকার সমস্যা এবং দ্রব্যমূল্য সমস্যাকে যদি আমাদের সুচারুরূপে ঠিকভাবে মুকাবিলা করতে হয় তাহলে কৃষির উন্নতি অবসম্ভাবিক গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে সে বিষয়ে কোনও সন্দেহ নাই। কৃষির অগ্রগতি বলতে আমরা কি বুঝি, কৃষির অগ্রগতির জন্য আমাদের কি করতে হবে—একদিকে উৎপাদন বৃদ্ধির দিকে লক্ষ্য করতে হবে এবং অন্য দিকে তেমনি কৃষিকর্মে নিযুক্ত যে সমস্ত লোক নিযুক্ত রয়েছে ভূমিহীন ক্ষেতমজুর রয়েছে তাদের যাতে আর্থিক অবস্থা উন্নতি হয় সেদিকেও আমাদের লক্ষ্য রাখতে হবে এবং এই লক্ষ্যে পৌছানোর জন্য আজকে বর্তমান যুগে কৃষিকে আরও আধুনিকীকরণ করবার জন্য উন্নতি পদ্ধতিতে কৃষিকে পরিচালিত করবার জন্য আধুনিক বিদ্যা এবং প্রযুক্তি বিদ্যার সাহায্য নিয়ে কৃষিকে যাতে মডার্নাইজ করা যায় তার দিকে সর্বত প্রকারে লক্ষ্য রাখতে হবে। কৃষি উৎপাদনের জন্য কৃষকের যা কিছু প্রয়োজনীয় বীজ, সার এবং ঔষুধ পৌছে দেওয়া সম্ভবপর হয় তার দিকে লক্ষ্য রাখতে হবে। এইভাবে একটা ইন্টিগ্রেটেড সমন্বয়ের মাধ্যমে যাতে করা সম্ভবপর হয়—সমন্বয়সাধন করা যাতে সম্ভবপর হয়—তাহলে কৃষিকে উন্নত করা সম্ভবপর হবে। আপনি জানেন স্যার, যে আজও পর্যন্ত আমাদের দেশে কৃষির কিসের উপর নির্ভরশীল—মাননীয় কৃষিমন্ত্রী তার বক্তব্যে সন্তোষ প্রকাশ করেছেন—যে চলতি বছরে ধানচালের যে উৎপাদন যে রকম আশা করেছির্লেন তার চেয়ে ফলন ভাল হয়েছে। তিনি সন্তোষ প্রকাশ করেছেন। কিন্তু একথা মনে রাখা দরকার আজও আমাদের কৃষি প্রাকৃতিক অনুকূলের উপর নির্ভরশীল। উৎপাদনের ক্ষেত্রে এখনও স্থিতিশীলতা আনা সম্ভবপর হয়নি। আজও কৃষি প্রকৃতির উপর নির্ভরশীল। বিগত কয়েক বছরে উৎপাদনের যে রেকর্ড যে পরিসংখ্যান সেই পরিসংখ্যান যদি পর্যালোচনা করেন তাহলে দেখা যাবে ৭৩-৭৪ সালে তা কমে গিয়েছে এবং ৭৫-৭৬ সালে আবার বেড়ে গিয়েছে এবং ৭৬-৭৭ সালে কিছুটা কমেছে।

১৯৭৫-৭৬ সালে আবার বেড়েছে, ১৯৭৬-৭৭ সালে কিছুটা কমেছে, আবার এই

বৎসরে ফলন ভাল। এর থেকে এটা প্রমাণিত হয় যে কৃষি উৎপাদনের ক্ষেত্রে যে স্থিতিশীলতা আসা দরকার ছিল সেই স্থিতিশীলতা এখনও আসতে পারেনি। তার কারণ কি? না, আধুনিক প্রযুক্তিবিদ্যা উৎপাদনকে সুসঙ্গত করার যে ব্যবস্থা সেই ব্যবস্থা কিছু কিছু গ্রহণ করা হলেও এখন ঠিক উপযুক্তভাবে ব্যবস্থা করা হয়নি। তাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজও বাংলা দেশের কৃষকরা বিভিন্ন প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে চাষ আবাদে নিযুক্ত রয়েছে। তাদের প্রকৃতির উপর নির্ভর করতে হয়। অতএব উৎপাদনের জন্য যে সমস্ত জিনিসপত্রের প্রয়োজন অনেক সময় সেগুলি তারা পায় না। তারা হয়তো চাষের জমি তৈরি করলে তখন বীজ পেল না, বীজ যদি পায় তাহলে সার পাওয়া যায় না, সার যদি পাওয়া গেল তাহলে সেচের অব্যবস্থার জন্য জল পাওয়া গেল না, আবার যদি বা কিছু ফলন পাওয়া গেল, ফলন পেয়েও উপযুক্ত বাজারের অভাবে তাকে বিপণনের ব্যবস্থা করা গেল না। যার ফলে কৃষক তার উৎপাদিত ফসলের দিক থেকে যে পরিমাণ আয় তার হওয়া উচিত ছিল তা থেকে সে বঞ্চিত হল। এই যে অব্যবস্থা এই অব্যবস্থা এখনও চলছে। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে কৃষি সংক্রান্ত বা কৃষি বিভাগের মধ্যে যে বিভিন্ন ধরনের শাখা রয়েছে সেই সমস্ত শাখার কথা তিনি আমাদের বলেছেন এবং প্রতিটি ক্ষেত্রে তিনি বরাদ্দের মাত্রা তিনি বৃদ্ধি করেছেন তার জন্য তাঁকে আমি সাধুবাদ জানাই, কিন্তু কয়েকটি কথা কৃষিমন্ত্রী মহাশয়ের মনে রাখতে হবে যে কেবলমাত্র বরাদ্দ বৃদ্ধি করলেই কৃষির উন্নতি সম্ভব হবে না যদি না একটা সুসঙ্গত পরিকল্পনার মাধ্যমে সেই বরাদ্দকৃত অর্থকে ব্যবহার করার চেষ্টা করা হয়। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় তাঁর গত বৎসরের বাজেট বক্তৃতায় বলেছিলেন যে কৃষি দপ্তরের মধ্যে বিভিন্ন শ্রেণীর যে কর্মচারিরা রয়েছে তাদের মধ্যে বিভিন্ন কারণে অসন্তোষ রয়েছে এবং সেই অসন্তোষ 'এবং অসুবিধাকে দূর করে যদি একটা সমন্বয় বা বোঝাপড়ার পরিবেশ সৃষ্টি করতে না পারা যায় তাহলে কৃষি দপ্তরের কাজের অত্যন্ত ব্যহত হবে—এই কথা তিনি গত বৎসর ব্যাক্ত করেছিলেন। কিন্তু, অধ্যক্ষ মহাশয়, এই গত কয়েক মাসে তিনি তাঁর বিভাগের কার্যক্রম যেভাবে পরিচালনা করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি তিনি তাঁর প্রশাসনকে ঢেলে সাজাবার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা তিনি ঠিকমতো পালন করে উঠতে পারেননি এবং এই বৎসরের বাজেটেও তিনি বলেছেন যে এই প্রশাসনকে ঢেলে সাজাবার কাজ করতে কিছুদিন সময় লাগবে। কিন্তু অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, কৃষি বিভাগে যে প্রশাসন আমাদের কাছে মনে হয় এটা একটা বিরাট মাথাভারি শাসনে রূপায়িত হতে চলেছে। কৃষি বিভাগের যাঁরা অফিসার হবেন—মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় তিনি নিশ্চয়ই জানতেন মন্ত্রী হবার আগে, কৃষকদের দুরাবস্থা সম্বন্ধে তাঁর সম্যক উপলব্ধি আছে তিনি নিশ্চয়ই এটা অনুভব করবেন যে এই অফিসারদের মধ্যে ক'জন আজকে গ্রামে কৃষকের পাশে গিয়ে দাঁড়িয়ে তাকে প্রয়োজনীয় তথ্য, প্রয়োজনীয় উপদেশ দেওয়ার জন্য চেষ্টা করছে। আমরা দেখেছি গ্রামের মানুষ, একজন কৃষককে সম্পূর্ণরূপে নির্ভর করে থাকতে হয় একজন গ্রাম সেবকের উপরে। এমন কি ব্লক স্তরেও যে সমস্ত এক্সটেনশন অফিসাররা রয়েছে তারা বিভিন্ন সময়ে, খরার সময়ে বা কৃষকের বিপদ আপনাদের সময়ে তারা ব্লক স্তর থেকে গ্রাম স্তরে পর্যন্ত যাবার চেষ্টা করে না এবং আজকে এই গ্রামসেবককে আবার দু'ভাগে ভাগ করে দেওয়া হয়েছে। আজকে কিছু গ্রাম সেবককে সমষ্টি উন্নয়ন ব্যাপারে দায়িত্ব দেওয়া হয়েছে। আর যে গ্রাম সেবক যারা কৃষিকার্যে নিযুক্ত রয়েছে তারা গ্রামের জনসাধারণের সঙ্গে সংযোগ

রক্ষা করে চলার চেষ্টা করেন, তাদের কাছে এক্সটেনশন প্রোগ্রাম-এর মাধ্যমে কৃষি গবেষণালব্ধ যে সমস্ত তথ্য পৌঁছে দেবার যে ব্যবস্থা করে থাকে সেই ব্যবস্থার ফলে কৃষক কিছু উপকৃত হচ্ছে একথা বলা যায় না।

[4-25—4-35 P.M.]

এই পদ্ধতিতে কি দেখতে পাওয়া যাচ্ছে। এই পদ্ধতিতে এক্সটেনশন প্রোগ্রামে গ্রামের কৃষকদের মধ্যে বিতরণ করার যে প্রয়োজন ছিল সেটা হচ্ছে না। আগেও আমরা দেখেছি গ্রামে গ্রামে অঞ্চলে অঞ্চলে দু'তিনটি কনফারেন্স হত, সেখান থেকে কৃষকদের ডাকা হত সেখানে বিশেষজ্ঞ যারা, সরকারি অফিসার, বেসরকারি যারা তাঁরাও যেতেন এবং সেখানে দীর্ঘ আলোচনা হত। সেই পদ্ধতির পরিবর্তন করে টি. ভি. প্রোগ্রাম, ট্রেনিং অ্যান্ড ভিজিট প্রোগ্রাম গ্রহণ করার যে পদ্ধতি নেওয়া হয়েছে, তাতে উপকার পাওয়া যাচ্ছে বলে মনে হচ্ছে না। এদের দুটি ভাগ করা হয়েছে একটি দল কৃষিকাজে আর এক দল সমষ্টি উন্নয়ন কাজে। এই ব্যাপারে এদের কাছ থেকে অপশন গ্রহণ করা হয়নি। তারা যে অবস্থার মধ্যে কাজ করে থাকে এবং যেভাবে তাদের পোস্টিং হয়, তাতে তাদের ক্যাম্প অ্যালাউয়েন্স টি. এ. ইত্যাদির ব্যবস্থা নাই। আপনি বলেছেন কৃষি এবং প্রশাসনকে এক লাইনে পর্যবসিত করার কথা। এই প্রস্তাবকে আমরাও নিশ্চয়ই সমর্থন করি। আপনি সমস্ত ইনফরমেশন নিন যাতে সাহায্য দেওয়া হয় তা কৃষকদের পাশে গিয়ে পৌঁছুতে পারে তার চেষ্টা করা দরকার। তিনি বলেছেন যে কৃষিঋণ ১৭৭ লক্ষ টাকা বিতরণ করা হয়েছে। ইতিপূর্বেও এই হাউসে দৃষ্টি আকর্ষণ করেছি যে আমাদের মেদিনীপুর জেলার অনেক ব্লকে আমন ধানের সময় ব্লক স্তরে সে বীজ পৌঁছায়নি। যে অফিসার রয়েছেন তিনি কৃষকদের মধ্যে আমন ধানের বীজ বিতরণ করতে পারেন। আমন ধানের সময় এবং বোরো চাষের সময় যে ব্যবস্থা রয়েছে তাতে দেখা যাচ্ছে কিছু কিছু এলাকা যে স্থান সারের উপর নির্ভরশীল সেখানে ঋণের টাকা গিয়ে পৌঁছেছে এমন সময় যখন হাফ চাষ হয়ে গিয়েছে। এখন যে সার এবং ঋণ বাবদ টাকা দেওয়া হচ্ছে তা কিছু নগদে দেওয়া হয় এবং কিছু সারের মাধ্যমে দেওয়া হয়। এই সময়ে যে ধরনের সারের প্রয়োন এই দপ্তর থেকে সেই ধরনের সার সরবরাহ করা সম্ভব হচ্ছে না। পটাশপুর ব্লকে যা ঘটেছে কিছুদিন আগে নিশ্চয়ই সে খবর আপনার জানা আছে। এই যে টাকা এবং সার দিচ্ছেন এখন নাইট্রোজেন সার দেবার প্রয়োজন কিন্তু সেই সার না দিয়ে অন্য সার দেওয়া হচ্ছে কাজেই সেই সার কি কাজে লাগবে? ফলে যে সফলতা পাবার কথা তা তারা পায় না। অন্য দিকে আপনি চাইছেন প্রশাসনকে ঢেলে সাজাবার জন্য। তার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এব যে পরিকল্পনা সেই অনুসারে আর্থিক সাহায্য দেবার জন্য এগিয়ে এসেছে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের পরিকল্পনার মাধ্যমে আপনি কৃষি দপ্তরকে নতুন করে ঢেলে সাজাবার চেষ্টা করছেন এবং জানতে পারছি যে বেশ কিছু সংখ্যক উচ্চ শ্রেণীর সরকারি কর্মচারীর পদ সৃষ্টি করেছেন কৃষি বিভাগে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে পরিমাণ অ্যাডিশনাল ডাইরেক্টার ডেপুটি ডাইরেক্টার রাইটার্স বিল্ডিং-এ রয়েছে—ডাইরেক্টার, সাত জন অ্যাডিশনাল ডাইরেক্টার এবং ৫০০ জন ডেপুটি ডাইরেক্টার আছেন, বিশ্বব্যাঙ্কের সাহায্য নিয়ে আরও ২৮ জন এই উচ্চ পদে লোক নেবেন এবং ৯২ জন ক্লাশ টু অফিসার এই বিভাগে নেবার চেষ্টা করছে। আমার বক্তব্য হচ্ছে......

(এখানে ব্লু লাইট জ্বালানো হয়)

একি আমার তো আরও সময় আছে। আমার আরও বলার রয়েছে অনেক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার সময় ছিল ১৫ মিনিট, তা শেষ হয়ে গেছে। যা হোক যখন সময় চাইছেন বলুন, তাড়াতাড়ি শেষ করবার চেষ্টা করুন।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেকথা বলছিলাম যে এই ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোগ্রামের মাধ্যমে কৃষক এবং গ্রামসেবকদের যে প্রশিক্ষণ দেওয়ার কথা বলেছেন সেই প্রশিক্ষণের ব্যবস্থা যাতে গ্রামমুখি হয় সেটা দেখুন। অর্থাৎ যদি কৃষি বিভাগের অফিস গ্রামস্তরে নিয়ে যেতে পারেন, আপনার দপ্তরকে যতই গ্রামমুখি করতে পারবেন, ততই কৃষকদের সঙ্গে এই অফিসের যোগাযোগ আরও বাড়বে এবং তাদের পক্ষেও কৃষকদের সঙ্গে ভাবনা-চিন্তা, আদান-প্রদানের ক্ষেত্রে অনেক সহজ হবে। আমি সেইজন্য অনুরোধ করব, এই পরিকল্পনার মাধ্যমে যে উন্নয়ন কর্মসূচি গ্রহণ করছেন সেই কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে কতটা গ্রামমুখি করবেন এবং এই ব্যবস্থাগুলো কতটা শহরকেন্দ্রীক করবেন সেটা আপনি ভালভাবে বিচার-বিবেচনা করে দেখবেন—এই অনুরোধ নিশ্চয় আমি আপনাকে করব। আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই, আপনি বলেছিলেন, গত বারের বাজেটে যে গ্রামের কৃষকরা তারা বিভিন্ন সময়ে বহু অসুবিধা সম্মুখীন হয়। তারা পাম্প সেট পেয়েছে, তারা শ্যালো টিউবওয়েল পেয়েছে, তারা বিভিন্ন কৃষি যন্ত্রপাতি পেয়েছে, কিন্তু এই যন্ত্রপাতি যখন বিকল হয়ে যায় তখন মেরামতির অভাবে তাদের কাজকর্ম ক্ষতিগ্রস্ত হয়। এইজন্য আমি আপনাকে বলছি প্রতিটি ব্লকে একটি করে অ্যাগ্রো সার্ভিস আপনি খুলুন। এই কাজ কিন্তু সম্পন্ন করা সম্ভবপর হয়নি। প্রতিটি জেলায় একটা প্ল্যান প্রোটেকশন স্কোয়ার্ড অর্থাৎ পোকা-মাকড়ের হাত থেকে ফসল রক্ষা করার জন্য একটা রক্ষিবাহিনী গঠন করার একটা পরিকল্পনা আপনি গ্রহণ করেছিলেন—সে ব্যাপারে আপনি কতটা অগ্রসর হতে পেরেছেন তার ইঙ্গিত আমরা পাইনি। সুতরাং আজকে এই প্রকল্প যদি ঠিকমতো রূপায়ণ করা সম্ভব না হয় তাহলে কৃষিতে অনেক হয়রানির সম্মুখীন হতে হবে। আপনি বলেছেন, সেচ সেবিত এলাকায় পরিমাণ বাড়াবেন, অনেক টিউবওয়েল আপনি বসাবেন, নদী সেচ পরিকল্পনার মাধ্যমে কয়েক হাজার হেক্টর জমিকে মোট দুটো ফসলে আনার চেষ্টার কথা বলেছেন, অগভীর নলকূপের কথাও বলেছেন। আপনি নিশ্চয় জানেন, বর্তমানে বিদ্যুৎ সরবরাহের যে অবস্থা চলছে এবং ঘন ঘন যেভাবে লোড শেডিং হচ্ছে তার কথা। এই লোডশেডিংয়ের ফলে আজকে গ্রামাঞ্চলে যারা ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের উপর নির্ভর করে চাষ-আবাদ করছিল সে সব কৃষকদের অবস্থা কি হয়েছে, সেকথা সবাই জানেন। তারা উচ্চ ফলনশীল ধান আবাদ করেছিল, চাষ করেছিল, মাটি ফেটে গিয়েছে এবং কৃষকের সমস্ত ফসল নষ্ট হতে চলেছে। ফসলের অন্তত একটা বিরাট অংশ নষ্ট হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে এবং কৃষকদের একটা বিরাট অংশ অসুবিধার মধ্যে পড়েছে। তাছাড়া অনেক ডিপ টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েল গতবারে আপনারা বসিয়ে গিয়েছেন, এগুলো কোনও বৈজ্ঞানিক ভিত্তিতে করা হয়নি। জিওলজিক্যাল সার্ভে করে মাটির নিচে কি পরিমাণ জল আছে, কতদূরে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল বসালে কৃষকরা দীর্ঘদিন ধরে জল পেতে পারে, সেই রকম বৈজ্ঞানিক

ভিত্তিক কোনও সমীক্ষা করা হয়নি। তা না করে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল বসানো হয়েছে। তাতে আমরা দেখতে পাচ্ছি কি, কয়েক বছর জল দেওয়ার পরে সেই টিউবওয়েল জলের সংখ্যা কমে যাচ্ছে এবং কৃষকদের চাষের অবস্থার অবনতি ঘটছে এবং তারা ঠিকমতো চাষ করতে পারছে না। আবার এও দেখা যাচ্ছে যে অনেক জায়গায় ডিপ ডিউবওয়েল বসেছে, কিন্তু বিদ্যুৎ দপ্তর থেকে বিদ্যুৎ সরবরাহ না করার ফলে সেইগুলো চালু হয়নি। এই রকম অনেক দৃষ্টান্ত আছে। এক বছর, দেড় বছর বসে গিয়েছে, অথচ বিদ্যুৎ সরবরাহ করা হয়নি, ঘর তৈরি করা হয়নি। ফলে দেখা যাচ্ছে ডিপ টিউবওয়েলের সংখ্যা এতগুলোয় কিন্তু সেই ডিপ টিউবওয়েল থেকে যে পরিমাণ সুবিধা পাওয়ার কথা সেটা পাওয়া যাচ্ছে না। আপনি বলেছেন হাজার হাজার মিনিকিট কৃষকদের বিতরণ করা হচ্ছে। এটা ঠিক যে মিনিকিট বিতরণ করা হচ্ছে। কিন্তু সেই মিনিকিট কৃষক পরিবারের কতটা কাজে লাগছে এবং কৃষকরা অবহেলা বশত, অসাবধানতা বশত সেগুলো উৎপাদনের কাজে না লাগাচ্ছে নষ্ট হয়ে যাচ্ছে, সেইগুলো খোঁজ-খবর নেওয়ার জন্য, সুপারভিসন করার জন্য কোনও রকম ব্যবস্থা নেই। তাই আজকে কৃষি দপ্তরের একটা বিরাট আয়তন তৈরি হয়েছে, কিন্তু ঠিকমতো এর ইন্সপেকশন বা সুপারভিশন বা তথ্য সংগ্রহ করা হচ্ছে না। কৃষকরা ঠিকমতো চাষ করছে কিনা, এইসব ফলো আপ অ্যাকশনের কথা বলছি, সেগুলো হচ্ছে না। শুধু পরিকল্পনা করে ছেড়ে দিলেই দপ্তরের উন্নতি হয়ে যাবে না। কারণ আমাদের দেশের কৃষকদের যে অবস্থা, সেই অবস্থার কথা আজও মনে রাখতে হবে। কৃষকদের আজকে বৈজ্ঞানিক চিন্তাধারা যা অধিকাংশ ক্ষেত্রে নতুন নতুন পদ্ধতির সৃষ্টি করে সেইসব ক্ষেত্রে অগ্রসর হওয়ার ক্ষেত্রে প্রথমত তাদের কিছুটা অনীহা থাকে। অতএব আজকে ফলো আপ অ্যাকশন গ্রহণ করবার জন্য যদি ঠিকমতো ব্যবস্থা গ্রহণ করতে না পারি তাহলে এই যে বিরাট ব্যয়ের পরিকল্পনা নিয়েছেন, কৃষি বিভাগের বিভিন্ন শাখাকে উন্নত করার জন্য, কৃষির সম্প্রসারণের জন্য যে পরিকল্পনা নিয়েছেন সেটা যথেষ্ট সফলতা অর্জন করতে পারবে না আমি এটা মনে করি। আর একটা বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব, সেটা হচ্ছে, কৃষকদের ঋণ পাওয়ার আপনি ব্যবস্থা করেছেন। আপনি বলেছেন অনেক গ্রাম রয়েছে যেখানে ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকরা সমবায় সমিতির মাধ্যমে আসতে পারে না। সুতরাং তাদের ঋণ পাওয়ার জন্য আপনি সরকারি সংস্থার মাধ্যমে ব্যবস্থা করেছেন। সুদের হার করেছেন ৬ শতাংশ ও চার ভাগের এক ভাগ।

[4-35—4-45 P.M.]

কিন্তু সমবায় সমিতি থেকে কিংবা ব্যাঙ্ক থেকে ওইসব প্রান্তিক চাষী ক্ষুদ্র চাষী ঋণ গ্রহণ করে তাদের অনেক বেশি টাকা সুদ দিতে হচ্ছে। এই ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী যাদের কথা আপনারা বেশি করে বলেন এই যে একটা বিরাট অংশ তাদের উন্নতি বিধানের জন্য আপনারা কি ব্যবস্থা করেছেন? তাদের জমি ছোট ছোট অংশে বিভক্ত হয়েছে উন্নত পদ্ধতিতে তারা চাষ করতে পারছে না। সরকারি পরিকল্পনায় তারা শ্যালো টিউবওয়েল দিয়ে উন্নত মানের চাষ করতে পারছে না। কারণ তা করতে গেলে যে পরিমাণ জমি থাকা প্রয়োজন সেই পরিমাণ জমি তাদের নাই। তাদের সংহতি সাধনের প্রয়োজন এবং তাদের একত্র করে সমবায়ের মাধ্যমে উন্নতমানের চাষের মাধ্যমে তাদের জীবনের মান উন্নত করার তেমন কোনও

পরিকল্পনা আমি দেখতে পাচ্ছি না। আজকে কৃষি এবং কৃষক কেন এত বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে? একটু আগেই বলেছি আজও আমাদের দেশে কৃষককে প্রকৃতির উপর নির্ভর করে থাকতে হয়। বন্যায়, খরায় ফসল নষ্ট হয়ে যায় এবং যে সংস্থা থেকে কৃষকরা ঋণ সংগ্রহ করে এই প্রাকৃতিক বিপর্যয়ের জন্য সেই ঋণের বোঝা তাদের উপর চেপে থাকে। এই অবস্থা থেকে কৃষককে রক্ষা করা জন্য সরকার কি ব্যবস্থা করেছেন? আমি সে রকম কোনও পরিকল্পনা দেখছি না। আজকে শিল্প ক্ষেত্রে সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রির ক্ষেত্রে পরিকল্পনা রয়েছে যদি কোনও কারখানা অ্যাক্সিডেন্টে নষ্ট হয় তার জন্য ফায়ার ইনসিওরেন্স রয়েছে এই সমস্ত জিনিসকে প্রোটেকশন দেবার জন্য বিভিন্ন রকম ব্যবস্থা সেখানে হয়েছে। কিন্তু এই যে লক্ষ লক্ষ ভূমিহীন কৃষক ক্ষেতমজুর যাদের সামান্য আয়, যাদের সামান্য কৃষি জমির উপর নির্ভর করে যাদের বৎসরের সংসার চালাতে হয় তাদের বন্যা বা খরায় কিংবা পোকা-মাকড়ে যদি ফসল নষ্ট হয় সেখান থেকে তাদের রক্ষা করার জন্য সরকারের কোনও পরিকল্পনা দেখছি না। আজকে শস্য বীমা পরিকল্পনা চালু না করা যায় তাহলে সেইসব কৃষকদের রক্ষা করা যাবে না। এই ধরনের কোনও নীতির কথা আপনার বাজেট বক্তৃতায় দেখতে পেলাম না। আপনি বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দ করেছেন এই রকম যদি এই শস্য বীমা খাতের জন্যও কিছু অর্থ বরাদ্দ করতেন তাহলে আগামী দিনের জন্য একটি বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া হত। আপনি কিন্তু এই ধরনের কোনও কথাই বললেন না। গ্রামাঞ্চলের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের রক্ষা করার কোনও কথাই আমি বলতে দেখলাম না। কেবলমাত্র অর্থ বরাদ্দ করলেই কৃষকদের রক্ষা করা যাবে না। আজকে কৃষি এবং কৃষককে বাঁচাতে পারলেই ভারতবর্ষের অর্থনৈতিক বুনিয়াদকে রক্ষা করতে পারবেন। আপনার ইন্টিকেটেড অ্যাপ্রোচের অভাব রয়েছে সমন্বয় সাধনের অভাব রয়েছে আপনার দপ্তরের এক ডিপার্টমেন্টের আর এক ডিপার্টমেন্টের সমন্বয় সাধনের অভাব রয়েছে, বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে কো-অর্ডিনেশন না, তাদের মধ্যে রেসারেসি হয়। এবং সেইজন্য আপনার বিরাট বিরাট পরিকল্পনা থাকলেও তা সফল লাভ করতে পারবে না। এই বাজেটে অর্থ বৃদ্ধির প্রস্তাব থাকলেও তাতে যে কিছু সফল লাভ হবে এটা আমি মনে করি না। তাই আপনার এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী কৃষি বিভাগের বাজেট উত্থাপন করতে গিয়ে একটি বৃহৎ কলেবর পুস্তিকা আমাদের উপহার দিয়েছেন এবং তিনি তা পড়তে গিয়ে যদিও কিছু কিছু লাইন বাদ দিয়ে পড়ে গেলেন তবুও আমি যতটুকু এটাকে পড়বার সুযোগ পেয়েছি তাতে দেখলাম পুস্তিকার কলেবর বৃদ্ধি হয়েছে বটে তবে আসলে পদার্থ খুব কম। বিভিন্ন খাত মিলিয়ে ৮৭ কোটি চেয়েছেন। টাকাটা যে খুব কম নয় এ বিষয়ে উপাধ্যক্ষ মহাশয় আপনি আমার সাথে একমত হবেন। বিভিন্ন জায়গায় এবং আজকেও প্রশ্নোত্তরের সময় কৃষিমন্ত্রী স্বীকার করেছেন যে অর্থের অভাবে নাকি সরকারের তরফ থেকে গভীর এবং অগভীর নলকূপ করতে পারছেন না। তার জন্য বিশ্বব্যাঙ্ক, বিভিন্ন অর্থ লগ্নি সংস্থার সহায়তা ছাড়া এ কাজ তিনি করতে পারছেন না। স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই অনেক কম বরাদ্দ থাকা সত্ত্বেও ১৯৭৩-৭৪ সালে এবং ১৯৭৪-৭৫ সালে আমরা যখন সরকারে ছিলাম তখন ওয়াটার রেট ছিল অনেক কম অর্থাৎ খরার ছিল ৯২ টাকা আর বর্ষার সময় ছিল মাত্র ২৪ টাকা।

তখন সরকার থেকে বহু গভীর, অগভীর নলকূপ, জলোত্তলন প্রকল্পে বসানো হয়েছিল। আজকে মাননীয় কৃষিমন্ত্রী এত টাকা বরাদ্দ চাইছেন, তবুও তিনি অন্য মুখে বলছেন এই সমস্ত জিনিস করবার জন্য তাদের নাকি অর্থ নেই। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আগেই বলেছি পুস্তিকাটির বৃহৎ আকার হলেই এর মধ্যে পদার্থ বিশেষ কিছু আছে বলে আমি মনে করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা কয়েকদিন থেকে লক্ষ্য করে অত্যন্ত দুঃখ পেয়েছি সেটা হচ্ছে এই—আমার মনে হচ্ছে বামফ্রন্ট সরকারের শরিক দলের মন্ত্রী সদস্য এবং সাধারণ সদস্য যারা আছেন তাদের বোধ হয় তূণে বান ফুরিয়ে গেছে, তাই তারা যখন কোনও বক্তব্য রাখেন, আজকেও যখন বক্তব্য রাখলেন তখন জেনেই হোক, আর অজ্ঞান্তেই হোক, তখন গত ৩০ বছরে কি হয়েছিল তার জবাব কাটেন। স্যার, চতুষ্পদ একটি প্রাণী আছে, জাবর কাটাই হল যার স্বভাব। তাদের বুদ্ধির সঙ্গে আপনাদের বুদ্ধি যদি এক হয়ে গিয়ে থাকে তাহলে আমার কিছু বলার নেই। কিন্তু আপনাদের গত কয়েকদিনের বিতর্ক, কথা শুনে আমার মনে হচ্ছে সেইরকম বুদ্ধিভ্রংশ হয়েছেন আপনারা। তাতে আমার ধারণা হচ্ছে আপনাদের আগামীদিনের চিন্তার থেকে কোনও একটি বিশেষ রাজনৈতিক দিনের উদ্দেশ্য অতীত-খোঁড়াতেই উৎসাহ অনেক বেশি। আপনাদের আগামী দিনের পরিকল্পনা করার চিন্তাধারায় অভাব দেখা যাচ্ছে, যার জন্য আমি এই চতুষ্পদ প্রাণীটির কথা উল্লেখ করেছি। কেন করেছি, সেটা আমি বুঝিয়ে দেবার চেষ্টা করব, যদি আপনারা বুঝবার চেষ্টা করেন। ইকনমিক রিভিয়্যু ১৯৭৭-৭৮, এখানে আপনারা বলছেন, The general tendency which emerges, therefore, is one of concentration in the ownership of land holdings, followed by an unequal availability of credit and other facilities related to production, in favour of the farmers owning bigger sizes of holdings.

তারপর একটু পরে বলছেন দি সেম ক্লাশ অব ফার্মার্স, অর্থাৎ যাদের এই বেশি জমি আছে অথচ তাদের হোল্ডিং-এর পরিমাণ বেশি, জমির পরিমাণ বেশি, কিন্তু তারা সংখ্যায় কম—সেই The same class of farmers however, has also been found to be less inclined to increasing the intensity of production. অর্থাৎ কিনা বড় জোতদার, যারা সারা পশ্চিমবাংলায় ১ কোটি ৩৮ লক্ষ একর কৃষি জমির সিংহভাগ দখল করে রেখেছে, They are less inclined to increasing the intensity of production. তারপরের পাতায় আবার বলছেন, To increase cropping intensity, in this situation, is likely to cause a corresponding increase in demand and therefore, higher earnings for the agricultural labourers and bargadars, leading eventually to the weakening of their monopolistic advantages in the credit market.

কি সিচুয়েশন সেটা আমি পরে বলব—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যদি অবস্থা হয়ে থাকে তাহলে আমি মাননীয় কৃষিমন্ত্রীকে সবিনয়ে জিজ্ঞাসা করছি আপনাদের প্রকাশিত এই ইকনমিক রিভিউতে মেনে নিয়েছেন যে আপনাদের কৃষি উৎপাদন বাড়ছে না। তার মূলে কি আছে? আপনারা বলছেন ঐ জোতদার শ্রেণীর লোক, যাদের সংখ্যা অত্যন্ত নগন্য, অথচ তাদের পশ্চিমবাংলায় টোটাল হোল্ডিং ১ কোটি ৩৮ লক্ষ একরের সিংহভাগ এবং অনেকে

নাকি ইনটেনসিটি অব ক্রপিং করতে উদ্যোগী নয়। অর্থাৎ তাদের জমিতে যদি জল সেচের ব্যবস্থা থেকেও থাকে তাহলে তারা সেই জমিতে চাষ করতে উদ্যোগী হয় না। কেন? তারা একটি চাষ করলে যে টাকা সেখান থেকে পায় অন্য কোনও ব্যবসায় খাটালে তার থেকে অনেক বেশি টাকা পায়। চাষ করলে ১০ শতাংশের বেশি হবে না, অন্য কোনও ব্যবসায় খাটালে ১৫ শতাংশ লাভ পাবে, সুদে খাটালে ৫০ শতাংশ হবে। তাই ইনটেনসিটি অব প্রোডাকশন নেই, সেকেন্ড ক্রপিং, থার্ড ক্রপিং-এ যেতে চায় না। একটি চাষ করে যে টাকা পেল তারপরে আর সে চাষে যেতে চায় না। কালোবাজার, মুনাফাখোর যারা আছে সেখানে তারা সুদে টাকা খাটায়। তার মানে আপনারা বলছেন জোতদার মানেই কালোবাজার, সুদখোর অথবা মুনাফাখোর। তাহলে লজিক্যালি এইটাই দাঁড়ায় আপনারা যদি প্রোডাকশন বাড়াতে চান তাহলে এই বড় জোতদারদের যাদের বেশি জমি আছে তাদের জমির পরিমাণ কমাতে হবে। উৎপাদনে এটাই হচ্ছে প্রধান বাধা আমাদের মতো।

[4-45—4-55 P.M.]

উৎপাদনের এটাই প্রধান বাধা তাই বলেছেন। সুতরাং উৎপাদন যদি বাড়াতে হয় অর্থাৎ যদি ঐ শ্রেণীকে খর্ব করতে হয়, শোষণ যদি বন্ধ করতে হয় তাহলে জমির সিলিং-এর পরিমাণ কমাতে হবে। আপনারা বড় বড় কথা বলেন, ৩৬ দফার কথা বলেন, আপনারা বলেন বড় বড় জোতদাররা পশ্চিমবাংলায় অধিকাংশ জমি দখল করে আছে অথচ আশ্চর্যের কথা কালকেই ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী বলেছেন যে, এইসব রকমের সিলিং কমাবার কোনও উদ্যোগ আপাতত নেই। আপনারা সাপের গালেও চুমু খাবেন আবার ব্যাঙের গালেও চুমু খাবেন—এই পলিসি আপনারা আর কতদিন চালাবেন তা জানি না। আপনাদের অপদার্থতা এবং আপনাদের এই নীতি জনসাধারণের কাছে পরিষ্কার হয়ে যাচ্ছে। আপনারা ভাঁওতা দিয়ে সময় কাটাতে চান ক্ষমতা উপভোগ করতে চান। আপনারা গ্রামের জোতদারদের অখুশি করতে চান না তাই আপনারা জমির খাজনার ছাড়ের পরিমাণ বাড়িয়ে দিয়েছেন। লেভি আদায় করবার জন্য তাদের ছাড়ের পরিমাণ বাড়িয়ে দিয়েছেন—এই রকমভাবে যাদের বেশি জমি আছে তাদের আপনারা সুবিধা করে দিচ্ছেন নানানভাবে। তাদের সিলিং কমাবার কোনও প্রচেষ্টা এই সরকার করছে না। অথচ ইকনমিক রিভিউ-এতে, মাঠে, গঞ্জে আপনারা বলছেন এরাই হচ্ছে উৎপাদনের সবচেয়ে ক্ষতিকারক একটি ক্লাশ। আপনারা যদি মার্কসীয় নীতিতে বিশ্বাস করেন তাহলে তাদের সিলিং কমিয়ে উৎপাদন বাড়াবার ব্যবস্থা করুন, কিম্বা তাও যদি না করেন তাহলে এখানে যেটা বলছেন আপনারা যে ইনটেনসিটি অব ক্রপিংটা বাড়াতে হবে তাহলে আপনারা এমন আইন কেন করছেন না যে একজন জোতদারকে বাধ্য করা হবে আইনের মাধ্যমে যে কারুর যদি ২৫/৩০ বিঘা জমি থাকে তাহলে যেখানে যা সেচসেবিত জমি আছে সেখানে সেকেন্ড ক্রপিং, থার্ড ক্রপিং করতেই হবে। সেখানে কেউ চাষ না করে থাকতে পারবে না। এই আইন আপনারা নিশ্চয় করতে পারেন কিন্তু দুঃখের কথা তার কোনও পরিকল্পনা আমি দেখতে পেলাম না। আপনারা এক এক জায়গায় এক এক রকম কথা বলছেন। আপনাদের নীতি যে উৎপাদন বাড়ানো সেটা এই বৃহৎ কলেবর বই থেকে আমার বোধগম্য হল না। তৃতীয়ত, আরও দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, আপনারা অনেক জায়গাতে স্বীকার করেছেন যে, সমবায়ের গুরুত্ব আছে কিন্তু যে পদ্ধতিতে সমবায় দপ্তর এবং

কৃষি দপ্তর চলছে এই পশ্চিমবাংলায় তাতে আমার দৃঢ় ধারণা হয়েছে যে এতে কৃষিরও উন্নতি হবে না আর সমবায় তো একেবারে ডুবতে বসবে। আপনার বাজেট ভাষণের মধ্যে বলেছেন, পশ্চিমবঙ্গের সব মানুষ সমবায়ের মধ্যে নেই—এটা ঠিক কথা। কিন্তু তাই বলে আপনারা, ওই ৬১/৪ সুদের হারে দু'কোটি আড়াই কোটি টাকা ঋণ দিয়ে দিলেন কৃষি দপ্তরের মাধ্যমে বিভিন্ন চাষীদের মধ্যে, তাতে কি সমবায় বাড়বে? আপনারা জানেন খুব পরিষ্কার করে যে তাতে কোনও চাষী সমবায় গড়তে উৎসাহী হবে না। তারা যদি দেখে বি. ডি. ও.র কাছে গিয়ে একটা সি. পি. এম.এর চাপ নিয়ে এসে ৬ পারসেন্ট বা ৬১/৪ পারসেন্ট ঋণ পাওয়া যায় তাহলে কোনও চাষী ঐ এ.আর.সি.এস. অফিসে এসে ধর্না দিয়ে সমবায় করতে আসবে না। সুতরাং আপনারা যদি কো-অপারেটিভকে বাঁচাতে চান এবং সমবায় আন্দোলনকে যদি পশ্চিমবাংলায় এগিয়ে নিয়ে যেতে চান তাহলে এই ব্যবস্থা ছিল এবং আমরা ৭২ সালে সরকারে এসে দেখলাম এতে সমবায়ের সর্বনাশ করা হয়েছে এবং আপনারাও সেই সর্বনাশ আবার করতে যাচ্ছেন। এটাতে সাময়িকভাবে আপনারা ২-আড়াই কোটি টাকা নিয়ে যারা আপনাদের মতে বিশ্বাসী, যারা আপনাদের ভোট দিয়েছে তাদের ঋণ পাইয়ে দিতে পারেন এবং ২-আড়াই বছর বাদে সেটা আবার মকুবও করতে পারেন কিন্তু এতে কৃষিরও উন্নতি হবে না, সমবায়েরও কোনও উন্নতি হবে না একথা আমি পরিষ্কারভাবে স্যার, আপনার মাধ্যমে সরকারি বেঞ্চে যারা বসে আছেন তাদের জানিয়ে দিতে চাই। তৃতীয়ত আমাদের সময় যে ব্যবস্থা ছিল সেই রকম সরকারের তরফ থেকে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, নদী সেচ প্রকল্প বসাবার ব্যবস্থা আবার চালু করুন। এখন ওয়ার্ল্ড ব্যাঙ্কের মাধ্যমে কো-অপারেটিভ সোসাইটি করে—৪৫০/৫০০ টাকা একর প্রতি জলের রেট দিয়ে কোনও কো-অপারেটিভ সোসাইটি হবে না। আপনারা বলেছেন, এতগুলি ডিপ টিউবওয়েল করবেন। আমি হলফ করে বলতে পারি এগুলি কাগজে বাঘ হয়ে থাকবে এগুলি আর কার্যে পরিণত হবে না। তারপর আরও একটি বিষয়ের প্রতি প্রশ্নোত্তরের সময় আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, সেটা আবার বলছি, এটা সংশোধন করে নিলে আমি বাধিত হব। সেটা হচ্ছে, বামফ্রন্ট সরকারের প্রথম ৬ মাস পুস্তিকাতে আপনারা বলেছেন, যেখানে আপনার দপ্তর সম্পর্কে আলোচনা করেছেন, কৃষি ও সমষ্টি উন্নয়ন সম্পর্কে সেখানে 'ক'তে বলেছেন ১৯৭৭-৭৮ সালে দু'হাজার ৩৩২টি গভীর নলকূপ স্থাপন করেছেন। এটা প্রকৃতপক্ষে ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত দু'হাজার ৩৩২টি গভীর নলকূপ খনন করা হয়েছে এই হবে। ১৯৭৭-৭৮ সালে একটাও হয়েছে কিনা সন্দেহ আছে। আপনারা এরজন্য ৫০ লক্ষ টাকা রেখেছিলেন তার কতগুলি করতে পেরেছেন, কতগুলি চালু হয়েছে সেটা যদি জবাবি ভাষণে জানান তাহলে আমি বিশেষ বাধিত হব।

আর একটা কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত জরুরি বলে মনে করি, সেইজন্য আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং মন্ত্রী সভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনারা আপনাদের বক্তব্যে বলেছেন যে এই বছর নাকি রেকর্ড ফলন হয়েছে, তার জন্য আপনারা কতখানি দায়ী আমি জানি না, তবে প্রকৃতি দেবী এর জন্য দায়ী, সেই কথা রাজ্যপাল মহাশয়ও স্বীকার করেছেন। প্রডাকশন বাড়লেই যে দেশের অবস্থা ভাল হল, এমন কথা ভাববার কোনও কারণ নেই। আমি জানি, বহু চাষী, যারা অনেক প্রোডাকশন করেছে বটে

কিন্তু তারা মাথায় হাত দিয়ে বসে পড়েছে, কারণ তারা ফসলের দাম পাচ্ছে না। তারা যে দু'কুইন্টাল ধান বিক্রি করে বাজার থেকে সরষের তেল কিনবে বা বৌ-এর জন্য দু'খানা শাড়ি কিনবে বা অন্যান্য কিছু নিত্য প্রয়োজনীয় জিনিস কিনবে, তা তারা পারছে না। কারণ সেই ধানের দাম গ্রামেগঞ্জের বাজারে ৩০ টাকা, ৩২ টাকা, ৩৫ টাকা মন এই দর চলছে। এই দাম কেন? আপনারা একদিকে বলছেন ইনটেনসিটি অব ক্রপিং হচ্ছে না—অপরদিকে আজকে চাষ করে চাষীদের কোনও লাভ হচ্ছে না। এক বিঘা জমি চাষ করতে যে সার লাগে, যার উপর নতুন করে অর্থমন্ত্রী ট্যাক্স বসিয়েছেন এবং সেই জমিতে যা প্রোডাকশন হচ্ছে, তা বিক্রি করে তারা টাকা পাচ্ছে না। অথচ একটা কথায় আমার আশ্চর্য লাগছে, আজকে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন, আরও ক্ষমতা না দিলে কিছুই করতে পারছেন না। আপনারা জানেন, হয়তো জানেন না, কিংবা এটা আপনাদের পলিশি হতে পারে যে আপনারা কিছু করতে পারছেন না বলে একটা অজুহাত দিয়ে কি করে ৮২ সালের নির্বাচন উতরে যাওয়া যায় তার চেষ্টা করছেন। যাই হোক, এগ্রিকালচার প্রাইস কমিশন যখন ধানের দাম অতি সামান্য বাড়িয়ে ৭৭ কি ৭৮ টাকা করেছিল কুইন্টাল প্রতি বোধ হয়, তখন এর জন্য আপনারা জোর প্রতিবাদ করেননি। আজকে কেন্দ্রীয় সরকার কর্ডন তুলে দিয়েছেন তা সত্ত্বেও আপনারা বলেননি যে এই দাম অন্তত কুইন্টাল প্রতি ১০০ টাকা হওয়া উচিত। আপনারা প্রত্যেক জেলায় ১৪৪ ধারা জারী করে সারা পশ্চিমবাংলাকে ১৪৪ ধারার মধ্যে রেখেছেন। এত বড় কাজ করতে পারলেন কিন্তু চাষীর যে মূল সমস্যা, সে ধান বিক্রি করে যে এক শিশি সরষের তেল কিনবে বা কেরোসিন তেল কিনবে তার মুখে হাসি ফুটবে, এই রকম কোনও বিকল্প ব্যবস্থা সরকার থেকে করলেন না। এসেন্সিয়াল কমোডিটিজ কর্পোরেশনের মাধ্যমে বা অন্য কোনও কর্পোরেশনের মাধ্যমে চাষীরা যাতে ধান বিক্রি করতে পারে ৭৭ টাকা ৭৮ টাকার বেশিতে সেই ব্যবস্থা করতে পারলেন না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ডিস্ট্রেস সেলে বোনাস দেওয়া হচ্ছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্হা ঃ** আপনারা তো কটা কমিশন বসিয়েছেন বিগত সরকারের বিরুদ্ধে, ভাল কথা। এই ব্যাপারে যদি আপনারা একটা কমিশন বসান, এবং এই বিষয়ে দলমত নির্বিশেষে সকলের একমত হওয়া উচিত, কারণ আমি বহু চাষীকে জিজ্ঞাসা করে দেখেছি, কেউ বলেন এক বিঘা চাষ করতে এত খরচ হয় আবার আর একজন অন্য অঙ্ক বলেন, সত্যিকারের কত খরচ হয় এক বিঘা জমি চাষ করতে তা জানা যায় না। এক বিঘা জমি চাষ করতে অ্যাভারেজে কত খরচ হয়, কত উৎপাদন হয়, যাতে করে মিনিমাম রিটার্ন কত পাওয়া যাবে, ১৫ পারসেন্ট কি টেন পারসেন্ট এটা জানা দরকার। সেইজন্য সরকার থেকে এই রকম ব্যবস্থা যদি গ্রহণ করতে পারেন তাহলে দলমত নির্বিশেষে জনসাধারণের, পশ্চিমবাংলার মানুষের সুবিধা হবে, লাভ হবে, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনারা ন্যূনতম মজুরি টাকা ৮.১০ পয়সা করেছেন। এই নিয়ে নানা জায়গা আন্দোলন হয়েছে। এখন ৮.১০ পয়সা যদি দিতে হয় তাহলে কোনও চাষী ৩২ টাকা কি ৩৫ টাকা মণ হিসাবে ধান বিক্রি করে ক্ষেত মজুরদের মজুরি মেটাতে পারবে? আপনাদের অনেকেই তো কৃষির সঙ্গে সংযুক্ত আছেন, এটা কি করে চাষীদের পক্ষে দেওয়া সম্ভব বলুন না। এটা অসম্ভব ব্যাপার।

এই বিষয়ে গভীরভাবে চিন্তা করার দরকার আছে।

[4-55—5-05 P.M.]

সেদিকে যদি মন দেন তাহলে আমরা নিশ্চয়ই বাধিত হব।

আমার বেশি সময় নেই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সুন্দরবন এলাকা সম্বন্ধে দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব।

মাননীয় মন্ত্রী শ্রী প্রভাস রায় বলেছেন যে, সুন্দরবন উন্নয়ন দপ্তরের কার্যভার গ্রহণ করবার পর তিনি একটা পর্ষদ গঠন করেছেন এবং সেখানে সুন্দরবন অঞ্চলের এম. এল. এ. এবং এম. পি.দের নাকি সদস্য করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে, জ্যোতির্ময় বসু মহাশয় তো ডায়মণ্ড হার্বার কেন্দ্রের এম. পি.—তিনি কি করে সুন্দরবন অঞ্চলের এম. পি. হলেন? এটা যদি মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে একটু বুঝিয়ে বলেন তাহলে আমরা বাধিত হব। আমার যতদূর জানা আছে, তাতে ডায়মণ্ডহারবার কেন্দ্রের মধ্যে আছে ফলতা, বিষ্ণুপুর (পূর্ব), বিষ্ণুপরি (পশ্চিম), সাতগাছিয়া, গার্ডেনরীচ ও বজবজ। এর মধ্যে সুন্দরবন কোথায় এল? বা ব্যাঘ্র প্রকল্প কোথায় এল? এটা আমি বুঝতে পারছি না, এটা আমাদের একটু বুঝিয়ে বললে বাধিত হব।

দ্বিতীয় কথা হচ্ছে মন্ত্রী মহাশয় ওঁর বক্তৃতার তৃতীয় পাতায় বলেছেন যে, ওখানে ৪০০ প্রাপ্ত বয়স্ক শিক্ষা কেন্দ্র চালু হয়েছে। তা এক্ষেত্রে আমাদের বক্তব্য হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় খোঁজ নিয়ে দেখবেন যে আমাদের দেশে শতকরা প্রায় ৯৯ ভাগ প্রাথমিক স্কুলই চলে না। কারণ আমাদের এখানে এখন পর্যন্ত সেইভাবে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা হয়নি। সেখানে প্রাপ্ত বয়স্ক শিক্ষা নেবার জন্য কার মশাই এত দায় পড়েছে যে, স্কুলে গিয়ে শিক্ষা গ্রহণ করবে? কয়েকজন শিক্ষককে এই বাবদ ৭৫ টাকা করে দেওয়া হচ্ছে এবং কনটিজেন্সী বাবদ ২৫ টাকা করে। আমি মনে করি এই পুরো টাকাটাই জলে যাচ্ছে। আপনারা একটু তদন্ত করে দেখবেন যে, এর বাবদ ৩ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। ১ কোটি টাকার বাজেটের ৩ লক্ষ টাকা এইভাবে খরচ করা হচ্ছে এবং এই টাকাটা জলে যাচ্ছে। এই কয়টি কথা বলে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপিত করা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী আমাদের সামনে যে ব্যয় বরাদ্দ রেখেছেন সেটি মাননীয় অর্থমন্ত্রীর মূল ব্যয় বরাদ্দের অংশ। রাজনীতিতে ডাঃ অশোক মিত্র একটি নতুন নাম। অশোকবাবু হঠাৎ রাজনীতিতে এসেছেন এবং হঠাৎই এম. এল. এ. হয়ে এসেছেন, তাই মাঝে মাঝে লাফিয়ে লাফিয়ে ওঠেন। মানুষের যেমন শনির দশা হলে দুরাবস্থা হয়, সেই রকম সি. পি. এম.এরও শনির দশা হয়েছে। অশোকরূপ শনি আপনাদের গ্রাস করবে। আপনারা ধৈর্য ধরুন তাহলেই আপনারা দেখতে পাবেন। আমরা শুনেছি শ্রীমতী ইন্দিরা গান্ধীর লিস্ট অব স্লেভস-এর মধ্যে হি ওয়াজ ওয়ান অব দি স্লেভস—সেই স্লেভসদের মধ্যে একজন ছিলেন ডঃ অশোক মিত্র। আমরা শুনেছি তিনি ইউ.

এস. এ.র দালালী করেন এবং তার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে অ্যালাউন্স পান। মেন বাজেট তাঁর ছিল, সেখান থেকে সাব-অ্যালটমেন্ট হয়েছে কৃষি দপ্তরের জন্য। তার জন্য আমি এর বিরোধিতা করছি।

**মিঃ ডেপুটি স্যার,** স্যার, যেভাবে আমরা অন্যান্য মন্ত্রীদের কাছে শুনেছি যে, ৩০ বছরের জঞ্জাল তাঁরা সাফ করছেন এবং বিভিন্ন মন্ত্রীর কাছ থেকে এটা শুনে শুনে আমাদের কান ঝালাফালা হয়ে উঠেছে, সেইভাবে কিন্তু আজকে কৃষিমন্ত্রী মহাশয় কথা বললেন না। এটা খুবই আনন্দের। তিনি শুধু যে ওই কথাই বলেননি, তা নয়, তিনি স্বীকার করেছেন যে, অনেক কাজ হয়েছে। তিনি বলেননি ৩০ বছরের জঞ্জাল সাফ করতে হবে। তিনি বলেছেন, ৩০ বছরেও আমরা দারিদ্র্যসীমা অতিক্রম করতে পারিনি। আমরাও জানি এটা সম্ভব হয়নি। এ বিষয়ে চেষ্টা করা হচ্ছে, কিন্তু পারা যাচ্ছে না। উনি সকলের মতো জঞ্জাল সাফের কথা বলেননি, সেইজন্য ওঁনাকে ধন্যবাদ জানাচ্ছি। পশ্চিমবঙ্গে খাদ্যের টোটাল রিকোয়ারমেন্ট ছিল ৯০ লক্ষ মেঃ টন। আজকে খাদ্যমন্ত্রী বলেছেন যে, ১৯৭৭-৭৮ সালে সেই সীমা ছাড়িয়ে আমরা ৯২ লক্ষ ৪৭ হাজার মেঃ টন উৎপাদন করতে পেরেছি। এটা আনন্দের কথা। কিন্তু স্যার, অনেকগুলি জিনিস আছে, যেগুলি আলোচনা না করলে হয় না। আমরা চেষ্টা করেছি, কিন্তু আজকে কি করে হবে? সারা পশ্চিমবাংলা অন্ধকার হয়ে গিয়েছে। যেখানে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলগুলিকে এনারজাইস করতে হবে, সেখানে আজকে স্যাবোটেজ হচ্ছে। পাওয়ার ডিপার্টমেন্ট থেকে সি. পি. এম. পার্টির লোকেরা যাতে সেখানে পাওয়ার ফেল করে তার চেষ্টা করছে। ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট ইরিগেশন এবং ক্ল্যাস্টার অফ শ্যালো টিউবওয়েল-এর যে কমান্ড এরিয়া ছিল, ১০০ একর, ২০০ একর করে, সেই কমান্ড এরিয়া কমিয়ে আজকে ৫ একর, ১০ একর করা হচ্ছে। এটা স্যাবোটেজ হচ্ছে, মন্ত্রী মহাশয় বুঝতে পারছেন না। আজকে সি. পি. এম. তাদের দলের লোক দিয়ে এই জিনিস করছে। আমরা আজকে এটা মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিচ্ছি।

আমি শুনেছি, কিছুদিন আগে মেদিনীপুরে ভূমির সদ্ব্যবহারের মাননীয় মন্ত্রী গিয়ে কয়েক জায়গায় মিটিং করেছিলেন এবং বলেছিলেন ২০ বিঘার বেশি জমি যারা লাঙ্গল দিয়ে চাষ করে সেখানে আইন-শৃঙ্খলা মানা হবে না। এই যদি অবস্থা হয় যে জমি চাষ করবে একজন, আর ফসল অন্য লোকে ঘরে তুলবে তাহলে তো কিছুই আপনারা করতে পারবেন না। গতবারে বলা হয়েছিল জমি যে চাষ করবে সেই ধান কাটবে কিন্তু আমরা লক্ষ্য করেছি জমিতে যখন ধান তোলার সময় এল তখন সি. পি. এম.-এর লোকেরা লাল ঝাণ্ডা নিয়ে সেই সমস্ত ধান কেটে নিয়ে গেল। আমার কেশপুর কনস্টিটিউয়েন্সিতে ১৪৪ ধারা জারি করা হয়েছে এবং জারি করে সি. পি. এম.-এর লোকেরা তীর, ধনুক, লাঠি নিয়ে এসে ধানগুলিকে কেটে নিয়ে গেছে। এই যদি অবস্থা হয় তাহলে কি করে চাষীরা চাষ করবে? আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীকে বলব যে অবিলম্বে ক্যাবিনেটের ডিসিসন নিয়ে সমস্ত জমিকে জাতীয়করণ করুন। জমি ন্যাশনালাইজ করে নিন। যার যতটুকু প্রয়োজন তাকে ততটুকু জমি দিন। প্রয়োজনের অতিরিক্ত যেন না দেওয়া হয়। একজন জমি চাষ করবে মাথার ঘাম পায়ে ফেলে আর তার ধান কেটে নিয়ে যাবে আপনাদের দলের লোকেরা তা তো হবে না। এতে করে প্রোডাকশন ব্যাহত হবে। এইটাই ওয়ান অফ দি রিজন। আমি লক্ষ্য করেছি গ্রামাঞ্চলে এই

জিনিস হচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে আগামীবার ভাল ফসল হবে না। মানুষ চাষ করতে চাইছে না। যদি আপনারা এই ব্যাপারে আইনশৃঙ্খলা ফিরিয়ে না আনেন তাহলে আগামীবারে চাষীরা আর চাষ করবে না। আপনারা বলছেন যে চালের দাম কমে গেছে কিন্তু আমি বলব সারের দাম বেড়েছে। সারের ভর্তুকি দেওয়ার কথা হয়েছিল কিন্তু আপনারা ভর্তুকি দিতে পারেননি। ১ মণ ধান বিক্রি করলে ১ কেজি চিড়ে কিনতে পারা যায়। শুধু চালই নয় অন্যান্য জিনিসপত্রের দাম বেড়ে গেছে। তেলের দাম বেড়ে গেছে, ডালের দাম বেড়ে গেছে, নুনের দাম বেড়ে গেছে, এমনকি সব্জির দামও বেড়ে গেছে। আমি আগেই বলেছি পটল ৬ টাকা, ঝিঙ্গে ৩ টাকা, ঢেড়স ৫ টাকা। এইভাবে যদি দাম বাড়ে তাহলে মানুষ কি করে খাবে? নুনের দাম কিভাবে বেড়ে গেল সেটা আপনি দেখুন। নুন-ভাত খেয়ে মানুষ বেঁচে থাকবে সেই নুনও আপনারা সস্তায় দিতে পারছেন না। সেইজন্য চালের দামের সঙ্গে অন্যান্য জিনিসের দাম ঠিক করুন। চাষীরা গামছা পড়ে চাষ করে সেই গামছার দামও বেড়ে গেছে। আপনারা গামছার দামও বাঁধতে পারেননি। সুতরাং ধানের দাম বাঁধার সঙ্গে সঙ্গে অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যাতে বাঁধা যায় সেই চেষ্টা করবেন। আপনারা চাষের উপর সব সময় চাপ দিচ্ছেন। মজুরি ৮ টাকা ১০ পয়সা করে দিতে হবে কিন্তু সারের যে দাম বেড়ে যাচ্ছে সেইদিকে নজর দিন। চাষীরা চাষ করবে কিভাবে? এতে তো প্রোডাকশন বাড়বে না। চাষীরা বলছে যে আমরা চাষ করব না। আপনাদের তো চাষীদের উপর দরদ দেখছি অথচ যারা বড় লোক যাদের ৩-৪টি বাড়ি আছে তাদের গায়ে তো হাত দিতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জিনিস লক্ষ্য করছি সেটা হচ্ছে কো-অর্ডিনেশনের অভাব। ইরিগেশন এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের মধ্যে কো-অর্ডিনেশন মাননীয় মন্ত্রী মহাশয় করেননি। সেচমন্ত্রী মহাশয় অসুস্থ, আরও একজন মন্ত্রী শ্রী কৃষ্ণপদবাবু তিনিও অসুস্থ অবস্থায় পড়ে আছেন। মন্ত্রী সভার অনেক মন্ত্রী দেখছি অসুস্থ কিন্তু আমাদের কৃষিমন্ত্রী মহাশয়কে দেখতে পাচ্ছি বেশ স্বাস্থ্যবান, শক্তি আছে এবং কাজ করার ইচ্ছা আছে।

[5-05—5-15 P.M.]

আমাদের কৃষিমন্ত্রী মহাশয়কে দেখতে পাচ্ছি, তিনি স্বাস্থ্যবান তাঁর শক্তি আছে। কাজের দায়িত্ব আছে। আপনি আপনার দপ্তরের উন্নতির জন্য অনেক ঘোরেন আমরা দেখছি। আপনার কতকগুলি অসুবিধা আছে, আপনার ডিপার্টমেন্টের সঙ্গে আছে অনেকগুলি মাথাভারি প্রশাসন। আপনার ডিপার্টমেন্টের সঙ্গে আছে এগ্রিকালচারাল ইরিগেটেড ডাইরেক্টরেট, এম. আই. সি. ওয়েস্ট বেঙ্গল সি. এ. ডি. সি. আছে, সেচ আছে, এই চারটি অর্গানাইজেশন আপনার এখানে আছে। এই চারটি ডিপার্টমেন্টের মধ্যে এর ফাংশনটা ওভারল্যাপ করে যাচ্ছে। ইরিগেশন রিপোর্ট দেবে জল পাওয়া যাবে কিনা, সেই রিপোর্ট এম. আই. সি.তে যাবে, আবার তারা জল আছে কিনা জানাবে সি. এ. ডি. সি.কে—এইভাবে বিভিন্ন অর্গানাইজেশনের অভাব দেখা দিয়েছে, এগুলি বাদ দিয়ে যদি এটাকে একটা কো-অর্ডিনেশনের মধ্যে আনেন তাহলে প্রোডাকশন বাড়বে, আপনারও অসুবিধা হবে। না-হলে চারটে আলাদা হওয়াতে অনেক অসুবিধা হচ্ছে। জল পাওয়া যাবে কিনা এই রিপোর্ট আসতে আসতেই ছয় মাস কেটে গেল যেটা গতবারে হয়েছে। আপনি আসার পরে ১০ মাস হয়ে গেল ১০টি ডিপ টিউবওয়েলও করতে পারেননি, শ্যালো টিউবওয়েল করতে পারেননি, আপনি চেষ্টা করছেন,

কিন্তু পারছেন না। এই সমস্ত অ্যাডমিনিস্ট্রেশন বিভিন্নভাবে বাধা দিচ্ছে, যার জন্য আপনি পারছেন না। আমরা বলছি আমরা যখন আমাদের সময়ে করেছিলাম—স্বাধীনতার পর থেকে ১৯৭২ সাল পর্যন্ত যেখানে ৩১,৪৫১টা পাম্পসেট দেওয়া হয়েছিল সেখানে ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালের অক্টোবর পর্যন্ত দেওয়া হয়েছে ৬১,০০৮টি পাম্প সেট। অথচ আপনি আসার পর থেকে একটাও দেননি। আমাদের সময়ে আমরা ইরিগেশন পাম্প করেছিলাম ১৫ লক্ষ ৩৭ হাজার একর জমিতে প্রতি বছরে। ১৯৭২ থেকে ১৯৭৬ পর্যন্ত আমরা ইরিগেটেড করেছি ২৯ লক্ষ ২৬ হাজার একর জমি। আমাদের আগে ২৫ বছরে ছিল ৭৫৭টি রিভার ব্রিজ, কিন্তু আমাদের সময়ে ১৯৭২ থেকে ৭৬ পর্যন্ত রিভারব্রীজ ইরিগেটেড হয়েছিল ২৩৪৩টি। নাম্বার অফ ডিপ টিউবওয়েল ১৯৭২ পর্যন্ত ছিল ১৬২৯টা, কিন্তু ১৯৭২ এর ১৯৭৬ এর অক্টোবর পর্যন্ত নাম্বার অফ ডিপ টিউবওয়েল হয়েছে ২৩৩১টা, শ্যালো টিউবওয়েল ২৪৯৩৮, টোট্যাল আপ টু '৭২। আমাদের ১৯৭২ থেকে ১৯৭৬-এর মধ্যে হয়েছে ৭৮০৯৩।

স্যার, টোট্যাল নাম্বার অফ ডিপ টিউবওয়েল ২৩৩১। এইভাবে আমরা দেখেছি এই যে বইতে আছে, ওয়েস্ট বেঙ্গল-এর মধ্যে সমস্ত খবর আছে—আপনারা দেখবেন আমাদের সময়ে আমরা কি করেছিলাম এগ্রিকালচারের বিষয়েতে পরিষ্কার বলা আছে, দেখবেন, পড়বেন, বোঝবার চেষ্টা করবেন, না বুঝতে পারলে আমাদের জিজ্ঞাসা করবেন আমরা বুঝিয়ে দেব। এখন কথা হচ্ছে আমাদের সময়ে যেগুলো আমরা করতে পেরেছি এখন জানা যাচ্ছে আমাদের কৃষিমন্ত্রী আসার পরে আমরা দেখতে পাচ্ছি যেভাবে চলছিল সেই গতি ব্যাহত হয়েছে, সেই গতি যাতে অব্যাহত থাকে তার জন্য তিনি একটু সতর্ক দৃষ্টি দেন। আরেকটু চিন্তা, ভাবনা করেন। অফিসারদের উপর নির্ভর না করে—অফিসাররা যা বলবেন তাই হবে, বড় বড় ইঞ্জিনিয়াররা যা বলবেন তাই হবে সেটা না করে যেটা ভাল বুঝবেন সেটা নিজে পরিচালনা করেন তাহলে আমাদের বিশ্বাস এই রকম ইনফাস্ট্রাকচার তৈরি করা হয়েছে তার উপরে অনেক উন্নতি করতে পারবেন। তাহলে পশ্চিমবঙ্গকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে নিশ্চয় পারবেন। আপনারা দেড় লক্ষ বেকারকে ৫০ টাকা করে বেকার ভাতা দেবেন বলেছেন, কিন্তু যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখান না, ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী আপনি নিজেই বলেছেন যাদের শতকরা ৭০ জনের বেশি গরিব চাষী—যারা বছরের সব সময় চাষ করতে পারছে না, চাষের থেকে যে ফসল পায় তার উপযুক্ত দাম পাচ্ছে না, তাদেরকে কোনও ভাতা দেবেন কিনা সে সম্বন্ধে কিছু বলেননি। সেটা চিন্তা করে দেখুন। তাদেরকে বেকার ভাতা দেওয়া যায় কিনা? আপনারা এস. এম. ডব্লিউ. করেছেন, কিন্তু তাদের কথা ভাবছেন কি? মাননীয় সেচমন্ত্রী মহাশয় বললেন ওটা আপনাদের লোকেদের দেবার ব্যবস্থা করেছেন। লাল জামা গায়ে দিয়ে দাঁড়ালে গম দেবেন। আমাদের সময়ে স্লিপ ছিল সেটা নাম বদলে এস. এন. ডব্লিউ. নাম করেছেন। এখন টেস্ট রিলিফ বলে না। যা হোক আপনারা এই সমস্ত লোকেরা ৭০ পারসেন্টের বেশি গরিব চাষী আছে তাদেরকে আপনারা কিভাবে অ্যাবজর্ব করবেন, কিভাবে বেকারভাতা দেবেন সেটা বাজেটে বলেননি, নিশ্চয় চিন্তা করে আমাদের জানাবেন।

স্যার, ডিস্ট্রিবিউটেশনের ব্যাপারে দলবাজি হচ্ছে। সি. পি. এম.এর লোক না-হলে সার দেওয়া হবে না। এইভাবে মন্ত্রী মহাশয়ের কাছে হুগলি জেলা থেকে যখন কমপ্লেন এসেছিল

তখন তিনি বলেছিলেন দলবাজি হবে না। কিন্তু ওঁর কথা কে শুনবে? আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক ওদের দয়ায় আছে। আপনি ব্লক উপদেষ্টা কমিটি করেছেন সেখানে সি. পি. এম.এর ৫ জন আছেন। আর. এস. পি., ফরোয়ার্ড ব্লকের কেউ নেই। এইভাবে স্যার ডিস্ট্রিবিউশনের ব্যাপারে দেখা যাচ্ছে দলবাজি হচ্ছে। কংগ্রেস এবং আর কোনও দলের লোকেরা সার পাচ্ছে না। সেম ওয়াটার মানি রেট এর ক্ষেত্রেও দেখছি গভর্নমেন্ট-এর এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টোরেট থেকে যে সমস্ত ডিপ টিউবওয়েল ও শ্যালো টিউবওয়েল করা হয়েছে সেখানে ৯৬ টাকা পার একর ওয়াটার রেট। এম. আই. সি—৪৮০ এবং সি. এ. ডি. সি.র ৪৮০, অর্থাৎ একই জল আমি ব্যবহার করব সি. এ. ডি. সি. থেকে তার জন্য ৪৮০ টাকা দেব আর বীরেনবাবু গভর্নমেন্ট থেকে ব্যবহার করলে তার দাম পড়বে ৯৬ টাকা। এটা কেন হবে? এই রেটটা ইউনিফর্ম করবার জন্য অনুরোধ করছি। এবিষয়ে ২৩শে ফেব্রুয়ারি বিজনেস স্ট্যান্ডার্ডে বের হয়েছিল 'The World Bank is giving development loan to the Centre in foreign exchanges' ৫০ বছরে শোধ করতে হবে এবং পয়েন্ট ৫ পারসেন্ট চার্জে ইন্টারেস্ট ফ্রি লোন দিচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টকে কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট কি নিচ্ছে। ব্যাঙ্ক "The interest free loan carrying only a service charge of 0.5% is repayable in fifty years. But it reaches the MIC with as high as 11 per cent service charge with the Central Govt., the Reserve Bank and the nationalised banks which handle the currency flow adding their own."...

এম. আই. সি.র কাছে যখন আসছে তখন ১১ পারসেন্ট সার্ভিস চার্জ দিতে হবে সেন্ট্রাল গভর্নমেন্ট, রিজার্ভ ব্যাঙ্ক, এবং অন্যান্য ন্যাশনালাইজড ব্যাঙ্ক বলছে ১২ পারসেন্ট চার্জ দিতে হবে। আপনারা এসব চিন্তা করে দেখুন। যেখানে সেন্ট্রাল গভর্নমেন্টকে বলছে ৫০ বছরে শোধ করতে হবে সেখানে তারা আমাদের বলছে ১০ বছরে শোধ করতে হবে। এ বিষয়ে চিন্তা করে একটা আন্দোলন করুন যে, যেভাবে ওয়ার্ল্ড ব্যাঙ্ক দিচ্ছে সেইভাবে যেন লোন পাই এবং সেইভাবে টার্মস অ্যান্ড কন্ডিশন যেন ঠিক করা হয়। ব্যাঙ্কেবল প্রোজেক্ট যেগুলোর জন্য ব্যাঙ্ক ফাইন্যান্স করছে সে প্রোজেক্টগুলি নিয়ে কো-অপারেটিভ-এ গোলমাল হয়ে যাচ্ছে। কো-অপারেটিভ এবং এগ্রিকালচারাল মিনিস্টার এ বিষয়ে একটা ডিসিসন করুন যেগুলি কার্যকর হয়নি ব্যাঙ্ক সেগুলিকে ফাইন্যান্স করবে এবং তার জন্য পাবলিসিটির ব্যবস্থা করবে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

[5-15—5-25 P.M.]

**শ্রী মাধবেন্দু মাহান্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করি। তিনি তাঁর ভাষণে আমাদের আগামী দিনে কৃষি খাতে ও কৃষি উন্নয়নের ক্ষেত্রে যে বলিষ্ঠ কর্মসূচির রূপরেখা রেখেছেন সেটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। বাম সরকারের পক্ষ থেকে এই কর্মসূচি সমর্থন করে এই কথা বলতে চাই যে এই কর্মসূচি অবহেলিত ও নিপীড়িত মানুষের কাছে উৎসাহব্যঞ্জক হবে। শুধু গরিব মানুষের ক্ষেত্রে নয় অন্যান্য মানুষের জীবনেও এর একটা পরিবর্তন আসবে। কৃষি সমস্যা

আমাদের দেশ এ একটা জাতীয় সমস্যা। কৃষির উন্নতির মধ্যে দিয়ে আমাদের দেশের উন্নতি নির্ভর করে। এবং শিল্পের বিকাশ ও বেকার সমস্যার সমাধান হবে কি না সেটাও নির্ভর করে। ইংরেজ আমলে এই সামন্ততান্ত্রিক ব্যবহারের বিরুদ্ধে সংগ্রাম ছিল বলে তারা একটা ফাউট কমিশন করেছিলেন। সেই কমিশনের রিপোর্টে নানান রকম সুপারিশ করেছিলেন। দেশ স্বাধীন হবার পর ১৯৫৩-৫৪ সালে এই জমিদারি উচ্ছেদ আইন পাস হয়। আমার মনে আছে সেদিন ভূমি রাজস্ব মন্ত্রী এই কক্ষে জমিদারি উচ্ছেদ আইন পাস করাবার সময় বলেছিলেন বাংলাদেশের মানুষের দীর্ঘদিনের যে দাবি—লাঙ্গল যার জমি তার, সে আওয়াজ কংগ্রেসিরা সফল করল। আনন্দবাজার পত্রিকা ও যুগান্তর পত্রিকায় সেদিন বড় বড় ব্যানার দিয়ে এই রিপোর্ট প্রকাশ হয়েছিল। তখন ভূমি রাজস্ব মন্ত্রী ছিলেন বিমলচন্দ্র সিংহ। আজকে কংগ্রেস পক্ষ থেকে বললেন, জমির উর্ধ্বসীমা কম করতে হবে। বিনয় চৌধুরি মহাশয় সেদিন যে বক্তব্য রেখেছিলেন তাতে তিনি বলেছিলেন, আমরা আপাতত জমির উর্ধ্বসীমা কমাচ্ছি না। তাতে তাদের মনে ব্যথা লেগেছে। কেউ কেউ এটা বলেছেন এটা কমাতে হবে। আবার অনেকে বলেছেন সম্পূর্ণভাবে জাতীয়করণ করতে হবে। লর্ড কর্ণওয়ালিসের আমলে ১৭৯৩ সালে তিনি চিরস্থায়ী ব্যবস্থা প্রতিষ্ঠা করেন। তিনি সেদিন এই বিষবৃক্ষ রোপন করেছিলেন। সেদিন থেকে আরম্ভ করে আজ পর্যন্ত সেই সামন্ততান্ত্রিক ব্যবস্থা চলেছে।

আমরা দেখেছি কংগ্রেসের ৩০ বছরের শাসনে বিভিন্ন সময় বিভিন্নভাবে তারা সামন্ততন্ত্রবাদের বিরুদ্ধে সোচ্চার হয়েছে বটে, তাকে আঘাত দেওয়ার চেষ্টা করেছে বটে কিন্তু বাস্তব ক্ষেত্রে সেটা হয়নি। শাসক পার্টি এতদিন ধরে পুঁজিবাদী ভারতবর্ষের শাসন ক্ষমতা নিয়ে দেশের জনসাধারণের উপর গ্রামের মানুষের উপর শোষণ চালিয়ে গেছে। এখনও দেখছি গ্রামে সামন্ততন্ত্রবাদ রয়ে গেছে। জমিদারি উচ্ছেদ আইন পাস করার মধ্য দিয়ে কংগ্রেস সরকার চেষ্টা করেছিলেন নতুন জমিদার শ্রেণী তৈরি করবেন। সেজন্য বড় বড় জমিদার কিছু জমি বিক্রি করল, কিছু জমি বেনামী করে রাখল, কিছু জমি আবাদ করল। তাই দেখা যাবে এখনও মেছোঘেরি করে ফার্ম করে, ট্রাস্ট করে জমি রেখে দিয়েছে। এখনও নদীয়া জেলায় তেহট্টের পাশে পালচৌধুরি জমিদাররা ২১শো বিঘা জমি রেখে দিয়েছে, আড়ংঘাটায় জমিদার পরস্পর শরিকে মিলে ৯শো বিঘা জমি রেখে দিয়েছে এবং এই সমস্ত জমি মেছোঘেরি করে, ট্রাস্ট করে এবং ফার্ম করে রেখে দিয়েছে। আজকে যদি এই সামন্ততান্ত্রিক ব্যবস্থার উচ্ছেদ করতে না পারা যায় তাহলে দেশের জনসাধারণের শোষণ মুক্তি ঘটবে না। সেই কথা জেনে বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে ৩৬ দফা কর্মসূচি হাতে নিয়েছে, মানুষের জীবনে যে অসুবিধা রয়েছে, যে সামন্ততান্ত্রিক ব্যবস্থা রয়েছে তাকে কিছুটা আঘাত দেওয়ার চেষ্টা করছে। আজকে সেজন্য কৃষিমন্ত্রী পরিষ্কারভাবে বলেছেন যে ভূমি সংস্কার যদি করতে না পারা যায়, সামন্ততন্ত্রের যদি অবসান না করতে পারা যায়, গ্রামের ক্ষেত মজুরদের জীবনে যদি একটা পরিবর্তন না আনতে পারা যায়, সমস্ত কর্মশক্তিকে যদি কৃষির উন্নয়নের ক্ষেত্রে প্রয়োগ না করা যায় তাহলে অসুবিধা আছে। কংগ্রেসিরা তাদের ৩০ বছরের শাসনে যে অপকর্ম, যে অব্যবস্থা, যে দুর্নীতি, সেটা বামফ্রন্ট সরকারের যে ৮ মাসের শাসন সেই শাসনের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়ে তারা পার পেতে চাচ্ছে। আমার কাছে একটা তালিকা আছে, এই তালিকার মধ্যে পরিষ্কার রয়েছে এই পশ্চিমবঙ্গের কোথায় কত টিউবওয়েল, ডিপ

ডিউবওয়েল, রিভার লিফ্‌ট, শ্যালো টিউবওয়েল হয়েছে। আমি দেখেছি নদীয়া জেলায়, পুরুলিয়া জেলায়, বাঁকুড়া জেলায়, অন্যান্য জেলায় যেটুকু সেচ ব্যবস্থা হয়েছে, সে রিভার লিফ্‌ট হোক, গভীর নলকূপ হোক, শ্যালো টিউবওয়েল হোক, তার অধিকাংশ বলা যেতে পারে অচল হয়ে গেছে। তাছাড়া একথা বলা যেতে পারে এই সমস্ত ডিপ টিউবওয়েলগুলি, শ্যালো টিউবওয়েলগুলি, রিভার লিফ্‌টগুলি কংগ্রেসের বড় বড় নেতা, মন্ত্রী, তাঁদের জমিতে, তাঁদের এলাকাতে বসেছে। আমরা জানি প্রাক্তন মন্ত্রী জয়নাল আবেদিনের এলাকায় পশ্চিমদিনাজপুরে বসেছে, গোপালনগরে পুরুলিয়াতে দেবেন মাহাতো, একজন কংগ্রেস নেতা, তাঁর বন্ধুর জমিতে একটা রিভার লিফ্‌ট বসেছে, সেই মেশিন অচল হয়ে গেছে। বিভিন্ন জায়গায় জলের স্তর বিচার করা হয়নি, কোথায় বসবে সেটা বিচার না করেই এইসব রিভার লিফ্‌ট, ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল বসানো হয়েছে।

[5-25—5-35 P.M.]

আমরা লক্ষ্য করেছি যে কংগ্রেসি নেতারা সতীর্থদের, তাদের বন্ধুদের স্বার্থের জন্য এই কাজ করেছেন। টিউবওয়েল যেগুলো বসেছে, গভীর নলকূপ এবং রিভার লিফ্‌ট যেগুলো বসেছে সেইগুলো ঠিকমতো রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করা হয়নি। বিভিন্ন জায়গায় দেখা গেছে ডিপ টিউবওয়েল বসেছে, তার ঘর নেই, মেরামতের ব্যবস্থা নেই। আমরা দেখেছি সেখানে যে সমস্ত অপারেটার আছে, বিশেষ করে ১৯৭২ সালের পর থেকে যে সমস্ত অপারেটার নিয়োগ করা হয়েছে, সেই অপারেটাররা অধিকাংশ ক্ষেত্রে বিভিন্ন সময়ে নানারকম বাধার সৃষ্টি করেছে। কৃষকরা যাতে সময়মতো জল না পায় তার চেষ্টা করেছে। এক কথায় বলা যেতে পারে ইচ্ছাকৃতভাবে, সেই কাজ তারা করেছে। এই যে ইচ্ছাকৃত ত্রুটি, এইগুলো নিরশন করার জন্য বামফ্রন্ট সরকার আপ্রাণ চেষ্টা করছেন। সেদিক থেকে আজকে আমাদের বুঝতে হবে, আজকে আমাদের পশ্চিমবাংলায় সেচের যে অবস্থা, মাইনর ইরিগেশনের যে অবস্থা, ইলেকট্রিসিটির যে অবস্থা, তার জন্য দায়ী হচ্ছে প্রাক্তন কংগ্রেসি সরকার। তারা ইলেকট্রিসিটির যে অব্যবস্থা করেছেন, যে মেশিনগুলো বসিয়েছেন, সেইগুলো ঠিকমতো মেরামত করা হয়নি। আজকে আমরা দেখছি পাওয়ার সাপ্লাই-এর ক্ষেত্রে হোক, গভীর নলকূপের ক্ষেত্রে হোক, রিভার লিফ্‌টের ক্ষেত্রে হোক, সেইগুলো ঠিকমতো রক্ষণাবেক্ষণ হয়নি। যার ফলে কখনও ট্রান্সফর্মারগুলো চুরি হয়ে যাচ্ছে, কখনও ট্রান্সফর্মারগুলো বন্ধ হয়ে যাচ্ছে, এইগুলো হচ্ছে নিত্যনৈমিত্তিক ঘটনা। সেদিক থেকে এই কথা আমি পরিষ্কারভাবে বলতে চাই, আজকে সেই অব্যবস্থা কাটিয়ে বামফ্রন্ট সরকার একটা সুষ্ঠু পরিবেশের মধ্যে সমস্ত জিনিসটাকে আনার চেষ্টা করছেন। সেদিক থেকে এই অব্যবস্থা কাটিয়ে যেভাবে কৃষি উন্নয়নের জন্য সেচের ক্ষেত্রে অগ্রগতি ঘটাচ্ছে, তার তুলনা হয় না। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে বলুন, অন্যান্য ক্ষেত্রে বলুন, সেখানে একটা সুপরিকল্পনা রয়েছে। খাল খনন, খাল সংস্কার, কোথাও ডাগ ওয়েল, কোথাও-- কোথাও ট্যাঙ্ক বিভিন্নভাবে পশ্চিমবাংলার বিভিন্ন জেলার জন্য পরিকল্পনা আজকে নেওয়া হয়েছে। এইসব দিক থেকে যদি বিচার করে দেখা যায় তাহলে দেখা যাবে গত ৩০ বছরের কংগ্রেসি শাসনের যে বাজেট, তার সঙ্গে আমাদের এই বাজেটের মৌলিক তফাৎ রয়েছে। কংগ্রেসি শাসনের আমলে কৃষি উৎপাদন বৃদ্ধির চেষ্টা করা হয়েছে ঠিকই কিন্তু তার মূল ভাগ ভোগ করেছে গ্রামের জোতদার এবং ধনী চাষী। সারের সুযোগ হোক, অন্য যে কোনও

সুযোগ হোক, কৃষিতে যে অর্থ ব্যয় হয়েছে তার সিংহভাগ ভোগ করেছেন ঐ বড় বড় জোতদার এবং জমিদাররা। আজকে যেমন শিল্পপতিরা ফেঁপে ফুলে উঠেছে—যেমন দেখলাম বহুগুনা ১৩ তারিখে একটা স্টেটমেন্ট করেছেন, তাতে তিনি বলছেন যে শিল্পপতিদের যে ইনকাম—১৯৬৯ সালে ইনকামের যে পরিমাণ ছিল, সেই শিল্পপতিদের ইনকাম আজকে ডব্‌ল হয়ে গেছে এই কয় বছরের মধ্যে। আজকে মোটামুটিভাবে কৃষির ক্ষেত্রে যদি ধরা যায় তাহলে দেখা যাবে সারের ক্ষেত্রে, অন্যান্য কৃষি যন্ত্রপাতির ক্ষেত্রে, ইনসেকটি সাইডের ক্ষেত্রে যেটুকু উন্নতি ঘটেছে, তার সিংহভাগ বড় বড় ধনী কৃষকরা প্রায় ৪০ ভাগ ভোগ করেছে। সেইজন্য আজকে এই বিধানসভায় কংগ্রেস পক্ষ থেকে এবং জনতা পার্টির পক্ষ থেকে যে কথাগুলি বলেছেন, সেই কথাগুলির সঙ্গে বাস্তবে কোনও মিল নেই। আজকে প্রতিটি মুহূর্তে বিভিন্ন যে আলোচনা হচ্ছে, সেই আলোচনার সঙ্গে তারা সচেতনভাবে, সুপরিকল্পিতভাবে বামফ্রন্ট সরকারের যে বিভিন্ন কার্যকলাপ, তাকে ব্যাহত করার জন্য তারা চেষ্টা করছেন। সেইজন্য বাইরে যদি যাই তাহলে দেখব, পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষ, খেটে খাওয়া মানুষ বামফ্রন্ট সরকারের প্রতিটি কার্যকলাপকে অকুণ্ঠভাবে সমর্থন করেছেন এবং সহযোগিতা জানাচ্ছেন। সেদিক থেকে যদি বিচার বিবেচনা করি তাহলে কৃষির ক্ষেত্রে যে পরিবর্তন আনা প্রয়োজন, সেই বিষয়ে বামফ্রন্ট সরকার সচেতন আছেন। আজকে তারা বিভিন্নভাবে বিভিন্ন পরিকল্পনা নিচ্ছেন। সেদিক থেকে আমি মনে করি, পশ্চিমবাংলার নদীয়া জেলার কল্যাণীতে কৃষি বিশ্ববিদ্যালয় রয়েছে।

এই কৃষি বিশ্ববিদ্যালয়ে অতীতে অনেক ত্রুটি-বিচ্যুতি ছিল। এই ব্যাপারে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং তিনি তাঁর বক্তব্যে পরিষ্কার করে বলেছেন যে সমস্ত অব্যবস্থা ছিল সেটা দূর করবার জন্য তিনি চেষ্টা করছেন। আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি কারণ তিনি সেখানে ভাইস-চ্যান্সেলর অ্যাপয়েন্ট করেছেন এবং সেখানকার স্তূপীকৃত, পুঞ্জীভূত আবর্জনা পরিষ্কার করবার জন্য চেষ্টা করছেন। তবে সেখানে এখনও কিছু মানুষ রয়েছে যারা সেই কাজে বাধা সৃষ্টি করতে পারে কাজেই আপনি সাবধানতা অবলম্বন করবেন। সেই কৃষি বিদ্যালয়ের অধীনে যে সমস্ত জমি রয়েছে তার পরিমাণ কম—প্রায় ১৭০০ একর জমি সেখানে অনাবাদি হয়ে রয়েছে। সেখানে বীজ তৈরি হতে পারে কাজেই এদিকে আপনি দৃষ্টি দিন। তারপর, হর্টিকালচার রয়েছে কৃষ্ণনগরে, পানাগড়ের কাছে প্রায় ৩০০ বিঘা জমি পড়ে রয়েছে, এদিকে আপনি দৃষ্টি দিন। আমার বক্তব্য হচ্ছে কৃষি বিদ্যালয়ের ক্ষেত্রেই হোক, হর্টিকালচারের ক্ষেত্রেই হোক, সিড ফার্মের ক্ষেত্রেই হোক যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি রয়েছে সেটা দূর করে আমাদের এগিয়ে যেতে হবে। অবশ্য মন্ত্রী মহাশয় সেদিকে দৃষ্টি রেখেছেন এবং আজকে কোথায় কিভাবে সার দিতে হবে, জমির জন্য কি প্রয়োজন সেকথা তিনি আমাদের বলেছেন। এসব দেখেই বুঝতে পারছি একটা সুসংবদ্ধ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কাজেই বিরোধীপক্ষ থেকে যে সমস্ত কথা বলা হয়েছে আমি মনে করি সেগুলি অবান্তর কথা এবং ঘটনার সঙ্গে তার কোনও মিল নেই। পশ্চিমবাংলার গ্রামের পিছিয়ে পড়া মানুষ চিরদিন নিপীড়িত হয়ে রয়েছে এবং যারা আমাদের দেশের খাদ্য ফলাচ্ছে, অন্যান্য ফসল তৈরি করছে তারা চিরদিন বঞ্চিত হয়ে রয়েছে। তবে আজকে তারা জেগেছে এবং সেইজন্যই পশ্চিমবাংলায় একটা পরিবর্তন হয়েছে এবং কংগ্রেসি শাসনের এখানে অবসান

হয়েছে। আমি বিশ্বাস করি বামফ্রন্ট সরকার বিভিন্ন যেসমস্ত কর্মসূচি নিয়েছে এবং বিশেষ করে কৃষির ক্ষেত্রে যে সমস্ত কর্মসূচি নিয়েছে সেটা সফল করবার জন্য পশ্চিমবাংলার মানুষ নিশ্চয়ই স্বতঃপ্রবৃত্ত হবে এবং তাকে সফল করবার জন্য এগিয়ে আসবে। একথা বলে মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের কৃষিমন্ত্রী কৃষি খাতে যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, আমরা দেখেছি কংগ্রেসি শাসনে কৃষির উদ্যোগ উপেক্ষিত হয়েছে। তাহলে প্রশ্ন উঠবে যে, সেচ, সমষ্টি উন্নয়ন, কৃষি সম্প্রসারণ এসব ক্ষেত্রে কি কোনও ব্যয়বরাদ্দ হয়নি? নিশ্চয়ই হয়েছে। তবে ঘটনা হচ্ছে প্রযুক্তির যে সুফল সেটা মুষ্টিমেয় ধনী কৃষকই ভোগ করেছে, তারাই সেটা কুক্ষিগত করে রেখেছে। জমিতে চাষবাসের আধুনিকীকরণ করবার ফলে ফসল উৎপাদনের ক্ষমতা বেড়েছে, কৃষির উৎপাদনও বেড়েছে। কিন্তু শ্রেণীগত বিচার যদি আমরা করি তাহলে দেখব গ্রামের মানুষের সম্পদ এবং আয়ের বৈষম্য অনেক বেড়ে গেছে। কংগ্রেসিরা একে নাম দিয়েছিল সবুজ বিপ্লব। স্যার, পশ্চিমবাংলার গ্রামের ৪ শতাংশ পরিবারের হাতে ৪৫ শতাংশ জমি রয়েছে এবং কৃষকের সংখ্যা হচ্ছে ৫৫ লক্ষ। এর মধ্যে ২৫ লক্ষ হচ্ছে ক্ষেতমজুর এবং কৃষির উপর নির্ভরশীল। গ্রামীণ পরিবারের ৪৫ শতাংশের হাতে কোনও জমি নেই। আমি মনে করি এদের জন্য যদি কোনও সার্থক কৃষি পরিকল্পনা রচনা করতে হয় তাহলে প্রথমে জমির যে কেন্দ্রীয়কতা রয়েছে তার অবসান করতে হবে।

[5-35—5-45 P.M.]

ভাগ চাষী, খেত মজুর এদের প্রচুর সাহায্য করতে হবে, এদের সাহায্যের প্রাচুর্য বাড়াতে হবে এবং ভূমি সংস্কার আইন আমূল পরিবর্তন করতে হবে। ভূমি সংস্কার এবং কৃষি পরিকল্পনা পাশাপাশি চালাতে হবে কারণ ভূমি সংস্কার এবং কৃষি পরিকল্পনা একে অপরের পরিপূরক এই ধ্যানধারণা আমাদের থাকা উচিত। এবং ধ্যানধারণার উপর ভিত্তি করে যদি আমরা কৃষি পরিকল্পনা রচনা করতে পারি তাহলে সার্থক পরিকল্পনা হবে। আমাদের বামফ্রন্ট সরকার সেই রাস্তা গ্রহণ করেছেন। পশ্চিমবাংলার চাষের জমির সংখ্যা ১ কোটি ৪৫ লক্ষ এবং গড়ে আমরা দেখেছি যে একটা গড় হিসাবে। যদি নিই একটা পরিবারের ২৭ শতাংশ জমি আছে। কর্ষণ যোগ্য জমির অভাব সেখানে পরিকল্পনার মূল বনিয়াদ হবে আধুনিক পদ্ধতি প্রয়োগ করা এবং চাষবাসের উন্নতি ঘটানো, কারণ কর্ষণযোগ্য জমির পরিমাণ আমরা বাড়াতে পারছি না। সেটি বাড়াবার যখন সীমাবদ্ধ তাই এই পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন যে, মুলত উন্নত প্রথায় চাষবাস করা এবং সেটা তিনি যথাযথভাবে এখানে রেখেছেন। চাষবাসের উপকরণ সম্পর্কে আমি দু-চারটি কথা বলতে চাই, যেমন বীজ, উন্নতমানের বীজ প্রয়োজন, কিন্তু সময়মতো তা দেওয়া হয় না এর একটা কারণ আছে—বেশিরভাগ বীজ অপর প্রদেশ থেকে আনতে হচ্ছে। এজেন্সির মাধ্যমে এই সমস্ত বীজ আসে ফলে চাষীদের বেশিরভাগ সময় উন্নত মানের বীজ পাওয়ার অসুবিধা হয়, এই কারণে আমি বলতে চাই যে কথা মাননীয় মন্ত্রী মহাশয়ও তাঁর রিপোর্টে রেখেছেন। আজকে সরকারকে চিন্তা করতে হবে যে কোনও সীড কর্পোরেশন সরকারের পরিচালনায়

গঠন করা যায় কিনা, সাথে সাথে এই কথাও সরকারকে চিন্তা করতে হবে যে সরকার নিজে কোনও বীজের খামার পরিচালনা করতে পারেন কিনা। এই কথা আমি সাজেসান হিসাবে রাখতে চাইছি মাননীয় কৃষিমন্ত্রী এটা বিবেচনা করে দেখতে পারেন। দু-চারটি গ্রাম একত্র করে নিয়ে একটি ইউনিট করে কৃষকদের নিয়ে ছোট ছোট বীজের খামার তৈরি করা যায় এবং খামার থেকে কৃষকদের প্রয়োজনীয় বীজ দেওয়া যায় কিনা সেটা চিন্তা করতে হবে। এই পরিকল্পনা যদি কার্যকর হয় তা হল কৃষকরা আরও সুফল পেতে পারে। এর পর সারের প্রশ্ন। আমরা জানি প্রয়োজনীয় সার কৃষকরা সময়মতো পায় না, বিশেষ করে একটি ঘটনা আমাদের সামনে রয়েছে—আলুর সমস্যা। আলু চাষের সময় অনেক বাড়তি দামে কৃষকদের সার কিনতে হয়। স্যার আপনি জানেন এবারে সারের অভাবে এ বছর আলুর চাষ মার খেয়েছে এবং এই সমস্ত সার প্রস্তুতকারক হচ্ছে জয়শ্রী কেমিক্যাল এবং ফসফেট কোম্পানি—এগুলি বেসরকারি প্রতিষ্ঠান এবং এদের সার উৎপাদনে একচেটিয়া ব্যবসা। এরা কৃত্রিম অভাব সৃষ্টি করে সারের দাম বাড়ায়। সার সম্পর্কে এই রকম অসুবিধা চাষীদের সব সময়ে করতে হচ্ছে, এই অভিযোগ আমাদের আছে। সরকার নিজের দায়িত্বে সার কারখানা করতে পারেন কিনা এবং করাটাও সমীচিত হবে বলে আমি মনে করি এবং তাহলে উন্নতমানের সার তৈরি করতে পারা যাবে এবং কৃষকরাও প্রয়োজনীয় এবং সময়মতো সার পেতে পারবে। এবং সঙ্গে সঙ্গে সরকারের পরিচালনায় সার প্রস্তুত কারখানা করতে পারা যায় তাহলে বেকার সমস্যা কিছুটা সমাধান হবে। এরপর সেচের প্রশ্ন। আপনি জানেন স্যার, পশ্চিমবাংলায় মোট আবাদি জমির ৩৫ ভাগ সেচের আওতায় আছে। সেচের উপর ইমপেটাস দিতে হবে এবং আরও জোর দিতে হবে।

এই কারণে আজকের এই পরিস্থিতিতে যে বনিয়াদের উপর এই পরিকল্পনার ভিত্তি রচনা করা হয়েছে তাতে সেচের উপর ইমপেটাস বেশি দিতে হবে, সেচের উপর জোর বেশি দিতে হবে এবং সেই কারণে আমি বলব যে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় এটা বিচার করে দেখবেন যে, প্রথমত যেসমস্ত অগভীর নলকূপগুলি রয়েছে তা বিদ্যুৎ ঘাটতির জন্য বিদ্যুতের অভাবের জন্য সেগুলি ঠিকমতো চলছে না, আজকে এই বিদ্যুৎ ঘাটতি যে কতদিন চলবে তার ঠিকঠিকানা নেই। বিগত ৩০ বৎসর ধরে বিদ্যুতের অবস্থা এই কংগ্রেসিরা যা করে দিয়ে গিয়েছে তাতে এই অবস্থা থেকে আজকে আমাদের উঠে আসতে এবং এই অবস্থার হাত থেকে রেহাই পেতে যে আমাদের কতদিন সময় লাগবে তার কোনও নিশ্চিত সিদ্ধান্তে আমরা পৌছতে পারছি না। সেই কারণে চাষবাস যাতে মার না খায়, ক্ষুদ্র চাষীরা চাষবাসে যাতে মার না খায় সেই কারণে আমি বলব বিদ্যুতের বদলে পাম্প সেট দিয়ে এই সমস্ত শ্যালো টিউবওয়েলগুলি, অগভীর নলকূপগুলি চালানো যায় কিনা এবং এই ক্ষেত্রে ক্ষুদ্র চাষীকে, প্রান্তিক চাষীকে ভর্তুকি দিয়ে পাম্প সেট দেওয়া হবে, একথা আপনার জানা আছে যে বাজারে যে সমস্ত পাম্প সেটগুলি চালু আছে, ব্যাঙ্কের মধ্যে দিয়ে যেসব পাম্প সেটগুলি ক্ষুদ্র চাষীদের হাতে পৌছে দিয়েছেন তাতে আমরা দেখছি তার বেশিরভাগই বাজে পাম্প সেট, সেখানে কৃষকরা তাদের জমি বন্ধক দিয়ে এটা নিয়েছে কিন্তু এখন তাদের জমি চলে যাচ্ছে অথচ সেই পাম্প সেট তারা ব্যবহার করতে পারছে না, এই ক্ষেত্রে আমি বলব যে সরকারের নিজের পরিচালনায় পাম্প সেট তৈরি করার একটা কারখানা করে উন্নতমানের

পাম্প সেট আমরা তৈরি করতে পারব, কৃষককে আমরা ভর্তুকি দিয়ে পাম্প সেট দিতে পারব এবং চাষের ক্ষেত্রে এটা একটা আমাদের বলিষ্ঠ পদক্ষেপ এবং এর সঙ্গে সঙ্গে আমরা আজকে কর্মোদ্যোগের সৃষ্টি করতে পারব। পরের প্রশ্ন যেটা আসছে সেটা হচ্ছে রোগ নিরোধের ওষুধপত্র। এতে আমরা দেখেছি যে বাজারে প্রচুর জাল ওষুধপত্র রয়েছে এবং পয়সা দিয়ে এই জাল ওষুধ কিনে কৃষকরা ব্যবহার করে মার খাচ্ছে এই ঘটনা অহরহ দেখতে পাচ্ছি। সুতরাং সেই সম্পর্কে সরকারকে সজাগ হতে হবে এবং এই ক্ষেত্রেও আমি বলব যে সরকারের পরিচালনায় একটা ওষুধ প্রস্তুত করার কারখানা করা খুব কঠিন ব্যাপার নয়। সরকারি পরিচালনায় একটি ওষুধ কারখানা হতে এখানেও কর্মসংস্থানের ক্ষেত্রে এটা আমাদের সহায়ক হবে এবং ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ভর্তুকি দিয়ে যে পাম্প সেট দেবার প্রস্তাব আমরা করেছি। সঙ্গে সঙ্গে যেসমস্ত প্রেয়ার ও ডাস্টারগুলি রয়েছে, আমরা জানি যে ব্লক অফিসে তার বেশিরভাগ অকেজো হয়ে রয়েছে এবং এইগুলি মেরামতের কোনও ব্যবস্থা নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের রিপোর্টের মধ্যে দেখেছি যে তিনি এই বিষয় চিন্তা করছেন এবং একটা পরিকল্পনাও রেখেছেন। আমি এইসঙ্গে একটা সাজেশন হিসাবে যুক্ত করে দিতে চাই যে ব্লক লেভেলে একটা মেরামতির ইউনিট করা যায় কিনা। গ্রামের বেকার যুবকদের শিক্ষণপ্রাপ্ত করে এই ইউনিটের সঙ্গে যুক্ত করে দিই একটা মোবাইল ইউনিট তাহলে তারা ব্লক লেভেলে গ্রামে এই সমস্ত অকেজো স্প্রেয়ার ও ডাস্টার এবং অন্যান্য কৃষি যন্ত্রপাতি যেগুলি অকেজো হয়ে পড়ে রয়েছে তারা রিপেয়ার করতে পারে এবং এথেকে গ্রামের বেকার যুবকদের আমরা কর্মসংস্থান করে দিতে পারি। পরের যে প্রশ্নটা আসছে সেটা হচ্ছে বিপণন। এটা একটা দীর্ঘদিনের স্থায়ী অসুবিধা এটা আমাদের সকলেরই জানা আছে। সুতরাং এই ক্ষেত্রে আমি বলব সরকারকে এমন একটা পরিস্থিতি ও অবস্থায় যেতে হবে যে ক্ষেত্রে প্রয়োজন হলে সরকারকে সমস্ত কৃষি উৎপাদন দ্রব্য কিনে নেবার মতো অবস্থা তৈরি করতে হবে এবং যতক্ষণ পর্যন্ত আমরা তৈরি না করতে পারছি এই সমস্ত কৃষি পরিকল্পনার মাধ্যমে যে ইমপেটাস আমরা দিচ্ছি সেই ইমপেটাসটা ব্যহত হবে এবং যথাযথ কার্যকর হবে না। এর পরে আমার শেষ কথা হচ্ছে শস্য বিমা। আজকে আমরা দেখেছি আমাদের সেচের যে ব্যবস্থা, আমাদের চাষবাসের সামগ্রিকভাবে যে ব্যবস্থা তাতে অতিবৃষ্টি, অনাবৃষ্টি, যথাযথ জল নিষ্কাশনের ব্যবস্থা নেই ফলে প্রতি দু'এক বৎসর অন্তর অন্তর ব্যাপকভাবে চাষীরা ফসলে মার খাচ্ছে এবং একবার যদি চাষী ফসলে মার খায় তাহলে পর তার অর্থনৈতিক বনিয়াদটা একেবারে ভেঙে পড়ে এবং সেই কৃষককে আর চাষবাসের মধ্যে থেকে তাকে অর্থকরী করে তোলা সাংঘাতিক হয়ে পড়ে। সুতরাং আজকে এটা সব দিক থেকে একটা প্রগতিশীল ব্যবস্থা হবে এই সরকারের পক্ষে এবং যেটা একমাত্র বামফ্রন্ট সরকারের পক্ষেই সম্ভব সেটা হচ্ছে যে শস্যবিমা প্রথা চালু করা। আমি আশা করি এটার উপর সব থেকে বেশি ইমপেটাস দেওয়া দরকার এবং এটা একমাত্র বামফ্রন্ট সরকারের পক্ষেই সম্ভব এবং আজকে পশ্চিমবঙ্গের চাষীদের দুরাবস্থার কথা চিন্তা করে, সমস্ত পশ্চিমবাংলার চাষবাসের কথা বিচার করে এই সরকারকে আমি বলব অবিলম্বে এই ব্যবস্থাটি চালু করে আমরা চাষীদের অর্থনৈতিক কাঠামোকে সংরক্ষিত করতে পারব।

[5-45—5-55 P.M.]

তার মধ্য দিয়ে অর্থনৈতিক কাঠামোকে যদি সংগঠিত করতে পারি, চাষীদের চাষবাসে

আরও বেশি ইম্পেটাস দিতে পারব। এই কথা বলে মাননীয় কৃষিমন্ত্রী যে আয়-ব্যয়ের মঞ্জুরির যে দাবি পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি দপ্তর এবং সমষ্টি উন্নয়ন দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর বিভাগের ব্যয় মঞ্জুরির জন্য যে দাবি সভায় পেশ করেছেন, আমি তা নীতিগতভাবে সমর্থন করছি। নীতিগতভাবে সমর্থন করছি এই কারণে যে আমরা যদি দীর্ঘ ৩০০ বছরের কংগ্রেসি আমলের যে কৃষিনীতি তার সঙ্গে তুলনা করি, তাহলে দেখব যে কংগ্রেসি আমলের কৃষিনীতির মূল লক্ষ্য ছিল ব্যক্তিগত মুনাফা বৃদ্ধি, আর বামফ্রন্ট সরকারের কৃষিনীতি হচ্ছে অধিক উৎপাদন বৃদ্ধি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দীর্ঘ ৩০ বছরে এঁরা কৃষি ব্যবস্থাকে পায়ের বদলে হাতের মাধ্যমে হাঁটাবার চেষ্টা করেছেন। আমরা উল্টো দিকে, বাস্তব অবস্থার সঙ্গে মিলিয়ে বাস্তবে দাঁড়িয়ে কৃষি ব্যবস্থাকে পায়ে চলতে শুরু করিয়েছি। মাননীয় সদস্য যদি এর মধ্যে অস্বাভাবিক কিছু দেখতে পেয়ে থাকেন তো সেটা হচ্ছে তাঁর শ্রেণী চরিত্র এবং সেই কারণেই তিনি তা দেখেছেন, মাননীয় কংগ্রেসি (ইরেগুলার) যে ফিরিস্তি দিয়েছেন তাতে দীর্ঘ ৩০ বছরে কতগুলি টিউবওয়েল, কতগুলি রিভার লিফ্‌ট টিউবওয়েল হয়েছে, তার হিসাব দিয়েছেন। ৫ বছর আগে তদানীন্তন কৃষিমন্ত্রী আব্দুস সাত্তার সাহেব তার এলাকায়, যত লিফ্‌ট টিউবওয়েল হয়েছে তার শতকরা ৭৫ ভাগ তদানীন্তন কৃষিমন্ত্রীর এলাকায় হয়েছে, তদন্তে এটা প্রমাণিত হয়েছে।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আর. এস. পি. দলের ওখানেই বেশি হয়েছে।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বর্তমান কৃষিমন্ত্রী কৃষিঋণ দেবার ব্যাপারে বিশেষ করে বৈপ্লবিক পরিবর্তন এনেছেন, কংগ্রেসি বন্ধুরা সেদিকে কিন্তু নজর দিলেন না। আমরা দেখলাম কৃষকদের এতকাল ঋণ দেবার সময় তাতে এমন শর্ত ছিল যার জন্য কৃষকদের সরকারি ঋণ পাওয়া দুঃসাধ্য ছিল, জমির পরিমাণ ইত্যাদি নানা শর্ত ছিল, ভূমিহীন কৃষিজীবী যারা বিশেষ করে ভাগীদার যারা, তারা কংগ্রেসি আমলে কখনও কল্পনাও করতে পারেনি যে অপরের জমিতে যারা চাষ করে খায়, নিজের জমি নাই সেই কৃষকও ঋণ পেতে পারে কিন্তু বামফ্রন্ট সরকারের এই যে লোন নীতি এটা যদি দেখেন তাহলে দেখবেন এটা কত বড় একটা বৈপ্লবিক নীতি এবং এই সরকারই প্রথমে এই পথ নিয়েছেন। স্বাভাবিকভাবেই এই কারণেই তাঁরা আতঙ্কিত হবে, কারণ এটার মধ্যে যে ভাল দিক আছে সেটা তাঁরা স্বীকার করতে চান না। কারণ অতীতে এই ঋণের সুযোগ, যারা অধিক জমির মালিক তারাই কংগ্রেসি আমলে নিয়ে এসেছে। এই প্রসঙ্গে আমি একটা উদাহরণ দিই। এই রকম উদাহরণ হাজার হাজার আছে। মুর্শিদাবাদ জেলায় যিনি অঞ্চল প্রধান এইরকম একজন কৃষিঋণ নিয়েছিলেন ১৫ জনের নামে।

১৫ জনের টাকা তিনি নিজে নিয়েছিলেন। বন্যা হওয়ার জন্য কংগ্রেস সরকার কৃষিঋণ মকুব করে দেন। সেই অঞ্চলে ১৫ জনের টাকা কংগ্রেস প্রধান সাহেব নেন, কৃষিঋণ যখন মকুব করে দিলেন, প্রায় পাঁচশো টাকা কংগ্রেস প্রধান তিনি মেরে দিলেন। আবার সেই প্রধানকে দেখলাম ১৫ জনের নামের পরিবর্তে কৃষিঋণ নিলেন। কিন্তু সেবার মকুব হল না।

তাই সেবার যে কৃষক কৃষিঋণ নিল না তাকে সেটা দিতে হল। প্রধান দিল না। এখন বামফ্রন্টের আমলে সেই সুযোগ বন্ধ হয়ে গিয়েছে। অল্প জমির মালিকেরা, ভাগিদারের কৃষিঋণ পাচ্ছে। এদের কাছ থেকে টাকা লুঠবার সুযোগ কংগ্রেস পাচ্ছে না। এইজন্যই এই কৃষি ব্যবস্থার বিরুদ্ধে তাদের বিক্ষোভ। যেখানে ভাল ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা তাদের চোখের সামনে পড়ছে না। আমি কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য কোনও তাত্ত্বিক বক্তব্য রাখতে চাইছি না। কতকগুলো ব্যবস্থার কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। আপনার ডিপার্টমেন্ট ক্ষুদ্র সেচ-এর অধীন যে ডিপার্টমেন্ট আছে সেটা এগ্রি-মেকানিকাল ডিপার্টমেন্ট। সি. ডি. ব্লকের সঙ্গে তার কোনও যোগাযোগ নেই। আমি যতদূর জানি ২-৩টি ব্লক মিলিয়ে একজন তাদের কর্তা থাকেন, তিনি বোধ হয় অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার। আপনি ইতিপূর্বে একটা সার্কুলার দিয়েছিলেন যতদূর আমার মনে পড়ে যত টিউবওয়েল—ডিপ টিউবওয়েল, রিভার টিউবওয়েল যতসব বন্ধ হয়ে আছে, সেগুলো নভেম্বর-ডিসেম্বর পুনরায় চালু করার নির্দেশ দিয়েছিলেন। কিন্তু আমি জানি বিশেষ করে নদীয়া জেলায় বহু ডিপ টিউবওয়েল, রিভার টিউবওয়েল এখনও পর্যন্ত মেরামত করা হয়নি। এইজন্য একটা সাজেশন দিতে চাই যে অসুবিধা আমরা দেখতে পাই ব্লক লেভেল কমিটিতে। ব্লকে ব্লক ডেভেলপমেন্ট অফিসার এবং অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারের মধ্যে কোনও মিল নেই। কেউ কারও নির্দেশ মানতে চান না। এটা যাতে একটা ডিপার্টমেন্টের অধীনে কাজকর্ম হয় সেটা আপনি নজর দেবেন। প্রসঙ্গত আমি বলে রাখি, নদীয়া জেলার কালীগঞ্জে ব্লকে একটা ডিপ ডিউবওয়েল চালু আছে। কংগ্রেস আমলে তারা বহু চোর সৃষ্টি করেছিল। সেই চোরেরা টিউবওয়েলটির বহু পার্টস চুরি করেছিল। সেগুলো এখন চালু করার ব্যবস্থা করছেন। আশ্চর্যের কথা শুনবেন, কালীগঞ্জ ব্লকে একটা ডিপটিউবওয়েল আছে, খারাপ হয়ে গিয়েছিল, এখন চালু হয়েছে। সেটার নম্বর আমার ঠিক মনে পড়ছে না, নম্বর বোধ হয় ৩৭৯ কিংবা ৪৭৯ হবে। স্বার্থান্বেষী বর্গাদারের চক্রান্তের জন্য যে টিউবওয়েল এখনই চালু করা যায় সে টিউবওয়েল চালু করা যাচ্ছে না। সরকারি সমস্ত বিভাগে গিয়েছি, এস. ডি. ও.কে বলা হয়েছে, জেলা শাসককে বলা সত্ত্বেও সব জায়গায় বলা সত্ত্বেও চালু টিউবওয়েলকে চালু করা যাচ্ছে না। নানা রকম চক্রান্তকারীরা চক্রান্ত করে এই টিউবওয়েলকে চালু করতে দিচ্ছে না। আমি কৃষিমন্ত্রীকে এই ব্যাপারে বিশেষভাবে উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ করছি। সুদীর্ঘ তিন-চার বছরের চালু টিউবওয়েলকে এখনও চালু করা যায়নি। ডিপার্টমেন্ট নানা কারণ দেখিয়ে এইটা বন্ধ রেখেছে। স্বার্থান্বেষী চক্রান্তের জন্য এইরকম হচ্ছে। একজন লোকের ওখানে একটা ফার্ম আছে। যদি টিউবওয়েল চালু করা যায় তাহলে ভদ্রলোকের জমি আইনত সিলিংয়ের মধ্যে পড়ে। ইরিগেশন ল্যান্ডের সিলিংয়ের মধ্যে পড়ে যাবে বলে সে করতে দিচ্ছে না। সিলিংয়ের অতিরিক্ত জমি পড়ে আছে। সেইজন্য তিনি টিউবওয়েলটা এখানে রাখতে চান না। আমি কৃষিমন্ত্রীকে অনুরোধ করব এই বিষয়টা যেন তিনি নিজে তদন্ত করে দেখেন।

[5-55—6-05 P.M.]

আমি এই প্রসঙ্গে আমাদের নদীয়া জেলার কৃষি উৎপাদন ব্যাপারে কিছু গুরুত্বপূর্ণ সাজেশন আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। আপনি জানেন গাঙ্গেয় পশ্চিমবাংলায় গঙ্গা নদীর গতিপথ বিভিন্ন সময়ে বিভিন্ন দিক দিয়ে প্রবাহিত হবার ফলে

বিভিন্ন অঞ্চলে অনেক বড় বড় বিল খাল সৃষ্টি হয়েছে। এগুলি মজে যাবার ফলে বর্ষার সময় সেইসব জায়গায় বন্যা হয়। এবং সেইসব এলাকায় অনেক জমি চাষের অযোগ্য হয়ে পড়ে থাকে। বিশেষ করে নদীয়া এবং মুর্শিদাবাদ এইরকম বহু জমি এইভাবে চাষের অযোগ্য হয়ে পড়ে থাকে। অল্প খরচে এই বিলগুলি সংস্কার করলে জলনিকাশের সুব্যবস্থা হবে এবং এইভাবে বন্যার জল ঢোকা বন্ধ করে দিলে নদীয়ার মতো ঘাটতি জেলা কৃষিতে পিছিয়ে পড়া জেলাকে স্বয়ং নির্ভরশীল জেলা করা সম্ভব হবে। এইরকম গাঙ্গেয় পশ্চিমবাংলায় অনেক বিল আছে সেগুলি সংস্কারের মাধ্যমে আমাদের পশ্চিমবাংলার কৃষির অনেক উন্নতি করা যায়। আর একটি বিষয় আপনার মাধ্যমে বলতে চাই। আপনার দপ্তরের পরিসংখ্যান বিভাগ সম্বন্ধে। এই এগ্রিকালচার প্রোডাকশনের টার্গেট যারা করেন তারা হচ্ছে সরকারি কর্মচারী, প্রিন্সিপ্যাল অব এগ্রিকালচার এই ডিপার্টমেন্টের মাধ্যমে হয়ে থাকে। স্যার, আপনি জানেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কেও অনেক সময় অনেক অসুবিধার সম্মুখীন হতে হয় ভুল পরিসংখ্যান থাকার জন্য এই পরিসংখ্যান বিভাগে স্থানীয় জনপ্রতিনিধি যাতে এটা করতে পারেন এবং এই রকম একটি স্বয়ংসম্পূর্ণ বিভাগ গড়ে তোলার দিকে আপনি বিশেষ নজর দেবেন এই কথা বলে আপনার ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কৃষিমন্ত্রী তাঁর বিরাট ব্যয়বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন এবং দীর্ঘ বিবৃতিও দিয়েছেন। এই বিধানসভার মধ্যে তিনি অনেক কিছু বলেছেন অনেক কিছু করতে চেয়েছেন এবং তার উপর বিশ্ব ব্যাঙ্ক ওয়েস্ট জার্মানি সার প্রকল্প আছে তার দপ্তর বিরাট। এ যেন কমলালয় স্টোর্সের মতো বিভাগীয় বিপনী। আপনার বিভাগের মধ্যে বিভাগীয় সমন্বয় কিছু যে আছে তা আমরা বুঝতে পারছি না। তিনি গতবারে বাজেট বক্তৃতায় বলেছিলেন যে তিনি সমন্বয় ঘটাবেন এবং এক লাইন শাসন ব্যবস্থা করবেন। কিন্তু কিছু যে উন্নতি হয়েছে তা আমরা দেখতে পাচ্ছি না। সেই মাথাভারি শাসন ব্যবস্থা আজও রয়ে গেছে। এ যেন সেই লাট্টুর মতো। মাথাটা বিরাট বড় আর নিচের দিকটা একেবারে ছুঁচলো যেন দেখতে পাওয়া যায় না—সেই গ্রাম সেবক। সব বড় বড় অফিসাররা রয়েছেন রাইটার্স বিল্ডিংসে সাতজন অ্যাডিশন্যাল ডিরেক্টর, ১৪ জন জয়েন্ট ডিরেক্টর, ৫০ জন ডেপুটি ডিরেক্টর। আবার ৫০ জন ডেপুটি ডিরেক্টর নতুন নিযুক্ত হতে চলেছে। ৯২ জন সেকেন্ড ক্লাশ অফিসার। এইসব করার জন্য ব্যয় বৃদ্ধি হল কিন্তু চাষীদের কি হল সে সম্পর্কে কোনও খবর এর মধ্যে নেই। মাননীয় কৃষিমন্ত্রী গ্রামের মানুষ গ্রাম সম্পর্কে নিশ্চয় তাঁর ভাল ধারণা আছে। তিনি নিশ্চয় বলতে পারেন যে এই সমস্ত অফিসার কি গ্রামে যায়। তিনি নিশ্চয় জানেন গ্রামের চাষীদের যখন বিপদ আসে তখন তাঁরা কি বুঝতে পারেন যে চাষীরা বিপদে পড়েছে। আমরা দেখেছি এই বোরো মরশুমে চাষীরা খুব বিপদে পড়েছিল। চাষীরা ফসফেট সার পাচ্ছে না বাজার থেকে ফসফেট সার একেবারে উধাও।

৪৫ টাকার সার ৬৫ টাকায় বিক্রি হতে চলল। আমরা বার বার রাইটার্স বিল্ডিংস পর্যন্ত ধর্না দিয়েছি, চাষীরাও ঘুরেছে। শুধু দপ্তরে দপ্তরে ঘোরা হয়েছে, অফিসাররা শুধু গেছে,

কিন্তু শেষ পর্যন্ত সারটা যখন পৌঁছল তখন চাষীর আর সারের প্রয়োজন ছিল না এইবারে পড়ছে জল—কয়েকদিন আগে আমার কাছে দু'একটি চিঠি এসেছে। তাতে আমি দেখছি গ্রামাঞ্চলে হাহাকার পড়ে গেছে ৫/৬ দিন যাবৎ কোনও জল নেই। সেখানে ২৪ ঘন্টার মধ্যে মাত্র দেড় থেকে ২ ঘন্টা জল যাচ্ছে। সমস্ত ধান জ্বলে পুড়ে ছাই হয়ে গেল, মাঠ ফেটে চৌচির হয়ে গেল। কোথায় অফিসার? অফিসার হচ্ছেন সাহেব লোক। রাইটার্স বিল্ডিংসে বড় জোর চলাচল করতে অভ্যস্ত। কাজেই এই অবস্থায় বলা যায় তিনি গ্রামের দিকে তাদের যেতে বলুন। তিনি যাবেন কি করে? তিনি বলছেন আমি তো দপ্তর আর ফাইল নিয়ে ব্যস্ত, গ্রামে কি করে যাই বলুন। কাজেই তিনি গ্রামে যেতে পারছেন না। এই তো হল অবস্থা। মাননীয় কৃষিমন্ত্রী যে ধান, গম চাষ হয়েছে তার কৃতিত্ব দাবি করেছেন এবং এই কৃতিত্ব তাঁর দাবি করার কিছু নেই। এই কৃতিত্ব একমাত্র দাবি করতে পারে মেঘ, আবহাওয়া, মনসুন। ইন্ডিয়ান এগ্রিকালচার ডিপেন্ডস অন মনসুন। যেটুকু কৃতিত্ব হয়েছে সেটা এই মনসুনের কল্যাণেই হয়েছে, এতে তাঁর কৃতিত্ব দাবি করার কিছুই নেই। তাঁর কৃতিত্ব এইবারে প্রমাণিত হবে বোরো চাষে তিনি কি করতে পারলেন তার উপর। অফিসার আছে, বৈজ্ঞানিক আছে। গ্রামাঞ্চলে যে শ্যালো টিউবওয়েল পোঁতা হয়েছে, কতদূর এক একটা শ্যালো টিউবওয়েল থাকা উচিত, মাটির নিচে কত জল আছে সেই সম্পর্কে চাষীদের জ্ঞান থাকার কথা নয়, বৈজ্ঞানিকদের জ্ঞান থাকার কথা। এই ব্যাপারে চাষীদের সাথে বলে আলোচনা করে তাদের উপদেশ দেওয়া উচিত ছিল যে কত দূর অন্তর শ্যালো টিউবওয়েল করতে হবে। আমরা দেখছি ঘন ঘন শ্যালো টিউবওয়েল বসানো হয়েছে ক্লাস্টার সিস্টেমে। কিন্তু আজকে কি দেখতে পাচ্ছি? সেখানে জল নেই। মাঠের ধান ফেটে চৌচির। শ্যালো টিউবওয়েল থেকে জল পাচ্ছে না। জল নেই। মাটির তলাতেও জল নেই। এর পরিণাম ভুগতে হবে চাষীদের। বৈজ্ঞানিকরা যদি বলতেন এত দূর দূর শ্যালো টিউবওয়েল বসাতে হবে এবং এই জল ৫ মাসের বেশি পাবে না, কাজেই ৩ মাসের ফসল ফলাতে হবে তাহলে ভাল হত। শুধু তাই নয়, আমাদের পশ্চিমবাংলায় সরষের ঘাটতি আছে। প্রতি বছর শুধু ৪০০ কোটি টাকার সরষের তেল আমদানি করতে হয়। এখানকার গাঙ্গেয় মাটি সরষে উৎপাদনের পক্ষে খুব উপযোগী। এখানকার বৈজ্ঞানিকরা যদি মাঠে গিয়ে চাষীদের শেখাতেন যে এখানে সরষে চাষ কর ভাল ফলবে, তাহলে আর উত্তরপ্রদেশের উপর আমাদের নির্ভরশীল হতে হত না, ৪০০ কোটি টাকা প্রতি বছর বাহিরে দিতে হত না। বৈজ্ঞানিকরা মাঠে যাননি। আমরা জানি যারা গ্রামাঞ্চল থেকে এসেছেন তারা গ্রামের কৃষকের বাড়ির ছেলে। স্কুল পিরিয়ডে হয়ত ধুলো মাটি করে গেছে, কিন্তু যেই সে অফিসার হয়ে এসেছে অমনি মস্তবড় স্যুট টাই পরা সাহেব বনে গেছে, মাঠের দিকে আর যায় না, চাষের দিকে যায় না। এই যদি অবস্থা হয় তাহলে কি করে চাষের উন্নতি হতে পারে? কমলবাবুকে বলব কৃষি হচ্ছে লক্ষ্মী। কমলবাবুর নাম করলে কমল হবে না, কমল বনে এক মত্ত হস্তীর উপদ্রব হয়েছে। প্রতিটি দপ্তরের সঙ্গে একটা সমন্বয় থাকা উচিত। ভূমি খাতে ব্যয় বরাদ্দের সময় দেখলাম কোনও কোনও সদস্য বললেন গ্রামাঞ্চলে, কৃষি অঞ্চলে জমির ক্ষেত্রে তারা নাকি রক্তক্ষয়ী সংগ্রাম করবেন এবং একেবারে যাকে বলে শ্রমিক কৃষক আন্দোলন গড়ে তুলবেন। আজকে এই কৃষক আন্দোলন, রক্তক্ষয়ী সংগ্রাম যদি মাঠে যায় তাহলে চাষের অবস্থা একেবারে রফা হয়ে যাবে, চাষ আর হবে না। শিল্প ক্ষেত্রে যেমন আমরা দেখতে পাচ্ছি। শিল্প ক্ষেত্রে যদি অশান্তি থাকে উৎপাদন

কখনই বাড়তে পারে না। তেমনি কৃষির ক্ষেত্রেও যদি অশান্তি থাকে, যদি কৃষক আন্দোলন হয়, যদি আইনের শাসন না থাকে, যদি শান্তি না থাকে তাহলে কখনই কৃষি উৎপাদন বাড়তে পারে না। তারপরে দেখুন কৃষকের বড় শত্রু হচ্ছেন আমাদের খাদ্যমন্ত্রী। তিনি কর্ডনিং করেছেন, ধান চাল আসতে দেবেন না। এই কর্ডনিং-এর জন্য গ্রামাঞ্চলে ধানের দাম না থাকার ফলে চাষীরা মার খাচ্ছে। যদি কর্ডনিং না থাকত তাহলে ধান চলে আসত এবং তার ফলে চাষীরা দু'পয়সা পেত, তাতে তাদের অসুবিধা হত, কিন্তু সেদিকে লক্ষ্য করবার উপায় নেই।

[6-05—6-15 P.M.]

এবারে বিদ্যুতের ব্যাপারে কয়েকটি কথা বলি। কমলবাবু হয়ত এখনও পুরো হিসাব পাননি, পরে পাবেন যে, বিদ্যুতের অভাবে ডিপ টিউবওয়েল যা আছে সেগুলির দামি দামি যন্ত্রপাতির কি অবস্থা হচ্ছে। সেখানে যে কারেন্ট ফেল করে তাই নয়, মাঝে মাঝে ভোল্টেজও কমে যায়। ভোল্টেজের এই হ্রাস বৃদ্ধির ফলে সেখানে দামি দামি যন্ত্রপাতি নষ্ট হয়ে গিয়েছে। কমলবাবু এ ব্যাপারে বিস্তারিত খবর পরে পাবেন কিন্তু তাকে বলব, আপনি আপাতত খবর নিয়ে দেখুন মাঠগুলি শুকিয়ে কিভাবে ফেটে চৌচির হয়ে গিয়েছে বিদ্যুতের অভাবের জন্য। স্যার, এখানে ২/১ ঘন্টা লোডশেডিং হলে নানানরকমের কথা উঠে, হৈ চৈ হয়, মুলতুবি প্রস্তাব তোলা হয়, খবরের কাগজে লেখা হয়, মন্ত্রীরা সন্ত্রস্ত হয়ে পড়েন এবং লোড শেডিং কমাবার ব্যবস্থা করেন কিন্তু গ্রামে যে দিনে মাত্র দেড় থেকে ২ ঘন্টা বিদ্যুৎ থাকে—গত কয়েকদিন ধরে যা চলছে, সে ব্যাপারে কেউ চেঁচামেচিও করে না, খবরের কাগজের রিপোর্টাররা সেখানে যানও না, কিছুই হয় না। গত কয়েকদিন আগে আমি একটি মুলতুবি প্রস্তাব দিয়েছিলাম এবং সেই মুলতুবি প্রস্তাবের মধ্যে গ্রামের এই অবস্থা সম্বন্ধে কয়েকটি শব্দ ছিল কিন্তু সেই শব্দগুলি মাননীয় স্পিকার মহাশয় কেটে দিয়েছিলেন সুতরাং সেকথা তোলা যায়নি। স্যার, বাস্তব কথা হচ্ছে, সেখানে কৃষকরা দেখছেন, তাদের ডিপ টিউবওয়েল—বিদ্যুৎ নেই, জল পাওয়া যাচ্ছে না, মাঠ শুকিয়ে যাচ্ছে এবং ফেটে চৌচির হয়ে যাচ্ছে—সেদিকে কেউ খেয়াল করছেন না। স্যার, এই বিদ্যুৎ দপ্তর কৃষকদের একেবারে শেষ করে দিল, আর খাদ্য দপ্তর কৃষকদের ন্যায্য দাম পেতে দিল না। তারপর স্যার, যে বিষয়টি নিয়ে প্রায় সব বেঞ্চ থেকেই বলা হচ্ছে সেটা নিয়ে আমিও দু/চারটি কথা বলতে চাই। স্যার, প্রাকৃতিক দুর্যোগ যদি হয়—যদি বন্যা হয়, ঝড় হয়, শিলাবৃষ্টি হয় তাহলে আমরা দেখি এক এক দল কৃষক ভূমিহীন হয়ে পড়ে। ৫ মিনিটের শিলাবৃষ্টিতেই আমরা দেখেছি বহু কৃষকের সর্বনাশ হয়ে যায়। এই প্রাকৃতিক দুর্যোগ থেকে তাকে রক্ষা করার একমাত্র উপায় হচ্ছে 'শস্যবিমা' চালু করা। এই শস্যবিমা সম্পর্কে মন্ত্রী মহাশয় কোনও কথা বলেননি। কেন তিনি এ সম্পর্কে একটি কথাও বলেননি বা কেন শস্যবিমা চালু করছেন না সেটা আমরা গ্রামবাংলার প্রতিনিধিরা জানতে চাই। কারণ, আমরা মনে করি, এই শস্যবিমাই একমাত্র চাষীদের বাঁচাতে পারে, কাজেই এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার বলে আমরা মনে করি। তারপর স্যার, এই মাথাভারি শাসন ব্যবস্থা সম্পর্কে কয়েকটি কথা বলব। উনি বলেছিলেন, এক লাইনের প্রশাসন করবেন কিন্তু তার কোনও ইঙ্গিত তিনি তার বাজেট বক্তৃতায় দিতে পারেননি। আমার অনুরোধ, সেই ব্যবস্থা আপনি করুন, তবেই কৃষকরা রক্ষা পাবে। গ্রামাঞ্চলে যারা

থাকে, গ্রামসেবকরা তাদের দুর্দশার প্রতি আপনাকে লক্ষ্য দিতে হবে এবং তা দিলে কৃষির কিছু উন্নতি হবে বলে আমার বিশ্বাস। পরিশেষে আমি বলব, আমরা সমালোচনা করলেই আপনারা বলেন, সমালোচনা করার জন্যই সমালোচনা করা হচ্ছে, আমরাও ঠিক উল্টো দিকে বলতে পারি, আপনারা সমর্থনের জন্যই করতে পারেন। তবে আমি সেইসব আলোচনা না করে, আপনাদের আমাদের কথা না বলে যদি বাইরের তৃতীয়পক্ষের দু/একটি সমালোচনার কথা বলি তাহলে নিশ্চয় সেটা অপ্রাসঙ্গিক হবে না। দিল্লিতে এগ্রি এক্সপোর্টের ওখানে পশ্চিমবাংলার যে প্যান্ডেল হয়েছিল সে সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, আপনাদের 'পশ্চিমবঙ্গ' পত্রিকাতে অনেক কথা বলেছেন কিন্তু 'ধনধান্যে' পত্রিকাতে যেটা বেরিয়েছে সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গের প্যান্ডেলটি ছিল সবচেয়ে হতাশাব্যঞ্জক। বাইরের দর্শক যারা এসেছিলেন তারাও এটা লিখে দিয়ে গিয়েছেন। ঠিক সেইভাবে সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের চিত্রটি হতাশাব্যঞ্জক। মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামের লোক, কিছুটা আশা ভরসা তার উপর আমাদের আছে, তিনি যদি চেষ্টা করেন তাহলে ভাল হতে পারে কিন্তু তার কোনও চেষ্টা আমরা তার দীর্ঘ বাজেট বক্তৃতার মধ্যে দেখিনি, সেইজন্য দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আমি সমর্থন করতে পারলাম না।

**শ্রী ত্রিলোচন মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী আজকে সভায় যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন, তাকে সম্পূর্ণরূপে সমর্থন জানাচ্ছি। আমি আমার এলাকার কৃষি সম্পর্কে যে ব্যতিক্রম আছে, সে সম্বন্ধে আমার বক্তব্য বলতে চাই। আমার ঐ অঞ্চল দারকা এবং তার শাখা নদী আছে, তার ফলে সেখানে ১২ মাস জল প্রবাহিত হয়, বর্ষার সময় প্রবল বন্যা হয়। যার ফলে মাঠে ধান হয় না। সেখানে প্রায় ১২ শত বিঘার মতো জমি অনাবাদী হয়ে থাকে, জলে ডুবে থাকে। সেই নদীতে যদি একটা গেটের ব্যবস্থা করা যায় তাহলে জল আটকে রাখা যাবে এবং গ্রীষ্মের সময়—কার্তিক থেকে আষাঢ় মাস পর্যন্ত সেখানে তিনটে ফসল হতে পারে। আমি মাননীয় কৃষিমন্ত্রীকে এই সম্বন্ধে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি এবং ইরিগেশন মন্ত্রীকে এই বিষয়ে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। কৃষির সঙ্গে জড়িত জলসেচ ব্যবস্থা, সার, কৃষি যন্ত্রপাতি এবং বিভিন্ন বিষয়ে বিভিন্ন দপ্তরের উপর আছে, আমার মনে হয় এই বিভিন্ন দপ্তরের মধ্যে কোনও সমন্বয় নেই, কো-অপারেশন নেই। আমি কতকগুলি বিষয় লক্ষ্য করেছি—যেমন এবার ধরুন ক্যানেল এলাকাতে রামপুরহাট আট নং ক্যানেলের কাছে, শিবপুর মৌজায় গত তিন-চার বছর ধরে ঐ অঞ্চলে চাষীরা একটা সাব ক্যানেল করবার জন্য দরখাস্ত করেছিল, সেটা হলে প্রায় ২০০/৩০০ বিঘা জমিতে তিন ফসলী করা যায়। ইরিগেশন অফিসার সেখানে লোক পাঠিয়ে মাপজোপ করেছিল, কিন্তু ল্যান্ড অ্যাকুইজিশন না হওয়ায় সেখানে কাজ হচ্ছে না। এটা চার বছর আগেকার ঘটনা। তাহলে একটা জিনিস দেখা যাচ্ছে, কৃষির সঙ্গে, ভূমি সংস্কার বিভাগের সঙ্গে বা ল্যান্ড অ্যাকুইজিশন বিভাগের সঙ্গে কোনও সমন্বয় নেই। যদি সমন্বয় সাধন হয় বিভিন্ন দপ্তরের মধ্যে তাহলে কাজ দ্রুত হবে। এই ব্যবস্থা করার জন্য বামফ্রন্ট সরকারকে আমি অনুরোধ জানাবো। দ্বিতীয় কথা, বন্যার সময় বাহ্মণী এবং দাড়কা নদীর পার্শ্ববাঁধ ভেঙে গিয়ে বহু জমি অনাবাদী থেকে যাচ্ছে, চাষীরা এতে ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাটের পর মাঠ অনাবাদী হয়ে পড়ে রয়েছে। আমি বি. ডি. ও.কে বলেছিলাম এই বাঁধগুলো বেঁধে দেবার জন্য। তাড়াতাড়ি সেই

বাঁধগুলো বেঁধে দিলে চাষীরা চাষ করতে পারবে। তিনি বললেন ব্রাহ্মণীর বাঁধ, এটা ইরিগেশনের আন্ডারে, রামপুরহাটে গিয়ে জিজ্ঞাসা করলাম, তখন তারা বলল, বাঁধের কোন পাশটা ভেঙে গেছে? আমি বললাম পূর্বদিকটা। তখন তারা বলল, যে এটা আমাদের ব্যাপার নয়, আপনি নলহাটিতে গিয়ে বলুন।

নলহাটিতে গিয়ে বলতে তারা আমাকে বলল কোন প্লটটা ভেঙেছে। কারণ সব প্লট ইরিগেশনের নয়। এই যে ব্যবস্থাপনা, এত লোকজন, এত পেয়াদা, এত কর্মচারী রয়েছে তারা কি শুধু বসে বসে ঘুমোবে, আর লোকেদের দেখে বেড়াতে হবে। তার জন্য কাজ ব্যাহত হবে? বহু বছর ধরে মাঠের পর মাঠ পতিত হয়ে পড়ে রয়েছে। তাই আমি বার বার অনুরোধ করছি কৃষি দপ্তরের সঙ্গে অন্যান্য যে দপ্তরগুলো আছে, তাদের মধ্যে সমন্বয় সাধন করার চেষ্টা করা উচিত। সেই নদীতে জল থাকে না, কিন্তু বর্ষার সময় জল আসে। সেইজন্য কানপুরের কাছে যদি একটা গেট তৈরি করা যায় তাহলে প্রায় হাজার বিঘা জমি আবাদ যোগ্য হতে পারে। এবার কিন্তু নলহাটি এক নং ব্লকে কৃষি ঋণ বিলি করা হয়নি। কারণ, নলহাটি এক নং ব্লকে ১৯৭৬ সালে যখন খরা হয়েছিল তখন সেখানে যে কৃষি ঋণ দেওয়া হয়েছিল কো-অপারেটিভ থেকে, সেই লোন কৃষকরা পরিশোধ করতে পারেনি। সেইজন্য তাদের লোন দেওয়া হয়নি। তার ফলে চাষীদের অবস্থা খুব খারাপ হয়ে দাঁড়িয়েছে।

[6-15—6-25 P.M.]

এর ফলে চাষের অবস্থা কি হচ্ছে তা আপনারা বুঝতে পারছেন। দ্বিতীয়ত এখানে এই যে কো-অপারেটিভ লোনের কথা বলা হয়েছে, সে সম্বন্ধে আমার কথা হচ্ছে প্রত্যেক গ্রামে একটি করে কো-অপারেটিভ সোসাইটি বা সমবায় সমিতি রয়েছে। সেখানে একজন করে ম্যানেজার থাকেন এবং তিনি সেখানে সর্বস্ব হলেও কার্যক্ষেত্রে দেখা যায় সমিতির ডিরেক্টররা এবং সমিতির অন্যান্য সদস্যরা সমস্ত ঋণ গ্রহণের সুযোগ সুবিধা ভোগ করেন। গরিব মানুষ সেখানে গিয়ে স্থান পায় না। ঋণ পাবার জন্য গরিব মানুষকে ঘুস দিতে হয়। সেইজন্য আমার মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ সমবায় কৃষি ঋণ যাতে গরিব কৃষকরা সহজে পেতে পারেন এবং এই ঘুস-ঘাস যাতে না দিতে হয় এবং সুদের হার কিছু কম যাতে করা যায় সেদিকে দৃষ্টি দেবেন। বর্তমান অবস্থায় যদি কোনও গরিব মানুষ ঘুস-টুস দিয়ে ঋণ পেল, তা সেই ঋণের টাকা সুদ সমেত যেভাবে তাদের কাছ থেকে আদায় করা হয়, সেটা মহাজনদেরও হার মানায়। এগুলির যদি সহজ ব্যবস্থা করা যায় তাহলেই কৃষির উন্নতি হবে। আমরা জানি এবারে আমাদের বীরভূম জেলায় আলু চাষ ভাল হয়নি। কারণ হচ্ছে এক সারের অভাব, দুই হচ্ছে ভাল বীজের অভাব। আমাদের ওখানকার চাষীদের ১ কেজি বীজ ৭ টাকা ৮ টাকা দিয়ে কিনতে হয়েছে। এর ফলে যে পরিমাণ আলু চাষীরা প্রতি বছর লাগায়, এবারে সেই পরিমাণ লাগায়নি। আমাদের জেলায় বিশেষ করে রামপুরহাট মহকুমায় তিনটি হিমঘর আছে, রামপুরহাটে একটি, নলহাটিতে একটি এবং মুরারই-তে একটি। এই তিনটি হিমঘরের মালিকরা নিজেরা আলু কিনে গুদামজাত করে রাখে, ফলে সাধারণ চাষীরা সেখানে আলু রাখার সুযোগ পায় না। এর ফলে চাষীদের কম দামে আলু বিক্রি করে দিতে হয়। চাষীরা যে দামে আজকে সার কিনছে বা বীজ কিনছে সেটা অত্যন্ত বেশি ফলে তাদের আলু বিক্রি করে কোনও লাভ

হচ্ছে না। যার ফলে আজকে আমাদের জেলাতে ভাল আলুর চাষ হয়নি। কৃষিমন্ত্রীকে আমি অনুরোধ করছি এদিকে নজর দেওয়ার জন্য এবং আমরা আশা করি তিনি এদিকে দৃষ্টি দেবেন। তারপর দরিদ্র চাষীরা আশা করেছিল চাষের জন্য কো-অপারেটিভ থেকে তারা সময়মতো লোন পাবে। কিন্তু কার্যত দেখা যাচ্ছে কো-অপারেটিভ অফিসার ঠিক করে দেবেন চাষীদের মধ্যে কে ডিফল্টার এবং কে ডিফল্টার নয়, সেই অনুযায়ী ডিফল্টাররা কোনও লোন পাবে না। সেখানে দেখা গেল যাদের কম জমি আছে সেই সব গরিব চাষীরা প্রায় সকলেই ডিফল্টার। যার ফলে তারা লোন পেল না। সুতরাং আজকে এই অবস্থায় এই বিষয়গুলি পুঙ্খানুপুঙ্খরূপে দেখবার অনুরোধ জানিয়ে এই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় এবং সুন্দরবন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়, উভয়ে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করতে গিয়ে দু'চারটি কথা বলছি।

স্যার, বামফ্রন্ট সরকারের দুটি ঘোষণা সাধারণ মানুষকে অত্যন্ত উৎসাহিত করেছে এবং এর জন্য তারা আমাদের আশীর্বাদ করছে। সেই দুটির মধ্যে একটি হচ্ছে বেকার ভাতা, আর একটি হচ্ছে ভাগচাষীদের ঋণ দান। স্যার, এই ভাগচাষীদের ঋণ দানের যে নীতি আমাদের সরকার ঘোষণা করেছেন সেটা শুধু রেকর্ডেড বর্গাদারদের জন্যই নয়, কংগ্রেস আমলে জোতদাররা যেসব ভাগচাষীদের রেকর্ডেড বর্গাদার হিসাবে নাম লেখাতে বাধা দিয়েছিল এবং যাদের উপর নানারকম অত্যাচার করেছিল তাদের জন্যও। তারা ঋণ গ্রহণের সুযোগ পাবে যদি সরেজমিনে প্রমাণ হয় এবং ব্লক কমিটি প্রমাণ পায় যে, তারা ভাগ চাষ করে। তাহলে তারাও পাবে। এই জিনিস কিন্তু কংগ্রেস দল গত ৩০০ বছর ধরে করেননি। শুধু আনরেকর্ডেড বর্গাদার নয়, ওঁরা রেকর্ডেড বর্গাদারকেও এক পয়সা ঋণ দেননি।

এবার আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে কিছু সংবাদ দেব এবং অনুরোধ করব। স্যার, কংগ্রেস সরকার গোটা পশ্চিমবাংলায় গত ৩০ বছর ধরে সেচের কিছুই করেনি। তারা যা করেছেন তা খুবই অপ্রতুল। অনেক জায়গায় আছে যেখানে প্রয়োজন তত বেশি নয়, সেখানে জোর দেওয়া হয়েছে, কিন্তু যেখানে খুব বেশি প্রয়োজন সেখানে করেনি। আমি মুর্শিদাবাদ জেলার একটি অঞ্চলের কথা বলছি, গঙ্গা নদীর এপারে লালগোলা থানা আর ওপারে সাগরদীঘি থানা। এই সাগরদীঘি থানা আদিবাসী অধ্যুষিত অঞ্চল। সেখানে গিয়ে দেখবেন ডিপটিউবওয়েল নাই অথচ সেখানকার মাটি অত্যন্ত সুন্দর, চাষের পক্ষে উপযুক্ত জায়গা। ওপারে অর্থাৎ লালগোলা থানায় সেখানে গিয়ে দেখবেন ৩০-৪০টি ডিপ টিউবওয়েল আছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে ঐ জায়গাটা হচ্ছে কংগ্রেসি প্রাক্তন মন্ত্রী শ্রী আব্দুস সাত্তারের কনস্টিটিউয়েন্সি। তিনি তার কনস্টিটিউয়েন্সিকে সেবা করবার জন্য এইসব করেছেন। তিনি এই লালগোলার উন্নতির জন্য সরকারের প্রচুর টাকা ব্যয় করেছেন। লালগোলায় ইরিগেশন হয়েছে তাতে আমার কোনও আপত্তি নেই কিন্তু খড়বা, বড়োয়া, এবং সাগরদীঘি থানায় কিছুই হয়নি। ভোলাবাবু ভাতারকে সাজিয়েছেন। বরকত সাহেব মালদহকে

সাজিয়েছেন, আর আব্দুস সাত্তার সাহেব লালগোলাকে সাজিয়েছেন। কিন্তু একটা কথা আছে যে মানুষের মাথায় যদি রক্ত উঠে যায় তাহলে রক্তক্ষরণ হয় এবং সেই রক্তক্ষরণ হওয়া স্বাস্থ্যের লক্ষণ নয়। আপনারা যে টাকা খরচ করেছেন তা জনসাধারণের টাকা। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেসব জায়গা অবহেলিত হয়ে পড়ে আছে সেইদিকে যেন নজর দেওয়া হয়। সেচের ব্যবস্থা কিন্তু সব জায়গায় নেই। কংগ্রেসিরা যেসব জায়গায় সেচের ব্যবস্থা করেছিলেন সেখানেও রবি শস্য বা বোরো ধানে কোনও রকম জল দেওয়া হয়নি। এই বোরো ধানে এবং রবি শস্যে যে জল দেননি সেটা কি সবুজ বিপ্লবের লক্ষ্যণ? মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে বোরো, চৈতালী প্রভৃতি ফসলে জল দেওয়া হয় তারজন্য তিনি যেন অফিসারদের অর্ডার দেন। এবার শ্যালো টিউবওয়েল সম্পর্কে কিছু বলব। বহু জায়গায় প্রাক্তন কংগ্রেসি মন্ত্রী এবং কংগ্রেসি এম. এল. এ. এবং তাদের মস্তানবাহিনীর চাপে অকেজো বাজে পাম্প চাষীদের কিনতে বাধ্য করেছেন কারণ টাকাকড়ির ব্যাপার ছিল এর পিছনে। চাষীরা এক গ্যালনও জল সেচ করতে পারেনি অথচ তাঁদেরকে সুদ-আসলসহ টাকা চাওয়া হচ্ছে এবং চাপ দেওয়া হচ্ছে। ফলে তাদের জমি-জমা নিয়ে টানাটানি শুরু হয়েছে। তবে মাননীয় মন্ত্রী মহাশয় অর্ডার দিয়েছেন যে এনকোয়ারি না করা পর্যন্ত যেন এই ঋণ আদায় করা না হয়।

[6-25—6-35 P.M.]

ডিপ টিউবওয়েল সম্বন্ধে একই কথা। অনেক ক্ষেত্রে যন্ত্র বিকল হচ্ছে, মোটর চুরি হচ্ছে, কেন? অপদার্থ লোকেদের দলবাজি করার জন্য কংগ্রেসিরা নিয়োগ করেছিলেন, অপদার্থ ব্যক্তি থাকার জন্য ঠিকমতো মেন্টেন্যান্স হয়নি। অসৎ ব্যক্তিরা থাকার জন্য চুরি হচ্ছে, মোটর চুরির সম্বন্ধে আপনি একটু এনকোয়ারি করে দেখবেন। মুর্শিদাবাদ জেলার খবর জানি, সেখানে চাষীরা যখন পাম্প মেশিন কেনেন আমি বহু, অধিকাংশ ক্ষেত্রে জানি যে কংগ্রেসের লোকেরাই পায় এবং তাদের বন্ড এক্সিকিউট করা হয় না। তাদের মধ্যে এমন অনেকে আছেন যাঁরা শহরে থাকেন, চাষবাস সম্বন্ধে কিছুই বোঝেন না। বামফ্রন্ট সরকার আসার পর অনেকে আবার সেইসব বিক্রি করে দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন টাকাটা ঠিকমতো তাঁদের কাছ থেকে আদায় করেন। আর একটা অনুরোধ, ফরাক্কা থেকে শুরু করে মুর্শিদাবাদ পর্যন্ত বিভিন্ন অঞ্চলে বন্যা এবং ওয়াটার লগিংয়ের জন্য বহু পাম্প সেট ডুবে গিয়েছিল, আমার অনুরোধ সেগুলো একটু দেখবেন যেগুলো ডুবে গেছে তার জন্য যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ঋণটা যেন মকুব করেন, আর যারা উইদাউট সিকিউরিটি নিয়েছেন তাদের যেন ছেড়ে না দেন। তাঁদের ছাড়বেন না। তাঁরা বন্ড নিয়েছেন এবং অন্যান্য কাজে ব্যবহার করছেন। কৃষিঋণ সম্বন্ধে ঐ একই কথা। কৃষিঋণ অল্প। তারপর তাও দেওয়া হয়েছে অপাত্রে। অবশ্য এখন কিছু কিছু ঠিকমতো দেওয়া হচ্ছে। গত ৩০ বছরে যে অভ্যাসটা দাঁড়িয়েছে সেই বদঅভ্যাসটা ছাড়াতে হবে। স্যার, বর্গাদারদের অত্যাচার এখন চলছে, সেদিকে একটু নজর দেবেন, কারণ অনেক অসাধু পুলিশ অফিসারের সহায়তায় বর্গাদারদের নাম নিয়ে অন্য লোককে বর্গা বলে চালানো হচ্ছে। খাসজমি নিজ হাতে বা নিজ হালে চাষ করা হচ্ছে বলছে। এতে ছোট চাষীদের ছোট কৃষিজীবিদের মনে একটা হতাশার সৃষ্টি হয়েছে সেদিকে একটু নজর দেবেন। স্যার, আলুর ফলনটা ভাল হয়েছে কিন্তু একটা

অসুবিধা হচ্ছে যে কোল্ড স্টোরেজের মালিকরা ছোট ছোট চাষীদের আলু রাখছেন না, মহাজনদের রাখছেন, তাতে অসুবিধা হচ্ছে ছোট ছোট চাষীদের আলু বিক্রি করে দিতে হচ্ছে, পরে চড়া দরে কিনতে হবে, তাতে ছোট চাষীদের সর্বনাশ হয়ে যাবে। বক্তব্য শেষ করার আগে ক্লাস্টার টিউবওয়েলের কথা বলছি। কংগ্রেসের আমলে বলা হয়েছিল ইলেক্ট্রিকের মিনিমাম চার্জ লাগবে। অতি স্বল্প মূল্যে চাষীদের কাছ থেকে তাঁরা চার্জ নেবেন। তারপর তাদের ক্লাস্টার টিউবওয়েলের ব্যাপারে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড কনেকশন কেটে দেয়। কংগ্রেসিরা কিছুই করেননি, এখন হয়েছে কি কংগ্রেসিরা ডিমান্ড করছেন আমরা কতটা দিয়েছিলাম আর বামফ্রন্ট সরকার কতটা দিচ্ছে? কি রকম ব্যাপার দেখুন, ভোগ করলেন তাঁরা বিপদগ্রস্ত হচ্ছে চাষীরা আর দোষ দিচ্ছে আমাদের? এইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন এইসবগুলোর দিকে একটু নজর দেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহোদয়, কৃষি সমষ্টি উন্নয়ন খাতে এবং সেই সঙ্গে সঙ্গে সুন্দরবন উন্নয়ন সম্পর্কে যে ব্যয়বরাদ্দ করা হয়েছে সে সম্পর্কে কয়েকটি সমস্যার দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি মনে করি সেই সমস্যাগুলির সমাধান হওয়া প্রয়োজন। আমাদের দেশে শিল্প এবং কৃষি দুই হল দেশের আর্থিক উন্নয়নের একমাত্র পথ। কিন্তু দুঃখের বিষয় বিগত ৩০ বছর ধরে আমাদের দেশে শিল্পোন্নয়নের দিকে যতটা দৃষ্টি দেওয়া হয়েছে কৃষির দিকে ততটা দেওয়া হয়নি। মানুষের ভোগ্যপণ্য যা আসে তা সবই মাটিরতলা থেকেই আসে। সেজন্য একটা গান আছে 'ও আমার দেশের মাটি, আমি তোমায় ভালবাসি'। মাটিরতলা থেকে মানুষের যে ভোগ্যপণ্য আসে তা কৃষি হিসেবেই আসুক, কিম্বা মিনারেল হিসেবেই আসুক সেদিকে দৃষ্টি দেওয়া হয়নি। আমাদের দেশের শতকরা ৮০ ভাগ মানুষ কৃষিজীবী। ৩০ বছর ধরে যে প্ল্যানিং হয়েছে তাতে তাঁরা আর্টিফিসিয়াল শিল্পোন্নয়ন করতে চেয়েছিলেন এবং তারজন্য কোটি কোটি টাকা তাঁরা ব্যয় করেছেন। কিন্তু যেখানে সাধারণ মানুষের অবস্থা ভাল হত সেদিকে পরিকল্পনা নেওয়া হয়নি। আপনাদের শিল্পে ভর্তুকি দেবার ব্যবস্থা আছে, কৃষিতে তা নেই। সরকারি প্রকল্পগুলিতে ক্ষতি হচ্ছে। অর্থমন্ত্রী বলেছেন ১১৩ কোটি টাকা ক্ষতি হচ্ছে এবং এই ক্ষতি সরকার বহন করছেন। কিন্তু যেখানে শতকরা ৮০ ভাগ মানুষ জড়িত সেই কৃষি উন্নয়নের জন্য কত কোটি টাকা ক্ষতি বহন করা হয়েছে। সেজন্য আমার বক্তব্য হচ্ছে কৃষিতে ভর্তুকি দেবার ব্যবস্থা করা হোক। এ যদি সম্ভব না হয়, তাহলে সস্তায় বা বিনামূল্যে সার, সেচ ইত্যাদির ব্যবস্থা না করলে হাসিম শেয়, রামা কৈবত্যদের অবস্থার পরিবর্তন করা যাবে না। কোটি কোটি টাকা ব্যয়ে পাতাল রেল. সি. এম. ডি. এ. করছেন, কিন্তু সাধারণ মানুষ, কৃষকদের জন্য সেখানে কি করা হচ্ছে। ক্ষুদ্র সেচ ব্যবস্থার জন্য যত টাকা যেখানে ব্যয়ের প্রস্তাব আসে সেখানে আরও বেশি ব্যয় করা উচিত ছিল। আজ মাইনর ইরিগেশনের অভাবে গ্রাম বাংলার লক্ষ লক্ষ একর জমি এক ফসলী হয়ে পড়ে থাকে। অতএব সেচ ব্যবস্থার দিকে আরও দৃষ্টি দেওয়া উচিত এবং তা হয় না বলে গ্রামের মানুষ কাজ পায় না। সেজন্য তারা শহরমুখি হচ্ছে। গ্রামের মানুষ যদি গ্রামে কাজ পায় তাহলে তারা নিশ্চয় শহরে আসবে না আপনারা গ্রামের সেচ ব্যবস্থার দিকে দৃষ্টি দিন যাতে তারা আরও বেশি কাজ তাহলে পাবে এবং যাতে একের বেশি ২/৩ ফসলী হতে পারে সেদিকে দৃষ্টি দেওয়া উচিত। এই প্রসঙ্গে আমার কেন্দ্রের

মাইনর ইরিগেশনের সমস্যার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার দেগাঙ্গা কেন্দ্রে একটা খাল করতে মাত্র কয়েক হাজার টাকা লাগবে। এরা ১৯৭১ সাল থেকে অ্যাপ্লিকেশন করছে। একটা স্কীমও তৈরি হয়েছিল। সেটা বাঁশখালি বেসিনের অন্তর্ভুক্ত ছিল। কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি। এক প্রশ্নোত্তরে মন্ত্রী মহাশয় বলেছিলেন এটা যমুনা বেসিনের অন্তর্ভুক্ত। এর দ্বারা বসিরহাটের উন্নতি হতে পারে, কিন্তু বারাসাতের চাষীদের জন্য ব্যবস্থা করতে গেলে বিদ্যাধরীর সংস্কার করতে হবে। যমুনা বেসিনের দ্বারা কতকগুলি থানায় উপকার হবে। কিন্তু বারাসাতের কল্যাণ এর দ্বারা হবে না। সুতরাং মাইনর ইরিগেশন হিসাবে বাগদা খাল যদি করতে পারেন তাহলে সেখানকার কৃষক জনসাধারণের আশির্বাদ আপনারা পাবেন।

[6-35—6-45 P.M.]

চাষের ব্যবস্থার উন্নতির জন্য ডিপ টিউবওয়েল ও শ্যালো টিউবওয়েলের পরিকল্পনা নেওয়া হয়েছিল। কিন্তু সে সমস্ত কি হচ্ছে? এই সমস্ত দিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডিপ টিউবওয়েলের জল কোথাও কোথাও যাচ্ছে, কিন্তু দেখা যাচ্ছে যে সেখানে রাত্রিবেলা ঐ সমস্ত ডিপ টিউবওয়েলের যন্ত্রপাতি চুরি হয়ে যাচ্ছে। অপারেটররা আট ঘন্টার বেশি কাজ করে না, সাবস্টিটিউট লোকের ব্যবস্থা আপনারা করেননি। আট ঘন্টায় জল দিয়ে সেখানে সমস্ত জল দেওয়া যায় না, যার জন্য বহু ক্ষেত্রে ডিপ টিউবওয়েল থাকলেও চাষীরা সুযোগসুবিধা থেকে বঞ্চিত হন ও ফসল মাঠেই মারা যায়। অনেক ক্ষেত্রে চাষীদের সঙ্গে এদের হৃদ্যতার সম্পর্ক থাকে না থাকে তিক্ততার সম্পর্ক। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই সমস্ত জিনিস দেখেন। আমি আর একটা জিনিস বলব—পাটের উপর। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন, তিনি যদি বলেন তাহলে বাধিত হব। পাটের উপর যে কর বসানো হয়েছে এর ফলে সাধারণ পাট উৎপাদনকারী গরিব চাষীদের উপর থেকে চুঙ্গিকর ব্যবসায়ীরা আদায় করে নেয়। সেইজন্য পাটের উপর থেকে যাতে চুঙ্গিকর দূর করা যায় তার জন্য আমি এর আগে মেনশনেও বলেছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন বিচার বিবেচনা করবেন। অতএব পাটের উপর যাতে এই কর রদ করা হয় সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর সুন্দরবন ডেভেলপমেন্ট-এর ব্যাপারে বলতে চাই। আশা করি সুন্দরবন ডেভেলপমেন্ট বিভাগের মন্ত্রী মহাশয় এ বিষয়ে মদত দেবেন। কলকাতা শহর বাড়তে বাড়তে মাননীয় মন্ত্রী মহাশয়ের কেন্দ্র আমতলা, বিষ্ণুপুর, আর একটু এগিয়ে সুতাকল পর্যন্ত যাচ্ছে। ওদিকে সুন্দরবন ডেভেলপমেন্ট এলাকা এগিয়ে আসতে আসতে রেণুপদবাবুর মন্দির বাজার পর্যন্ত এসেছে। মাঝখানে যে জোন মগরা হাট থানা তার অবস্থা কি? সে না ঘরকা না ঘাটকা। সরকারের আরবান ডেভেলপমেন্টও হচ্ছে না, আবার সুন্দরবন ডেভেলপমেন্টেও নেওয়া হচ্ছে না। অতএব সেখানে ডেভেলপমেন্টের জন্য কোনও পরিকল্পনাই নেওয়া হচ্ছে না। এই মাঝখানের এই অংশ এটাকে হয় আরবানের সঙ্গে জুড়ে দিন না হয় আমাদের দাবি সুন্দরবনের মানুষ আমরা সুন্দরবনেই থাকতে চাই। কিন্তু আমরা দেখছি আমরা সুন্দরবন থেকে বেরিয়ে এলাম, মগরা হাট থানার মধ্যে কেন সেটা বুঝতে পারছি না। দক্ষিণ ২৪ পরগনার মানুষ তারা জানে যে তাদের এক ফসলের বেশি ফসল হয় না। সব জমি এক ফসলি এবং এখানে সম্পূর্ণ প্রকৃতির উপর নির্ভর করে

থাকতে হয়। এর আগে একটা সমীক্ষা হয়েছিল যে সেখানে ডিপ টিউবওয়েল ও শ্যালো টিউবওয়েল হয় না। মন্ত্রী মহাশয় সেই সমস্ত জিনিস বিচার করে দেখবেন। সেখানে নদী খাল বহু আছে। আমি একটা সাজেশন দিচ্ছি যে রিভারলিফ্‌ট পাম্প চালু করা যদি হয় তাহলে সেখানে চাষের জলের ব্যবস্থা করা যায় ও সম্পূর্ণ প্রকৃতির দয়ার উপর নির্ভর করতে হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় দক্ষিণ ২৪ পরগনার চাষীদের এই বিষয়টা বিবেচনা করবেন বলে আমি মনে করি। আমি এস. এফ. টি. এ. পরিকল্পনা সম্পর্কে বলব। এই এস. এফ. টি. এ. পরিকল্পনা গরিব চাষীদের সুব্যবস্থার জন্য করা হয়েছে। এই এস. এফ. টি. এ. একটা মিটিং ডেকেছিল। আমি গিয়েছিলাম কারণ আমি ইন্টারেস্টেড ছিলাম। তারা যে সমস্ত সমস্যার কথা বলেন তাতে কতটা গরিব চাষীদের সুবিধা হবে জানি না। আমার কেন্দ্রে ৩টি এস. এফ. টি. এ. কেন্দ্র পড়েছে। আমি এস. এফ. টি. এ.কে চিঠি লিখেছিলাম। কিন্তু তাদের কাছ থেকে কোনও সুযোগসুবিধা পেলাম না। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে দুঃখ করেছেন—আমলাতন্ত্রের বিরুদ্ধে বলেছেন যে ঠিকভাবে কাজ হয় না। ফাইলের সম্মুক গতির কথা বলেছেন। আমি সংবাদপত্রে এইসব দেখলাম। আমি মফস্বলের অফিস সম্পর্কে একটু বলব। বি. ডি. ও. অফিস স্থাপিত হয়েছিল ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য। আগে ইউনিয়ন বোর্ডের আমলে সার্কেল অফিস ছিল, সাবডিভিশনাল সার্কেল অফিস ইত্যাদি ছিল। গরিব সাধারণ মানুষ নিরক্ষর মানুষ প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী এর দ্বারা উপকৃত হত। কারণ তারা দূরে যেতে পারবে না সেইজন্য প্রতি ব্লক এলাকায় ১০-১২টা অঞ্চলের মধ্যে একটা করে ব্লক অফিস করা হয়েছিল। সেখানে গরিব জনসাধারণ যাতে সুযোগসুবিধা পায় সেটাই ছিল লক্ষ্য। এই অফিসের বাবুরা ইচ্ছামতো বসেন। ১২টার সময় অফিসে বসলেন ৩টার সময় অফিস ছুটি হয়ে গেল। যখন চাষীরা ছেঁড়া ময়লা জামাকাপড় পরে গেল যদি বাবুরা তৎপর না হন তাহলে কি হবে? সেখানেও দেখি ঐ রাইটার্স বিল্ডিংয়ের আমলাদের মধ্যে আর তাদের মধ্যে কোনও তফাৎ নেই। তাহলে এই বি. ডি. ও. অফিসের আর কোনও মূল্য থাকে না।

প্রতি বি. ডি. ও. অফিসে প্রতি অঞ্চলের জন্য একজন করে গ্রাম সেবক দেওয়া হয়েছে। সেজন্য গ্রাম সেবক চাষীদের সঙ্গে ঘনিষ্ঠভাবে মিশবেন। কিন্তু গ্রাম সেবক সেই অঞ্চলে থাকেন না। আমি যতগুলি বি. ডি. ও. অফিসের সঙ্গে সংশ্লিষ্ট সেখানে গিয়ে দেখেছি তারা কোনওরকমে বি. ডি. ও. অফিসে গিয়ে সই করে চলে আসে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যার জন্য আমার স্পেসিফিক দাবি হচ্ছে, নিশ্চয়ই গ্রাম সেবকদের প্রতি আমার সহানুভূতি আছে, তাঁরাও দেশের মানুষ, তাঁদের কমপালসারি করে দিতে হবে যাতে তাঁরা অঞ্চলে থাকেন। যদি ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা মূল উদ্দেশ্য হয়ে থাকে তাহলে একটা অঞ্চলের মধ্যে একটা গ্রামসেবককে কম্পালসারিলি বাস করতে হবে, তাহলে জনসাধারণ সহজে তাঁর কাছে গিয়ে তাঁদের বক্তব্য রাখতে পারবেন যতটা না পারবেন গেজেটেড অফিসার বি. ডি. ও.র টেবিলে গিয়ে। নিশ্চয়ই একজন কৃষক কৃষি অফিসার হবেন না, কৃষি অফিসার যাঁরা হন তাঁরা কোট-প্যান্ট পরেন, ভদ্র লোক হন, কিন্তু প্যান্ট কোট পরে নিশ্চয়ই চাষ করা যায় না। গ্রামে একটা প্রচলিত গান আছে— রাঁধিব বাড়িব হাঁড়ি ছুঁইব না,
স্নান করিব চুল ভিজাইব না।

সেই রকম যদি কৃষি অফিসারের মনোবৃত্তি হয়ে থাকে তাহলে নিশ্চয়ই সেই মনোবৃত্তি

নিন্দনীয়। আমি নিজে কিছু চাষ করি, উচ্চ ফলনশীল আই আর এইট চাষের জন্য মগরাহাটের এ. ই. ও.কে চিঠি লিখেছিলাম কিছু সাজেশন চেয়ে, কিন্তু আমার চিঠির জবাব পাইনি। আজকে ক্ষুদ্র চাষী, গরিব চাষী, গ্রামের মানুষ ওয়ারস্ট সাফারার। তারা কলকাতা শহরে সো-কল্ড সফিসটিকেটেড এরিয়ায় বাস করতে পারছে না, তারা সঙ্ঘবদ্ধ হয়ে সেই আওয়াজ তুলতে পারছে না, সেজন্য তারা সবচেয়ে বেশি বঞ্চিত। সাধারণ মানুষের একজন হিসাবে তাদের কথা বিবেচনা করতে হবে যাতে তারা আরও বেশি সুযোগসুবিধা পায়। চাষীর যদি উন্নতি না হয়, তারা যদি ফসল ফলাতে না পারে, মানুষ যদি ভোগ্যপণ্য না পায়, সাধারণ মানুষের হাতে যদি পয়সা না যায়, গরিব মানুষের হাতে যদি পয়সা না যায় তাহলে অর্থনৈতিক বিকেন্দ্রীকরণ হবে না। আমাদের দেশের শিল্পকে আর্বানাইজেশন করার একটা চিন্তাধারা একদল মানুষের আছে, সেটা ঠিক নয়। আমাদের দেশের যদি উন্নতি করতে হয় তাহলে গ্রামের ক্ষুদ্র শিল্পের উন্নয়ন আগে করতে হবে, তাতে আর্বানাইজেশন শিল্পের উন্নয়ন অটোমেটিক্যালি হয়ে যাবে। সাধারণ মানুষ, কৃষকের হাতে পয়সা না গেলে সেটা হবে না। আরও বিভিন্ন সমস্যা সম্বন্ধে অভিযোগ উঠেছে। বহু জায়গায় দেখা যায় বীজ ধান চাষ হয়ে যাবার পর। এখানে সমবায় দপ্তরের মন্ত্রী আছেন, তাঁর কাছে বলছি এমন বহু সমবায় সমিতি আছে যে সমবায় দপ্তরের থেকে টাকা গেছে চাষীদের জন্য শ্রাবণ মাস যখন শেষ হয়ে গেছে, তখন ধান রোয়া শেষ হয়ে গেছে। বলদ কেনার যে ঋণ সেটা গিয়ে পৌছায় শ্রাবণ, ভাদ্র মাসে। নিশ্চয়ই সরকারের লাল ফিতা তারজন্য দায়ী। কিন্তু সেই লাল ফিতার দৌরাত্মকে দূর করার জন্য কি পরিকল্পনা নিচ্ছেন জানি না। তারপর বিভিন্ন দপ্তরে সমন্বয়ের অভাব, সেই সমন্বয়ের অভাবের জন্য বহু ক্ষেত্রে কাজ আটকে গেছে।

[6-45—6-55 P.M.]

আর একটা কথা বলি, ব্লককে যদি আমরা কেন্দ্র করে ধরি, ব্লককে কেন্দ্র করে এলাকার উন্নয়ন হবে, সমষ্টি উন্নয়ন হবে—যখন হিসাব ধরা হয়েছিল যে এক লক্ষ লোক পিছু একটি করে ব্লক হবে, এখন জনসংখ্যা অনেক বেড়ে গেছে, মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতিতে বলেছেন যে ৩৬৫টি ব্লক আমরা অ্যাড করেছি, আরও ছয়টি ব্লক সেখানে নিশ্চয়ই হবে। কিন্তু আমার মনে হয় আরও বিভক্ত করে ব্লকের সংখ্যা আর একটু বাড়ানো দরকার, সত্যকারের যদি সেন্ট্রালাইজ ওয়েতে কাজ করতে চাই, আরও যদি সাধারণ মানুষের কাছে আমরা সাহায্য পৌছে দিতে চাই তাহলে ব্লকগুলোকে আরও ছোট করে দেওয়া উচিত। যখন ব্লকগুলো হয়েছিল ১৯৬৪ সালে, তখন যে জনসংখ্যা ছিল, নিশ্চয়ই ১৯৭৮ সালের জনসংখ্যা তার থেকে অনেক বেশি বেড়ে গেছে। তার জন্য ব্লকগুলোকে ছোট ছোট করা উচিত বলে মনে করি। আর একটা জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তাঁরা বলছেন যে সরকারি খামারে কৃষি মজুরদের ৮ টাকা ১০ পয়সা করে মজুরি দিচ্ছেন, আমি এটাকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সেই ক্ষেত্রে সরকারের যে সমস্ত স্কীম আছে, যেমন টি. আর. স্কীম, যেখানে ১০০ ঘনফুট মাটি কাটলে ২ কিলো গম এবং ১ টাকা দেওয়া হচ্ছে। এটা হচ্ছে ফুড ফর ওয়ার্ক-এর স্কীম, সেখানে কেন ৮.১০ পয়সা করে মজুরি দেওয়া হচ্ছে না? মিনিমাম ওয়েজ আপনারা মেনে নিচ্ছেন, কৃষি দপ্তর নিশ্চয়ই এটা মেনে নিচ্ছেন কারণ সরকারি খামারে তারা ৮.১০ পয়সা করে মজুরি দিচ্ছেন। সুতরাং অন্যান্য ক্ষেত্রেও এই বৈষম্য দূর

করা দরকার। পরিশেষে মন্ত্রী মহাশয় বলেছেন ব্লক কমিটি সম্বন্ধে। প্রতি ব্লকে পরামর্শ দেবার জন্য তিনি ব্লক কমিটি করেছেন, অ্যাডভাইসরি কমিটি করেছেন। যদি এই হয়, আপনারা যদি আনুপাতিক প্রতিনিধিত্ব মেনে নেন যদি তাই হয়ে থাকে তাহলে সেখানে সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি থাকবেন। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, আমরা যে সমস্ত ছোট ছোট দল আছি, যেমন মুসলিম লীগ, এস. ইউ. সি. এবং অন্যান্য যে সমস্ত দল, তাদের ব্লক কমিটিতে প্রতিনিধিত্বের আনুপাতিক ফর্মুলা হিসাবে আমাদের যেখানে যেখানে সংগঠন আছে সেইসব স্থানের ব্লক কমিটিতে আমাদের রিপ্রেজেন্টেটিভ থাকা উচিত। কিন্তু ব্লক কমিটির যে কনস্টিটিউশন হয়েছে, সেখানে সেই রিপ্রেজেন্টেশনের কোনও প্রভিসন নেই। কেন নেই আমি জানি না, মন্ত্রী মহাশয় সেটা বিচার বিবেচনা করে দেখবেন। এই বলে মন্ত্রী মহাশয়-এর ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কৃষি ও সমষ্টি উন্নয়ন দপ্তরের যে ব্যয়-বরাদ্দ এবং সুন্দরবনের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। কয়েকদিন ধরে শুনলাম কংগ্রেস বেঞ্চ থেকে বলা হয়েছে যা কাজ হচ্ছে তা নাকি তারা করে গেছেন এবং গত ৩০ বছরের কথা তুললে তারা একটু ক্ষেপে ওঠেন। ৩০ বছর ধরে কি হয়েছে তা তারা নিজেরা দেখতে পাচ্ছেন, তাদের নিজেদের চেহারার দিকে তাকিয়ে। গতকাল আমাদের বিধানসভার সদস্য শ্রী বিনয় কোঙার মহাশয় বলে গেলেন, যে কোনও পরিপ্রেক্ষিতে, কোনও দৃষ্টিতে এই বাজেটকে দেখি এবং সেটা কতখানি কার্যকর করা হয় তা তিনি একটু ব্যাখ্যা করে গেছেন। আমি সেই বিষয়ে আর যাচ্ছি না। সেজন্য তাদের যে ৩০০ বছরের ফল আজকে তারা এসে দেখতে পাচ্ছেন—তার ফল হচ্ছে বিষময়। শ্রী অতীশ সিংহ মহাশয় বললেন যে কেন জমির সিলিং কমানো হল না? তারা তো ৩০০ বছর ছিলেন, শুধু ৩০ বছরই ছিলেন না, অতীশবাবুর বাবা তিনি ছিলেন ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী। তিনি তো কিছুই করে যাননি। সুতরাং আজকে ঐ সব কথা বলে আর লাভ নেই। পরিষ্কার করে বলা হয়েছে ভূমি সংস্কার করতে গেলে জমির সিলিং কমিয়ে ভূমি সংস্কার করা যায় না। মৌলিক ভূমি সংস্কার যদি করতে হয়—ওরা সিলিংয়ের মধ্যে মনে করেন যে ভূমি সমস্যার সমাধান হয় কিন্তু তা হয় না। ওটা একটা আলাদা জিনিস। ওটা কখনও এখান থেকে হবে না। এটা একটা মৌলিক ব্যবস্থার পরিবর্তন. সেটা কেন্দ্র থেকে করতে হবে। যেটা হয় সেটা করার জন্য চেষ্টা চলছে, সেই কথাগুলো আমি এখানে বলার চেষ্টা করব।

এটা ঠিক কৃষি দপ্তরের কথা বলতে গেলে অন্যান্য কয়েকটি দপ্তরের কথা বলতে হয়—সেচের কথা বলতে হয়, ভূমির কথা বলতে হয়। এবারে আমি আমার জেলা সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আপনারা জানেন আমাদের বীরভূম জেলা কৃষি প্রধান জেলা এবং সেখানে কোনও শিল্প কারখানা নেই। আট লক্ষ পাঁচ হাজার একর কৃষিযোগ্য জমি সেখানে রয়েছে। বিগত ৩০ বছরে কংগ্রেস সরকার সেই জমিতে সেচের ব্যবস্থা করেননি। বীরভূম জেলার পশ্চিম প্রান্ত এবং উত্তর প্রান্ত খরাতে মরে যায় এবং পূর্ব প্রান্ত বানে চলে যায় তবুও বীরভূম জেলায় ধান বেশি হয়। স্যার, কাগজ-কলমে আমাদের ওখানে ধান বেশি হয় ঠিকই কিন্তু গরিব কৃষক না খেয়ে মরে ময়ূরাক্ষী গ্রাম যেটা রয়েছে সেখান থেকে বীরভূম

জল পায়। হিংলো ব্যারেজের প্রস্তাব ছিল ৩৩ হাজার একর জমিতে জল দেবে, কিন্তু তারা মাত্র পাঁচ হাজার একরে দিয়েছে, কিন্তু সেটাও আবার উদ্বোধনের পরই ভেঙে গেল, সিদ্ধেশ্বরী ৪০ হাজার একরে জল দেবে এরকম একটা পরিকল্পনা রয়েছে। তবে সেটা এখন কার্যকর হয়নি এবং কবে হবে তাও জানি না। বীরভূমের ডিপ টিউবওয়েল ছিল ৮২-৮৩টি এবং রিভার লিফ্‌ট ছিল ৮২-৮৩টি এবং শ্যালো ৩০৫০টি। এবং এইসবগুলো মিলে ২ হাজার ৭ শত ৬৬ একর জমিতে জল দিত। কিন্তু আমরা দেখছি যে এর মধ্যে ৭০-৮০টি গত ৩০ বছর ধরে খারাপ হয়ে গেছে এবং একটা অবর্ণনীয় অবস্থা, তবে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রামে গ্রামে ছোট ছোট ইরিগেশনের ব্যবস্থা হচ্ছে অর্থাৎ পুকুর কাটা হচ্ছে নালা সংস্কার করার ব্যবস্থা হচ্ছে। এর ফল হবে আগামী কয়েক বছরের মধ্যে বীরভূম জেলার সমস্ত অংশে না হলেও ব্যাপক অংশকে সেচ যোগ্য করা যাবে। স্যার, এই বাজেটে প্রথমেই গ্রামের দিকে তাকানো হয়েছে এবং গ্রামের উন্নয়নশীল উৎপাদনের জন্য ২৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে, গ্রামের এই যে টাকা খরচ করা হচ্ছে কৃষকদের স্বার্থে এ কথা কিন্তু খবরের কাগজ লেখে না—তাঁরা অন্যান্য কথা লেখেন। কংগ্রেসিরা বলেন বামফ্রন্ট সরকার শুধু চাকরি দেয়, মধ্যবিত্তদের জন্য কিছু করছেন, কিছু কিছু বোনাস দেয়—কিন্তু গ্রামের জন্য কিছু করে না। কিন্তু এই যে জিনিস সব করা হচ্ছে একথা তাঁরা উল্লেখ করেন না, গ্রামের এই যে ২৫ কোটি টাকা খরচ করা হবে তার ফলে গ্রামের বেকার সংখ্যা কমে যাবে সেটা তাঁরা কখনও বলেননি। খরার সময়ে জলের প্রয়োজন রবিশস্যের জন্য জলের প্রয়োজন কিন্তু ওঁদের সময়ে দেখতাম সময় মতো জল পাওয়া যেত না। কিন্তু বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন আমরা এই এই জায়গায় জল দেব, এবং এক্ষণে এখানে পারব না কাজেই সেই অনুসারে ব্যবস্থা করুন। একজন সদস্য বললেন খরা হচ্ছে, আমি জানি না কোথায় খরা হচ্ছে সারের ক্ষেত্রে দেখেছি একসময় কন্ট্রোল ছেড়ে দিত আশ্বিন কার্তিক মাসে এবং রবিশস্যের সময় সেটা আবার কন্ট্রোল হয়ে যেত। অর্থাৎ সার নিয়ে নানা রকম দুর্নীতি চোরাকারবারী হয়েছে। কিন্তু এবারে দেখছি কৃষকরা সার ব্যাপকভাবে ব্যবহার করেছে। বলছেন প্রকৃতির অনুকূল পরিবেশ ছিল বামফ্রন্ট সরকারের হাতে যত সার ছিল সরকার তার সময়মতো যোগান দিয়েছে এবং বীজ দিয়েছে। আগে কৃষকরা বলত বীজ দেবে পৌষ-মাঘ মাসে যখন সেটা সিদ্ধ করে খাওয়া হবে, কিন্তু এবারে দেখছি তারা সময় মতোই বীজ পেয়েছে। তারপর কৃষকদের ঋণ মকুব করা হয়েছে এবং কৃষিমন্ত্রী বলেছেন চার একর এবং ছয় একর পর্যন্ত জমির কৃষক যে ঋণ নিয়েছে তার আংশিক মকুব করা হবে। আমরা এতদিন ধরে শুনেছি রেডিও এবং মাইকে বলছে ঋণ মকুব হবে ঋণ মকুব হবে—কিন্তু সেটা বাস্তবে দেখিনি কিন্তু এবারে কাগজে দেখলাম কৃষকদের আংশিক ঋণ চার এবং ছয় একর পর্যন্ত জমির মকুব করা হবে এবং কৃষকরা সেজন্য আনন্দিত।

[6-55—7-05 P.M.]

আমাদের জেলার অবস্থা খারাপ। এই ৩০ বছর ধরে আমরা দেখিনি ধান ছাড়া আর কিছু হয়। ধান হত আর কোথাও কোথাও গম হত, কলাইও কিছু হয়। এবারে দেখলাম সরষে কিছু হয়েছে। আমি একদিন ট্রেনে যেতে যেতে লোককে জিজ্ঞাসা করলাম এবার তো প্রচুর সরষে হয়েছে, মালদহ থেকে সরষে আসছে আমাদের জেলাতে। আমরা জানতাম না

বীরভূম জেলায় এত সরষে হয়। ঐ ট্রেনের লোকগুলি বললেন এর আর কতদিন চলবে ১০ দিনে তো ফুরিয়ে যাবে। আমি বললাম আপনি ৮ মাসে ১০ দিন দেখলেন, ৮৮ মাস আগে আপনারা তো ১০ মিনিটের কথা বলতে পারতেন না। বীরভূম জেলায় যে সরষে উৎপাদন হত ১০ মিনিটে বীরভূম জেলার মিলগুলি শেষ করে দিত। আজকে তারা ১০ দিন চালাচ্ছে। আমি মনে করি আসছে বার যদি এইভাবে চাষ চলে তাহলে বীরভূম জেলাতে অনেক সরষে উৎপাদন হবে। এইবার এইসব জিনিস আমরা দেখতে পেলাম। আমাদের ওখানে একটা সমস্যা আছে যে মাটি টেস্ট করবার মতো ব্যবস্থা নেই। কৃষকদের নানা জায়গায় ঘুরতে হয়, কিভাবে সার প্রয়োগ করতে, ওষুধ কি দেবে এই সমস্ত ব্যবস্থা নেই। এগুলি করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। অন্ততঃপক্ষে বীরভূম জেলাতে মাটি পরীক্ষার জন্য কেন্দ্র খোলা দরকার আছে। আরও একটি সমস্যা আছে এই কোল্ড স্টোরেজের সমস্যা। আমরা দেখেছি, আলু উৎপাদন বেশি হলে দাম কমে না কারণ বুর্জুয়া সমাজ ব্যবস্থা মুনাফা ভিত্তিক হয়। ফোড়েরা বাজারে এসে মাল কিনে নেয়, তারা গুদামজাত করে কোল্ড স্টোরেজে রেখে দেয়। একদিকে কৃষকরা দাম পায় না, যখন সে বাজারে বিক্রি করতে যায় কিন্তু যখন কিনতে যায় তখন চড়া দামে কেনে। আলু এবার আমাদের ওখানে ভাল হয়েছে কিন্তু কৃষকরা দাম পাচ্ছে না। ফোড়েরা তারা সস্তায় আলু কিনে নিয়ে কোল্ড স্টোরেজে রেখে দিচ্ছেন। কৃষকরা মাল বিক্রি করতে বাধ্য হয় এইজন্য কৃষকরা মার খাচ্ছে আর যারা কেনে তারাও মার খাচ্ছে। শুধু সরষে বিমা করলেই হবে না কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নিতে হবে। ১০-১২টি নিত্য ব্যবহার্য জিনিস সেগুলি যদি কন্ট্রোল দরে জনসাধারণকে দেওয়া যায় তবেই জনসাধারণ বাঁচবে। টাটা, বিড়লা, ডালমিয়াকে হাজার হাজার টাকা ভর্তুকি দেওয়া যেতে পারে তাহলে যে কৃষক ফসল উৎপাদন করে তাকে কেন ভর্তুকি দেওয়া যাবে না। আমি দাবি করব কৃষকদের ভর্তুকি দিতে হবে। কৃষকরা যাতে ভাল দাম পায় তার দিকে দৃষ্টি দিতে হবে, সাধারণ মানুষ যাতে সস্তায় জিনিস পায় তার ব্যবস্থা করতে হবে। এটা শুধু বেসরকারিভাবে হবে না, সরকারিভাবে করতে হবে। কেন্দ্রীয় সরকারকে এখানে এসে দাঁড়াতে হবে। আমাদের এখানে ভাগ চাষ হয়। পশ্চিমবাংলায় যে দুটি সুগার মিল আছে তার মধ্যে একটা হচ্ছে বীরভূমে, এটি খোলার সময় কংগ্রেস কিছু রাজনীতি করেছিল, কিছু স্টান্ডাবাজি করা হয়েছিল। বীরভূম জেলায়—আখ হত না। আমাদের ওখানে এখন প্রচুর আখ হয়। এবং মুর্শিদাবাদ জেলা থেকেও প্রচুর আখ আসে। কিন্তু প্রচুর আখ মাঠে পড়ে থাকছে, সুগার মিলে পৌঁছানোর জন্য কোনও ব্যবস্থা নেই। এর জন্য ব্যবস্থা করা দরকার। আখ সব জ্যাম হয়ে মাঠে পড়ে আছে। এই সমস্যার সমাধান করা অত্যন্ত প্রয়োজনীয়।

এইগুলি হচ্ছে পরিবহন সমস্যার একটি সমস্যা, এই সমস্যা সমাধান করার দরকার আছে। অতীশবাবু বলে গিয়েছেন, খুব ভাল কথাই বললেন, একটা কথা তাঁর মেনে নিচ্ছি, যে গ্রামে গ্রামে যে কৃষক শিক্ষাকেন্দ্রগুলি আছে সেই কৃষক শিক্ষাকেন্দ্রগুলির সবগুলিই অচল। হ্যাঁ অচল। ৩০ বৎসর ধরে যে কৃষক শিক্ষাকেন্দ্রগুলি করেছিলেন সেগুলির সবগুলিই তো চুরি করেছিলেন, সবগুলিতেই তো বদমায়েস ছিল। অর্থাৎ কোনও মাস্টার ছিল না, সেখানে ছাত্র ছিল না, টাকা-পয়সা, বর্তমানে বামফ্রন্ট সরকার এসে সেগুলি যাতে চলে তারজন্য একটা কমিটি হয়েছে যাতে ভাল করে চলতে পারে, ছেলেরা আসে এবং পড়ে তার একটা

ব্যবস্থা হয়েছে। পার্চেজের ব্যাপারে পার্চেজের ব্যাপার নিয়েও কথা হয়েছে। সব চেয়ে আনন্দের কথা যে এবার বামফ্রন্ট সরকার ভাগ চাষীদের একটা নিরাপত্তার ব্যবস্থা করেছেন। ভাগচাষীদের বলে দিয়েছেন, আইন করেছেন এবং যে ভাগচাষীদের খুব অল্প সংখ্যক ভাগচাষী বলে রেকর্ডেড হয়েছিল এখন দেখা যাচ্ছে ভাগচাষী অনেক বেশি রেকর্ডেড হয়েছে। গত বৎসর ভাগচাষীরা ধান তুলতে গিয়ে তাদের যে অবস্থা হয়েছিল সেখানে অনেক শান্তিপূর্ণভাবে ভাগ চাষীরা এবার ধান তুলতে পেরেছে। আমরা মনে করি এই বামফ্রন্ট সরকার যে যে কার্যক্রম গ্রহণ করেছেন সেইসব কার্যক্রম গ্রহণের ফলে ঐ ভাগচাষীরা আজকে নিরাপত্তা অনুভব করছে এবং তারা রেকর্ড করার জন্য যেতে পারছে। এখানে বলা হয়েছে যে যে ভাগচাষী চাষ করেছে সে ধান তুলবে। এখানে কয়েকজন বলেছেন যে যে চাষ করেছে তাকে ধান কাটতে দেওয়া হবে না। না, তাতো কথা নয়। ঐ কংগ্রেসেরই এক বন্ধু বলে গিয়েছেন, তথাকথিত বামফ্রন্ট নামধারী কালকে বললেন যারা ধান ভানছে সেই কৃষকের কাছ থেকে তা কেড়ে নিয়ে যাচ্ছে। যে চাষ করছে সে যদি ধান তোলে তাহলে একজন কৃষক, সে ধনী কৃষক বা মধ্যবিত্ত কৃষক, সে চাষ করলে সেই ধান তুলবে। সুতরাং এই যে স্লোগান এই স্লোগানে বামফ্রন্ট সরকার যে নীতি নিয়েছিল তা সঠিকভাবেই নিয়েছিল। যার ফলে এই বৎসর পশ্চিমবাংলায় যে অশান্তি তারা সৃষ্টি করেছিল বিগত ৩০ বৎসর ধরে সেই অশান্তি তারা এবার সৃষ্টি করতে পারেনি। আমি এই বলে কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি তুলেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি গ্রামাঞ্চলের একজন খাঁটি কৃষক কর্মী প্রতিনিধি হিসাবে, এই বামফ্রন্ট জোটের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে কৃষি বরাদ্দের জন্য আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করতে এই বাজেটের পরিসংখ্যান দেখিয়ে বেশি করে ভারাক্রান্ত করতে চাই না। যখন কংগ্রেস ক্ষমতায় আসেনি তার আগে থেকে এবং কংগ্রেস ক্ষমতায় আসবার পরে, যখন সার্কেল অফিসার ছিল, যখন বি. ডি. ও.রা জন্মায়নি, তখন থেকেই কৃষি ক্ষেত্রের সঙ্গে আমি ঘনিষ্ঠভাবে যুক্ত। আমি যে জেলা থেকে এসেছি সেই জেলা একটা খাদ্যশস্যে উদ্বৃত্ত জেলা, বীরভূম জেলা, আমাদের সেই জেলায় আজকে চাষের উন্নতি সম্পর্কে আমাদের পূর্বের শাসকগোষ্ঠী যারা বলে গেলেন আর এক বড় জমিদার বংশের নন্দন সিংহী মহাশয়ও বলে গেলেন।

[7-05—7-15 P.M.]

তিনি বলে গেলেন যে এই বিরাট বাজেট পুস্তিকা এটা অন্তঃসারশূন্য বাজেট পুস্তিকা, এতে কিছু নেই। আমি একটা কথা জিজ্ঞাসা করি আমাদের এই বীরভূমে দেখেছি গত ৩০-৩৫ বছর ধরে যে সমস্ত জায়গায় সেচের কোনও সম্ভাবনা ছিল না, সেইসব জায়গায় বিভিন্ন সেচ পরিকল্পনা করে কৃষির উন্নতি হয়েছে। আমাদের বীরভূমে প্রভূত উন্নতি হয়েছে। আমাদের বামজোট সরকারের আমাদের যে নীতি রয়েছে সেটা বাজেটের অন্যান্য ক্ষেত্রে প্রতিফলিত হতে দেখেছি। কৃষিক্ষেত্রেও আমরা তাই দেখছি। অতীতে আমরা দেখেছি সার, বীজ, জল এবং কীটনাশক যে সমস্ত রাসায়নিক জিনিস দিয়ে সহায়তা দেওয়া হত, সেই উপকার বরাবর কারা পেত? যারা বড় জোতদার বা হিমঘর মালিক, গরিব লোকদের

জিনিসপত্র রাখতে চায় না, তারাই উপকৃত হত। আমরা দেখলাম বামজোট সরকারের সিদ্ধান্ত যারা প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী তাদের ঋণ দেওয়া হবে। আমি নিজে দেখেছি আমার এলাকাতে যারা রেকর্ডহীন ভাগচাষী এবার তারা অনেকেই খুব কম করে হলেও ৩০-৪০ টাকা ঋণ হিসাবে পেয়েছে। সভাপতি মহাশয়, আমি এই বাজেট সমর্থন করতে উঠে একথা বলতে চাই যে ১৯৬০-৬১ সালে যেখানে সাহায্যের পরিমাণ ছিল ৮১ কোটি টাকা, সেটা বৃদ্ধি পেয়ে ১৯৭৬-৭৭ সালে হয়েছে ১০৫.১০ কোটি টাকা। আমি একথা বলছি না যে আগেকার সরকার সেচের দিকে চাষের দিকে নজর দেননি। কিন্তু প্রথম এবং দ্বিতীয় পরিকল্পনার সময় আমাদের যিনি দেশের নায়ক ছিলেন জওহরলাল নেহেরু, তিনি বৃহৎ শিল্পে এবং ভারী ভারী শিল্পে উৎপাদনের জন্য অতিশয় নজর দিয়েছিলেন। অথচ সারা দেশে এবং পশ্চিমবাংলায় বোধ হয় ৮০ জনের বেশি কৃষির উপর নির্ভরশীল, তাদের এই জীবন এবং জীবিকার যে সঞ্জীবনী মন্ত্র কৃষির উন্নতি করা, সেই সমস্ত'কেই অবহেলা করেছিলেন। যার জন্য আজকেও গ্রামের লোকের দারিদ্র্য কমেনি। কেউ কেউ এখানে বলেছেন সেচমন্ত্রীর কাছে রাইটার্স বিল্ডিংসে বীজন সার পাওয়া যাচ্ছিল না। হাসানুজ্জামান সাহেব বলেছেন পেন্টুল পরা কৃষি দপ্তরের যে সমস্ত সাহেব সুবারা আছেন, তাঁরা তাঁদের প্যান্ট ভিজে যাবে বলে এবং তাতে কাদা লাগবে বলে সেখানে যান না আমি আমার এলাকায় দেখেছি যখন সেই প্যান্ট পরা কর্মচারিরা গেছিলেন, যে সময় তাইচুং চাষ শুরু হয়, তাঁরা কাদায় নেমে জলে ভিজে কাজ করেছেন, দুনিগ্রামে যেখান থেকে মাননীয় সদস্য প্রতিনিধি হয়ে এসেছেন, সেইসব অঞ্চলেও এমন ব্যাপকভাবে চাষের বৃদ্ধি হয়েছে যে তা ধারণা করা যায় না। সেজন্য আমি এই কৃষিবাজেটকে এক কথায় বলতে চাই যে এটা নিম্ন মধ্যবিত্ত প্রান্তিক ভূমিহীন ক্ষেতমজুর যে সমস্ত মানুষ আছে এ তাদের বাজেট। তাদের সঞ্জীবনী মন্ত্র এতে আছে। আমরা জানি যে কৃষির উন্নতি করতে হলে বীজের উন্নতি চাই, সারের সরবরাহের উন্নতি চাই।

পশ্চিমবঙ্গ সরকারের হাতে কি সারের কাবখানা আছে? পশ্চিমবঙ্গ সরকারকে নির্ভর করতে হয় ওই কেন্দ্রের উপর। কাজেই আমাদের কৃষির উন্নতির জন্য যে বাজেট রাখা হয়েছে সেই সম্পর্কে আমি দু'একটি কথাই কেবল বলব। আমি বলি কৃষকদের সাবসিডি দেওয়ার প্রয়োজন আছে। আমি দেখেছি যে সরকারি কর্মচারী বন্ধুদের এক্সগ্রাসিয়া দেওয়ার জন্য ৬৬ কোটি টাকা লেগেছে। টাটা, বিড়লা প্রভৃতি ধনী যারা আছেন তাদের অনেককে রুগ্নশিল্পকে সঞ্জীবিত করার জন্য টাকা দেওয়া হয়ে তাঁকে। কিন্তু কৃষকের বেলায় সাবসিডি মঞ্জুর কমই হয়। আর একটা কথা, আমাদের কৃষিকে যদি সত্যি সত্যিই উন্নতির দিকে নিয়ে যেতে হয় তাহলে কৃষি সমবায় পদ্ধতির মাধ্যমে আমাদের কাজ করতে হবে। একে কৃষি ফোরামে পরিণত করতে হবে। কারণ এই কৃষি সমবায় সমিতিগুলি এমনভাবে ছড়িয়ে আছে যে আমরা এদের কৃষকদের অজ্ঞাত দূরীকরণে এগুলিকে একটা মস্তবড় হাতিয়ার হিসাবে ব্যবহার করতে পারি। এটাই আমাদের দেশের কৃষকদের একমাত্র হাতিয়ার। এছাড়া অন্য কোনও পথ নেই। এই বাজেটের মধ্যে যে সমস্ত জিনিস আমাদের রয়েছে সেগুলো দেখবার জন্য, ওই বেঞ্চগুলো খালি করে যে বন্ধুরা চলে গিয়েছেন, তাদের অনুরোধ করি। তারা দেখতে পান না, কারণ তাদের চোখে জনডিস হয়েছে তাই। ওদের রোগ সারাবার জন্য কোনও হসপিটালে পাঠাবার জন্য মাননীয় সভাপতি মহাশয় আপনাকে অনুরোধ করছি।

শেষে, এই বাজেটকে মেহনতি মানুষের বাজেট, কৃষিক্ষেত্রে একটা বৈপ্লবিক বাজেট হিসাবে ঘোষণা করে, একে সমর্থন জানিয়ে আমি আমাদের বক্তব্য শেষ করছি।

**শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে কৃষিমন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন সেটা আমি আন্তরিকভাবে সমর্থন করছি। কিছুক্ষণ আগে বিরোধী দলের জনৈক সদস্য বলে গেলেন তারা বিরোধিতার জন্যই বিরোধিতা করেন, আর আমরা নাকি সমর্থনের জন্যই সমর্থন করি। না, বন্ধু, এটা সঠিক নয়। আমরা বিচার-বিবেচনা করি এবং বিচার-বিবেচনা করেই মনে করি বাংলাদেশের কৃষকরা যে দীর্ঘ ৩০ বছর ধরে উপেক্ষিত হয়েছিল তাদের আর্থিক উন্নতির কথা কৃষিমন্ত্রী ভেবেছেন। তাই আর্থিক সীমাবদ্ধ ক্ষমতা নিয়েও বাংলাদেশের কৃষকদের আর্থিক অবস্থার উন্নতির জন্য এই প্রথম একজন কৃষিমন্ত্রী বাস্তব এবং দৃঢ় পদক্ষেপে একটা ব্যবস্থা নিয়েছেন। সেইজন্যই তাকে সমর্থন করছি। আমরা অন্ধভাবে সমর্থন করি না। এর আগে যে কৃষিমন্ত্রীরা বাজেট বরাদ্দ পেশ করেছেন তার মধ্য দিয়ে শ্রেণীর কথা উল্লেখ করেননি। তারা কৃষির উন্নতি করতে চান বলেছেন—কিন্তু কৃষির টেকনিক্যাল উন্নতি বা কৃষকের উন্নতি সেটা বলেননি। আজকেই কৃষিমন্ত্রী দৃঢ় এবং পরিষ্কার ভাষায় তিনি বলেছেন, তিনি কাদের উন্নতি এই বাজেটের মাধ্যমে করতে চান। তিনি পরিষ্কার ভাষায় বলেছেন, "উপরোক্ত মূল লক্ষ্যগুলি পূরণে বরাদ্দ অর্থের অধিকাংশই ক্ষেতমজুর, ভাগচাষী ও অন্যান্য গরিব চাষীর কল্যাণমূলক প্রকল্পে সদ্ব্যবহার করা।" এইটাই এর উদ্দেশ্য। এর আগে সরকারের কৃষিমন্ত্রীদের কি এই উদ্দেশ্য ছিল? তারা গরিব লোকদের কথা মুখে বলতেন। প্রকৃতপক্ষে কৃষি উন্নয়নের নাম করে যারা জমির মালিক তাদের উন্নতির জন্য চেষ্টা করতেন। বরাবর কৃষকদের জন্য মায়া-কান্না কেঁদে এসেছেন। কৃষকদের কথা কোনওদিন ভাবেননি। কৃষকদের উন্নতির জন্য কিছু করেননি। এই সত্য রূঢ় কথাকে অস্বীকার করে এসেছেন। আপনারা কৃষকদের কথা ভাবেননি বলেই মালিকদের কথা ভেবেছেন।

[7-15—7-25 P.M.]

আরও একটি কথা হচ্ছে আপনারা ক্ষুদ্র সেচের দিকে নজর দিয়েছেন। অর্থ সীমাবদ্ধ এই কথা আমরা সকলেই জানি কিন্তু তবুও কিছু করতে হবে। আমি এখানে বলতে চাই যে আপনারা যে পুষ্করিণী খননের কথা বলেছেন সংস্কারের কথা বলেছেন সে সম্পর্কে আমি বলতে চাই যে এমন বহু পুষ্করিণী রয়েছে যেগুলি বড় বড় মালিক সামন্তদের হাতে রয়েছে। তারা সেই পুকুর থেকে জল সেচ করার সুযোগ চাষীদের দেয় না। এই দিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই সমস্ত পুষ্করিণীকে আমাদের সেচের আওতায় আনতে হবে। আমরা দেখেছি ঐ সমস্ত বড় বড় পুকুরের মালিকদের বারবার অনুরোধ করা সত্ত্বেও তারা চাষীদের সেচের সুযোগ দিচ্ছে না। এ সম্পর্কে আমাদের আইন করে ব্যবস্থা গ্রহণ করা উচিত বলে মনে করি। আমার চন্দ্রকোনা এলাকায় এমন বহু বড় বড় পুকুর রয়েছে যার জল পাওয়া গেলে ৫/৬ হাজার বিঘা জমি সেচের আওতায় আসে। এই দিকে দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী যে কৃষি বিষয়ক ব্যয়

বরাদ্দ এখানে পেশ করেছেন সে সম্পর্কে আমি পর্যালোচনা করে দেখব যে সেটা সমর্থনযোগ্য কিনা। যদি যোগ্য হয় তাহলে নিশ্চয় সমর্থন করব। আমরা প্রথমেই দেখব কাদের দ্বারা এই বিভিন্ন রকম বাজেট পেশ করা হয়েছে, এই বাজেট করার জন্য কাদের উপর দায়িত্ব পেশ করা হয়েছে। প্রথমেই আসি মুখ্যমন্ত্রীর কথা সম্পর্কে। তিনি তাঁর প্রয়োজন মতো তাঁর কথা পরিবর্তন করেন। আমরা দেখেছি নিজেদের স্বার্থে শ্রমিকদের রক্ষা করেন। আমরা যখন দেখি শ্রমিকরা ছাঁটাই হয়ে যাচ্ছে এবং তাদের স্বার্থে যখন কথা বলি তখন তাদের কাজ হল শ্রমিকদের পিটিয়ে মেরে ফেলে দেওয়া। আর যখন ওঁদের নিজেদের লোকরা পোস্তার বাজারে অন্যায় দাবি নিয়ে সমস্ত বাজার কোল্যাপস করে দেয় তখন ওঁরা তাদের সহানুভূতি দেখান। এছাড়া গণতন্ত্রের মাধ্যমে তারা ক্ষমতায় এলেন আর সেই গণতন্ত্রকে ওঁরা ধ্বংস করতে বদ্ধপরিকর। এ এক অদ্ভুত কথা। আবার তারই সঙ্গে এক সুরে বাঁশি বাজাচ্ছেন অন্যান্য মন্ত্রীরা। যখন কৃষকদের বঞ্চিত করে আগের সরকার তাদের কাছ থেকে জমি ছিনিয়ে নিল ঠিক একই নিয়মকে সমর্থন করে গেলেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় শিল্পমন্ত্রী, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী।

তারা কৃষকদের কাছে গিয়ে বলে এলেন আপনাদের ন্যায্য দাবি হলদিয়া ইউনিট হিসাবে জমির দাম নির্দ্ধারণ হবে। কিন্তু পরে দেখা গেল ইউনিট হিসাবে নয়, কাঠা, ছটাক, একর, ৫ একর এই সমস্ত জমিকে এক জায়গায় টোটাল করে তার দামের একটা অ্যাভারেজ করে টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে। সেখানে গিয়ে এক রকম বলছেন, আর এখানে ঠিক আর এক রকম করছেন। আবার দেখছি আমাদের কৃষিমন্ত্রী তিনি তার বাজেটে অনেক কথা বলেছেন। ঠিক যেন বাচ্ছা ছেলের আবোল-তাবোল বলার মতো। আসল কথা কিছু নেই। ছোট চাষীদের রক্ষা করার জন্য এত যে হাঁক-ডাক দিচ্ছেন, তাদের রক্ষা করার কোনও ব্যবস্থা কিন্তু এই বরাদ্দে নেই। তা যদি থাকতো তাহলে কিভাবে তারা এই জমির উপর টিকে থাকতে পারে তার উপযুক্ত ব্যবস্থা থাকতো। আমাদের পশ্চিমবাংলায় ক্রমশ কৃষকের সংখ্যা কমছে, আর শ্রমিকের সংখ্যা বাড়ছে। তার কারণ হল কৃষিতে যে আয় হয় সেই আয়ের উপর কৃষক আর নির্ভলশীল থাকতে চাচ্ছে না। তাছাড়া কৃষি শ্রমিক হিসাবে আয় বাড়ছে। এই জন্য কৃষক কমে যাচ্ছে, কৃষি শ্রমিক বেড়ে যাচ্ছে। কাজেই এই ছোট কৃষকদের যদি রক্ষা করতে হয় তাহলে তাদের যেসমস্ত সুযোগ দেওয়া দরকার সেই সুযোগ দিতে হবে। কিন্তু এখানে সেই সুযোগ দেওয়ার কোনও ব্যবস্থা নেই। হিসাব করে দেখা গেছে বিঘা প্রতি কৃষিতে খরচ হল ৩০০ টাকা। সরকার থেকে যে হিসাব দেওয়া হয়েছে তাতে গরু পোষা থেকে আরম্ভ করে গরু কেনা, হাল, লাঙ্গল ইত্যাদি খরচ ধরা নেই। এই সমস্ত খরচগুলি যে ধরতে হয় সেটা তারা দেখাননি। দুটি গরু রেখে অল্প জমি চাষ করা লাভজনক নয়। সেইজন্য ছোট ছোট কৃষকরা জমি ছেড়ে দিতে বাধ্য হচ্ছে। তাই প্রতি ব্লকে ট্রাক্টর দিয়ে ছোট চাষীরা যাতে চাষ করতে পারে সেই ব্যবস্থা কিন্তু মাননীয় কৃষিমন্ত্রী বলেছেন জৈব সার কলকাতার ধাপার মাঠে তৈরি হবে। কিন্তু তিনি কি জানেন না পশ্চিমবাংলার প্রতি ঘরে ঘরে জৈব সার তৈরি হতে পারে? গোবর গ্যাস প্ল্যান্ট বসালে প্রতি বাড়িতে জৈব সার তৈরি করতে পারে। এর জন্য ৫ হাজার টাকা মাত্র খরচ হবে। এটা স্থায়ীভাবে হতে পারে। আর এই তেলের জন্য সরকারের কাছে যে তেল দিতে হয় সেটার আর প্রয়োজন হবে না।

ইলেক্ট্রিকের অসুবিধা দূর হবে। এই জৈব সারের প্রয়োজনীয়তা আপনারা সকলেই স্বীকার করবেন। ২৫০ কোটি টাকা খরচ করে হলদিয়াতে একটা রাসায়নিক সারের কারখানা তৈরি হচ্ছে। এই টাকায় ৫ লক্ষ পরিবার উপকৃত হতে পারে এবং জৈব সারের দিক থেকে ব্যাপক প্রসার ঘটতে পারে। এই বিষয়ে সুনির্দিষ্ট কোনও ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয়ের নেই। আগেকার সরকারের আমলে যদি কৃষকরা জলের জন্য বকেয়া টাকা দিতে না পারত তাহলেও তাকে জল দেওয়া হত। কিন্তু বর্তমান সরকার ব্যবস্থা করেছেন বাকি টাকা শোধ করে দেবার পরে, এমন কি আগে টাকা দেওয়া সত্ত্বেও তাদের জল থেকে বঞ্চিত করছেন।

[7-25—7-35 P.M.]

**শ্রী শিবনাথ দাস :** পশ্চিমবঙ্গের যেটা প্রয়োজন তেল এবং সজ্জী চাষের যে সম্পর্কে কৃষকদের উৎসাহ দেওয়া একান্তই প্রয়োজন। ঠিক যেভাবে মূল খাদ্য উৎপাদন সম্পর্কে কৃষকদের উৎসাহ দিয়ে উৎপাদন বাড়াবার চেষ্টা করা হয়েছে ঠিক সেইভাবে তৈলবীজ এবং সজ্জী চাষের ক্ষেত্রে চাষীদের ভর্তুকি দিয়ে, সহযোগিতা করে তাদের উৎসাহ দিয়ে এই সমস্ত জিনিসগুলির উৎপাদন যাতে বাড়ানো যায় তার ব্যবস্থা করা প্রয়োজন ছিল, কিন্তু সে সম্পর্কে সরকারের কোনও সুনির্দিষ্ট ব্যবস্থা নেই। এই ব্যবস্থাগুলি থাকলে ছোট কৃষকরা রক্ষা পেতে পারতো কিন্তু এই রকম কোনও ব্যবস্থার কথা এরমধ্যে নেই। তারপর যাদের অল্প জমি যারা সেই অল্প জমি চাষ করে সেই চাষীদের উপর ভাগচাষী রাখার ব্যবস্থা করা হয়েছে। যারা খাজনা দিতে পারবে না, সরকার নির্দিষ্ট করেছেন তাদের উপরও যে ভাগচাষী রাখার ব্যবস্থা করা হয়েছে এতে তাদের পক্ষে জমি রাখা এবং চাষ করা আদৌ সম্ভব হবে কিনা সে সম্পর্কে কোনও সুনির্দিষ্ট চিন্তাধারা বা বক্তব্য এরমধ্যে পেলাম না। এইসব না পাবার জন্য আপাতত এর দ্বারা চাষের উপকার হবে মনে করতে পারছি না, তাই সমর্থন শিকেয় তুলে রাখছি। পরে যদি দেখতে পাই এর দ্বারা চাষের তথা চাষীর এবং জনসাধারণের উপকার হবে তখন নিশ্চয় একে সমর্থন জানাব।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগে জানতাম সুন্দরবন সম্পর্কে আমাকে বলতে হবে তাহলে নিশ্চয় আমি একটু ভালোভাবে প্রস্তুত হয়ে বলতাম। স্যার, কিছুদিন পূর্বে মাননীয় রাজ্যপাল মহাশয় সুন্দরবন পরিদর্শনে গিয়েছিলেন। সুন্দরবন যাতে সমস্ত প্রকারের সরকারি সাহায্য পেতে পারে এবং সুন্দরবনকে যাতে ভদ্র সমাজের সম সারিতে দাঁড় করানো যায় এবং তারজন্য যাতে আমরা সবদিক থেকে সাহায্য পেতে পারি তারই প্রচেষ্টা আমরা চালিয়েছিলাম।

কিন্তু দুঃখের বিষয় এই বিধানসভাতে সেই শুভ প্রচেষ্টার বিরুদ্ধে নানা ধরনের সমালোচনা হচ্ছে। সেজন্য আমি সুন্দরবন এলাকার লোকের পক্ষ থেকে আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই যে তাতে আমরা ব্যথিত এবং অত্যন্ত মর্মাহত যে সুন্দরবন আজকে শিক্ষায়-দীক্ষায়, স্বাস্থ্যে সমস্ত দিক থেকে পিছিয়ে আছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব এবং এটা আমাদের একটা দাবি যে পশ্চিমবাংলার অন্যান্য রাজ্যের সঙ্গে সুন্দরবনকে এক করে রাখা উচিত নয়। সেখানকার মানুষ পৃথক ধরনের, সেখানকার মানুষ বিভিন্ন প্রকারে চেষ্টা করছে যাতে নানা দিক থেকে তারা উন্নত হতে পারে। সেখানে যদি আমরা সকলে মিলে, বিভিন্ন

দলমত নির্বিশেষে সকলের সাহায্যের আশ্বাস আসে তাহলে সেটা ভাল কথা, তাকে অভিনন্দন জানানো দরকার। কিন্তু দুঃখের বিষয়, এখানে শুনছি, এই বিষয় নিয়ে সমালোচনা করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে শুধু এই কথা বলি যে সুন্দরবন ডেভেলপমেন্ট সম্পর্কে যে প্রস্তাব করেছেন সেটা অভিনন্দন যোগ্য। কিন্তু সঙ্গে সঙ্গে আর একটি কথা বলতে চাই, মাননীয় অতীশবাবু বলেছেন, শিক্ষা-দীক্ষার ব্যাপারে ওখান যে সব নাইট স্কুল হয়েছে তার বিরুদ্ধে বলেছেন। আমি বুঝতে পারছি না, সুন্দরবন এলাকার লোকেদের জন্য শিক্ষা-দীক্ষার ব্যাপারে যে প্রচেষ্টা হওয়া উচিত ছিল, গত ৩০০ বছরে কংগ্রেস আমলে ওঁরা কিছু করতে পারেনি। কিন্তু বর্তমানে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় এই অল্প সময়ের মধ্যে সামান্য যা কিছু প্রচেষ্টা নিয়েছেন তাকে অভিনন্দন করা দরকার। কিন্তু তা না জানিয়ে ওঁরা কি বলেছেন সেখানে নাইট স্কুল বন্ধ করে দিতে হবে? উনি যদি বলতেন আরও নাইট স্কুল বাড়ানো হোক তাহলে বুঝতে পারতাম। কাজেই ওঁনার বক্তব্য আমি ভাল করে গ্রহণ করতে পারছি না। যাই হোক, আমি আপনার মাধ্যমে শেষ কথা বলতে চাই, সুন্দরবনকে অন্যান্য জায়গার সঙ্গে এক করে না দেখে, তাকে পৃথক সমস্যা হিসাবে দেখে যাতে সর্বপ্রকার সাহায্য করা যায় তার ব্যবস্থা করার জন্য আবেদন করছি। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উত্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই বাজেট আলোচনার সময় সাতটা পঁয়ত্রিশ মিনিট পর্যন্ত ধার্য ছিল। কিন্তু এখনও বিতর্ক কিছুটা বাকি আছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণ, দেবেন সে জন্য আরও কিছু সময় প্রয়োজন। সেই কারণে আমি আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালন নিয়মানুযায়ী আরও ৩০ মিনিট এই দাবির উপর আলোচনা বাড়ানোর জন্য এই সভার অনুমতি চাইছি। আশা করি সকলের সম্মতি আছে।

( সদস্যগণ ঃ হ্যাঁ, বাড়ানো হোক)

অতএব ৩০ মিনিট সময় বাড়ানো হল।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম আধঘন্টা, এক ঘন্টা করে যদি সময় বাড়ানো হয় তাহলে আমাদের খুব অসুবিধা হয়। কাজেই এই সম্পর্কে আপনি একটু চিন্তা করবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনারা মেম্বাররা যদি এগ্রি করেন সময় কমিয়ে দিতে তাহলে হয়। কিন্তু মেম্বাররা তা বলেন না, তাঁরা ১০ মিনিটের জায়গায় ১২ মিনিট বলেন। কাজেই সবাই যদি এটা এগ্রি করেন তাহলে কোনও অসুবিধা হয় না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার যে ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য এখানে রেখেছি, সে সম্বন্ধে অনেক সদস্য অনেক কথা বলেছেন। আমি খুব সংক্ষেপে আমার বক্তব্য রাখব এবং আশা করি তাঁরা তার মধ্যে দিয়ে তাঁদের প্রশ্নের উত্তর খুঁজে পাবেন। প্রথমত কথা হচ্ছে, আমরা স্থির করেছি যে ষষ্ঠ পরিকল্পনার শেষে খাদ্যে পশ্চিমবাংলাকে স্বয়ংসম্পূর্ণ করবই। আমাদের লক্ষ্যমাত্রা স্থির করেছি ১২০ লক্ষ টন উৎপাদন। এই উৎপাদন

যাতে বাস্তবায়িত করা যায় সেইদিকে লক্ষ্য রেখে করেছি। সেই পরিকল্পনাগুলি আপনার কাছে রাখছি যে ১৯৭৮-৭৯ সালে কি কি উল্লেখযোগ্য কাজ করা হবে।

[7-35—7-45 P.M.]

প্রথমত কথা হচ্ছে যে, এই কাজ করতে গিয়ে প্রথমেই দপ্তরের কথা এসে যায়। যে-কথা প্রবোধবাবু বলেছেন এবং আরও অনেকে বলেছেন। আমি গতবারে বলেছিলাম এবং এভাবেও বলছি যে, এই দপ্তর সম্বন্ধে যে অসঙ্গতি আছে তাকে একটা সঙ্গতিপূর্ণ রূপ দেওয়ার জন্য আমরা চেষ্টা করছি এবং কিছুটা সফল হয়েছি। বাকিটা আশা করছি আগামী দিনে সার্থক করে তুলতে পারব। এই দপ্তরকে যাতে এক লাইনে আনা যায়, গ্রামসেবক থেকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত একই ধ্যান-ধারণায় ঢেলে সাজানো যায় তার জন্য সমস্ত রকম ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। সেটা করায় অবশ্য কিছু কিছু বাধা আছে। এবং ঘুরে ফিরে সেই কথাই আসে—কারণ অতীত ছাড়া বর্তমান হয় না, বর্তমান ছাড়া ভবিষ্যৎ হয় না। এখানে অতীতকে আমরা অস্বীকার করতে পারি না। কাজেই বারবার অতীতের কথা আসে। এই কৃষি দপ্তরকে গত ৩০ বছর ধরে ওঁরা পরিকল্পনা-মাফিক ঢেলে সাজায়নি, সেইভাবে তৈরি করেননি। ফলে এতে অসঙ্গতি বহু রয়ে গিয়েছে, এলোমেলো অবস্থা রয়ে গিয়েছে। এগুলিকে ঠিক করতে একটু সময় লাগছে। সেইজন্য ওয়ান লাইনে এখনও পুরোপুরি করতে পারিনি। আমি আমার প্রারম্ভিক বক্তৃতার মধ্যে একটা রেখেছি যে, আমরা আগামী বছরের মধ্যে এই কাজ শেষ করতে পারব। প্রবোধবাবু বলেছেন গ্রামসেবকদের স্বল্পতা সম্বন্ধে এবং গ্রামসেবকদের টি. ভি. সম্বন্ধে বলেছেন। গ্রামসেবকদের স্বল্পতা আছে। সেটা আমরা পূরণ করতে চাই। আমাদের নিয়োগ নীতি এতদিন পর্যন্ত ঠিক হয়নি বলেই একটু দেরি হয়েছিল। নিয়োগ নীতি যদি আগের মতো হতো যে, ইচ্ছেমতো মন্ত্রী চাকুরি দিয়ে দিল গুণগত বিচার না করে, কিছু না করে রাস্তা থেকে লোক নিয়ে এসে চাকুরি দিয়ে দিল, তাহলে অনেক দিন আগেই আমরা দিতে পারতাম। কিন্তু আমাদের গুণগত বিচার করে একটা নির্দিষ্ট প্রণালীর মধ্যে দিয়ে চলতে হবে। দেরি হচ্ছে সেই কারণে। তবে আমরা মাস দুয়েকের মধ্যে গ্রামসেবকের যে স্বল্পতা আছে, সেটা পূরণ করে নিতে পারব। এবং একথা বলি যে, গ্রামসেবকদের সংখ্যা আমাদের কাছে স্বল্প মনে হচ্ছে বলেই আমরা কেন্দ্রীয় সরকারের কাছে একথা বলেছি যে, এখানে ১ হাজার পরিবার পিছু একজন গ্রামসেবক আছেন, সেটাকে বাড়িয়ে ৫০০ পরিবার পিছু একজন করে গ্রামসেবক করতে হবে। টি. ভি.র কাজ সম্বন্ধে অনেক কথা উঠেছে। এটা ঠিক যে টি. ভি.র কাজে অনেক ত্রুটি আছে। আমরা এটাকেও ঢেলে সাজাতে চাই এবং এটাকে আমরা নিখুঁত করতে চাই। দরকার হলে এবিষয়ে আপনাদের সঙ্গে পরামর্শ করব। আপনাদের যদি সাজেশন থাকে যে গ্রামসেবকের কাজ কিভাবে করলে ভাল হয়, সেটা আমাদের দেবেন এবং সেটা যদি গ্রহণযোগ্য হয়, নিশ্চয়ই আমরা গ্রহণ করব। তারপর অনেকে অফিসার সৃষ্টির কথা বারবার বলেছেন। আপনারা যদি দয়া করে একটু খোঁজ নিতেন যে অফিসার সৃষ্টি করা হবে কোনও কোনও স্তরে, তাহলে আপনারা বুঝতে পারতেন। রাইটার্স বিল্ডিংস-এ অফিসার সৃষ্টি করা হবে না। এই অফিসার সৃষ্টি করা হবে জেলা-স্তরে এবং মহকুমা স্তরে। কারণ ওয়ান লাইন করতে হলে যে ধরনের স্টাফ থাকা দরকার আমাদের জেলা বা মহকুমায় তা নেই। সেই অভাবগুলি পূরণ করবার জন্য আমরা অফিসার

নিয়োগ করব জেলা স্তরে এবং মহকুমা স্তরে। এবং আপনারা জেনে রাখুন যে, রাইটার্স বিল্ডিংস-এ বহু অফিসার আছেন এবং সেই অফিসারদের এত দিন কোনও কাজ ছিল না, কাজ দেওয়া হয়নি। আমরা তাঁদের কাজ দিচ্ছি। তাঁরা গ্রামে যাচ্ছেন এবং সেখানে সমস্যাগুলি দেখছেন। খানাকুলে বাদামী শোষক পোকার ব্যাপারে অফিসার নিয়োগ করা হয়েছে। যত দিন পর্যন্ত বোরো ধান খানাকুল এবং আশপাশ এলাকা থেকে না উঠছে ততদিন পর্যন্ত ঐসব এলাকায় একজন অফিসার থাকবেন। যখন সারের চাহিদা ছিল এবং সার নিয়ে দুর্নীতি চলছিল তখন সমস্ত অফিসারদের রাইটার্স বিল্ডিংস থেকে জেলায় জেলায়, মহকুমায় মহকুমায় পাঠিয়ে দেওয়া হয়েছিল। সুতরাং তাঁদের এখন বসিয়ে রাখা হবে না, এটা জেনে রাখা প্রয়োজন। তাঁদের গ্রামে পাঠানো হবে, মহকুমায় পাঠানো হবে, জেলায় পাঠানো হবে যখনই জরুরি প্রয়োজন হবে।

কিন্তু আপনারা যা রেখে গেছেন আমরা তো চাকরি খেতে পারি না। সেই ব্যবস্থা আমাদের হাতে নেই। কাজেই রাখতে হবে এবং কাজ দিতে হবে। আপনারা সবাই অফিসারদের সম্পর্কে বলেছেন। এই প্রসঙ্গে আমি এখানে উল্লেখ করতে চাই যে সাংবাদিক শ্রী হলধর পটল যদি সংবাদপত্রে তার বক্তব্য না রাখতেন তাহলে আপনাদের বক্তৃতার কিছুই থাকতো না। আমি এবার মাননীয় সদস্য শ্রী অতীশ সিন্‌হার কথায় আসি। উনি বলেছেন যে, পদার্থ কম আর উনি অনেক ব্যয়-বরাদ্দ কম থাকা সত্ত্বেও বেশি কাজ করেছেন। কিন্তু কি কাজ করেছেন? আজকে চাষীরা বলছেন যে পাম্পসেটগুলি তুলে নিয়ে যান আমরা ঋণ শোধ করতে পারব না। শ্যালো টিউবওয়েলগুলি তুলে নিয়ে যান। সুতরাং এখন আমাদের চিন্তা করতে হচ্ছে এই শ্যালো পাম্প দেওয়ার ঋণ মকুব করা যায় কিনা। এতদিন বর্গাদারদের প্রান্তিক চাষীদের এবং ক্ষুদ্র চাষীদের ঋণ দেওয়া হত সমবায় সমিতি থেকে নানা প্রতিবন্ধকতা সৃষ্টি করে। আমরা তাদের কথা চিন্তা করে দিচ্ছি। এ কথা আপনাদের বলি সমবায় সমিতিতে আপনাদের ছায়া এবং বিষাক্ত নিশ্বাস রন্ধ্রে রন্ধ্রে পুঞ্জীভূত হয়ে আছে সেগুলিকে দূর করে পশ্চিমবাংলার সমস্ত ভার সমবায় সমিতির হাতে দেব। এখন সরকার নিজের হাতে ব্যবস্থা রেখেছেন। অতীশবাবু একটি কথা বলেছেন এবং এই কথা কয়েকদিন ধরেই শুনছি যে আমরা নাকি সি. পি. এম.এর দয়ায় এখানে আছি। কিন্তু এই প্রসঙ্গে আমি বলতে চাই যে এখানে কেউই দয়া করে না। আপনারা জানুন, আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে, একটা মানবতার উপর দাঁড়িয়ে ফ্রন্ট করেছি যেটা আমরা মনে করি শোষক শ্রেণীর বিরুদ্ধে, কংগ্রেসের বিরুদ্ধে। আজকে বামফ্রন্ট মনে করে যে খেটে-খাওয়া মানুষের, সাধারণ মানুষের মুক্তির সন্ধান করে দিতে হবে। সেইজন্য আমরা একত্রিত হয়েছি। আমরা জানি এই রাজনীতি হচ্ছে ক্রিকেট খেলা। এখানে এক এক করে সবাই আউট হয়ে গেল, যে ১১ নম্বর প্লেয়ার রইল সে খেলতে পারল না, নট আউট থেকে গেল। সুতরাং রাজনীতি হচ্ছে তাই। এই ৯/১০ জন প্লেয়ার বাঁচাবার জন্য এবং টিকিয়ে রাখবার জন্য প্রত্যেকেই চেষ্টা করে। কাগজে দেখলাম যে আউট্রাম ঘাটে আপনারা আলোচনা করছেন একত্রিত হওয়ার জন্য এই প্রসঙ্গে আমি বিখ্যাত সাহিত্যিক শরদিন্দু বন্দ্যোপাধ্যায় মহাশয়ের দুটি লাইন স্মরণ করিয়ে দিই "স্ত্রী মাকড়সা যখন পুরুষ মাকড়সার চারিদিকে নৃত্য করল, তখন পুরুষ মাকড়সা তার নৃত্য দেখে মহিত হয়ে গেল। তারপর স্ত্রী মাকড়সা নৃত্য করতে করতে পুরুষ মাকড়সাকে গ্রাস করল।" সুতরাং

আপনাদের হচ্ছে এই অবস্থা। যাই হোক, আমরা সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছি, আপনাদের যদি বলার থাকে নিশ্চয়ই আমাদের বলবেন। আমরা পরস্পর সহযোগিতার মাধ্যমে এই পশ্চিমবাংলাকে গড়ে তুলতে চাই। কাজেই আমি আশা করব আপনারা আমার ব্যয়-বরাদ্দকে মঞ্জুর করবেন এবং আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবনে ব্যয়-বরাদ্দ সম্পর্কে বলতে গিয়ে আমি দু-একটি কথা রাখতে চাইছি। আমার মনে হয় সুন্দরবন কিভাবে জন্মালো, কত স্কোয়ার মাইল এলাকা, কত বসতি তা যদি সদস্যরা জানতে পারতো তাহলে তাদের সুবিধা হত কিন্তু আমি আজকে সেই বিষয়ে না গিয়ে শুধু এই কথাই বলব যে সাড়ে ৬ হাজার স্কোয়ার মাইল নিয়ে সুন্দরবনের এলাকা।

[7-45—7-55 P.M.]

এর মধ্যে ৩ হাজার মাইল হচ্ছে জনবসতি, বাকিটা নদনদী। এর লোকসংখ্যা ১৯৭১ সালে ছিল ২২ লক্ষর কিছু বেশি, এবং বর্তমান লোকসংখ্যা ২৫-২৬ লক্ষ। এর মধ্যে নিরক্ষর মহিলাদের সংখ্যা শতকরা ৮ জন, কোনওরকমে নাম সই করতে পারে। এই রকম পশ্চাদপদ এলাকার একটা সর্বাঙ্গীণ উন্নতি করার জন্য এই সুন্দরবন বোর্ড তৈরি হয়েছে, আপনাদের বেশি কথা না বলে আমি আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে আগে ১৫টি কর্মসূচি নিয়েছিলাম, এখন ১৯টি, এর মধ্যে ৬টি কর্মসূচি আছে, যেটা কংগ্রেস আমলে এই সুন্দরবন উন্নয়নের মধ্যে ছিল না। যেখানে পুরুষ এবং মেয়েদের একটা মোটামুটি লেখাপড়া শেখানোর ব্যাপারে আমরা নজর দিয়েছি, সেইজন্য ৪০০ স্কুল খুলেছি, নিরক্ষরতা দূর করার জন্য, প্রাইমারি স্কুল নয়। আমাদের যখন সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের মিটিং হয় সে সময় সব মেম্বারের সামনে আমি এ সমস্ত রেখেছিলাম এবং তাঁরা একসঙ্গে বলেছেন এটা অত্যন্ত প্রয়োজন এবং সেজন্য ৪০০ স্কুল আমরা শুরু করেছি। এখানে মাননীয় সদস্য অতীশ সিংহ মহাশয় বলেছেন এই স্কুল করাতে নকি টাকা জলে যাচ্ছে। আমি বুঝতে পারছি না যে যেখানে সুন্দরবন বোর্ডের সমস্ত মেম্বার একমত হয়ে বলেছেন সুন্দরবনের মানুষের এই নিরক্ষরতা দূর করার জন্য এই কর্মসূচি নেওয়া অত্যন্ত প্রয়োজন, সেজন্য এই কর্মসূচি নেওয়া হয়েছে। কি করে টাকাগুলো জলে দেওয়া হয়েছে মানুষের একটা প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ শেখার মতো, চিঠি লেখা বা পড়ার মতো লেখাপড়া শেখানোতে কি টাকা জলে যায়? বুঝতে পারি না। যাঁরা প্রতিক্রিয়াশীল লোক মানুষের নিরক্ষরতা দূর করতে চান না তাঁরাই এই কথা বলতে পারেন। আমাদের গ্রামের এক জমিদার ছিলেন, কাওরাদের লেখাপড়া শেখাবার জন্য আমাদের স্কুল জীবনে আমরা আন্দোলন করেছিলাম, জমিদার মহাশয় স্কুলের প্রেসিডেন্ট ছিলেন তিনি বলেছিলেন যে ওদের লেখাপড়া করানো হবে না, তাহলে আমাদের বাড়িতে চাকরের কাজ করার লোক পাওয়া যাবে না। ওঁর বাবা সে সময় আমাদের গ্রামে গিয়েছিলেন তিনি দেখেছেন ব্যাপারটা। যিনি প্রতিক্রিয়াশীল তিনিই এই কথা বলতে পারেন, অন্য কেউ নয়। দ্বিতীয় কথা তিনি বলেছেন জ্যোতির্ময়ী বসুর ব্যাপারে—তিনি কি করে সুন্দরবনের এম. পি. হচ্ছেন? সুন্দরবনের এম. এল. এ.রা চিরকালই আছেন, এম. পি.রা ছিলেন না, আমি তাঁদের নিয়েছি এবং যাঁরা যাঁরা থাকলে সুবিধা হবে বলে মনে করেছি তাঁদের সকলকে

নিয়েছি। এম. পি. জেলা ম্যাজিস্ট্রেট, ডেভেলপমেন্ট কমিশনার, চিফ সেক্রেটারি। জ্যোতির্ময় বসু সাহায্য করেছেন, তিনি সুন্দরবনের জন্য বজবজ থেকে নামখানা পর্যন্ত রেলের ব্যবস্থা করেছেন।

আমাদের সমুদ্রতীরবর্তী অঞ্চল দীঘা, সুন্দরবন এলাকায় ১/২ মাইল করে ভেঙে যাচ্ছে। কিন্তু এরজন্য কেন্দ্রের কাছ থেকে টাকা আদায়ের কোনও চেষ্টা করা হয়নি। অথচ কেরালা, তামিলনাড়ু এ বাবদ কোটি কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে তাঁরা পাচ্ছে। আমি যখন নভেম্বর মাসে কেন্দ্রীয় সেচমন্ত্রীর কাছে এই ভাণ্ডার কথা বলি তখন তিনি বলেন পশ্চিমবঙ্গ সরকার টাকার জন্য কোনওদিন কিছু বলেননি। সেজন্য আমরা এবিষয়ে তাঁর কাছে পরিকল্পনা পাঠাচ্ছি। আমরা সবসময় যেতে পারি না বলে শ্রী জ্যোতির্ময় বসুকে বলেছি এ বিষয়ে চেষ্টা করতে। প্রধানমন্ত্রী যাতে সুন্দরবনে আসেন সেজন্য তিনি চেষ্টা করেছিলেন এবং প্রধানমন্ত্রী ৬ই মার্চ আসবেন বলেও দিলেন। কিন্তু কয়েকজন মুষ্টিমেয় এম. পি. তাঁকে না আসার জন্য বারণ করেছিলেন। এ বিষয়ে ৮ ফেব্রুয়ারি যুগান্তরে একটি খবর বের হয়—পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত লোকসভার জনতা পার্টির কয়েকজন সদস্য প্রধানমন্ত্রীকে সুন্দরবন সফরে না আসার জন্য অনুরোধ করে একটা চিঠি দিয়েছিলেন যে চিঠি পেয়ে প্রধানমন্ত্রী অত্যন্ত ক্ষুব্ধ হয়। এটা কি জনতা পার্টির তরফ থেকে প্রধানমন্ত্রীকে বারণ করা হয়। এটা কি সুন্দরবনকে ভালবাসার নমুনা? আমাদের যে রুলস অ্যান্ড রেগুলেশনস আছে তাতে বলা আছে সুন্দরবনের জন্য সুন্দরবন বিভাগের মন্ত্রী যাকে মনে করবেন তিনি তাঁকে নেবেন। সেজন্যই তাঁকে নেওয়া হয়েছে এবং তিনি অনেক সাহায্যও করছেন। হাসানুজ্জামান সাহেব বলেছেন বহুফসলী করার জন্য। সেই হিসেবে হুগলি নদীর মিঠে জল ব্যবহার করার আমরা চেষ্টা করছি। সুন্দরবনে মিঠে জল পাওয়া দুষ্কর। আমরা কতকগুলি খাল কেটে তাতে জল রেখে তা থেকে লিফ্‌ট ইরিগেশন করে দোফসলা চাষ করার চেষ্টা করছি। এছাড়া অনেক ড্রেনেজ করে তাতে মিঠে জল ঢুকিয়ে রবিশস্য চাষ করার ব্যবস্থা করছি। এই কথা বলে এই ব্যয় বরাদ্দ মঞ্জুর করার অনুরোধ করে শেষ করছি।

[7-55—8-05 P.M.]

**Demand No. 52**

The motions of Shri Krishnadas Roy and Shri Habibur Rahaman that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 43,59,14,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)", was then put and agreed to.

**Demand No. 53**

The motion of Shri Hafizur Rahman that the amount of the De-

mand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 43,53,31,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development", was then put and agreed to.

## Demand No. 60

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 10,80,78,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)", was then put and agreed to.

## Demand No. 57

Major Head : 312—Fisheries, 512—Capital Outlay on Fisheries and 712—Loans for Fisheries.

**Shri Bhakti Bhusan Mandal :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,33,82,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries".

The Printed Speech of Shri Bhakti Bhusan Mondal on Demand No. 57 is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৭ নং প্রধান খাতের অধীন "৫১২—মৎস্যচাষের মূলধনী ব্যয়" এবং "৭১২—মৎস্য ঋণ" খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য ৬,৩৩,৮২,০০০ টাকা (ছ'কোটি তেত্রিশ লক্ষ বিরাশি হাজার টাকা) ব্যয়বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি।

মাছ পশ্চিমবঙ্গের অধিবাসীদের খাদ্যের একটি অন্যতম প্রধান উপাদান এবং অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যে সর্বাধিক সংখ্যক মৎস্যভোজীর বসবাস। সেইজন্য মাছের চাহিদা সব সময়েই বেশি, উৎসব-অনুষ্ঠান ইত্যাদি সময়ে সেই চাহিদা আরও বাড়ে। শহরাঞ্চলের প্রসার এবং তার ফলে মাছ চাষের উপযোগী এলাকার সঙ্কোচন, নদীগুলিতে পলিজমা, অপরিণত এবং ডিমওয়ালা মাছের নির্বিচারে বিনাশসাধন প্রভৃতি নানা কারণে সরবরাহের পরিমাণ কমে গেছে। অন্যান্য রাজ্য থেকে মাছ আমদানির পরিমাণ হ্রাস পাওয়ায় এবং বাংলাদেশ থেকে মাছ আমদানি একেবারে বন্ধ হয়ে যাওয়ায় বর্তমানে পরিস্থিতির আরও

অবনতি হয়েছে।

কিন্তু রাজ্যের বিভিন্ন ধরনের জলসম্পদের পরিপ্রেক্ষিতে এই অবস্থা আপাতবিরোধী বলে মনে হয়। নদী, পার্বত্য জলাধার এবং মোহনা এলাকাসহ সবরকম অন্তর্দেশীয় মিঠা জলের মাছ চাষের উপযোগী জলাশয়, ময়লা জলের মাছ চাষ ক্ষেত্রে (সিউয়েজ-ফেড ফিশারীজ), নোনাজলের (ব্র্যাকিশ ওয়াটার) মাছ চাষ এলাকা, উপকূলবর্তী সামুদ্রিক অঞ্চল, অগভীর সামুদ্রিক এলাকা এবং সবশেষে গভীর সমুদ্র এই সমস্তর যথাযথ ও বিজ্ঞানসম্মতভাবে উন্নয়ন এবং সুপরিকল্পিতভাবে ব্যবহার করলে এই রাজ্যের দীর্ঘকাল স্থায়ী মাছের সমস্যা অনেকটাই দূর করা যেতে পারে। এই রাজ্যের মাছের চাহিদা বছরে প্রায় সাড়ে আট লক্ষ টন। সেখানে বর্তমানে যোগানের পরিমাণ মাত্র দু'লক্ষ পঁচাশি হাজার টনের মতো। চাহিদা ও যোগানের মধ্যে এই বিরাট ব্যবধানের জন্য বাজারে মাছের দাম আনুপাতিকভাবে বেশি। দুর্ভাগ্যবশত মাছ চাষ উন্নয়নের বিষয়টা অতীতে বরাবরই অবহেলিত ছিল এবং গ্রামীণ অর্থনীতিতে এই বিষয়টির গুরুত্বের দিকেও নজর দেওয়া হয়নি। মৎস্যচাষ ক্ষেত্রের সমস্যাগুলোকে সার্বিক ভূমিসংস্কার সমস্যার সঙ্গেই জড়িত করে রাখা হয়েছিল এবং যুক্তিসঙ্গত ভিত্তিতে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য কোনও কার্যকর ব্যবস্থা এর আগে অবলম্বন করা হয়নি। সম্প্রতি এই বিষয়ে নতুন দৃষ্টিভঙ্গিতে কাজ শুরু হয়েছে।

অধ্যক্ষ মহোদয়, মাছের যোগানে ঘাটতির মোকাবিলা করবার জন্য সরকার প্রথমত বর্তমানে উৎপাদনক্ষম জলাশয়ে উৎপাদনের হার বাড়ানোর এবং দ্বিতীয়ত আরও বেশি জলাশয়কে উৎপাদনক্ষম করে তোলার জন্য ব্যবস্থা গ্রহণ করছেন। যে মৎস্যজীবী সম্প্রদায় এই গুরুত্বপূর্ণ খাদ্যবস্তুটির প্রধান ও প্রাথমিক উৎপাদক তাদের সর্বাঙ্গীণ উন্নতিসাধন আমাদের প্রার্থিত লক্ষ্য।

১৯৭৮-৭৯ সালে রাজ্য পরিকল্পনার অধীন ২৮টি প্রকল্প (স্কীম) কেন্দ্রীয় সাহায্যে রচিত (সেন্ট্রালি-স্পনসরড) তিনটি প্রকল্প এবং কেন্দ্রীয় পরিকল্পনার অধীন (সেন্ট্রাল সেক্টর) সাতটি প্রকল্প রূপায়ণের ব্যবস্থা করা হচ্ছে। অন্তর্দেশীয় (ইংল্যান্ড ফিশারিজ) প্রকল্পগুলির মধ্যে আছে 'সম্প্রসারণ কর্মসূচি' (এক্সটেনশন স্কীম), নোনাজলের (ব্র্যাকিশ ওয়াটার) মাছ চাষ, মাছ চাষীদের উন্নয়ন সংস্থা (ফিশ ফার্মাস ডেভেলপমেন্ট এজেন্সি) স্থাপন, মাছ চাষীদের উৎপাদনের উপাদান (ইনপুটস) সরবরাহ প্রভৃতি। সামুদ্রিক বিভাগের (মেরিন সেক্টর) প্রকল্পগুলির মধ্যে আছে সমবায় সমিতির মাধ্যমে যান্ত্রিক নৌকার (মেকানাইজড বোটস) সাহায্যে উপকূল অঞ্চলে ব্যবসায়ভিত্তিক মৎস্য আহরণ, গভীর সমুদ্রে মাছ ধরা, উপকূলবর্তী মৎস্যজীবীদের গ্রামের সর্বাঙ্গীণ উন্নয়ন প্রভৃতি। যে বিষয়গুলির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হচ্ছে সেগুলি হল—সম্প্রসারণ, শিক্ষণ ও প্রশিক্ষণ এবং অর্থ বিনিয়োগকারী প্রতিষ্ঠানের মাধ্যমে অর্থ সাহায্য (ইনস্টিটিউশনাল ফিনান্স) এবং মাছ চাষের উপকরণ (ইনপুটস) সরবরাহের দ্বারা পুকুরে মাছ চাষের উন্নয়ন।

কেন্দ্রীয় সাহায্যে রচিত (সেন্ট্রালি স্পনসর্ড) প্রকল্পগুলি হল ঃ (১) রাজ্য মৎস্য দপ্তরের সম্প্রসারণ শাখাটিকে আরও সুসংগঠিত করা ও সম্প্রসারণ কর্মসূচি চালানোর প্রকল্প, (২) সমুদ্র উপকূলে যেসব মৎস্যজীবী মাছ ধরেন তাঁদের নৌকা লাগানো ও মাছ নামানোয়

সহায়তার প্রকল্প-এর অধীনে নামখানায় একটি মাছ খালাসের জেটি নির্মিত হচ্ছে এবং (৩) উপকূলবর্তী মৎস্যজীবীদের গ্রামের সর্বাঙ্গীণ উন্নয়নের প্রকল্প (ডেভেলপমেন্ট অব ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ ফর মেরিন ফিশিং ভিলেজেস)।

কেন্দ্রীয় পরিকল্পনার অধীন (সেন্ট্রাল সেক্টর) প্রকল্পগুলি হল ঃ যথাক্রমে (১ থেকে ৫) বর্ধমান, পশ্চিম দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদ এবং বীরভূম—এই পাঁচটি জেলার প্রতিটিতে একটি করে মাছ চাষীদের উন্নয়ন সংস্থা (ফিশ ফার্মাস ডেভেলপমেন্ট এজেন্সি) স্থাপন করা, (৬) ২৪ পরগনা জেলার হেনরীজ আইল্যান্ডে চিংড়ি মাছ চাষের জন্য একটি প্রথম পর্যায়ের (পাইলট) প্রকল্প, (৭) রায়চক মৎস্য বন্দরে মাছ সংরক্ষণ ও অন্যান্য উদ্দেশ্যে যন্ত্রপাতি স্থাপনের (কনস্ট্রাকশন অ্যান্ড ইন্সটলেশন অব শোর কমপ্লেক্স) প্রকল্প।

রাজ্য পরিকল্পনার জন্য মৎস্য দপ্তর ১৯৭৮-৭৯ সালের জন্য দু'কোটি চুরানব্বই লক্ষ টাকা ব্যয়বরাদ্দ প্রস্তাব করেছিলেন। সেক্ষেত্রে যোজনা আয়োগের কার্যকরী গোষ্ঠী (ওয়ার্কিং গ্রুপ অব দি প্ল্যানিং কমিশন) স্বতই তা বাড়িয়ে তিন কোটি আঠারো লক্ষ টাকার ব্যয়বরাদ্দ স্থির করেছেন। যেসব উদ্দেশ্যে ব্যয়বরাদ্দ বৃদ্ধির সুপারিশ করা হয়েছে সেগুলি হল—অন্তর্দেশীয় ক্ষেত্রে (ইনল্যান্ড সেক্টর)) 'সম্প্রসারণ সংস্থা স্থাপন', 'পার্বত্য এলাকার মৎস্যচাষ ক্ষেত্রের উন্নয়ন', 'মাছচাষীদের প্রশিক্ষণ' এবং মাছের মিশ্র চাষের (কম্পোজিট ফিশ কালচার) ও নোনা জল মাছচাষের (ব্র্যাকিশ ওয়াটার ফিশ ফার্মিং) জন্য মাছচাষীদের আর্থিক সহায়তা প্রদান।

সামুদ্রিক বিভাগে (মেরিন ফিশারিজ সেক্টর) ব্যয়বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে 'রায়চক মৎস্য বন্দরে মাছ সংরক্ষণ ইত্যাদির জন্য যন্ত্রপাতিসহ কারখানা প্রভৃতি স্থাপন (শোর কমপ্লেক্স)' বাবদ এবং 'মাছ শিকারের ব্যাপারে যন্ত্রচালিত নৌকার ব্যবহার বৃদ্ধি করার' জন।। এর সঙ্গে জাতীয় সমবায় উন্নয়ন কর্পোরেশনের আর্থিক সাহায্যও গ্রহণ করে ১৯৭৮-৭৯ সালে অন্তত দুশো যন্ত্রচালিত মাছ ধরার নৌকা সরবরাহের ব্যবস্থা করবার জন্য যোজনা আয়োগ সুপারিশ করেছেন।

যোজনা আয়োগের পরামর্শ অনুযায়ী অন্তর্দেশীয় ও সামুদ্রিক উভয় বিভাগেই সম্প্রসারণ কর্মসূচির আরও প্রসার ঘটানোর সিদ্ধান্ত নেওয়া হয়েছে। মাছচাষীদের মাছ চাষ ও শিকারের বিষয়ে শিক্ষিত করে তোলার উদ্দেশ্যে ঐ কর্মসূচির অধীনে ১৯৭৮-৭৯ সালে অন্তর্দেশীয় বিভাগে আরও ছটি প্রশিক্ষণ কেন্দ্র এবং সামুদ্রিক বিভাগে দুটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হবে। পার্বত্য জলাশয় ও জলাধারায় মাছ চাষের উন্নতির জন্য যেসব ব্যবস্থা করা হবে তা হল ঃ (১) ট্রাউট, মহাশোল (মহাশীর) এবং 'সাইপ্রিনাস কার্পিও' বা 'কমন কার্প' প্রভৃতির বীজ সরবরাহের উদ্দেশ্যে। মৎস্য বীজ উৎপাদন খামার স্থাপন, (২) ঐ সমস্ত জাতের মাছের ব্যবসায়ভিত্তিক উৎপাদন এবং (৩) উন্নতমানের মাছের বীজ সরবরাহের দ্বারা পার্বত্য জলাধারার মাছ চাষ ক্ষেত্রগুলির (''ঝোরা'' ফিশারিজ) উন্নয়ন। এখানে উল্লেখ করা যেতে পারে যে, এ পর্যন্ত পার্বত্য জলাশয় ও জলাধারায় মাছ চাষের উন্নয়নের জন্য বিশেষ কিছুই করা হয়নি। এখন আমরা পার্বত্য এলাকায় মাছ চাষ ক্ষেত্রগুলির উন্নতি বিধানের ওপর যথোচিত গুরুত্ব

আরোপ করছি।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য এইসব বিষয়ে সরকারের কার্যাবলির একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করছি।

সীমাবদ্ধ এলাকায় আরও বেশি মাছের উৎপাদন প্রধানত নির্ভর করে রাজ্যের মাছ চাষের উপযোগী সমস্ত জলাশয়ে ছাড়ার জন্য উন্নতমানের মাছের বীজ সরবরাহের ওপর। সেইজন্য মাছচাষীদের কাছে ন্যায্য দামে উন্নতজাতের মাছের বীজ সরবরাহের ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। আগে দেশের মাছচাষীদের প্রধানত গঙ্গা, সুবর্ণরেখা, কংসাবতী প্রভৃতি নদী থেকে পাওয়া মাছের ডিমপোনার উপরেই নির্ভর করতে হত। কিন্তু সেইসব ডিমপোনার মধ্যে নানা শ্রেণীর, যথা শোল, বোয়াল প্রভৃতি মাছেরও ডিম থাকত। জলাশয়ে অন্য জাতের মাছকে ধ্বংস করে (প্রিডেটরি ফিশ) এমন জাতের মাছের ডিমও থাকত। তাই রুই, কাতলা, মৃগেল মাছের (ইন্ডিয়ান মেজর কার্পস) উন্নতমানের বীজ সংগ্রহ করা খুবই সমস্যার ব্যাপার ছিল। কিন্তু প্রজননক্ষম মাঝকে 'হরমোন' প্রয়োগের দ্বারা প্রণোদিত প্রজনন (ইন্ডিউসড ব্রিডিং) পদ্ধতির প্রবর্তন করার ফলে এই সমস্যার একটা সমাধান করা গেছে এবং আমরা এখন মাছচাষীদের উন্নতমানের মাছের চারা সরবরাহ করতে পারছি। প্রণোদিত প্রজননের ব্যাপক কর্মসূচীর মাধ্যমে মৎস্য দপ্তর ১৯৭৭-৭৮ সালে ৪১৮ মিলিয়ন সংখ্যক ডিমপোনা উৎপাদন করতে সক্ষম হয়েছে। ১৯৭৩-৭৪ সালে এই উৎপাদন সংখ্যা ছিল ৮০ মিলিয়ন মাত্র।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, বিদেশী জাতের পোনামাছ, যথা রুপোলী রুই (সিলভার কার্প) ও ঘেসো রুই (গ্রাস কার্প) যেগুলো পুকুরে খুব তাড়াতাড়ি বাড়ে সেগুলো আমাদের দেশের আবহাওয়ায় কেবল প্রনোদিত প্রজননের মাধ্যমেই ডিম পাড়ে, প্রাকৃতিকভাবে ডিম পাড়ে না। ১৯৭৭-৭৮ সালে মৎস্য দপ্তর এই ধরনের বিদেশী মাছের ২০ মিলিয়ন ডিমপোনা উৎপাদন করতে সক্ষম হয়েছে। রাজ্যের আভ্যন্তরীণ চাহিদা ছাড়াও অন্যান্য রাজ্য থেকেও এই বিদেশী জাতের পোনা মাছের বীজ সরবরাহের ফরমাশ পাওয়া যাচ্ছে। এই পরিপ্রেক্ষিতে ১৯৭৮-৭৯ সাল থেকে বিদেশী পোনামাছের বীজ উৎপাদন বৃদ্ধি করার একটি বৃহৎ কর্মসূচী গ্রহণ করা হবে।

১৯৭৩-৭৪ সালে মৎস্য দপ্তর মাছচাষীদের কাছে ভর্তুকির মাধ্যমে সস্তা দরে ১১ মিলিয়ন রুই, কাতলা, মৃগেল মাচের চারাপোনা (ফ্রাই/ফিঙ্গারলিঙ্গস অব ইন্ডিয়ান মেজর কার্পাস) সরবরাহ করে। এই সরবরাহের সংখ্যা ক্রমশ বাড়ানো হয়—১৯৭৪-৭৫ সালে ১৯.৮৩ মিলিয়ন, ১৯৭৫-৭৬ সালে ২৩.৩৯ মিলিয়ন ও ১৯৭৬-৭৭ সালে ৩৫.৩২ মিলিয়ন চারাপোনা সরবরাহ করা হয়। ১৯৭৭-৭৮ সালে ১৯৭৭-এর ডিসেম্বরের মধ্যে ২৭ মিলিয়ন সরবরাহ করা হয়েছে। ১৯৭৮-এর মার্চের মধ্যে আরও ১০ মিলিয়ন সরবরাহ করা যাবে বলে আশা করা যায়। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রা হল ৫০ মিলিয়ন।

মূলত মাছচাষীদের মাচের চারাপোনা সরবরাহের উদ্দেশ্যে মৎস্য বিভাগের অধীনে বর্তমানে একটি আদর্শ মৎস্য খামার, ১৩টি মৎস্য বীজ উৎপাদন খামার ও ২৯টি মৎস্যোৎপাদন খামার আছে। এগুলিতে মাছের বীজ এবং প্রজননক্ষম মাছ উৎপাদন করা হয়। এছাড়া এ পর্যন্ত

১০৩টি সমষ্টি উন্নয়ন ব্লকে একটি করে ছোট আকারের মৎস্য বীজ উৎপাদন খামার স্থাপন করা গেছে। উন্নতমানের মাছের বীজ উৎপাদনের হার আরও বৃদ্ধি করা, মৎস্যজীবী, মৎস্যচাষী এবং অন্যান্য ব্যক্তিদের প্রশিক্ষণদান এবং উন্নত প্রণালীতে মৎস্যচাষ প্রদর্শনের উদ্দেশ্যে বর্তমান মৎস্যোৎপাদন খামারগুলিকে ক্রমশ আদর্শ মৎস্য খামারে রূপান্তরিত করা হচ্ছে এবং আগামী বছরে সমষ্টি উন্নয়ন ব্লক স্তরের ছোট মৎস্য বীজ উৎপাদন খামারের সংখ্যা ১০৩ থেকে বাড়িয়ে ১৭১টি করার, অর্থাৎ মৎস্যচাষ উন্নয়নের জন্য নির্বাচিত প্রতিটি ব্লকে একটি করে খামার স্থাপন করার ব্যবস্থা করা হচ্ছে। তাছাড়া আন্তর্জাতিক অথবা আঞ্চলিক ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় রূপায়নের জন্য পশ্চিমবঙ্গে মাছের বীজ উৎপাদনের উদ্দেশ্যে একটি প্রায় তিন কোটি আঠাশ লক্ষ টাকা ব্যয়ের প্রকল্প প্রস্তুত করা হয়েছে। এই প্রকল্প অনুসারে ক্রমে ক্রমে একটি রাজ্য স্তরের ২৫ হেক্টর এলাকার আদর্শ মৎস্য বীজ উৎপাদন খামার, ১৫টি ১০ হেক্টর এলাকার আঞ্চলিক স্তরের মৎস্য বীজ উৎপাদন খামার এবং ৭৩টি তিন হেক্টর এলাকার ব্লক স্তরের মৎস্য বীজ উৎপাদন খামার স্থাপন করা হবে। আশা করা যায় যে, সবগুলি মৎস্য বীজ উৎপাদন খামার স্থাপিত হবার পর বছরে ৩৩ কোটি ৫৫ লক্ষ (বিদেশি পোনামাছের ৭ কোটি ৫ লক্ষ, রুই, কাতলা ও মৃগেল জাতের ২৬ কোটি ৫০ লক্ষ) চারাপোনা উৎপাদিত হবে।

মাছের উৎপাদনের হার বৃদ্ধির ব্যাপারে বিশেষ অগ্রগতি হয়েছে রুই, কাতলা, মৃগেল ইত্যাদির সঙ্গে একত্রে ঘেসো রুই (গ্রাস কার্প), রুপোলী রুই (সিলভার কার্প) ইত্যাদি বিদেশি পোনামাছের নিবিড় মিশ্র চাষের (কমপোজিট কালচার) মাধ্যমে। এই পদ্ধতিতে মাছ চাষ করে সাধারণ জলাশয়ে বছরে হেক্টর প্রতি কমপক্ষে তিন হাজার কেজি মাছ উৎপাদন করা সম্ভব হয়েছে, যেখানে ইতিপূর্বে প্রচলিত মাছচাষ পদ্ধতিতে চাষ করলে উৎপাদন হত বছরে হেক্টর প্রতি মাত্র ছশো কেজির মতো। গ্রামাঞ্চলের মাছচাষীদের মিশ্র চাষ পদ্ধতি শেখানোর জন্য বিভিন্ন অঞ্চলে প্রদর্শন ক্ষেত্র (ডেমনস্ট্রেশন সেন্টারস অন কমপোটিজ ফিশ কালচার) স্থাপনের ব্যবস্থা করা হয়েছে। বিগত দু'বছরে ২৯৩টি প্রদর্শন ক্ষেত্র স্থাপন করা হয়েছিল। বর্তমান বছরে আরও তিনশোটি প্রদর্শনক্ষেত্র স্থাপন করার ব্যবস্থা হয়েছে, যার মধ্যে এ পর্যন্ত দুশোটি স্থাপন করা সম্ভবপর হয়েছে। আরও বেশি সংখ্যক মাছচাষীর মধ্যে এই উন্নত পদ্ধতি সম্বন্ধে জ্ঞান সম্প্রসারণের উদ্দেশ্যে মৎস্য দপ্তর ১৯৭৮-৭৯ সালে দশমিক এক থেকে দশমিক চার হেক্টর পর্যন্ত আয়তনের আটশোটি জলাশয়ে প্রদর্শনক্ষেত্রে স্থাপনের পরিকল্পনা করেছে।

আগ্রহী মাছচাষীদের মিশ্র চাষ পদ্ধতি অবলম্বনে উৎসাহিত করবার জন্য ও এই পদ্ধতিতে মাছচাষ করতে গেলে তাঁদের প্রথম দিকে যে আর্থিক অসুবিধা হবে তা দূর করবার জন্য চলতি বছর তাঁদের মধ্যে বিঘাপ্রতি এক হাজার (অর্থাৎ হেক্টর প্রতি সাড়ে সাত হাজার) টাকা হিসাবে মোট বারো লক্ষ টাকা স্বল্পমেয়াদী ঋণদানের ব্যবস্থা করা হচ্ছে। আগামী ১৯৭৮-৭৯ সালে এই উদ্দেশ্যে চব্বিশ লক্ষ টাকা ঋণদানের পরিকল্পনা করা হয়েছে।

মাছ চাষের উন্নয়ন মাছচাষীদের নতুন পদ্ধতির যাবতীয় বিষয়ে যথোচিতভাবে শিক্ষিত করে তোলার উপর নির্ভরশীল। এই উদ্দেশ্যে পশ্চিম দিনাজপুর জেলায় একটি 'সম্প্রসারণ সংস্থা' (এক্সটেনশন এজেন্সি) স্থাপন করা হয়েছে, এবং মুর্শিদাবাদ ও কোচবিহার জেলায় আর

দুটি সংস্থা স্থাপনের বিষয় বর্তমানে বিবেচনাধীন রয়েছে। ক্রমশঃ ঐ ধরনের সংস্থা রাজ্যের অন্য সমস্ত জেলাতেও স্থাপন করার ইচ্ছা সরকারের আছে। আশা করা যায় যে, এই সম্প্রসারণ সংস্থাগুলির এবং ইতিপূর্বে যে প্রদর্শনক্ষেত্র ও প্রশিক্ষণের ব্যবস্থাদির কথা বলা হয়েছে তার সাহায্যে গ্রামের লোকেদের সমস্ত ব্যবহারযোগ্য জলাশয়ে মাছচাষে উদ্বুদ্ধ করে তোলা যাবে, যার ফলে মাছের উৎপাদন বাড়বে এবং গ্রামীণ অর্থনীতিরও উন্নতি হবে।

১৯৭৬-৭৭ সালে সরকারি মৎস্য ও মৎস্যজীব উৎপাদনু খামারগুলি থেকে ৩৩৩৪.৩৯ মেট্রিক টন মাছ বিক্রি করা হয়েছিল। ১৯৭৭-৭৮ সালের উৎপাদনের লক্ষ্যমাত্রা ৫৬৫ মেট্রিক টন; তারমধ্যে ১৯৭৭-এর ডিসেম্বর পর্যন্ত ১১০ মেট্রিক টন মাছ ধরে বিক্রি করা হয়েছে এবং লক্ষ্যমাত্রার বাকি অংশ ১৯৭৮-এর মার্চ মাসের মধ্যে পূরণ হবে বলে আশা রাখি। ১৯৭৮-৭৯ সালে বিভাগীয় খামারগুলি এবং প্রদর্শনক্ষেত্রেগুলি থেকে মোট আটশো মেট্রিক টন মাছ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

যেহেতু রাজ্য সরকারের আর্থিক সামর্থ সীমাবদ্ধ এবং মাছ চাষ জনসাধারণের এক বৃহৎ অংশের অর্থকরী জীবিকা হতে পারে, সেইজন্য মাছচাষের ব্যাপারে ব্যক্তিগত উদ্যোগের গুরুত্ব উপেক্ষা করা যায় না। এইজন্য জলাশয়ের মালিকদের মাছ চাষীদের উন্নয়ন সংস্থা (ফিশ ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সি) এবং অর্থ বিনিয়োগকারী প্রতিষ্ঠানের মাধ্যমে কারিগরি শিক্ষা ও আর্থিক সাহায্য প্রদানের দ্বারা বিজ্ঞানভিত্তিক মাছ চাষে উদ্বুদ্ধ করে তোলা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় বর্ধমান, পশ্চিম দিনাজপুর ও মালদহ জেলায় ইতিমধ্যেই তিনটি মাছচাষীদের উন্নয়ন সংস্থা স্থাপিত হয়েছে। এ বছর বীরভূম ও মুর্শিদাবাদ জেলায় একটি করে এই ধরনের সংস্থা স্থাপন করার ব্যবস্থা করা হচ্ছে। এর জন্য কেন্দ্রীয় সরকারের মঞ্জুরি পাওয়া গেছে। ব্যাঙ্ক ইত্যাদি থেকে মাছচাষীরা যাতে আর্থিক সাহায্য পেতে পারেন তার সুবিধা করার জন্য তাঁদের মূলধন (সীড মানি) যোগানোর উদ্দেশ্যে আগামী বছরের বাজেটে দশ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

যদিও সুন্দরবনের মোহানা এলাকা নোনাজলের (ব্র্যাকিশ ওয়াটার) মাছচাষের পক্ষে আদর্শ স্থান এবং সারা ভারতবর্ষে এর জুড়ি নেই, তবু এই রাজ্যে নোনাজলের মাছচাষ (বিশেষ করে চিংড়ি মাছের চাষ) অতীতে সম্পূর্ণ উপেক্ষিত ছিল। এখন কেন্দ্রীয় সাহায্যের ভিত্তিতে ২৪ পরগনা জেলার হেনরীজ আইল্যান্ড ৫০০ একর এলাকায় ঐ ধরনের মাছ চাষের জন্য প্রথম পর্যায়ের (পাইলট) একটি প্রকল্প প্রস্তুত করা হয়েছে। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে ১২৫ একর এলাকায় কাজ করার জন্য ১৫ লক্ষ ১৬ হাজার টাকা মঞ্জুর করেছেন। বাকি এলাকায় মাছ চাষের জন্য রাজ্য বাজেটে অর্থ বরাদ্দ করা হচ্ছে।

বঙ্গোপসাগর থেকে কখনও যথোচিতভাবে মাছ ধরা হয়নি। গভীর সমুদ্রে মাছ ধরার জন্য ইতিমধ্যেই মেক্সিকো থেকে চারটি ট্রলার আমদানি করা হয়েছে। ট্রলারগুলি মাছ ধরার কাজ সদ্য আরম্ভ করেছে। যা মাছ ধরা পড়ছে বা পড়বে তার মধ্যে চিংড়ি মাছ বিদেশে রপ্তানি করা হবে। অন্যান্য মাছ ন্যায্য দরে বাজারে বিক্রি করা হচ্ছে।

কেবল গভীর সমুদ্রেই নয়, উপকূলবর্তী অগভীর সামুদ্রিক এলাকা থেকেও যথাযথভাবে

মাছ ধরা দরকার এবং এজন্য যন্ত্রচালিত নৌকার ব্যবহার অপরিহার্য। ভারতের অন্যান্য সমুদ্রতীরবর্তী রাজ্যগুলি এ ক্ষেত্রে অনেক এগিয়ে গেছে, কিন্তু পশ্চিমবঙ্গে খুব সাম্প্রতিককালের আগে এ ব্যাপারে প্রায় কিছু করা হয়নি। গত বছর মৎস্য দপ্তর চল্লিশটি যন্ত্রচালিত নৌকা নির্মাণ করিয়ে সেগুলি মৎস্যজীবীদের সমবায় সমিতিদের মধ্যে ঋণ ও অনুদানের ভিত্তিতে বিতরণ করে। ঐ নৌকাগুলির সাহায্যে মাছ ধরার কাজে এ পর্যন্ত যা ফল পাওয়া গেছে তা যথেষ্ট উৎসাহব্যঞ্জক। এ বছর (১৯৭৭-৭৮) তামিলনাডু মৎস্য উন্নয়ন কর্পোরেশনের কাছ থেকে পঁচিশটি 'ট্রলার ও গিল নেটার' ধরনের যন্ত্রচালিত নৌকা কেনা হয়েছে। ঐ নৌকাগুলি মৎস্যজীবীদের সমবায় সমিতিদের হাতে দেওয়া হবে এবং এই বাবদে জাতীয় সমবায় উন্নয়ন কর্পোরেশনের আর্থিক সাহায্য মঞ্জুর হয়েছে।

মাছ চাষ ও শিকারের বিভিন্ন বিষয়ে শিক্ষিত বেকার যুবকদের, মাছচাষীদের ও মৎস্যজীবীদের প্রশিক্ষণ প্রদানের জন্য মৎস্য দপ্তরের একটি প্রকল্প চালু আছে। ঐ সমস্ত ব্যক্তি যাতে মাছচাষ বা মাছ ধরাকে জীবিকা হিসাবে গ্রহণ করতে সক্ষম হন সেইদিকে লক্ষ্য রেখেই এই প্রশিক্ষণ দেওয়া হয়। এ পর্যন্ত ৯১৮ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রা হল দু'হাজার জনকে প্রশিক্ষণ দেওয়া।

একথা সুবিদিত যে, মৎস্যজীবী সম্প্রদায় আমাদের সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত। অন্যান্য বিষয়ের মধ্যে মৎস্যচাষ উন্নয়ন ঐ সম্প্রদায়ের আর্থিক ও সামাজিক উন্নতি বিধানের সমস্যার সঙ্গেও জড়িত। সরকার এই বিষয়টি সম্বন্ধে যথোচিতভাবে বিবেচনা করে মৎস্যজীবীদের সমবায়ের আওতায় আনার ব্যবস্থা করেছেন। এই উদ্দেশ্যে নতুন সমবায় সমিতি গঠন করা হচ্ছে এবং অচল অবস্থাপ্রাপ্ত সমিতিগুলিকে আবার চালু করার ব্যবস্থা করা হচ্ছে। মৎস্যজীবী এবং তাঁদের সমবায় সমিতিগুলিকে তথাকথিত দালালশ্রেণীর লোক ও অমৎস্যজীবীদের কবল থেকে রক্ষা করবার উদ্দেশ্যে সমবায় অধিকারের সহায়তায় একটি ছাঁটাই-বাছাইয়ের কর্মসূচি গ্রহণ করবার কথা বিবেচনাধীন আছে। মাছচাষ করার জন্য ঐ সব সমিতিকে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে।

উপকূলবর্তী মৎস্যজীবীদের গ্রামের সর্বাঙ্গীণ উন্নয়ন, যথা পানীয় জল সরবরাহ, রাস্তাঘাট, সামাজিক সম্মীলন গৃহ (কমিউনিটি হল), অফিস প্রভৃতির জন্য বাড়ি ইত্যাদি নির্মাণ, মাছ সংরক্ষণ ও মাছ বিভিন্নভাবে ব্যবহারের উদ্দেশ্যে যন্ত্রপাতি বসানো, পরিবহনের ব্যবস্থা করা ইত্যাদি কাজের জন্য ২৪ পরগনা ও মেদিনীপুর জেলায় দু'ক্ষেত্রে কয়েকটি করে পরস্পর সন্নিহিত গ্রাম (টু ক্লাস্টারস অব ভিলেজেস) বেছে নেওয়া হয়েছে। প্রকল্পটির জন্য মোট ব্যয় হবে ৫৪ লক্ষ টাকা, তার শতকরা ৭৫ ভাগ কেন্দ্রীয় সরকার বহন করবেন। এর জন্য অনুমোদন পাওয়া গেছে।

এই দপ্তর মাছের থেকে বিভিন্ন উপজাত দ্রব্য—যেমন হাঙরের তেল (শার্ক লিভার অয়েল), 'ফিশমিল' প্রভৃতি আধা-ব্যবসায়িক ভিত্তিতে তৈরি করে। এই প্রকল্প লাভজনকভাবে চালানো হচ্ছে। ১৯৭৭-৭৮ সালে সাত হাজার লিটার হাঙরের তেল ও দুশো মেট্রিক টন 'ফিশমিল' উৎপাদন করে তা থেকে ৪ লক্ষ ৭৬ হাজার টাকা আয় করার লক্ষ্য ধার্য হয়েছে।

সম্প্রসারণ কর্মসূচির ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। এই কর্মসূচীর মধ্যে আছে পুস্তিকা প্রকাশ করা, প্রতি মাসে মাছচাষীদের করণীয় বিষয় সম্বন্ধে বিজ্ঞপ্তি প্রকাশ করা, আলোচনা সভার অনুষ্ঠান করা, প্রদর্শনীতে অংশগ্রহণ করা ইত্যাদি। রাজ্য মৎস্য দপ্তরের সম্প্রসারণ শাখাটিকে আরও সুসংগঠিত করবার উদ্দেশ্যে ২২ লক্ষ ৫৮ হাজার টাকা ব্যয়ের একটি কেন্দ্রীয় সাহায্য রচিত (সেন্ট্রাল-স্পনসরড) প্রকল্প প্রস্তুত করা হয়েছে যার অর্ধেক খরচ কেন্দ্রীয় সরকার বহন করবেন।

উৎপাদনের জন্য ব্যবস্থাদি ছাড়াও, জনসাধারণের কাছে সরাসরি ও ন্যায্যমূল্যে মাছ সরবরাহ করবার জন্য মৎস্য দপ্তরের তত্ত্বাবধানে একটি মৎস্যজীবী সমবায় সমিতি রাজস্থান থেকে আমদানি করা মাছ বিক্রির জন্য কলকাতার বিভিন্ন বাজারে ২৬টি দোকান চালাচ্ছেন। বিভিন্ন জেলা ও মহকুমা সদরেও ঐ ধরনের দোকান চালানো হচ্ছে। ঐ ধরনের দোকানের সংখ্যা এবং সেগুলি থেকে বিক্রি করা মাছের পরিমাণ বাড়ানোর ব্যবস্থা করা হচ্ছে। এ ছাড়া শীঘ্রই রাজ্যে একটি সর্বোচ্চ (অ্যাপেক্স) স্তরের মৎস্যজীবী সমবায় সমিতি স্থাপন করার জন্য প্রয়োজনীয় প্রাথমিক ব্যবস্থাদি ইতিমধ্যেই সম্পূর্ণ করা হয়েছে।

ভারতীয় কৃষি গবেষণা সংস্থার সহায়তায় তিনটি জাতীয়ভিত্তিক গবেষণা প্রকল্প এ রাজ্যে চালু করা হয়েছে। যেমন (১) মাছের মিশ্রচাষ, (২) জীওল মাছের (এয়ার-ব্রিদিং ফিশেস) চাষ এবং (৩) মিঠা জলের বড় জলাধারে (ফ্রেশ ওয়াটার রিজার্ভয়ার্স) মাছ চাষের সম্ভাবনার সমীক্ষা। এইসব গবেষণার খরচের শতকরা ৭৫ ভাগ ভারতীয় কৃষি গবেষণা সংস্থা বহন করেন এবং বাকি শতকরা ২৫ ভাগ খরচ রাজ্য সরকারের। মাছের মিশ্রচাষ সম্বন্ধে এখনও কিছু পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে কুলিয়ার মিঠা জলের মাছচাষ গবেষণা কেন্দ্রে এবং কৃষ্ণনগরের মৎস্য বীজ উৎপাদন খামারে। এর উদ্দেশ্য হল মাছের পুকুর সার প্রয়োগ, কৃত্রিম মৎস্য খাদ্যের ব্যবহার, বিভিন্ন জাতের মাছের মিশ্রণের অনুপাত এবং হেক্টর প্রতি বছরে সর্বাপেক্ষা লাভজনক পরিমাণ (অপটিমাম) উৎপাদন সম্বন্ধে আরও কিছু তথ্যাদি সংগ্রহ করা। মাগুর, সিঙ্গি, কৈ প্রভৃতি জীওল মাছের চাষ সম্বন্ধে কল্যাণীতে অবস্থিত ধোকরদহ মৎস্যোৎপাদন খামারের (ধোকরদহ ফিশ ফার্ম) কয়েকটি পুকুরে পরীক্ষা চালানো হচ্ছে, এবং এই পর্যন্ত প্রাপ্ত তথ্য অনুযায়ী ঐ ধরনের পুষ্টিকর মাছ খুব সামান্য খরচে চাষ করে মাত্র ১৮০ থেকে ২০০ দিনের মধ্যেই প্রচুর পরিমাণে উৎপাদন করা যায়। জীওল মাছ চাষের বৈশিষ্ট্য হল, যেকোনো অবস্থায় ছোট আকারের জলাশয়েই এই মাছ উৎপাদন করা যায়। জলাধারে মাছ চাষের সম্ভাবনা সম্বন্ধে গবেষণা চলছে বাঁকুড়া জেলার কংসাবতী জলাধারে।

উপরে উল্লিখিত ব্যবস্থাদি গ্রহণ করা সত্ত্বেও হয়তো মাছের দাম বেশি থাকতে পারে যার কারণ—আগেই বলেছি—চাহিদার তুলনায় যোগানের পরিমাণ কম। সরকার অবশ্য অবহিত আছেন যে, এ পর্যন্ত যেসমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কেবল তাই যথেষ্ট নয়।

মাছচাষের উপযোগী এলাকার পরিমাণের দিক থেকে বিচার করলে পশ্চিমবঙ্গ সমস্ত রাজ্যের মধ্যে সবচেয়ে সমৃদ্ধ। এখানে মিঠা জলের ও নোনা জলের (ব্র্যাকিশ ওয়াটার) প্রায় ১০.৯০ লক্ষ সংখ্যক পুকুর ও জলাশয় আছে যাদের মোট এলাকা ৭.২৪ লক্ষ একর। নানারকম গুরুতর অসুবিধার জন্য এ পর্যন্ত এদের বেশিরভাগই মাছচাষের আওতায় আসেনি।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি সেই অসুবিধাগুলির কয়েকটির উল্লেখ করছি—(১) বহুজন মালিকানা (সাবডিভাইডেড প্রোপ্রাইটরশিপ), (২) মালিকের অন্যত্র বসবাস (অ্যাবসেন্টি ল্যান্ডলর্ডিজম), (৩) আর্থিক অসামর্থ্য, (৪) সাংগঠনিক অক্ষমতা। এইসব অসুবিধা যাতে দূর হয় তার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে এবং আমি নিশ্চিত যে, মাননীয় সদস্যগণ এই উদ্দেশ্যে তাঁদের সহযোগিতার হাত সম্প্রসারিত করবেন। ভাগচাষী হিসাবে বা খাজনা দিয়ে যে সব মৎস্যজীবী ঐ ধরনের জলাশয় ব্যবহার করে আসছেন তাঁদের স্বার্থও রক্ষা করতে হবে। সর্বপ্রকার বাধা অপসারণ, মৎস্যজীবীদের ও মৎস্যজীবী ভাগচাষীদের স্বার্থরক্ষা করা এবং সম্প্রসারণ সংস্থার মাধ্যমে মাছচাষের আধুনিক পদ্ধতি প্রসার পশ্চিমবঙ্গের মৎস্যভোজী জনসাধারণের চাহিদা পূরণের লক্ষ্যে পৌঁছতে প্রভূত সাহায্য করবে বলে আমি মনে করি।

আমি এই আশা প্রকাশ করে আমার বক্তব্য শেষ করছি যে, আমাদের সীমিত সাধ্য সত্ত্বেও আমরা, সভার মাননীয় সদস্যগণের সক্রিয় সহযোগিতার দ্বারা এই রাজ্যে মাছ সরবরাহে ঘাটতির এবং মাছ উৎপাদনের সমস্যাগুলির ভবিষ্যতে সমাধান করতে সক্ষম হবে।

এই বলে আমি ব্যয়বরাদ্দের দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

[8-05—8-15 P.M.]

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় একটা লোভনীয় দপ্তরের ভার নিয়ে আছেন যে দপ্তরে মাছ পাওয়া যায় এবং যে মাছের নাম শুনলে অনেক বাঙালির জিভে জল আসে। কিন্তু তিনি ব্যয়-বরাদ্দের জন্য দাবি করেছেন আমাদের কাছে ৬ কোটি ৩৩ লক্ষ ৮২ হাজার টাকা। আমি জানি না এই ৬ কোটি টাকায় তিনি বাংলাদেশের মৎস্য বিভাগ এবং পশু পালন বিভাগকে উপেক্ষা করে আসা হয়েছে, যুক্ত ফ্রন্টের আমল থেকে তাকে কিছু কিছু গুরুত্ব দেওয়া হয়েছে। বাংলাদেশের ৫ কোটি মানুষ, আর তিনি ৬ কোটি ৩৩ লক্ষ টাকা চাচ্ছেন। এরমধ্যে ১ কোটি টাকা বাদ যাচ্ছে প্রশাসনিক ব্যয় এবং অন্যান্য খাতে, বাকি রইল ৫ কেটি টাকা। এই ৫ কোটি টাকায় ৫ কোটি লোক অর্থাৎ মাথাপিছু ১ টাকায় তিনি কি মৎস্য সমস্যার সমাধান করবেন সেটা শোনালেন, কিন্তু আমি আশা করতে পারছি না যে তিনি বাংলাদেশের সাধারণ মানুষের জিভে জল আনতে পারবেন, বরং যেটুকু জল এসেছিল সেটুকু শুকিয়ে যাবে।

আর একটা কথা আমি বলতে চাই, আমরা জানি যে কেবল গম বা চালের উপর নির্ভর করলে মানুষ বাঁচতে পারে না, সুষম খাদ্যের প্রয়োজন। সেইজন্য যেমন মাছের দরকার, ডিম, মাংস এবং আরও পুষ্টিকর খাদ্যের দরকার। আমরা জানতে পেরেছি এই সুষম খাদ্যের অভাবের জন্য আজকে ঘরে ঘরে যক্ষা ছড়িয়ে যাচ্ছে, অপুষ্টিজনিত রোগ, চোখের রোগ, দাঁতের রোগ ছড়িয়ে পড়ছে। কিন্তু আমাদের এখানে যথেষ্ট সম্ভাবনা রয়েছে মাছ চাষের, মৎস্য উৎপাদনের। কিন্তু আমরা গুরুত্ব এর উপর আজ পর্যন্ত দিইনি। আমরা এখন পর্যন্ত নির্ভর করে আছি মহারাষ্ট্র আমাদের মাছ পাঠাবে, বিহার, গুজরাট আমাদের মাছ পাঠাবে তবেই

আমরা খেতে পাব। অথচ বাংলাদেশে নদী নালার অভাব নেই, পুষ্করিণীর অভাব নেই। মন্ত্রী মহাশয় এক্ষুণি বললেন ১০ লক্ষের মতো পুষ্করিণী আছে, আমি মনে করি ঢের বেশি আছে কারণ বাংলাদেশে ৩৮ হাজার গ্রাম আছে সেই ৩৮ হাজার গ্রামে প্রতি গ্রামে ১০০ থেকে ২০০ পরিবার বাস করে এবং প্রত্যেক পরিবারের একাধিক পুকুর আছে। কাজেই হিসাব করলে দেখা যাবে যে লক্ষ লক্ষ পুকুর রয়েছে এবং সেইসব পুকুরে মাছ করা যেতে পারে। তাছাড়া সরকারি পুকুর যেগুলোকে খাস পুকুর বলে তার সংখ্যাও প্রায় ১ লক্ষ। সেইগুলো ব্যক্তিগতভাবে যদি চাষ করা যেত এবং এই সরকারি পুকুর যেগুলো অনাদৃত রয়েছে, অবহেলিত অবস্থায় পড়ে রয়েছে সেগুলোকে যদি ভালভাবে চাষ করা যেত তাহলে পশ্চিমবাংলায় মাছের সমস্যা বহুলাংশে সমাধান হতে পারত। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যেখানে কেরালা, তামিলনাড়ু কোটি কোটি টাকা মাছ শিকার করে, মাছ সরবরাহ করে এবং সামুদ্রিক খাদ্য সংগ্রহ করে যেখানে আয় করছে সেখানে পশ্চিমবাংলা যে ক'টি সরকারি খামার রয়েছে সেখানে আমরা লোকসান দিচ্ছি। আমরা সমুদ্রে যেখানে মাছ শিকার করতে যাই—ট্রলার দিয়ে মাছ শিকার করতে গিয়ে সেখানে আমরা লোকসান দিচ্ছি। এর কারণ কি? এটা হচ্ছে প্রশাসনিক দুর্বলতা। আমরা জানি এবং মন্ত্রী মহাশয়ও জানেন এই দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে কিরকম দুর্নীতি ঢুকে আছে। আজকে স্বজন পোষণ অবহেলা, অপচয় কিভাবে ঢুকে আছে—আমি সকলের কথা বলি না একটা অংশ এরসঙ্গে জড়িত, এ বিষয়ে আমার সঙ্গে মন্ত্রী মহাশয় একমত হবেন। যাইহোক আমি দু-একটা উদাহরণ দিলে বুঝতে পারবেন। তামিলনাড়ু থেকে সমুদ্রে মাছ শিকার করার জন্য এই যে ট্রলারগুলো এসেছে, এগুলো তামিলনাড়ু থেকে কেনা হয়েছে ১ লক্ষ ২০ হাজার টাকা দিয়ে—মন্ত্রী মহাশয় ১৯-২-৭৮ তারিখে দিঘায় ছিলেন তিনি শুনেছেন—তিনি সমবায় সমিতির মারফৎ সেগুলো দেবার ব্যবস্থা করেছিলেন কাঁথি অঞ্চলে তথা দিঘা অঞ্চলে—১২ পৌঁছেছে। কিন্তু ৩ খানি নেবার পর সকলে বলছে এই জিনিস নেব না। কারণ তাতে বরফ রাখবার জায়গা কম, মাছ রাখবার জায়গা নেই, এত অল্প জায়গা আছে—জাল রাখবার জায়গা নেই বিশেষ করে ঝড়ের সময়ে যদি সমুদ্রে যায় বিপদজ্জনক অবস্থা থেকে ফিরে আসবার পক্ষে যথেষ্ট সন্দেহ রয়েছে। সেইজন্য যারা সেই জিনিস কিনেছেন তারা আর নিতে চাইছেন না। অথচ বাংলাদেশে এটা যদি তৈরি করা যায় তাহলে ১ লক্ষ ৩০ হাজার টাকায় এর থেকে অনেক ভাল জিনিস হতে পারে। তারা দাবি করেছে বলাগড়ে এর জন্য কারখানা হতে পারে, নূরপুরে হতে পারে, অথবা দিঘার সমুদ্র উপকূলে এই কারখানা তৈরি করে এইসব ভাল ভাল জিনিস তৈরি করা যায়। মন্ত্রী মহাশয় জানেন এর আগে কংগ্রেসি আমলে বরুণা, সাগরিকা কেনা হয়েছিল লক্ষ লক্ষ টাকা ব্যয়ে কিন্তু সেইগুলো কিভাবে লোহার দরে বিক্রি হয়েছে সেটা সকলেই জানেন। আবার ম্যাকসিকো থেকে যে ট্রলার আনা হয়েছে সেইগুলোও ত্রুটিপূর্ণ।

এই সমস্ত জিনিস হচ্ছে। বেহুলা ধরেছে ৩৫৫ কে.জি., আর একটা ধরেছে ১৫০ কে.জি. চিংড়ি এবং মৎস্য কন্যাও কিছু ধরেছে অর্থাৎ ১০/১২ দিন চেষ্টা করে এই মাছ তারা ধরল কিন্তু আপনারা দিঘায় গিয়ে দেখুন এক একটা ক্যাচে ৫০০ মণ মাছ ধরছে। কাজেই প্রশাসনিক এই যে সব ত্রুটি রয়েছে এগুলো দূর করার দিকে আপনারা লক্ষ্য রাখুন। দিঘার উপকূল ভাগ মৎস্য চাষের পক্ষে উপযুক্ত জায়গা। কাজেই সেখানে আপনারা মাছ

চাষের ব্যবস্থা করুন এবং সাধারণ মানুষ যাতে মাছ পায় সেদিকে দৃষ্টি দিন। আপনারা যদি মৎস্য চাষীদের বিভিন্নভাবে সাহায্য করেন এবং ব্লকে ব্লকে মাছের চাষের ব্যবস্থা করেন তাহলে বাংলাদেশে মাছের অভাব যেটা রয়েছে সেটা মিটবে।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার বাঙালির প্রিয় খাদ্য মাছের উপর কি রকম গুরুত্ব দিচ্ছে সেটা হাউসের অবস্থা দেখেই বুঝতে পারছি। আজকে দেখছি হাউসের সদস্যদের প্রবৃত্তি নেই আলোচনা করবার, ধৈর্য নেই শোনবার, এবং স্পিকার মহাশয়েরও দেখছি ধৈর্য্যচ্যুতি ঘটেছে। কাজেই মাছের উপর কিরকম গুরুত্ব দেওয়া হচ্ছে সেটা এ থেকেই বুঝতে পারছি। মন্ত্রী মহাশয় আজকে ৬ কোটি টাকার বাজেট এনেছেন, তিনি আগে যখন মন্ত্রী ছিলেন না তখন তাঁকে মাছ কিনতে হয়নি কারণ তাঁর গ্রামে অনেক পুকুর আছে। আজকে মাছের দামের জন্য মানুষকে তাদের গিন্নীদের কাছে যে অবস্থায় পড়তে হয় সেই অবস্থায় মন্ত্রী মহাশয়কে পড়তে হয় না। তবে তিনি যে সমস্ত পরিকল্পনার কথা বলেছেন তার মধ্য দিয়ে পশ্চিমবাংলার মাছের সমস্যার সমাধান হবে না। মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন মাছের ডিম ধরার যে নিয়ম চলে আসছে তার ফলে শতকরা ১০ ভাগ ডিম আমরা পাই এবং শতকরা ৯০ ভাগ ডিম মরে যায়। আমি যেখানে বাস করি সেখানে সবচেয়ে বেশি ডিম ধরা হয় এবং উত্তরপ্রদেশ ও বিহার থেকেও ডিম আসে। কাজেই যদি মাছের সমস্যার সমাধান করতে হয় তাহলে যেখানে ডিম ধরা হয় সেখানে বৈজ্ঞানিক পদ্ধতিতে কিভাবে ডিম বাঁচানো যাবে তার ব্যবস্থা করা উচিত এবং এই ব্যবস্থা করলে অনেক সমস্যার সমাধান হবে। দু'নম্বর কথা হচ্ছে জমিদারি প্রথা যখন লোপ হল তখন জলকর গভর্নমেন্টে ভেস্টেড হয়েছে কিন্তু জে. এল. আর. ও., এস. এল. আর. ও. যখন সেগুলি এক বছরের জন্য নীলাম করে তখন দেখা যায় অন্য লোকেরা এগুলি কিনে নেয়—মৎস্যজীবিরা পায় না। মৎস্যজীবিদের কো-অপারেটিভের নামে বেনামীতে এগুলি নিয়ে নেয় এটা আমরা দেখছি। এর ফলে মৎস্যজীবীরা মৎস্য চাষের ব্যাপারে উৎসাহ পায় না সরকার যদি এদিকে দৃষ্টি দেন তাহলে উপকার হবে। তারপর মুর্শিদাবাদে অনেক দিঘী রয়েছে যেমন সাগর দিঘী, জিন দিঘী, সেন দিঘী, বীরভূমেও বড় বড় দিঘী রয়েছে। কিন্তু এই দিঘীগুলো মজে রয়েছে এখানে যদি মাছের চাষের ব্যবস্থা করেন তাহলে প্রচুর মাছ উৎপাদন হবে এবং গ্রামে সমস্ত পুকুর নষ্ট হয়ে রয়েছে এগুলো সংস্কার করে এখানে যদি মাছের চাষের ব্যবস্থা করা যায় তাহলে অনেক মাছ উৎপাদন হতে পারে। তবে এ ক্ষেত্রে একটা অসুবিধা দেখছি এ সমস্ত জায়গায় মাছের চাষ করলে সেগুলো চুরি হয়ে যায় তবুও বলব মাছ রক্ষার ব্যবস্থা করে এই সমস্ত পুকুর, দিঘী, নালা সংস্কার করলে এখানে মাছের চাষ হবে।

[8-15—8-25 P.M.]

সুন্দরবনে অনেক খাঁড়ি আছে সেগুলি বাঁধ দিয়ে কি করে মাছের চাষ করা যাবে সেগুলি চিন্তা করে দেখতে হবে। আজকে গভীর সমুদ্রে মাছ ধরার যে ব্যবস্থা করেছেন সেগুলিতে লোকসান হচ্ছে। অন্যান্য প্রদেশে যেটা লাভজনক হচ্ছে সেটা আমাদের এখানে কেন লোকসান হচ্ছে সেটা দেখা দরকার। বৈজ্ঞানিক পদ্ধতিতে সমস্ত স্কীমগুলি চালু করা যায় কিনা এবং যদি সিনসিয়ারিটি থাকে তাহলে পশ্চিমবাংলার মানুষ দু-এক টুকরো করে মাছ

খেতে পারবে। কিন্তু আমাদের এখানে দেখছি ইন-সিনসিয়ারিটি অব পারপাস। এর মধ্যে যদি সিনসিয়ারিটি না থাকে যেরকমভাবে ব্যয়-বরাদ্দ এনেছেন মন্ত্রী মহাশয় সেইভাবেই যদি পরিকল্পনা চালু করেন তাতে কোনও সময়ে পশ্চিমবাংলার মানুষ এক পিস করেও মাছ খেতে পারবে না। সব পুকুর পুষ্করিণী যদি সংস্কার না করেন তাহলে আপনি যা পরিকল্পনা করছেন সেটা কাগজেই থেকে যাবে, পশ্চিমবাংলার মানুষ মাছ খেতে পারবে না। এবং সেইজন্য মন্ত্রী মহাশয়ের এই সমস্ত বিষয়ে বক্তব্য নেই বলে তিনি যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री हाजी शाज्ञाद हुशेन :** मिस्टर स्पिकर सर, मुझे डिफिकल्टी यह होती हैं कि हम ट्रान्स्फर एरिया के रहने वाले हैं। मेरी तालीम हिन्दी और उर्दू में हुई हैं। इसलिए मुझे बंगला वोलने में दिक्कत होती हैं। मैं अब उर्दू में वोलता हूँ।

मैं अपने मिनिस्टर साहब को याद कराता हूँ कि हम लोग यहां बिहार से आये हुए हैं। इस्लामपुर सब-डिबिजन पहले बिहार का इलाका था। हम लोगोंको बिहार वालों ने रीप्यूज किया और हम लोग बंगाल में आगए। लेकिन यहाँ आने के बाद भी हमारे इस्लामपुर सब-डिबिजन में मछली के लिए कोई इन्तजाम यहाँ की सरकार के जारिए नहीं किया गया। हमारे यहाँ तालाव की बहुत कमी हैं। शदियों से बाप-दादा के जमाने के कुछ पुराने तालाव हैं। मगर जबतक वे साफ नहीं कराये जाँयगे, तव तक उसमें मछली पालने का कोई इन्तजाम नहीं हो सकता हैं।

आपने बड़ी अच्छी अच्छी मछली का नाम अपने बजट में दिया हैं। मगर हम लोग खाली नामही देखते हैं। आसल में हम लोग वही मछली खाते हैं, जिसका नाम बजट में नहीं हैं, जैसे टेंगरा, सिंघी, गिरई वैगरह। यही मछली हम लोगों को नसीब होती हैं। अच्छी मछली का तो सिर्फ नामही सुनने को मिलता हैं। इसलिए मैं आपसे रिक्येस्ट करुँगा कि इस्लामपुर सब-डिबिजन नें मछली पालने के लिए तालाब के पीछे सबसे ज्यादा रुपया खर्च करें। ताकि रोहू, कतला, अच्छी अच्छी मछली हमलोग भी खा सकें।

आगे हम लोग अच्छी अच्छी मछली खाते थे। कांग्रेस के जमाने में बंगल देश से माछ आता था। कांग्रेस गभर्नमेन्ट के साथ बंगाल देश की धुकुती थी। मगर अब शायद आपलोगों के साथ वह चुक्ती हैं या नहीं मुझे मालुम नहीं। बजट में जिन मछलियों का नाम हैं, उनको गरीब लोग खरीद कर नहीं खा सकते हैं। उसको सिर्फ मोटी रकमवाले ही खरीद कर खा सकते हैं। जो गरीब एक सौ-दो सौ रुपया महीना कमाता हैं, वह बजट वाली मछली को नहीं खा सकता हैं। १२ रु० १४ ए० १६ रुप० के जी वाली मछली को कैसे खरीद कर खा सकता हैं? जिसकी बजह से वह बाजार को घुमकर बजट

वाली मछली को सिर्फ देखकर तसल्ली कर लेता हैं और अन्त में पुटी-टेगना मछली को खरीद कर घर लाता हैं।

कम से कम हमारे सब-डिबिजन इस्लामपुर में जो बिहार से आया हैं जिसमें ५ थाने हैं जैसे चकलिया थाना—ग्वालपुकुर थाना बैगरह में पोखर का इन्तजाम करना चाहिए। तालाब का इन्तजाम करना चाहिए। वहां के चासियों को पोखर खो देने के लिए लोन देना चाहिए।

आपने हमारे सब-डिबिजन में मछली के लिए कोई इन्तजाम नहीं किया हैं, इसलिए मैं इस बजट का बिरोध करता हूँ।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি আমাদের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের বাজেট পেশ করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমি সমর্থন করছি। আজকে একটু আগে বিরোধী পক্ষের লবিতে বসে যাঁরা এত বেশি চেঁচালেন এবং যাঁরা একদিন আমাদের বন্ধু ছিলেন, এতক্ষণ যাঁরা আমাদের বিরোধিতা করছেন তাদের মাত্র দু'একটি দৃষ্টান্ত তুলে ধরব এবং সেই দৃষ্টান্তের মাধ্যমেই প্রমাণ হয়ে যাবে যে আজকে এই যে মাছ বাজারে নেই এবং মাছের যে দাম তা একেবারে আকাশ ছোঁয়া, এই মাছে ভাতে বাঙালি প্রবাদটা আজকে প্রহসনে পরিণত হয়েছে, তারজন্য দায়ী কারা? এর আগে জে. এল. আর. ও. অফিসে আমরা দেখেছি, যেসব জেলার ডাক হয়েছে তখন আমরা দেখেছি যে সমস্ত কংগ্রেসি গুণ্ডারা ছুরি হাতে করে নিয়ে সেখানে দাঁড়িয়ে থেকেছে। যদি কোনও মৎস্যজীবী সেখানে ডাক করতে গিয়েছে তখন তারা ছুরি বাগিয়ে ধরেছে এবং বলেছে যে যদি তোমরা ডাকো তাহলে তোমাদের মৃত্যু হবে এবং তোমাদের বৌএরা বিধবা হবে। কংগ্রেসের গুণ্ডারা, বড় বড় জোতদার, যারা কংগ্রেসের বড় বড় পোস্ট হোল্ড করেন, তাঁরা তাদেরকেই মুর্শিদাবাদ জেলার এম. পি. কাজেম আলী, আমি নিজের অভিজ্ঞতা থেকে এই কথা বলছি, ইলেকশনের আগে তিনি আমাদের মতো বামপন্থীদের ঘাড়ে বন্দুক রেখে ফায়ার করে এম. পি হলেন। সেই এম. পি. মহাশয় আমাদের সঙ্গে একই সঙ্গে ইলেকশন ক্যাম্পেন করলেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** কোনও ব্যক্তি যিনি এই ঘরে উপস্থিত নেই তার সম্বন্ধে কোনও পার্সোনাল রেফারেন্স করবেন না। তিনি একজন এম. পি. এবং এখানে তার উত্তর দেবার সুযোগ নেই।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** ঠিক আছে, আমি নাম করছি না। সেই এম. পি. মহাশয় ক্যাম্পেন করতে গিয়ে সমস্ত মৎস্যজীবীদের সামনে বললেন যে যেসমস্ত জলা আমার আছে সেই সমস্ত তোমাদেরই দেওয়া উচিত। তার কারণ তোমরা মৎস্যজীবী তোমরা না খেয়ে মরছো, তোমাদের পেশা থেকে তোমরা চ্যুত হয়েছ, তোমরা বেকারত্বের যন্ত্রণা ভোগ করছো, এই সমস্ত কথা তিনি বললেন। কিন্তু ইলেকটেড হবার পর যখন ঐ মৎস্যজীবীদের মুখপাত্র হয়ে আমি মৎস্যজীবীদের সাথে করে নিয়ে গিয়েছিলাম যে এবার আপনার প্রতিশ্রুতি আপনি

পালন করুন। কিন্তু তিনি তা পালন করেননি। যে সমস্ত বড় বড় কংগ্রেসি তাদেরই তিনি সেইসব জায়গা দিয়েছেন। কাজেই আজকে যাঁরা বড় বড় কথা বলছেন তাঁরাই এই সমস্তর জন্য দায়ী। এই ব্যাপারে বলতে গিয়ে আমি কতকগুলি কথা বলতে চাই যে বর্তমানে মন্ত্রী মহাশয় যে বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষের উল্লেখ করলেন সেই সম্বন্ধে যদি ঠিকমতো দৃঢ় ও বাস্তবভাবে তা রূপায়ণ করবার চেষ্টা করেন তাহলে নিশ্চয়ই মৎস্য উৎপাদন বৃদ্ধি পাবে এবং মৎস্য বর্তমানে যে ২ লক্ষ ৮০ হাজারের মতো উৎপাদন হচ্ছে সেটা বৃদ্ধি পাবে বলে আমি বিশ্বাস করি। কিন্তু এই প্রসঙ্গে আমার একটা কথা বলবার আছে যে, শুধু মাছ চাষের উৎপাদন বাড়ালেই হবে না। সেই সঙ্গে মৎস্যচাষীদের জীবন সম্বন্ধেও আমাদের নতুন করে ভাবার দিন এসেছে।

[8-25—8-35 P.M.]

কারণ ৫০ থেকে ৬০ হাজার মৎস্যজীবী আজ দীর্ঘদিন ধরে ভীষণ কষ্টের মধ্যে দিন যাপন করছে। মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত মৎস্যজীবীরা আছে, তাদের আলাদা জল নাই, জাল যার জল তার, এই প্রবাদ স্বপ্ন মাত্র হয়ে দাঁড়িয়েছে। যদি মৎস্য চাষীদের উন্নতি করতে হয়, মৎস্য চাষ বাড়াতে হয়, মৎস্যজীবীদের জীবন সম্বন্ধে নতুন করে ভাবতে হয়, এদের হাতে যাতে জল আসে, সেই ব্যবস্থা করতে হবে, এটা আমি মনে করি।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ফিশারী ডিপার্টমেন্টে যে সমস্ত এক্সটেনশন অফিসার আছে, তাঁরা আপনি জানেন দীর্ঘদিন ধরে মাস্টার রোলে কাজ করছে, আমার মনে হয় তাদের যদি সরকার থেকে পার্মানেন্ট করা হয়, তাহলে তাদের কাজের আগ্রহ বাড়বে। বিশেষ করে এই কথা বলে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব বেশি সময় নেব না, অল্প সময়েই শেষ করার চেষ্টা করব। আমি খুব গুরুত্বপূর্ণ বিষয় যেটা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে, আমাদের মাননীয় রাজ্যপাল মহাশয় চারটি মিটিংএ এই মৎস্য সম্পদ সম্বন্ধে বলেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করি। তিনি ঠিকই বলেছেন যে আমাদের ডীপ সি ফিশিং-এর উপর আমাদের জোর দেওয়া দরকার। বিরোধী পক্ষের অনেক সদস্য বলেছেন, আমি তাদের কথার উপর ভিত্তি করেই বলছি যে ১৯৬৯-৭০ সালে মাননীয় মন্ত্রী প্রভাস রায় সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে অনেক তদ্বির করে, কেরালায় গিয়ে এবং মাদ্রাজে গিয়ে মাদার ভ্যাসেল এনে ৩ কোটি ৮০ হাজার টাকা দিয়ে হারবার তৈরির ব্যবস্থা করেছিলেন এবং জাল ট্রলার ইত্যাদি আনার পর, সেই গভর্নমেন্ট চলে গেলে এখানে জাল মন্ত্রিসভা তৈরি হয়। তাঁরা কিন্তু এগুলি ব্যবহার করতে পারলেন না, ওড়িশা গভর্নমেন্টকে দিয়ে দিলেন। এগুলি আমরা যদি ব্যবহার করতে পারতাম, তাহলে সত্যিকারের মৎস্য সম্পদ বাড়াতে পারতাম। ডীপ সি ফিশিং করতে গেলে আমাদের এটা ভাল করে জানা দরকার যে সুন্দরবনের হাজার হাজার মানুষ সমুদ্রে মাছ ধরতে যায় এবং তাদের অনেকে সেখানে প্রাণ দিয়ে আসে। আমার কাছে লিস্ট আছে, ৫০/৬০ জন এই রকম প্রাণ দিয়েছেন। সেজন্য আমি এই ডীপ সি ফিশিং সম্বন্ধে বলছিলাম যে আমাদের তরফ থেকে আবেদন যে কেন্দ্রীয়

সরকারের সঙ্গে আলোচনা করে যাতে তিনি এই মাদার ভ্যাসেল এবং ট্রলারের ব্যবস্থা করেন। সুন্দরবনে বহু জায়গা আছে, জম্মু আছে এবং আরও অনেক জায়গা আছে যেখানে এই ডীপ সি ফিশিং-এর জন্য বিশেষ ব্যবস্থা করতে হবে না, সামান্য একটু বাঁধ দিলেই লক্ষ লক্ষ টাকার মৎস্য ধরে সারা দেশকে সাপ্লাই করতে পারা যাবে। সেখানে নদীতে অনেক জায়গায় চর পড়ে গিয়েছে, সেখানে একটু বাঁধ দিলেই অনেক গলদা চিংড়ি পাওয়া যাবে, তার জন্য কিছুই করতে হবে না এবং সেখানে জল তুলে রাখলেই পশ্চিমবঙ্গের সমস্ত জায়গায় সাপ্লাই করা যাবে। আমি বেশি আর বলব না। ট্যাঙ্ক ফিশারী সম্বন্ধে একটু সাজেশন দেব। ইংল্যান্ড ফিশারী আর ট্যাঙ্ক ফিশারী আলাদা, এক জিনিস নয়। সেজন্য এই ইংল্যান্ড ফিশারী এবং ডিপ সি ফিশারী এক্সপার্টদের আলাদা আলাদা ডিপার্টমেন্ট করার যদি ব্যবস্থা গ্রহণ করেন তাহলে ভাল হয়।

মন্ত্রী মহাশয় গত বিধানসভায় বলেছিলেন ফিশারী এক্সটেনশন অফিসার যারা ১২ বছর টেম্পোরারী হয়ে আছেন উনি তাদের পার্মানেন্ট করে দেবেন। কিন্তু সেটা এখনও করতে পারেননি। আমি তাঁকে অনুরোধ করছি এইটা ফাইন্যালাইজ করার জন্য। আর একটা কথা বলব ভাঙ্গর থানার হানাখালি ফিশারির কথা। আমরা অনেকেই জানি এইটার মালিক একজন বিখ্যাত ব্যক্তি। এই ভদ্রলোকের ২২শো বিঘার মধ্যে অর্ধেকটা ভেস্টেড জমি, যে ভেস্টেড জমিগুলো কৃষককে দিতে পারব। ঠিক একই অবস্থা কলাইডাঙ্গায়। সেখানে পূর্ণেন্দু নস্কর ৪২ জন চাষীকে উচ্ছেদ করেছেন। সেই জমিগুলো যাতে করে চাষীদের ফিরিয়ে দেওয়া যায় তারজন্য উনি অ্যাকটিভলি চেষ্টা করুন। এই আবেদন আমি ওঁর কাছে রাখছি এবং রেখে এই ব্যয়-বরাদ্দের দাবি সমর্থন করছি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পাঁচ মিনিটের মধ্যে সব শেষ করব বেশি সময় নেব না। প্রথমত বলাইবাবু যেটা বলেছেন আদার স্টেটের উপর নির্ভর করা আমরাও সেটা চাই না, আমাদের সেটা ইচ্ছা নয়, আর এক বছর সময় তার জন্য নিতে হবে। তার কারণ যেভাবে আমরা প্রোজেক্ট আরম্ভ করেছি তাতে এক বছরের মধ্যে মোটামুটি আমরা অনেকটা এগিয়ে যাব। এক বছরের মধ্যে আমরা এইসব অ্যারেঞ্জমেন্টগুলি করব। তবে কিছু মাছ আমাদের বাইরের থেকে আনতে হবে এটা অস্বীকার করে লাভ নেই। দ্বিতীয়ত হচ্ছে, উনি যেটা বলেছেন ২৫ মেকানাইজড বোটস সম্বন্ধে। আমি এখানে হেল্পলেস, এটা কংগ্রেস গভর্নমেন্টের ব্যাপার সেন্ট্রাল ডিল এবং সেই আমলের এগ্রিমেন্ট ছিল অতএব সেই এগ্রিমেন্ট ক্যানসেল করার উপায় ছিল না। এ নিয়ে আমি আপনাদের সঙ্গে বসেছিলাম। আমার ব্যক্তিগত মত এখানে ঠিক কাজে লাগানো যাচ্ছে না। এগ্রিমেন্ট আছে উপায় নেই। যে নৌকাগুলি আছে সেগুলি আমি চেষ্টা করব কি করতে পারি। আমার মনে হয়। সেন্ট্রাল ফিশারি যেগুলি ফিশারিজ কর্পোরেশন অর্থাৎ ফিকটিশাস ফিশারিজ কর্পোরেশন ছিল সেখানে আমরা সবার সঙ্গে বসে ঠিক করেছি সেগুলি বাদ দিয়ে কাজ করব। ট্রলার সম্বন্ধে বলেছেন। আমরা অন্য একটা মেকানাইজড বোটস কেনবার চেষ্টা করব এবং পশ্চিমবাংলার যে মেকানাইজড বোটস তা কেনবার চেষ্টা করব। আপনারা বলেছেন চারটি ট্রলারের কথা বলেছেন। এটা আগের সরকারের লিগাসি। কাজেই আমরা বাধ্য অনেক টাকা নষ্ট হয়েছে, অনেক টাকা জলে গেছে এবং আরও যাবে এতে কত ক্ষতি হবে তা এখনও

বুঝতে পারছি না। খুব প্রমিজিং ব্যাপার নয়, আপনাদের কাছে পরিষ্কারভাবে রাখছি। তবে এখন যখন আমাদের হাতে এসেছে আমরা এর জন্য চেষ্টা করব প্রায় ২ কোটি টাকা নষ্ট হয়েছে যাতে এটাকে ইউটিলাইজ করতে পারি। এইসব কথা আপনাদের জানাচ্ছি কারণ এটা আপনাদের জানা উচিত। ডিম ধরার কথা বলেছেন। আমি একথা বলেছি আপনারা হয়তো বইটা তাড়াতাড়িতে পড়তে পারেননি। আমাদের মেন কনটেনশন হচ্ছে যে ফিশারম্যানদের টাকা দিয়ে জাল কেনা ইত্যাদি এইসব আমরা দিতে চাইছি না। কারণ এর ভিতর অনেক দুর্নীতি আছে। প্রত্যেকটি ব্লকে যেটা ইনিশিয়েটেড ফিশ হয় ফিশ ফ্রম আদার সোর্স—সেখানে আমরা ডিম তৈরি করব এবং সেটা আমরা করতে পারি এইজন্য ম্যাকসিমাম টাকা দিয়ে এবার আমার ডিপার্টমেন্টকে ডাইরেক্ট বলে দিয়েছি যাতে আমরা ডিম দিতে পারি তার ব্যবস্থা করার জন্য। মৎস্যজীবীদের জাল না দিয়ে দুর্নীতি ও ভাঁওতার ব্যবস্থা না করে একচুয়েল যাতে তাদের ডিম দিতে পারি সিড দিতে পারি তার আমরা চেষ্টা করছি। যে ব্যবস্থা আজকে রয়েছে সেটা সেই সামন্ততান্ত্রিক ব্যবস্থা। বন্যায় কংসাবতীর বাঁধ ভেঙে যাবার ফলে এইসব ভেসে যায়। এই জিনিস সেই সামন্ততন্ত্র মেথডে চলছে। আমরা ইনিসিয়েশন মেথড, সায়েন্টিফিক মেথডে সেগুলি করব যাতে মাছ মরবে না। আমরা ঠিক করেছি প্রত্যেকটি ব্লকে একটি করে সিড ফার্ম করব তাহলে বেশি দূরত্ব থাকবে না এবং মাছও মরবে না।

[8-35—8-39 P.M.]

সেইজন্য সিডফার্মের উপর আমি সবচেয়ে বেশি জোর দিচ্ছি। আর একটা কথা আপনাকে বলব, গ্রামের পুকুরগুলো সম্বন্ধে যে গ্রামের পুকুর এবং রিজারভারগুলো নেবার চেষ্টা করেছি। তবে এতো লিটিগেশনের ব্যাপার আছে, দায়ভাগ সিস্টেম অফ ইনহ্যারিটেন্স থাকার জন্য যেসব লিগ্যাল ইমপ্লিকেশন আছে সেগুলো ভালভাবে না দেখলে এতো তাড়াতাড়ি নিতে পারা যাবে না। তবে পসিবিলিটি আছে পশ্চিমবাংলায় মৎস্যচাষ করা হলে বাইরে থেকে আনতে হবে না, এইটা আমরা মনে করি। স্যার, আর একটা কথা বলা হয়েছে, সেটা হচ্ছে, এ. এফ. ও. দের কথা বলা হয়েছে। আমরা বামপন্থী সরকার আমরা চাই ভালভাবে কাজ চলুক। এই এফ. ই. ও. এবং এ. এফ. ও.—এদের ঝগড়ার ব্যাপার আছে। আমরা দুটো দলকেই ডেকেছিলাম। তাদের ইউনিয়ন যখন এসেছিল তাদের আমি বলেছিলাম, এই দুটো ক্যাডারকে কম্বিনেট করে এক করে দিচ্ছি, প্রমোশন-ট্রমোশন সব। ওরা নিজেদের ব্যক্তিগত দুর্বলতায় এক হতে পারছে না। তারা এক হতে না পারার জন্য আমরা ৪/৫টা সিটিং করেছি। তাদের এক দল অপর দলকে বলছে, আমাদের সুপারসিড করছে। দু'দলেরই কোয়ালিফিকেশন আছে। কিন্তু যেজন্য ওদের ডেকেছিলাম তা হল না। ওরা নিজেরা বলেননি। ওরা বলেছেন, আপনারা যা হয় ব্যবস্থা করে দিন, আমরা নিজেদের মধ্যে কম্প্রোমাইজ করতে পারলাম না। সেইজন্য বিষয়টা কিছু দেরি হয়েছে, তবে আমার মনে হচ্ছে, এটা সিলেক্ট করে আমরা এক মাসের কি দু'মাসের মধ্যে ব্যবস্থা করে দিতে পারব। আর একটা কথা, ডিপ সি ফিশিং, আর ইংল্যান্ড ফিশিংয়ের কথা বলা হয়েছে। নিশ্চয়, এটা আমরা সায়েন্টিফিক্যালি চিন্তা করেছি। কারণ আমাদের পশ্চিমবঙ্গে ইংল্যান্ড ফিশিংয়ের চান্স খুব বেশি আছে। আমাদের যে জলাশয় সেগুলো খুব বেশি এক্সপ্লোর করছি বা করেছি। আমাদের এখানে আগেকার যেসব সিস্টেম ছিল সেটা ঠিক নয়। আগেকার গভর্নমেন্ট চাইত না যে প্রোডাকশন হোক।

সেইটা আমি শুনেছি বা দেখেছি। আমি মনে করছি, শুধু সিস্টেম তুলে দিলেই হবে না, প্রোডাকশন করতে হবে। কারণ ফিশারি মানে এই নয় যে পাঁচশো কি এক হাজার টাকা দিয়ে দিলাম, আমার সঙ্গে কি আপনার সঙ্গে ভাব থাকল, তাকে দিয়ে দিলাম, এটা করে আমি মনে করি না হবে। কিন্তু ডিপার্টমেন্টের হয়তো কতকগুলো দায়িত্ব আছে, যাতে ফিস প্রোডাকশন হয় এবং এইগুলো করতে হবে। এইগুলো করতে গেলে তার খরচ আছে। সেইজন্য আমি আপনার কাছে ব্যয়বরাদ্দ চেয়েছি এবং একটা যে ছাঁটাই প্রস্তাব এসেছে, আমি তার বিরোধিতা করছি। এই বলে আমি অনুরোধ করছি মাননীয় সদস্যদের আমার ব্যয়বরাদ্দকে সমর্থন করতে।

**মিঃ স্পিকার :** আমি আগেই বলেছি এই ব্যয়বরাদ্দের উপর একটি ছাঁটাই প্রস্তাব এসেছে।

The motion of Shri Shamsuddin Ahmed that the amount of the Demand be reduced to Re. 1/-, was then put and lost..

The motion of Shri Bhakti Bhusan Mandal that a sum of Rs. 6,33,82,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8.39 p.m. till 1 p.m. on Wednesday, the 15th March, 1978 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 15th March, 1978 at 1.00 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the chair 18 Ministers, 4 Ministers of State and 215 Members.

[1-00—1-10 P.M.]

## Starred Questions
### (to which oral answers were given)

### Re-rolling mill at Durgapur

***187.** (Admitted question No. *3.) **Shri Bholanath Sen** and **Shri Satya Ranjan Bapuli** : Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to State—

(a) if it is a fact that the West Bengal Small Industries Corporation Ltd. had invited offers from consultants in connection with the setting up of a re-rolling mill at Durgapur for conversion of thicker gauge stainless steel plate to thinner gauge plates;

(b) if so,

(i) the date(s) on which advertisement(s) calling for tender(s) was/were inserted in newspapers;

(ii) last date fixed for submission of tender(s);

(iii) the date on which tender(s) was/were finalised;

(c) what were the job requirements for which the tenders had been invited; and

(d) the name of the consultants who have been awarded the work and their terms of contract ?

**Shri Chittabrata Mazumdar** : (a) Yes.

(b) (i) 8.1.78 and 15.1.78 in two insertion in the newspaper.

(ii) 17.1.78.

(iii) The offers have not yet been finalised. A selection Committee, appointed by the State Government, has been examining the same and it would be finalised in near future.

(c) Job requirements are as follows :

1) Preparation of scheme with planning and designing.

2) Preparation of specifications of machineries, equipments including electrical and water supply installations and selection of machineries with complete layout of the mill.

(3) Preparation of structural work and detailed drawings.

4) Preparation of bill of quantity tender papers for civil, mechanical and electrical works.

5) Complete supervision of construction of entire complex and creation of plants and machineries.

(d) The work has not yet been awarded to any consultants as the offers are still under examination by the selection Committee.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি নোটিশ দিয়েছিলেন ৮/১/৭৮ তারিখে, আর লাস্ট ডেট ছিল ১৭/১/৭৮ তারিখ—আপনি এত অল্প দিনের মধ্যে কনসালট্যান্ট চেয়েছেন—আপনি কি মনে করেন এই টেন্ডারের জন্য সাফিসিয়েন্ট টাইম দেওয়া হয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** আমরা যে সময় দিয়েছিলাম মনে করছি এটাই যথেষ্ট। কারণ ইতিমধ্যে যে আবেদন পত্র পাওয়া গেছে তা থেকে এটা বোঝা গেছে যে যথেষ্ট সময় দেওয়া হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি যে সিলেকশন কমিটি করেছেন বলছেন সেই সিলেকশন কমিটিতে কে কে আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** এই সিলেকশন কমিটিতে কারা আছে তাদের নামগুলি আমি বলে দিচ্ছি। এক নং হল চেয়ারম্যান Dr. G. Mukherjee, Managing Director, Alloy Steel and Plant Durgapur, 2) Shri S.N. Sengupta, Director of Small Service Institution, 3) Shri S.N.Roy, Director of Cottage & Small

Scale Industries, West Bengal, 4) Shri N.R. Sen, Executive Engineer, West Bengal Small Industries Corporation.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : এই দুর্গাপুর প্রজেক্টের আগে যে জেনারেল ম্যানেজার ছিলেন- এক্স জেনারেল ম্যানেজার, বা চেয়ারম্যান ছিলেন তাদের এতে রাখার দরকার আছে বলে আপনি মনে করেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার** : এখানে যে কমিটি হয়েছে আমি সেটা বলেছি। এটা গভর্নমেন্টের ডিসিশান হিসাবে এই কমিটির নাম ঠিক করা হয়েছে। এখন আপনারা অনেক নাম বলতে পারেন যে নামগুলি কমিটিতে আসতে পারে বা পারে না। গভর্নমেন্ট এটা ঠিক করেছেন এই ৪ জনকে নিয়ে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : আপনি জানেন যে, এই ব্যাপারে টেকনিক্যাল এক্সপার্ট দরকার এবং টেকনিক্যাল এক্সপার্ট এর আগে যারা এর সঙ্গে যুক্ত ছিলেন এর মধ্যে কেউ নেই। তাদের এরমধ্যে রাখার দরকার আছে বলে আপনি মনে করেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার** : এটা এর আগেই আমি বলেছি যে, চেয়ারম্যান হিসাবে ডঃ জি. মুখার্জি যিনি ম্যানেজিং ডাইরেক্টার, অ্যালয় স্টিল প্ল্যান্ট, তাকে রাখা হয়েছে। সুতরাং আমি মনে করি যে, যদি কিছু আরও প্রয়োজন হয় সেটা ওনার পক্ষেই সম্ভব হবে, তারজন্য অতিরিক্ত নাম সংযুক্ত করার প্রয়োজন নেই।

**শ্রী অতীশচন্দ্র সিনহা** : সেন্ট্রাল গভর্নমেন্টের একটা ব্যান ছিল পশ্চিমবাংলায় কোনও রি-রোলিং করবার ব্যাপারে। আমার প্রশ্ন, সেটা এখনও আছে, না, উঠে গিয়েছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার** : এটা আমরা কমন সার্ভিস ফেসিলিটিস সেন্টার হিসাবে করেছি।

**Shri Rajani Kanta Doloi** : What are the names of the consultants?

**শ্রী চিত্তব্রত মজুমদার** : নোটিশ চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : স্যার, নামগুলি জানাবার জন্য নোটিশ দেবার কি প্রয়োজন আছে আমরা বুঝতে পারছি না।

**শ্রী চিত্তব্রত মজুমদার** : আপনারা যে নামগুলি জানতে চেয়েছেন সেগুলি যদি এখানে দেওয়া না থাকে তাহলে এটা কি করে দেওয়া সম্ভব। আপনাদের জানার দরকার থাকলে নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই** : ১৭/১/৭৮ তারিখে টেন্ডার সাবমিট করা হয়েছে, মার্চ মাস

শেষ হতে চলল কিন্তু এখনও পর্যন্ত আপনারা সেগুলি ফাইনালাইজ করতে পারলেন না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এত দেরি হবার কারণ কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** দেরি হবার কারণ কিছু নেই। এটা আপনারা জানেন, একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং যাদের দেওয়া হয়েছে তারা বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত সুতরাং তাদের মিটিং ইত্যাদি খুব দ্রুত করা সম্ভব নয়—এই কারনে কিছুটা দেরি হয়েছে। তা ছাড়া বর্তমানে ডঃ জি. মুখার্জি কিছুটা অসুস্থ হয়ে পড়েছেন, তাঁকে হাসপাতালে যেতে হয়েছে—এইসব কারনে দেরি হচ্ছে। তাড়াহুড়া করে আজকে টেন্ডার এল আর কালকেই একটা নাম সিলেক্ট করে দেবার ব্যাপার এটা নয়। স্বাভাবিক কারনেই এখানে দেরি হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই সিলেকশন করার ব্যাপারে আপনাদের বামফ্রন্টের সরকারের যে কমিটি আছে তাদের অ্যাপ্রুভাল লাগবে কি?

**মিঃ স্পিকার :** এটা কোনও সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন হল না।

## Inter-State dispute on distribution of river water

***188.** (Admitted question No.*184.) **Shri Suniti Chattaraj and Dr. Motahar Hossain :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) Whether there is any dispute between West Bengal and Bihar on the distribution of river water flowing into West Bengal from Bihar; and

(b) if so,

(i) what are the main points of this dispute;

(ii) how the dispute is proposed to be settled by the present Government; and

(iii) what stand was taken by the previous Government in the matter?

**Shri Pravas Chandra Roy :** (a) Yes, there are some disputes. The agreements for settlement of these disputes on inter-state rivers have nearly been finalised.

(b) (i) Only some minor points are still under negotiation with the Bihar Government regarding Damodar-Barakar Mayurakshi, Sideswari, Mahananda Nunbil, Ajoy and Subarnarekha basins respectively.

(ii) Negotiations are still going on with the aforesaid two Governments.

(iii) The stand of the previous Government was to settle the dispute by negotiation.

[1-10—1-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিহার এবং ওয়েস্টবেঙ্গলের মধ্যে এই যে মাইনর ডিসপিউট, এই মাইনর ডিসপিউট থাকার জন্য সিদ্ধেশ্বরী ইরিগেশন প্রজেক্ট এখনও পর্যন্ত ইমপ্লিমেন্ট করতে পারা যাচ্ছে না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আগে কার কংগ্রেস গভর্নমেন্ট এটাকে প্যাকেজ ডিল হিসাবে করতে চেয়েছিলেন বলে আমরা এটা করতে পারিনি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই মাইনর ডিফেক্টসগুলো দূর করে এই সিদ্ধেশ্বরী ইরিগেশন প্রজেক্টকে ইমপ্লিমেন্ট করার জন্য আপনি সচেষ্ট হবেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা এই বিষয়ে বিহার গভর্নমেন্টকে রাজি করাতে পারিনি। এর সঙ্গে উড়িষ্যা গভর্নমেন্ট ট্যাগ করে সুবর্নরেখাকে জড়িয়ে দিয়েছিলেন, সেই জন্য আরও কমপ্লিকেশন গ্রো করেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি সহজভাবে জিজ্ঞাসা করছি, সিদ্ধেশ্বরী ইরিগেশন প্রজেক্ট অ্যাকচুয়্যালি হবে কি না জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নিশ্চয়ই হবে, আমরা করবার জন্য সম্ভবপর সব রকম চেষ্টা করব।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দুটি সরকার ছাড়াও—বিহার এবং পশ্চিমবাংলা ছাড়াও এর মধ্যে ডি.ভি.সি. নাক গলিয়েছে, সেই প্রবলেম কি সলভ হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ডি.ভি.সির যে প্রবলেম ছিল, সেটা আপনারা সলভ করতে পারেন নি, আমরা সলভ করেছি।

### Multinational corporation and monopoly houses

***189.** (Admitted question No. *374.) **Dr. Motahar Hossain and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government has received any report or evidence to show that certain multinational corporation and monopoly houses are conducting their business in West Bengal in violation of Foreign Exchange Regulation Act and/or Monopoly and Restrictive Trade practices Act; and

(b) if so,

(i) the names of such multinational corporations and/or monopoly houses who have been found to be engaged in such acts; and

(ii) what action has been taken by the present Government in the matter ?

**Dr. Kanailal Bhattacharya :** (a) No.

(b)(i) Does not arise.

(ii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে মোনোপলি হাউস, মাল্টি-ন্যাশনাল কর্পোরেশন এক্সপ্যান্ড হচ্ছে, তাদের রেট বেড়ে যাচ্ছে, এই ব্যাপারে আপনি বলেছেন যে আপনার কাছে সেই রকম কোনও খবর নেই। এটা জানার জন্য চেষ্টা করেছেন কি যে কোন কোন মনোপলি হাউস বা মাল্টিন্যাশনাল কর্পোরেশন এখানে বাড়ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মাননীয় সদস্য বোধ হয় প্রশ্নটা দেখেন নি। প্রশ্নটা ছিল মাল্টিন্যাশনাল, মোনোপলি হাউস আইনের বাইরে তারা কোনও কাজ করছে কি না, আমি বলেছি আমার কাছে সেই রকম খবর নেই। এখানে আপনি বলছেন কেন যে মনোপলি হাউস এবং মাল্টিন্যাশনাল কর্পোরেশন এক্সপ্যান্ড করছে, সেই প্রশ্ন তো ছিল না।

## Unauthorised occupation of forest lands

***190.** (Admitted question No *537.) **Shri Dhirendra Nath Sarkar** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Forest Department be pleased to state—

(a) the total area of forest land lying under unauthorised occupation as on 31st January, 1978;

(b) what is the estimated average annual loss of revenue to the Government in the last three years due to such unauthorised occupation; and

(c) what action has been taken or proposed to be taken by the Government to prevent such unauthorised occupation of forest land?

**Shri Parimal Mitra :** (a) 9,561.40 hectares.

(b) Rs. 6,44,784/-

(c) As per decision of Government necessary action has been and is being taken to tackle the problem and prompt action is being taken to remove fresh encroachments immediately after occurance in consultation with the District Authorities. Firm steps have been taken to prevent further encroachments by increasing watchers and introducing mobile check. Legal action is also initiated to remove encroachments.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, যে সমস্ত শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবস লোকেরা আনঅথারাইজড অকুপেশনে ফরেস্টের মধ্যে বাস করছে, সেইগুলো কে রেগুলারাইজ করার কোনও প্রপোজ্যাল আছে কি?

**শ্রী পরিমল মিত্র :** এটা একটা ব্রড কোয়েশ্চেন, যদিও কোথাও কোথাও শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবসরা রয়েছে, সেইগুলোকে রেগুলারাইজ করার চেষ্টা করা হচ্ছে। উনি যেখানকার সম্পর্কে বলতে চাইছেন, সেটা যদি স্পেসিফিক বলতে পারতেন তাহলে জবাব দিতে পারতাম।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন যে ৩১শে জানুয়ারি পর্যন্ত আনঅথারাইজড ফরেস্ট ল্যান্ড ৯ হাজার ৫৬১ হেক্টর এবং আপনি বলেছেন এতে—এই আনঅথারাইজড অকুপেশনের জন্য ক্ষতি হয়েছে, ৬,৪৪,৭৮৪ টাকা, এর জন্য লিগ্যাল অ্যাকশন কি নিচ্ছেন এবং আপনারা ক্ষমতায় আসার পর এই আনঅথারাইজড অকুপেশন উদ্ধার করতে পেরেছেন কি?

**শ্রী পরিমল মিত্র :** এটা স্যার, বলা সম্ভব নয়, এর জন্য নোটিশ চাই।

**শ্রী নির্মল বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জবরদখল সম্বন্ধে বললেন, তা তিনি কি অবগত আছেন যে, প্রকৃত বন-শ্রমিকরা জরুরি অবস্থার সময়ে অন্যায় ভাবে উচ্ছেদ হয়েছিল কিনা? এবং হয়ে থাকলে সংখ্যা কত?

**শ্রী পরিমল মিত্র :** সংখ্যা আমি বলতে পারব না। কিন্তু কিছু হয়েছিল।

## Distribution of vested lands

***191.** (Admitted question No. *831.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms

the Hon'ble Members of the House. From the statement of Dr. Mitra it cannot be said that he tried to be little or derogate personally any of the members of the Opposition or any members who raised the question of privilege. In this regard as well as in regard to the first contention about the alleged privilege of the House, I may point out that similar words were used by the Hon'ble Chief Minister and the daily Newspaper of the Communist Party (M), the Ganasakti. In the previous Assembly this question of privilege was twice raised. It was first raised by Shri Abdul Bari Biswas, the then M.L.A., on Wednesday, the 29 March, 1972, in which that Assembly was described as "Sajano Bidhan Sabha" and Shri Biswas also referred to a statement by Jyoti Basu in the Calcutta Monument Maidan in which it was alleged that the said Assembly was described as "Jochchorer Adda". Shri Biswas also referred to some of our English Newspaper in which he alleged that the House was described as House of Swindlers." The second time it was raised on the 7th of July, 1972, by Shri Abdul Bari Biswas again in which he alleged similar statement from the dainik Ganasakti, and in the course of the debate again the statements of Shri Jyoti Basu were also referred to. The members tried to make out a case that such statement affected the sanctity of the House, it was a contempt and was a breach of privilege of the House. On the first day Shri Biswas withdrew his notice stating that it was no use attaching any importance to statement from such persons. On the second occasion my predecessor ruled as follows:

After taking the sense of the House, after giving chances to more than a dozen of the Honourable Members, I find-so far as I have understood their mind—that they do not want to proceed in the matter. In view of the fact it is a petty and trivial matter, they are ignoring it. But if the majority of the members would have been otherwise and if the consensus of the House would have been otherwise, I would have taken the most serious action in the matter so as to maintain the dignity, decorum and decency of the House and privilege and other rights conferred on the members of the House. So after taking the sense of the House the matter is dropped here."

In view of the ruling of my predecessor, I think it would not be proper to reopen the case for that would obviously create a very unhealthy precedent of allowing members to raise matters which have

previously decided. If they allowed the matter to be dropped then they cannot raise the said issue again, particularly if there was a derogation of the House then, it was a derogation before the open public at large. If the previous House which was concerned did not take any action after considering the whole case, I think there is no further case for raising it as a privilege issue.

In this context, I may also point out that the word 'Jaal' was used as an adjective to the previous Assembly of 1972-77 while the Hon'ble Finance Minister was answering a question of Shri Nani Kar. It is obvious that the said expression was not relevant for the purpose of answering the question which the Hon'ble Finance Minister was required to do because while answering a question a Minister is expected to state any factual information. In this particular context, the answer to the question was quite intelligible without the impugned adjective 'Jaal' and the question whether the former Assembly was 'Jaal' or not was not at all in issue. Though the Hon'ble Finance Minister is entitled to have his opinion in this regard, answering to the Assembly question by a Minister is not the appropriate occasion when this should be given to. So, I consider that the said expression should be expunged from the proceedings of the answer to the question concerned.

Without any prejudice to my aforesaid view I would like to conclude by requesting the members on the one hand to be less touchy in such matter and on the other, to refrain from making statements which may provoke others to raise questions or privilege. I accordingly dispose of the privilege matter raised by Dr. Zainal Abedin, Shri Rajani Kanta Doloi and Shri Pradyot Kumar Mahanti.

**Dr. Zainal Abedin :** Sir, we appreciate your ruling. The concluding portion of your ruling should be observed even by the members of the Treasury Benches. এখানে অযথা টেনশন তৈরি হয়, সেই টেনশনকে অ্যাভয়েড করবার জন্য আপনি যে হিতোপদেশ দিয়েছেন, আমরা আশা করি ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্যরা সেই হিতোপদেশ একটু গ্রহণ করবেন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। বারুইপুর থানা এলাকায় বেগমপুর গ্রামে ১৩ই মার্চ দিনে ডাকাতির ঘটনা—

শ্রী কৃষ্ণদাস রায়

২। শিক্ষক ও শিক্ষা কর্মীদের লাগাতার ধর্মঘট, সিটি কলেজে অচল অবস্থা—

শ্রী মহঃ সোহরাব এবং

শ্রী নবকুমার রায়

৩। চন্দ্রপুরা, ব্যান্ডেল বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের বিদ্যুৎ ইউনিট বিকল—

শ্রী রজনীকান্ত দোলুই

৪। পুলিশের শিক্ষার্থী সার্জেন্টদের বারাকপুর বিগ্রেড হাসপাতালে বিক্ষোভ—

শ্রী রজনীকান্ত দোলুই

5. Hunger strike by Calcutta Corporation's "Road Rollers" staff—Shri Sandip Das, Shri A.K.M. Hassanuzzaman, Shri Md. Soharab and Shri Naba Kumar Roy.

6. Large scale vacancy in Medical cadre—Shri Rajani Kanta Doloi

7. Feasibility report of Haldia Petro-Chemical Complex : Shri Rajani Kanta Doloi

8. High price of Mustard oil : Shri Rajani Kanta Doloi.

৯। সাত বছরের বালক শ্রী জগদীশ হালদারের বিনা চিকিৎসায় মৃত্যু—

শ্রী সুনীতি চট্টরাজ

১০। বালিগঞ্জ থানায় পাসপোর্ট সংক্রান্ত বিষয়ে তদন্তে গাফিলতি—

শ্রী সুনীতি চট্টরাজ

১১। স্কুলের জুনিয়র পশ্চিমবঙ্গ দেহশ্রীকে পিটিয়ে হত্যা—

শ্রী সুনীতি চট্টরাজ

১২। বীরভূম জেলার বিভিন্ন হাসপাতালের অকেজো অ্যাম্বুলেন্স—

শ্রী সুনীতি চট্টরাজ

১৩। বিভিন্ন কলেজে ছাত্র পরিষদের ছেলেদের উপর আক্রমণ—

শ্রী সুনীতি চট্টরাজ

১৪। ১০ই মার্চ সরকারি কর্মচারী ফেডারেশনের নেতৃবৃন্দের সহিত মুখ্যমন্ত্রীর সাক্ষাৎ না হওয়া—

শ্রী সুনীতি চট্টরাজ

আমি Hunger Strike by Calcutta Corporation's "Road Rollers" Staff, বিষয়ের উপর শ্রী সন্দীপ দাস, শ্রী এ.কে.এম. হাসানউজ্জামান, শ্রী মহঃ সোহরাব এবং শ্রী নবকুমার রায় কর্তৃক আনীত নোটিশটি মনোনীত করেছি।

সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** স্যার, আমি ২১শে মার্চ, ১৯৭৮ তারিখে একটি বিবৃতি দেব।

[2-30—2-40 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে হলদিয়া বন্দরের গুরুত্ব হ্রাস করার চক্রান্ত সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। (শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী সরল দেব, শ্রী কৃপাসিন্ধু সাহা ও শ্রী মাধবেন্দু মোহান্ত ৮ই মার্চ, ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।)

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা কার্য পরিচালনার ১৯৮ ধারা অনুযায়ী বিধানসভার মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস, শ্রী সরল দেব, শ্রী কৃপাসিন্ধু সাহা, এবং শ্রী মাধবেন্দু মোহান্ত কর্তৃক আনীত হলদিয়া বন্দরের গুরুত্ব হ্রাস করার চক্রান্তের অভিযোগ সম্পর্কিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি নিম্নলিখিত বক্তব্য রাখছি। দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটির বিষয় বস্তু কেন্দ্রীয় সরকারের জাহাজ চলাচল এবং পরিবহন মন্ত্রীলয়ের অন্তর্ভুক্ত। এ বিষয়ে কোনও প্রামাণিক তথ্য আমাদের কাছে নাই। আমরা কলকাতা বন্দর কর্তৃপক্ষের সঙ্গে দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি সম্পর্কে যোগাযোগ করেছি। কিন্তু তাঁরাও কোনও নির্ভরযোগ্য তথ্য সরবরাহ করতে পারেন নি। এমতাবস্থায় সংবাদটির সমর্থনে গ্রহণযোগ্য কোনও তথ্য পাওয়া গেলে আমরা নিশ্চয় বিষয়টি অবিলম্বে কেন্দ্রীয় সরকারের গোচরে এনে যথাবিহিত ব্যবস্থা অবলম্বনের জন্য চেষ্টা করব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যে প্রিভিলেজ মোশন আমি আপনার কাছে মুভ করেছিলাম। কিছুদিন আগে শনিবার শ্রী সুনীতি চট্টরাজ মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে যে অসত্য অভিযোগ এনেছিলেন তার সম্পর্কে আপনার কাছে একটা প্রিভিলেজ মোশন এনেছি, আপনার কাছে আছে, আমি আপনার কাছে জানতে চাই যে কি হল?

**মিঃ স্পিকার :** আমি দেখিনি, আগামী কাল ২ জনের স্টেটমেন্ট নিয়ে হাউসে আপনাকে জানাব।

## Mention Cases

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি পশ্চিমদিনাজপুর জেলার বালুরঘাট ডি.আই. অফিস এ কয়েকশত শিক্ষক প্রভিডেন্ট ফান্ড এবং নিয়মিত বেতনের দাবিতে সেখানে মিছিল করে এসেছেন। এছাড়া সারা পশ্চিমবাংলায় যে সমস্ত জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ আছে সে সমস্ত জায়গায় সরকার থেকে যে ৪৮ টাকা ভাতা দেওয়া হয়, আজকের দিনে তাতে কিছুই হয় না। অতএব এ ভাতা যাতে বাড়ানো হয় সে বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামচন্দ্র শতপতি :** মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার উপর দিয়ে কংসাবতী ক্যানেল গেছে। কিন্তু চাষের সময় যখন ধান মরে যায় সে সময় জল পাওয়া যায় না। ঐ ক্যানেল থেকে। বিশেষ করে ৬নং ক্যানেলতে ২১নং ক্যানেল করবার কথা ছিল, তা আজ পর্যন্ত হয় নি। সেজন্য অনুরোধ করব যাতে বোরো চাষের সুষ্ঠুভাবে জল বিতরণ করা হয় সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি শিয়ালদহ গেছে লাইন বিশেষ করে রানাঘাট টু গেদে ইলেকট্রিফিকেশনের প্রশ্নে এর আগে টাকা স্যাংশান হয়েছিল। টাকায় কাজ কিছু হল। কয়েকটা স্টেশন এ প্ল্যাটফর্ম করা হল অথচ কেন জানি না সে সব কাজ বন্ধ হয়ে গেছে। এ বিষয়ে মুখ্যমন্ত্রী যদি কেন্দ্রের সহিত যোগাযোগ করেন তাহলে ভাল হয়। শান্তিপুর, বনগাঁ সব লাইন ইলেকট্রিফিকেশন হয়ে গেছে। অনেকে মনে করছেন বর্ডার লাইন বলে এটা করা হয় নি।

[2-40—2-50 P.M.]

**কাজি হাফিজুর রহমান :** ভগবান গোলার ১নং ব্লকে শেখপাড়া গ্রামে গভীর নলকূপ দিয়ে জল সরবরাহ করা হয় এবং তার জন্য অ্যালুমিনিয়াম পাইপ ব্যবহার কর হয়। কিন্তু এই পাইপগুলি জমির উপর দিয়ে যাবার জন্য ফসলের খুব অসুবিধা হচ্ছে এবং পাইপগুলি সব নষ্ট হচ্ছে। এগুলি তাড়াতাড়ি মেরামত করবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** আপনার মাধ্যমে জানাচ্ছি যে, পঞ্চায়েতী ভোটের সময় গেঁড়াকল করে যে কল দেওয়া হয়েছিল তাতে গ্যাস বের হয়, জল বের হয় না। প্রায় ২০০ কল এরকম অবস্থায় পড়ে আছে। সামনে নিদারুন খরা আসছে—সে সময় মানুষ হয়ত জলও পাবে না। সেজন্য ২/৩টি নলকূপ তুলে ১টি করার জন্য অনুরোধ করছি।

**শ্রী মলিন ঘোষ :** চন্ডীতলা থানার স্বাস্থ্য কেন্দ্রে ১টা মাত্র ইউনিসেফ গাড়ি আছে। সেটা

৪ মাস যাবৎ খারাপ হওয়ায় তাকে রিপেয়ার করতে দেওয়া হয়েছে। এ গাড়ির ড্রাইভারকে মাইনে দেওয়া হচ্ছে। অথচ গাড়ি এখনও মেরামত হয়ে আসে নি। এর জন্য রুগীদের খুব অসুবিধা হচ্ছে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এ বিষয়ে একটু চেষ্টা করলে বাধিত হব।

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন যাবৎ শিবপুর বি.ই. কলেজের ছাত্র হোস্টেলে পাচক ও সহকারী পাচক ধর্মঘট করে আছে বলে সেখানে দারুন অচলাবস্থা হয়ে আছে। ছেলেদের সামনে পরীক্ষা এসে গেছে, কিন্তু তাদের রান্না করে খেতে হচ্ছে। তাদের পড়াশোনা হচ্ছে না। সেখানকার প্রত্যেকটা ঘর এক একটা রান্নাশালা হয়ে গেছে। অবিলম্বে ঐ ধর্মঘটের অবসান করে একটা সুস্থ পরিবেশ ফিরিয়ে আনার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

## Resolution under article 252 of the Constitution of India regarding Prevention and Control of Air and Water Pollution

**Shri Nani Bhattacharyee:** Sir, with your permission I beg to move for adoption by the State Legislature the following resolution contemplated in clause (2) of article 252 of the Constitution of India read with clause (1) of the said article to enable the parliament to amend the Water (Prevention and Control of Pollution) Act, 1974 (No.6 of 1974).

Whereas this Assembly, in pursuance of clause (1) of article 252 of the Constitution of India, passed a resolution on the 27th August, 1973 to the effect that the prevention and control of water pollution and all other matters connected therewith or incidental thereto with respect to which parliament has no power to make laws for the states should be regulated in this State by parliament by law;

And whereas by virtue of the said resolution, parliament passed the water (Prevention and Control of Pollution) Act, 1974 (6 of 1974), for regulating the above matter accordingly;

And whereas the Water (Prevention and Control of Pollution) Act, 1974 (6 of 1974), applies to this State;

And whereas it appears to this Assembly that water (Prevention and Control of Pollution) Act, 1974, (6 of 1974), should be amended for removing practical difficulties in the working of the said Act;

Now, therefore, in pursuance of clause (2) of article 252 of the Constitution of India read with clause (1) of the said article, this As-

sembly hereby resolves that the Water (Prevention and Control of Pollution) Act. 1974 (6 of 1974), be amended by Parliament.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আমরা যতদুর জানি এই সরকার সিদ্ধান্ত নিয়েছেন কাজকর্ম বাংলায় করবেন এবং আপনি হাউস বাংলা ভাষায় পরিচালনা করছেন। কিন্তু আর·এস পি'র সদস্য যাঁরা মন্ত্রী সভায় গেছেন তাঁরা সব ইংরাজি ছাড়া অন্যকোনও ভাষা ব্যবহার করছেন না। আমরা চাইছিলাম এটার একটা বাংলা কপি, সেটা যদি দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** এই রেজলিউশন সেন্টারে যাবে, এই রেজলিউশন ইংরাজিতে হওয়াই বাঞ্ছনীয়, তবে বাংলা দিলে ভাল হত।

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ইংরাজিতে রেজলিউশন কেন বানানো হয়েছে সে সম্বন্ধে বলেছেন, সুতরাং এই সম্বন্ধে কিছু কৈফিয়ত দিতে হবে না। এই প্রস্তাবের মূল কথা হচ্ছে এই যে রাজ্য বোর্ড গঠনের ক্ষেত্রে ঐ আইন পাশ হওয়ার মধ্য দিয়ে ৬ মাসের মধ্যে রাজ্য বোর্ড গঠন করতে হবে। এই রকম বিধান ছিল, তাতে একটা অচল অবস্থা দেখা দেয় রাজ্য বোর্ড গঠনের ক্ষেত্রে। সুতরাং সেখানে খানিকটা সংশোধন করতে হয়েছে, সময় সীমা ৬ মাস এটা তুলে দেওয়া হয়েছে। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ আইনে চেয়ারম্যান ফুল টাইমার হবেন এই রকম ধরণের একটা ব্যবস্থা ছিল, তাতে বিভিন্ন জায়গায় কাজে অসুবিধা দেখা দেয়, অনেক রাজ্য বোর্ডে ফুল টাইমার চেয়ারম্যান পাওয়া খুব কঠিন হয়ে যায়। সুতরাং যাঁরা পার্ট টাইমার তাঁরাও যাতে হতে পারেন রাজ্য বোর্ড বিবেচনা করলে সেজন্য সেই সুযোগের সংশোধনে রাখা হয়েছে। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, মূল আইনের ৩৭(২) ধারায় ওয়াটার পলিউশন বোর্ডের আওতা থেকে শিল্পপতি, কলকারখানার মালিক যাদের কারখানার নোংরা জল জমির উপর দিয়ে নর্দমার ভেতর দিয়ে নদীতে চালান করে দিত তারা বাইরে ছিল। সংশোধন যেটা আনা হয়েছে তাতে ওদের এই আইনের আওতার মধ্যে আনা হবে। এটা হচ্ছে ২৫ এবং ২৬ ধারার ক্ষেত্রে সংশোধন। ৩৭(২) ধারার ক্ষেত্রে যে সংশোধন আনা হচ্ছে সেটা হচ্ছে ওয়াটার পলিউশন বোর্ড যেটা বিভিন্ন রাজ্যে গঠিত হচ্ছে বা হয়েছে বা ভবিষ্যতে গঠিত হবে, এয়ার পলিউশনের ব্যাপারে নিয়ন্ত্রণ করতে বোর্ডের পক্ষে যে ব্যবস্থা গ্রহণ করা দরকার তা করতে গিয়ে যা খরচপত্র করার দরকার হবে সেই খরচ করার অধিকার ওয়াটার পলিউশন বোর্ডের হাতে থাকবে, সেই ধরণের ক্ষমতা ৩৭(২) মূল আইনের সেটাকে সংশোধন করে দেওয়া হয়েছে। অন্যান্য সংশোধনগুলি খুব মামুলি সংশোধন। এই সম্বন্ধে আর বাকি যা কিছু বলার দরকার পড়বে সেটা পরে বলব। আমি হাউসকে অনুরোধ করব এই বিষয় বিবেচনা করে আপনারা এটা গ্রহণ করুন।

**ডাঃ শাশ্বতী প্রসাদ বাগ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করেছিলাম মন্ত্রী

মহাশয় এখন যা বললেন তা আগে সার্কুলেট করা হবে। এটা যদি আগে সার্কুলেট করা হত তাহলে বিষয়টার প্রতি অনেক গুরুত্ব দেওয়া হত। মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে এটাকে হাজির করেছেন তাতে মনে হচ্ছে যে ভারতবর্ষে ওয়াটার পলিউশন তার প্রিভেনশন এবং কন্ট্রোলের জন্য বিশেষ কিছু ব্যবস্থা গ্রহণের প্রয়োজন নেই। এর সঙ্গে সঙ্গে এয়ার পলিউশন করে আমাদের এনভায়রনমেন্ট পলিউশন যেভাবে হচ্ছে তাতে সারা বিশ্বে শুধু এখন নয়, বেশ কিছুদিন ধরে দাবি উঠেছে এয়ারকে কিভাবে মুক্ত রাখা যায় এবং তারা একটা পরিকল্পনা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় শুধু একটা রেজলিউশন দিয়েছেন, তাতে লিখেছেন এই অ্যাক্ট অ্যামেন্ড করা হোক। টু রিমুভ দি প্র্যাকটিক্যাল ডিফিকাল্টিজ—প্র্যাকটিক্যাল ডিফিকাল্টিজ কি তিনি ঐগুলি শুধু বললেন, আগে প্রচার করলেন না। এইসব দেখে মনে হয় তিনি এটাকে যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন না, শুধু চাচ্ছেন এই রেজলিউশন পাশড হোক।

[2-50—3-00 P.M.]

আর একটা জিনিস যোগ করার জন্য বলছেন। Parliamentary-তে under rule cause (iii) of sub-section 2(i) of section in chapter 1, In this Act unless the context otherwise requires, (i) "Stream" includes (ii) inland water (whether natural or artificial). আমি একজন বিজ্ঞানের ছাত্র হিসাবে বলতে চাই, এই যে আর্টিফিসিয়াল ওয়াটার যার প্রিভেনশন এবং কন্ট্রোল সম্পর্কে ব্যবস্থা নিতে বলা হয়েছে, এই ব্যাপারটা বুঝতে পারছি না। আর্টিফিসিয়াল ওয়াটার বলতে যেটা বুঝি হাইড্রোজেন এবং অক্সিজেন মিলিয়ে যে ওয়াটার তৈরি করা হয়, সেটা বিশুদ্ধ জল এবং সেটা তৈরি করার কোন প্রয়োজন নেই, ন্যাচারাল ওয়াটার আমাদের প্রচুর আছে। কিন্তু ওয়াটার এবং তার পলিউশন এবং প্রিভেনশন সম্বন্ধে যে সমস্ত আলোচনা হয়েছে—এই আর্টিফিসিয়াল কথাটা যেন Act থেকে পরে বাদ দিয়ে দেওয়া হয়। ন্যাচারাল ওয়াটার ঠিক আছে, আর্টিফিসিয়াল ওয়াটার বলতে কি বোঝাচ্ছেন সেটা বুঝতে পারছি না। আর্টিফিসিয়াল ওয়াটার যেখানে তৈরি হচ্ছে না, সেখানে তার প্রিভেনশন এবং কন্ট্রোল সম্পর্কে ভাববার কোন দরকার নেই। আর একটা প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি—তিনি বলেছেন যে ফুল টাইম চেয়ার ম্যান রাখার নাকি অসুবিধা আছে, সেই জন্য পার্ট টাইম রাখা হচ্ছে। আমার মনে হয় এমন একটা গুরুত্বপূর্ণ বিষয়ে একজন ফুল টাইম চেয়ারম্যান থাকা উচিত। আর যদি বলেন পাওয়া যাচ্ছে না, এক্সপার্ট ইত্যাদি, আমার মনে হয় ভারতবর্ষের অনেক অভিজ্ঞ লোককে তাঁরা ঠিক সঠিক দৃষ্টিতে নিতে পারছেন না। তা যদি না হয়, ভারতবর্ষ যদি এখন এত পিছিয়ে থাকে তাহলে সেইভাবে তৈরি করুন। এই জিনিসটাকে এত নগন্যভাবে নিতে যাবেন না। একজন ফুল টাইম চেয়ারম্যান যদি থাকে, সেটা নিশ্চয়ই ভাল হবে। এখনও আমরা এই ওয়াটার পলিউশন বা এয়ার পলিউশন বা এনভায়ার্নমেন্ট পলিউশন—যেটা বৃহত্তর ক্ষেত্রে বলছেন, সেটাকে যদি আমরা সত্যকারের যে ভাল ভাবে নিতে পারছি না, তার আর একটা প্রমাণ করছি যে বিভিন্ন স্টেট বোর্ড নাকি ঐ স্টিপুলেটেড ৬ মাসের মধ্যে বোর্ড গঠন করতে

পারেন নি, এই যে অনিহা—বিভিন্ন স্টেট ৬ মাসের মধ্যে তাদের স্টেট বোর্ডগুলো গঠন করতে পারছেন না, সুতরাং এই আইনকে সংশোদন করার প্রয়োজন রয়েছে। যে যে স্টেট বোর্ড পারেনি, আমার মনে হয় সেই সমস্ত স্টেট-এ যারা শাসন ক্ষমতায় থাকেন এটা তাদের প্রতি যথেষ্ট কটাক্ষ। তবে জানি না, যখন একটা ডিফিকাল্টি দেখা দিয়েছে, আপনারা সেই ডিফিকাল্টি দূর করুন, তাতে আমরা বাধা দেব না। আমি বিশেষ করে বলব শিল্পপতিদের এই আইনে কিছু কিছু প্রভিশন ছিল, তবে প্রভিশনটাকে এমনভাবে সুনির্দিষ্ট করুন, যারা জেনেশুনে এই ওয়াটারকে বা এয়ারকে পলিউট করে সমাজদেহে বিভিন্ন ভাবে অসুস্থ আবহাওয়া ছড়িয়ে দিতে না পারেন, তার ব্যবস্থা নিশ্চয়ই নেওয়া দরকার। এর জন্য যে স্টেট বোর্ডগুলো হবে, এইগুলোকে আরও বেশি করে সক্রিয় করা যায় তার জন্য নির্দিষ্ট ভাবে এই আইনগুলো যাতে আসে তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা প্রয়োজন। আমি আবার বলব আপনারা আর্টিফিসিয়্যাল ওয়াটার সম্পর্কে ডিলিট করবার জন্য পরামর্শ দেবেন এবং আমি এখনও বলছি ৬ মাস স্টিপুলেটেড টাইমটা যদি ঠিক রাখতে পারেন তাহলে ভাল, এখন ডিফিকাল্টি রিমুভ করবার জন্য যদি একটু ওয়াইডার করতে হয় তাহলে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু ফুল টাইম চেয়ারম্যান সম্পর্কে আমি ব্যক্তিগত ভাবে আবার বলছি, ফুল টাইম চেয়ারম্যান, এই পদটাকে বিলোপ করে দেবেন না। এখন যদি লোক না পাওয়া যায় তাহলে টেম্পরারি ভাবে করবেন, কিন্তু একটা ফুল টাইম রাখুন। পার্ট টাইম নিতে বললে ব্যবস্থাটার উপর গুরুত্ব দেওয়া হবে না এবং ভারতবর্ষে এই এনভায়ারনমেন্টাল পলিউশন নিয়ে যথেষ্ট তথ্য রেখে এবং যেখানে এয়ার পলিউশন হচ্ছে, এই পলিউশনকে কন্ট্রোল করার ব্যাপারে সারা ভারতবর্ষ ব্যাপি ব্যবস্থা নেওয়া দরকার। রিসার্চ এবং ডেভেলপমেন্টের ক্ষেত্রে বা গভর্নমেন্টের মেশিনারির ক্ষেত্রে, সার্বিক কল্যাণের ক্ষেত্রে যেভাবে প্রয়োজন হয়, এখন থেকে সম্যক ব্যবস্থা নেওয়া কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী এখানে প্রিভেনশন অ্যান্ড কন্ট্রোল অব এয়ার অ্যান্ড ওয়াটার পলিউশন সম্পর্কে যে রেজলিউশন স্থাপন করেছেন সেটা একটা গুরুত্বপূর্ণ রেজলিউশন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আমার বক্তব্য হচ্ছে এই রেজলিউশন যাতে বাস্তবে কার্যকর হয় সেদিকে লক্ষ্য রাখা উচিত। আমি অনুরোধ করছি এই রেজলিউশন যেন শুধু কাগজে না থাকে সেদিকে আপনি দৃষ্টি রাখবেন। আমরা অনেক সময় বাস্তবে দেখেছি যে সমস্ত রেজলিউশন এবং আইন কাগজে পাশ হয়েছে সেটা অনেক সময় কাগজেই থেকে যায়, বাস্তবে সেগুলি রূপায়িত হয় না। আমরা জানি মানুষের প্রয়োজন বাতাস এবং জল এবং জলের অপর নাম জীবন। কাজেই এদিক থেকে এই রেজলিউশন যে যথেষ্ট গুরুত্বপূর্ণ সেটা আমি স্বীকার করি এবং এটা সমর্থন যোগ্য এবং সেইজন্যই আমি একে নীতিগতভাবে সমর্থন করছি। তবে একটা কথা হচ্ছে এই বাতাস এবং জল নিয়ে যদি দলবাজি শুরু করা হয় এবং দলবাজি যদি প্রকটরূপে দেখা দেয় তাহলে সেটা

কিন্তু মর্মান্তিক হবে। আমরা জানি বড় বড় শিল্পপতিরা এবং বড় বড় পুঁজিপতিরা এই বাতাস এবং জলকে কৃত্রিমভাবে দূষিত করছে এবং সরকারের জ্ঞাতসারেই এটা করছে। আমরা এই সমস্ত জিনিস বুঝতে পারছি কিন্তু দৃঢ়ভাবে তাদের বিরুদ্ধে কোনও কার্যকর ব্যবস্থা নেওয়া হয় না। আমি অনুরোধ করছি এগুলি যেন না হয় সেদিকে আপনি সতর্ক দৃষ্টি রাখবেন। পরিশেষে আমার একটা কথা হচ্ছে এই বাতাস এবং জল দূষিতকরণ থেকে রক্ষা করবার জন্য যে রেজলিউশন এসেছে তার মধ্যে কিছু কিছু অসুবিধা রয়েছে এবং এ সম্বন্ধে বিস্তারিত কপি পূর্বাহ্নে না পাওয়ার জন্য আমি পরিস্কারভাবে জিনিসটা ক্ল্যারিফাই করতে পারছি না। কাজেই স্পিকার মহাশয়ের মাধ্যমে অনুরোধ করছি ভবিষ্যতে এখানে যদি কোনও রেজলিউশন আবার আসে তাহলে সেগুলি যেন পূর্বেই প্রচার করবার ব্যবস্থা করা হয়। পরিশেষে, এই রেজলিউশন যাতে জনস্বার্থে লাগে এবং সকলের স্বার্থ যাতে বিবেচনা করা হয় সেই অনুরোধ জানিয়ে এই রেজলিউশন সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী আজকে যে রেজলিউশন এনেছেন তাকে আমি সমর্থন করছি কারণ জনগনের স্বার্থে এটা যথেষ্ট গুরুত্বপূর্ণ। স্যার, আজকে যাঁরা দূষিত জলের কথা বলছেন তাঁরা যখন প্রথম শাসন ক্ষমতায় এসেছিলেন তখন স্বাস্থ্যমন্ত্রী বলেছিলেন গ্রামে তিনি বিশুদ্ধ পানীয় জল দেবার ব্যবস্থা করবেন। কিন্তু দুঃখের বিষয় সেই জল তিনি এখনও দিতে পারছেন না। কাজেই বলছি যেখানে তাঁরা জলই দিতে পারছেন না সেখানে জল দূষিত হবার প্রশ্ন কোথা থেকে আসছে? এঁরা প্রকাশ্যে বলেছিলেন এবং এখনও বলছেন আমরা গ্রামাঞ্চলের জলকষ্ট দূর করব এবং সেখানে বিশুদ্ধ জলের ব্যবস্থা করব। শুধু তাই নয়, জলকে কিভাবে পলিউশন মুক্ত করা যায় তার ব্যবস্থাও করবেন বলেছিলেন। কিন্তু আমরা দেখছি সেই বিশুদ্ধ পানীয় জল তাঁরা দিতে পারছেন না এবং দেবেন একথাও বলতে পারছেন না। আমরা গ্রামাঞ্চলে দেখেছি জলের মধ্যে ব্যাকটিরিয়া পাওয়া যায়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে সমস্ত ট্যাঙ্ক রয়েছে সেগুলো যেন পরিস্কার করা হয় যাতে তার মধ্যে কোনও ব্যাকটিরিয়া না থাকে। গ্রামাঞ্চলে যে শ্যালো টিউবওয়েল করা হয়েছে তাতে দেখেছি অনেক জায়গায় বেশি লেয়ার পর্যন্ত ফিল্টার দেওয়া হয়নি, কম লেয়ারে সেগুলো বসানো হয়েছে। এর ফলে দেখা যাচ্ছে ড্রেন থেকে জল এসে জল দূষিত করছে। অনেক জায়গায় আবার দেখেছি জলের সঙ্গে মাছ, সাপ প্রভৃতি আসছে। কাজেই এই সমস্ত পাইপগুলো যাতে রিপেয়ার করা হয় তার ব্যবস্থা করুন। যে রেজলিউশন এসেছে আমি তাকে সমর্থন করে বলছি এটা যেন কার্যকর করা হয় এবং রেজলিউশন অনুসারে ডিপার্টমেন্ট যাতে কাজ করে তার ব্যবস্থা করা হয়। আমরা অনেক সময় দেখেছি একটা রেজলিউশন নেওয়া হল অথচ সেই রেজলিউশন অনুসারে কাজ হয় না। এইসব কারণে আমরা অনেক ক্ষেত্রে হতাশা ফিল করি। আপনারা টিউবওয়েল যেগুলি ব্লকে পাঠিয়েছেন সেগুলি সিংকিং হচ্ছে না। যা হোক, যে জিনিস আপনারা নিয়ে এসেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী শচীন সেন :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের এই প্রস্তাব খুব উত্তম প্রস্তাব এবং এই প্রস্তাবকে বিরোধী পক্ষের সদস্যরা সমর্থন জানিয়েছেন কিন্তু মাননীয় সদস্য রজনীকান্ত দোলুই মহাশয় ধান ভানতে শিবের গীত গেয়েছেন। ওয়াটার পলিউশন সম্পর্কে পার্লামেন্টে যে প্রস্তাব পাশ হয়েছে সেটা কার্যকর করতে কতকগুলি প্র্যাকটিক্যাল ডিফিক্যাল্টি দেখা যাচ্ছে—যদিও এটা কার্যকর করার কথা সবাই বলেছেন কিন্তু প্র্যাকটিক্যাল ডিফিক্যাল্টির কথা যেমন মন্ত্রী মহাশয় বলেছেন, যে বোর্ড গঠন সম্পর্কে চেয়ারম্যান ইত্যাদি। তাছাড়া ও সংশোধনের এই বিষয় প্রয়োজন—এটা একটি গুরুত্বপূর্ণ বিষয় যেটা মন্ত্রী মহাশয় প্রকাশ করেছেন যে ওয়াটার পলিউশন যাদের দ্বারা হয় যে বিষয়ে হয় যে কারণগুলিতে হয় তার মধ্যে একটি বড় কারণ হচ্ছে বড় বড় শিল্পপতি যারা নানা জায়গায় বিশেষ করে নদীর তীরে তারা কারখানা তৈরি করে, দূষিত পদার্থগুলি জলের মধ্যে ফেলে দেয় এবং বহু জমিকে নষ্ট করে দেয়—এইগুলি আইনের আওতায় থেকে বাদ পড়ে গিয়েছিল—এটা সবচেয়ে গুরুত্বপূর্ণ। যারা কলকাতা শহরে বাস করেন তারা জানেন যে কি ভাবে জলকে দূষিত করা হয়—নানা জায়গায় নানা ভাবে কারখানা তৈরি করে শিল্পপতিরা—এই পূর্ব কলকাতায় যান রবারের কারখানাগুলি দেখুন, কেমিক্যাল কারখানা—অসাবধানবশত তারা অনেক জিনিস করছে কিন্তু আইন তাদের উপর ঠিকমতো প্রয়োগ করা যাচ্ছে না—সেজন্য এই সংশোধন প্রয়োজন। একে বাস্তবে কার্যকর করা এবং যে সুফলগুলি আছে এবং বড় বড় ব্যবসায়ীরা বড় বড় শিল্পপতিরা মুনাফা লুটার জন্য যেভাবে ওয়াটার পলিউট করে সাধারন মানুষের জীবন যাত্রা দূষিত করছে সেটা আইনে বাদ পড়ে গিয়েছিল বলেই এই সংশোধন আইন আনার প্রয়োজন হয়েছে। আমরা দেখছি এর বিরুদ্ধে কেউ নেই কাজেই এটা যাতে কার্যকর হয় সেজন্য বিরোধীপক্ষের সদস্যরাও উদগ্রীব। যে আইনটা বর্তমানে আছে সেটা এইভাবে থাকলে এটা কার্যকর করার দিক থেকে অসুবিধা দেখা যাচ্ছে—যেমন বোর্ড গঠন সম্পর্কে যেভাবে আছে সেটা সব সময় সেগুলিকে করা যায় না এবং সেটা মানাও যায় না, কার্যকর করতে অসুবিধা হয়। চেয়ারম্যান সম্পর্কে সাজেশন এসেছে—একে হোলটাইম রাখা হউক—এতে আবার প্রতিবন্ধকতা সৃষ্টি হবে বাস্তবে কার্যকর করার ক্ষেত্রে। কিন্তু আমরা আংশিক সময়ে বোর্ড এর চেয়ারম্যান রাখতে পারি। এখানে যে প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন এটা একটা উত্তম প্রস্তাব এবং সঠিক প্রস্তাব সেজন্য আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে সংশোধনী প্রস্তাব এখানে রেখেছেন তাকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে আমি বলতে চাই যে এর আগে এই ধরণের ওয়াটার পলিউশন সম্পর্কে বিস্তৃত কোনও আইন রচিত হয়নি। সব থেকে দুঃখজনক ঘটনা ওয়ার্ল্ড ব্যাঙ্ক ওয়াটার পলিউশন সম্পর্কে একটা লেবোর‍্যাটরি ইস্টার্ন ইন্ডিয়াতে কলকাতায় করবার ঠিক করল তখন প্রাক্তন কেন্দ্রীয় সরকার ওয়ার্ল্ড ব্যাঙ্কে টাকা নিয়ে

কলকাতায় ল্যাবরেটরি না করে আসামে করবার প্রস্তাব গ্রহণ করেছেন। এটা দুঃখজনক ঘটনা যে ইস্টার্ন জোনেই, কলকাতাতেই সব চেয়ে বেশি ওয়াটার পলিউটেড হয়েছে। কারণ এই সমস্ত অঞ্চলে যেমন শিল্পের বিকাশ ঘটেছে সঙ্গে সঙ্গে দুর্গাপুর কেমিক্যালস্‌, টিটাগড় পেপার, বারাসতের ইস্টার্ন পেপার মিলস্‌, এই ধরণের কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ, এবং ননফেরাস ইন্ডাস্ট্রিজের যে সমস্ত রিফিউজ তা জলের সঙ্গে মিশেছে, ফলে এর সমস্ত জলকে দূষিত করে তুলেছে। এই সম্পর্কে অতীতের সরকার কোনও বিজ্ঞানসম্মত ব্যবস্থা গ্রহণ করেননি। পশ্চিমবাংলা ওয়াটার পলিউশন বোর্ড সবে মাত্র মন্ত্রী মহাশয় গঠন করেছেন, মাত্র ৩/৪ টি মিটিং হয়েছে এবং এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রী জানেন যে পার্লামেন্টের আইন পাশ হয়েছে, সেটা আমাদের পশ্চিমবাংলাকে এফেক্ট করছে না। আমাদের এখানে হোল টাইম চেয়ারম্যান আছে, আমরা এই বিলকে সমর্থন করছি। যেভাবে আমাদের এখানে কলকারখানা গড়ে উঠে গঙ্গার জল এবং নোয়াই খালের জলকে দূষিত করছে তাতে এ সম্পর্কে অতীতে মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হত না। সম্প্রতি ওয়াটার পলিউশন বোর্ড গঠিত হয়েছে, শিল্পপতিরা পুজিপতিরা বৈজ্ঞানিক পদ্ধতি ব্যবহার না করে এই সমস্ত জলকে দূষিত করে চলেছে এবং এই দূষিত জল পানের মধ্য দিয়ে আমাদের দেশে পশ্চিমবাংলায় নানা ধরণের ব্যাধির প্রকোপ দেখা দিয়েছে। এই সম্পর্কে বিগত সরকার মালিকদের বিরুদ্ধে কোনও নোটিশ জারি করেছে বলে আমাদের জানা নেই। সম্প্রতি যে ওয়াটার পলিউশন বোর্ড গঠিত হইয়াছে তাতে এই ধরণের মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছে যেখানে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট না বসিয়ে যাহারা এইভাবে দূষিত করবে সেইসব মালিকের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ নোটিশ দেওয়া হবে এবং তাতে যে সমস্ত মালিক আইন কানুন মানবে না, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের সিদ্ধান্ত নেওয়া হইয়াছে। আমরা বিগত সরকারের যে দৃষ্টিভঙ্গি দেখেছিলাম, সবচেয়ে দুঃখজনক ঘটনা এই যে আজকে কেন্দ্রীয় সরকার এবং জনতা সরকারের দৃষ্টিভঙ্গিতেও একই দৃষ্টিভঙ্গির প্রকাশ দেখা দিয়েছে। কলকাতা শহরে যাঁরা আছেন জানেন পূর্ব ভারতে শিল্পের বিকাশ, কলকাতা এবং সারাউন্ডিং এলাকায় ল্যাবরেটরি হওয়া উচিত ছিল, কিন্তু তা না হয়ে আসামে ল্যাবরেটরি তৈরি হচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায়। এটা দুঃখজনক। সেজন্য আমি এই সভা থেকে আর একটা প্রস্তাব রাখতে চাই বিরোধী পক্ষের কাছে, আসুন আমরা এই সভা থেকে ইউনানিমাসলি রেজলিউশন নিই যে এই ল্যাবরেটরি আসামে না হইয়া কলকাতায় হওয়া উচিত। এই ধরণের যদি ইউনানিমাসলি প্রস্তাব নিতে পারি তাহলে বুঝব যে আমাদের বিরোধী দলের বন্ধুরা যে কথা বলেন, তাতে ঐকান্তিকতা আছে, সততা আছে। এই কথা বলে স্বাস্থ্যমন্ত্রী যে প্রস্তাব পেশ করেছেন, সেই প্রস্তাব আমি ফরওয়ার্ড ব্লকের পক্ষ থেকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষিপ্ত আলোচনা করব। আমাদের এখানে বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভা গঠিত হওয়ার পর, ওয়াটার পলিউশন বোর্ড পুনরায় সংগঠন করেছি, তাতে হোল টাইম চেয়ারম্যান আছে। এখানে যে সমস্ত কথাগুলি

উঠল বোর্ডের পক্ষ থেকে এর আগে পর্যন্ত কোনও কিছু নিয়ম ছিল না যে শিল্পপতিদের তাদের রেজিস্ট্রি তালিকাভুক্ত করতে হবে, কিন্তু এই মর্মে শিল্পপতিদের নোটিশ দেওয়া হয়েছে। এছাড়া যেটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার, ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে যে চুক্তি হয়েছে সেটা হচ্ছে যে স্টেট ল্যাবরেটরি যেটা সে রকম ধরণের ভাল ছিল না, তাদের যে সমস্ত যন্ত্রপাতি থাকার দরকার ছিল, তা ছিল না, এই বামপ্রন্ট সরকার গঠন হওয়ার পর বোর্ড গঠন হওয়ার পর যাতে সেই ল্যাবরেটরি পরিণত হয়, তার জন্য ব্যবস্থা করার জন্য এক লক্ষ টাকা ধরা আছে। কেমিস্ট ছিল না, দুজন নেওয়া হয়েছে এবং দুজন ইঞ্জিনিয়ারকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এগুলি বহুদিন ধরে খালি ছিল।

[3-10—3-45 P.M.]

এই বলে সংক্ষেপে এই রাজ্য সম্পর্কে বলি। এটা ঠিক কথা, যে জল দূষিত হচ্ছে নানা কারণে এবং ওয়াটার পলিউশন বা জল দূষণ সেটা রোধ করা খুব কঠিন কাজ। আইন ভাল হলেই হয় না, সেটা প্রয়োগ করতে হয় এবং প্রয়োগ করা অত্যন্ত কঠিন ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, দামোদর নদীর জল এবং হুগলি নদীর জল প্রধানত শিল্পপতিদের যে কল-কারখানা আছে, বিষাক্ত যে সমস্ত পদার্থ সেগুলো নদীর জলে গিয়ে পড়ে এবং তাতে দূষিত হচ্ছে। শুধু তাই নয়, আমাদের চিন্তায় ফেলেছে যে সমস্ত পাবলিক আন্ডারটেকিং আছে তারাও এই সমস্ত দূষিত পদার্থ ফেলে জল দূষিত করে তুলেছে। যেমন দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড, দুর্গাপুর কেমিকেলস। তাছাড়া, প্রাইভেট কোম্পানিও আছে। বেঙ্গল পেপার মিলস, সেন র‍্যালে ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি, বার্ন কোম্পানি ইত্যাদি। এই সমস্ত কোম্পানির কারখানাগুলো থেকে দূষিত পদার্থ দামোদর নদীতে এসে পড়ছে। মাঝখানে একটা ব্যবস্থার কথা ভাবা হয়েছিল। ডিভিসির জলাধার থেকে যদি একটু জল বেশি করে ফেলা যায় তাহলে যে জল দূষিত হচ্ছে তার প্রতিকার হতে পারে। কিন্তু তাতে বিপদ ঘটবে। জলাধার যে জল ফেলার কথা সেটা ফেললে চাষী জল পাবে না এবং কৃষির আর্থিক ক্ষতির কারণ হয়ে উঠবে। সেইজন্য এইরকম উভয় সংকটে পড়তে হচ্ছে। এছাড়া, হুগলি নদীর ক্ষেত্রে বলেছি, বিভিন্ন দূষিত পদার্থ জলে পড়ছে। সেইজন্য যেভাবে কঠোর আইন করা দরকার, এখনও পর্যন্ত আমরা সে অবস্থায় নেই। আমাদের সদিচ্ছা যতই থাক না কেন। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় আইন সংশোধনী বিল এনেছেন এবং আমরা সেইটাই প্রস্তাবাকারে নিয়েছি। আমরা একমত হয়ে বলতে পারি তাদেরকে যে পার্লামেন্টের আইন সংশোধন হতে চলেছে, তারা যাতে সংশোধন করেন এবং আমরা আগেই বলেছি পশ্চিমবঙ্গে ফুল টাইম চেয়ারম্যান আছেন, অনেক রাজ্যে সে রকম নেই। যেমন মেঘালয়, ত্রিপুরা কিংবা আসাম কিংবা অন্যান্য যে সমস্ত রাজ্য নূতন হয়েছে। যদি সমস্ত জায়গায় ওয়াটার পলিউশন বোর্ড গঠিত হয় তাহলে ফুল টাইম চেয়ারম্যান পাওয়া কঠিন হবে। সেইজন্য আইনে কিছুটা রাখা হয়েছে যে ফুল টাইম চেয়ারম্যান হলেও চলবে। তা না হলে পার্ট টাইম চেয়ারম্যান দিয়ে বোর্ড গঠিত হবে এবং তার কাজ চালাতে হবে। দ্বিতীয় নম্বর

ব্যাপারে এখানে একজন মাননীয় সদস্য বললেন যে আইনটা কঠোরভাবে প্রয়োগ করতে হবে। কঠোরভাবে আমাদের প্রয়োগ নিশ্চয় করতে হবে। তারজন্য আমি আভাস দিয়েছি এই রাজ্যে কি কি ব্যবস্থা গ্রহণ করেছি। সে সম্পর্কে। এছাড়াও, মাননীয় সদস্য বললেন, তিনি অবশ্য এখন এখানে নেই দেখছি, যে, এই প্রস্তাব সার্কুলেট আগে হওয়া উচিত ছিল। তা আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, ২৪শে ফেব্রয়ারি বুলেটিন পার্ট, টুতে এটা যথারীতি সার্কুলেশনে দেওয়া হয় এবং মাননীয় সদস্যরা সেটা সবাই পেয়েছেন।

**(জনৈক সদস্য : আমরা সেটা ভুলে গিয়েছি।)**

তারজন্য আমি তো দায়ী নই এবং হাউসও দায়ী নয়। সুতরাং এই হল আমার জবাব। আমি আশা করব মাননীয় সদস্যরা এটা পাশ করবেন। Sir, I beg to move that the resolution as settled in the Assembly be passed.

**মিঃ স্পিকার :** আমি এখানে শ্রী ননী ভট্টাচার্য মহাশয়ের উত্থাপিত প্রস্তাব ভোটে দিচ্ছি। যারা এই প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন হ্যাঁ।

(সরকার পক্ষ থেকে—হ্যাঁ।) The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার :** দেখা যাচ্ছে এই প্রস্তাবের বিপক্ষে কেউ নেই। অতএব এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হোল।

[3-45—3-55 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা বলতে চাই। আজকে হেলথ বাজেট রয়েছে। মাননীয় মন্ত্রী ননী ভট্টাচার্যের কাছে স্যানিটারি ইন্সপেক্টর অ্যাশোসিয়েশন তাদের বিভিন্ন গ্রিভান্স নিয়ে একটি মেমোরান্ডাম দিয়েছিল এবং তার একটা কপি আমাকেও দিয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে এই মেমোরান্ডামটা দিয়ে দিচ্ছি, এই স্যানিটর ইন্সপেক্টরদের ব্যাপারটি তিনি যেন একটু সহানুভূতির সঙ্গে দেখেন।

## VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 36

### Major Heads: 280—Medical and 480—Capital Outlay on Medical

**Shri Nani Bhattacharya :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 70,73,92,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads: "280—Medical, and

480—Capital Outlay on Medical."

**Demand No. 37**

**Major Heads: 281—Family Welfare and 481— Capital Outlay on Family Welfare**

**Shri Nani Bhattacharya** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs, 6,19,25,000 be granted for expenditure under Demand No.37, Major Heads : "281—Family Welfare, and 481—Capital outlay on Family Welfare."

**Demand No. 38**

**Major Heads: 221—Public Health, Sanitation and water supply, 682—Loans for public Health Sanitation and Water Supply**

**Shri Nani Bhattacharya** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs, 26,83,20,000 be granted for expenditure under Demand No.38, Major Heads : "282—public Health Sanitation and Water Supply and 682—Loans for public Health Sanitation and Water Supply."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৩৬নং ডিমান্ডের অন্তর্বর্তী "২৮০—মেডিক্যাল" এবং "৪৮০—মেডিক্যাল খাতে মূলধনী" ব্যয়ের বরাদ্দের জন্য ৭০ কোটি ৭৩ লক্ষ ৯২ হাজার টাকার অনুমোদনের প্রস্তাব পেশ করছি।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৩৭নং ডিমান্ডের অন্তর্বর্তী "২৮১—পরিবার কল্যাণ" এবং "৪৮১—পরিবার কল্যাণ খাতে মূলধনী" ব্যয়ের বরাদ্দের জন্য ৬ কোটি ১৯ লক্ষ ২৫ হাজার টাকার অনুমোদনের প্রস্তাবও পেশ করছি।

রাজ্যপালের সুপারিশক্রমে আরও আমি ৩৮নং ডিমান্ডের অন্তর্বর্তী "২৮২—জনস্বাস্থ্য স্যানিটেশন এবং জলসরবরাহ" এবং "৬৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন এবং জলসরবরাহ সংক্রান্ত ঋণের খাতে" ২৬ কোটি ৮৩ লক্ষ ২০ হাজার টাকার ব্যয়বরাদ্দের অনুমোদনের প্রস্তাব করছি।

মহাশয়, প্রসঙ্গত আমি উল্লেখ করছি যে, উপরোক্ত খাতের ব্যয়বরাদ্দ ছাড়াও স্বাস্থ্য-সংক্রান্ত বিষয়ে "৪৮০—মেডিক্যাল (গৃহাদি) খাতে মূলধনী ব্যয়," "২৮০—মেডিক্যাল (গৃহাদি)", "৪৮১—পরিবার কল্যাণ খাতে মূলধনী ব্যয় (গৃহাদি সহ)" এবং "৪৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন এবং জলসরবরাহ খাতে মূলধনী ব্যয় (গৃহাদি সহ)" প্রভৃতি খাতেও বরাদ্দ করা হয়েছে। এই সমস্ত খাতে একত্রে ধরে স্বাস্থ্য-সংক্রান্ত বিষয়ে মোট বরাদ্দের প্রস্তাব ১৯৭৭-৭৮

সালের ৯৭ কোটি ৮৮ লক্ষ ৯৬ হাজার টাকার জায়গায় ১৯৭৮-৭৯ সালে ১১০ কোটি ২৩ লক্ষ ১৩ হাজার টাকা ধরা হয়েছে। দেখতে পাওয়া যাবে, স্বাস্থ্য-সংক্রান্ত বিষয়ে ১৯৭৮-৭৯ সালে মোট বরাদ্দের পরিমাণ ১৯৭৭-৭৮ সালের তুলনায় ১২ কোটি ৩৪ লক্ষ ১৭ হাজার টাকা বেশি ধরা হয়েছে। অবশ্য এই বর্ধিত পরিমাণের মধ্যে শ্রম-দপ্তর পরিচালিত কর্মচারিগণের রাজ্যবিমা (চিকিৎসা-সুযোগ) প্রকল্প বাবদ ৮০ লক্ষ টাকা ধরা আছে।

২। গত ২রা সেপ্টেম্বর স্বাস্থ্য-সংক্রান্ত বিষয়ের ব্যয় বরাদ্দের দাবি পেশ করতে গিয়ে বর্তমান সরকার এই বিষয়ের কর্মসূচি নিম্নোক্ত অগ্রাধিকারের ভিত্তিতে রূপায়িত করা মনস্থ করেছেন বলে আমি উল্লেখ করেছিলাম অগ্রাধিকারের ভিত্তিতে—

(১) প্রতি গ্রামে বিশুদ্ধ পানীয় জলের সংস্থান;

(২) রোগ-প্রতিষেধক ব্যবস্থার প্রসারণ ও উন্নতি বিধান;

(৩) বহির্বিভাগে চিকিৎসা-সুযোগের সম্প্রসারণ ও উন্নতি বিধান;

(৪) বর্তমান হসাপাতালে ও স্বাস্থ্য কেন্দ্র সমূহে চিকিৎসার মান উন্নয়ন;

(৫) পরিবার কল্যাণ প্রকল্প ক্ষেত্রে জনসাধারণকে ছোট পরিবারের সুখ-সুবিধার বিষয়ে সচেতন করা এবং মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচির সম্প্রসারণ করা;

(৬) গ্রামীণ চিকিৎসার সুযোগসুবিধা বর্ধিত করার জন্য এল এম এফ পাঠক্রম চালু করা; এবং

(৭) প্রশাসনকে দুর্নীতিমুক্ত ও পরিচ্ছন্ন করা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশ্বাস দিচ্ছি যে, আমাদের গৃহীত কর্মসূচিতে এরূপ অগ্রাধিকারই বলবৎ থাকবে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ববর্তী সরকারের গৃহীত চিকিৎসা-সংক্রান্ত এবং রোগ প্রতিষেধক ব্যবস্থাগুলি ছিল শহর-কেন্দ্রিক। আমাদের রাজ্যের শতকরা ৭০ ভাগ লোক বাস করেন গ্রামাঞ্চলে। অথচ সেসব স্থানে যথেষ্ট চিকিৎসার সুযোগ সৃষ্টি করা হয় নি। বর্তমানে সরকার স্বাস্থ্য-সংক্রান্ত কর্মসূচিকে এমনভাবে পুনর্বিন্যাসের সিদ্ধান্ত নিয়েছেন যাতে বিশাল গ্রামাঞ্চলের জনসাধারণের জন্য চিকিৎসাদির সুযোগের সুসংস্থান হয়। আগেই বলেছি, আমরা গ্রামীণ স্বাস্থ্যরক্ষা কর্মসূচির ওপর জোর দিয়েছি, যার মূল উদ্দেশ্য হচ্ছে, বিশুদ্ধ পানীয় জল সরবরাহের আর রোগ প্রতিষেধক ও চিকিৎসার সুষ্ঠু ব্যবস্থা এবং পরিবার কল্যাণের সুবন্দোবস্ত।

**(ক) বিশুদ্ধ পানীয় জল সরবরাহ ও গ্রামীণ জল সরবরাহ**

কেন্দ্রের ও রাজ্যের দুই নতুন সরকারই এ রাজ্যের গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের

সমস্যার সমাধান করার জন্য দ্রুত ব্যবস্থা গ্রহণ করতে প্রতিশ্রুতিবদ্ধ। এই বিশাল কাজের জন্য প্রতিগ্রামে প্রয়োজনীয় পানীয় জলের পরিমাণের সমীক্ষা করা দরকার। এই উদ্দেশ্যে এক ব্যাপক সমীক্ষার কাজ বর্তমান সরকার কার্যভার গ্রহণ করেই হাতে নেন এবং স্থানীয় এম এল এ এবং অন্যান্য জনপ্রতিনিধিগণের সহযোগিতায় গ্রামাঞ্চলের জনসাধারণের পানীয় জলের প্রয়োজনের প্রকৃত পরিমাণ নির্ধারিত করা হয়েছে। এই সমীক্ষা থেকে নিম্নোক্ত অবস্থা (৩০শে জুন ১৯৭৭ পর্যন্ত জানা গেছে ঃ

(১) মোট গ্রাম/ছোট গ্রাম ... ... ৫৪,৯২০

(২) মোট গ্রাম/ছোট গ্রাম—

(ক) যেগুলিতে প্রয়োজনীয় জলের উৎস আছে ... ২০,৪৫১

(খ) যেগুলিতে এরূপ উৎস নেই .. ... ১৫,৪৬২

(গ) যেগুলিতে কোনও উৎস নেই ... ... ১৯,০০৭

(৩) বর্তমান নলকূপের সংখ্যা .. .. ৯৯,১২৭

(৪) অকেজো নলকূপের সংখ্যা .. .. ৩২,৫৭৫

[3-55—4-05 P.M.]

এতদিন সরকারের নীতি ছিল, গ্রামীণ জল সরবরাহ ব্যবস্থায় প্রতি ৪০০ লোকের জন্য, এবং গ্রাম পিছু অন্তত একটি জলের উৎসের ব্যবস্থা করা। এই নীতিকে সংশোধন করা হয়েছে, যাতে প্রতি ৩০০ জন পিছু এবং গ্রাম পিছু অন্তত একটি উৎস থাকে। আর সবচেয়ে কার্যকরভাবে উৎস বন্টনের উদ্দেশ্যে প্রতি ব্লকের পরিবর্তে এক-একটি জেলাকে একক ধরা হয়েছে।

১৯৭৭-৭৮ সালে রাজ্যের মোট ৩৩৫টি ব্লকের ৩২৭টি প্রতিটিতে ১০টি করে নতুন নলকূপ বা কূপ খনন এবং পাঁচটি করে নলকূপের বা কূপের পুনরায় খনন করার কাজ মঞ্জুর করা হয়েছে। বাকি আটটি ব্লক দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে অবস্থিত বলে সেখানে নির্দিষ্ট স্থানে কোনও উৎস তৈরি করা সম্ভব নয়। এসব অঞ্চলে নলবাহিত জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত জলসরবরাহ কর্মসূচির মাধ্যমে ৯০০ নলকূপ নির্মাণের কাজও মঞ্জুর করা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে যোজনার কর্মসূচি অনুসারে ৫,২২৭টি জলের উৎস নির্মিত হয়েছে, আর খরাত্রাণের কর্মসূচিতে ৪৪০টি কূপের নবীকরণ সহ ৮৯০টি উৎসের নির্মাণকার্য শেষ করা হয়েছে। তাছাড়া, জলের উৎসসমূহের সংরক্ষণ বাবদ প্রতি ব্লকে দু কিস্তিতে ৪ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। বর্তমানে সরকারের পূর্বোল্লিখিত নীতি অনুসারে ১৯৭৮-৭৯ সালে বাজেটে গ্রামাঞ্চলে আরও জলের উৎস নির্মাণ এবং পুনর্নির্মাণের

জন্য ১ কোটি ৫০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

গ্রামাঞ্চলের নলবাহিত জলসরবরাহ কর্মসূচি ৩৩টি প্রকল্প রাজ্যের যোজনা অনুসারে নির্মাণের বিভিন্ন পর্যায়ে আছে এবং কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত জলসরবরাহ পরিকল্পনা অনুসারে ৩৫টি ইতিপূর্বে গৃহীত প্রকল্পের এবং ৫০টি নতুন প্রকল্পের নির্মাণকার্য চলছে। এ পর্যন্ত মোট ৪৭টি নলবাহিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প সম্পন্ন হয়েছে। উক্ত ৩৩টি প্রকল্পের নির্মাণ, ইতিপূর্বে সম্পন্ন প্রকল্পগুলির সংরক্ষণ এবং নতুন প্রকল্পের নির্মাণকার্যের জন্য রাজ্যের যোজনায় ১৯৭৮-৭৯ সালের বাজেটে ২ কোটি টাকার সংস্থান করা হয়েছে।

ত্বরান্বিত জলসরবরাহ কর্মসূচিতে মঞ্জুরীকৃত প্রকল্পের নির্মাণের জন্য এবং আরও নতুন প্রকল্প মঞ্জুরির জন্য ২ কোটি ৪০ লক্ষ টাকা সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে।

**শহরাঞ্চলে জলসরবরাহ :** সি এম ডি এ অঞ্চলের বাইরে যে ৫৮টি মিউনিসিপ্যালিটি আছে তার মধ্যে ৩১টি নলবাহিত জলসরবরাহ ব্যবস্থা রয়েছে। যেসব মিউনিসিপ্যালিটিতে জলসরবরাহের ব্যবস্থা নেই তার মধ্যে ১৬টিতে জলসরবরাহের প্রকল্পগুলির রূপায়ণের বিভিন্ন স্তরে রয়েছে। বারটি মিউনিসিপ্যালিটির পৌর-অঞ্চলের চালু জলসরবরাহ-বৃদ্ধির পরিকল্পনাগুলিতে কাজ চলছে। এছাড়া পৌরসভার বাইরে শহরাঞ্চলের তিনটি নলবাহিত প্রকল্পের কাজও চলছে।

পৌরসভাগুলির জলসরবরাহ প্রকল্পের কাজের জন্য সেগুলিকে অনুদান ও ঋণ দেবার জন্য ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৭৯ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। পৌরসভার বাইরের শহরাঞ্চলের চলতি প্রকল্পের কাজের জন্যও ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**রানিগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্প :** রানিগঞ্জ কয়লাখনি অঞ্চলের জলসরবরাহ প্রকল্পের দ্বিতীয় পর্যায় এবং তৃতীয় পর্যায়ের কিছুটা (জামগ্রাম-পাঞ্জুরিয়া) মঞ্জুর করা হয় এবং সেগুলিতে কাজ চলছে। এই প্রকল্পগুলির কাজ এবং উক্ত জলসরবরাহ প্রকল্পের চালু প্রথমাংশের সংরক্ষণের জন্য ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৭০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**পয়ঃপ্রণালী ব্যবস্থা :** দার্জিলিং জেলার মিরিক হ্রদ অঞ্চলের জন্য একটি জল-নিষ্কাশন প্রকল্পের কাজ চলছে। এই প্রকল্প বাবদ ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৩ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে।

কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুযায়ী রানাঘাট পৌরসভার পায়খানাগুলিকে স্যানিটরি পায়খানায় পরিণত করার জন্য ১৯৭৭-৭৮ সালে ১১ লক্ষ ৮৭ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালের বাজেটে এই জন্য ১০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**পরিকল্পনামন্ডল এবং বিভাগসমূহ :** জলসরবরাহ প্রকল্পগুলির সম্যক সমীক্ষা, পরিকল্পনা এবং নক্সাদি প্রস্তুত করার জন্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট এর অধীনে একটি সমীক্ষা বিভাগ সহ দুটি বিভাগ নিয়ে একটি পরিকল্পনামন্ডল স্থাপন করা হচ্ছে। এই মন্ডল ও বিভাগের সংরক্ষণের জন্য ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৫ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে।

### (খ) প্রতিষেধক ব্যবস্থাসমূহ

**গুটি বসন্ত :** দৃঢ় সঙ্কল্প এবং কঠোর প্রচেষ্টার ফলে ১৯৭৫ সালের ২৬এ জুন তারিখে এই রোগ সম্পূর্ণ নির্মূল হয়েছে এবং এ অবস্থা বলবৎ আছে। বিশ্ব স্বাস্থ্য সংস্থা আমাদের দেশকে গুটি-বসন্ত মুক্ত বলে ঘোষণা করেছেন। এ রোগ প্রতিরোধের সকল সম্ভাব্য ব্যবস্থার প্রতি সদাজাগ্রত দৃষ্টি রাখা হয়েছে।

**ম্যালেরিয়া :** ১৯৭৬ সালে ম্যালেরিয়া রোগীর সংখ্যা ছিল ২৮,৯১৭; ১৯৭৭ সালে সে-সংখ্যা (সম্ভাব্য) ছিল ১১,৫২৮; এর মধ্যে একজনের মৃত্যু হয়েছিল। এই সংখ্যা থেকে প্রতীয়মান হবে যে, রোগের আক্রমণ প্রায় শতকরা ৬০ ভাগ হ্রাস পেয়েছে।

রোগের মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকারের সুপারিশক্রমে ম্যালেরিয়া নির্মূলীকরণের কর্মসূচির কার্যের দ্বারা সংশোধিত করা হয়েছে। এই পরিকল্পনার মধ্যে রয়েছে অধিক ম্যালেরিয়াগ্রস্ত অঞ্চলে প্রতিষেধক ঔষধি স্প্রে করা। রোগগ্রস্তের সন্ধান ও চিকিৎসা এবং দূরবর্তী দুর্গম অঞ্চলের রোগীদের ঔষধের সাহায্যে চিকিৎসার ক্ষেত্রে জনসাধারণের সহযোগিতা গ্রহণ প্রভৃতি। প্রতিটি জেলায় একটি করে নির্মূলীকারী দল এখন কর্মরত। এই সংশোধিত কর্মসূচির রূপায়ণে যে ব্যয় হবে, তার জন্য রাজ্য সরকারের অংশ হিসাবে ১৯৭৮-৭৯ সালের বাজেটে ২৮ লক্ষ ৮৫ হাজার টাকার সংস্থান রাখা হয়েছে।

**যক্ষ্মা-নিয়ন্ত্রণ :** পঞ্চম পরিকল্পনার প্রথম তিন বছরে ১১টি যক্ষ্মারোগ চিকিৎসার ক্লিনিক খোলা হয়। এগুলোর কয়েকটির সঙ্গে রোগীদের গৃহচিকিৎসার বিভাগ যুক্ত আছে। চলতি বছরে এরূপ আরও চারটি ক্লিনিক মঞ্জুর করা হয়েছে। আগামী ১৯৭৮-৭৯ সালে এরূপ ক্লিনিকের লক্ষ্যমাত্রা হচ্ছে ছয়টি।

**কুষ্ঠ :** কেন্দ্রীয় সরকারের কুষ্ঠ নিয়ন্ত্রণ কর্মসূচি অনুসারে এ রাজ্যে প্রথম তিন বছরে ১৩টি কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্র, ৩০০টি এস ই টি কেন্দ্র, ১৮টি শহরাঞ্চলে কুষ্ঠ কেন্দ্র, চারটি পুনর্গঠন কেন্দ্র, ১৫টি টি এইচ ডব্লিউ; ৮টি আঞ্চলিক কেন্দ্র এবং একটি প্রশিক্ষণ কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। তাছাড়া ১১টি কুষ্ঠ কেন্দ্রকে কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্রে উন্নীত করা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে ৩০টি শহরাঞ্চলের কুষ্ঠ কেন্দ্র, দুটি কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্র, দুটি পুনর্গঠন কেন্দ্র, ১৫টি 'টি এইচ ডব্লিউ; ২৮০ টি এস ই টি কেন্দ্র এবং একটি আঞ্চলিক কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রা হচ্ছে দুটি কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্র ১২০টি এস ই টি কেন্দ্র

একটি, টি এইচ ডব্লিউ ও একটি আঞ্চলিক কুষ্ঠ কেন্দ্র স্থাপন।

**ফাইলেরিয়া** : ফাইলেরিয়া নিয়ন্ত্রণ পরিকল্পনা অনুসারে নয়টি ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কেন্দ্র চালু আছে। ১৯৭৭-৭৮ সালে চারটি সমীক্ষা কেন্দ্র এবং একটি ফাইলেরিয়া কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। এই কর্মপ্রকল্পের জন্য ১৯৭৮-৭৯ সালে ৬ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে।

**কলেরা** : এ রাজ্যের ৮০টি কলেরা রোগপ্রবণ ব্লকে কলেরা নিয়ন্ত্রণের কর্মসূচি চালু আছে। এই প্রকল্পের এবং পাঁচটি কলেরা নিয়ন্ত্রণ কেন্দ্রের সংরক্ষণ ব্যয় বাবদ ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**খাদ্যে ভেজাল রোধ** : সংশ্লিষ্ট সংস্থাকে সম্প্রসারিত করা হয়েছে খাদ্যে ভেজাল রোধ কিছুটা করার জন্য ল্যাবরেটরির সুযোগ-সুবিধাও সম্প্রসারণ ও উৎকর্ষসাধন করা হয়েছে। স্যানিটরি ইন্সপেক্টরগণ পার্ট টাইম ফুড ইন্সপেক্টর হিসাবে কাজ করে থাকেন। তাছাড়াও এপর্যন্ত ৪৯ জন পূর্ণ সময়ের ফুড ইন্সপেক্টরের পদ মঞ্জুর করা হয়েছে। পরবর্তী বছরে এগুলোর সংখ্যা আরও বাড়ানো হবে। রাজ্যে বর্তমানে পাঁচটি পি এইচ ল্যাবরেটরি চালু আছে। অনুরূপ আরও পাঁচটি ল্যাবরেটরি মঞ্জুর করা হয়েছে। এগুলোতে যাতে সুষ্ঠুভাবে কাজ চলতে পারে তজ্জন্য আবশ্যক যন্ত্রাদি সংগৃহীত হবে।

**ভেষজ-নিয়ন্ত্রণ** : উন্নতমানের ঔষধ সরবরাহ সুনিশ্চিত করার উদ্দেশ্যে ভেষজ-নিয়ন্ত্রণ অধিকারকে পুনর্বিন্যস্ত এবং সম্প্রসারিত করা হয়েছে। পুনর্বিন্যাসের প্রকল্প অনুসারে এই অধিকারের সদর দপ্তরের বিভাগ ছাড়াও চারটি আঞ্চলিক বিভাগ খোলার মঞ্জুরি দেওয়া হয়েছে। তিনটি আঞ্চলিক বিভাগ ইতিপূর্বেই চালু হয়েছে। প্রতি বিভাগে থাকবেন উপযুক্ত পরিদর্শক এবং অন্যান্য কর্মচারী, যাতে সকল জেলায় যথোপযোগী নিয়ন্ত্রণ বলবৎ করা যায়। তাছাড়া, ভেষজ-নিয়ন্ত্রণ ল্যাবরেটরি এবং কলকাতার পি এইচ ল্যাবরেটরিকে সংযুক্ত করা হয়েছে। এতে উপযুক্ত যন্ত্রাদি এবং অন্যান্য সুযোগসুবিধার সমন্বয় করা সম্ভব হবে এবং ঔষধ ও খাদ্যদ্রব্যের পরীক্ষা ত্বরান্বিত এবং সুষ্ঠু করা যাবে।

**স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতালসমূহ** : বর্তমান পরিকল্পনাকালের প্রথম চার বছরে অর্থাৎ ১৯৭৭-৭৮ সালের শেষ নাগাদ, ৪৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ১৩০টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ৩৮৬টি সাব-সেন্টার ও চারটি গ্রামীণ হাসপাতাল চালু করার মঞ্জুরি দেওয়া হয়েছে। আগামী বছরের কর্মসূচিতে রয়েছে ১৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ২৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ২০০টি সাব-সেন্টার এবং চারটি গ্রামীণ হাসপাতাল। এখন রাজ্যে মোট ৩১৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ৭২৪টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ৩৮৬টি সাব-সেন্টার ও দুইটি গ্রামীণ হাসপাতাল রয়েছে। পনেরোটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৭০টি উপ-স্বাস্থ্যকেন্দ্র এবং ১৯টি গ্রামীণ হাসপাতালের নির্মাণকার্য চলছে। এ বছর ৫০-শয্যাবিশিষ্ট দুইটি গ্রামীণ হাসপাতাল স্থাপনের সিদ্ধান্তও নেওয়া হয়েছে। এ দুটির একটি হবে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গায় এবং অন্যটি হবে বর্ধমান জেলার রানিগঞ্জে।

**বহির্বিভাগীয় এবং অন্তর্বিভাগীয় চিকিৎসা :** হাসপাতালের বহির্বিভাগে সমাজের অপেক্ষাকৃত দরিদ্রশ্রেণীর লোকেরাই চিকিৎসার সুযোগ বেশি নেন। সরকার এইসব বহির্বিভাগীয় চিকিৎসার সুযোগ-সুবিধা এবং পরীক্ষা-নিরীক্ষার ব্যবস্থাগুলি যথোপযুক্তভাবে প্রসারিত করতে সিদ্ধান্ত নিয়েছেন। কলকাতার সুখলাল কারনানী মেমোরিয়াল হাসপাতাল পশ্চিমবঙ্গের বিশেষজ্ঞ দ্বারা চিকিৎসার সর্ববৃহৎ কেন্দ্র। এখানকার বহির্বিভাগীয় চিকিৎসার সময় বাড়িয়ে বেলা চারটা পর্যন্ত করার ব্যবস্থা আগামী তিন-চার মাসের মধ্যে হয়ে যাবে।

শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে চিকিৎসার সুযোগবিহীন এলাকায় প্রয়োজনীয় সুযোগ সৃষ্টি করতে আমরা প্রতিশ্রুতি বদ্ধ। এই উদ্দেশ্যে শহরাঞ্চলে স্থাপন করা হবে বহির্বিভাগীয় ক্লিনিক আর গ্রামাঞ্চলে থাকবে ভ্রাম্যমান চিকিৎসার ব্যবস্থা। শহরাঞ্চলে এই শূন্যতা পূরণের জন্য ইতিমধ্যেই যাদবপুরের বিক্রমগড়ে একটি ক্লিনিক খোলা হয়েছে। বিশ্ব ব্যাঙ্কের সাহায্যে আরও কয়েকটি অনুরূপ ক্লিনিক খোলা হবে যত শীঘ্র সম্ভব।

কতকগুলি চালু হাসপাতালকে উন্নীত করার ব্যবস্থা করা হচ্ছে।

**উত্তরবঙ্গে ক্যানসার চিকিৎসা কেন্দ্র :** উত্তরবঙ্গের জেলাগুলিতে ক্যানসার রোগ-নির্ণয় ও চিকিৎসার কোনও সুযোগ নেই। শুশ্রূতনগরে অবস্থিত উত্তর-পূর্ব জেনারেল হাসপাতাল প্রাঙ্গনে একটি ক্যানসার চিকিৎসা ও গবেষণার কেন্দ্র স্থাপন করার সিদ্ধান্ত সরকার নিয়েছেন। এখানে রোগ-নির্ণয় ও চিকিৎসার সুযোগ ছাড়াও রোগ বিষয়ে গবেষণার সুযোগ-সুবিধাও থাকবে। এ সম্পর্কে প্রয়োজনীয় নক্সা তৈরি করা ইতিমধ্যে হয়েছে।

**ব্লাড-ব্যাঙ্ক :** ব্লাড ব্যাঙ্কের কর্মসূচি যথেষ্ট প্রসারিত হয়েছে এবং হচ্ছে। সকল জেলা হাসপাতালে এবং অনেকগুলি মহকুমা হাসপাতালে ইতিমধ্যেই ব্লাড ব্যাঙ্ক স্থাপিত হয়েছে। এ বছর কল্যাণীর গান্ধী মেমোরিয়াল হাসপাতালে একটি পূর্ণাঙ্গ ব্লাড ব্যাঙ্ক চালু করা হয়েছে। লালবাগ, কান্দি, রামপুরহাট ও বসিরহাট মহকুমা হাসপাতালে নতুন চারটি ব্লাড ব্যাঙ্ক স্থাপন করার অনুমোদন দেওয়া হয়েছে। ১৯৭৮-৭৯ সালে পাঁচটি আরও নতুন ব্লাড ব্যাঙ্ক স্থাপন করা হবে।

**অ্যাম্বুলেন্স ব্যবস্থা :** জেলাসমূহ অ্যাম্বুলেন্সের ব্যবস্থার উৎকর্ষ সাধনকল্পে প্রতি মহকুমা হাসপাতালে ক্রমশ দ্বিতীয় অ্যাম্বুলেন্সের সংস্থান করা হচ্ছে। এ বছর আরামবাগ, শিলিগুড়ি ও আলিপুরদুয়ার মহকুমা হাসপাতালে এরূপ দ্বিতীয় অ্যাম্বুলেন্স মঞ্জুর করা হয়েছে

[4-15—4-25 P.M.]

**হাসপাতাল-রোগীদের জন্য পথ্য :** হাসপাতালে রোগীদের যে পথ্যাদি দেওয়া হয় তার মান উন্নয়নের উদ্দেশ্যে সকল হাসপাতালে এবং স্বাস্থ্যকেন্দ্রের পথ্যের ব্যয়ের হার রোগী প্রতি দৈনিক ৫০ পয়সা বাড়ানো হয়েছে। সাধারণ রোগী প্রতি দৈনিক এই হার এখন হল ৩ টাকা

এবং যক্ষ্মা-রোগী প্রতি দৈনিক ৩ টাকা ৫০ পয়সা। বর্তমানে চালু শয্যা সংখ্যার জন্য এই বৃদ্ধিতে বছরে অতিরিক্ত ব্যয় হবে ৬৫ লক্ষ টাকা।

**নতুন হাসপাতাল সমূহ :** বরানগর ১০০ শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতাল, হাওড়া জেলার গাববেড়িয়ার ৫০-শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতাল এবং দিঘার ৫০-শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতালের নির্মাণকার্য সমাপ্ত প্রায়। আগামী কয়েক মাসের মধ্যেই এই তিনটি হাসপাতাল চালু করা হবে।

খড়্গাপুরের ২৫০-শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতাল, নৈহাটির ১৩১-শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতাল এবং কোচবিচার জেলার দিনহাটার ১২০-শয্যাবিশিষ্ট মহকুমা হাসপাতালের নির্মাণকার্য এগিয়ে চলেছে।

**ক্যাজুয়ালটি হাসপাতাল :** আর্থিক সঙ্গতির অভাবের জন্য আর জি কর হাসপাতালের ক্যাজুয়ালটি ভবনের নির্মাণকার্য পাঁচ তলা পর্যন্ত সম্পন্ন করা সম্ভব হয় নি। প্রথম দুটি তলার নির্মাণকার্য সম্পন্ন হয়েছে। পর্যবেক্ষণ শয্যা সহ পূর্ণাঙ্গ জরুরি বিভাগ শীঘ্রই এই দুই তলায় খোলা হবে। দক্ষিণ কলকাতা ও শহরতলি অঞ্চলের জরুরি এবং আকস্মিক দুর্ঘটনাগ্রস্ত রোগীর যাতে চিকিৎসা সম্ভব হয়, তজ্জন্য শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালের ক্যাজুয়ালটি বিভাগের নির্মাণকার্য পুনরায় করা হয়েছে।

**শিক্ষা ও প্রশিক্ষণ :** এ রাজ্যে এম বি বি এস পাঠক্রমে শিক্ষাদানের জন্য কলকাতার চারটি মেডিক্যাল কলেজ এবং বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে মোট ৬৫৫টি আসন আছে। বর্ধমান বিশ্ববিদ্যালয় পরিচালিত বর্ধমান মেডিক্যাল কলেজটিকে জাতীয়করণ করে সরকারি মেডিক্যাল কলেজরূপে পরিচালনা করা হচ্ছে।

শুশ্রুতনগরে অবস্থিত উত্তরবঙ্গে বিশ্ববিদ্যালয়ের মেডিক্যাল কলেজটি সরকারের পরিচালনায় আনার জন্য একটি প্রস্তাব আছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষকে এই মর্মে প্রস্তাব গ্রহণ করার জন্য অনুরোধ জানানো হয়েছে।

এই দুটি নতুন মেডিক্যাল কলেজের উপযুক্ত উন্নয়নের জন্য সংস্থানও রাখা হয়েছে।

মেডিক্যাল কলেজগুলিকে জনস্বাস্থ্য কর্মসূচির সহযোগী করে মেডিক্যাল শিক্ষাকে নতুন করে সাজানোর জন্য কেন্দ্রীয় সরকারের প্রকল্পকে রূপায়ণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এতে প্রতি মেডিক্যাল কলেজের সঙ্গে যুক্ত থাকবে তিনটি সমষ্টি উন্নয়ন ব্লক এবং তার মাধ্যমে উক্ত ব্লকগুলির পূর্ণ স্বাস্থ্য বিষয়ক সকল প্রয়োজন মেটানোর দায়িত্ব মেডিক্যাল কলেজের শিক্ষকবর্গের উপর ন্যস্ত থাকবে। জনস্বাস্থ্য ও অন্যান্য কর্মীগণও এতে যুক্ত থাকবেন। এ বছর কলকাতা মেডিক্যাল কলেজ ও বর্ধমান মেডিক্যাল কলেজকে এই প্রকল্পের আওতায় আনা হচ্ছে।

ডাক্তারী শিক্ষার মান উন্নয়নের উদ্দেশ্যে শিক্ষক ডাক্তারদের একটি স্বতন্ত্র নন প্রাকটিসিং ক্যাডার গঠন করার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় স্বাস্থ্য পর্ষদের কাছ থেকে কিছু সুপারিশ পেয়েছেন। এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়ার আগে অন্যান্য রাজ্যের অভিজ্ঞতাও রাজ্য সরকার যাচাই করে দেখতে চান।

**নার্স, সহকারি স্বাস্থ্যকর্মী, ফার্মাসিস্ট এবং অন্যান্য** কারিগরী কর্মীদের প্রশিক্ষণের সুযোগ-সুবিধাগুলি ব্যাপকতর ও জোরদার করার ব্যবস্থা করা হয়েছে। কল্যাণীর জওহরলালনেহেরু হাসপাতালে নার্সদের প্রশিক্ষণের জন্য এ বছর একটি নতুন প্রশিক্ষণ কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। ১৯৭৮-৭৯ সালে অনুরূপ আরও তিনটি নার্সদের প্রশিক্ষণ কেন্দ্র এবং ফার্মাসিস্টদের একটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব আছে। নতুন হাসপাতাল স্থাপন, বর্তমান হাসপাতালগুলোর সম্প্রসারণ এবং সর্বার্থসাধক স্বাস্থ্যকর্মী প্রকল্প চালু করার জন্য প্রয়োজনীয় নার্সের চাহিদা মেটাতে রাজ্যের কতকগুলি প্রশিক্ষণ কেন্দ্রে নার্সদের শিক্ষা দেবার বিশেষ ব্যবস্থা (ক্র্যাশ প্রোগ্রাম) গ্রহণ করা হয়েছে। এর ফলে আগামী ২-৩ বছরে প্রায় ৬০০ অতিরিক্ত নার্স নিয়োগ করা সম্ভব হবে। হাসপাতাল পরিচালনার জন্য অফিসারদের প্রশিক্ষণের ব্যবস্থারও সংস্থান করা হয়েছে।

ডাঃ আর আহমেদ ডেন্টাল কলেজে দন্তচিকিৎসা শিক্ষার স্নাতকোত্তর পাঠক্রম চালু করার প্রস্তাবটিও বিশেষভাবে বিবেচনা করে দেখা হচ্ছে।

মেডিক্যাল স্নাতকদের গ্রামাঞ্চলে কাজ করার অনিচ্ছা হেতু মফস্বলে, বিশেষ করে গ্রামীণ এলাকায়, স্বাস্থ্য ও চিকিৎসা বিষয়ের সুযোগ-সুবিধা পৌঁছে দেওয়া বিঘ্নিত হচ্ছে। এই অবস্থার মোকাবিলা করার জন্য এল এম এফ ধরণের পাঠক্রম পুনরায় চালু করার বিষয়টি বিশেষভাবে পরীক্ষা করা হচ্ছে। এই উদ্দেশ্যে এই কোর্সের পাঠক্রম ইতিমধ্যেই প্রস্তুত করা হয়েছে।

**ডাক্তারের অভাব :** পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কৃত্যকের ডাক্তারের পদের সংখ্যা ৬,১৮২। এর মধ্যে বিশেষজ্ঞ-ডাক্তারের পদ শিক্ষক-চিকিৎসকের ৮০০টি পদ নিয়ে আনুমানিক ১,৭০০। এর সবগুলি পদ পূরণ করতে স্বাস্থ্য দপ্তরকে বিশেষ অসুবিধায় পড়তে হয়েছে। মঞ্জুরীকৃত উক্ত পদগুলির মধ্যে প্রায় ৭০০ পদ এখন শূন্য আছে। এই শূন্য পদগুলোর মধ্যে ৫২৩ পদ হচ্ছে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র এবং রাজ্যের অন্যান্য অনুন্নত অঞ্চলে অবস্থিত।

১৯৭৬-৭৭ সালে পাবলিক সার্ভিস কমিশন ১,১৬৭ জন ডাক্তারের নিয়োগের জন্য নাম পাঠিয়েছিলেন। এদের সকলকেই নিয়োগপত্র দেওয়া হয়েছিল। কিন্তু মাত্র ৫১৬ জন এ পর্যন্ত কার্যে যোগদান করেছেন। বাধ্য হয়ে স্বাস্থ্য দপ্তরকে বিশেষ ভিত্তিতে ডাক্তারদের অ্যাড হক নিয়োগপত্র দিতে হচ্ছে। এ পর্যন্ত ৬৫০ জন ডাক্তারকে এরূপভাবে নিয়োগপত্র দেওয়া হয়। তাঁদের মধ্যেও কেবল ১২২ জন যোগদান করেছেন।

**হাসপাতাল পরিচালনায় জনগণের সহযোগিতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি

হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির সুষ্ঠু ও সম্যক পরিচালনার জন্য, পরিচালনায় বিশৃঙ্খলা ও দুর্নীতি দূর করার জন্য এবং চিকিৎসার মান উন্নয়ন করার জন্য সরকার জনসাধারণের সক্রিয় সহযোগিতা কামনা করেন।

১৯৭৭-৭৮ সালের বাজেট বরাদ্দের দাবি পেশ করতে গিয়ে আমি এই সভাকে জানিয়েছিলাম যে সরকার হাসপাতালগুলিতে পরিদর্শক কমিটি (ভিজিটিং কমিটি) গঠন করতে মনস্থ করেছেন। এই প্রস্তাব অনুসারে কল্যাণীর ৯২৫-শয্যাবিশিষ্ট যক্ষ্মা হাসপাতালের (নেতাজী সুভাষ স্যানিটোরিয়ামের) জন্য একটি পারিদর্শক কমিটি গঠিত হয়েছে। যাদবপুরের কিরণশঙ্কর রায় যক্ষ্মা হাসপাতালের জন্য একজন প্রশাসক নিয়োগ এবং একটি উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে।

**পরিবার কল্যাণ কর্মসূচি ঃ** অল্প দিনের মধ্যেই পরিবার কল্যাণ কর্মসূচিতে বিরাট পরিবর্তন এসেছে। কর্মসূচির "পরিবার পরিকল্পনা" নাম বদলে "পরিবার কল্যাণ" করা হয়েছে। সরকার যে এই প্রকল্পের মাধ্যমে রাজ্যের জনসাধারণের সামগ্রিক কল্যাণ সাধন করতে দৃঢ় সঙ্কল্প, এই নামের পরিবর্তন তারই ইঙ্গিত বহন করছে।

পরিবার কল্যাণ কর্মসূচির বিভিন্ন সুযোগ-সুবিধা গ্রহণে জনসাধারণ তথা প্রজননশীল দম্পতিরা যাতে স্বেচ্ছায় অগ্রণী হন, সেজন্য এই কর্মসূচিতে ব্যাপক জনশিক্ষা ও মোটিভেশন-এর উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। এই কর্মসূচি রূপায়ণে যাতে কোনও বাধ্যবাধকতা বা জবরদস্তি না থাকে সেদিকেও বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে।

পরিবার কল্যাণ কর্মসূচিকে গ্রহণ করা হয়েছে এক সামগ্রিক সুসংহত স্বাস্থ্য প্রকল্পরূপে, যার মধ্যে নিহিত থাকবে স্বাস্থ্যরক্ষার সাধারণ কর্মধারা, পুষ্টি, মাতৃমঙ্গল ও শিশুকল্যাণের প্রতিশ্রুতি। এর মধ্যে গুরুত্ব দেওয়া হয়েছে প্রসূতি স্বাস্থ্যের ওপর; কারণ সেদিকের উন্নয়নের উপর নির্ভর করছে সমস্ত পরিবার কল্যাণ প্রকল্পের সাফল্য।

আমাদের গৃহীত নীতি অনুসারে জন্মনিরোধক অস্ত্রোপচার গ্রহণে উৎসাহদাতার (প্রোমোটার) জন্য, ডাক্তার এবং অন্যান্য সহকারি স্বাস্থ্যমন্ত্রীর জন্য উৎসাহদায়ক অর্থ (ইনসেনটিভ মানি) প্রদান বন্ধ করে দেওয়া হয়েছে। পরিবার কল্যাণ প্রকল্পের কর্মীগণের জন্য যে ব্যক্তিগত লক্ষ্যমাত্রা স্থির করে দেওয়া হত তাও বন্ধ করা হয়েছে।

পরিবার কল্যাণ কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে কোনও অভিযোগ পাওয়া গেলে সেগুলো খতিয়ে দেখে প্রয়োজনীয় প্রতিকার করার জন্য একটি অভিযোগ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

জন্মনিরোধক অস্ত্রোপচার যাঁদের জীবনহানি হয়েছে তাঁদের পরিবারবর্গকে ৫০০০ টাকা সাহায্য দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। অস্ত্রোপচারের পর আরও প্রয়োজনীয় চিকিৎসার এবং ইচ্ছুক ব্যক্তিদের ক্ষেত্রে নতুন করে সংযোগ সাধনের (রিক্যানালাইজেশন) ব্যবস্থা করা হয়েছে।

[4-25—4-35 P.M.]

**ধাত্রী প্রশিক্ষণ :** ধাত্রীর প্রশিক্ষণ প্রকল্পটির সমস্ত ব্যয়ভার কেন্দ্রীয় সরকার বহন করেছেন।

কেন্দ্রীয় সরকারের এই প্রকল্পের কর্মসূচি অনুসারে ১,০০০ লোক বাস করেন এমন গ্রামে একজন শিক্ষণপ্রাপ্ত ধাত্রী শিশু-জন্মের সময় উপস্থিত থেকে পরিচর্চা করবেন। ধাত্রীদের কোনও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে একমাস কাল প্রশিক্ষণ গ্রহণ করতে হবে। এই সময়ের জন্য তাঁরা ৩০০ টাকা করে বৃত্তি পাবেন। প্রশিক্ষণ সম্পন্ন হলে প্রতি ধাত্রী চিকিৎসার সরঞ্জাম পাবেন। প্রতিটি রেজিস্ট্রিভুক্ত জন্মের সময় উপস্থিত থাকার জন্য এবং আনুষঙ্গিক সাধারণ ঔষধপত্রের মূল্যস্বরূপ প্রশিক্ষণপ্রাপ্ত ধাত্রী নগদ ২ টাকা করে পাবেন।

কেন্দ্রীয় সরকার বর্তমান বছরে এরূপ ৫,০৫০ জন ধাত্রীর প্রশিক্ষণের লক্ষ্যমাত্রা স্থির করে দিয়েছেন। ইতিমধ্যে ২,১০০ জনের প্রশিক্ষণকার্য সমাপ্ত হয়েছে। আরও ধাত্রী বাছাই করা হচ্ছে, এবং প্রশিক্ষণকার্যও চলছে।

**আয়ুর্বেদ :** রাজ্যসরকারের পরিচালনায় তিনটি আয়ুর্বেদ প্রতিষ্ঠান বর্তমানে চালু আছে। এগুলি হচ্ছে, (১) যামিনীভূষণ রায় রাষ্ট্রীয় আয়ুর্বেদ বিদ্যালয় ও হাসপাতাল, (২) শ্যামদাস বৈদ্যশাস্ত্রপীঠ, ও (৩) বিশ্বনাথ আয়ুর্বেদ মহাবিদ্যালয়।

আয়ুর্বেদ স্নাতকপূর্ব শিক্ষাদান করা হয় যামিনীভূষণ আয়ুর্বেদ বিদ্যালয়ে, শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে শিক্ষাদান করা হয় ঐ বিষয়ে স্নাতকোত্তর পাঠক্রমে। শেষোক্তটিতে আয়ুর্বেদ ফার্মাসিস্ট প্রশিক্ষণের ব্যবস্থাও রয়েছে। যামিনীভূষণ রাষ্ট্রীয় আয়ুর্বেদ বিদ্যালয়ের অধ্যক্ষের পদটি বহুদিন শূন্য ছিল। বর্তমানে ঐ পদ পূরণ করা সম্ভব হয়েছে। বর্তমানে ১৬টি সরকারি আয়ুর্বেদ চিকিৎসালয় চালু আছে। এ ছাড়া ১৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্র কবিরাজ নিযুক্ত হয়েছেন। রাজ্যে এখন ৫১টি সরকারি সাহায্যপ্রাপ্ত আয়ুর্বেদ চিকিৎসালয় আছে।

এ রাজ্যে বর্তমানে রেজিস্ট্রিভুক্ত ১০,২৪১ জন কবিরাজ চিকিৎসারত আছেন।

কল্যাণীতে রাষ্ট্র-পরিচালিত একটি আয়ুর্বেদ ভেষজকেন্দ্র স্থাপিত হয়েছে। এর সঙ্গে যুক্ত আছে একটি আয়ুর্বেদ ঔষধের লতাগুল্মাদির উদ্যান ও ঔষধ পরীক্ষার কেন্দ্র। এই ভেষজকেন্দ্রে প্রস্তুত ঔষধ সরকারি হাসপাতালে ও চিকিৎসালয়ে সরবরাহ করা হবে। এবং সাধারণের কাছে বিক্রয় করা হবে। বেসরকারি দাতব্য আয়ুর্বেদ চিকিৎসালয়গুলিকে অনুদানও দেওয়া হচ্ছে।

**হোমিওপ্যাথি :** পশ্চিমবঙ্গে ৩২টি সরকারি হোমিওপ্যাথিক চিকিৎসালয় চালু আছে। তিরাশিটি উপ-স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথিক ডাক্তার নিযুক্ত করা হয়েছে।

বর্তমানে এ রাজ্যে রেজিস্ট্রিভুক্ত ১৮,২৭৪ জন হোমিওপ্যাথিক চিকিৎসক আছেন।

রাজ্য সরকার রাজ্যের হোমিওপ্যাথিক হাসপাতাল ও চিকিৎসালয়গুলির পরিচালন ব্যয় বাবদ বছরে আনুমানিক ১৭ লক্ষ টাকা অনুদান দিয়ে থাকেন।

অঞ্চল পঞ্চায়েতে হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপন করার একটি প্রস্তাব আছে। এই প্রকল্প অনুসারে হাওড়া জেলার শরৎচন্দ্র অঞ্চল পঞ্চায়েত-এ এরূপ একটি হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে।

রাজ্যের চারটি বেসরকারি হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজে ১০০টি করে ছাত্রকে হোমিওপ্যাথিক চিকিৎসাশাস্ত্রে স্নাতকপূর্ব শিক্ষাদান করা হচ্ছে।

'উনানি' চিকিৎসাশাস্ত্রের উন্নয়নের বিষয়টিও সরকারের সক্রিয় দৃষ্টি আকর্ষণ করছে। এই পদ্ধতির চিকিৎসকদের রেজিস্ট্রেশন করার জন্য একটি বোর্ড গঠন করার কথা সরকার বিবেচনা করছেন।

**জনস্বাস্থ্য খাতে মাথাপিছু ব্যয় :** ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালে স্বাস্থ্য বিষয়ে সরকারের মাথাপিছু যথাক্রমে ১৫.৯০ টাকা ও ২১.৭৫ টাকা ব্যয় হয়েছিল। এ বছর শেষোক্ত বছরের ব্যয় থেকে মাথাপিছু ২.৭৫ টাকা বেড়ে দাঁড়াবে ২৪.৫০ টাকা।

### উপসংহার

জনস্বাস্থ্যের ক্ষেত্রে আজকের সমস্যাগুলির কারণ খুঁজতে বেশি দূর যেতে হয় না। যে ধনতান্ত্রিক গোষ্ঠী-তোষণের পথে আমাদের অর্থনীতি এতদিন পরিচালিত হয়েছে, তারই ফল আজকের এই ভয়াবহ পরিস্থিতি। লক্ষ লক্ষ মানুষ আজ অপুষ্টি, অস্বাস্থ্য, অবহেলা ও দুর্নীতির শিকার। সামান্য সুযোগ-সুবিধা আজ যেটুকু সৃষ্টি হয়েছে তাও শহরাঞ্চলেই সীমাবদ্ধ; গ্রামের অধিবাসীরা তার কিছুই পান নি। সমাজদেহের সর্বত্র যে অবক্ষয় প্রকট, যে আত্মপর উদাসীনতা, লোভ ও স্বার্থপরতায় আমাদের সমাজজীবন আজ কলুষিত তার প্রভাবে জনস্বাস্থ্যের কর্মসূচিও নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

প্রকৃত সমাজতান্ত্রিক ব্যবস্থার প্রবর্তনই একমাত্র এই বিপুল সমস্যার সমাধান করতে পারে। যতদিন না আমরা সেই কাম্য ন্যায়বিচার প্রতিষ্ঠিত করতে পারছি, ততদিন সমবেতভাবে নিরলস প্রয়াস চালানো ছাড়া অন্য পথ নেই।

স্বাস্থ্য দপ্তর ও স্বাস্থ্য কৃত্যকের সকল কর্মীর মধ্যে সমাজচেতনা বৃদ্ধি পাবে, আশা করি। আমাদের মনে রাখতে হবে, এক গুরু দায়িত্ব আমাদের ওপর ন্যস্ত; সমাজের বৃহত্তম অংশ আমাদের মুখাপেক্ষী। আমাদের দেখতে হবে, আমাদের কাজ যেন কখনও দিনগত মামুলি আচারে পর্যবসতি না হয়। আমাদের ভূমিকা হওয়া উচিত বিবেকবান সমাজসেবীর।

স্বাস্থ্য দপ্তর ও স্বাস্থ্য কৃত্যক অধিকারের সুবিশাল কর্মী বাহিনীর সকলে যদি নিষ্ঠার সঙ্গে নিজের কাজ করে যান, আমি বিশ্বাস করি, তাতেই অবস্থার অনেক উন্নতি হতে পারে, সামাজিক পরিবেশ সুস্থতর হয়ে উঠতে পারে। দুর্নীতি যেখানে হৃদয়হীনতার চরম, অবহেলা যেখানে নিষ্ঠুরভাবে নামান্তর, স্বার্থপরতা যেখানে অমানবিক সেখানে দেশবাসী নিশ্চয়ই চাইবে যে, সকলে নিষ্ঠা ও শ্রদ্ধার সঙ্গে কাজ করবেন। চিকিৎসা ও শুশ্রূষার পেশার সঙ্গে রোগীর প্রতি যে মমতাবোধ ও সেবামূলক মহান নীতিগুলি জড়িত সার্বিক অবক্ষয়ের যুগে সেগুলির অধঃপতন ঘটেছে। তবু আমরা কি চাইব এই অধঃপতনের প্লাবনে সবাই ভেসে যাবেন? নিশ্চয়ই তা নয়। যতো কঠিনই হোক না কেন, মোড় আমাদের ফেরাতেই হবে, বিশেষ করে দেশের সাধারণ মানুষ যখন এই অধঃপতনের চাবুকে প্রতিদিন ক্ষতবিক্ষত হচ্ছেন। আমাদের নিশ্চয়ই আদর্শ দৃষ্টান্ত স্থাপনের দিকে এগোতে হবে। চিকিৎসা ও শুশ্রূষার পেশার সঙ্গে যে সকল সংগঠন যুক্ত, হাসপাতাল ও হাসপাতালের বাইরে রোগ প্রতিষেধক বিভিন্ন প্রকল্পের কর্মীদের সঙ্গে যে সকল ট্রেড ইউনিয়ন যুক্ত, তাদেরকেই প্রধানত এই কাজে নেতৃত্বের ভূমিকা নিতে হবে। কেবলমাত্র সরকারি অনুশাসন এ ব্যাপারে যথেষ্ট নয়।

জনস্বাস্থ্যের সংজ্ঞা আজ আর কেবল রোগমুক্তি নয় মানুষের সর্বাঙ্গীণ কুশলকেই আজ আমরা স্বাস্থ্য বলি। আমাদের মতো জনবহুল দেশে রোগ-প্রতিষেধকের ব্যবস্থা রোগ-প্রতিকারের চেয়ে অনেক বেশি জরুরি। আমরাও তাই রোগ-প্রতিষেধকের বিপুল কর্মসূচি অবহেলিত গ্রামাঞ্চলে গ্রহণ করতে চলেছি। তার মধ্যে বিশুদ্ধ পানীয় জলের সংস্থান অন্যতম। আর রোগ-প্রতিকারের যে-ব্যবস্থা ও সুযোগ আমাদের হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র প্রভৃতি প্রতিষ্ঠানে রয়েছে, তাও যে প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়, তাও আমি জানি; এবং তা জানি বলেই সে সব সুযোগের সর্বোত্তম ব্যবহারের উপর আজ এত গুরুত্ব আরোপ করতে চাই।

জনস্বাস্থ্যের ক্ষেত্রে যে বিশাল কর্মোদ্যোগের প্রয়োজন সেখানে জনসাধারণের সক্রিয় সহযোগিতার ভূমিকাও সবিশেষ গুরুত্বপূর্ণ। সার্বিক স্বাস্থ্য প্রকল্প এক ধরণের গণআন্দোলন। এই আন্দোলন সফল হতে পারে তখনই সমাজ-সচেতন স্বাস্থ্যকর্মী ও সাধারণ জনগণের মধ্যে যোগসূত্র স্থাপিত হবে, সহযোগিতার মনোভাব নিয়ে সবাই কাজে যোগ দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে, আমি এই সভার কাছে ৩৬ নং দাবির অন্তর্বর্তী "২৮০—মেডিক্যাল" এবং ৪৮০—মেডিক্যাল খাতে মূলধনী" ব্যয় ৩৭ নং দাবির অন্তর্বর্তী "২৮১—পরিবার কল্যাণ" ও "৪৮১—পরিবার কল্যাণ খাতে মূলধনী" ব্যয়, এবং ৩৮ নং দাবির অন্তর্বর্তী "২৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ" এবং "৬৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জলসরবরাহ সংক্রান্ত ঋণ" খাতে বরাদ্দের প্রস্তাব সমর্থনের অনুরোধ রাখছি।

**মিঃ স্পিকার ঃ** ৩৬নং দাবির উপর শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী এ কে এম হাসানুজ্জামান এবং শ্রী কৃষ্ণদাস রায়, এঁদের কাছ থেকে ১৫টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সব কটি প্রস্তাব

নিয়মানুগ, যথারিতি বলে ধরে নেওয়া হচ্ছে। ৩৭ নং ব্যয় মঞ্জুরি দাবির উপর শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী এ কে এম হাসানুজ্জামান এবং এদের কাছ থেকে ৬টি ছাঁটাই প্রস্তাব আছে, সব কটি যথারীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে। ৮নং দাবির উপর শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী এ কে এম হাসানুজ্জামান এবং এদের কাছ থেকে ৪টি ছাঁটাই প্রস্তাব আছে, সব কটি যথারীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে।

## Demand No. 36

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of the demand be Deduced by Rs.100.

## Demand No. 37

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

## Demand No. 38

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

[4-35—4-45 P.M.]

**ডাঃ রাসবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবার কল্যাণ মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেলথ, স্যানিটেশন বিভাগের যে বাজেট এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে

আমি কয়েকটা কথা বলতে চাই। এখানে একটা কথা প্রথমে আমার মনে পড়ে যে কলকাতার হাসপাতালগুলিতে যে আজকে হাজার হাজার আর্তপীড়িত রুগীরা এসে ভীড় করছে এর কারণ কি? আমরা একটু আগে শুনলাম যে পল্লী অঞ্চলে চিকিৎসার জন্য অনেক স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়েছে এবং সেই স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যদি ঠিকমতো চিকিৎসার ব্যবস্থা করা যায় তাহলে আমরা মনে করতে পারি যে কলকাতায় এই রকম ভিড় হবে না। কিন্তু আমরা মফস্বলে এবং পল্লী অঞ্চলে যে প্রাথমিক এবং সাবসিডিয়ারি স্বাস্থ্য কেন্দ্র আছে সেগুলি সম্পর্কে কিছু তথ্য আপনার কাছে উপস্থিত করছি। এখানে যেসব স্বাস্থ্যকেন্দ্র দেখা যায় সেগুলিতে উপযুক্ত সংখ্যক চিকিৎসক, নার্স এবং ঔষধপত্র এবং চিকিৎসার যন্ত্রপাতি সরবরাহের ব্যবস্থা ঠিকমতো হয় না। এইসব চিকিৎসা কেন্দ্রের সঙ্গে শহরে যে হাসপাতালগুলি আছে তাতে যোগাযোগের ব্যবস্থা না থাকাতে আবশ্যক ক্ষেত্রে রোগীদের পাঠানো সম্ভবপর হয় না। এখান থেকে মহকুমা বা জেলা হাসপাতাল গুলিতে রুগী পাঠাবার কোনও ব্যবস্থা নেই। অ্যাম্বুলেন্সের কোনও ব্যবস্থা নেই এবং এইসব হাসপাতালগুলিতে যে সব ঔষধপত্র রাখার দরকার সে সব ঔষধপত্র ঠিকমতো সময়ে পৌঁছায় না, যন্ত্রপাতি থাকে না, সেখানে পানীয় জলের কোনও ব্যবস্থা নাই। আমি এই সম্পর্কে কয়েকটা কথা যদিও মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় তার কিছু কিছু উল্লেখ করেছেন, আমিও সে সম্পর্কে কিছু বলতে চাই। আমরা দেখতে পাচ্ছি ৭৩ সাল পর্যন্ত যে স্বাস্থ্যকেন্দ্রগুলি প্রতিষ্ঠিত হয়েছিল—সেসব স্থানে যেভাবে ঔষধপত্র পাঠানোর ব্যবস্থা ছিল সেই ব্যবস্থার মধ্যে একটা জিনিস যেটা আমি অনুভব করেছি সেটা অডিটর অ্যান্ড কম্পট্রোলার জেনারেল অফ ইণ্ডিয়া—তাদের ৭৪-৭৫ সালের যে রিপোর্ট তাতে দেখতে পাচ্ছি বাঁকুড়া জেলা কুচবিহার, হাওড়া এবং মুর্শিদাবাদ জেলায় এই চারটা জেলায় ১৯৭৫ সালে কি ভাবে ঔষধপত্রের জন্য ইন্ডেন্ট করা হয়েছিল এবং কিভাবে সেগুলি সাপ্লাই করা হয়েছে। বাঁকুড়া জেলায় ইন্ডেন্ট এর সংখ্যা ছিল ৬২৮, আর যে আইটেমের ঔষধ চাওয়া হয়েছিল তার সংখ্যা হচ্ছে ৩৩ হাজার ৭১০, এর মধ্যে ১২ হাজার ৫০৭টি আইটেমের—শতকরা ৩৭টা আইটেমের কোনও রকমে সাপ্লাই করা হয় নি—নট এট অল সাপ্লাইয়েড। আর ৯ হাজার ৮২০ টি আইটেম পূর্ণমাত্রাতে সাপ্লাই করা হয়েছিল। আর ১১ হাজার ৫৩০টি অর্থাৎ ৩৪ পারসেন্ট যে ঔষধপত্র তা লেস কোয়ান্টিটিতে সাপ্লাই করা হয়েছিল, বা যা চাওয়া হয়েছিল তা সব দেওয়া হয় নি। আর কুচবিহার জেলাতে নট সাপ্লাইয়েড ফর ওয়ান্ট অব স্টক ৬০ পারসেন্ট আর সাপ্লাইয়েড ইন ফুল ১ পারসেন্ট আর লেস সাপ্লাইয়েড ছিল ৪৯ পারসেন্ট। আর হাওড়াতে ৩০ পারসেন্ট কম ছিল আর ফুল সাপ্লাইয়েড হয়েছিল মাত্র ৩ পারসেন্ট এবং লেস কোয়ান্টিটি সাপ্লাইয়েড ছিল ৬৭ পারসেন্ট। আর মুর্শিদাবাদ জেলাতেও প্রায়ই একই অবস্থা। এখানে ৩৬ পারসেন্ট একদম দেওয়া হয় নি। ৩ পারসেন্ট পূর্ণমাত্রায় দেওয়া হয়েছিল। ৫২ পারসেন্ট লেস কোয়ান্টিটি দেওয়া হয়েছিল। এইভাবে ঔষধপত্র সরবরাহ করা হয় তাহলে সেসব হাসপাতালে কি করে চলতে পারে এবং সেখানে রোগীরা এবং চিকিৎসকরা কিভাবে চিকিৎসা করতে পারে। এখন আমরা দেখতে পাচ্ছি যে এই সব ঔষধপত্র ঠিকমতো দেওয়া হচ্ছে কিনা এগুলির ঠিকমতো স্টক আছে

কিনা সেটা ভেরিফাই করবার জন্য স্টক ভেরিফিকেশন এর জন্য নিয়ম আছে প্রতিবছর দুই বার করে হবে কিন্তু আমরা দেখতে পাচ্ছি ৭৩-সাল থেকে ৭৬ সাল পর্যন্ত একবারও স্টক ভেরিফিকেশন হয় নি। এই সব অব্যবস্থা চলছে এবং আমরা জানি অনেক হাসপাতালে চিকিৎসক থাকে না, ফার্মাসিস্ট থাকে না, নার্স থাকে না।

এখানে দেখতে পাচ্ছি ৭৫টি স্বাস্থ্যকেন্দ্রে ১৯৭৩-৭৪ সাল থেকে ১৯৭৫-৭৬ সালের মধ্যে একবারও স্টক ভেরিফিকেশন হয় নি। এই রকম অব্যবস্থা যে অনেক সময় দেখেছি ডাক্তারখানা আছে তো চিকিৎসক নাই, ফার্মাসিস্ট থাকে না, নার্স থাকে না, জি ডি এ থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিমধ্যে নয়াপুর স্বাস্থ্য কেন্দ্রে গিয়েছিলাম, সেখানে চিকিৎসক উপস্থিত আছেন, শতাধিক রোগী, তার মধ্যে অনেক মহিলা রোগী আছেন, কিন্তু সেখানে নার্স নেই, কয়েক মাস ধরে, ৫/৬ মাস ধরে যে জি ডি এ মহিলা ছিলেন, তিনিও নাই, কোনও ফার্মাসিস্ট নাই। অথচ সেখানে একশ দেড়শ রুগী। এইভাবে কি কোনও স্বাস্থ্য কেন্দ্র চলতে পারে? অনেক জায়গায়ই এই অব্যবস্থা, এই অব্যবস্থার প্রতিকার না হলে কি মফঃস্বলে রুগীদের চিকিৎসা হতে পারে? আর মফঃস্বলে চিকিৎসার ব্যবস্থা না হলে তারা এসে শহরাঞ্চলে ভীড় করবে। মহকুমা হাসপাতাল, জেলা হাসপাতাল এবং জেলা সদর হাসপাতালগুলিতে ভীড় করবে, কলকাতার সদর হাসপাতালগুলিতেও ভীড় করবে। আমি তাই এই বিষয়ে নিবেদন করব যে এখানে দেখেছি এই সব পল্লী অঞ্চলে যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি আছে যেখানে যে বেড আছে, তার ৫০/৬০ ভাগ বেড কয়েকটি হাসপাতালে খালি পড়ে আছে। এটা আপনার রিপোর্টেও আছে। এটা কেন থাকে? দেখেছি এই সব স্বাস্থ্য কেন্দ্রগুলিতে যে বেড আছে, সেখানে ফার্মাসিস্ট দিয়েই চালানো হয়, সেখানে পর্যন্ত চিকিৎসক নাই। এই সব জিনিসের প্রতিকার করতে হবে। ফার্মাসিস্ট এবং নার্সদের ট্রেনিং-এর ব্যবস্থা নাই, উপযুক্ত সংখ্যক ট্রেনিং-এর ব্যবস্থা নাই। ফার্মাসিস্ট যে কাউন্সিল আছে, কয়েক বছরের মধ্যে ভালভাবে ফার্মাসিস্ট রেজিস্ট্রি হয়েছে বলে মনে হয় না। এ বিষয়ে নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় মনোযোগ দেবেন। স্বাস্থ্যকেন্দ্র অনেকগুলি তৈরি হয়ে গেছে কিন্তু সেগুলি চালু করা সম্ভব হচ্ছে না। আমি জানি আমাদের একটি থানায় ৩টি সাব-সেন্টার তৈরি হয়ে আছে, সেখানে কোনও রকম বন্দোবস্ত নাই, অনেক দিন ধরে তৈরি হয়ে পড়ে আছে, তাছাড়া প্রাইমারি হেলথ সেন্টার ১০ বছর পূর্বে অনেকগুলি ঘর তৈরি হয়ে আছে, একটা কেস হাইকোর্টে থাকার জন্য, সেগুলি এমনি পড়ে আছে। **(জনৈক সদস্য ঃ কোন জায়গায়?)** বসন্তীয়া প্রাইমারি হেল্‌থ সেন্টার, সেখানে যে ঘরগুলি তাতে অনেকগুলি বেড, আগে এ জি হাসপাতাল ছিল, সেগুলি খালি হয়ে আছে, সেগুলির সঙ্গে যোগাযোগ করে সেখানে যাতে প্রাইমারি হেলথ সেন্টার তৈরি করা যায়, সেটা বিবেচনা করার জন্য অনুরোধ করছি।

তারপর মহকুমা হাসপাতালগুলিতে দেখেছি, গ্রামাঞ্চলের হাসপাতাগুলিতে ঠিক ঠিক ব্যবস্থা না থাকার জন্য সেখানে সেই মহকুমা হাসপাতালগুলিতে খুব ভীড় হয়। আমরা জানি সর্বত্রই দুগুন রুগী। কাঁথি হাসপাতালে দেখা যায় সেখানে দু গুন রোগী, খাটিয়ার নিচে

অনেক রোগী আছে, ফলে চিকিৎসার জন্য সেখানে যে পরিবেশ সেই পরিবেশ না থাকায় চিকিৎসা ভাল হয় না। সর্বত্রই এই ব্যবস্থা। মেডিক্যাল কলেজে এই অবস্থা। এই সব হাসপাতালগুলিতে ঠিক অভাব নাই, তবে দেখা যায় অনেক সময় প্যাথোলজিস্ট থাকে না, অ্যানাস্থেটিস্ট থাকে না। অনেক হাসপাতালে অপারেশন হয়, কিন্তু অনেক সময় দেখা যায় অপারেশনের সময় ইলেকট্রিসিটি বন্ধ হয়ে যায়, হ্যাজাক দিয়ে অপারেশন করতে হয়।

[4-45—4-55 P.M.]

এই অবস্থার প্রতিকার করতে হলে জেনারেটার এইসব হাসপাতালে থাকার দরকার এবং এই ব্যবস্থা না থাকলে ঠিক ঠিক অপারেশনের কাজ হওয়া অসুবিধাজনক বলে মনে হয়। এইটা না হলে কলকাতার যেসব হাসপাতালে এইসব ব্যবস্থা আছে সেখানে লোকে ভীড় করবে। আমি দেখলাম সারজিক্যাল পেসেন্টের যেসব যন্ত্রপাতি দেওয়ার কথা আমি দেখেছি, কোনও কোনও হাসপাতালে হয়তো চক্ষু অপারেশনের জন্য যে যন্ত্রপাতি দেওয়ার কথা তার ৪টে যন্ত্র দিয়েছেন, একটি নেই। দীর্ঘদিন ধরে ইন্ডেন্ট দেওয়া সত্ত্বেও পায় নি। কাজেই ওখানে হবে না, বাইরে নার্সিং হোমের ব্যবস্থা করতে হবে। আমি কর্তৃপক্ষকে বলব নার্সিং হোমের সুবিধা দেওয়ার জন্যই কি ডাক্তারদের এই সব হাসপাতালে যন্ত্রপাতি ঠিক ঠিক দিতে পারেন না? যাতে শীঘ্র সেগুলো পাঠিয়ে দেওয়া যায় তার ব্যবস্থা করা দরকার। অ্যাম্বুলেন্স প্রায় চলে না দেখা যায়। গতবারে আলোচনা হয়েছিল মন্ত্রী মহাশয় বলেছিলেন ঠিক করে দেব। কিছু বিশেষ উন্নতি হয়েছে বলে মনে হচ্ছে না। আর একটা মহকুমাতে এক একটা অ্যাম্বুলেন্স থাকলে চলবে না। অন্তত বড় বড় মহকুমাতে দুটো অ্যাম্বুলেন্স দেওয়ার ব্যবস্থা করা দরকার। মন্ত্রী মহাশয়কে একটা কথা বলব যে, ভ্রাম্যমান চিকিৎসার ব্যবস্থা করতে হবে। আমি যতদুর জানি দীর্ঘদিন ধরে এই রকম একটা পরিকল্পনার কথা চলে আসছে। মবাইল ইউনিট করে, এক্সরে ইউনিট দিয়ে প্রাথমিক হেলথ সেন্টারে যাতে টি, বি পেসেন্টদের এক্সরে নেওয়া যায় তার ব্যবস্থা হচ্ছে, এই কথা অনেকদিন শুনছি। আমি বলব, টি বি রোগ প্রতিরোধ করতে হলে, মবাইল ইউনিট বা ভ্রাম্যমান চিকিৎসা ইউনিটের সাহায্যে, এক্সরে স্পেশালিস্টদের নিয়ে একটা নির্দিষ্ট দিনে যদি বিশেষজ্ঞ চিকিৎসকদের যদি ওই ইউনিটে পাঠানো যায় তাহলে যক্ষ্মারোগ প্রতিরোধের কাজ অনেকটা হবে এবং এরজন্য একটা মবাইল ইউনিট ছাড়া আর বিশেষ কিছুর দরকার হবে না। এটা বহুবার আলোচনা হয়েছে এবং আমি আশা করব আপনি এর ব্যবস্থা করবেন। হাসপাতালগুলিতে ভিজিটিং কমিটির কথা শুনেছি। কোনও কোনও সময় অর্ডার গিয়েছে বলে শুনেছি। কিন্তু দুঃখের বিষয় এই অর্ডার পৌঁছেছে বলে শুনিনি। অন্তত প্রাইমারি হেলথ সেন্টারে এই কমিটি থাকার দরকার যাতে জনসাধারণ এই কাজে সহায়ক হতে পারে। ফারমাসিস্ট, নার্স, প্যাথলজিস্ট, টেকনিক্যাল অ্যাসিস্টেন্ট—এরা যথা সম্ভব যাতে এইসব হাসপাতালে থাকে তার ব্যবস্থা করা দরকার। প্যাথলজিস্ট-এর অভাবে এবং এক্সরে ফিল্মের অভাবে অনেক সময় রোগ নির্ণয় করার অসুবিধা হয়। এইটা আপনাকে বিবেচনা করতে বলছি। বিভিন্ন জায়গায় ভ্রাম্যমান চিকিৎসার কথা উল্লেখ করেছেন

মন্ত্রী মহাশয়। আমি একটা কথা বলব যেসব বিশেষজ্ঞ চিকিৎসক জেলা বা মহকুমা হাসপাতালে আছেন বা মেডিক্যাল কলেজের সঙ্গে সংশ্লিষ্ট আছেন তারা অন্তত ১৫ দিনে একবার প্রাইমারি হেলথ সেন্টারে যান তাহলে অনেক অসুবিধা হতে পারে। ওই প্রাইমারি হেলথ সেন্টারে অনেক রুগী আসেন এবং তাদের দেখতে পারেন। আপনি মালদহ ডিস্ট্রিক্টের হরিশচন্দ্রপুরের প্রাইমারি হেলথ সেন্টারে একজন চিকিৎসক পাঠাবার কথা বলেছিলেন বলে শুনেছি। কিন্তু সেটা এখনও কার্যকর হয় নি। সেটা আপনাকে দেখতে বলছি। একটি কথা বলতে চাই যে এইসব প্রতিষ্ঠান যেমন হেলথ সেন্টার প্রভৃতি এই রকম সমস্ত বিভাগে কোনও পরিদর্শনের ব্যবস্থা আছে বলে আমরা কিছু দেখতে পাচ্ছি না। আগে দেখেছি ডিরেক্টার অব হেলথ সার্ভিসেস ব্লক এবং মহকুমার হাসপাতালে যেতেন। আমি আশা করব যে ডি এইচ এস এই সব কাজে যাতে আত্মনিয়োগ করেন তাহলে অনেক অসুবিধা দূর হবে। আর একটি আমার শেষ কথা সেটা হচ্ছে আপনারা বলেছিলেন পানীয় জল সরবরাহের কথা। গত ৩০ বছর ধরে পানীয় জল সরবরাহের জন্য পশ্চিমবাংলায় যে সংখ্যক নলকূপ সৃষ্টি হয়েছে আজ দেখতে পাচ্ছি তার শতকরা ৪০ ভাগ অকেজো হয়ে গেছে এবং তার সংখ্যা হবে প্রায় ৩০/৩২ হাজার। আমাদের কাঁথি মহকুমায় এর সংখ্যা হবে প্রায় ১০০০ এবং সেই ১ হাজার নলকূপ ১১টি ব্লকে অকেজো হয়ে আছে বসানো হয়েছে আড়াই হাজার। আপনারা প্রতিটি ব্লকে ১০টি নলকূপ রিসিংকিং করবার ব্যবস্থা গ্রহণ করেছেন। এখন তারমধ্যে ৫টির কাজ সম্পূর্ণ হয়েছে। ২/৩ টির পাইপ এবং টাকা গেছে। আবার কোথায়ও পাইপ গেছে মেটিরিয়ালস যায় নি। এই অবস্থা কেন হচ্ছে? আমি শুনলাম ৫ নং হেডে এই কাজ হয় আর পাইপ গেল ১০নং হেডে। আপনি বলছেন এটা ঠিক ঠিক কোনও বিভাগের আওতায় আসবে পরীক্ষা করছেন। এটা পরীক্ষা করে একটা নির্দিষ্ট বিভাগের উপর দায় দায়িত্ব দিন। আমি জানি সব জায়গায় ঐ নলকূপ দিয়ে পানীয় জল সরবরাহ করা যাবে না। যেখানে লবণাক্ত জল আছে সেখানে অধিকাংশ জায়গায় পাইপগুলি নষ্ট হয়ে যায়। আমি জানি চারটি জায়গায় পাইপ ওয়াটার সাপ্লাইয়ের পরিকল্পনা নেওয়া হয়েছে এবং আরও এরিয়া বাকি আছে। আমি মনে করি আরও পরিকল্পনা নেওয়া উচিত। তারজন্য আমি অনুরোধ করছি চিফ ইঞ্জিনিয়র সুপারেন্টেডিং ইঞ্জিনিয়রদের সঙ্গে কথা বলে এই কাজ ত্বরান্বিত করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী ১৯৭৮-৭৯ সালের জন্য যে ১১০ কোটি ২৩ লক্ষ ১৩ হাজার টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাব এনেছেন সেই আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি কিছু সমালোচনা করতে বাধ্য হচ্ছি। সমালোচনা করছি এই জন্য যে এই সরকারের কাজের সঙ্গে তাদের কথার কিছু মিল পাচ্ছি না। এমন অনেক কথা আছে যা বলা যায়। এই টাকা ঠিকমতো জনস্বার্থে ব্যয়িত হবে বা জনসাধারণের যে ঠিকমতো উপকার হবে কিনা তাতে আমাদের সন্দেহ আছে। ১৯৭৮-৭৯ সালের জন্য ১১০ কোটি ২৩ লক্ষ ১৩ হাজার টাকা ধরা হয়েছে দেখতে পাচ্ছি। ১৯৭৭-৭৮ সালের

তুলনায় এই অঙ্ক ১২ কোটি ৩৪ লক্ষ ১৭ হাজার টাকা বেশি।

[4-55—5-05 P.M.]

এটা এই দপ্তরে ২০ বছর আগেকার ব্যয়বরাদ্দ থেকে প্রায় ১০ গুন, ১০ বছর আগেকার বাজেট থেকে প্রায় ৪ গুনের বেশি ব্যয় বরাদ্দ করা হয়েছে। টাকার জন্য আমার আপত্তি নেই, টাকার অঙ্ক দেখেও আমার আপত্তি নেই, আরও বেশি অর্থ যদি ধরা হত তাহলে আমি একজন ডাক্তার হিসাবে অন্তত বেশি খুশি হতাম যদি ভাবতাম এই টাকা সত্যিকারে জনস্বার্থে ব্যয়িত হবে—কিন্তু আমার মনে আশঙ্কা দেখা দিয়েছে এটা সত্যিকারে জনস্বার্থে ব্যয়িত হবে কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুষ্ঠু চিকিৎসা করতে গেলে ভাল চিকিৎসক প্রয়োজন, আধুনিক বিজ্ঞান সম্মত সুযোগ সুবিধা প্রয়োজন। সেই সঙ্গে ঔষধপত্রও প্রয়োজন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের স্টেটসম্যান পত্রিকায় একটি খবর বেরিয়েছে, সেখানে কি বলা হচ্ছে দেখুন—"740—Medical posts in West Bengal vacant. The Indian Medical Association, Calcutta, has urged the Government to provide aid so that it can extend medical facilities to interior villages. Spokesmen of the association told in a press conference in Calcutta on Tuesday that there were 740 medical posts vacant in West Bengal. Of them, 130 were in villages. In medical colleges, 146 posts of professors and four posts additional directors were yet to be filled up. In the National Medical College, for instance, one doctor was in charge of five departments." মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যদি অবস্থা হয়, মেডিকেল চিকিৎসা ক্ষেত্রে, প্রফেসরের অভাব, প্রিন্সিপ্যালের অভাব, ডাইরেক্টরের অভাব, তাহলে প্রশাসনের কি দরকার? কাজেই সুষ্ঠুভাবে এই টাকাটা জনস্বার্থে খরচ করতে পারা যাবে কিনা আমাদের মনে নিশ্চয় সংশয় দেখা দিতে পারে। তাছাড়া গ্রামাঞ্চলের অনেক হেলথ সেন্টারে, সাব-ডিভিসন্যাল হসপিটাল, ডিস্ট্রিক্ট হসপিট্যালে একটি অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি হয়েছে, সে কথা আপনাদের সকলেরই জানা আছে। সেখানে কিছুই পরিস্কার করা হয় না, আরও জঞ্জাল জমছে। হেলথ সেন্টারগুলিতে ডাক্তার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যেখানে ডাক্তার আছে সেখানকার ডাক্তারকে জুতো সেলাই থেকে চন্ডী পাঠ পর্যন্ত সব কিছুই করতে হয়। একজন ডাক্তারকে রোগী দেখা ছাড়াও ওষুধের ইনডেন্ট, ওষুধের হিসাব পত্র রাখা, নার্সদের ডিউটি অ্যালটমেন্ট করা, সুইপারদের তদারক করা ইত্যাদি এই সমস্ত কাজ করতে হয়। এমন কি চিঠি পত্রের করেসপন্ডেন্স পর্যন্ত তাকে করতে হয়। তাকে নিজ হাতে কিছু করতে হয়। কাজেই এত সব কাজের পর তিনি যে কাজের জন্য নিযুক্ত আছেন সেই কাজ প্রকৃত পক্ষে করা কি সম্ভব? ৩০ বছরের কথা আর বললে হবে না, এখন আপনাদের কথা জনসাধারণ বিচার করতে আরম্ভ করেছে। এক বছর হতে চলল আপনারা ক্ষমতায় এসেছেন, মানুষ এখন বুঝতে শিখেছে, ওই কথা বলে আর লাভ নেই। আপনারা কি জিনিস করতে আরম্ভ করেছেন সেটা নিশ্চয় মানুষ দেখবে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন ডাক্তারের পক্ষে

এতগুলি কাজ কি করে করা সম্ভব সেটা আপনি সহজেই অনুমান করতে পারছেন। সাবডিভিসন্যাল হসপিটালগুলিতে যেখানে স্পেশালিস্ট থাকার কথা, সেখানে স্পেশালিস্ট নেই। সেখানে সার্জন নেই, অ্যানাসথেটিস্ট নেই। কোথাও যদি অ্যানাসথেটিস্ট আছে তো রেডিওলজিস্ট নেই। রেডিওলজিস্ট থাকে তো এক্সরে বিকল হয়ে আছে, ফিল্ম নেই। ল্যাবরেটরি আছে তো প্যাথলজিস্ট নেই। প্যাথলজিস্ট থাকে তো কেমিক্যাল রিজেন্ট নেই। অনেক সাবডিভিসন্যাল হসপিটালকে একটা অফিসের ভূমিকা নিতে হচ্ছে। অপারেশনের জন্য তাদের কাছে রোগী আসছে, কিন্তু অপারেশন করা সম্ভব হচ্ছে না, অ্যানাসথেটিস্ট নেই, ক্লোরোফর্ম ইথার ইত্যাদি জিনিস নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে নার্সদের কথা কিছু বলি। এমন অনেক হেলথ সেন্টার আছে যেখানে কোনও নার্স নেই। আপনারা জানেন, সেবাশুশ্রুষা করার কথা দূরে থাক সেখানে একজন মেয়ে রোগীকে যদি ডাক্তার পরীক্ষা করেন তাহলে তারজন্য একজন নার্সের উপস্থিত থাকা দরকার। কিন্তু এমন অনেক হেলথ সেন্টার আছে যেখানে আজ পর্যন্ত একজন নার্সও দেওয়া হয় নি। সেবা শুশ্রুষা করার জন্য নিশ্চয়ই নার্সের প্রয়োজন কিন্তু তা ছাড়াও মেয়ে রোগীদের পরীক্ষা করার ব্যাপারে সাহায্য করার জন্যও আপনারা নার্স দেবার ব্যবস্থা করতে পারছেন না। তারপর হাসপাতালের বিল্ডিংগুলি সম্বন্ধে কয়েকটি কথা বলি। স্যার, অনেক হেলথ সেন্টারের বাড়ির অবস্থা এমন হয়েছে যে সেখানে দিনের বেলায় সূর্যের কিরণ আর রাতের বেলায় চাঁদের আলো ঘরের মধ্যে থেকে দেখা যায়। তা ছাড়া অনেক হেলথ সেন্টার আছে যার কোনও বিল্ডিংই নেই, সেখানে গাছতলায় তাদের আউট-ডোর করতে হচ্ছে—এসব কথা স্বাস্থ্যমন্ত্রী জানেন। অপর দিকে অনেক সাব-সেন্টার অনেকদিন তৈরি হয়ে পড়ে আছে যেগুলি আবার মেরামত করা দরকার হয়ে পড়ছে কিন্তু সেগুলি এখনও চালু করা হয়নি। এই সাব-সেন্টারগুলি অবিলম্বে চালু করা দরকার। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, রামপুরহাটে ব্লাড ব্যাঙ্ক এ বছর খোলা হয়েছে। কিন্তু আমার জানা আছে, বিগত সরকারই এই ব্লাড ব্যাঙ্ক রামপুরহাটে স্যাংশন করে গিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পলশা বলে একটি গ্রামের একজন ভদ্রলোক তার সারা জীবনের সঞ্চয় দু লক্ষ টাকা এবং একটি জমি দিয়েছিলেন পালসায় একটি চেস্ট ক্লিনিক করবার জন্য। বিগত সরকার সেটা মঞ্জুর করে তাদের সহৃদয়তার পরিচয়ও দিয়েছিলেন কিন্তু এই সরকার এখনও পর্যন্ত তার কনস্ট্রাকশন আরম্ভ করেন নি। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় যদি বলেন যে এই চেস্ট ক্লিনিকটির প্রকৃত অবস্থাটা কি তাহলে ভাল হয়। স্যার, ডাক্তারদের কথা নার্স, বিল্ডিং এর কথা তো গেল, এবারে আমি ঔষধপত্রের কথা কিছু বলি। স্যার, হাসপাতাল এবং হেলথ সেন্টারগুলিতে অনেক লাইফ সেভিং ড্রাগ পর্যন্ত নেই। কিছুদিন আগেই দেখছিলাম স্ট্রেপটোমাইসিন পাওয়া যাচ্ছে না। স্যার, মরফিন, পেথিড্রিন, কোরামিন ইত্যাদি জীবনদায়ী ঔষধ যার দাম খুব বেশি নয় সেগুলি পর্যন্ত হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্রগুলিতে থাকে না। স্যার, ধরুন একটি ইনজুরি পেসেন্ট এল অ্যাকিউট স্টেজে সেখানে তাকে সিডেটিভ দেওয়া

দরকার কিন্তু সেই ঔষধ না থাকায় সেই রোগী শকে মারা গেল। তারপর ধরুন একটি ক্যার্ডিয়াক পেসেন্ট এল তাকে পেথিড্রিন ইনজেকশন দেওয়া দরকার কিন্তু তা পাওয়া যায় না। কিম্বা ধরুন একজন প্রসূতি এল প্রসব নিয়ে তাকে পেথিড্রিন দেওয়া দরকার কিন্তু তা পাওয়া যায় না। এই হচ্ছে ঔষধের ব্যাপারে হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থা। এখানে যারা ডাক্তার বন্ধু আছেন তারা আশা করি সকলেই এসব ঘটনার কথা জানেন। স্যার, সেখানে লাইফ সেভিং ড্রাগস তো থাকেই না এমন কি সোডি-বাই-কার্ব পর্যন্ত হাসপাতাল বা হেলথ সেন্টারগুলিতে থাকে না।

[5-05—5-15 P.M.]

ডাক্তারদের গায়ের চামড়া বাঁচানোর জন্য বোতলে ঔষধ তৈরি করে রাখতে হয়, একই ধরণের মিক্সচার, কোনও কেমিক্যাল দিয়ে দু তিন রকমের করে রাখতে হয়, কোনওটায় বেশি লাল, কোনওটা কম লাল। যে কোনও রোগী আসুক একটা বোতল থেকে খানিকটা ঢেলে দিতে হয়। তা না হলে রোগী ঔষুধ না পেলে আবার তাকে ঘেরাও করবে, চেঁচামেচি করবে। সেই জন্য একটা বোতল থেকে ঢেলে দিতে হয়। রোগ তাতে সারে না, গ্রামের সরল বিশ্বাসী মানুষ, সেই ঔষধ তারা নিয়ে যায়। কিন্তু তাদের রোগ সারে না। সেই মানুষ দিনের পর দিন ধুঁকতে ধুঁকতে মারা যায়। আর সে যদি পরিবারের কর্তা হয় তাহলে তার ভোগান্তির সঙ্গে সঙ্গে রোজগার বন্ধ হয়ে যায়। এটা নিশ্চয়ই আপনি অনুমান করতে পারেন। এই ধরণের যে চিকিৎসা, এই চিকিৎসায় কোনও ফল না হয়ে, তাদের পরিবারকে অনাহারের সম্মুখীন হতে হয়। তাছাড়া এই ঔষুধ না পাবার জন্য—এখানে অনেক বিশেষজ্ঞ আছেন, ডাক্তার আছেন, তাঁরা জানেন যে রোগ সারে না, তাছাড়া এইগুলোর ইমিউনিটি ডেভেলপ করে যায় সেই জীবানুগুলো। সেই জীবানুগুলো মরে না। তাছাড়া ঔষুধ পত্রের জন্য হয়তো এক মাসের ইন্ডেন্ট দিলেন ডাক্তার, কিন্তু পেল মাত্র তিন চার দিনের মতো। ফলে সারা মাস ডাক্তারকে ভয়ে ভয়ে থাকতে হয় কখন মার খাবেন ওষুধ না দিতে পারার জন্য, ট্যাবলেট না দিতে পারার জন্য। হয়ত কোনও রোগীকে আটটা ট্যাবলেট দেবার কথা, তাকে ডাক্তার দিলেন দুটো ট্যাবলেট, এই অল্প ডোজ দেবার ফলে সেই জীবানু মরে না বরং ইমিউনিটি ডেভেলপ করল এবং রেজিস্ট্যান্স হয়ে গেল। যারা বিশেষজ্ঞ এখানে আছেন, তাঁরা আমার সঙ্গে এই বিষয়ে একমত হবেন। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যাতে ওষুধ পত্রগুলো ঠিকমতো সরবরাহ করা হয় গ্রামাঞ্চলে। লাইফ সেভিং ড্রাগ, যেগুলো মিনিমাম রিকয়্যারমেন্ট, সব সময় দরকার হয়, সেইগুলো যাতে যথেষ্ট পরিমাণে সরবরাহ করা হয় সেদিকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব এবং এইটুকু আমার অনুরোধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অ্যাম্বুলেন্সের কথা। অনেক হাসপাতালে অ্যাম্বুলেন্স নেই, যেখানে আছে সেখানে অচলী। যেখানে সচল, যেখানেও অ্যাম্বুলেন্স চলে না, কারণ তেল নেই, পেট্রল নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কি সভ্য জগতে বাস করছি, এটা আপনার মাধ্যমে আমার প্রশ্ন। খবরে কাগজে দেখলাম কিছুদিন আগে, যেখানে মন্ত্রীরা

চার পাঁচখানি গাড়ি ব্যবহার করছেন, তাঁদের সি.এ. পি.এ.রা গাড়ি ব্যবহার করছেন, তাদের জন্য কোনও পেট্রলের অভাব হচ্ছে না, অথচ অ্যাম্বুলেন্সের জন্য পেট্রলের অভাব হচ্ছে। একজন মুমূর্ষু রোগীকে গ্রাম থেকে হাসপাতালে আনা যাচ্ছে না, অ্যাম্বুলেন্সের পেট্রলের অভাবে, একজন মা প্রসববেদনায় ছটফট করছেন, তাঁকে হাসপাতালে আনা যাচ্ছে না, মৃত্যু মুখে সেখানে পতিত হয়ে যাচ্ছেন পেট্রলের অভাবে অ্যাম্বুলেন্স সেখানে পাঠানো যাচ্ছে না, অ্যাম্বুলেন্স পাঠাতে পারলে, হাসপাতালে আনতে পারলে হয়তো সেই জীবন রক্ষা পেত, কিন্তু সেটুকু হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি এই বিষয়ে লক্ষ্য রাখবেন। আমার জেলার মন্ত্রী এখানে থাকলে বলতে পারতেন, ডিস্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন কমিটিতে প্রত্যেক মাসে যখন মিটিং হয় সি.এম.ও.এইচ একই কমপ্লেন করেন যে আমাদের অ্যাম্বুলেন্স খারাপ, আর অ্যাম্বুলেন্স যখন থাকছে, তখন পেট্রলের অভাবে চালাতে পারছেন না। আপনাদের মন্ত্রী মহাশয়কে প্রত্যেকবার এই সমস্যা ফেস করতে হচ্ছে। এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, পেট্রল যাতে সরবরাহ করা হয়, অ্যাম্বুলেন্স যাতে চালু থাকে, সেদিকে লক্ষ্য রাখবেন। ড্রিংকিং ওয়াটারের কথা বলা হয়েছে। কিছু কিছু টিউবওয়েল বরাবর তৈরি হয়ে থাকে এবং এখনও তৈরি হচ্ছে। কিন্তু তাতে সমস্যার সমাধান হচ্ছে না। আমার পূর্ববর্তী বক্তা বলে গেছেন, কত অকেজো হয়ে রয়েছে। ৪০ পারসেন্ট টিউবওয়েল অকেজো হয়ে রয়েছে। সেই জন্য সব জায়গায় টিউবওয়েল না দিয়ে কিছু কিছু জায়গায় ইঁদারা তৈরি করার ব্যবস্থা করুন। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি যদি এই ব্যবস্থা করতে পারেন তাহলে উপকার হবে। অনেক হেলথ সেন্টারে একটি মাত্র ওয়াটার সোর্স আছে, একটি মাত্র টিউবওয়েল আছে, যদি সেটা খারাপ হয়ে যায় তাহলে পানীয় জলের আর কোনও ব্যবস্থা থাকে না। সেই জন্য সেই সব ক্ষেত্রে আরও যাতে ইঁদারা একটা করে দেওয়া যায়, সেদিকে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করব। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে বলেছেন যে মেডিকেল স্নাতকদের গ্রামাঞ্চলে কাজ করার অনিচ্ছা হেতু মফঃস্বলে, বিশেষ করে গ্রামাঞ্চলে স্বাস্থ্য বিষয়ে সুযোগ সুবিধা পৌঁছে দেবার ব্যাপারে বিঘ্ন হচ্ছে। কিন্তু আমি তাঁকে আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই, কেন এই অনিচ্ছা? আমার মনে হয় তাদের দিকটা ভেবে দেখার দরকার আছে, তারা এখানে লেখা পড়া শিখে আধুনিক যন্ত্রপাতি দিয়ে কাজ কর্ম করে, আধুনিক সরঞ্জাম এর মাধ্যমে বিজ্ঞানসম্মত জিনিস শিখে সে যখন গ্রামের হেলথ সেন্টারে যায়, তাদের সেখানে কোয়াকের মতো চিকিৎসা করতে হয়। সেখানে তাঁরা কোনও ল্যাবরেটরি ফেসিলিটিস পান না, কোনও এক্স-রে ফেসিলিটিস পান না। কোনও ফেসিলিটিস না পাওয়ার জন্য তাঁরা সেখানে তাঁদের এত-দিনের কষ্টার্জিত জ্ঞানকে, এডুকেশনকে ঠিকমতো ব্যবহার করতে পারছেন না। সেই কারনেই তাঁরা গ্রামে যেতে চান না। তা-ছাড়াও তাঁদের ব্যক্তিগত অসুবিধা আছে, গ্রামাঞ্চলে রাস্তা-ঘাটের অভাব, যোগাযোগের অভাব আছে। এবং তাঁদের ছেলে-মেয়েদের এডুকেশনের প্রয়োজন আছে; কিন্তু সে বিষয়েও গ্রামাঞ্চলে এখনও অসুবিধা আছে। সুতরাং এ-গুলির প্রতিও লক্ষ্য রাখা দরকার। তাই আমি সেদিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় অধ্যক্ষ

মহাশয়ের মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি। শুধু যাচ্ছে না, যাচ্ছে না বললেই হবে না, কেন যাচ্ছে না সেটা তলিয়ে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় এই যে প্রবলেম, ডাক্তারের অভাব—এটা বর্তমান সরকার যে ব্যবস্থা নিচ্ছেন তাতে আরও অ্যাকিউট হয়ে যাবে। কেমন করে? সেটা হচ্ছে, মেডিকেল কলেজগুলিতে অ্যাডমিশনের ব্যাপারে এই সরকার যে নীতি গ্রহণ করেছেন যে, ডিষ্ট্রিক্টওয়াইজ কোটা থাকবে না তার ফলে এই প্রবলেম আরও অ্যাকিউট হয়ে যাবে। এটা আমাদের দৃঢ় বিশ্বাস। এবং এ বিষয়ে অনেক সদস্যই আমার সঙ্গে একমত হবেন যে, ডিষ্ট্রিক্ট কোটা থাকার ফলে গ্রামাঞ্চলের বহু ছেলে মেডিকেল পড়বার সুযোগ পেত। কিন্তু আজকে এটা না থাকার ফলে গ্রামাঞ্চলের খুব কম ছেলেই এই সুযোগ পাবে, কলকাতা শহরের ছেলেরা বেশি সুযোগ পাবে। গ্রামাঞ্চলের ছেলেদের ডাক্তারি পাশ করার পিছনে একটা মানসিক প্রস্তুতি থাকত পাশ করে গ্রামে ফিরে গিয়ে ডাক্তারি করার। কারণ গ্রামের আবহাওয়ায় সে মানুষ, গ্রামের পরিবেশ সে মেনে নিতে পারত। কিন্তু আজকে শহর থেকে পাশ করে যারা যাবে তাদের গ্রামে গিয়ে চিকিৎসা করার সেই মানসিক প্রস্তুতি নেই বা থাকবে না। তাই এই সরকার মেডিকেল কলেজে অ্যাডমিসনের যে নীতি গ্রহণ করেছেন তাতে আমার মনে হয় গ্রামাঞ্চলের ডাক্তারের অভাব পূরণ হবে না। এঁরা বক্তৃতার মধ্যে দিয়ে গ্রামাঞ্চলকে বেটার সার্ভ করতে চাইছেন। কিন্তু সে ক্ষেত্রে গ্রামাঞ্চলের ছেলেদের জন্য কোটা না রাখাটা এঁদের একটা বিরাট ভুল হবে বলে আমি মনে করি। এর ফলে গ্রামাঞ্চলে ডাক্তারের স্কেয়্যারসিটি আরও অ্যাকিউট হয়ে দেখা দেবে, আরও বাড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব সেটা পুনর্বিবেচনা করে দেখবার জন্য। তাদের অ্যাডমিশনের জন্য আলাদা করে পরীক্ষার ব্যবস্থা করে ডিষ্ট্রিক্টওয়াইজ কোটা করা যায় কি না, সেদিকে লক্ষ্য দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে এটা অনুরোধ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন যে গ্রামাঞ্চলে, মফঃস্বলে ডাক্তার যেতে চায় না, এই অসুবিধা দূর করার জন্য বা এই অবস্থার মোকাবিলা করার জন্য এল.এম.এফ পাঠ্যক্রম পুনর্বিবেচনা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে এল.এম.এফ. পাঠ্যক্রম হতে যাচ্ছে, আমার মনে হচ্ছে এটা একটা রেট্রোগ্রেইড স্টেপ হবে। এটা নেওয়া উচিত হবে না। এম.বি.বি.এস. কোর্সকে আজকে সব জায়গায় বেসিক মেডিকেল কোয়ালিফিকেশন বলে স্বীকৃতি দেওয়া হচ্ছে। তাহলে এই এল.এম.এফ. কোর্সে বেসিক নলেজও হবে না। আর সেই বেসিক নলেজ যাদের থাকবে না, বেসিক কোয়ালিফিকেশন যাদের থাকবে না, তাদের ডাক্তার বলে পাঠাবেন গ্রামাঞ্চলের মানুষের কাছে। তাহলে আপনারা গ্রামাঞ্চলের মানুষকে যে কথা বলেন যে, গ্রামাঞ্চলের মানুষকে দেখবেন, গ্রামাঞ্চলের দিকে লক্ষ্য রাখবেন, সেটা পালন করছেন না। মেডিকেলের বেসিক জ্ঞান যাদের আছে, তাদের সেই জ্ঞানের সুযোগ টুকুও আপনারা গ্রামাঞ্চলের মানুষের কাছে পৌঁছে দিতে পারছেন না। তারা কি বেসিক মেডিকেলের সুযোগ টুকুও আশা করতে পারে না? তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব এল.এম.এফ. কোর্স ইনট্রোডিউস না করে, এম.বি.বি.এস. কোর্সকে আরও

সম্প্রসারিত করুন, আরও সিট্ বাড়াবার চেষ্টা করুন, নানা জায়গায় পড়াবার ব্যবস্থা করুন। সেই দিকে লক্ষ্য রাখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই খাতের এই যে ১১০ কোটি টাকার বরাদ্দ, এটা যাতে জনস্বার্থে ঠিকমতো ব্যয়িত হয়, যাতে জনগণের উপকার হয়, গ্রামের মানুষ যাতে ঠিকমতো এর সুযোগ পায় সেদিকে লক্ষ্য রাখার অনুরোধ রাখছি। মানুষ আপনাদের ক্ষমতা দিয়ে পাঠিয়েছে, নিশ্চয়ই আপনারা সেদিকে লক্ষ্য রাখবেন, তা না হলে মানুষ আপনাদের ক্ষমা করবে না। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[5-15—5-25 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার হাতে দেখতে পাচ্ছেন একটা প্রেসক্রিপশন রয়েছে। স্যার, এটা পাবার সময় দেখছিলাম, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ডাক্তার না হয়েও আমাদের কাছে উপহার দিয়েছেন একটা প্রেসক্রিপশন। কেন, তা বলছি। তিনি আজকে বলেছেন যে আরও অনেক প্রাইমারি হেলথ সেন্টার হবে, কিন্তু সেখানে গেলে শোনা যায় যে ডাক্তার বাবু নেই, হয়ত তিনি আছেন কোনও প্রকারে তাঁকে পাওয়া গেল কিন্তু কোথাও হাসপাতালে কোনও রোগের প্রতিকার পেতে গেলে তাঁরা একটা প্রেসক্রিপশন লিখে দেন বলেন, ঔষধপত্র তো এখানে পাওয়া যাবে না। সুতরাং গরিব লোক যারা তারা বিপদে পড়ল। কথা ছিল বিনা পয়সায় ঔষধ পাওয়া যাবে, চিকিৎসা হবে কিন্তু এখন আপনারা বলছেন যে না সব ঔষধ নেই আপনাদের কিনে দিতে হবে। আবার কোথাও তিনি বলেছেন যে ঔষধপত্র আছে কিন্তু এর মাঝখানে কোথায় কি হয়ে গেল যাতে তিনি ডাক্তার দিতে পারছেন না, ঔষধ দিতে পারছেন না। তারপর তিনি বলেছেন "বর্তমান পরিকল্পনাকালে প্রথম চার বছরে, অর্থাৎ ১৯৭৭-৭৮ সালের শেষ নাগাদ ৪৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ১৩০টি উপস্বাস্থ্যকেন্দ্র ৩৮৬টি সাব-সেন্টার ও চারটি গ্রামীণ হাঁসপাতাল চালু করার মঞ্জুরি দেওয়া হয়েছে।" এই তো এ মাসে বাজেট করলেন, কিন্তু আবার বোঝার উপর শাকের আঁটি দিলেন। সেটা কিনা আগামী বছরের কর্মসূচিতে রয়েছে ১৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ২৫টি উপস্বাস্থ্য কেন্দ্র ২০০টি সাবসেন্টার, এবং চারটি গ্রামীণ হাসপাতাল। তার উপর তিনি আবার বললেন ১৯৭৮-৭৯ সালে ১৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ১৯টি গ্রামীণ হাসপাতাল, ৭০টি উপস্বাস্থ্যকেন্দ্র, ১৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। এখন কথা হচ্ছে যে কোনও কাজেই গরিব সাধারণ যারা রোগী তারা ঔষধপত্র পাচ্ছে না।

(**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** ভাল করে পড়ুন।)

বীরেনবাবু আপনার পূর্ব পুরুষরা প্রচুর টাকা দিয়ে গেছেন স্বাস্থ্যকেন্দ্রের জন্য, সেই টাকা খরচ হচ্ছে কি না একটু খবর নিন। সুতরাং আজকে মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের উপর বলতে গিয়ে বললেন যে ১৯৭১ সালে যারা ছিলেন—কংগ্রেসি আমলে যা করেছিল গত ৫ বছরে সেই হিসাব টা তিনি বললেন কিন্তু আমি তার একটা স্ট্যাটিস্টিক্স দিচ্ছি। ১৯৭১

সালে হাসপাতাল ছিল ১১২ টি, বেড ছিল ২৬১১৮টি, ডিসপেন্সারি ছিল ৩০৬টি, প্রাইমারি হেলথ সেন্টার ছিল ২৭৯টি, সাবসিডিয়ারি হেলথ সেন্টার ছিল ৫৩০টি। ১৯৭৬ সালে এসে হল হাসপাতাল ১২৭টি, অর্থাৎ কংগ্রেসিরা এই কয়েক বছরে অর্থাৎ ২৫ বছরে যে ১১২টি ছিল এবং আরও ৫ বছরে বেড়ে হল ১২৭টি। বেড ২৫ বছরে যেখানে হয়েছিল ২৬১১৮টি সেখানে ৫ বছরে বেড়ে হল ৩৫৮২৫টি আর ডিসপেন্সারি ছিল মাত্র ৩০৬টি, এখন সেটা বেড়ে হল ৭ বছরে ৩৪৯টি। প্রাইমারি হেলথ সেন্টার ছিল ২৭৯টি—২৫ বছরে যেটা হয়েছিল সেটা গত ৫ বছরে বেড়ে হল ৩১৫টি, আর সাবসিডিয়ারি হল ৬৬৬টি। মন্ত্রী মহাশয় বললেন বর্তমানে যেটা আছে তারপর নতুন কিছু পরিকল্পনা নিয়েছি। কিন্তু যেটা আছে সে বিষয়ে সুব্যবস্থা করার জন্য যে পরিকল্পনা যদি পরিস্কারভাবে দিতেন তা হলে যে প্রেসক্রিপশন পেয়েছি তারপর আমরা ঔষধ পেতে পারতাম। আজকে ডাক্তার নার্স অন্যান্য স্টাফ নেই সেখানে কবিরাজ কম্পাউন্ডার দিয়ে হেলথ সেন্টার চালানো হচ্ছে। অর্থাৎ যে প্রেসক্রিপশন ছিল সে অনুযায়ী সমস্ত কিছু পাবার ব্যবস্থা করেন নি। আপনি সরকারি হাসপাতাল সম্পর্কে বলেছেন, কিন্তু বে-সরকারি বা আধা-সরকারি হাসপাতাল সম্পর্কে কিছুই বলেন নি। এরূপ অনেক বেসরকারি হাসপাতাল আছে যা বিত্তশালী ব্যক্তিরা করে গেছেন। আপনি যক্ষ্মা, কুষ্ঠ ইত্যাদি রোগের চিকিৎসার আশ্বাস দিয়েছেন এবং ক্যান্সার চিকিৎসার জন্য বলেছেন জেলা ভিত্তিক একটা সমীক্ষার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু অনুরোধ করব বর্তমানে যে সব আধা সরকারি এবং বে-সরকারি হাসপাতাল আছে সেগুলি সম্বন্ধে একটা ব্যবস্থা গ্রহণ করবেন। সেখানে একটা ডিকটেটরশিপ ব্যবস্থা চলছে। একটা মিনিমাম ওয়েজেস পে স্কেল ইত্যাদির কথা বলা হয়। কিন্তু বেসরকারি হাসপাতাল এ.জি.ডি. এরা ৬০/৭০ টাকা মাহিনা পাচ্ছে। ১০ বছর চাকরি পাবার পর তাদের কোনও ফিউচার নেই, কোনও ইনক্রিমেন্ট নেই। এ বিষয়ে আমি একটি হাসপাতালের নাম করছি—বিবেকানন্দ সেবা সদন, বেহালা। সেখানে একজন নার্স কাম সুপারভাইজার অ্যাপয়েন্ট করা হল। অ্যাপয়েমন্টমেন্ট দেবার পর আবার ৩ মাসের মধ্যেই রিট্রেঞ্চমেন্ট করা হল। তারা একটা অ্যাসোসিয়েশন করে বিভিন্ন কর্তৃপক্ষের কাছে গিয়েছিল, লোকাল এম.এল.এ রবীনবাবুর কাছে গিয়েছিল। তিনি তাদের বললেন এর মধ্যে মস্তান আছে, আমি কিছু করতে পারব না। সরকার থেকে এখানে টাকা দেওয়া হয়, সেজন্য স্বাস্থ্য বিভাগ থেকে এখানে একটা চিঠি গেল যে অ্যাডজাস্ট করুন এবং মীমাংসা করে একটা স্ট্যাটিসকো মেনটেন্ড করুন।

[5-25—5-35 P.M.]

কিন্তু ডাঃ দে বললেন তাকে রাখব কিনা এটা আমাদের ডিসক্রিশন। আমি বুঝতে পারছি না সরকার যেখানে টাকা দিচ্ছে, কিভাবে তারা সরকারকে ইগনোর করতে পারে? সেখানে স্ট্যাটাসকো মেনটেন্ড করা হল না, ইগনোর করা হল এবং মুখে বলা হল তুমি কাজ কর অথচ মাহিনা দেওয়া হল না। তার নাম হচ্ছে শ্রীমতী কাজল চৌধুরি। তাঁকে ১.৫.৭৭ তারিখে রিট্রেঞ্জ করা হয়েছিল। ২১.১০.৭৭ তারিখে মন্ত্রীর ইচ্ছায় যে চিঠি এসেছিল

সেটাকে ইগনোর করা হল। সেখানে এমন একটা চক্র কাজ করছে যার বিরুদ্ধে কিছু করা যাচ্ছে না। যেখানে আপনারা অসাধু আঁচ করছেন সেখানেই আপনারা সুপারসেশন করছেন। এই নীতি যখন গ্রহণ করছেন তখন অনুরোধ করব এই রকম বেসরকারি হাসপাতালগুলো অধিগ্রহণ করে অ্যাডমিনিস্ট্রেটার বসান, কারণ সেখানে সরকার থেকে টাকা দেওয়া হচ্ছে। যাদবপুর যক্ষ্মা হাসপাতালে আমার এলাকার একটা রুগী ছিল তাকে মুড়ি পথ্য দেওয়া হয়েছিল। সরকার এখানে টাকা দিচ্ছেন, সরকারি প্রতিনিধি আছেন এগুলো আপনারা দেখুন। আপনারা দয়া করে দেখুন বেসরকারি হাসপাতালের এমপ্লয়িরা ন্যায্য মাহিনা পাচ্ছে কি না। তাদের চাকরি স্থায়ী হচ্ছে কি না। আমার মালদহ জেলা সম্পর্কে বলব। বেড় বেড়েছে, কিন্তু ডাক্তার নেই। নতুন প্রাইমারি হেলথ সেন্টার এর কথা বললেন, কিন্তু এখানে কি মৃতদেহের গোডাউন করা হবে? লোকেরা ডাক্তারের চিকিৎসা পায় না। সুতরাং ঠান্ডা ঘর করে কি ফ্রিজের মধ্যে রুগীগুলোকে রাখা হবে? আমি একটা রিসেন্ট ঘটনার কথা বলব। মালদহ হাসপাতাল থেকে একটা রুগীকে এখানে নিয়ে আসা হল যাকে পরীক্ষা করে ব্রেন টিউমার বলে এস.এস.কে.এম হাসপাতালে ভর্তি করা হল। আবার হেলথ ডাইরেক্টরের কাছ থেকে চিঠি নিয়ে দেওয়ার পর সেটাকে রেফার করা হল মালদহ ডিস্ট্রিক্ট হাসপাতালে। সময় মত ট্রিটমেন্ট না হওয়ার ফলে সেই ছেলেটি মারা গেল। সেই ছেলেটির নাম নুরুল ইসলাম। আপনার কাছে আবেদন রাখছি কলকাতায় স্পেসাল চিকিৎসা যেখানে যেখানে হয় সেখানে মফঃস্বলের এই ধরণের রোগীদের জন্য কিছু বেড সংরক্ষণের ব্যবস্থা করুন। এমন সব রোগী আসে যাদের সঙ্গে সঙ্গে ভর্তি না করলে মারা যায়। সেজন্য তাদের জন্য কিছু বেড সংরক্ষণের ব্যবস্থা করুন। তারপর জল সরবরাহের কথায় আসছি। জলের ব্যাপারে এখানে অনেক ফিরিস্তি আছে—এত টিউবওয়েল, এত টাকা ইত্যাদি। কিন্তু মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি আপনারা আপনাদের এলাকায় গিয়ে বি.ডি.ওর কাছে জিজ্ঞাসা করুন কয়টি টিউবওয়েল সেখানে পোঁতা হয়েছে। গ্রামে ওয়াটার সাপ্লাই-এর জন্য টিউবওয়েলের কোটা দেওয়া হয়েছে, কিন্তু তার মালমশলা যায় নি। সেজন্য জলের ব্যবস্থাটা আপনি দয়া করে পার্সোনালি দেখুন, খালি সরকারি রিপোর্টে এত টিউবওয়েল হয়েছে সেটা করলে চলবে না। আমি গ্রামে দেখেছি মেটিরিয়াল নেই, ৫টা টিউবওয়েল পোঁতার কথা, সেখানে ২/৩ টার মেটিরিয়াল হাজির হয়েছে, কোথায় টিউবওয়েল বসবে তার কোনও ঠিক ঠিকানা নেই। জলসরবরাহের ব্যাপারে আপনি নিজে দয়া করে খোঁজ খবর নিন। তারপর স্যানিটেশনের কথায় আসছি। স্যানিটেশন কথাটা শুনতে খুব ভাল। গ্রামে একটা নতুন রোগের প্রাদুর্ভাব হয়েছে সেটা হচ্ছে হুক ওয়ার্ম। এর কি কারণ আমরা ডাক্তার নই জানি না। কিছু কিছু ডাক্তারের অভিমত হচ্ছে মাঠে পায়খানা করে গ্রামের লোক, সেই ময়লাগুলি শুকিয়ে যায়, গ্রামের লোক খালি পায়ে হাঁটে, তখন হুক ওয়ার্মের জার্মগুলি পায়ের মধ্য দিয়ে শরীরে ঢোকে, তখন এই রোগটা হয়। এই যে রোগটা হচ্ছে এর একমাত্র কারণ হচ্ছে গ্রামে লোকে যেখানে সেখানে মল ত্যাগ করছে। শহরে, মিউনিসিপ্যালিটিতে, কর্পোরেশনে বাধ্যতামূলক স্যানিটরি পায়খানার ব্যবস্থার কথা বলেছেন।

[5-35—5-45 P.M.]

আমি আপনাকে অনুরোধ করব, গ্রামে আপনারা ফ্যামিলি ভিত্তিক হোক, বা কয়েকটি পরিবার মিলে হোক স্যানিটারি পায়খানা তৈরি করে দিন। যদি দরকার হয় অনুদান দিয়ে করে দিন। আমি মন্ত্রী মহাশয়কে প্রস্তাব দিচ্ছি একটা গ্রামে দশটা কি পাঁচটা পরিবার নিয়ে যেমন, রেলওয়ে স্টেশন আছে, সেই রকম সিস্টেমে কতকগুলি পায়খানা (স্যানিটারি) করে দেবার চেষ্টা করুন। আগে কোথাও হয়ত ব্লিচিং পাউডার দেখা যেত, আজকে সব উধাও হয়ে গেছে, আজকাল আর ব্লিচিং পাউডার পাওয়া যায় না। একটা প্রবাদ আছে প্রিভেনশন ইজ বেটার দ্যান কিয়োর, আমি একটা উপদেশ দিই, আপনি যদি এই উপদেশটা দিতেন পশ্চিমবাংলার জনসাধারণকে যেমন আমাদের প্রধানমন্ত্রী উপদেশ দিয়েছেন যে সকালবেলা উঠে আপনারা আপন আপন মূত্র পান যদি করে নেন তাহলে আর রোগ হবে না, এই উপদেশ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এই বাজেটকে সমর্থন করে আমি যে কথা বলতে চাই—উনি সঠিক কথা বলেছেন, উনি উপসংহারে যে কথা বলেছেন যে জনসংখ্যার ক্ষেত্রে আজকের সমস্যাগুলির কারণ খুঁজতে বেশি দূর যেতে হয় না। যে ধনতান্ত্রিক গোষ্ঠী তোষণের পথে আমাদের অর্থনীতি এতদিন পরিচালিত হয়েছে, তারই ফল আজকের এই ভয়াবহ পরিস্থিতি। লক্ষ লক্ষ মানুষ আজ অপুষ্টি, অস্বাস্থ্য, অবহেলা ও দুর্নীতির শিকার। সামান্য সুযোগ সুবিধা আজ যেটুকু সৃষ্টি হয়েছে তাও শহরাঞ্চলে সীমাবদ্ধ। গ্রামের অধিবাসীরা তার কিছুই পান না। সমাজদেহের সর্বত্র যে অবক্ষয় প্রকট, যে আত্মপর উদাসিনতা ও লোভ ও স্বার্থপরতায় আমাদের সমাজ জীবন আজ কলুসিত তার প্রভাবে জনস্বার্থের কর্মসূচিও নিদারুন ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। প্রকৃত সমাজতান্ত্রিক ব্যবস্থার প্রবর্তনই একমাত্র এই বিপুল সমস্যার সমাধান করতে পারে। যতদিন না আমরা সেই কাম্য ন্যায় বিচার প্রতিষ্ঠিত করতে পারছি ততদিন সমবেত ভাবে নিরলস প্রয়াস চালানো ছাড়া আমাদের পথ নেই। এখানে বিরোধী দলের যে সমস্ত বন্ধুরা এতক্ষণ বললেন, আমি তাঁদের কাছে একটা অনুরোধ জানাবো, তাঁদের একটু আত্ম সমীক্ষা করা উচিত ছিল। এখানে কতকগুলি কথা ডাঃ মোতাহার হোসেন মহাশয় ঠিক বলেছেন, কতকগুলি চিত্র তুলে ধরেছেন, কিন্তু এটা কেন হল, তার একটা আত্ম সমীক্ষা করলেন না। কেন হল? ৩০ বছর ধরে তারা কেন্দ্র থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার বুকে পর্যন্ত শাসন ক্ষমতায় ছিলেন। এর মধ্যে দু বছর বাদ দিলে সমগ্র পিরিয়ডটাই তারা চালিয়েছেন, ক্ষমতায় ছিলেন এবং সেই ক্ষমতায় থেকে আজকে যা যা বলেছেন তার প্রতিটি কথা যদি সত্য হয় তাহলে তার দায় দায়িত্ব কার ঘাড়ে গিয়ে পৌছায়? কে তার দায়িত্ব নেবে? ৮ মাস হল এই সরকার ক্ষমতায় এসেছে। তার মধ্যে যা করেছে বা করতে পারছে সেটা নিশ্চয়ই গর্ব করার যথেষ্ট কারণ আছে এবং এইটুকু গর্ব নিশ্চই আমরা হাউসে করতে পারি। ডাঃ মোতাহার হোসেন আমার ডাক্তার বন্ধু। তিনি একজন চিকিৎসক। তিনি জানেন চিকিৎসা ব্যবস্থায় কোথায় গলদ আছে।

আমরা মনে করি সামগ্রিকভাবে যে গলদ আছে সেই গলদকে তারা আরও বাড়িয়ে দিয়ে গেছে প্রত্যেকটি স্তরে। আমি তাকে জিজ্ঞাসা করি, তিনি যে দুটি কথা বলে গেলেন, এটা কি আট মাসে হয়েছে? যে বাড়িটায় চাঁদের আলো দেখালেন, বাড়িটা ভেঙ্গে গেছে বললেন, এটা কি ৮ মাসের মধ্যে ভাঙ্গল? তার আগে কি তাদের চোখে পড়ে নি? আর সেই চাঁদের আলো যেখান থেকে ঢুকল—আর সেই চাঁদের হাট করবার জন্য যে সমস্ত যুব কংগ্রেসি মস্তান জি.ডি.এ. থেকে আরম্ভ করে বিভিন্ন দপ্তরে কাজ করছেন সমাজবিরোধী কাজ নার্সদের রোগীদের নিয়ে বলাৎকার করে কি করে? লজ্জা করে না? এই কথা আজকে তাদের বোঝা উচিত। এই কথা একবার সমীক্ষা করুন, চিন্তা ভাবনা করুন যে কি করে কেমন করে সমাজদেহে এই ক্ষতের সৃষ্টি করেছেন। আজকে চতুর্দিকে ক্ষত দেখতে পাচ্ছি। সেই ক্ষতকে নির্মূল করতে গেলে যে বাজেট এখানে পেশ করা হয়েছে আসুন সকলে মিলে তাকে আমরা সমর্থন করি। আর ত্রুটি বিচ্যুতি যদি কিছু থাকে তাহলে তাকে নিশ্চয়ই মুক্ত করতে হবে। আজকে নতুন করে ভাবতে হবে। সমালোচনা করার অধিকার নিশ্চয়ই প্রত্যেকের আছে। সমালোচনা নিশ্চয়ই করবেন। সমালোচনা যদি না করা হয় তাহলে আমি বলব আমাদের বামফ্রন্ট সরকার নিশ্চয়ই ভুল পথে যেতে পারে। কিন্তু সমালোচনা করবার নাম করে আপনারা যদি সেই সমস্ত জায়গায় আরও দূষিত আবহাওয়া সৃষ্টি করবার চেষ্টা করেন তাহলে সেখানে রুখে দাঁড়াবার অধিকার আমাদের নিশ্চয়ই আছে। আমি তাই বলতে চাই বাজেটে যে সমস্ত জিনিসগুলো মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অবতারনা করলেন—এই সীমিত ক্ষমতা নিয়ে আমাদের কাজ শুরু করতে হয়েছে। আজকে দৈনন্দিন জীবনে হাসপাতালগুলির কি অবস্থা আমরা দেখতে পাচ্ছি? হাসপাতালগুলিতে রোগীরা ওষুধ পায় না। এই ওষুধের অব্যবস্থা কে করে এসেছে? আমি জিজ্ঞাসা করি আজকে চিকিৎসক নেই বলে যে চিৎকার করা হচ্ছে, গ্রামাঞ্চলে চিকিৎসক যে যায় না বলা হচ্ছে, কেন যায় না? ২ হাজার ছাত্র ব্যাক লগ হয়ে পড়ে আছে, মেডিকেল পরীক্ষা হয় নি—কেন হয় নি, কে তার উত্তর দেবে? মোতাহার ভাই উত্তর দিন কেন পরীক্ষা হয় নি? আপনাদের আমল ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সব ছাত্র ভর্তি করেছেন, যারা লেখাপড়া করেনি বা যাদের লেখাপড়া করার সুযোগ দেওয়া হয় নি, যাদের সেই সুযোগের অপব্যবহার করা হয়েছে, আজকে বলুন তারা কোথায় দাঁড়িয়ে আছে—আজকে ২ হাজার ছাত্র পরীক্ষার দ্বারে এসে দাঁড়িয়ে রয়েছে। এই ডাক্তার যদি তৈরি করতে পারতেন তাহলে ২ হাজার চিকিৎসক বেরিয়ে আসত। আমরা মনে করি বামফ্রন্ট সরকার ১ বছরের মধ্যে এই ২ হাজার ছাত্রকে চিকিৎসক হিসাবে বার করে আনতে পারবে পরীক্ষার সুযোগ দিয়ে এবং সেই সমস্ত চিকিৎসক বন্ধু বিভিন্ন জায়গায় যাবেন। গ্রামে ডাক্তার যায় না কেন? গ্রামের কি অবস্থা আপনারা করে রেখেছেন? স্বাস্থ্য কোনও একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। গোটা সমাজ-জীবনকে আপনারা দূষিত করে রেখেছেন। মানুষের একটি অঙ্গ সুস্থ ছাড়া চলতে পারে না। ব্যক্তিগত স্বাস্থ্য, সমাজের স্বাস্থ্য, দেশের স্বাস্থ্য ইত্যাদি সমস্ত কিছুকে যদি আজকে তৈরি করতে হয় তাহলে যে দায়িত্ব নিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কাজ শুরু করেছেন সেই কাজকে সমর্থন করতে হবে। আজকে যদি না করেন

ভবিষ্যতে নিশ্চয়ই করতে হবে। আর যদি করতে পিছপা হন বা না করেন তাহলে জনগণ, আজকে যে কটি এসেছেন সেই কটিকেও ধুয়ে মুছে ফেলে দেবে। আজকে আমি পানীয় জলের কথা বলতে চাই। গ্রামের মানুষের কাছে পানীয় জল পৌছে দিতে হবে। জলের ব্যবস্থা ঠিকমতো হচ্ছে না। বাজেটে টাকা দেওয়া হয়েছে অথচ কেন হচ্ছে না? আপনারা এমন প্রশাসনযন্ত্র করে দিয়ে গেছেন, বিভিন্ন জায়গায় লোক বসিয়ে রেখে গেছেন।

[5-45—5-55 P.M.]

কেন হচ্ছে না, টাকা দেওয়া হয়েছে বাজেটে টাকা রাখা হয়েছে কিন্তু এমনই প্রশাসন যন্ত্র আপনারা করে দিয়েছেন বিভিন্ন জায়গায় যেভাবে লোক বসিয়ে রেখে গেছেন তারা করতে চায়না—তারা করতে দেবে না—সেখানে টিউবওয়েল বসাতে দিচ্ছে না—এই সংবাদ আমাদের কাছে আছে। এই সমস্ত লোককে যদি আমরা ছাঁটাইয়ের ব্যবস্থা করতে পারতাম, তাদের যদি দূর করে দিতে পারতাম তাহলে নিশ্চয়ই আমরা তাড়াতাড়ি গ্রামের মানুষের কাছে জল পৌছে দিতে পারতাম। কিন্তু আমরা পাচ্ছি না। আমাদের অসুবিধা হচ্ছে এটা আমরা জানি। তবুও আমরা চেষ্টা করে যাচ্ছি যে যাতে করে গ্রামের মানুষের কাছে পানীয় জল পৌছায়। ত্রুটি আছে কিন্তু ত্রুটির জন্য সম্পূর্ণ দায়ী তা আমরা বিশ্বাস করি না। স্বাস্থ্য রক্ষা করতে গেলে পুষ্টির দরকার। আজকে দেশের মানুষের শতকরা ৭০ ভাগের যেখানে দারিদ্র সীমার নিচে বাস করে তাদের কাছে পুষ্টি একটা পরিহাস হয়ে দাঁড়িয়েছে। ভাগ্যের পরিহাস যে আজকে বিরোধীদলের বেঞ্চ থেকে কথাবার্তা বলছেন তারা এই কিছুদিন আগে পর্যন্ত ছিলেন টেজারি বেঞ্চে—কি অবস্থা করে গেছেন দেশে। একবার ভাবছেন না তাদের তো ভাববার দরকার নেই। তারা যে কথাগুলি বলেন একথাগুলি শুধু সময় নষ্ট করবার জন্য বলে যান। তারা যদি ভাবনা চিন্তা করতেন এদের জন্য যদি একটু ভাবতেন তাদের জন্য যদি একটু চিন্তা করতেন তাহলে এই কথাগুলি তারা বলতেন না। আজকে আমি বলতে চাই তাদের আমলে ইন্ডিয়ান মেডিকেল অ্যাশোসিয়েশন পশ্চিমবাংলার প্রাদেশিক সম্মেলন হয়—সেই সম্মেলনকে কেন্দ্র করে তখন ইন্দিরা কংগ্রেসের ঢেউ চলছে, আর আপনাদের এখানে সিদ্ধার্থশঙ্কর রায়ের ঢেউ চলছে আর তখন অজিত পাঁজা মহাশয় স্বাস্থ্য মন্ত্রী—এই ইন্ডিয়ান মেডিকেল অ্যাশোসিয়েশনের কনফারেন্সকে বানচাল করবার জন্য এখান থেকে কি ভাবে ডাইরেকশন গেল—সেখানে চিকিৎসক বন্ধুরা সমবেত হবেন, গতবছর ৭৭ সালে ফেব্রয়ারি মাসে চিকিৎসক বন্ধুরা সমবেত হয়েছেন, দেশের চিকিৎসা ব্যবস্থা সম্বন্ধে আলোচনা করবেন—কি করে দেশের স্বাস্থ্য ব্যবস্থা উন্নত করা যায় তা আলোচনা করবেন—তাদের ডিরেক্টার থেকে প্রত্যেকটি ডাক্তারের কাছে পরোয়না চলে গেল যে কোনও ডাক্তার যারা হেলথ সার্ভিসে আছেন তারা যোগদান করতে পারবেন না। আমরা কোনও সহযোগিতা পেলাম না। তারপর সাধারণ ডাক্তার বন্ধুরা সেখানে দলে দলে যোগদান করলেন তখন প্যান্ডেল এ আগুন লাগিয়ে পুড়িয়ে দেওয়া হল—চক্রান্ত করে পুড়িয়ে দেওয়া হল—তার এখনও পর্যন্ত তদন্ত চলছে। কিন্তু আপনারা এটা জেনে রেখে দিন যে আগুন দিয়ে পুড়িয়ে দিয়ে এখন এখানে ডাক্তারদের

সম্বন্ধে এত কথা বলছেন। দেশের স্বাস্থ্য ব্যবস্থা সম্বন্ধে আপনারা কি করে গেছেন। আজকে আমি জিজ্ঞাসা করি হাসপাতাল গুলি আপনারা হেলথ সেন্টারগুলি আপনারা কোথায় তৈরি করেছেন। হেলথ সেন্টার গুলি আপনারা তৈরি করেছেন যেখানে গ্রামের লোকেরা যেতে পারে না, একেবারে গ্রামের শেষ প্রান্তে এবং সেসব করেছেন ব্যক্তিগত কারণে। হেলথ সেন্টারগুলি একেবারে শ্মশানের পাশে করেছেন—যাতে মানুষ বুঝতে পারে যে আর বেশি দেরি নাই হাসপাতাল থেকে যাতে করে শ্মশানে নিয়ে যেতে কষ্ট না হয়। এই ব্যবস্থাগুলি আপনারা ত্বরান্বিত করেছেন। আজকে সেই বাড়িগুলি অ্যাবান্ডান করে দেওয়া ছাড়া আর উপায় নেই। এই বাড়িগুলি ভেঙ্গে দিয়ে আবার নতুন করে হাসপাতাল তৈরি করা হবে। আমি বলি যে আপনাদের লীলা ক্ষেত্র ছিল ঐ দোমহনী হেলথ সেন্টার—প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রী যেখানে গিয়ে বেশি করতেন, সেখানে নার্স নিয়ে যেসব কান্ড হত। এই সব আপনারা করতেন। আপনি জানেন স্যার, কাটোয়া হাসপাতালের মধ্যে আপনাদের নিযুক্ত রমজান বলে একটা ছেলে ঐখানকার রুগীর উপর বলাৎকার করার কথা গতবার বাজেটের সময় বলেছিলাম যে ওকে ওখান থেকে তাড়িয়ে দেওয়া দরকার কিন্তু তাকে তাড়িয়ে দেওয়া হয়নি কেবল ট্রান্সফার করা হয়েছে মাত্র। এই হচ্ছে আপনাদের ইতিহাস, একটা অব্যবস্থা আপনারা এই রকম করে রেখে গেছেন। আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে ব্যবস্থা নিয়েছেন, আমি তা সমর্থন করি এবং করে জোরের সঙ্গে বলতে চাই যে, যা করতে পারা গেছে, তার আরও বেশি করা যাবে যদি আপনারা অহেতুক বিরোধিতা না করে সহযোগিতামূলক মনোভাব গ্রহণ করেন। কেবল বিরোধিতার জন্য বিরোধিতা না করে সত্যিকারের যদি সহযোগিতামূলক মনোভাব গ্রহণ করেন, তাহলে স্বাস্থ্য কেন্দ্রগুলিকে ভাল করা যায়। আপনারা যাদের নিযুক্ত করে গেছেন, তাদের বলুন কাজ করতে, দেশের সেবার কাজ করতে, তাদের কাজ না করার প্রবৃত্তিতে সহায়তা করবেন না। অনেকে বলেছেন গ্রামে চিকিৎসক যায় না। আমরা যদি গ্রামে চিকিৎসক যাবার মতো অবস্থা এবং পরিবেশ সৃষ্টি করতে পারি তাঁরা যাবেন। গ্রামে রাস্তা ঘাট নেই, ৩০ বৎসরে রাস্তাঘাট হয়নি, এটা স্বীকার করেছেন, রাস্তাঘাট হয়নি শুধু নয়, ইলেকট্রিসিটি যায় নি, জলের ব্যবস্থা হয় নি, মানুষের স্বাস্থ্যের অবনতি ঘটেছে, এই যে হয়েছে এগুলি অস্বীকার করতে পারবেন কি করে? এই অবস্থা আপনারা করে গেছেন। আমরা যে সময় পেয়েছি, সেই সময়ের মধ্যে কিছু কিছু চেষ্টা করে যাচ্ছি, তার রূপরেখা বাজেটের মধ্যে রয়েছে। এই কথা বলে আরও কি করা যায়, আরও কি করণীয়, কি করে এই বাজেটকে আরও শক্তিশালী করা যায়, তা আমি আপনার সামনে রাখছি। আমি এটা বলতে চাই না যে এটা করা যায় না, আরও কি করা যাবে, কি করার চেষ্টা করব সেটা বলছি। আমাদের গ্রামে ডাক্তার যাচ্ছে না কেন? আমাদের সেখানে অবস্থাটা কি? আমাদের স্বাস্থ্যের অবস্থা কি সেটা স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলেছেন। যেটুকু পাওয়া গেছে সেটুকু আর্বান এরিয়াতেই সীমাবদ্ধ রয়েছে, সেখান থেকে ছিনিয়ে নিয়ে যেতে হবে। সেখান থেকে ভেঙে নিয়ে চলে যেতে হবে। কি করে নিয়ে যাব? যদি চিকিৎসা ব্যবস্থাকে গ্রামে নিয়ে যেতে হয়, প্রথম যে ব্যবস্থা হচ্ছে সেটা হচ্ছে চিকিৎসকের প্রয়োজন আছে, ঔষধের প্রয়োজন আছে, রাস্তাঘাট এসবেরও প্রয়োজন আছে। এগুলিকে আলাদাভাবে

বিচ্ছিন্ন করে দেখলে হবে না। সমস্ত কিছুকে কো-অর্ডিনেট করা যায় তাহলে হবে। এই চিকিৎসা ব্যবস্থায় যে চিকিৎসকের প্রয়োজন হবে তাকে এমনভাবে তৈরি করতে হবে যাতে তার গ্রামে যাবার মনোভাব গড়ে উঠে। চিকিৎসকদের নতুন করে তৈরি করার পরিকল্পনা রয়েছে। আজকে শুধু চিকিৎসকের কথা বললে হবে না। এরজন্য শিক্ষা দপ্তরের সঙ্গে যোগসূত্র স্থাপন করতে হবে। মার্চ মাসে টেন প্লাস টু পরীক্ষা শেষ করে ৩১শে মার্চের মধ্যে শেষ করে, দু মাসের মধ্যে পরীক্ষার রেজাল্ট বার করে দিয়ে, মে মাসের মধ্যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা নিয়ে জুলাই মাসে সেশন আরম্ভ করে দেয় ক্যালেন্ডার ইয়ারকেই যদি প্রি-ক্লিনিক্যাল এবং ক্লিনিক্যাল ভাগ করে নিয়ে, গ্রামের মধ্যে প্রতি বৎসর তিন মাস ট্রেনিং নিতে হবে, এটা সিলেবাসের মধ্যেই ব্যবস্থা করা হয়, তাহলে তাদের মধ্যে গ্রামে যাবার প্রবণতা গড়ে উঠবে। আমার কথা হচ্ছে সিলেবাসের মধ্যেই ছাত্রদের এমনভাবে শিক্ষাব্যবস্থা থাকবে যাতে তাদের গ্রামে যাবার প্রবণতা গড়ে উঠে এবং সেইভাবেই ব্যবস্থা রাখতে হবে। গ্রাম এবং শহর থেকে যাতে এই ছাত্রদের নেওয়া হয়, তারজন্য ডিস্ট্রিক্ট কোটা রাখতে হবে। তা না হলে কলকাতা এবং অন্যান্য শহরের ছাত্রদের সঙ্গে গ্রামের ছেলেরা কম্পিট করে উঠতে পারবেন না। তাই এই কোটা স্বাস্থ্যমন্ত্রীকে রাখার জন্য অনুরোধ করছি। এ ছাড়া এই ছাত্রদের সম্পর্কে ডিটেইলস যেগুলি করা দরকার তা করতে হবে। ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল সিলেবাস সাড়ে চার বছর করেছে, সেটা ৯৭টি মেডিকেল কলেজে সেভাবে এম.বি.বি.এস. কোর্স চালু হয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলার ৯টি কলেজ সেই সুযোগ পাচ্ছে না, উত্তরবঙ্গও এই সাড়ে চার বছরের মধ্যে চলে এসেছে। এই সাড়ে চার বছরের কথা আমরা নতুন করে ভাবতে চলেছি। আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলব যে লাইসেন্সিয়েট কোর্স নতুন করে খুলবার প্রচেষ্টা না চালিয়ে, এই যে ব্যবস্থা এটাকেই যাতে আরও শক্তিশালী করা যায় এবং নিয়মিত শিক্ষার ব্যবস্থা করা যায় সেটা দেখুন, তাহলেই দেখা যাবে আমাদের ডাক্তারের অভাব হবে না।

[5-55—6-05 P.M.]

ডাক্তার যাতে গ্রামে যায় তারজন্য কতকগুলো ব্যবস্থা করতে হবে। হেলথ সেন্টার এমন জায়গায় করলে হবে না যেটা লোকালয়ের বাইরে। সেখানে এক জায়গায় রাখবার ব্যবস্থা করতে হবে, সেখানে রাখবার পর তাদের কোয়ার্টারসের ব্যবস্থা করতে হবে। গ্রামে ইনসেনটিভ দিতে হবে। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে ১৯৫৮ সালে ফার্স্ট হেলথ সার্ভিস রেগুলেশন করা হয়েছিল, তাতে গ্রামে তাদের দুশো টাকা করে ইনসেনটিভ দেওয়া হত। ১৯৫৮ সাল থেকে দেওয়া হচ্ছিল, সেটা ১৯৬৫ সালে চেঞ্জ করে দেওয়া হল। আপনি যদি এইগুলো দেখেন তাহলে বুঝতে পারবেন, মূল গলদ হচ্ছে, ব্যবস্থার মধ্যে। সেই ব্যবস্থা না পাল্টে কিছু করা যাবে না। আট মাসের মধ্যে সেই ব্যবস্থা পাল্টানো যাবে না। প্রচেষ্টা শুরু হয়েছে এবং তাকে প্রচেষ্টার মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা জানি বিভিন্ন হেলথ সেন্টারে ঔষুধ পাওয়া যায় না। ঔষুধের প্রোডাকশন কোথায়? কেন এখানে প্রডাকশন হচ্ছে না। আমাদের ইস্টার্ন জোনে—পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যা, আসাম-এর মধ্যে আমরা তো

ফটোকেমিকেল একটা কারখানা দাবি করতে পারি। আসুন আমরা সেই ঔষুধের কারখানা তৈয়ারি করার জন্য সামগ্রিকভাবে ব্যবস্থা গ্রহণ করি। কেন হচ্ছে না? সেগুলো সব দেখতে হবে। আপনাদের আমলে বারবার তো দাবি করেছিলাম, আপনারা তো করতে দেন নি। কেন দেন নি? কেন ফটো-কেমিকেল এখানে তৈরি হয় নি। আজকে দেশের মধ্যে এই ঔষুধের অভাব রয়েছে। এটা সৃষ্টি করতে আপনারা দিয়েছেন। কেন হাতি কমিটির রিপোর্ট, যে হাতি কমিটিতে বামপন্থীরা ছিল না, রূপায়িত করতে দেন নি? কেন তাকে সেখানের থেকে সরিয়ে দিয়েছেন? আমরা জানি দিল্লিতে মিটিং হয়েছিল ড্রাগ প্রডাকশনের ব্যাপারে। সেখানে যে মিটিং হয়, আমি ছিলাম। সেখানে হাতি বলেন। তখনকার নতুন স্বাস্থ্যমন্ত্রী তার বক্তৃতার পরে বললেন, আমি এখন যা সমালোচনা করলাম, তাতে হয়ত ইন্দিরা গান্ধীর কাছে আর থাকতে হবে না। আমাকে চলে যেতে হবে। তারপর তাকে সত্যিই চলে যেতে হয়েছিল। আপনারা তো এই রকম করে গিয়েছেন। আমি বলব, শুধু উৎপাদন করলেই হবে না এবং আমরা শুধু ঔষুধের প্রডাকশনের দিকে নজর দেব না যদি দেশের স্বাস্থ্যকে রাখতে হয় আমাদের দেশের খাদ্যব্যবস্থার পরিবর্তন করতে হবে। সেখানে যদি আমরা বেশি করে উৎপাদন এবং বন্টনের ব্যবস্থা করতে পারি এবং মানুষের কাছে পুষ্টিকর খাদ্য পৌছে দিতে পারি তাহলে নিশ্চয়ই আমাদের ঔষুধের দিকে ঝোঁক দিতে হবে না। ঔষুধ কখন দরকার হয়, যখন খাদ্য পায় না, অপুষ্টি রোগে ভোগে। আমরা যেহেতু পুষ্টি দিতে পারছি না, তাই ওদিকে ঝোঁক দেখা দিচ্ছে। আর ঔষুধ খাওয়ালেই রোগী সেরে উঠবে—এটা আমরা বিশ্বাস করতে পারি না। এখনও এমন অনেক ঔষুধ আছে যদি আজকে পুষ্টি দিতে না পারেন, তাহলে কি করে হবে? যক্ষ্মায় দেশ ভরে গিয়েছে, এটা একটা সামাজিক ব্যাধি হয়ে গিয়েছে। আজকে সেই যক্ষ্মা রোগ প্রকৃত বেড়ে গিয়েছে। সেখান থেকে যদি উদ্ধার করতে হয়, তাহলে গোটা দেশকে ভাবতে হবে। আমাদের সামাজিক ব্যাধি হিসাবে তাকে ট্রিট করতে হবে। হাসপাতালগুলির অবস্থা আজকে নিশ্চয় খারাপ। এই হাসপাতালগুলিকে যদি আজকে দুর্নীতিমুক্ত করতে হয়, দুর্নীতি আছে জানি, দুর্নীতি একটা জায়গায় বাসা বেঁধে আছে, বিভিন্ন জায়গায় আছে, হাসপাতালগুলি তার থেকে মুক্ত হতে পারে না, সেখানেও আছে, সর্বত্র সমাজে যদি দুর্নীতি থাকে, হাসপাতালেও থাকবে, তার বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াতে হবে। আমরা চাইব, আমরা সকলে মিলে অন্তত তারজন্য চেষ্টা চালিয়ে যাব। তা সত্ত্বেও বলব, আমাদের প্রশাসনযন্ত্রের মধ্যে যারা রয়েছেন, সেই প্রশাসনযন্ত্রকে যারা আজকে স্বাস্থ্যব্যবস্থাকে মূলত একটা কাঠামোর মধ্যে রাখছেন, তাদের অনুরোধ করব তারা যাতে জনসাধারণের স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি হয় সেদিকে দৃষ্টি দিয়ে স্বাস্থ্য প্রকল্প রচনা করবেন এবং তাহলে সত্যিই জনসাধারণের উপকার করা হবে। তা যদি না করতে পারেন তাহলে পরে আবার আরবান অরিয়েন্টড হয়ে যাবে। ওই শিক্ষা ব্যবস্থা থেকে আরম্ভ করে সামগ্রিকভাবে যাতে চলে সেদিকে দৃষ্টি দিতে হবে। ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিস সম্বন্ধে একটা কথা বলে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষ করে দেব। সেটা হচ্ছে, আমাদের দেশে যা কাজ এবং চিকিৎসা ব্যবস্থা হয়েছে, তাতে বড়লোকের ছেলেরাই চিকিৎসা ব্যবস্থার সঙ্গে যুক্ত রয়েছে। কেন কলকাতার

কাছাকাছি যেখানে নার্সিং হোম আছে সেখানে দিনের পর দিন রেখে দেওয়া হয়েছে। আজকে যে সমস্ত প্রফেসার টিচিং ইনস্টিটিউটে থাকবে, তাদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করে দিতে হবে এবং হোল টাইম হিসাবে কাজ করতে হবে। আর গ্রামে যারা রয়েছেন এবং গ্রামে যারা যাবেন তাঁদের যেন বেশি বেশি করে ইনসেন্টিভ দিই, তাহলে গ্রামের দিকে মানুষকে এগিয়ে দিতে পারব। তাহলে নিশ্চয়ই আমাদের চিকিৎসকরা গ্রামে যাবেন। মানুষকে যদি এই চেতনা জাগ্রত করতে পারি এবং তাদের মধ্যে আস্থা সঞ্চার করতে পারি যে এই হাসপাতালগুলির চিকিৎসা ব্যবস্থা তাদের নিজেদের জন্য ব্যবস্থা তবে তারাই বুক দিয়ে এটা রক্ষা করবে। নিশ্চয় ডাক্তারদের সঙ্গে এবং জনসাধারণের সঙ্গে কোনও বিরোধী বাঁধবে না। আর একটা কথা প্রশাসনযন্ত্রের কাছে যাতে কাজ তাড়াতাড়ি হয়। কাজ দেরিতে হচ্ছে। আমি জানি বর্ধমান জেলায় শ্রীখন্ড হেলথ সেন্টার সেটা ভেঙ্গে পড়ছে। গত বাজেট অধিবেশনের সময় বলেছিলাম যে বন্ধ হয়ে গেল। তখন এই দপ্তরে একটা টেলিগ্রাম করা হয়, ছমাস পরে আবার টেলিগ্রাম করা হয়, কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতালের ব্যবস্থা হয় নি। এই ব্যাপারটা স্বাস্থ্য কর্তৃপক্ষকে দেখবার জন্য অনুরোধ করছি। কিন্তু দেখতে পাচ্ছি আজ পর্যন্ত সেই হাসপাতালগুলি বন্ধ হয়েই যাচ্ছে। এই ব্যাপারে আমি স্বাস্থ্য কৃত্যকের দৃষ্টি আকর্ষণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য মন্ত্রী স্বাস্থ্য খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তা পুরোপুরি সমর্থন করছি। স্বাস্থ্য মন্ত্রী তাঁর বাজেট পুস্তিকাতে গ্রাম বাংলার সাধারণ মানুষের দুর্দশার কথা চিন্তা করে এই বাজেট উপস্থিত করেছেন। আমরা দেখেছি যে কংগ্রেসের কয়েকজন সদস্য যে সমস্ত উক্তি করলেন তা তারা কিভাবে করলেন? আমি তো এই অভিযোগ করছি যে গত ৩০ বছর যাবদ পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরে যে সমস্ত কার্যকলাপ হয়েছে তা সমালোচনার যোগ্য। আমি তার কিছু কিছু সমালোচনা করব এবং শুধু সমালোচনা করব না মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যাতে এর বিরুদ্ধে কিছু ব্যবস্থা অবলম্বন করা যায় কিনা তা তিনি দেখবেন। কারণ আমরা দেখেছি যে গত ৩০ বছরে স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্য বলতে কিছুই নাই। আগে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্য যাতে ফিরে আসে সেদিকে তিনি যেন আগে নজর দেন। তা না হলে মন্ত্রী মহাশয় যতই বাজেট পুস্তিকা পেশ করুন না কেন সাধারণ মানুষের কথা বলুন না কেন গরিব মানুষের কথা বলুন না কেন গ্রামের মানুষের কথা বলুন না কেন আমাদের গত ৩০ বছরের অভিজ্ঞতায় আমরা দেখেছি তার দ্বারা কিছুই করতে পারবেন না। আমরা দেখেছি বাজেট কিভাবে হয়, আমলাতন্ত্রের বেড়াজালে কিভাবে পরিকল্পনা নষ্ট হয়ে যায়। আমি উদাহরণ দিচ্ছি। অর্থ মন্ত্রীর গাফিলতিতে প্রায় আড়াই কোটি টাকা ফেরত চলে গেছে। আজকে এই সব দিকে যদি নজর দেওয়া না যায় তাহলে যতই সাধারণ মানুষের কথা বলুন না কেন তাদের ভাল কতখানি করতে পারবেন তা আমি জানি না। ডাঃ মোতাহার হোসেন বলেছেন ব্যয় বরাদ্দ বাড়ানো যে হয়েছে তার দ্বারা সাধারণ মানুষের কিছুই কাজ হবে না।

আমরা জানি এর আগে যে সমস্ত কাজ করা হয়েছে তার জন্য যে সমস্ত ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তার দ্বারা সাধারণ মানুষের কিছুই করা হয় না। আজকে যদি স্বাস্থ্য দপ্তর এবং বিগত সরকার যদি ঠিক মতো কাজ করতেন তাহলে সারা পশ্চিমবাংলার এই দুরবস্থা হোত না। আমরা লক্ষ্য করেছি বিভিন্ন জেলা হাসপাতালে এবং গ্রামাঞ্চলের স্বাস্থ্য কেন্দ্রের কি অবস্থা হয়েছে। আজকে আপনারা গত ৩০ বছর ধরে ডাক্তার নার্স নিয়ে আপনারা যে সমস্ত কাজ করেছেন আজকে তার সমালোচনা করছেন? আজকে পশ্চিমবাংলার বিশেষ করে সদর হাসপাতাল, জেলা হাসপাতালের কি অবস্থা হয়েছে। আমি হুগলি জেলা হাসপাতালের কথা বলছি। সেই সদর হাসপাতালের একটি মাত্র অ্যাম্বুলেন্স তারপর এই কিছু দিন হোল আর একটি অ্যাম্বুলেন্স গিয়েছে। যেখানে কয়েকটি অ্যাম্বুলেন্স থাকা দরকার সেখানে একটি মাত্র অ্যাম্বুলেন্স। তাও আবার অধিকাংশ সময় খারাপ হয়ে থাকে। এই তো অবস্থা।

[6-05—6-15 P.M.]

আমরা দেখেছি সেই সদর হাসপাতালের কি দুরবস্থা হয়েছে। সেই হাসপাতালের বেড সংখ্যা যা আছে তার চেয়ে ২/৩ গুন বেশি রোগী ভর্তি হচ্ছে। আজকে সেখানে ওষুধ পাওয়া যায় না। ডাক্তার নার্সের অভাব। এই অভাবগুলি একদিনে সৃষ্টি হয় নি। এই অভাব হল ৩০ বছরের ফল। পূর্বতন সরকার যদি লক্ষ্য রাখতেন, স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে যদি ঠিকমতো নজর দিতেন তাহলে পশ্চিমবাংলার এই অবস্থা হত না। পূর্বতন সরকার স্বাস্থ্য দপ্তরের দিকে নজর দেন নি, তারা যে যার কাজ করতেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে পশ্চিমবাংলার অন্যতম সমস্যা হচ্ছে বিদ্যুতের সমস্যা। বিদ্যুৎ সমস্যা শুধু কলকারখানাতেই নেই, হাসপাতালগুলির উপরও কালো ছায়া এনে দিয়েছে। আমি একটি কথা বলছি হাসপাতালে যখন লোড শেডিং হয় তখন হ্যারিকেনের জন্য তেলের উপযুক্ত পয়সা থাকে না। রোগীকে বলা হয় মোমবাতি কিনে দিন তবেই রোগীর কাছে আলো নিয়ে যাওয়া হবে। কাজেই এর একটা ব্যবস্থা করা দরকার। গত ১৩ তারিখের সদর হাসপাতালের একটি ঘটনার কথা বলছি। একটি রোগীর অ্যাপেনডিসাইটিস বার্স্ট করে গেছে। সেটা অপারেশনের জন্য অপারেশন টেবিলে তোলা হয়। এমন সময় লোড সেডিং শুরু হয়ে গেল। টেবিলে আলো দিয়ে তারপরে অপারেশন করা হল। রোগীটির ভাগ্য ভাল যে তাই সে বেঁচে গেল। এই হল অবস্থা। আমাদের জেলার একটি মাত্র ব্লাড ব্যাঙ্ক এই হুগলি সদর হাসপাতালে অবস্থিত। হুগলি জেলায় আরও ব্লাড ব্যাঙ্কের প্রয়োজন। ব্লাড ব্যাঙ্ক হলে কি হবে—বিদ্যুতের অভাবে বোতলের পর বোতল রক্ত নষ্ট হয়ে যাচ্ছে। ব্লাড ব্যাঙ্ক বাড়লে আরও রক্ত নষ্ট হবে লোড সেডিং-এর জন্য। কাজেই আমরা দেখছি অপচয় বহু জায়গায় হয়েছে, এই অপচয় বন্ধ করা উচিত। আমরা দেখেছি বারাসতে ৭/৮ বছর ধরে ১৫/১৬ লক্ষ টাকার পাইপ মাটির তলায় পোঁতা পড়ে আছে, অথচ মানুষ এক আধ বালতি পানীয় জলের জন্য এধার ওধার ঘুরে বেড়াচ্ছে। এই জিনিসের কোনও সুষ্ঠু ব্যবস্থা হয় নি। স্বাস্থ্য দপ্তরের টাকা এইভাবে অপচয় হচ্ছে।

হাসপাতালগুলিতে আজকে যদি জেনারেটরের ব্যবস্থা করতে পারা যায় তাহলে এই রক্ত বোতলের পর বোতল নষ্ট হয় না এবং রক্তের অভাবে রোগীও মারা যেতে পারে না। সেই জন্য আমি বিরোধী দলের কাছে অনুরোধ করব যেখানে রক্তের এত অভাব রয়েছে, রক্তের জন্য সাধারণ রোগীরা মারা যাচ্ছে সেখানে আসুন আমরা সকলে মিলে রক্ত দান করার জন্য এগিয়ে যাই। আজকে স্টুডেন্টস হেলথ হোম বিভিন্ন জায়গায় রক্তের জন্য আবেদন করছে আমরা বিধানসভার সদস্যরা সকলে মিলে এই রক্ত দান করে একটা সত্ দৃষ্টান্ত স্থাপন করি আসুন না—আমি জানি বিরোধী দলের সদস্যরা একমত হবেন না। কারণ বিরোধিতা করা তাদের একমাত্র স্বভাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গ্রামাঞ্চলের ডাক্তারের অভাব আছে। এই অভাব কেন হল? তারা বলেছেন গ্রামে ডাক্তার যেতে চায় না। যাবে কি ভাবে? তারা তো যেতে পারে না। গ্রামে রাস্তা নেই, বর্ষাকালে তারা বেরোতে পারে না। আজকে সেই অবস্থার জন্য দায়ী কারা? ওরা দায়ী। গত ৩০ বছর ধরে যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র উপ-স্বাস্থ্যকেন্দ্র তৈরি হয়েছে সেগুলির বেশির ভাগই কংগ্রেসি মোড়লদের বাড়ির কাছে হয়েছে। এইগুলি বড় রাস্তা থেকে ৪/৫ মাইল দূরে যার জন্য সাধারণ মানুষ হেঁটে যেতে পারে না। কাজেই গ্রামে ডাক্তার যাবার মতো উপযুক্ত পরিবেশ তৈরি করলে নিশ্চয় তাদের যেতে কোনও অসুবিধা থাকতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই ডাক্তারদের সম্বন্ধে সাধারণ মানুষের এক বিরাট ধারণা আছে। আমরা দেখেছি সরকারি হাসপাতালে যে ডাক্তার আছে তারা তাদের নিজেদের কাজেই বেশি ব্যস্ত থাকছে।

হাসপাতালের রোগীদের তারা দেখার সময় পান না, তারা নার্সিং হোম নিয়ে বেশি ব্যস্ত থাকেন। যেমন সরকারি স্কুলের শিক্ষকরা প্রাইভেট টিউশনি করতে পারেন না ঠিক তেমনি সরকারি হাসপাতালে যারা চাকরি করবেন ডাক্তাররা, তারা প্রাইভেট প্র্যাকটিশ করতে পারবেন না—এই ধরণের কোনও আইন করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহাশয়কে সেটা চিন্তা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। তারপর মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন, ডাইরেক্টরে অব ড্রাগ কন্ট্রোলে গত সরকারের স্বাস্থ্যমন্ত্রী যে সমস্ত উপদেষ্টা নিয়োগ করে গিয়েছেন তাদের সম্পর্কে চিন্তা করা দরকার। তারা সত্যিকারের সেই জায়গার উপযুক্ত লোক কিনা, সেই সমস্ত লোক কাদের লোক সেই সমস্ত চিন্তা করে ড্রাগ কন্ট্রোল অফিসে এবং অন্যান্য জায়গায় যে সমস্ত অ্যাডভাইজার আছেন তাদের সম্পর্কে পুনর্বিবেচনা করা দরকার। কংগ্রেসি বন্ধুরা অনেক কথাই বলেছেন, আমি স্যার, একটি ছোট্ট হাসপাতাল-উপস্বাস্থ্যকেন্দ্রের কথা বলছি। কনিয়াড়া উপস্বাস্থ্য কেন্দ্র-বাগদা, ২৪পরগনায়, সেখানে যে ডাক্তার আছেন ডাঃ অনাদি বিশ্বাস তিনি হাসপাতালে একদিনও উপস্থিত থাকেন না। শুধু তিনিই নন, সেখানে কমপাউন্ডার থেকে আরম্ভ করে নার্স পর্যন্ত কেউই যান না। সেখানে সেই হাসপাতালের যে দারোয়ান আছে সেই রোগীদের দেখাশুনা করে। এই অবস্থা থেকে মানুষকে মুক্ত করতে গেলে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি বই'এর মাধ্যমে যে সব কথা বলেছেন তা দিয়ে হবে না, স্বাস্থ্য দপ্তরকে পুরোপুরি ঢেলে সাজাতে হবে। গত ৫ বছর ধরে যে সমস্ত সরকারি কর্মচারী কুকীর্তি

করেছে তাদের বিরুদ্ধেও আপনাকে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী নিখিল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য আরম্ভ করছি। বাজেট বক্তৃতায় অত্যন্ত সত্য এবং খাঁটি ভাবে তিনি একটি জিনিস উৎঘাটিত করেছেন—তা হচ্ছে, কংগ্রেসিদের ৩০ বছরের যে শাসন সেই ৩০ বছরের শাসনে যে মূল ব্যাধি তারা সমাজদেহে সৃষ্টি করেছেন সেটা হচ্ছে, দারিদ্র, অপুষ্টি এবং বড় লোকদের তারা আরও বড় করেছেন আর গরিবদের আরও গরিব করেছেন। এই যে মূল ব্যাধি এর চিকিৎসা বা একে সারাবার যে দায়িত্ব সে দায়িত্ব আমি স্বাস্থ্যমন্ত্রীর হাতে দিতে চাচ্ছি না। এটা সারাবার দায়িত্ব এই বিধানসভার বাইরে যে লক্ষ লক্ষ জনসাধারণ আছেন তারা নিজেদের হাতে তুলে নিয়েছেন এবং এই মূল ব্যাধি একদিন তারা দূর করবেন, আর সেই দিনের আশায় আমরা তাকিয়ে থাকব যে দিন জনস্বাস্থ্য ঠিক ঠিক উন্নতির পর্যায়ে গিয়ে দাঁড়াবে। স্যার, এই মূল ব্যাধি থাকা সত্ত্বেও আমরা কি ভাবে কতটুকু করতে পারি—যে কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার বক্তব্যে রেখেছেন, সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আমাদের বামফ্রন্ট সরকারের মূল কথা হচ্ছে, চিকিৎসা ব্যবস্থাটাকে সাধারণ মানুষের কাছে পৌছে দাও, গরিব অবহেলিত মানুষের কাছে পৌছে দাও। কংগ্রেসি আমলে সাধারণ মানুষ, অবহেলিত মানুষ, গ্রামাঞ্চলের দরিদ্র মানুষ তারা এই চিকিৎসা ব্যবস্থার বাইরে ছিল, এর সুযোগ তারা পায়নি—তাদের কাছে এই ব্যবস্থাটা পৌছে দাও। এটাই হচ্ছে মূল কথা। এই নীতি যদি আমাদের মূল নীতি হয়—বামফ্রন্টের তাহলে সেই নীতিকে সামনে রেখে স্বাস্থ্য দপ্তরের কার্যকলাপকে সেইদিকে নিয়ন্ত্রণ করা দরকার। আমাদের স্বাস্থ্যমন্ত্রী বলেছেন, আমরা আজ পর্যন্ত চিকিৎসার আওতায় যত লোককে আনতে পেরেছি তা শতকরা ২০ ভাগের বেশি হবে না—সরকারের যে চিকিৎসা ব্যবস্থা, হাসপাতালের ব্যবস্থা, স্বাস্থ্যকেন্দ্রের ব্যবস্থা তাতে শতকরা ৮০ ভাগ লোককে আমরা আনতে পারি নি। গ্রামের লোকেরা এর সুযোগ প্রায় পানই না—অত্যন্ত সীমিত সুযোগ পাচ্ছে। এখন কি করে এই সুযোগ তাদের কাছে পৌছে দেওয়া যায় সেটা দেখতে হবে। এখানে কংগ্রেসি সদস্যদের বক্তব্য শুনলাম। তারা বললেন, ওখানে ডাক্তার নেই, ওখানে নার্স নেই, ওখানে ফার্মাসিস্ট নেই।

[6-15—6-25 P.M.]

যে ব্যবস্থা ৩০ বছর চালু রাখলেন, সেই ব্যবস্থায় ডাক্তারদের গ্রামে পাঠাতে পারলেন না, সেই অবস্থায় তারা ডাক্তার তৈরি করতে পারেন নি, সেই ব্যবস্থায় গ্রামাঞ্চলে ডাক্তার পাঠাবার, নার্স পাঠাবার, ফার্মাসিস্ট পাঠাবার ব্যবস্থা তারা করতে পারেন নি এবং এই কথা বলে একটা ভাল কাজ করেছেন তারা, ৩০ বছর তারা যে করতে পারেন নি, এই কথা যে তারা স্বীকার করেছেন এই জন্য তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি মোটামুটি যে ভাবে ভেবেছি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে সেই কথাগুলো বলতে চাই। স্বাস্থ্য যদি

মানুষের রক্ষা করতে হয়, চিকিৎসা যদি তাদের কাছে পৌছে দিতে হয় তাহলে একমাত্র উপায় হচ্ছে মেডিকেল সার্ভিসকে ন্যাশন্যালাইজ করা, জাতীয়করণ করা, আপনারা এখন পারবেন কি না আমি জানি না, এটা নির্ভর করে কেন্দ্রীয় সরকারের উপর। জনতা তরফের যাঁরা বসে আছেন, তাঁদের কাছে আমি আবেদন রাখব আপনার মাধ্যমে, কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা আবেদন রাখুন, টাকা পয়সার ভার তাঁদের হাতে আছে, টাকা পয়সা তাঁরা নিয়ে যাচ্ছেন পশ্চিমবাংলার বুক থেকে; তাতে যে অংশটা আমাদের পাওয়া দরকার যে অংশটা আমরা পাচ্ছি না এবং রাজ্য এবং কেন্দ্রের যে সম্পর্ক আছে তা পুনর্বিন্যাশ করা দরকার, সেই সম্পর্কে আমাদের যিনি প্রধানমন্ত্রী, তিনি এটাকে ভাল চোখে দেখছেন না এবং তিনি যদি ভাল চোখে না দেখেন তাহলে দায় দায়িত্ব কার, পশ্চিমবাংলার স্বাস্থ্য এবং ভারতবর্ষের স্বাস্থ্য, এটা রক্ষার দায়িত্ব কার, এটা রক্ষার মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার এই মূল দায়িত্ব যাতে পালন করেন এবং সেই দায়িত্ব পালন করার দিকে আমি আশা করব জনতার তরফে যাঁরা বসে আছেন, তাঁরা তাঁদের সরকারকে সেদিকে তাঁরা যাতে নজর দেন, তার জন্য তাঁদের উপর চাপ সৃষ্টি করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিকিৎসা পেতে হলে যেমন দরকার ওষুধ, ওষুধ পাবার জায়গা যেমন দরকার, তেমনি দরকার যারা ওষুধ দেবেন, যারা চিকিৎসা করবেন, তাদের যদি আমরা ঠিক করতে না পারি তাহলে যতই ওষুধ থাকুক, ওষুধ দেবার ব্যবস্থা যতই হোক না কেন, লোকের চিকিৎসার সুযোগ গিয়ে পৌছবে না। তাই আজকে আমাদের ভাবতে হবে, আমাদের মেডিকেল এডুকেশন, আমাদের ডাক্তারি শিক্ষা কিভাবে চলা উচিত। সেই পুরানো আমলের চিকিৎসা ব্যবস্থা চলবে না, নতুন ভাবে আজকের অবস্থায় দাঁড়িয়ে, সেই শিক্ষা সম্পর্কে আমাদের নতুন ভাবে চিন্তা করতে হবে, এটা আজকে ভাবা দরকার। এম.বি.বি.এস. অত্যন্ত ভাল জায়গা, ডিগ্রি কোর্স চালু হয়েছে, এটা খারাপ নয়, অত্যন্ত ভাল হয়েছে, এর আরও উন্নতি হোক, এই সব আরও হাজার হাজার বেরিয়ে আসুক, তাদের অভিনন্দন জানাবো। কিন্তু এই ব্যবস্থা যদি এই জায়গায় থাকে তাহলে আমরা গরিব মানুষের কাছে চিকিৎসা ব্যবস্থা পৌছে দিতে পারব কি করে? তাদের কাছে চিকিৎসার সুযোগ যাবে কি করে? তাদের কাছে চিকিৎসার সুযোগ সৃষ্টি করা দরকার। চিকিৎসকের অভাবে ৭০০ লোক নয়, কারণ ৭০০ লোকের অভাবে কত লোককে কভার করতে গিয়ে,শতকরা ২০ থেকে ২৫ ভাগ লোককে কভার করতে গিয়ে সমাজের যদি শতকরা ১০০ জন লোককে কভার করতে হয় তাহলে অভাবটা ডাক্তারের কত থাকবে, সেইগুলো আজকে ভাবা দরকার। কেউ কেউ হিসাব করছেন মাত্র ৭০০ লোকের অভাব, এটা কি করে পূরন করা যায়, লোককে কি করে আমরা গ্রামে পৌছে দিতে পারি, মানুষের চিকিৎসার ক্ষেত্রে পৌছে দিতে পারি সেইগুলো আজকে ভাবা দরকার। তাই আজকে এম.বি.বি.এস. এর পাশাপাশি লোকের কাছে কিছু চিকিৎসা পৌছে দিতে হলে আমরা এমন কিছু চিকিৎসক তৈরি করতে পারি কি না, যারা সাধারণ ভাবে মানুষের কাছে চিকিৎসা পৌছে দিতে পারে। যারা এম.বি.বি.এস ডাক্তারের সুযোগ পাচ্ছে না, যারা এফ.আর.সি.এস. ডাক্তারের সুযোগ পাচ্ছে না, এম.আর.সি.পি. ডাক্তারের সুযোগ পাচ্ছে না,

এম.ডি., এম.এস. ডাক্তারদের সুযোগ পাচ্ছে না, তারা কি কোনও রকম চিকিৎসার সুযোগ পাবে না? এই প্রশ্নটা সরকারের কাছে তুলতে চাই। এবং সরকারকে এই প্রশ্নের জবাব দিতে হবে যে শুধু এম.বি.বি.এস. তৈরি করব, এফ.আর.সি.এস. তৈরি করব, এম.ডি. তৈরি করব, এম.এস. তৈরি করব, আর সাধারণ গ্রামের মানুষ যারা, তারা চিকিৎসার সামান্যতম সুযোগটুকু পাবে না, এটা আজকে ভেবে দেখতে হবে। তাই সরকারকে আজকে ভাবতে হবে যাতে তাড়াতাড়ি কিছু ডাক্তার তৈরি করে দিতে পারেন, যাদের পিছনের লেজ ছোট হবে। ছোট লেজের ডাক্তাররা গ্রামে যাবেন, সরকার যদি এই ব্যবস্থা করেন, বড় লেজের ডাক্তাররা গ্রামে যেতে চান না, তাদের পয়সা আছে, তাদের প্রাকটিশ আছে, হাজার হাজার, লক্ষ লক্ষ টাকা উপায় করেন, উপদেশ দিয়ে তাদের মনের পরিবর্তন করা যাবে না, এই কথাটা আজকে ভালভাবে বোঝা দরকার। সুতরাং ছোট কোর্স করে সাধারণ ডাক্তার তৈরি করুন। বক্তৃতা দেবেন কংগ্রেসের তরফের বাবুরা যে গ্রামকে আপনারা অল্প শিক্ষিত ডাক্তারদের পাঠাতে চাইছেন, অত্যন্ত সত্য কথা, গ্রামে কেন অল্প শিক্ষিত ডাক্তার যাবে, ভাল কথা, যেখানকার লোক কোনও ডাক্তার পাচ্ছে না, যেখানে কোয়াকের হাতে তারা চিকিৎসিত হচ্ছে—আপনি জানেন, অ্যালোপ্যাথিক মেডিকেল কোয়াক ডাক্তারের সংখ্যা আজকে পশ্চিমবাংলায় ১২ থেকে ১৪ হাজার, হোমিওপ্যাথিতে কোয়াক ডাক্তারের সংখ্যা ১৫ থেকে ২০ হাজার, উনানীতে কোয়াক ডাক্তারের সংখ্যা আজকে ১০ থেকে ১২ হাজার। সেই লোকগুলো গ্রামের লোককে চিকিৎসা করছে এবং সেই কোয়াক ডাক্তারদের দ্বারা গ্রামের লোক চিকিৎসিত হচ্ছে। তারজন্য তো এক ফোঁটা চোখের জল কংগ্রেসি বাবুদের পড়ে না বা সেই সব বড় ডাক্তারদের পড়ে না, যারা এই ছোট কোর্স করার বিরুদ্ধে আপত্তি তুলেছেন? তাহলে আমার বক্তব্য আপনার মাধ্যমে ছোট কোর্স করুন, ডাক্তার তৈরি করুন এবং তাদের গ্রামাঞ্চলে পাঠান। সেই কোয়াক ডাক্তার আজকে গ্রামে প্র্যাকটিশ করছে। এই সমস্ত যারা গ্রামের লোকের চিকিৎসা করছে তাদের একটা সাধারণ ট্রেনিং দিয়ে গ্রামের লোকের চিকিৎসার ব্যাপারে কাজে লাগানো যায় কিনা, সরকারকে তা ভাবতে হবে। সরকার যদি আজকে সাধারণ মানুষের কাছে চিকিৎসা পৌঁছে দিতে চায় তাহলে তাকে ভাবতে হবে যে হাজার ১০/১২ কোয়াক ডাক্তার আছে তাদের কিভাবে কাজে লাগানো যায়। তাদের জন্য একটা ১ বছর দেড় বছরের শর্ট টার্ম ট্রেনিং-এর ব্যবস্থা করে, তাদের সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় কিনা, এটা ভাবতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বক্তৃতা দেখেছি, তাতে তিনি হোমিওপ্যাথিক সম্বন্ধে বলেছেন, আয়ুর্বেদ সম্বন্ধে বলেছেন, ইউনানি সম্বন্ধে বলেছেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আজকে এই বিধান সভায় দাঁড়িয়ে যে, কংগ্রেসি বাবুরা—যদিও তাঁরা কেউ এখন এখানে নেই, কেউ শুনছেন কিনা জানি না—তাঁরা হঠাৎ এখানে আয়ুর্বেদের ডিগ্রি কোর্স চালু করে গিয়েছেন। ডিগ্রি কোর্স চালু হয়ে গেল, পোস্ট-গ্রাজুয়েট কোর্স চালু হয়ে গেল। এবং কোথায়, না যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজে।

কংগ্রেস বাবুরা সেখানে ডিগ্রি কোর্স চালু করে দিলেন। কারণ আয়ুর্বেদ এডুকেশনকে বাড়াতে হবে, এটাকে ভাল করতে হবে। কিন্তু সেখানে দেখা গেল প্রিন্সিপাল পাওয়া গেল না। অধুনা আমাদের আমলে কোনও রকমে জোগাড় করে একজন প্রিন্সিপাল দেওয়া হয়েছে। সেখানে ডিগ্রি কোর্স পড়ানো হচ্ছে, অথচ সেখানে হসপিটালে কি একটা বেড্ আছে, রোগী আছে, ক্লিনিক্যাল অ্যারেঞ্জমেন্ট কি আছে? তাহলে সেখানে ছাত্ররা কি পড়বে, আর কি শিখবে? আয়ুর্বেদের মূল কথা হচ্ছে, পাতা চেনার কথা, গাছ চেনার কথা। অথচ যে অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজে ডিগ্রি কোর্স চালু হয়েছে সেখানে কি পাতা চেনার, গাছ চেনার, হার্বের কোনও ব্যবস্থা আছে যাতে ছাত্ররা সেখানে সেগুলি দেখে শিখতে পারে? কোনও ব্যবস্থাই নেই। অথচ সেখানে ডিগ্রি কোর্স চালু হয়ে গেল। ছাত্ররা পাশ করে বেরুবে, তারা পাতা চিনল না, ওষুধ চিনল না, রোগ চিনল না, রোগী চিনল না। সুতরাং এই অবস্থার উন্নয়ন হওয়া দরকার। আয়ুর্বেদের দিকে আমাদের যাওয়া দরকার, কারণ আয়ুর্বেদ ভারতবর্ষের পুরাতন ব্যবস্থা। ভারতবর্ষের ঐতিহ্য। একে আজকে আমরা অবহেলা করছি। কিন্তু বাইরের দেশ একে গ্রহণ করছে। জাপান আজকে আয়ুর্বেদের ডেভেলপ করছে, আমেরিকা ডেভেলপ করছে এবং এর জন্য সেখানে তারা সংস্কৃতকে কম্পালসারি সাবজেক্ট করেছে যারা আয়ুর্বেদ পড়বে তাদের কাছে। জাপান আমেরিকা আয়ুর্বেদ শিক্ষা দিচ্ছে, ফরেন কান্ট্রিস আমাদের চিকিৎসা ব্যবস্থাকে নিয়ে যাচ্ছে—আর আমাদের কংগ্রেসি আমলে আমরা এমনই অপদার্থ ছিলাম যে, আমাদের এখানে সেই জিনিস নষ্ট হচ্ছে, অবহেলিত হচ্ছে। সেটা বুঝতে পেরে ওঁরা তড়িঘড়ি ডিগ্রি কোর্স, পোস্ট গ্রাজুয়েট কোর্স চালু করেছেন। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে বলব আয়ুর্বেদের দিকে নজর দিন, কলেজগুলিকে ঠিকমতো গড়ে তলুন। সেখানে হসপিটাল তৈরি করুন, হার্বেরিয়াম তৈরি করুন যাতে ছাত্ররা পাতা চিনতে পারে, গাছ চিনতে পারে। কল্যাণীতে একটা ওষুধ তৈরি করবার কারখানা সরকার পক্ষ থেকে করা হয়েছে। সেখানে কত টাকা খরচ হয়েছে? তার অবস্থা আজকে কোথায়? গাছ-গাছারির অবস্থা কোথায়? কটা গাছ আছে? কটা পাতা আছে? কত ওষুধ সেখানে তৈরি হয়েছে? কত টাকা এর পেছনে সেখানে খরচ হয়েছে? কেন এই অপচয়? কেন এই অন্যায়? আজকে কল্যাণীর ঐ কারখানার উন্নতি করবার দায়িত্ব আমাদের সরকারের। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব যে, কল্যাণীর ঐ কারখানাকে আপনারা সত্যিকারের আয়ুর্বেদিক ওষুধ প্রতিষ্ঠানে পরিণত করুন। ১৮,০০০ রেজিস্টার্ড ডাক্তারকে কাজে লাগানো যায় নি। কিন্তু যদি আজকে ১৮ হাজার রেজিস্টার্ড অ্যালোপ্যাথিক ডাক্তার না পাওয়া যায় তাহলে আমরা হোমিওপ্যাথিক ডাক্তারদের কাছে পৌঁছে দিতে পারি এবং সেই সঙ্গে আয়ুর্বেদিক ডাক্তারদের চিকিৎসা গ্রামের সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পারি। এটা আমরা কেন পারব না?

[6-25—6-35 P.M.]

কেন তাদের গ্রামে আমরা বসাতে পারব না, গ্রামে আমরা দিতে পারব না? উপাধ্যক্ষ মহাশয়, ১৮ হাজার হোমিওপ্যাথ তাকে যদি আমরা সেটেল করতে পারি তাহলে শতকরা

৮০ ভাগ গ্রামের চিকিৎসা তাঁরা করতে পারেন। যদি গ্রামের লোকের মঙ্গল করতে পারেন তাহলে তাঁরা অভিনন্দন জানাবেন। ৫ থেকে ৬টি ডিগ্রি কোর্স চালু হয়েছে সেই ডিগ্রি কলেজের প্রফেসর নাই, কিছু নাই এবং সেইসব নিয়ে বেসরকারি ব্যবস্থা চলেছে। মেডিক্যাল শিক্ষাবিদরা লোকের স্বাস্থ্যের দায়িত্ব নেবার জন্য তৈরি হবে সেখানে বেসরকারি কি কিছু থাকা উচিত? উচিত নয়। লাভের ক্ষেত্রে উচিত নয়। বিভিন্ন হোমিওপ্যাথি কলেজগুলিতে ডিগ্রি কোর্স পড়ানো হয় ছেলেরা পড়তে চায় হাসপাতালে কাজ করতে চায়—হাসপাতালে তারা প্রফেসর পাচ্ছে না, ল্যাবরেটরি পাচ্ছে না, হাসপাতাল ঠিক রাখতে গেলে হাসপাতালের খরচ কে দেবে? সেখানে ডাক্তার, নার্স বা অন্যান্য সমস্ত কর্মচারীরা মাইনে পায় না এবং সেই নিয়ে খুব ঝগড়া। আমি সেই অবস্থার কথায় মাননীয় মন্ত্রী মহাশয় কে বলব, যে অবহেলিত যে বিজ্ঞানগুলি আছে তার দিকে নজর দিন। অ্যালোপ্যাথি, হোমিওপ্যাথি, আয়ুর্বেদ, ইউনানি সকল রকম চিকিৎসার দিকে নজর দিন। যা এতদিন ধরে কংগ্রেসিরা করে গেছে আপনারা তা করবেন না। কংগ্রেসিরা মানুষের রক্ত শোষণ করে গেছে। সেটা আপনারা দূর করতে পারবেন না, সেগুলি জনগণ দূর করবে। কিন্তু এই যে ব্যবস্থাগুলি সেগুলি মানুষের কাছে পৌছে দিতে পারেন না? এরজন্য তো ঝগড়া করার দরকার নেই, ভাল ডাক্তার পাচ্ছি না কিন্তু ছোট ডাক্তারকে তো দিতে পারছি। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে বামফ্রন্ট সরকার কে চলতে হবে। এইরকম করতে পারলে আমরা সাধারণ মানুষের কিছু সুবিধা করতে পারব। ডাক্তারী শিক্ষা ব্যবস্থা আজকে কার অধীনে? ইউনিভার্সিটির অধীনে? মেডিকেল এডুকেশন, হোমিওপ্যাথি মেডিকেল কলেজ, ডিগ্রি কোর্স, ডিপ্লোমা কোর্স ইত্যাদির জন্য আলাদা ইউনিভার্সিটি কেন হবে না? না হলে চিকিৎসা শিক্ষা অবহেলিত হবে—যেমন আজকে হচ্ছে। আজকে ছাত্রদের মনোভাব কি? ইউনিভার্সিটির একটি ডিগ্রি পাওয়া। ইউনিভার্সিটির একটা ডিগ্রি পেলেই যথেষ্ট হল, কি শিখলাম না শিখলাম এর কোনও প্রশ্ন নেই। এই মনোভাব হচ্ছে কি কারণে? কংগ্রেসের বাবুরা হোমিওপ্যাথি কাউন্সিলে নির্বাচন করেন নি—১০ বছর আগে করেছিলেন, ৪ বছর আগে তার আয়ু শেষ হয়েছে সেই পরিষদ এখনও কাজ করে চলেছে। তাদের উপর ছাত্রদের কোনও শ্রদ্ধা নেই, কাউন্সিলকে শক্ত করুন। দেখুন সেই সিস্টেম কিছু করা যায় কিনা? এক বছর দেড় বছর আমরা কোয়াকদের ট্রেনিং দিয়ে কিছু করতে পারি কিনা? ৩ বছরের কোর্স সৃষ্টি করে আমরা ছোট ডাক্তার তৈরি করতে পারি কি না? বড় ডাক্তারদের এফ.আর.সি.এস., এম.বি.বি.এস.রা নার্সিং হোম, ডিসপেন্সারি, প্রাইভেট প্র্যাকটিস ইত্যাদিতে—তাঁদের প্রতি আমার যথেষ্ট শ্রদ্ধা আছে, হাজার হাজার টাকা আয় করুন, একটার জায়গায় দুটো, তিনটে গাড়ি করুন তাতে আমাদের যেমন আপত্তি নেই, তেমনি তিন বছরের ডিগ্রি শিক্ষায় শিক্ষিত ছোট ডাক্তার—একবছর দেড় বছরের ট্রেনিং প্রাপ্ত কোয়াকদের যদি গ্রামে পাঠাই তাহলে তাঁরা যেন না বলেন যে তিন বছরে ডাক্তার হওয়া যায় না বা চিকিৎসার বদলে সরকার অচিকিৎসার সৃষ্টি করবে। আজ যারা চিকিৎসা পাচ্ছে না তাদের কাছে ন্যুনতম চিকিৎসা ব্যবস্থা পৌছে দেবার দৃষ্টিভঙ্গি নিতে হবে। বড় বড় ডাক্তারবাবুরা লক্ষ লক্ষ টাকা করুন, আপত্তি করব না। কিন্তু আপত্তি করব তখনই সমাজব্যবস্থায় দারিদ্র সৃষ্টি

করেছে সেটাকে যখন ভেঙ্গে দিতে পারব এবং তখনই বড় ডাক্তারবাবুদের মাথা নিচু হয়ে যাবে। এই দিন আর খুব বেশি দূরে নয়। আর একটা কথা হচ্ছে সরকারে যাঁরা আছেন তাদের চিন্তা করতে হবে জল কতটা দিতে পারছি। ৫৪ হাজারের মধ্যে ৩৪ হাজার গ্রামে জলের সুব্যবস্থা নেই—১৯ হাজার গ্রামে একেবারেই নেই এবং ১৫ হাজার গ্রামে আঠা আছে। মন্ত্রী মহাশয় এবিষয়ে কিছু বলে লাভ নেই। কিন্তু আমাদের দায়িত্ব আমাদের পালন করতে হবে। অর্থাৎ গ্রামের মানুষের কাছে আমাদের জল দিতে হবে এবং এই খাতে যত বেশি টাকা খরচ হয় তা করতে হবে। এ বিষয়ে প্রশাসনিক ক্ষেত্র যদি জটিলতা থাকে তা দূর করতে হবে। একাজ P.H.E. করবে না, B.B.O. করবে তা ঠিক করতে হবে। অর্থাৎ প্রশাসনিক জটিলতা ভাঙতে হবে। সেই বিষয়ে গ্রামের মানুষের জন্য আগে জলের ব্যবস্থা করতে হবে। আপনি বলেছেন জনস্বাস্থ্য মাথাপিছু ব্যয় ২৪.৫০ টাকা করেছেন—২.৭৫ পয়সা বৃদ্ধি করেছেন। কিন্তু কারা এর সুযোগ পাবে? গ্রামের গরিব মানুষ কি পাবে? তারা পাচ্ছে না। তাদের কাছে চিকিৎসা ব্যবস্থা যায় না। সুতরাং যেটুকু বৃদ্ধি হয়েছে তার সুবিধা পাচ্ছে চিরকাল যারা পেয়েছে তারাই। এমনকি শহরের গরিব মানুষও এর সুযোগ পাচ্ছে না। বড় লোকেরাই পাবে। তাই গরিব মানুষের লক্ষ্য করে চিকিৎসা ব্যবস্থা যদি ঢেলে না সাজানো যায় তাহলে যত টাকাই বৃদ্ধি করুন গ্রামের মানুষের সুযোগ পাবে না। তারা শুধু অপুষ্টিতে চোখের জল ফেলবে এবং কংগ্রেসীদের যে অভিশাপ দিয়েছিল সেটা আমাদেরও দেবে। কিন্তু গরিবদের দিকে দিকনির্নয় করেছেন বলে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন—দুর্নীতি যেখানে হৃদয়হীনতার চরম অবহেলা যেখানে নিষ্ঠুরতার নামান্তর স্বার্থপরতা যেখানে অমানবিক, সেখানে দেশবাসী নিশ্চয় চাইবে যে সকলে নিষ্ঠা ও শ্রদ্ধার সঙ্গে কাজ করবেন। চিকিৎসা ও শুশ্রূষার পেশার সঙ্গে রোগীর প্রতি যে মমতাবোধ ও সেবামূলক মহান নীতি গুলি জড়িত সার্বিক অবক্ষয়ের যুগে সেগুলির অধঃপতন ঘটেছে। তবু আমরা কি চাইব এই অধঃপতনের প্লাবনে সবাই ভেসে যাবেন। নিশ্চয় তা নয়। যতই কঠিন হোক না কেন, মোড় আমাদের ফেরাতেই হবে, বিশেষ করে দেশের সাধারণ মানুষ যখন এই অধঃপতনের চাবুকে প্রতিদিন ক্ষতবিক্ষত হচ্ছেন। সেখানে আমাদের তা দূর করতেই হবে।

[6-35—6-45 P.M.]

কেউ কেউ এখানে বলেছেন কিছু করা যাবে না, সীমিত ব্যবস্থা, সীমিত অর্থনীতি। ঠিকই। কিন্তু কিছু করা যায় যদি আগ্রহ, সেই ঐকান্তিকতা, সেই আদর্শ বোধ থাকে। কিন্তু চেহারা কি—আমি দু'একটা দৃষ্টান্ত স্থাপন করছি, কেন ঘটছে এটা বুঝে নিতে হবে, এই প্রশ্নের জবাব আমি চাইব। আমার যে কেন্দ্র শান্তিপুর সেখানে একটা এক্স-রে মেশিন গত দেড় বছর আগে শান্তিপুর গ্রামীণ হাসপাতালে এসে আছে। অপারেটর আছে পরিচালনা

করার জন্য। কিন্তু সামান্য দুটো চৌবাচ্ছা কনস্ট্রাকশন, ছোটখাটো টুকি-টাকি কাজের জন্য ৮০০ টাকা খরচ হবে, এই সামান্য অর্থের জন্য আজ পর্যন্ত সেই এক্সরে মেশিন চালু হল না। কেন ঘটল? আমি এই অ্যাসেম্বলিতে বলেছি, মন্ত্রী মহাশয়কে বলেছি, সি এম ও এইচকে বলেছি, সেখানে মহিলারা বিক্ষোভ করেছেন, কিন্তু আজ পর্যন্ত সেটা হয়নি। ৭১ হাজার টাকার একটা মেশিন অব্যবহৃত রয়ে গেল, মানুষ তার সুযোগ পেল না। কেন এটা ঘটছে? কোথায় দুর্নীতি, কোথায় ধাক্কা দিতে হবে সেটা খুঁজে বের করতে হবে। আমি দেখেছি একটা কুকুর বিছানায় উঠে খাদ্যের ভাগ নিচ্ছে, ঘেরাওয়ের ব্যবস্থা নেই। ডাক্তার বাবুরা আছেন ১২ বছর ধরে, একই ডাক্তার আছেন, এজেন্টস ঠিক করা আছে, তাদের সঙ্গে যোগাযোগ আছে, প্রাইভেট প্র্যাকটিসটাই বড়, রোগীদের দিকে নজর নেই। এমনটা কেন ঘটছে? বর্ধমানে নবগ্রাম জামালপুর থানায় প্রসূতি ডেলিভারি করে দেবে, তার আগে কমিটমেন্ট করিয়ে নিচ্ছে কিছু আমাকে দিতে হবে। কেন ঘটছে এইসব, কাঁচড়াপাড়া যক্ষ্মা হাসপাতাল, নেতাজী সুভাষ স্যানিটোরিয়াম, তার চিঠি আমার কাছে আছে মুখ্যমন্ত্রীকে পাঠানোর জন্য, আমি সেখানে গিয়েছিলাম, তাদের নানা ধরণের দাবি-দাওয়া আছে, আমি সেখানে গিয়ে দেখি খাবার যা তৈরি হয় সেই খাবার যক্ষ্মা রোগীর আদৌ নয়, অধিকাংশ পেসেন্ট আলাদা হিটার রেখেছেন, রান্না করে নিজেদের খেতে হয়। যক্ষ্মা রোগীদের নিজেদের রান্না করে খেতে হচ্ছে। একটা অ্যাসিড বাল্ব ছোঁড়া হল হাসপাতালে মহিলা বিভাগে গত ১ লা জানুয়ারি। মহিলাটিকে দেখলাম, তার বিরুদ্ধে অন্যান্য রোগীরা বিক্ষোভ করলেন, কোনও প্রতিকার হল না, উপরন্তু সেখানে যারা প্রতিবাদ করতে গিয়েছিল রড, ডান্ডা নিয়ে এসে সেখানে সুপারিনটেনডেন্ট এর সাকরেদরা সেক্রেটারি নিজে থেকে তাদের উপর মার-পিট করল, রক্তারক্তি অবস্থা। আমি তাদের রক্তারক্তি অবস্থা, রক্তারক্তি কাপড়-চোপড় দেখে এসেছি। তাঁরা একটা পেসেন্টস কমিটি করেছেন, তাঁরা আন্দোলন করেছেন। কেন এটা ঘটছে? আরও মজার কথা সুপারিনটেনডেন্ট মহাশয়, আমি শুনেছি কথাটা সত্য কিনা জানি না, কংগ্রেসের মন্ত্রী ছিলেন মোতাহার সাহেব, বোধ হয় তাঁর আত্মীয় হন। তিনি ১২ বছর সেখানে আছেন, যদিও সুপারিনটেনডেন্টদের ৪/৫ বছর থাকার কথা, সেখানে জমিদারী ভোগ দখল করছেন, আর সেইসব কাজ করছেন। কোথাও কোথাও ২০/২৫ বছর ধরে আছে। রাত্রিবেলায় মদ, জুয়া এবং আর একটা ব্যাপার, সেটা আমি মুখে উচ্চারণ করতে পারছি না, সেই সব ঘটনা ঘটে, রোগীরা সন্ত্রস্ত অবস্থায় আছে, ভীত অবস্থায় আছে কখন তাদের মার দেওয়া হবে—প্রতিবাদ করলে তাদের মার দেওয়া হবে। স্থানীয় এম.এল.এ. জানেন, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় নিজে গিয়েছিলেন, তাঁর প্রতিনিধিরা গিয়েছিলেন, এই চিত্র সেখানে। এই হৃদয়হীনতা, এই দুর্নীতি কেন? টাকা উধাও হয়ে যাচ্ছে, খাবারের টাকা উধাও হয়ে যায়, কম্বল, বিছানা ইত্যাদি কর্মচারীদের ঘরে গিয়ে ঢুকছে, রোগীরা অনেক ক্ষেত্রে পাচ্ছে না, ছেঁড়া কম্বল তাদের দেখে এসেছি। এই চেহারা হচ্ছে সেখানকার হাসপাতালের। আমার এলাকাতে গয়েশপুর বলে একটা জায়গা আছে, বর্ষার সময় সেখানে যাওয়া যায় না, সেখানে ডাক্তার নেই, ঘরগুলি ভাঙ্গা, সেখানে কয়েকজন নার্স, কম্পাউন্ডার আছে. অকারন অর্থের অপচয় হচ্ছে, ওষুধ নেই,

ডাক্তার নেই। বাগআঁচড়া বলে একটা জায়গা, সেখানে ডাক্তার নেই, বাকি যারা তারা কাজে আসেন না, এসে কি হবে, কিছু করার নেই, এটা কেন ঘটবে? এই কথাগুলো বলছি এই কারনে, এইগুলো হচ্ছে গত ৩০ বছরের কংগ্রেসি আমলের জের, কিন্তু সেটাকে আমরা কতটুকু করতে পারব, কতটা প্রতিরোধ আমরা করতে পারব, এর জন্য প্রয়োজন আছে। আপনাদের কথা বলার মুখ নেই। তার কারন আমি অন্য উদাহরণ দিচ্ছি, শান্তিপুর হাসপাতালের পাশে আপনাদের গিয়ে সেখানে হাসপাতালের সামনে জমিটা দখল করে নিলেন, এই কীর্তি তো আপনারা করছেন, এই তো আপনাদের চেহারা, স্বাস্থ্যের ব্যাপার নয়, আমি উল্লেখ করেছি আগে যে আপনারা জোর করে শিক্ষা দপ্তরে এমন একটা ছেলে নিয়ে গিয়ে হলো বন্দুক ইত্যাদি দেখিয়ে পিস্তল দেখিয়ে—তাকে কাজে নেওয়া হল—এটা স্বাস্থ্যের উপর আলোচনা কিন্তু আপনারা এই তো করেন, কিন্তু ছাত্ররা যখন জিজ্ঞাসা করল দু একটা প্রশ্ন, এই প্রশ্নের উত্তরে সে বলল সোজা, আমাকে কিছু জিজ্ঞাসা করিস না, আমি তো করেছি, এই রকম ছেলেকে আপনারা শিক্ষার ক্ষেত্রে নিয়েছেন, স্বাস্থ্যের ক্ষেত্রে নিয়েছেন, এই সব কান্ড আপনারা করেছেন, আরও অনেক কাহিনী আপনাদের আছে বললে আপনারা লজ্জা পাবেন, যদি লজ্জা বোধ থাকে। এখানে আট মাস সরকার হয়েছে, চেষ্টা করা হচ্ছে ৩০ বছর ধরে যে জড় আপনারা সৃষ্টি করেছেন, তাকে দূর করা কঠিণ, এটা আমরা জানি, কিন্তু তার জন্য করা যাবে না, এই কথা বলতে আমরা রাজি নই। আমাদের একটা দায়িত্ব আছে, আমাদের করতে হবে। তারজন্য প্রয়োজন ওপরে এবং নিচে, দুদিক থেকে উদ্যোগ সতর্কতা, মাননীয় মন্ত্রী মহাশয়কে আরও উদ্যোগশীল হতে হবে। কোথায় গন্ডগোল হচ্ছে, কোথায় বাধা, তা দেখতে হবে। আমি যতদূর শুনেছি মন্ত্রিসভার সিদ্ধান্ত যারা এক একটা জায়গায় ১০/১২ বছর চাকরি করছে, তারা যদি নিজের জেলাতে স্থানান্তরিত হতে চান তাহলে সেই সুযোগ দেওয়া হবে অথবা ১৮ বছর চাকরি করছে পুরুলিয়াতে, মন্ত্রী মহাশয় হয়ত লিখে দিয়েছেন, হল না কেন, কেন হচ্ছে না, সেটা মন্ত্রী মহাশয়কে দেখতে হবে, গলদটা কোথায়, কে আটকে দিচ্ছে, সেটা দেখতে হবে। আমি দেখেছি নিচের তলাতে—এক একজন অফিসারের কাছে গিয়ে দেখেছি, অকারন নানা ধরণের অজুহাত দেখাতে থাকেন, এটায় ধাক্কা কি করে মারা যায়, সেই কথাটা আমাদের নিশ্চয়ই ভেবে দেখতে হবে। ট্রেড ইউনিয়গুলো, গণ সংগঠনগুলো, তারা আন্দোলনে উদ্যোগী হন, তাহলে অনেক সুরাহা করা যাবে। কিন্তু আমি ঐ বিশেষ ক্ষেত্রটি বলছি, মহিলারা পর্যন্ত মিছিল করেছিলেন শান্তিপুরে এক্সরে মেশিন স্থাপন করবার জন্য, ১ বছর মেশিন এসে আটকে আছে ৮০০ থেকে হাজার টাকা খরচের জন্য। কনস্ট্রাকশনটা করবেন পি.ডব্লিউ.ডি. ডিপার্টমেন্ট।

[6-45—6-55 P.M]

অ্যাসেসমেন্ট করতে গেছে, দেড় মাস আজও হল না। কেন হল না, এই কথাগুলো ভাবতে হবে। আমাদের দায়িত্ব অস্বীকার করি না। সত্যিকারে সমালোচনায় ত্রুটি বিচ্যুতি দেখান, নিশ্চয় গ্রহণ করব, বোঝবার চেষ্টা করব এবং সেগুলি সংশোধন করার চেষ্টা করব।

কিন্তু আমাদের নিজেদের আত্ম সমালোচনা এইখানে, আমরা তাতে ভয় পাই না। উপর থেকে আরও তৎপরতার প্রয়োজন, একটা কড়া হাতে ডিল করা দরকার, নিচু তলায় আন্দোলন সৃষ্টি করা দরকার। তা না হলে ওরা যেটা সৃষ্টি করে দিয়ে গেছেন—বিশৃঙ্খলা সৃষ্টি করে দিয়ে গেছেন, মানুষের মনে পাপ সৃষ্টি করে দিয়ে গেছেন, উশৃঙ্খলতা সৃষ্টি করে দিয়ে গেছেন সেটা দূর করা হবে না। স্বাস্থ্য দপ্তরে ভাল কর্মী আছে, লোভী কর্মী আছে, ডাক্তার আছে যারা শুধু পয়সাই চেনে। কিন্তু ধাক্কাটা উপর থেকে নিচে মারতে হবে। উপর থেকে প্রথমে ধাক্কা দিতে হবে। মন্ত্রীস্তর বা তার পরের স্তরে অনেক বড় ভাল ভাল অফিসার আছেন। তাদের তরফ থেকে যদি ধাক্কা না দেওয়া যায় শুধু নীচের তলা থেকে ধাক্কা দিলে কাজ হবে না। ত্রুটি বিচ্যুতি কোথায় কি আছে সেগুলি আমাদের দেখান নিশ্চয় সেই সমালোচনা গ্রহণ করব। কিন্তু আমাদের নিরলস প্রচেষ্টা থাকবে এই সমাজ ব্যবস্থার ভিতর দিয়ে, পচা-গলা ব্যবস্থার ভিতর দিয়ে কত বেশি জনসাধারণকে আমরা উপকৃত করতে পারি, কত বেশি ভাল কাজ করতে পারি। যে টাকা বরাদ্দ করা হচ্ছে তার অধিকাংশই, বেশির ভাগই মানুষের কাছে পৌঁছবে না জানি। দুর্নীতিগ্রস্ত ব্যবস্থার মধ্য দিয়ে দুর্নীতি রোধ করা যাবে না জানি। কিন্তু কতখানি অপচয় বন্ধ করা যায়, কতখানি সুযোগ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় এই প্রচেষ্টা উপর থেকে করতে হবে, তলার থেকেও করতে হবে। উপর থেকে না করলে নিচু থেকে হবে না। এই কথা বলে আপনার বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, স্বাস্থ্য দপ্তরের বাজেট সমর্থন করে আমি দু চারটি কথা বলব। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন যে আমাদের ডাক্তারের খুব অভাব। এতে স্যার, আমি অত্যন্ত আনন্দিত হয়েছি যে তিনি খোলাখুলিভাবে স্বীকার করেছেন। আমি আরও খুশি হয়েছি এই জন্য যে তিনি বলেছেন এল.এম.এফ. ধরণের পাঠক্রম পুনরায় চালু করার বিষয়ে বিশেষভাবে পরীক্ষা করা হচ্ছে। আমি এখানে বলতে চাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে যে অবিলম্বে এই পাঠক্রম চালু করুন কোনও রকম দ্বিধা, দ্বন্দ্ব না করে, অর্থাৎ আমরা চাই অবিলম্বে এল.এম.এফ. কোর্স চালু হোক। আমরা দেখেছি যখন এল.এম.এফ. কোর্স চালু ছিল তখন মফঃস্বলে এল.এম.এফ. ডাক্তাররা কি রকম ভাবে কাজ করেছে। ভবিষ্যতের কথা চিন্তা না করেই এই এল.এম.এফ. কোর্স উঠিয়ে দেওয়া হয়েছিল এবং সিরিয়াসলি চিন্তা না করেই এটা করা হয়েছিল। তার ফল এখন আমাদের ভোগ করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেখানে মেডিকেল প্র্যাকটিস করি সেখানকার লোকেরা বেঁচে রয়েছে এই কোয়াক ডাক্তারদের উপর। পাড়া গাঁয়ের লোকেরা কোয়াকদের উপরই নির্ভরশীল। আমি যেসমস্ত কোয়াকদের নিই তাদের ভাল করে শিখিয়ে দিই কেমন করে ইনজেকশন দিতে হবে, টিপিক্যাল রোগে কি রকম ওষুধ দিতে হবে। অর্থাৎ আমি চাই গ্রামের যে সমস্ত গরিব লোক হাসপাতালে যেতে পারে না, বড় ডাক্তারের কাছে যেতে পারে

না, ভিজিট দিতে পারে না, এই কোয়াকদের কাছেই তাদের চিকিৎসা নিতে হয়। মাননীয় সদস্য নিখিল দাস মহাশয় যে কথাটি বললেন সেটা আমি সমর্থন করি। আজকে কোয়াকদের সম্বন্ধে চিন্তা করতে পারেন কিনা ভাবতে হবে। অবিলম্বে এল.এম.এফ. কোর্স চালু করা হোক। যাতে তাড়াতাড়ি এল.এম.এফ. কোর্সের জন্য এল.এম.এফ. স্কুল খোলা যায় সেদিকে আমাদের নজর দিতে হবে। আর আজকে যে ডাক্তারের অভাব দেখা যাচ্ছে, এই রকম যদি কোর্স চালু করা যায় তাহলে আগামী ৫/৬ বছরের মধ্যে ডাক্তারের এই অভাব থাকবে না। আর একটি কথা এল.এম.এফ. স্কুল থেকে যে সমস্ত ছেলে পাশ করবে তাদের একেবারে প্রথমেই মফঃস্বলে না পাঠিয়ে কলকাতার কোনও হাসপাতালে ভালভাবে ট্রেনিং দিয়ে তারপরে যেন মফঃস্বলে পাঠানো হয়, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে করছি। তারপর তিনি যেটা বলেছেন যে আজকে আমাদের গ্রামের দিকে লক্ষ্য দিতে হবে, এটি অত্যন্ত আনন্দের কথা যে শহর অঞ্চলে তবুও মানুষ কিছুটা চিকিৎসার ব্যবস্থা তারা পায় কিন্তু গ্রামাঞ্চলে বিশেষ করে বর্ষার সময় যান তাহলে দেখবেন কি রকম অবস্থার মধ্যে দিয়ে গ্রামের মানুষকে বাস করতে হয়। যে সমস্ত সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে সেখানে যাওয়ার কোনও উপায় থাকে না বর্ষাকালে গাড়ি ঘোড়া চলে না, অ্যাম্বুলেন্স তো দূরের কথা। এই প্রসঙ্গে আমি একটা কথা বলে দিই যে মফঃস্বলে সাবসিডিয়ারি হেলথ সেন্টার করার যে পরিকল্পনা করা হয় স্বাস্থ্য দপ্তর থেকে আমার মনে হয় যে স্বাস্থ্য দপ্তর থেকে একটা প্রগ্রাম নেওয়া উচিত যে মেন রাস্তার থেকে যে সমস্ত সাব সেন্টার করা হয় এবং তারা নানান রকমের ইন্সেপকশন করে উপযুক্ত জায়গা বলে ঠিক করেন তারপরে সেখানে থেকে কমিউনিকেশন করার—অর্থাৎ লিঙ্ক রোড করবার জন্য যে রাস্তা বের করা হবে সেটা খালি পি.ডব্লিউ.ডি.র উপর ছেড়ে না দিয়ে স্বাস্থ্য দপ্তর থেকে তার কিছুটা ব্যয়ভার বহন করা উচিত। এটা আপনারা চিন্তা করে দেখবেন—তাহলে স্বাস্থ্য কেন্দ্রগুলি আমাদের দেখে যে বড় বড় ভাল রাস্তা আছে তার সঙ্গে যোগ করে দেওয়া যায়। তাহলে সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলির সঙ্গে যোগাযোগ ব্যবস্থা ভাল হতে পারে। আর একটা কথা বলতে পারি পল্লীগ্রামের স্বাস্থ্যের প্রতি লক্ষ্য করে ডাক্তারদের সংখ্যা যদি বাড়াতে হয় কিম্বা সাব-সেন্টার গুলিতে বা হাসপাতালগুলিতে উপযুক্ত ডাক্তার দিতে হয় তার ব্যবস্থা আপনারা করবেন। কিন্তু এখন জেলা হাসপাতালগুলি যে সমস্ত স্পেশালিষ্ট আছে এই সুযোগটা যাতে পল্লীগ্রামের লোকেরাও পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। কেন না আমি উদাহরণ দিয়ে বলতে পারি যে আমাদের মালদহ জেনারেল হাসপাতালে আগে ছিল একজন সারজিক্যাল স্পেশালিস্ট এবং একজন গাইনোকলজিস্ট—তারা সপ্তাহে দুইদিন করে আউট ডোরে পেশেন্ট দেখতেন। আর এখন রয়েছে দুইজন সার্জিক্যাল স্পেশালিস্ট তিনজন গাইনোকলজিস্ট কিন্তু তারা একদিন করে মাত্র বসেন আউটডোরে। এটা কেন হবে। আমি এইটুকু শুধু বলতে চাই যে আপনি স্ট্যান্ডিং অর্ডার করে দিন যে মফঃস্বল জেলা হাসপাতালে যে সমস্ত স্পেশালিস্ট থাকবে তারা অন্তত একদিন পরপর আউট ডোরে দেখবেন—তারা সমস্ত পেশেন্টকে দেখবেন না কিছু বাছাই করা পেশেন্টগুলিকে তাদের দেখতে হবে। আরেকটা কথা যেটা মাননীয়

স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে জেলা হাসপাতালগুলিতে যে সমস্ত স্পেশালিস্ট থাকবে তাদের সুযোগটা যাতে সাবসিডিয়ারি হেলথ সেন্টার গুলি আছে তারা যেন অন্তত ১৫ দিনে একদিন পায় সে ব্যবস্থা করবেন। আর ছোট খাট অপারেশান থাকবে সেগুলি যেন স্পেশালিস্টরা করেন। এই রকম যদি ১৫দিন অন্তর তারা সাবসিডিয়ারি হেলথ সেন্টারে যান তাহলে মফঃস্বলে রুগীরা এই সমস্ত স্পেশালিস্টদের সুযোগ পাবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে পারি যে গত ফেব্রুয়ারি মাসে তিনি মালদহে গিয়েছিলেন এবং তিনি এই রকম একটা ব্যবস্থা করে দিয়ে এসেছিলেন যাতে স্পেশালিস্ট মফঃস্বলে যায় এবং তার জন্য সি.ও.মো.কে অর্ডার দিয়ে এসেছিলেন কিন্তু সেটা আর কার্যকর হয় নি। তার পর আরেকটা কথা বলতে চাই যে হরিশচন্দ্র পুর প্রাইমারি হেলথ সেন্টারে একটা এক্সরে ইউনিট তিনি ওপেন করে এসেছিলেন কিন্তু আজ পর্যন্ত সেখানে রেডিওলজিস্ট যায়নি যাতে সেখানে রেডিওলজিষ্ট যায় তার ব্যবস্থা তিনি করবেন আশা করি। রেডিওলজিস্ট ছাড়া এক্সরে ওপেন করে লাভ কি হল। তারপর কলকাতায় যে সমস্ত জায়গায় পোস্ট গ্রাজুয়েট স্টাডির ব্যবস্থা আছে সেখানে শিক্ষা দেবার জন্য উপযুক্ত শিক্ষক নেই—যে সমস্ত স্পেশালিষ্ট সেখানে থাকা দরকার নেই। যেমন আমি পি.জি. হাসপাতালের কথা বলতে পারি উপযুক্ত শিক্ষকদের সেখানে রাখারব্যবস্থা নাই। উদাহরণ স্বরূপ বলতে পারি ডাঃ শ্রীমন্ত ব্যানার্জি তিনি একজন ভাল স্পেশালিষ্ট এবং শিক্ষক তাকে ট্রান্সফার করে দেওয়া হয়েছে আর.জি.কর.এ এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন না পি.জি. হাসপাতাল হচ্ছে পোস্ট গ্রাজুয়েট স্টাডি সেন্টার সেখানে ভাল ভাল শিক্ষক রাখার দরকার আছে। এছাড়া যারা ভাল ভাল শিক্ষক যারা রিটায়ার হয়ে গেছেন তাদের সরকারের উচিত নিজেদের উদ্যোগে তাদের আবার নিয়ে আসা উচিত। যেমন আমি বলতে পারি ডাঃ এ.কে. ব্যানার্জি যিনি একজন স্কিন স্পেশালিস্ট। তিনিই একজন শিক্ষক এবং ভাল চিকিৎসক—তাদের বিদ্যা কাজে লাগানো উচিত। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়ে চিন্তা করবেন।

[6-55—7-00 P.M.]

উদাহরণস্বরূপ আমি বলতে পারি ডাঃ এ কে ব্যানার্জি, স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন, তিনি একজন স্কিন স্পেশালিস্ট হিসাবে পরিচিত, একজন চমৎকার শিক্ষক, তিনি রিটায়ার করে গেছেন, তাঁকে কাজে লাগাতে পারেন এবং যে সমস্ত শিক্ষাক্ষেত্রে আছে, তার কোথাও তাঁকে দেওয়া যেতে পারে। তাছাড়া যে সমস্ত স্পেশালিস্ট আছেন কলেজে তাঁদের উৎসাহ দেবার জন্য মাঝে মাঝে প্রমোশন নিশ্চয়ই দিতে হবে। আমরা জানি এন.আর.এস. হাসপাতালে মকবুল আহমেদ বলে একজন এফ.আর.সি.এস ডাক্তার আছেন, তিনি সিনিয়র এবং রিটায়ার হবার উপযুক্ত, যদি তাঁকে প্রমোশন না দেওয়া হয় এবং এই রকম যাঁরা আছেন, তাঁদের প্রমোশন না দেওয়া হয়, তাহলে কি করে তাঁরা উৎসাহ পাবেন। আমি এর পরে গ্রামের আর একটা সমস্যার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করি। টি বি রোগ হলে পাস এবং আইয়োডিন দিয়ে কিছুটা কন্ট্রোল করেন, তাতে করে মর্টালিটি রেট কিছুটা কমেছে কিন্তু ইন্সিডেন্স রেটতো

কমছে না। কেন না আমাদের দেশ দরিদ্র, তাই অপুষ্টি ইত্যাদির জন্য ইন্সিডেন্স আরও বেড়ে গিয়েছে। টি বি রোগের চিকিৎসা ভালভাবে করার ব্যবস্থা মফঃস্বলে নাই। কলকাতায় যে সমস্ত টি বি হাসপাতাল আছে সেখানে মফঃস্বলের রোগী ভর্তি হতে পারে না। মালদাতে রেড ক্রস টি বি হাসপাতাল আছে, সেখানে পাঁচটি পেয়িং বেড আছে, তাতে কেউ যায় না, আমি বলছিলাম এগুলিকে ননপেয়িং করতে, তাহলে অন্ততঃ ৫টি রোগীর চিকিৎসা হতে পারত। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীও সেটা বলেছিলেন কিন্তু সেটা এখনও পর্যন্ত কার্যকর হয় নি। এই সমস্ত টি বি রুগী অতি কষ্টে কলকাতায় হাসপাতালে ভর্তি হয়, কাঁচড়াপাড়াতে দেখেছি যে সমস্ত টি বি রুগী ভাল হয়ে যায়, তারা যেতে চায় না, এজন্য যে তাদের যাবার আর জায়গা নেই। তাদের জন্য আফটার কেয়ার কলোনীর পরিকল্পনা করেছেন, সেগুলি দার্জিলিং-এ সরকারি পরিচালনাধীনে এনে কিম্বা অন্য জায়গায় ঠিকমতো আফটার কেয়ার কলোনী করে সেখানে এই টি বি পেশেন্টদের নেওয়া যেতে পারে। আমার সাজেশন হচ্ছে বড় বড় বাড়ি এই আফটার কেয়ার কলোনীর জন্য না করে ছোট ছোট কটেজের মতো যদি করা যায় এবং যে সমস্ত টিবি পেশেন্টদের আফটার কেয়ার ক্লিনিকে থাকার দরকার, তাদের ডাক্তারদের সুপারভিশনে রেখে ছোট ছোট কুটিরশিল্পে নিয়োগ করে বিছানার চাদর ইত্যাদি তৈরি করার ব্যবস্থা করে দেওয়া যায়, এবং তারা যে সমস্ত জিনিস এভাবে তৈরি করবে, সেগুলি স্বাস্থ্য দপ্তরের যে সমস্ত হাসপাতাল আছে, তাতে এই টি বি রোগীদের কটেজ ইন্ডাস্ট্রিতে উৎপন্ন সাজসরঞ্জাম বাধ্যতামূলকভাবে সেই হাসপাতালগুলিতে কিনে নেয়, তাহলে সেই টি বি পেশেন্টরা নিজেরা উপকৃত হবে এবং সরকারের পক্ষেও সুবিধা হবে। এটা একটু ভালভাবে চিন্তা করে দেখবেন আফটার কেয়ার কলোনী করে, ছোট ছোট কটেজ ইন্ডাস্ট্রি করে টি বি পেশেন্টদের রিহ্যাবিলিটেশন করা যায় কিনা। এটা করলে তাদের রুটির এবং রোজগারের ও একটা ব্যবস্থা করে দেওয়া যেতেপারে। তাই আমার অনুরোধ এটা ভালভাবে চিন্তা করে দেখবেন। মফঃস্বল এলাকায় দেখা গেছে— ফার্মাসিস্ট এবং কম্পাউন্ডারের খুব অভাব। আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলব এদের শিক্ষা দান কেন্দ্র যেন আরও বৃদ্ধি হয় এবং তাড়াতাড়ি খোলা হয়। আর একটা কথা বলব। এই কম্পাউন্ডারের শিক্ষার কোর্স চার বছর কমিয়ে সেটা তিন বছর করার জন্য এবং সেটা যদি করা যায়, ভাল হবে এবং প্র্যাকটিক্যাল শিক্ষা যদি দেওয়া যায় তাহলেও ভাল হয়। ধাত্রীদের ব্যাপারে বলেছেন শিক্ষা দেবেন। আমি এই ব্যাপারে প্রাইমারি হেলথ সেন্টারে তাদের না শিক্ষা দেবার জন্যই অনুরোধ করব। ধাত্রী যাঁরা হবেন এবং এই পদে যাঁরা প্র্যাকটিস করবেন, তাঁরা মেয়েদের সাহায্যে আসবেন। এদের যদি প্রাইমারি হেলথ সেন্টারে শিক্ষা না দিয়ে, ডিস্ট্রিক্ট হসপিটালে শিক্ষা দেন তো ভাল হয়। কেন না প্রাইমারি হেলথ সেন্টারে সে শিক্ষা দেবার ব্যবস্থা নাই, সুযোগ নাই। এই ধাত্রীদের হেলথ সেন্টারে ৩০০ টাকা করে দিতে চাচ্ছেন। আমি মনে করি এদের শিক্ষা যদি প্রাইমারি হেলথ সেন্টারে না দিয়ে ডিস্ট্রিক্ট হসপিটালে দেবার ব্যবস্থা হয়, তাহলে নিশ্চয়ই ভাল হবে, তারা মফঃস্বলের কাজে লাগতে পারবে। আর একটা জিনিস মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি বলেছেন, একটা লেবার কেস এ্যাটেন্ড করতে গেলে দু টাকা করে মাত্র দেওয়া হবে। একটা প্রসবের

কেসের জন্য দু টাকা মাত্র দেওয়া যথেষ্ট নয় বলে আমি মনে করি। এক যদি ফ্রি বলতেন তাহলে আলাদা কথা। কিন্তু দু টাকা হতে পারে না। এইটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দেখবেন, এইটা নিবেদন করছি। আর একটা কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই, তার মেডিকেল এবং পাবলিক হেলথ বিরাট ডিপার্টমেন্ট। এই ডিপার্টমেন্টকে দু ভাগ করে দিন—একটা মেডিকেল আর একটা পাবলিক হেলথ। এইটা এমনভাবে ভাগ করে দিন যাতে ম্যানেজ করা যায়। আমরা তো আশ্চর্য হয়ে যাই, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এতবড় ডিপার্টমেন্ট কি করে ম্যানেজ করেন। যেমনভাবে উচ্চশিক্ষা এবং মধ্যশিক্ষাকেও প্রাথমিক শিক্ষাকে দু ভাগ করা হয়েছে সেইভাবে করতে পারেন কিনা দেখুন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে এইজন্য বলি এইটা গভীরভাবে চিন্তা করে দেখুন। মেডিকেল এবং পাবলিক হেলথকে দু ভাগে ভাগ করে দিন, দুটো ডিপার্টমেন্ট করে দিন, দুজন মন্ত্রী করে দিন। তাহলে মনোযোগের সঙ্গে এই ডিপার্টমেন্ট চালাতে পারবেন। স্বাস্থ্যমন্ত্রী যখন ডাক্তারের কথা চিন্তা করছেন, তখন তাকে চিন্তা করতে হচ্ছে পাড়াগ্রামে কি করে একটা টিউবওয়েল বসাবো। সুতরাং টিউবওয়েল যে বসছে না সেদিকে নজর দিতে হচ্ছে। সুতরাং এইভাবে কাজ যদি ভাগাভাগি করে দেওয়া যায় তাহলে আমার মনে হয় এই ডিপার্টমেন্ট-এ সুস্থভাবে কাজ হতে পারে। এইটা শুধু আমার অভিমত নয়, বহু লোকের অভিমত। সেটাই আমি তুলে ধরলাম। আর একটা জিনিস বলি, এখানে গ্রামে ডাক্তারের অভাব মেটানোর জন্য হোমিওপ্যাথি, আয়ুর্বেদিকের চেষ্টা করেছেন। এটা অত্যন্ত স্বাস্থ্যসম্মত। কিন্তু আপনি ইউনানি সম্বন্ধে বলেছেন এটার ইচ্ছে আছে আমরা করব। কিন্তু এইবারের বাজেটে ইউনানির জন্য কোনও টাকা ধরা নেই। আমি বলি এইটার ব্যবস্থা করা দরকার। হাকিমি মতে চিকিৎসা এটা গ্রামের অনেক লোকের উপকারে আসবে। কারন পাড়াগাঁয়ের বহু লোক এই রকম চিকিৎসায় অভ্যস্ত। আর একটা কথা বলি আমরা যে সিস্টেমের ডাক্তার সেই সিস্টেমের কম্পাউন্ডার যদি একই সাবসিডিয়ারি হেলথ সেন্টার না দেন তাহলে অসুবিধা হয়। আমার এলাকায় একজন হোমিওপ্যাথির কম্পাউন্ডার আছেন, অথচ ডাক্তার অ্যালোপ্যাথির। এই রকম অবস্থা আমার এলাকার এক পাবলিক হেলথ সেন্টারে। এমন কম্পাউন্ডার আছেন তাকে চোখের ঔষুধ দিতে গেলে কারবলিক অ্যাসিড দিয়ে দেন। সেইজন্য আমি বলব কোনও সাবসিডিয়ারি হেলথ সেন্টারে হোমিওপ্যাথিক ডাক্তার থাকলে হোমিওপ্যাথিক কম্পাউন্ডার থাক। যেখানে অ্যালোপ্যাথিক ডাক্তার আছে, সেখানে অ্যালোপ্যাথিক কম্পাউন্ডার দেওয়া হোক। সেখানকার কম্পাউন্ডার পাবলিক হেলথ সেন্টারের যদি বদল করে দেন তাহলে সেখানে সুষ্ঠভাবে কাজ হতে পারে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আর একটা কথা বলব। নার্সিং ট্রেনিংয়ের কথা স্বাস্থ্যমন্ত্রী বলেছেন। মফঃস্বলে ডিস্ট্রিক্ট হসপিটালে নার্সিং ট্রেনিং চালু করেছেন বটে, কিন্তু নার্সিং ট্রেনিংয়ের জন্য যখন সিলেক্ট করা হয়, তখন মফঃস্বলের মেয়েদের চেয়ে টাউনের মেয়েদের বেশি করা হয়। হয়ত গ্রামের মেয়ে ম্যাট্রিক বা এস.এফ. পাশ করে গিয়েছে, তারা টাউনের মেয়েদের মতো অত স্মার্ট হয় না, তাই তারা সিলেক্ট হয় না, টাউনের মেয়েরাই সিলেক্ট হয়ে যায়। কলকাতা থেকে যারা যান ইন্টারভিউ নিতে ডিস্ট্রিক্ট হসপিটালে তারা সেখানে পাড়াগাঁয়ের মেয়েদের সিলেক্ট না করে, টাউনের মেয়েদের সিলেকশন

করে আসেন।

[7-05—7-15 P.M.]

সুতরাং এই দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। পাড়াগাঁয়ের মেয়েদের যাতে ভালভাবে নার্সিং ট্রেনিং দেওয়া হয় তারা যাতে চান্স পায় তার জন্য আপনি ব্যবস্থা নেবেন। আর একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় হাসানুজ্জামান সাহেব যে মোশন দিয়েছেন আমি সেই মোশনকে সমর্থন করছি। কলকাতায় যে ইসলামিক হাসপাতাল আছে সেটা ভাল হাসপাতাল। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে ঐ হাসপাতালকে ৮ লক্ষ টাকা দেওয়া হত। আমি সেখানে ১৬ বছর ধরে কাজ করেছি এবং আমি যখন ছিলাম সেই হাসপাতালের কি সুন্দর ব্যবস্থা ছিল। খুব ঝকঝকে সুন্দর পরিস্কার ফার্স্ট ক্লাস হাসপাতাল ছিল। এখন সেখানে কি অবস্থা হয়েছে। পেয়িং বেডে ৮ টাকা করে দেওয়া হোত। চিকিৎসাও খুব ভাল হোত। কিন্তু আজ দেখতে পাচ্ছি আপনি সেখানে ৩ লক্ষ ১০ হাজার টাকা দিয়েছেন। তারা বার বার সরকারের কাছে চিঠি দিচ্ছে। আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে এই ইসলামিক হাসপাতালের দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আশা করি তিনি এই হাসপাতালের দিকে একটু নজর দেবেন। কারণ এই হাসপাতাল বস্তি এরিয়ায় থাকায় বেশিরভাগ বস্তি এলাকার লোকেরা এখানে সুযোগ সুবিধা পায়। পরিশেষে আমি কুষ্ঠ রোগীদের সম্বন্ধে বলব। আপনি কুষ্ঠ রোগীদের সম্বন্ধে বলেছেন। আপনি বলেছেন বিভিন্ন ডিস্ট্রিক্ট এস.ই.পি. হয়। সমীক্ষা হয় বলেছেন। কিন্তু কিভাবে সমীক্ষা হয়, কারা সমীক্ষা করে তা জানতে পারা যায় না। বলে দিলেন এতো কুষ্ঠ রোগী আছে। কিন্তু কোথায় সে সমীক্ষা, আমি তো মফঃস্বলের লোক—কোথায় লোকগুলো সমীক্ষা করে, সব ভাঁওতা বাজি করে আন্দাজ করে সব ভুল তথ্য দেয়। এই ভুল তথ্যের উপর দাঁড়িয়ে কি করে আমরা চলতে পারি। আমি স্বাস্থ্য মন্ত্রীকে আবার ধন্যবাদ দিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। আমি আশা করি আমি যে কথাগুলি বললাম তিনি সেদিকে নজর দেবেন।

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই জন্য যে আমাদের স্বাস্থ্য মন্ত্রী তাঁর সীমাবদ্ধতা সম্বন্ধে সচেতন। অনেক কাকুতি আছে, আকুতি আছে, গরিব মানুষদের জন্য গ্রাম বাংলার মানুষদের জন্য এবং তিনি কিছু করতে চান করতে পারছেন না। এজন্য তাঁর ব্যাথা আছে। সেইজন্য প্রথমে আমি তাঁর এই বরাদ্দকে তাঁর এই বক্তব্যকে সমর্থন করতে দাঁড়িয়েছি। আজকে বস্তুতপক্ষে গ্রাম বাংলার গরিব মানুষ বুঝতে পারে না যে চিকিৎসা জগতে কোনও গুনগত পরিবর্তন এসেছে কিনা। আমাদের একটা লক্ষ্য আছে যে কি করে ঐ সমস্ত গরিব মানুষদের কল্যাণ করা যায় কি করে সুষ্ঠুভাবে পরিমাণগতভাবে আমাদের যতটুকু সীমিত অর্থ তাকে মানুষের কল্যাণে নিয়োজিত করতে পারি। আমরা সেদিক থেকে সচেতন। আমরা বার বার একথা বলি এবং আমরা একথা জানি যে মানুষের স্বাস্থ্য সংরক্ষণ করার অধিকার একটা মৌলিক অধিকার

এবং এই অধিকার মানুষকে অর্জন করতে হবে। এই অধিকার মানুষকে দিতে হবে এবং এ দায়িত্ব সরকারকে নিতে হবে। এই জীর্ণ সমাজ ব্যবস্থায় অগণিত মানুষ রুজিরোজগারের অভাবে অপুষ্টিজনিত রোগে ভুগছে। তাদের জন্য কি ব্যবস্থা আজ পর্যন্ত হয়েছে। আজকে তাদের জন্য ব্যবস্থা করতে হবে। এইভাবে চলতে পারে না। আজকে যতটুকু ব্যবস্থা রয়েছে তাতে মনে হচ্ছে এ যেন জুতো মেরে তিন চার আইডিন লাগানো হচ্ছে। আজকে দৃষ্টিভঙ্গীর পরিবর্তন দরকার। মানুষের চিকিৎসার দায়িত্ব সরকারকে নিতে হবে। রোগের লক্ষ্যণ প্রকাশ হবার আগে সেই রোগ নিরাময় করতে হবে। আমি জানি আমরা সেই লক্ষ্যে পৌছাতে পারি নি। সেই লক্ষ্যে পৌছতে গেলে সারা সমাজ ব্যবস্থা পাল্টে দিতে হয়। অগনিত গরিব মানুষ যারা ক্ষেতে খামারে কাজ করেন তাদের পুষ্টির ব্যাপার করতে হয়, কাজের ব্যাপার করতে হয়, সুষম খাদ্য দিতে হয়। তা যখন পারা যাবে না তখন অনন্যোপায় হয়ে স্বাস্থ্যমন্ত্রীকে বলতে হয় যে আসুন আমরা সবাই মিলে চেষ্টা করি। আমি এই কথা বলতে পারি অনেক বার যে আমাদের জনস্বাস্থ্য কোথায় হচ্ছে? সুষম খাদ্য, বিশুদ্ধ বাতাস, পরিশ্রুত জল, কাজের ব্যবস্থা এইগুলি যদি আমরা করতে পারতাম—এইগুলি নাহলে স্বাস্থ্যের অধিকারী হওয়া যায় না এবং সারা সমাজ-জীবনে ঘুন ধরে গেছে। দীর্ঘদিন নিষ্ঠুর শাসনের মধ্য দিয়ে সারা সমাজজীবনে লক্ষ্য করে দেখছি অগনিত মানুষ দারিদ্র সীমারেখার নিচে বাস করছে পুঁথি গন্ধময় নোংরা পরিবেশে। সেখানে পরিশ্রুত জলের ব্যবস্থা নেই, ভাল পথ্য নেই, মানুষের সমাজ জীবন দূষিত কলঙ্কময় হয়ে গেছে। বামফ্রন্ট সরকার মাথাপিছু ২.৭৫ পয়সা বাড়িয়ে দিয়ে মানুষকে সুস্থ সবল করে তুলবে সে আশা আমরা করতে পারি না। তাই বলব আমরা মানুষের স্বাস্থ্যের জন্য চিন্তিত, সমাজের স্বাস্থ্যের জন্য চিন্তিত এবং এখনও আমরা সঠিক জায়গায় পৌছতে পেরেছি বলে মনে করি না। তাই আমি বলব এর জন্য প্রয়োজন বিরাট আলোচনার। আমরা অনেক ক্ষেত্রে লক্ষ্য করে দেখেছি চিকিৎসকদের সঙ্গে আমাদের বিরোধ হতে শুরু করেছে। দৃষ্টিভঙ্গির ব্যাপার নিয়ে কি হবে না বলে চিকিৎসা ব্যবস্থার কিছু করা হবে না, এই ব্যাপারে একটা বিরাট আলোচনার প্রয়োজন আছে। বিস্তৃত মঞ্চে দাঁড়িয়ে আলোচনা করতে হবে, চিন্তা ভাবনা করতে হবে যে কেমন করে পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্যের গ্যারান্টি দিতে পারা যায়, কেমন করে তাদের স্বাস্থ্য রক্ষা করতে পারা যায়। জনস্বাস্থ্যই দেশের সম্পদ। জনস্বাস্থ্য না থাকলে যে প্রোডাকটিভিটি হচ্ছে সেটাও হবে না। জমির ব্যাপারে আমরা দেখেছি জমিতে যারা কাজ করে তারা বেশি দিন কাজ করতে পারে না। তাদের শরীরের যে গঠন যে কাঠামো আছে সেই কাঠামোর মধ্যে যা উৎপাদন হবার কথা তা হবে না। কি ব্যবস্থা আছে? আমি দীর্ঘদিন শহরে থেকেছি, গ্রামেও থেকেছি। কিন্তু গ্রামে কোনও ব্যবস্থা নেই। আমার তৃতীয় অধ্যায় গ্রামেই শেষ হতে চলেছে। আমি সাইকেলে করে মোটর সাইকেলে করে ছুটে চলেছি, কিছুই করতে পারি নি। সেখানে কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। সমাজের সমস্ত সম্পদ আজকে উঁচু স্তরের লোক ভোগ করছে। চিকিৎসার সুযোগ সুবিধা, উন্নততর চিকিৎসা ব্যবস্থার ফসল গ্রামের মানুষ পায় না। কি করা যাবে—একজন চিকিৎসকের এতে কি করণীয় আছে আমি জানি না। আমরা জানি মেথড অব এডুকেশন ভাল করে জানা

দরকার কি ওষুধ দিলে রোগ সারবে, কুইনিন দিয়ে রোগ সারলে বলা হবে ম্যালেরিয়া। থেরাপিউটিক টেস্ট করে চিকিৎসা করতে হয়। এই জিনিসগুলি কতদিন চলবে জানি না। তবে এটার পরিবর্তন নিশ্চয় করতে হবে। আমরা অনেকবার বলেছি হাসপাতাল দরকার, করতে হবে। কতকগুলি সাবসিডিয়ারি হসপিটাল, প্রাইমারি হসপিটালে দেখছি চিকিৎসার ক্ষেত্রে কোনও ডাক্তার নেই, ওষুধ নেই, প্যারামেডিকেল স্টাফ নেই, নার্স নেই। সেইগুলি দেওয়ার জন্য আমাদের ভাবতে হবে। এই জিনিসগুলি চেষ্টা করার সঙ্গে সঙ্গে গ্রামে গ্রামে মোবাইল ইউনিট দরকার। যেটুকু ওষুধ, সুযোগ সুবিধ দেবার কথা গ্রামের মানুষদের সেটা পৌঁছে দেবার জন্য বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া হয়েছে। কিন্তু এই ১২ কোটি টাকায় কতদূর এগোতে পারবেন আমি জানি না। গ্রামের মানুষের কাছে কতদিন হল স্ট্রেপটোমাইসিন, ক্লোরোকুইন পৌঁছে দেওয়া যায় নি। তাদের যা ন্যায্য প্রয়োজন সেটা পৌঁছে দেবার দায়িত্ব অস্বীকার করার কোনও পথ নেই। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি বিবেচনা করে দেখবেন এই ওষুধ খাতে কত টাকা বাড়ানো যায়। পেশেন্টরা ওষুধ পায় না। স্ট্রেপটোমাইসিন ট্রিটমেন্ট নেই, ম্যালেরিয়ার কুইনিন পাওয়া যায় না। আমাদের পুরুলিয়ায় অনেক টি বি পেশেন্টকে দেখেছি স্ট্রেপটোমাইসিন ট্রিটমেন্ট না থাকলে ডি.এম.ও জানেন এর বিকল্প আছে, কিন্তু বেশি টাকা পয়সা খরচ করতে হয়, কোনও দিনও দিতে পারেন নি। কেন না সংগ্রহ করতে পারে না কোনও দিন। এইগুলি কেন হবে? এইগুলি নিশ্চয় সংগ্রহ করতে হবে আমাদের। পুরুলিয়া হাসপাতালের অভিজ্ঞতায় দেখেছি ওখানে কুকুরে সব খাবার খেয়ে নেয়। পুরুলিয়ার ডি.এম.ও.কে বললাম। তিনি বললেন কি করব এতগুলো কুকুর তো মেরে দিতে পারি না। মারলে তো বলবেন, আপনি ক্রুয়েলটি টু অ্যানিম্যাল চার্জে পড়ে যাবেন।

[7-15—7-25 P.M.]

একগাদা কুকুর। এতদিন ধরে ৫/৬ বছর ধরে তারা বংশবৃদ্ধি করেছে। আমার তো মনে হয় কুকুরের সংখ্যা একশোর কাছাকাছি হবে বা ৭৫-এর উপরে হবে। সেগুলি সেখানে ঘুরে বেড়াচ্ছে, সেগুলিকে কি করা হবে জানি না। সেগুলিকে কি মেরে ফেলা হবে? মেরে ফেলা হলেও একটা নিষ্ঠুর ব্যাপার হবে। আমি জানি না শহরের লোকরা এটাকে কিভাবে নেবেন কিন্তু এই তো ওরা গত ৫/৬ বছর ধরে করেছেন, আর আজকে আবার উত্তেজিত হয়ে উঠছেন। স্যার, এসব ব্যাপার তো ওদের দেখার দরকার ছিল না কারণ নির্বাচনে জেতবার দরকার হয়নি কংগ্রেসিদের। তারা তো যে কোনও সময় জাল করে, জোচ্চুরি করে সমস্ত নির্বাচনকে প্রহসনে পরিণত করে বিধানসভায় এসে সাজিয়ে দিতে পারতেন, এই জিনিসই তো তাদের ছিল, কিন্তু আমরা সে জিনিস করি নি, আমরা জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়ে এসেছি যে আমরা তোমাদের জন্য কিছু করব। অনেক আশা আকাঙ্খা নিয়ে তারা আমাদের এখানে পাঠিয়েছেন কাজেই তাদের কাছে আমাদের জবাবদিহি করতে হবে। তাই আমরা মনে করি এগুলি নিয়ে চিন্তা ভাবনা করা দরকার যে কি করা যায়। তারপর

স্যার, পুরুলিয়া হাসপাতালের কথা না বলাই ভাল। পুরুলিয়া জেলা একটা অবহেলিত জেলা। ১৯৫৬ সালে আমরা এসেছি, আমরা জানি না আমরা কোথায় আছি। সেখানে এখনও পর্যন্ত স্বাস্থ্যর ব্যাপারে কোনও নিবিড় পরিকল্পনা করা হল না। সেখানে বিশেষ করে কুষ্ঠ, ফাইলেরিয়া বাড়ছে কিন্তু তারজন্য কোনও ব্যবস্থা নেই। কয়েকটা সেন্টার খুললেই আর কয়েকটা সাইনবোর্ড লাগালেই হবে না, পুরো একটা প্রোগ্রাম নিয়ে ইর‍্যাডিকেশনের স্কীম যদি না নেওয়া যায়—যার লক্ষণ আমাদের কাছে এখনও পরিস্ফুট নয়—তাহলে কাজ হবে না। আমরা জানি, কংগ্রেস আমলে টাকা নেওয়া হয়নি—এ খবর আমরা পেয়েছি। ১৯৭৫ সাল থেকে প্রথম কিছু কিছু টাকা নেওয়া হয়। সেখানে কেন্দ্রীয় সরকারের সমস্ত টাকাটা তামিলনাড়ুতে ডাইভার্ট হয়ে গিয়েছে, আমরা এখানে নিই নি। তাই আমি বলব, পুরুলিয়া জেলাতে লেপ্রসিও ফাইলেরিয়ার জন্য আমাদের কিছু করার প্রয়োজনীয়তা আছে। গৌরীপুরে যে হাসপাতালটি আছে সেখানে আমার এক বন্ধু আছেন তাঁকে লিখলে হয়ত সেখানকার সুপারিনটেনডেন্ট অ্যাডমিশন দেন কিন্তু এমনও রোগী আছেন যারা যেতে পারেন না, বারবার রিঅ্যাকসন হচ্ছে, চিকিৎসা করে তারা ফল পাচ্ছে না, ডাক্তার পাচ্ছেন না, হাসপাতালে রেফার করা হচ্ছে কিন্তু সেখান থেকে তারা ফিরে আসছে। হোম যা ছিল মিশনারিদের কৃপায় তা তারা বন্ধ করে দিয়েছে। স্যার, দিন দিন এইভাবে সমস্ত জেলাটা পঙ্গু হয়ে গেল। দিনের পর দিন একটা জেলা একটা যুগের অভিশাপ মাথায় নিয়ে বেঁচে থাকবে অথচ তাদের জন্য কোনও নিবিড় পরিকল্পনা হবে না, কেন এই ব্যাপারটা ওয়ার ফুটিং-এ ডিল করা হবে না তা আমাদের বোধগম্য হচ্ছে না। স্যার, এস.ইউ.সি. সম্বন্ধে কয়েকটি কথা বলার প্রয়োজন আছে। এক তো আমরা ডাক্তারদের গ্রামে নিয়ে যেতে পারছি না, আমরা চেষ্টা করছি অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিয়ে তাদের নিয়ে যাবার তার উপর ঐ এস.ইউ.সি পার্টি একটা পেটি বুর্জোয়া পার্টি, হটকারিতা এবং একগুয়েমী যাদের সম্বল-সেই পার্টি রঘুনাথপুরে ডাঃ রক্ষিতকে ম্যানহ্যানডেল করতে শুরু করল—ডিস্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন কমিটি। আমরা বলছি, যেখানে বিক্ষোভ ধুমায়িত হবে, পুঞ্জীভূত বিক্ষোভ হবে সেখানে নিশ্চয় তাকে সঙ্গে সঙ্গে প্রশমিত করবার চেষ্টা করতে হবে, বিক্ষোভ কি কারণে হচ্ছে সেটা খুঁজে বের করে তারজন্য ব্যবস্থা করতে হবে কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলছি যে, ডিস্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন কমিটি এটা বরদাস্ত করা হবে না যে কোনও চিকিৎসকের ব্যাপারে আইনশৃঙ্খলা নিজের হাতে নিয়ে তার উপর নির্যাতন করা হবে। আমরা একথা বলছি, যারা এই কাজ করেছেন এবং যারা এই কাজ করার নির্দেশ দিয়েছেন তারা সীমাহীন অপরাধ করেছেন, তাদের বিরুদ্ধে সরকারি প্রশাসন যন্ত্রের কঠোরতার সঙ্গে ব্যবস্থা অবলম্বন করা দরকার এবং তার মোকাবিলা করা দরকার। এই পেটি বুর্জোয়া যেসব পার্টি আছে তাদের আমি বলব, দুটো একসঙ্গে হতে পারে না। এখানে বিধানসভায় এসে হৈ চৈ করবেন আবার অপর দিকে ডাক্তার যারা যাবেন তাদের সামান্য অপরাধে আইন নিজের হাতে নিয়ে তাদের উপর দৈহিক নির্যাতন চালাবেন—এই দুটো একসঙ্গে চলতে পারে না। দুধ আর তামাক একসঙ্গে খাওয়া যায় না। স্যার, আমি মনে করি এ ব্যাপারে আমাদের সরকারের কিছু করণীয় আছে যাতে করে ডাক্তারদের নিরাপত্তার

অভাব না হয় সেটা দেখতে হবে। আর এই ধরণের ব্যাপার যদি হয় তাহলে একজাম্পলারি পানিশমেন্ট দেবার জন্য আইন অনুযায়ী যথাযথ ব্যবস্থা অবলম্বন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিকিৎসা ব্যবস্থাকে জোতদার করতে গেলে চিকিৎসা শিক্ষা ব্যবস্থাকেও জোরদার করতে হবে। আমাদের ডাঃ হরমোহন সিনহা মহাশয় বলেছেন যা আছে তা দূর করতে হবে। দীর্ঘদিন ধরে ওরা অনেক জঞ্জাল জমিয়ে রেখেছে—পড়াশুনা হয় না, পরীক্ষা হয় না, পরীক্ষার ফল প্রকাশিত হয় না—উত্তরাধিকার সূত্রে আমরা এই যে সমস্ত জঞ্জাল পেয়েছি এই জঞ্জালের বোঝা আমাদের দূর করতে হবে—ব্যাকলগ ক্লিয়ার করতে হবে। এই সঙ্গে সঙ্গে আমি প্রস্তাব রাখব মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে, একটা নিউক্লিয়ার কমপ্লেক্স গড়ে তোলবার জন্য প্রচেষ্টা করতে হবে। আমার জীবনে যে কয়েকটা বছর আমি পেয়েছি তা শুধু নিউক্লিয়ার মেডিসিনের কল্যাণে। বাঘা বাঘা কার্ডিওলজিস্টরা বলতে পারেন নি আমার কি হয়েছে। দিনের পর দিন আমার ওজন কমে আসছিল। আমি শুধু এক্সপেরিমেন্টাল মেডিকেল সায়েন্স ডিপার্টমেন্টে গিয়ে নিউক্লিয়ার মেডিসিন এর কৃপাতে আমার রোগ ধরা পড়লো এবং সেই চিকিৎসাতে আজকে আমি এই বিধানসভায় দাড়িয়ে আপনার সামনে কথা বলবার সৌভাগ্য অর্জন করেছি। এর প্রয়োজন আছে, কারণ একটা উচ্চতর শিক্ষায় এই নিউক্লিয়ার মেডিসিনের একটা বিশেষ স্থান আছে, আমাদের এই ব্যাপারে পশ্চিমবাংলায় অগ্রাধিকার দেওয়া উচিত। এখানে আমাদের ইনস্টিটিউট অব নিউক্লিয়ার ফিজিক্স আছে, আমাদের এখানে ক্যান্সার কমপ্লেক্স আছে, আমাদের এখানে নিউক্লিয়ার মেডিসিনের ফুলফ্লেজেড ডিপার্টমেন্ট আছে, আমাদের এখানে সাইক্লোটোন টেকনিসিয়ান্স আছে, আমাদের এখানে সেই সব জ্ঞান সম্পন্ন ডাক্তারের অভাব নেই, তাহলে কেন হবে না? শুধু এখানে নয় এনটায়ার ইস্টার্ন জোনে, শুধু ইস্টার্ন জোন নয়, সমস্ত সাউথ ইস্টার্ন কান্ট্রিগুলো সাউথ ইস্ট এশিয়া এই নিউক্লিয়ার কালচার করতে পারবে। তাই আমি আপনাদের বলব, আপনি চিন্তা ভাবনা করবেন, এই সব কিছু মিলিয়ে এখানে একটা নিউক্লিয়ার কমপ্লেক্স করা যায় কি না এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাহায্য পেতে পারি কি না, সঙ্গে সঙ্গে আমি এই কথা বলব, এই নিউক্লিয়ার মেডিসিনে এম.বি. কোর্স খোলা উচিত, উচ্চতর শিক্ষায় এটাই হচ্ছে আজকে একটা নতুন দিক। নিউক্লিয়ার মেডিসিনে রোগ হবার আগে বলে দিতে পারে যে কি রোগ হয়েছে এবং বহু রোগ প্রথমে ধরা পড়লে সেই রোগ নিরাময় করার সুযোগ থাকবে। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে সঙ্গে এই কথা বলব, আজকে এম.এস. কোর্স খুলে দেবার প্রয়োজন রয়েছে, আজকে মেডিকেল গ্রাজুয়েটরা গ্রামে ফিরে যেতে পারবেন না, কোথায় কুকুরে তাড়া করেছে, কোথায় দরজা ফাঁকা, এই সমস্ত অজুহাত দিয়ে তারা গ্রামে যেতে চান না। তাই বলব, গ্রামের মানুষ দীর্ঘদিন অপেক্ষা করবে, কবে এম.বি.বি.এস. ডাক্তার গাদা গাদা বেরোবার পরে চাকরি পাবেন না, রোজগার হবে না, স্যাম্পলের পয়সা দিয়ে সংসার চলবে না, আর গ্রামের দিকে তারা রওনা হবে। কাজেই আমার মনে হয় এল.এম.এফ. কোর্সও এই সঙ্গে সঙ্গে খুলে দেবার ব্যবস্থা করা উচিত। আমি এখানে একটা কথা বলব, আজকে আপনাদের বোঝা উচিত, আমরা বিধানসভায় আজকে যে দাঁড়িয়ে আছি, এই বিধানসভায়

আমরা নির্বাচিত হয়ে এসেছি, আমাদের এটা জাল বিধানসভা নয়, তাই আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে আপনাকে পরিস্কার ভাবে বলতে হবে একটা টাইম বাউন্ড প্রোগ্রাম নিয়ে মানুষের সামনে নিম্ন তম চিকিৎসা ব্যবস্থার গ্যারান্টি পৌছে দিতে হবে। আজকে শেষ কথা একটা বলব, নভেম্বর বিপ্লবের পরে কমরেড লেনিন বলেছিলেন, আজ সময় এসেছে জারের বড় বড় প্রাসাদগুলো এবং স্বাস্থ্য নিবাসগুলো, সেখানে ক্ষেত মজুর এবং কারখানার শ্রমিকদের, কৃষকদের জন্য খুলে দিতে পারব, আমরা সেই দিনের জন্য অপেক্ষা করব যতদিন না পর্যন্ত বড় বড় স্বাস্থ্য নিবাসগুলো, বড় বড় অট্টালিকাগুলো আমরা মেহনতী মানুষ, গরিব মানুষ, কৃষকদের খুলে দিতে পারব, এই কথা বলে, আমি ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিজয় বাউরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রঘুনাথপুর কেন্দ্রের মাননীয় সদস্য এখানে এস.ইউ.সি. নাম করে যা বলেছেন, তার উত্তর-এ এটা একটু ক্লিয়ার করে দেওয়া দরকার, উনি যে কথা বলেছেন, সেটা অবাস্তব এবং অসত্য। কাজেই এর প্রতিবাদ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি বসুন। আমি আপনাকে বলতে অ্যালাও করছি না।

**শ্রী বিনয় কোঙার :** মিঃ ডেপুটি স্পিকার, আপনি যখন বসুন, বসুন বলে আবেদন করছেন, তখন কেন মাইক দেওয়া হচ্ছে সদস্যকে আমি বুঝতে পারছি না। তখন তার মাইক স্টপ করে দেওয়া উচিত।

[7-25—7-35 P.M.]

**শ্রী মুস্তাফা বিন কাশেম :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য মহাশয় তাঁর দপ্তরের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন এবং দাবির সমর্থনে যে বাজেট বিবৃতি রেখেছেন আমি তাঁকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি। সমর্থন করছি এই কারনে যে, পশ্চিমবাংলার জন-জীবনের বিভিন্ন ক্ষেত্রে এবং জন-স্বাস্থ্যের ক্ষেত্রে দীর্ঘদিন ধরে যে সমস্যার সৃষ্টি হয়েছে, সেই পুরনো সমস্যার কিছু সুরাহা করার জন্য, কিছু কিছু সমস্যার সমাধান করার জন্য তিনি কয়েকটি বলিষ্ঠ সুচিন্তিত এবং বাস্তবসম্মত প্রকল্পের কথা ঘোষণা করেছেন। সেই প্রকল্প গুলি যত তাড়াতাড়ি সম্ভব যথাযত রূপায়ণের দৃঢ় সংকল্পের কথা তাঁর বাজেট বিবৃতির মধ্যে রয়েছে। উদাহরণস্বরূপ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি তাঁর বাজেট বিবৃতির মধ্যে নানা রকম ব্যবস্থার মধ্যে তিনি উল্লেখ করেছেন যে, আগামী আর্থিক বছরে নতুন নতুন অনেক প্রাইমারি হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টার এবং সাব-সেন্টার খোলা হবে। এছাড়া অন্যান্য যে সমস্ত ইতি-বাচক ব্যবস্থার কথা রয়েছে, সেগুলি হচ্ছে হাসপাতালগুলির বহির্বিভাগে এবং অন্তর্বিভাগে চিকিৎসার সম্প্রসারণ করা হচ্ছে, ব্লাড ব্যাঙ্কের সুযোগ সুবিধা করা হচ্ছে এবং যেটা দীর্ঘদিন ধরে আমাদের কাম্য বিষয় ছিল রোগীদের পথ্যের মান বৃদ্ধি করা, সেটাও করা হচ্ছে। আমরা বিশ্বাস করি যে,

পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ বিশ্বাস করবেন এই ব্যবস্থা গুলি যথাযতভাবে বাস্তবে রূপায়িত হবে এবং মানুষের কিছু উপকার হবে। পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করবেন এই কারনে যে, এই সমস্ত প্রকল্প গুলি গ্রহণ করেছেন বামফ্রন্ট সরকার এবং সেই সরকারের একজন মন্ত্রী এবং যে সরকার ও যে সরকারের মন্ত্রী শুধু মাত্র কতগুলি শ্রুতি মধুর শব্দ ঝংকার সম্মিলিত মিথ্যা অবাস্তব প্রতিশ্রুতি দেন না। যেটা বলেন ভেবে চিন্তে বলেন এবং যেটা বলেন সেটা করার চেষ্টা করেন। সেই জন্যই এই সরকারের উপর এবং এই সরকারের মন্ত্রীর উপর আমাদের আস্থা আছে, পশ্চিমবাংলার মানুষের আস্থা থাকবে যে, এই প্রকল্পগুলি বাস্তবে রূপায়িত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা উল্লেখ করতে চাই যে, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী বহু নতুন নতুন পরিকল্পনার কথা ঘোষণা করেছেন। কিন্তু আমরা যথেষ্ট ভাবে অবগত আছি এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীও যথেষ্টভাবে অবগত আছেন যে, আজ পর্যন্ত রোগ প্রতিকারের জন্য যে সমস্ত হাসপাতাল, প্রাইমারি হেলথ সেন্টার, সাব-সেন্টার, উপস্বাস্থ্য কেন্দ্রগুলি আছে, সেগুলি অত্যন্ত দুর্বিসহ অবস্থার মধ্যে রয়েছে। অবশ্য সেগুলির সেই অবস্থা একদিনে সৃষ্টি হয়নি। বামফ্রন্ট সরকার যেই ক্ষমতায় এলো, আর ৮ মাসের মধ্যে সেগুলির এই অবস্থা হল, তা নয়। এটা আমরা জানি এবং পশ্চিমবাংলার মানুষ জানে যে, দীর্ঘ ৩০ বছরে ঐ বিগত শাসক গোষ্ঠীর চরম উদাসীন আচরণ, অপরিনাম দর্শিতা এবং নানা রকম দুর্নীতি মূলক কাজ করার ফলেই এগুলির এই অবস্থা হয়েছে। হেলথ সেন্টার গুলির অবস্থা এমন হয়েছে যে, একটি হেলথ সেন্টার সম্বন্ধে এটা বলা যায় সাপোস দিস ইজ্ এ হেলথ সেন্টার, ধরে নেওয়া হোক এটা একটা স্বাস্থ্য কেন্দ্র—এই অবস্থায় আজকে স্বাস্থ্য কেন্দ্রগুলি রূপান্তরিত হয়েছে দীর্ঘ দিনের অব্যবস্থার ফলে। আমাদের জেলায় এবং সাব-ডিভিসনে দেখছি সেখানে যে কয়টি স্বাস্থ্য কেন্দ্র রয়েছে সেগুলিতে বছরের পর বছর ধরে বহু সংখ্যায় চিকিৎসকের অভাব রয়েছে। এমন কি যে কতগুলি রুটিনমাফিক কাজ বা ন্যূনতম কাজও বছরের পর বছর ধরে হয়নি। ন্যূনতম কাজের ব্যবস্থাও সেখানে করা হয় নি, যার ফলে সেই কাজ চালুও করা হয় নি। সেখানে স্যানিটেশনের কোনও ব্যবস্থা নেই। আজকে এর ফলে হাসপাতালে বা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে রুটিনমাফিক কাজও হচ্ছে না। আমাদের বাদুরিয়ায় একটি প্রাইমারি হেলথ সেন্টার আছে, সেখানে আমরা দেখেছি যে-ঘরে ওষুধ থাকে সেই ঘরে বর্ষার সময়ে জল পড়ে এবং ওষুধ নষ্ট হয় এবং সেই হেলথ সেন্টারটিতে ৭/৮ বছরের মধ্যে হোয়াইটওয়াস হয় নি। তা ছাড়াও সেখানে যেটুকু ওষুধ থাকে সেই ওষুধের সবটুকু রোগীদের ব্যবহারের জন্য ব্যবহৃত হয় না, সেখানে অন্যভাবে ওষুধ বিলি-বন্টন হয়। এই ব্যবস্থা সেখানে দীর্ঘ দিন ধরে চলে আসছে। এই সমস্ত অবস্থা তাঁরা দীর্ঘদিন ধরে করে রেখে গেছেন। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে ধন্যবাদ জানাব এই জন্য যে তিনি সুযোগ পেলেই রাইটার্স বিল্ডিংস থেকে বেরিয়ে পড়েন এবং যতটা সম্ভব এই সমস্ত স্বাস্থ্য কেন্দ্রে গিয়ে ডাক্তারদের সঙ্গে কথা বলেন, রোগীদের সঙ্গে এবং সেখানকার স্থানীয় লোকেদের সঙ্গে কথা বলে তাদের অসুবিধাগুলি দূর করার সম্বন্ধে নির্দেশ দেন। স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে একটা কথা বলব যে তিনি তাঁর বাজেট বিবৃতির মধ্যে যে নতুন কথা ঘোষণা করেছেন সেগুলি যেমন

একদিকে চলবে, তেমনি পাশাপাশি দীর্ঘদিন ধরে যে সমস্ত হাসপাতাল, স্বাস্থ্য কেন্দ্রগুলিতে দারুণ অব্যবস্থা রয়েছে সেগুলির সঠিক সমীক্ষা করে সেই সমীক্ষার ভিত্তিতে পরিকল্পনা মাফিক ক্ষেপে ক্ষেপে ধাপে ধাপে সেগুলির সংস্কার করে আসতে আসতে একটা সুস্থ জায়গায় দাঁড় করানোর জন্য, তাঁর কাছে আবেদন রাখছি। আমাদের সবার জানা আছে যে যেসব সমস্যাগুলি আমাদের আছে তার সমাধানের প্রধান অন্তরায় হচ্ছে অভিজ্ঞতা সম্পন্ন চিকিৎসকের অভাব, যে কথা অনেক মাননীয় সদস্য বলেছেন। চিকিৎসকের একটা অনীহা থেকে গেছে যে গ্রাম এলাকায় তাঁরা যেতে চান না। বর্তমান সমাজব্যবস্থার মধ্যে শহর এলাকায় সুযোগ সুবিধা বেশি, গ্রাম এলাকায় অনেক অসুবিধা হয়। কিন্তু এইকথা আমরা সকলেই জানি যে যাঁরা ডাক্তারি পড়েন, বা ডাক্তারি পাশ করে বেরিয়ে আসেন তাঁরা বেশির ভাগ হচ্ছেন গ্রাম বাংলার ছেলে, তাঁরাও এই অসুবিধার কথা জানেন, তাঁদেরও একটা নৈতিক, সামাজিক দায়িত্ব আছে—কিছু ত্যাগ স্বীকার করে তাঁদের পেশার মধ্যে দিয়ে গ্রামের মানুষের পাশে দাঁড়ান। আমরা দলমত নির্বিশেষে যদি চিকিৎসকদের এই কথা বলি যে আপনারা গ্রামে যান, গ্রামের লোকের সেবায় উদ্বুদ্ধ হন গ্রামের মানুষের পাশে থেকে তাঁদেরকে সেবা করুন। গ্রামে বাস করার আরেক অন্যতম অসুবিধা—সেটা হল বিশুদ্ধ জল সরবরাহের ব্যবস্থা। ইতিমধ্যে ব্লকে ব্লকে ১০টি করে টিউবওয়েল বসেছে এবং আরও ১০টি করে বসবে, এই বলে ঘোষিত হয়েছে। টিউবওয়েলের ব্যাপারে আর.ডব্লিউ.এ.সি.র যে স্কীম সেই স্কীম অনুসারে ১০টি নলকূপ বসেছে। কিন্তু সমস্ত ব্লকে একরকম নয়—ছোট বড় আছে, লোকবসতির কম বেশি আছে। যদি ফ্ল্যাটরেটে টিউবওয়েল দেওয়া হয় তার মধ্যে দিয়ে প্রশাসনিক দিক দিয়ে নির্দেশ ঠিক থাকে। ন্যূনতম সংখ্যা বজায় রেখে বড় ব্লককে বাড়তি টিউবওয়েল দেওয়া যায় কিনা বিবেচনা করবেন। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় কে তাঁর সীমিত ক্ষমতার মধ্যে কাজ করতে হচ্ছে। স্বাস্থ্যই সম্পদ, ঐ বেঞ্চে যাঁরা বসে আছেন তাঁরা বললেন নিজের সম্পদ। তাঁরা সব জিনিসকে নিজেদের সম্পদ করেছেন, শিক্ষা, বিদ্যুৎ সেচ ইত্যাদি সব জিনিসকে যেমন নিজেদের সম্পদ বানিয়েছেন। আর একটা কথা বলে আমি শেষ করতে চাই, ঐ বেঞ্চে মাননীয় কংগ্রেস সদস্যরা বসে থাকেন আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়রা যখনই তাঁদের বাজেট বিবৃতি দেন তখনই ওঁদের মুখে একটা হাসি ভাব দেখি, আমার মনে হয় সেই হাসি ক্রুর হাসি। এই প্রসঙ্গে একটা যুবকের কথা মনে পড়ল, সে একটা টিউশনি যোগাড় করেছিল, কিন্তু কিছুই জানত না। যে ছেলেটিকে পড়াত একদিন তার অভিভাবকের সন্দেহ হওয়ায় দেখলেন যে সে ভুল পড়াচ্ছে, সঙ্গে সঙ্গে ছাঁটাই করে দিলেন। একদিন যুবকটির এক বন্ধুর সঙ্গে দেখা হওয়ায় বন্ধু তাকে জিজ্ঞাসা করল টিউশনিতে যাবি না, সে বলল ছাঁটাই হয়ে গেছি, এই বলে খুব হাসি। বন্ধু জিজ্ঞাসা করল ছাঁটাই হয়ে গেছিস তা হাসছিস কেন? হাসি কিসের? তার উত্তরে সে বলল, আমি তো ২ মাস একা পড়িয়েছি, কিন্তু যা শিখিয়েছি তাতে ২ জন টিউটরের ৬ মাস লাগবে ভোলাতে। ওদের হাসি ঠিক সেইরকম। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-35—7-45 P.M.]

**श्री रमजान आली :** मिस्टर डिप्टी स्पीकर सर, माननीय स्वास्थ मंत्री ने आज जो बजट हाउस के सामने पेश किया हैं, मैं इसका समर्थन करते हुए, कुछ वातों की ओर माननीय मंत्री महोदय ध्यान आकर्षित करना चाहता हूँ। यह वात मानी हुई हकीकत हैं कि अच्छे हेल्थ के लिए विशुद्ध जलकी जरुरत हैं, बिशुद्ध भोजन की जरुरत हैं, बिशुद्ध बातावरण की जरुरत हैं, और इसका उल्लेख वजट में हैं, जिसके लिए मैं मंत्री महोदय का अभिनन्दन करता हूँ—उनको धन्यवाद देता हूँ। और साथ ही साथ जितनी सारी वातें वजट में रखी गई हैं अगर उनको ठीक तौर से कार्यरूप में परिणित किया जाय तो ग्राम के लोग लाभान्वित होंगे, ऐसा मेरा अपना बिश्वास हैं।

जहाँ तक चिकित्सा का सवाल हैं, उसमें बहुत तरह की दिक्कतें हैं—दुखारी हैं। मैं देहात का रहनेवाला हूँ। मैंने देखा हैं कि देहातों में जो प्राइमरी हेल्थ सेन्टर हैं, वहाँ पर जो इलाज करने जाते हैं, उनको वड़ी दिक्कतें होती हैं। सबसी डीयरी हेल्थ सेन्टर तो हैं मगर सेन्टर में दवा मौजूद नहीं होता। अगर कोई इन्ज्योर हो जाता हैं तो उसे वहां पर ए०टी०एस० नहीं मिलता हैं। ए०टी०एस० अवेलेबुल नहोने की बजह से वह मार्केट से खरीद कर लाता हैं। टीटनस होने पर हास्पीत्ल में द्वा नहीं मिलती। अगर किसी को कुचा काट लिए तो भैक्सिन नहीं मिलता। अगर किसी को साँप काट लिया तो उसके लिए हास्पीटल में कोई इलाज नहीं रहता। बड़े दुख के साथ कहना पड़ता हैं कि प्राइमरी हेल्थ सेन्टर में इन्जेक्शन नहीं रहता।

सबसे बड़ी दुखारी तो यह हैं कि हेल्थ सेन्टर से गाँव का कोई लिंक रोड नहीं हैं। कोई रास्ता नहोने के कारण गाँव के लोगों को हेल्थ सेन्टर में जाकर चिकित्सा कराने में दिक्कत होती हैं। बरसात में गाँव के लोग वहाँ जाकर इलाज नहीं करा पाते हैं। मैं डा. याजदानी साहव की इस वात से सहमत हूँ कि स्वास्थ दफ्तर मेन रोड से लिंक रोड वनाने का दायित्व आपने हाथ में लो अगर इस किस्म से काम किया जाय तो गाँव के लोगों को कुछ सुबिधा जरुर मिलेगी। और गाँव के लोगों को स्वास्थ केन्द्र में आने-जाने की सहलियत होगी और फिर उनको चिकित्सा की सुविधा मिल सकेगी।

एक वात से मुझे वड़ी खुशी हुई कि गाँव के लोगों को डिलीभरी केस में दायी की सुबिधा मिलेगी। वह गाँव गाँव में जाकर अटेण्ड करेगी। उसके लिए उसे दो रुपया मिलेगा।

मगर यह इन्सेन्टिभ काफी नहीं हैं। मैं मंत्री महोदय से अनुरोध करुँगा कि इन्सेन्टिभ में कुछ रुपया और बढ़ा दिया जाय, ताकि अच्छी तरह से गाँव को वह अटेण्ड करे।

हेल्थ डिपार्टमेन्ट के अन्दर बहुत से कर्मचारी एसे हैं जों इक्सपीरीयन्सु हैं। जो गाँवर में घूम कर हेल्थ का स्वासथ का सर्भ करते हैं। उनको अगर ठीक से महीना देकर काम करवा जाय तो गाँव का बहुत कल्याण होगा।

मिस्टर डिप्टी स्पिकार सर, मैं माननीय मंत्री से अनुरोध करता हूँ कि स्माल पौक्स, कलेरिया, कालर वैगरह को चेक करने के सिलसिले में प्रीभेन्टिभ मेजर लेना बहुत जरुरी हैं। इसके लिए स्टाफ गाँव गाँव में घूमकर देखे कि कहाँ पर स्माल पौक्स का केस हुआ हैं और वहाँ भैक्सिनेशन कम्पलीट हुआ हैं या नहीं। नहीं तो गाँवों की हालत में कोई सुधार नहीं होगा। चूकि आज-कल देखा जा रहा हैं कि काम न करके भी लोग तलव ले रहे हैं। इस डिपार्टमेन्ट में इस तरह के बहुत से केसेस हैं। इसलिए मैं माननीय मंत्री से करुँगा कि इसपर बड़ी निगरानी रखें। प्रीभेन्टिभ मेजर का काम करना बहुत जरुरी हैं।

डिस्पेन्सरी–चैरिटेवुल डिस्पेन्सरी जो आज-कल खोली गई हैं, उनमें असहाय–गरीवों की चिकित्सा मुफ्त में होती हैं। और वे लोग उससे लाभवान भी होते हैं। सरकार इन चैरिटेवुल हास्पीटलों की कुछ रुपया भी देती हैं। लेकिन उतने रुपये से ठीक से काम नहीं चलता हैं। इसलिए मेरा सुझाव हैं कि इस चैरिटेवुल हास्पीटलों को सरकार आपने हाथ में लेले। ताकि इनकी तरक्की जा सके और उसके इलाज की व्यबस्था ठीक ढंग से हो सके। इस तरह का एक चैरिटेबुल हास्पीटल कलकत्ता में हैं–इस्लामियाँ हास्पीटल। उसमें मैंने देखा हैं कि चिकित्सा की बहुत अच्छी व्यवस्था हैं। लेकिन बड़े दुख की बात हैं कि सरकार उसकी तरफ पूरी तरह से ध्यान नहीं दे रही हैं, उसको उन्नति की तरफ नहीं ले जा रही हैं–उसका डवलापमेन्ट नहीं कर रही हैं। इससे लोगों को बड़ी तकलीफ उठानी पड़ रही हैं। सरकार को चाहिए कि एक बने-बनाये हास्पीटल को अपने हाथ में लेले। उससे बड़ा फायदा होगा। यह सरकार इस्लामिया हास्पीटल को जो रुपया दी हैं वह बहुत कम दी हैं। जैसा कि माननीय सदस्य डा० याजदानी साहब ने कहा हैं कि गुजिस्ता सरकारने इस्लामियाँ हास्पीटल को ८ लाख दिया था लेकिन इस सरकार ने सिर्फ ३ लाख रुपया दिया हैं। मैंने खुद इस हास्पीटल में जा कर देखा हैं कि यहाँ चिकित्सा की व्यवस्था बहुत

अच्छी हैं। ऐसी हालत में मैं सरकार से अनुरोध करुँगाकि इसके लिए पुरे रुपये की व्यबस्था करे और इस हास्पीटल का इन्तजाम अपने हाथ में ले ले–अपने जिम्मे लेले, ताकि हास्पीटल सही तैर पर चल सके।

साथही साथ मैं यह करुँगा कि जनस्वास्थ की बात में यह वताया गया हैं कि पानी वैगरह का इन्तजाम हेल्थ डिपार्टमेन्ट करेगा। इस संबंध में मुझे बहुत पहले एक लेटर मिलाथा। जिसमें कहा गया था कि सर्भे किया जा रहा हैं। कहाँ कितने टयूवेल का रीटायरमेन्ट हैं, ठीक किया जायगा। सर्भे कर लिया गया और रीपोर्ट भी हो गया। 10-10 टयूवेल सेंशन हुए। लेकिन आज तक हमारे ब्लाक में एक भी टयूवेल सिंकिंग नहीं हुआ मैटिरियल्स भी ब्लाक में पहुँच गया। लेकिन ब्लाक डिपार्टमेन्ट कहता हैं कि मैकेनिक नही हैं। मैकेनिकस होने की बजह से सिंकिंग का कामपूरा नहीं हो पा रहा हैं। मैं देखता हूँ कि आपके डिपार्टमेन्ट में को-आपरेशन नहीं हैं। मैटिरियल्स पड़े रह जाते हैं लेकिन काम नहीं हो पाता। इस तरह से इस डिपार्टमेन्ट में जितना रुपया खर्च होता हैं, उतनी सुबिधा पब्लिक को नहीं हो पाती। इससे जनता में अशान्ति बढ़ती हैं। जब टयूवेल सेंशन हो गया, मैटिरियल पहुँच गया तो सिंकिंग क्यों नहीं हो रहा हैं? इसका एक्सप्लेनेशन पुछा जाना चाहिए कि क्यों नहीं हुआ? यह काम जल्द करवा दिया जाना चाहिए ताकि लोगों को फायदा पहुँचे। साथ ही साथ बड़े दुख के साथ कहना पड़ता है कि एक सबसीडयरी हेल्थ सेन्टर चकलिया थाना के तरियाल में हुआ। उसके लिए मकान भी वनकर तैयार हुआ। सरकार की तरफ से स्टाफ की वहाली हो चुकी हैं। मगर वहाँ डाक्टर नहीं गया। डाक्टर नहीं होने की बजह से तरियाल सबसीडियरी हेल्थ सेन्टर ओपेन नहीं हो सका। मैं मत्री महोदय से रिक्येस्ट करुँगा कि शीघ्र इस हेल्थ सेन्टर को ओपेन करने की व्यबस्था की जाय। डाक्टर के अभाव में लोगों को बड़ा कष्ट उठाना पड़ता हैं। इस सिलसिले में मैं एक सुझाव रखूँगा–एक प्रस्ताव रखूँगा कि जितने मेडिकल ग्रेजूएट हैं उनकी शर्भिस रुरल एरिया में कुछ दिनों के लिए कम्पल्सरी कर दिया जाय। इससे देहात के अस्पतालों में डाक्टर की कभी नहीं रहेगी और के लोगों को चिकित्सा भी ठीक तरह से होते लोगभी शहर से डाक्टर देहातों में नहीं जाना चाहते हैं। शहर में एमीनिटीज सर्भिस ज्यादा हैं और देहातों में नहीं हैं। लेकिन डाक्टरों को हुमैनिटेरियन ग्राउण्ड पर देहातों में जाना चाहिए। शहर में तो काम चल जाता हैं, मगर देहातों में काम नही चलता हैं। देहात के लोगों को डाक्टर न मिलने की बजह से उनकी चिकित्सा नहीं हो

पाती हैं। मेडिल ग्रेजुएट को एडमिशन के समय अगर यह रुलकर दिया जाय कि २-३ बर्ष तक कम्पल्सरी तौर पर रुरल सार्भिस करना पड़ेगा तो मैं समझता हूँ कि कम पैसे में देहात में डाक्टर पहुँच जांयगे और लोगों की चिकित्सा होने लगेगी। डाक्टर की कभी भी दूर हो जायगी और लाखों रुपया खर्च करके सरकार जो हेल्थ सेन्टर वनवाती हैं और डाक्टरों की कमी की बजह से वह सेन्टर ओपेन नहीं हो पाता, यह डिफिकल्टी दूर हो जायगी। और डाक्टर देहातों में भी आवेलेवुल हो जायंगे।

एल० एस० एफ० वे कार्स के वारे में जो चिन्ता किया गया हैं, उसके लिए मैं माननीय मंत्री महोदय को धन्यवाद देता हूँ। यह सही वात हैं कि परिवर्तन हुआ। हैं क्यालिटी में परिवर्तन होने से वहुत से लोग फायदा उठा सकेंगे। शहर में बहुत अच्छे अच्छे स्पेशलिस्ट हैं। यहाँ पर अच्छी अच्छी मशीनों की सुविधा हैं। मानीटर मशीन हैं जो इलेक्ट्रीक से देखा जा सकता हैं। यहाँ पर हर्ट स्पेशलिस्ट हैं। शहर के लोगों को तरह तरह की फैसिलिटीज अवेलेबुल हैं। शहर में अच्छे अच्छे अस्पताल हैं, स्पेशल इन्तजाम हैं। लेकिन देहात में कोई भी इन्तजाम नहीं हैं। जिससे लोगों को बड़ी दिक्कत होती हैं। मैं उम्मीद करता हूँ कि मंत्री महोदय इधर ध्यान देंगे।

देहात से अगर कोई रोगी भर्ती होने के लिए कलकत्ता में आता हैं तो उसे हास्पीटल में भर्त्ती होने के लिए तरह तरह की दिक्कतें उठानी पड़ती हैं। सीट अवेलेवुल न होने की बजह से पेसेन्ट को बड़ी परेशनी होती हैं। वह मजवूर हो जाता हैं। मंत्री महोदय की इस और ध्यान देना चाहिए। क्योंकि देहात से जो पेसेन्ट शहर के हास्पीटल में भर्ती होने के लिए आता हैं, वह गरीब हास्पीटल में सीट न पाने की वजह से एक महीना–दो महीना वेट नहीं कर सकता हैं। इसका कारण यह हैं कि उसके पास पैसा नहीं होता और शहर में रहने के लिए पैसे की जरुरत होती हैं। इसलिए मैं मंत्री महोदय से रिक्रेस्ट करुंगा कि वे देहात के इन गरीव पेसेन्टकी ओर भी नजर दें।

ये सारी वातें कहते हुए, मैं इस वजट का समर्थन करता हूँ।

**Mr. Deputy Speaker :** Honourable Members, accordingly to the schedule, the allocation of time for our discussion on Demand No.36, 37 and 38 should close at 7-45 P.M. But I find that some more time will be required to complete the discussion including taking decision on these

demands. Therefore, under rule 290 of the Rules of Procedure & Conduct of Business in the West Bengal Legislative Assembly I seek the consent of the House for increasing the time for discussion of these demands by one hour. I hope the House will agree to it. Taking the sense of the House I increase the time by one hour.

[7-45—7-55 P.M.]

**ডাঃ বিনোদবিহারী মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকক্ষণ ধরে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে জনস্বাস্থ্য খাতে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন সেই সম্পর্কে বিরোধী পক্ষ এবং সরকার পক্ষের বক্তব্য আমি শুনলাম এবং লক্ষ্য করলাম যখন কোনও আক্রমনাত্মক এবং শ্লেষাত্মক বক্তব্য রাখা হয়েছে, তখন একটা উত্তেজনার সৃষ্টি হয়েছে। এবং আর একটা জিনিস লক্ষ্য করা যায়, আপনারা দেখবেন খবরের কাগজে যখন এই সমস্ত উত্তেজনা সৃষ্টি হয় তখনই যেন খবরের কাগজের দৃষ্টি বেশি আকৃষ্ট হয়। রেডিওতে আলোচনা হয় যে আজকে বিধানসভা নিস্তেজ ছিল, আজকে উত্তপ্ত হয়েছিল। আমি কোনও আক্রমনাত্মক, কোনও শ্লেষাত্মক বক্তব্য রাখতে চাই না, আমি কতকগুলো গঠণমূলক প্রস্তাব এখানে রাখতে চাই, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এই বিষয়গুলি গুরুত্ব দিয়ে চিন্তা করেন। আজকে বামফ্রন্ট সরকার শিক্ষা দপ্তরকে দুটি ভাগে ভাগ করেছেন। আমি মনে করি স্বাস্থ্য দপ্তর শিক্ষা দপ্তরের চেয়ে কোনও অংশে কম গুরুত্বপূর্ণ নয়। বামফ্রন্ট সরকার যদি এই দপ্তরটিকে দুটি ভাগে ভাগ করে দু জন মন্ত্রীর উপর দায়িত্ব আরোপ করেন, তাহলে আমার মনে হয় আজকে যে জনস্বাস্থ্যের সমস্যা রয়েছে তা অনেকাংশে সুরাহা হতে পারে।

আপনারা সকলেই জানেন যে অনেক সময় স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে গেলে এম.এল.এ.দের পর্যন্ত অপেক্ষা করতে হয়। এতবড় একটি দপ্তরে বসে তিনি এত ব্যস্ত থাকেন সেইজন্য দুটি ভাগে ভাগ করে দিলে দুজন মন্ত্রীর অধীনে থাকবে তাহলে আমার মনে হয় ভাল হবে। কাজেই এই বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারপর পরিবার কল্যাণ খাতে ১৯৭৬/৭৭ সালে ৮ কোটি ৫৫ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছিল এবং এই বছর দেখা যাচ্ছে এই খাতে ৬ কোটি ১৯ লক্ষ ২৫ হাজার টাকা ধরা হয়েছে। এই খাতে এত বরাদ্দ কম কেন হল? তিনি কি মনে করেন এই প্রকল্পের গুরুত্ব খুব কম? আপনারা জানেন গত লোকসভার নির্বাচনে এই খাতে নানা রকম বিপর্যয় হবার ফলে—একটা বিরাট বিপর্যয় হয়েছিল, কংগ্রেসের বিপর্যয় হয়েছে, ইন্দিরা গান্ধীর বিপর্যয় হয়েছে। সেই জন্যই তিনি কি ভয় করছেন এই খাতে ব্যয় বরাদ্দ বেশি করলে তাদের কোনও বিপর্যয় আসতে পারে? এই চিন্তা যদি তিনি করেন তাহলে আমি বলব পশ্চিমবাংলার যে জনসমস্যা সেই সমস্যার সঙ্গে দেশ বিভাগের পর-পূর্ববাংলা থেকে চলে আসা বহু উদ্বাস্তু সমস্যা মিলে একটা জটিলতর সমস্যার সৃষ্টি হয়েছে। কয়েকদিন আগে দন্ডকারণ্য থেকে বহু উদ্বাস্তু এখানে চলে এসেছে। পশ্চিমবাংলা একটি সমস্যা সংকুল প্রদেশ। দন্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা আবার

চলে আসার ফলে সেই সমস্যা আরও বেড়েই চলেছে। কাজেই পশ্চিমবাংলায় এখন যে সমস্যার উদ্ভব হয়েছে সেটাকে রোধ করতে গেলে একমাত্র এই পরিবার কল্যাণ প্রকল্পের দিকে বেশি করে নজর দিতে হবে বলে আমি মনে করি। আজকে এই পরিকল্পনার ব্যাপারে তিনি খালি বলেছেন যে এই নামটা বদল করে দেওয়া হয়েছে। আগে ছিল পরিবার পরিকল্পনা, এখন হয়েছে পরিবার কল্যাণ। শুধু এই নামটা পরিবর্তন করলেই কি সমস্যার সমাধান হয়ে যাবে? আমাদের পশ্চিমবাংলায় যে জনসমস্যা রয়েছে সেই সমস্যার সমাধান এটা করলেই হয়ে যাবে? আমি একটি কথা বলব জনসাধারণ কিভাবে জন্ম নিয়ন্ত্রণ করবেন তাদের সেই শিক্ষা দেওয়া হচ্ছে? আমি শুধু বাঁকুড়া জেলার কথা বলছি। ১৯৭৬/৭৭ সালে ভেসেকটমি অপারেশন হয়েছিল ২ হাজার ২৩ জনের টিউবেকটিম অপারেশন হয়েছিল ১৭ হাজার ৯১৫ জনের। ১৯৭৭/৭৮ সালের ফেব্রয়ারি পর্যন্ত ভেসেকটিম অপারেশন হয়েছে ১৯১ জনের, আর টিউবেকটিম অপারেশন হয়েছে ৩ হাজার ৫৫৩ জনের। জন্ম নিয়ন্ত্রণ করতে গেলে স্থায়ী ব্যবস্থা না করলে কার্যকর হয় না। অন্যান্য ওষুধের ব্যবস্থা অনেক রকম আছে বটে, কিন্তু এতে সুরাহা কম হয়। স্থায়ী ব্যবস্থা হল ভেসেকটিম, টিউবেকটিম অপারেশন। বর্তমানে স্বাস্থ্যমন্ত্রীর এতে উৎসাহ দেখছি না। ডাক্তার, প্রোমোটার এবং অন্যান্য অ্যাসিসট্যান্টরা এই অপারেশনে অত্যন্ত কম টাকা পান। ভেসেকটিম অপারেশনের জন্য ডাক্তাররা পেতেন ২ টাকা এবং টিউবেকটিম অপারেশনের জন্য ৫ টাকা এবং যারা অ্যাসিস্ট করেন তারা পেতেন ৪ টাকা, আর প্রোমোটারদের কথা বাদই দিলাম। আমার মতে এই যে ব্যবস্থা ছিল সেটা চালু করা একান্ত প্রয়োজন। কারণ যে সমস্ত হেলথ সেন্টারে ডাক্তার আছে স্বাস্থ্য দপ্তরের এমন কোনও আইন নেই যে আইন বলে ডাক্তারদের বাধ্য করতে পারেন এই সমস্ত অপারেশন করবার জন্য। এই অপারেশন রেট অতীতকালের, এতে তাদের আগ্রহ নেই। ডাক্তারদের অ্যাসিস্ট করা উচিত। মাত্র ৪/৫ টাকা দিয়ে যদি এত বড় একটা সমস্যার সমাধান করা যায় তাহলে সেটা আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে গভীরভাবে চিন্তা করার জন্য অনুরোধ করছি। আজকে পল্লীগ্রামের কথা বলছি। তাদের স্বাস্থ্যের দূরবস্থার কথা বলছি। পল্লীগ্রামের জন্য যে ব্যবস্থা করা হয়েছে সেটা যথেষ্ট নয় এবং যে দাবি করা প্রয়োজন সেটা করা হয়নি।

[7-55—8-05 P.M.]

আজকে স্বাস্থ্যকেন্দ্রে অধিকাংশ জায়গায় ডাক্তার নেই। এমন হাসপাতাল আছে যিনি ডাক্তার তিনিই ক্যাটার্যাক্ট-এ ভুগছেন, জানি না তিনি সম্পূর্ণ অন্ধ কিনা, তিনি সেখানে শুনে চিকিৎসা করছেন। বহু প্রাথমিক চিকিৎসালয়ে ডাক্তার নেই একথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিনিও স্বীকার করেছেন এবং তিনি তাঁর বক্তব্যের মধ্যেও রেখেছেন যে বহু জায়গায় ডাক্তার নেই। আজকে সেই সমস্ত হাসপাতালে কিভাবে ডাক্তার পাঠানো যায় তিনি চিন্তা করছেন। তিনি বলেছেন এল.এম.এফ. কোর্স চালু করবেন। চার বছরের যদি কোর্স হয় তা হলেও চার বছর সময় লাগবে। আজকে পল্লীগ্রামে কিভাবে ডাক্তার পাঠানো যেতে পারে কারণ অনেক ডাক্তারকে তিনি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন কিন্তু তারা যাচ্ছেন না। এমন কোনও ব্যবস্থা গ্রহণ করতে হবে

যেখানে পল্লীগ্রামে ডাক্তার যায়। হাসপাতালে যদি ঔষধ না থাকে সেখানে যদি স্টাফ না থাকে আপনারা পল্লীগ্রামের জন্য যতই কান্নাকাটি করুন তাদের চিকিৎসার ব্যবস্থা হবে না। আজকে এইদিকে নজর দিতে হবে। সরকার যে মেডিক্যাল গ্রাজুয়েট স্টুডেন্টদের যে ভর্তির নীতি গ্রহণ করেছেন আমি তার তীব্র সমালোচনা করি। পশ্চিমবাংলার গ্রাম বাংলার ছেলেদের যদি গ্রামে পাঠাতে হয় তা হলে গ্রামের ছেলেদের মেডিক্যাল পড়ার সুযোগ দিতে হবে। আগে যেটা ডিস্ট্রিক্ট কোটা ছিল, জেলাওয়ারি কোটা ছিল সেই কোটার ব্যবস্থা যদি চালু করা যায় তা হলে গ্রাম বাংলার ছেলেরা পড়বার সুযোগ পাবে। গ্রাম থেকে ছেলেরা পাশ করলে পর তবেই তারা গ্রামে যাবে, শহরের ছেলেদের গ্রামের সম্বন্ধে কোনও ধারণা নেই, তারা পল্লীগ্রামে কোনওদিনই যাবে না। সেখানে কি দুরবস্থার মধ্যে চিকিৎসা করতে হয় শহরের ডাক্তাররা সেটা কল্পনা করতে পারেন না। দুপুর রাত্রিতে সুদূর পল্লীতে যেতে হয়, সেখানে কোনও যানবাহনের ব্যবস্থা নেই এবং যোগাযোগের কোনও ব্যবস্থা নেই। এইরকম অবস্থায় তাদের চিকিৎসা করতে যেতে হয়। আজকে যদি পল্লীগ্রামের ছেলেদের পড়বার সুযোগ করে না দেওয়া হয় তা হলে কোনও দিনই শহরের ছেলেরা পল্লীগ্রামে যাবে না। একমাত্র জেলাওয়ারি যে ব্যবস্থা ছিল তাতে পল্লীগ্রামের ছেলেরা সুযোগ পেত। পল্লীগ্রামের ছেলেদের লেখাপড়া কি পরিবেশে শিখতে হয়—তাদের পেটে অন্ন নেই, পরনে কাপড় নেই, সেই সমস্ত ছেলেদের মেধা শহরের ছেলেদের মেধার সঙ্গে কিকরে সমান হতে পারে? যে সমস্ত পল্লীগ্রামে ছেলেদের মেধা আছে যদি তারা পড়বার সুযোগ পায় তারাও শহরের ছেলেদের সঙ্গে কমপিটিশনে পারবে না, কিন্তু যদি পল্লীগ্রামের ছেলেদের মধ্যেই কমপিটিশন সীমাবদ্ধ থাকে তাহলে কিছু মেধাবী ছেলে মেডিক্যাল পড়বার সুযোগ পাবে। আজকে শহরের ছেলেদের সঙ্গে তারা কিছুতেই কমপিটিশনে দাঁড়াতে পারবে না। সেইজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তিনি যেন গভীরভাবে চিন্তা করেন। আজকে পল্লীগ্রামে যে দুরবস্থার জন্য আপনারা চোখের জল ফেলছেন, কিন্তু পল্লীগ্রামের ছেলেদের যদি আপনারা ডাক্তার করতে না পারেন তাহলে অদূর ভবিষ্যতে শহরের ছেলেরা কোনওদিনই পল্লীগ্রামে ডাক্তারি করতে যাবে না। এটা আমাদের অভিজ্ঞতা থেকে আমরা জানি। আজকে যদি আপনি স্ট্যাটিসটিক নেন, গ্রামে গ্রামে যারা প্রাইভেট প্র্যাকটিস করেন তারা অধিকাংশই গ্রামেরই ছেলে, গ্রাম থেকেই এসেছেন। তারা গ্রাম থেকে গিয়ে মেডিক্যাল পড়ে আবার গ্রামে ফিরে এসেছেন। পল্লীগ্রামে গিয়ে তারা নানা অসুবিধা সত্ত্বেও চিকিৎসা করছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব গ্রামের ছেলেদের মেডিক্যাল ভর্তির বিষয়ে তিনি যেন বিশেষ ভাবে চিন্তা করেন। এরপর টিউবওয়েলের কথা বলা হয়েছে। এমন একটা দপ্তরের ভার মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় নিয়েছেন যাতে তাকে ডাক্তারদের এবং অন্যদিকে ইঞ্জিনিয়রদের দেখতে হচ্ছে। পানীয় জলের জন্য তাকে বিশেষ দৃষ্টি দিতে হবে এবং ডাক্তার ও রোগীর জন্য চিন্তা করতে হয়।

টিউবওয়েলের ব্যাপারে যে পরিকল্পনা গ্রহণ করেছেন তাতে উনি এম.এল.এ-দের কাছে চিঠি পাঠিয়েছিলেন এবং প্রস্তাব চেয়ে পাঠিয়েছিলেন যে প্রত্যেক ব্লকে অন্তত ১০টি করে

টিউবওয়েল করা হোক। সেই প্রস্তাব সরকারি কর্মচারীরা পাঠিয়েছিলেন, কিন্তু দুঃখের বিষয় এমন অনেক ব্লক আছে যেমন বাঁকুড়া জেলার ব্লক নং ওয়ান, কালপাথর অঞ্চল, সেখানে আজ পর্যন্ত একটিও টিউবওয়েল হয় নি। আমরা যে সমস্ত প্রস্তাব, ১০টি করে টিউবওয়েল করার প্রস্তাব পাঠিয়েছিলাম, সেগুলি বহু ক্ষেত্রেই কার্যকর হয় নি। কোনও কোনও ব্লকে দুই একটি হয়েছে। যাতে এই সমস্ত কাজগুলি হয়, সেদিকে একটু নজর দেবেন। তাঁর বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি যে তাঁর পল্লীগ্রামের প্রতি দরদ আছে, এবং তাঁর সদিচ্ছাও হয়ত আছে, কিন্তু বিভিন্ন দপ্তরে যে সমস্ত কাজগুলি আছে যেমন টিউবওয়েল হচ্ছে না, হাসপাতালে ঔষধের ব্যাপার, নার্সের ব্যাপার, ট্রান্সফার ইত্যাদির ব্যাপার এবং অ্যাপয়েন্টমেন্ট ইত্যাদির ব্যাপার, অ্যাপয়েন্টমেন্ট হয়েছে কিন্তু কাজে যোগদান করছে না, এই সমস্ত বিষয়গুলি তাঁকে দেখতে হবে। আজকে বরাদ্দ বাড়ালেই হয় না। আমরা লক্ষ্য করে দেখেছি এ বছর প্রায় ১২ কোটি ৪০ লক্ষ ১৭ হাজার টাকা বেশি ধরা হয়েছে অন্য বছরের চেয়ে। পল্লীগ্রামে জনস্বাস্থ্যের যে সমস্ত সমস্যা আছে, শহরে যে সমস্ত সমস্যা আছে এই টাকা সম্পূর্ণ তাতে সদ্ব্যবহার করতে হবে। আজকে আমরা কি দেখছি? জিনিসপত্রের দাম বেড়ে চলেছে এবং তার মানও উঁচু হওয়ার পরিবর্তে নিচু হচ্ছে। আজকে অর্থের ব্যবস্থা করলেই সমস্যার সমাধান হবে না, সেই অর্থ প্রকৃতভাবে ব্যয়িত হচ্ছে কিনা সেটা দেখতে হবে। আপনি দুর্নীতির কথা বলেছেন। আগের বাজেটে আপনি বলেছিলেন শহর থেকে গ্রামাঞ্চল পর্যন্ত সর্বস্তরে দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ঢুকেছে। সেই দুর্নীতি রোধ করবার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? আপনি বলেছেন যে সমস্ত অভিযোগ হয়েছে, সেগুলি তদন্ত করছি, তদন্তের ব্যবস্থা করছি। আমি তাঁকে অনুরোধ করব যে তিনি এমন ব্যবস্থা নিন যে তিনি যে টাকা বরাদ্দের জন্য দাবি পেশ করেছেন, দুর্নীতি ঢুকে যে কাজ করতে চাচ্ছেন তা নষ্ট না করতে পারে। এ বিষয়ে তিনি সজাগ হোন। তারপর প্রিভেন্টিভ মেজার সম্বন্ধে বলব। এখানে অনেকেই বক্তৃতা করেছেন এবং এটা স্বীকার করেছেন যে শহর থেকে ক্ষমতা এখনও বিকেন্দ্রীকরণ করতে পারেন নাই এবং সুযোগ সুবিধা সমস্তই—স্পেশালিস্ট চিকিৎসাই বলুন, ঔষুধই বলুন, হাসপাতালই বলুন সমস্ত সুযোগ সুবিধাই এখনও পল্লীগ্রামের চেয়ে শহরবাসীরাই বেশি উপভোগ করছে। পল্লীগ্রামে যদি চিকিৎসার ব্যবস্থা করতে হয়, আমার মতে প্রতিরোধ ব্যবস্থা জোরদার করা একান্ত প্রয়োজন। আজকে স্বাস্থ্যকেন্দ্রে এ টি এস পাওয়া যায় না। তার দাম মাত্র চার টাকা। এই টিটেনাস রোগ হলে যে রোগীকে এক হাজার টাকা খরচ করেও বাঁচানো যাবে কিনা সন্দেহ, সেই রোগীকে যদি মাত্র চার টাকার ইনজেকশন দেওয়া যায় তাহলে সেই রোগ আর হয় না। সেজন্য অনুরোধ যে এখনই যদি আপনি পল্লীগ্রামে ডাক্তার পাঠাতে না পারেন, ঔষুধপত্র দিতে না পারেন, যন্ত্রপাতি দিতে নাও পারেন প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের জন্য যাতে ঔষধ যথেষ্ট পরিমানে দিতে পারেন এবং যাতে সম্ভব হয়, সেদিকে নজর দিন। আর দুই একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। আপনি জানেন ক্যালকাটা হসপিটাল অ্যান্ড মেডিক্যাল রিসার্চ ইনস্টিটিউট মাড়োয়ারি হাসপাতাল, সেখানে কিছু দিন যাবত স্ট্রাইক চলেছিল, মাননীয় মন্ত্রী মহাশয় জানেন এই স্ট্রাইকের ফলে পেশেন্টদের কি দুর্ভোগ হয়েছে।

[8-05—8-15 P.M.]

হাসপাতালে গেলে মানুষ চিকিৎসা পাচ্ছে না। সেই হাসপাতালগুলিতে কর্তৃপক্ষ এবং কর্মচারিদের মধ্যে যে বিরোধ চলছে সেটা যাতে তাড়াতাড়ি মীমাংসা হয়ে যায় সেদিকে আপনি লক্ষ্য করে দেখুন এবং আমি যে কথাগুলো বললাম, আশা করি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেটা উপলব্ধি করবেন এবং সেগুলোর প্রতি গুরুত্ব আরোপ করবেন। এই বলে আমি শেষ করছি। আমি এর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাঁর দপ্তরের যে বরাদ্দের দাবি এই সভায় উপস্থিত করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি দু একটা বিষয়ে আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই। প্রথমত, আজকের পরিস্থিতিতে যে নতুন দৃষ্টিভঙ্গি তাঁর বাজেট বিবৃতির মধ্যে তিনি উপস্থাপনা করেছেন, গত পাঁচ বছরের জাল বিধানসভায়, সাজানো বিধানসভায় পশ্চিমবাংলার মানুষ এটা কল্পনা করতে পারতেন না। তারজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আমাদের অভিনন্দনযোগ্য। দ্বিতীয়ত যে পরিপ্রেক্ষিতে এই বাজেট বিবৃতি এখানে উত্থাপন করা হয়েছে, সেই পরিপ্রেক্ষিতে স্মরণ রেখে যদি আমরা সামনের দিকে এগোতে চাই তাহলে আমরা কি দেখব। গত ৩০ বছর এই পশ্চিমবাংলার বুকে যেভাবে কায়েমী স্বার্থ-লালিত-পালিত হয়েছে, পরিপুষ্ট হয়েছে যে সমাজ ব্যবস্থায় মানবিক মূল্যবোধ আজকে ক্রমশ অবক্ষয়ের পথে একটা দুষ্ট চক্র গ্রাস করে আছে সমস্ত পশ্চিমবাংলার প্রশাসন এবং বিশেষ করে গত ৫ বছরের ওই জাল বিধানসভায় যদি সবচেয়ে বেশি আক্রান্ত হয়ে থাকে, হয়েছে আমাদের স্বাস্থ্য দপ্তর। তাই গত ৮ মাস যখন মাঝে মাঝে রাইটার্স বিল্ডিংসে গিয়েছি, দেখেছি সেই পুরানো দিনের কুৎসিত আবহাওয়া, আজও তার পরিবর্তন করা যায় নি এবং সেই প্রশাসন রাইটার্স বিল্ডিংস থেকে শুরু করে তলাকার হেলথ সেন্টার পর্যন্ত পরিব্যপ্ত আছে। জাল বিধানসভার অবদান, সাজানো বিধানসভার অবদান, একথা খুব দায়িত্ব নিয়ে বলতে বাধ্য হচ্ছি, দুঃখের সঙ্গে আপনাদের কাছে বলতে বাধ্য হচ্ছি, তারই পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আমাদের সামনে কিছু কর্মসূচি রেখেছেন। এই কর্মসূচিকে যারা সমালোচনা করছেন, তাদের উদ্দেশ্যে বিনিতভাবে আবেদন করব এই সম্পর্কে চিন্তা করুন। আর যারা আমাদের সরকারি পক্ষের বন্ধুরা আছেন তাদের বলব, এটাকে আমাদের সমবেত উদ্যোগে সফল করার দিকে এগোতে হবে। এই ছাড়া আর কোনও রাস্তা নেই। আমাদের জনস্বাস্থ্য সম্পর্কে পুরানো ধ্যান-ধারণার কিছু পরিবর্তন এনেছেন। আমরা অনুভব করেছি সামাজিক অর্থনৈতিক যে সমস্যা তার পরিপ্রেক্ষিতে জনস্বাস্থ্যের সমস্যা বিচার করতে হবে। তাই সেখানে শুধু ঔষধ নয়, শুধু হাসপাতাল নয়, শুধু চিকিৎসক নয়, প্রয়োজন এই সমস্যার একটা মৌলিক রূপান্তর। আজকে পাণীয় জল সম্পর্কে অনেক কথা উঠেছে, বারবার উঠেছে এই বিধানসভায়, আমি শুধু একটা বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আনবো, পাবলিক হেলথ ইঞ্জিনিয়রিংয়ের উপর সমস্ত পাণীয় জলের দায়িত্ব ন্যস্ত আছে। রেফিউজি কলোনিগুলো সম্বন্ধে, রেফিউজি রিহ্যাবিলটেশন ডিপার্টমেন্ট বলছেন, তাদের ফান্ড প্রেসড আছে পাবলিক

হেলথ ইঞ্জিনিয়রিং ডিপার্টমেন্টে। আমি নিজে দেখা করেছিলাম চিফ ইঞ্জিনিয়র, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর সঙ্গে। তিনি বললেন, নো ফান্ড ইজ প্লেসড। মাননীয় পূনর্বাসনমন্ত্রীকে কাগজপত্রে দেখিয়েছি। স্বাস্থ্যমন্ত্রী নজর রাখবেন। একটু আগে কথা হচ্ছিল, প্রশাসনের বাধার ফলে মানুষ দেখছে কি তার কাছে জলটা সময়ে গিয়ে পৌচ্ছে না। আমাদের দায়িত্ব আছে, কর্তব্য আছে পশ্চিমবাংলার মানুষের কাছে যেহেতু আমরা জোচ্চুরি করে বিধানসভায় আসিনি। জনগণের রায় নিয়ে আমরা বিধানসভায় এসেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে শুনছিলাম, ওঁরা কেউ হাউসে এখন নেই, একজন মাননীয় সদস্য কটাক্ষ করে বলছিলেন, ৮ মাস তো হয়ে গিয়েছে কি করেছেন দয়া করে বলুন। তাঁদের উদ্দেশ্যে সবিনয়ে বলতে চাই, কি আমরা করেছি, এক এক করে ধরা হোক। প্রথমত, দরিদ্র জনগণের সেবা করার যে মনোভাব সেই মনোভাব পৌছে দেবার জন্য যেটা প্রথম প্রয়োজন হসপিটালে যারা আছেন, সেই চিকিৎসক সমাজ, যারা প্যারা-মেডিকেল স্ট্যাফ এবং সাধারণ কর্মচারী তাদের সাহায্য এবং সহযোগিতা। একথা কি ঠিক নয়, আগেকার সাজানো বিধানসভায়, জাল বিধানসভায়, চিকিৎসক সমাজকে বলা হয়েছিল সমাজ বিরোধী, তাদেরকে আক্রান্ত করা হয়েছিল?

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** সত্য কথা বললে আপনাদের গায়ের জ্বালা ধরে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন পরে আপনার পয়েন্ট অব অর্ডার শুনবো।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** স্যার, আমি যে কথা বলতে যাচ্ছিলাম .......

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি বলতে চাইছি যে .......

**Mr. Deputy Speaker :** Please take your seat. Let him conclude his speech. I will hear your point of order.

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বিধানসভায় চিকিৎসক সমাজকে আক্রমণ করা হয়েছিল। তারা নাকি সমাজ বিরোধী, তারা নাকি জনস্বার্থবিরোধী। আমি বলতে চাই আমাদের এই জায়গায় তার দৃষ্টিভঙ্গি পরিবর্তন করেছেন। গত সরকারের সঙ্গে এদের সম্পর্ক ছিল প্রভু ভৃত্য সম্পর্ক। আমাদের সঙ্গে তাদের সহযোগিতার সম্পর্ক, তাদের সঙ্গে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক। তাদের সংগঠনের সঙ্গে আমাদের বন্ধুত্বপূর্ণ সংযোগ আছে, আই এম এ-র সঙ্গে আমাদের সৌহার্দপূর্ণ সম্পর্ক আমরা রাখতে চাই। আমাদের স্বাস্থ্য মন্ত্রী বলেছেন যে তিনি তাদের সঙ্গে বন্ধুত্বপূর্ণ ব্যবহার করবেন। আমি এই কথায় গর্বিত যে আমাদের বামফ্রন্ট সরকার বন্ধুত্বপূর্ণ ব্যবহার করবেন তাদের কাছে সহযোগিতার হাত প্রসারিত করবেন। থাকতে পারে তাদের মধ্যে খারাপ লোক, থাকতে পারে তাদের মধ্যে দুর্নীতি পরায়ণ লোক

সেদিকে আমরা লক্ষ্য রাখব। কিন্তু আগে তারা যে সহযোগিতা পাচ্ছিল না এখন তা তারা পাবে। পূর্ববর্তী সরকার অন্যায়ভাবে যাদের চাকুরি নিয়েছে আমি অনুরোধ করব তাদের যেন আবার চাকুরিতে বহাল করা হয়। তারা আই এম এ-কে ধ্বংস করবার চেষ্টা করেছিল। কারণ তারা তাদের কাছে আত্মসমর্পন করে নি বলে। আমরা চাই তাদের সঙ্গে বন্ধুত্বপূর্ণ ব্যবহার করতে। আমরা জানি তারা তাদের সহযোগিতার হাত আমাদের কাছে বাড়িয়ে দিচ্ছে। আমরা জানি যে সমস্ত কর্মচারী সংগঠন রয়েছে তাদের এবং তাদের সংগঠনের সঙ্গে সুব্যবহার করলে আমরা নিশ্চয় দেশের মঙ্গল করতে পারব। কারণ এটা ঠিক কথা যে মানবিক মূল্যবোধ এবং মনুষত্ব সকলের চেয়ে বড়। যদি আমরা তাদের সঙ্গে সহযোগিতার মনোভাব গড়ে তুলতে পারি তাদের সঙ্গে যদি বন্ধুত্বপূর্ণ মনোভাব গড়ে তুলতে পারি তাহলে নিশ্চয় আমাদের এই সীমিত সামর্থ দিয়ে দেশের উপকার করতে পারব। আজকে যে সমস্ত কর্মচারী সমিতি রয়েছে তাদের সঙ্গে যদি সহযোগিতা না করি তাহলে ঐ কায়েমী স্বার্থের মাথা ভাঙ্গতে পারব না। এবং শুধু রাইটার্স বিল্ডিংস নয় সর্বত্র প্রশাসনের মধ্যে যে ঘুঘুর বাসা গড়ে উঠেছে সেগুলি যদি ভাঙ্গতে না পারা যায় তাহলে যত অর্থই খরচ করি না কেন আমরা কিছুই করতে পারব না। আমি তাই মন্ত্রী মহাশয়কে বলব আপনি ঐ ভিজিটিং কমিটি বা ঐ অ্যাডভাইসারি কমিটি তৈরি করতে আর দেরি করবেন না। আপনি জনসাধারণকে হস্তক্ষেপ করার সুযোগ করে দিন। তাহলে যেটুকু ক্ষমতা আছে তার দ্বারা আমাদের কাজ করা সম্ভব হবে। আজকে পল্লী বাংলার স্বাস্থ্য কেন্দ্রগুলিকে আরও উন্নত করার চেষ্টা করুন। আজকে তাদের ওয়েল ইকুইপড করা দরকার। আমি জানি হুগলি জেলায় যে উত্তর পাড়া সরকারি হাসপাতাল রয়েছে সেখানে অনেক সম্ভাবনা আছে। আমি সেই জায়গার প্রতিনিধি আমি ভাল করে জানি বিগত সরকারের গাফিলতির জন্য হুগলি জেলার এক বিরাট অংশের মানুষ সার্ভ করার অভাবে দুর্ভোগ ভোগ করছে। সেখানে মন্ত্রী মহাশয়ের নির্দেশে আরও ওয়েল ইকুইপড করার কথা ছিল। জানি না সে কাজ এখনও কেন হচ্ছে না। আমি পরে মন্ত্রী মহাশয়ের সঙ্গে এ নিয়ে আলোচনা নিশ্চয় করব। তারপর হাওড়া জেলায় হাওড়া জয়সোয়াল হাসপাতালটি রয়েছে সেখানকার দুরবস্থা আমি নিজে গিয়ে দেখেছি। আশা করি জনগণের সহযোগিতা পেলে আমরা এই সব জিনিস দূর করার সুযোগ পাব এবং তাহলে আর সেখানকার মানুষকে চিকিৎসার জন্য কলকাতায় ছুটে আসতে হবে না। আর ম্যালেরিয়া ও টি বি রোগ সম্বন্ধে আলোচনা হয়েছে। আমি জানি মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় কোনও চেষ্ট ক্লিনিক নেই। সেখানে প্রচুর বিড়ি শ্রমিক বাস করে। আজকে তাদের সম্বন্ধে একটু ভাবা দরকার। কারণ তারা সামান্য মজুরি পায়।

[8-15—8-25 P.M.]

এই কাজ করতে গেলে টি বি রোগে যদি আক্রান্ত হন তাদের সম্বন্ধে ভাববেন। ওরা কাজের একটা ফিরিস্তি দিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি চিঠি পড়ছি আমি বেশি সময় নেব না। এতে বলা হয়েছে বীরভূম জেলায় পালসা চেস্ট ক্লিনিক করার জন্য

এক ভদ্রলোক ২ লক্ষ টাকা দিয়েছে। বিল্ডিং দিয়েছে, সংলগ্ন জমি দিয়েছে এবং ১৯৭৬ সালে জি.ও ইসু হল। জি ও নং হল পিএইচ/২টি—১৪/৭৬, ডেটেড ৮.৯.৭৬—হেলথ ডিপার্টমেন্ট থেকে স্যাংশন দেওয়া হল, অথচ ২৮.২.৭৮ তারিখ পর্যন্ত কিছুই হল না। তারপর আজকে ১৫/৩/৭৮ হয়ে গেল সেই হাসপাতাল স্থাপনের কোনও ব্যবস্থা হল না। ২৮/২/৭৮ তারিখে কনস্টিটিউটেড অ্যাটর্নি অব মহম্মদ ইউসুফ আলি, তাদের লক্ষ্য থেকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানিয়েছেন, বোধ হয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ও নিশ্চয় পেয়েছেন এবং জনপ্রতিনিধিদের কাছেও তার কপি এসেছে। এইগুলি আমাদের দেখা দরকার। একটা ব্যাপারে সিদ্ধান্ত হয়ে আছে অথচ প্রশাসনিক বাধা ও পঙ্কিল সমাজ ব্যবস্থায় এটা আটকে যাচ্ছে। আজ সকলের সাহায্য নিয়ে আমাদের সেইদিকে এগোতে হবে। এই কথা বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বাজেট বিবৃতিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় তার বক্তৃতার মধ্যে তিনি অনেকবার জাল বিধানসভা কথাটি ব্যবহার করেছেন। কথা হচ্ছে এর আগে স্পিকার রুলিং দিয়েছেন মাননীয় অর্থমন্ত্রী এই বিধানসভায় জাল বিধানসভা বলার জন্য এবং তিনি সেটা এক্সপাঞ্জ করেছেন। তবুও দেখছি আজকে মাননীয় সদস্য এই বিধানসভায় জাল বিধানসভা কথাটি আবার বললেন। আমরা বিধানসভার সদস্য হয়ে এখানে এসেছি। কিন্তু যদি কোনও সদস্য রিগিং করে জিতে আসেন তাহলে আমি বলতে পারি অমুক দলের সদস্য জাল ভোটে জিতে এসেছেন। কিন্তু তার জন্য গোটা বিধানসভাকে 'জাল বিধানসভা' বলতে পারি না। বিধানসভাকে 'জাল বিধানসভা' বললে গোটা বিধানসভাকেই অবমাননা করা হয়। কারণ সেই সময় যেসব বিধানসভার সদস্যরা জিতেছিলেন তাতে অন্যান্য দলের সদস্যরাও জিতেছিলেন। কাজেই সমস্ত বিধানসভাকে 'জাল বিধানসভা' বললে গোটা বিধানসভাকেই অবমাননা করা হয়। তখন যারা জিতেছিলেন তাদের মধ্যে সংগঠন কংগ্রেসের দু জন সদস্য প্রফুল্লচন্দ্র সেন ও প্রদ্যোত কুমার মহান্তি জিতেছিলেন, আর এস পি র তিন জন সদস্য জিতেছিলেন, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সদস্যরাও জিতেছিলেন, তারা অবশ্য যোগ দেন নি। কিন্তু আর এস পির সদস্যরা যোগ দিয়েছিলেন। কাজেই জাল বিধানসভা বলার কোনও নৈতিক অধিকার নেই, বলতে পারেন অমুক সদস্য জাল ভোটে জিতেছেন।

(গোলমাল)

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে রুলিং হল, তার আগে মাননীয় বাপুলি মহাশয়ের বক্তব্যের জন্য তাকে উইথড্র করতে হল—এই চেয়ার থেকে একটু আগেই রুলিং দেওয়া হল 'জাল বিধানসভা' কথাটি এক্সপাঞ্জ করা হল। কিন্তু এখন আবার দেখা যাচ্ছে সেই কথাটি ব্যবহার করা হল সেই

রুলিং-কে অমান্য করে। সুতরাং স্যার, এই বিষয়ে আপনি ব্যবস্থা গ্রহণ করুন, আমি এটি প্রিভিলেজ রূপে আপনার কাছে নিবেদন করছি।

(গালমাল)

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি আপনার পয়েন্ট অব অর্ডার শুনেছি। একটু পরে আপনার পয়েন্ট অব অর্ডারের রুলিং দেব

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বিষয়টি আলোচনা হচ্ছে, আমি অবশ্য শুনিনি, এখানে এসে জেনে নিলাম যে বিগত ১৯৭২ সালের বিধানসভাকে 'জাল বিধানসভা' বা "সাজানো বিধানসভা" একজন সদস্য তার বক্তৃতার মধ্যে বলেছেন। এই রকম কেন হচ্ছে আমি জানি না। ঠিকই এটা বলেছেন। কথা হচ্ছে এখানে যে আলোচনা উঠেছে পয়েন্ট অব অর্ডারে সেটা হল একটা রুলিং হয়ে গেছে স্পিকারের। কি রুলিং? রুলিং খুব পরিস্কার যে বিগত বিধানসভার সঙ্গে আমাদের কোনও সম্পর্ক নেই। বিগত বিধানসভায় দু বার কয়েক ঘন্টা ধরে আলোচনা হয়েছে আমার বক্তৃতার উপর, আমি ময়দানে যা দিয়েছিলাম "জাল বিধানসভা বলে, জোচ্চোর বলে, গুন্ডামি করে বিধানসভা হয়েছে"—এই কথা বলে রুলিং-এর কোটেশন উদ্ধৃতি দিয়ে পরে বলা হয়েছে। কাজেই সেটা হয়ে গেছে। সেটার সঙ্গে সম্পর্ক নেই। আমাদের সম্পর্ক হচ্ছে এই বিধানসভা সম্পর্কে, এই বিধানসভায় যদি কেউ অপমান করেন—অবমাননা হয় তাহলে আমি এই প্রোটেকশন দেব এটা বলেছি। পরে কি বললেন? কিন্তু ডঃ মিত্র, অর্থমন্ত্রী প্রশ্নোত্তরে বলতে গিয়ে ঠিক এই ভাষা আছে আপনি দেখবেন—প্রশ্নোত্তরে বলতে গিয়ে হঠাৎ বিগত বিধানসভাকে এইরকম আখ্যা দিয়েছিলেন।

হঠাৎ ঐ বিগত বিধানসভাকে তিনি ঐ রকম আখ্যা দিলেন এবং সেটা বলেছেন, এটা ইররিলেভেন্ট, এবং ইররিলেভেন্ট বলে আমি বলছি, এটা এক্সপাঞ্জ করা হোক।" তাহলে এর থেকে কি এই সিদ্ধান্ত—ওরা কি বুঝলেন জানি না আবার টেবিল চাপড়ালেন যখন ঐ রুলিং দেওয়া হয়। এটাই হচ্ছে মুশকিল, কিছু না বুঝে টেবিল চাপড়ালে মুশকিল। ওরা মনে করলেন তাহলে বিগত দিনের বিধানসভাকে বলাই যাবে না—এইটা রুলিং হয়ে গেল। এটা রুলিং হয়নি, এটা বলা হয়েছে—আমি আবার বলছি যে আমাদের কোনও সম্পর্ক নেই সেই ব্যাপারের সঙ্গে। দ্বিতীয় কারণ, যেটা আলোচিত হয়ে সিদ্ধান্ত হয়ে গিয়েছিল—দুবার আলোচনা হয়েছে, দুবার আলোচনা হয়ে তারা মনে করলেন—সেই সময়কার বিধানসভার সদস্যরা সবাই মিলে মনে করলেন, তার উপর স্পিকার রুলিং দিলেন যে, এটা নিয়ে বাদানুবাদ করার দরকার নেই, কাউকে এখানে ডাকবার দরকার নেই, কাউকে সাজা দেবার দরকার নেই। ওরা মেনে নিলেন। এটা বলার পর—কিন্তু তবুও কেন এক্সপাঞ্জ হল? স্পিকারের মতে—তার সঙ্গে আমরা একমত হতেও পারি, নাও পারি, কিন্তু স্পিকারের মতে এটা হল যে, তিনি হঠাৎ প্রশ্নোত্তরে একথাটা কেন বলতে গেলেন— "ইররিলেভেন্ট"—ইররিলেভন্টে কথাটা

আছে ইংরাজিতে। সেইজন্য আমি বলছি যে, এটা এক্সপাঞ্জ করে দিলাম। কাজেই এখানে অসুবিধাটা কি হয়েছে? উনি যদি প্রাসঙ্গিক কোনও কথা বলে থাকেন বিগত বিধানসভা সম্বন্ধে এটা তো ঐ রুলিং-এর বিরুদ্ধে অন্তত যায় না।

**মিঃ ডেপুটি স্পিকার :** লিডার অব দি হাউস জাস্টিফায়েড এখানে মাননীয় স্পিকার মহাশয় যে রুলিং দিয়েছেন তাতে উনি ঐ কথাটাই বলেছেন—যে লিডার অব দি হাউস এখন বলেছেন। আমি সেটা পড়ে শুনিয়ে দিচ্ছি। Though the Hon'ble Finance Minister is entitled to have his opinion in this regard, answering to the Assembly question by a Minister is not the appropriate occasion when this should be given vent to. So, I consider that the said expression should be expunged from the proceedings of the answer to the question concerned." এই ওঁনার রুলিং। আমি এখন বলি, The expression Jaal Vidhan Sabha has not been declared unparliamentary. As such I declare Jaal Vidhan Sabha is not unparliamentary.

(গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা ক্লারিফিকেশন আপনার কাছ থেকে চাইছি।

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আবার রুলিং দিয়ে দিয়েছেন, এই রুলিং সম্পর্কে আর কোনও আলোচনার উপায় নেই, স্কোপ নেই, কাজেই আমার অনুরোধ, আপনি আর আলোচনা করতে দেবেন না।

**মিঃ ডেপুটি স্পিকার :** কারেক্ট। আই ডু অ্যাডমিট। আমি রুলিং দিয়ে দিয়েছি, Jaal Vidhan Sabha is not unparliamentary in the light of the ruling given by the Hon'ble speaker.

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় স্বাস্থ্যখাতের যে স্বাস্থ্যজ্বল বাজেট এনেছেন তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলির যে দুরাবস্থার কথা, দুর্নীতির কথা আজকে তোলা হয়েছে তারজন্য কংগ্রেস সরকারই যে পরিপূর্ণভাবে দায়ী সেকথা অস্বীকার করবার জন্য আমরা দেখছি, তারা নানান প্রকারের এই বিধানসভার কাজকে ব্যাহত করবার প্রচেষ্টা করছে এবং আমরা দেখছি তাদের সঙ্গে জনতা পার্টির কয়েকজন সদস্য বন্ধু সহযোগিতা করছেন।

[8-25—8-35 P.M.]

তাদের উদ্দেশ্যে, সম্পূর্ণরূপে বিধানসভার কাজকে বানচাল করে দিয়ে, সব কিছুকে নষ্ট করে দিয়ে বাহবা নেবেন, কাগজে নাম বেরোবে বিরাট করে, এই চিন্তাধারা নিয়ে তারা চলেছেন, কিন্তু এইভাবে আর বেশি দিন চলবে না। গত ৩০ বছর এই কংগ্রেসি সরকার যে দুর্নীতির আখড়া করে রেখেছিলেন, তার কথা আমাদের চিন্তা করতে হবে। শুধু চুরি, ডাক্তারের অভাব এবং যে ডাক্তার আসছে তাদের নিয়মিত গর হাজির এবং তাদের ঘুষ এবং হাসপাতালের অস্বাস্থ্যকর পরিস্থিতি, সহজ কথায় একটা নরককুন্ড, এই হচ্ছে পরিবেশ এই হাসপাতালের। এই পরিবেশের অবসান চাই। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এই আবেদন জানাবো, তিনি যেন এই নরককুন্ড-এর অবসান করেন। সেই সঙ্গে আমি বলছি, যাতে তাদের অভিভাবকত্ব থাকে, হাসপাতালগুলোকে দেখুন। আমরা জানি, আমরা এসে বিধানসভায় অনেক কথা বলি, কথার ফুলঝুরি ছোটাই, বিরোধী সদস্যদের কথাগুলো যখন শুনি, অবাস্তব, ফাঁকা সেটাও বুঝতে পারি। এর অভিভাবক কে? যদি আজকে এই হাসপাতালগুলোর সুষ্ঠ পরিচালনা করতে হয়, প্রশাসনকে যদি সত্যই দুর্নীতিমুক্ত করতে হয় তাহলে একটা করে গভর্নিং বডি এই সব হাসপাতালগুলোতে নিয়োগ করা হোক যাতে সুষ্ঠভাবে পরিচালিত হয়। আশা করি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এদিকে দৃষ্টি দেবেন। আমি সেই সঙ্গে বলি যদি এই ব্যবস্থা না করা হয়—আমি এই বিষয়ে আগেও বলেছি, ঝাড়ুদাররা যেমন ওষুধ দিচ্ছে—ঐ নস্কর হাসপাতালে পাঁচলা বিধানসভা কেন্দ্রের সাবসিডিয়ারি হাসপাতালে, এই জিনিস চলছে, এটা চলতে পারে না। উন্নত মানের ওষুধের কথা বলা হয়, এটা লজ্জার কথা, বিংশ শতাব্দীর শেষ ভাগে এসে এখনও পর্যন্ত রোগীদের উন্নত মানের ওষুধের কথা এখনও আমরা বলে থাকি। কিন্তু ওষুধ দেব কি করে? ডিরেক্টর অব কন্ট্রোল বোর্ড, আপনারা জানেন, যার অফিস কলেজ স্কোয়ারে যেভাবে সেটা প্রতিষ্ঠিত হয়েছিল, সেটা সম্পূর্ণ রূপে নিজেদের কয়েকজন কায়েমী স্বার্থের লোককে নিয়োগ করা হয়েছিল এবং সেই নিয়োগ করেছিলেন অজিত পাঁজা, প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী. তাঁরই নির্দেশে ডাঃ কর, তিনি ডিরেক্টর হয়েছেন, তিনি একটা ঘুঘুর বাসা ওখানে চালিয়েছেন। এটা আমাদের লক্ষ্য রাখতে হবে। এর অবসান চাই। আপনারা জানেন ড্রাগ অ্যান্ড কস্মেটিক্স অ্যাক্টে বর্তমানে বহু রকম অ্যালোপ্যাথিক ঔষধ, হোমিপ্যাথিক ঔষধ তৈরি করার ব্যবস্থা আছে। কিন্তু ঐ ঔষধ তৈরি করতে গিয়ে কত ঐ ধরণের অলিতে গলিতে আজে বাজে জায়গায় ঔষধ কারখানার লাইসেন্স দেওয়া হয়েছে, তা অত্যন্ত আপত্তিকর। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এইগুলো সিন্থেটিক ইউজ করে, অ্যাট্রাক্টিভ কালারে তৈরি করা হয়েছে। যেমন হারবো কেম, ডেখয়, লিভোডেক এই সব ব্যবহার করা হচ্ছে। বোতল শোধন করা হচ্ছে না। এই রকম ভাবে ঔষধ তৈরি করে বাজারে ছাড়া হচ্ছে। সেই ঔষুধ খেয়ে যে মানুষ মরবে সেকথা আমাদের মনে রাখতে হবে এবং এগুলো সব বন্ধ করতে হবে। এম এল এফ কোর্সের কথা বলা হয়েছে। আমি একটা সাজেসান্স মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখব যদি এল এম এফ কোর্স ইন্ট্রোডিউস করেন তাহলে যেন হাওড়ার কথা না

ভোলেন। হাওড়া জেলার গাবেড়িয়ায় যে হাসপাতাল আছে ৬০টি বেডের, সেখানে এল এম এফ কোর্সের যাতে ব্যবস্থা করা যায় সেদিকে লক্ষ্য রাখবেন। আর একটা কথা বলব ভ্রাম্যমান হাসপাতাল তৈরি করা হোক। ভ্রাম্যমান হাসপাতালে যেন নিয়মিত চেক আপের প্রোগ্রাম থাকে, প্রতি গ্রামে যাতে ভিজিটিং ডক্টর থাকে সেদিকে লক্ষ্য রাখতে হবে। আর একটা কথা বলি চেক আপ টিউবওয়েলগুলোর কথা বলা হয়নি। এইগুলো সংস্কার করার জন্য যেন সময় নির্দিষ্ট করে দেওয়া হয়। একটা টিউবয়েল চেক আপ হয়ে গেল—যেন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই ব্যবস্থা করেন যে এক মাসের মধ্যে তা সংস্কার করা হয়। পরিশেষে একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। বাগদা বিধানসভা কেন্দ্রের হেলথ সেন্টারের ডাক্তার অনাদি বিশ্বাস, ভ্যাসেকটিম অপারেশন না করে লক্ষ লক্ষ টাকা উপার্জন করেছে, এই বিষয়ে অনেকবার দৃষ্টি আকর্ষণ করেছেন আমাদের বিধানসভার সদস্য কমলাক্ষী প্রসাদ মহাশয়, সেদিকে তার শাস্তি বিধানের যাতে ব্যবস্থা হয়, তার ব্যবস্থা করবেন। এই বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভাবনী মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই আলোচনার সময় শেষ হওয়ার জন্য যে সময় হাউস থেকে বরাদ্দ করা হয়েছিল—এখন দেখা যাচ্ছে যে সেই সময়ের মধ্যেও সমস্ত কার্য শেষ হবে না বলে মনে হচ্ছে। তাই আমি আপনার সম্মতি নিয়ে প্রস্তাব করছি যে, ৩৬, ৩৭, ৩৮ নং দাবির উপর আলোচনার সময় আরও ১ ঘন্টার জন্য বাড়িয়ে দেওয়া হোক।

The motion was then put and agreed to.

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য খাতের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্বন্ধে তাঁর বিবৃতিটি শুনলাম। শুনে এটা মনে হচ্ছে যে, তিনি স্বাস্থ্যের ব্যাপারে অনেক কথা চিন্তা করেছেন এবং অনেক রকম প্রচেষ্টা চালিয়েছেন। কিন্তু তা সত্বেও দেখা যাচ্ছে যে, অনেক গুলি ব্যাপার তাঁর দৃষ্টিতে আসেনি। যেগুলি তাঁর দৃষ্টিতে আসেনি, সেগুলি তাঁর দৃষ্টিতে আসা উচিত ছিল। কারণ সেগুলি জনস্বাস্থ্যের পক্ষে অত্যন্ত সহায়ক বলে আমি মনে করি। একটা জিনিস হচ্ছে স্বাস্থ্যের ব্যাপারে চিন্তা করতে গেলে প্রথমেই দেখতে হবে যে, জনসংখ্যা কমছে, না বাড়ছে। আজকে আমাদের এটা অবশ্যই চিন্তা করা দরকার। আমরা দেখছি যে, সারা দেশে প্রত্যেক মাসে ১০ লক্ষ করে জনসংখ্যা বাড়ছে এবং হয়ত এই শতাব্দীর শেষে দেখা যাবে ১০০ কোটিতে জনসংখ্যা বেড়ে পৌছেছে। এই জন্য জন্ম-নিয়ন্ত্রণ বা পরিবার পরিকল্পনা বলে আমরা যেটা জানি তারজন্য কিছু প্রচেষ্টা থাকা দরকার ছিল। সেটা করতে হলে আজকে সেবিষয়ে গ্রামের দিকে সংগঠন করা দরকার। সরকারি কর্তৃপক্ষের সেবিষয়ে একটা প্রচেষ্টা থাকা বিশেষভাবে দরকার ছিল। গ্রামে কিভাবে সংগঠন করে জন-চেতনা বা একটা সংগঠনের মাধ্যমে মানুষকে বুঝিয়ে সুঝিয়ে কিভাবে এই জিনিসটা কন্ট্রোলের মধ্যে রাখা যায় সেটা দেখতে হবে। সে সম্পর্কে এই

বাজেটের মধ্যে একটা চিন্তা ভাবনা থাকার দরকার ছিল বলে আমি মনে করছি।

দ্বিতীয় কথা হচ্ছে পানীয় জলের ব্যাপারে মন্ত্রী মহাশয় বলেছেন অনেক রকম সমীক্ষা চালানো হচ্ছে এবং তারজন্য বিভিন্ন কর্মীগোষ্ঠী নিয়োগের কথা বলেছেন। ইতি-পূর্বে তিনি বিধানসভায় আমাদের কাছে পানীয় জলকে প্রত্যেক জায়গায় পৌছে দেবার আশ্বাস দিয়েছিলেন। কিন্তু সেবিষয়ে তিনি কত-দূর কি করেছেন তা আমরা এখনও পর্যন্ত দেখতে পাচ্ছি না। এখনও পর্যন্ত পানীয় জলের ব্যবস্থা সব জায়গায়ই অপ্রতুল এবং প্রয়োজনের তুলনায় কিছুই নেই। যদিও আমরা জানি তিনি পানীয় জল সম্পর্কে চিন্তা করছেন। কিন্তু তবুও আমি তাঁকে বলব যে, সমুদ্র-উপকূলবর্ত্তী অঞ্চল গুলিতে পানীয় জলের ব্যবস্থা করবার জন্য। এবং ঐ অঞ্চলগুলির জন্য বিশেষভাবে চিন্তা রাখা দরকার। কারণ টিউবওয়েল সেখানে টেকে না। টিউবওয়েল বসালেও সেগুলি অতি তাড়াতাড়ি নষ্ট হয়ে যায়। সেই জন্য সেখানে যে সমস্ত গ্রামের পুষ্করিণীগুলি আছে সেগুলি বহু দিন ধরে সংস্কার করা হয়নি। সেগুলিকে ভালভাবে সংস্কার করে সংক্ষণের ব্যবস্থা করা দরকার। কিন্তু সেবিষয়ে কোনও চিন্তা ভাবনা এই বাজেটের মধ্যে নেই।

তৃতীয় কথা হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন চিকিৎসা ব্যবস্থার মধ্যে হোমিওপ্যাথিক সম্বন্ধে কিছু চিন্তা ভাবনা করেছেন। অবশ্য এটা খুবই ঠিক যে, হোমিওপ্যাথিক চিকিৎসা অত্যন্ত স্বল্প ব্যয়ে গ্রামের জনসাধারণের কাছে পৌছে দেওয়া যায়। কিন্তু সেটা আজকে গ্রামের জনসাধারণের কাছে কি ভাবে পৌছে যাবে সে সম্বন্ধে কোনও বক্তব্য বা ব্যবস্থার কথা এই বাজেটের মধ্যে নেই।

[8-35—8-45 P.M.]

কারণ, যে অঞ্চল পঞ্চায়েতগুলির উপর হোমিওপ্যাথি সেন্টার, হোমিওপ্যাথি চিকিৎসা করবার একটা প্রস্তাব ছিল, কিন্তু দেখা গেল অঞ্চল পঞ্চায়েতগুলি বহুদিন ধরে সেখানে নির্বাচন হচ্ছে না। সেজন্য ঐটা বন্ধ হয়ে আছে। তাঁরা কোনও কাজ করেন না। তাদের মাধ্যমে হোমিওপ্যাথি চিকিৎসার ব্যবস্থা হলে গ্রামের জনসাধারণ উপকৃত হবে। যাতে স্বল্প মূল্যে, স্বল্পব্যয়ে স্বল্প প্রচেষ্টায় সেই যে হোমিওপ্যাথি একটা সংস্থা যেটা গ্রামে গঞ্জে অঞ্চল পঞ্চায়েতের দ্বারা খোলা হয় না এবং বাজেট ভাষণে নতুন করে খোলবার কোনও সংস্থান রাখা হয়নি এর জন্য আমি অত্যন্ত দুঃখিত। আমি আশা করেছিলাম যে হোমিওপ্যাথি চিকিৎসা প্রসার লাভ করুক, গ্রামে গঞ্জে জনসাধারণের কাছে যাতে অল্প মূল্যে এই চিকিৎসা সুস্পষ্টতার কোনও আভাষ দেখতে পাচ্ছি না। শুধু হোমিওপ্যাথি নয়, চিকিৎসা ক্ষেত্রে আজকে হাইড্রোপ্যাথি, বায়োকেমিক, ইত্যাদি চিকিৎসা গ্রামে গঞ্জে বিভিন্ন জায়গায় আছে, আরও বেশি করে এইসব চিকিৎসা যাতে গ্রামের মানুষ পায়, স্বল্প মূল্যে পেতে পারে তার সম্পর্কে কোনও প্রচেষ্টার কথা এই বাজেট ভাষণের মধ্যে আমি দেখতে পাচ্ছি না। চতুর্থ কথা হচ্ছে এই যে আজকে দেখতে পাচ্ছি যে ভিজিটিং কমিটি করবার জন্য তিনি প্রস্তাব করেছেন—আনন্দের

কথা, বিভিন্ন হাসপাতালে দেখা যায় ঔষধপত্র কিছু নেই। ঔষধপত্র নেই—খুঁজে দেখলে দেখা যাবে ঔষধপত্র ভিতর দিয়ে চলে গেছে অন্য দোকানে। এখানে একটা জিনিস মন্ত্রী মহাশয় বলেছেন ভিজিটিং কমিটি তিনি করবেন, কিন্তু আমি মনে করি প্রত্যেক ব্লকে যদি এইটা বয় ব্লক স্তরে স্থানীয় লোক, এম.এল.এ নিয়ে বিভিন্ন গণসংগঠন নিয়ে কমিটি গঠন করা হত সেই কমিটিকে যদি দায়িত্ব দেওয়া হত যে এইভাবে আপনারা চেক করবেন, দেখবেন পরীক্ষা করবেন সরকার থেকে প্রেরিত যে ঔষধপত্র ঠিক পাচ্ছে কি না? তাহলে অনেক ভাল কাজ হত, এ কথাগুলি অবশ্যই তাঁর বাজেট ভাষণের মধ্যে থাকা উচিত ছিল। দেখছি সরকার থেকে ঔষধ যাচ্ছে অথচ হাসপাতালে ঔষধ নাই, এটা অত্যন্ত দুঃখের কথা। এমার্জেন্সির সময়ে হাসপাতাল, সাব-সিডিয়ারি হেলথ সেন্টারে অনেক সময় দেখা গেছে যে ঔষধপত্রের তালিকা ঝুলিয়ে রেখে দেওয়া হত। সেটা সরকার থেকে করা হয়েছিল, যেটা দেখলে প্রত্যেকে বুঝতে পারত যে কোন কোন ঔষধ পাওয়া যাবে। কিন্তু এখন হাসপাতালে সেই তালিকা ঝোলানো থাকে না। সেইরকম ব্যবস্থার কোনও উল্লেখ এই বাজেট ভাষণের মধ্যে দেখছি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যাতে এই ব্যবস্থা হয়। সরকার থেকে প্রেরিত ঔষধপত্রগুলির তালিকা যাতে অন্তত সামনে ঝুলিয়ে রাখা যায় তার ব্যবস্থা অবশ্যই করা উচিত। সে ব্যবস্থা যদি তাঁরা করেন জনসাধারণের ভাল হবে এবং আমাদের বোঝবার সুবিধা হবে। আর একটা জিনিস যেটা না হলে চলবে না সেটা হচ্ছে অ্যাম্বুলেন্স। আমরা গ্রামে দেখেছি হঠাৎ অ্যাম্বুলেন্স খারাপ হয়ে যায়। গরিব মানুষেরা ট্যাক্সি করে যেতে পারে না। সুতরাং অ্যাম্বলেন্স দরকার। কিন্তু দেখছি প্রত্যেক হাসপাতালে অ্যাম্বুলেন্স খারাপ হয়ে যাচ্ছে। অথচ দেখা যায় ৫০ টাকা দিলে সেই অ্যাম্বুলেন্স চলতে আরম্ভ করে। আবার দেখা যায় অ্যাম্বুলেন্স এর ভাল ভাল পার্টসগুলি অন্য জায়গায় চলে যায় এবং তাতে অ্যাম্বুলেন্স খারাপ হয়ে যায়। এবিষয়ে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। তারপর গ্রামে চিকিৎসা ব্যবস্থার সুযোগ দিতে যদি হয় তাহলে কিছু কিছু রাস্তা করতে হবে এর কিছু কিছু রাস্তার এইমপ্রুভমেন্ট এর প্রয়োজন। আমি মনে করি এখুনি করা অত্যন্ত দরকার। চিকিৎসা পৌঁছে দেবার জন্য যদি আপনি এদিকে দৃষ্টি দেন তাহলে ভাল হবে। এই জিনিস—গুলি যেহেতু নেই তার বাজেট ভাষণের মধ্যে সেইহেতু আমি এর বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বহু বিষয়ের উপর এখানে আলোচনা হয়েছে তার সবগুলির উত্তর দিতে গেলে অনেক সময় লাগবে বলে সংক্ষেপে যথাসম্ভব উত্তর দেব। একথা মনে রাখা দরকার আমরা যখন এবার পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গঠন করি তখন আমরা দেখেছি অনেক কিছুর অভাব। সেদিনের বিভিন্ন হেল্‌থ সেন্টার হাসপাতাল অর্থাৎ গোটা জনস্বাস্থ্যব্যবস্থা একটা ভাঙা অবস্থায় ছিল। এই কথাগুলি বিরোধীপক্ষের সদস্যরা উত্থাপন করেননি। অর্থাৎ কি অবস্থায় আমরা স্বাস্থ্যব্যবস্থা পেলাম সে বিষয়ে কিছু বলেন নি। অবশ্য সমালোচনা করতে গিয়ে তাঁরা নিজেদের আমলেরই সমালোচনা করে গেছেন বলে তাদের ধন্যবাদ দিচ্ছি। ডাক্তার নার্সদের যে অভাব আছে একথা সকলেই জানেন। শহরাঞ্চলের

হেল্‌থ সেন্টার হাসপাতালগুলিতে ২১৫ জন ডাক্তারের অভাব আছে, গ্রামে ৫২৩ জনের। এটা আমরা সৃষ্টি করিনি। আমরা এসব পূরনের চেষ্টা করছি। আমরা এক হাজারের উপর ডাক্তারের অ্যাপয়েন্টম্যান্ট দিয়েছি, কিন্তু সকলে জয়েন করেন নি। খুব সামান্য অংশ জয়েন করেছেন এটা খুব উদ্বেগের ব্যাপার।

[8-45—8-55 P.M.]

কেন জয়েন করছে না সেই খবর নিচ্ছি, আমার মূল যে বক্তৃতা তাতে সেকথা উল্লেখ করেছি। নার্সের ক্ষেত্রে আমরা কি পেলাম—২ হাজারের উপর নার্স কম। আমি মাননীয় সদস্যদের এই জিনিসগুলি বুঝবার জন্য বলছি। আমাদের নার্সের স্যাংশন্ড পোস্ট আছে ১২ হাজার, স্টাফ নার্স ২ হাজারের উপর ঘাটতি। আপনারা জানেন এখন যে হেলথ সার্ভিস আছে এটা এক্সপ্যান্ডিং ডিপার্টমেন্ট সুতরাং আরও ডাক্তার দরকার, ডাক্তার আমাদের বাড়াতে হবে এবং এই ডাক্তারের ঘাটতি পূরনের জন্য যেমন আমাদের যথাসাধ্য চেষ্টা করতে হবে তেমনি নার্সিং ট্রেনিং-এর ক্ষেত্রে দ্রুত প্রসার ঘটিয়ে হোক, যেভাবে হোক, বাজেট স্পিচে বলেছি ক্র্যাশ প্রোগ্রামের কথা, নার্সের ঘাটতি পূরন করার দিকে আমাদের এগিয়ে যেতে হবে। আমাদের ১৩০ জন ল্যাবরেটরি অ্যাসিস্ট্যান্ট-এর অভাব। ঔষধে ভেজাল চেক করার ব্যাপারে, ম্যালেরিয়া স্লাইডস যা নেওয়া হয় সেই স্লাইডস পরীক্ষা করার ব্যাপারে আমাদের যে টার্গেট ছিল, সেই টার্গেট অনুসারে পরীক্ষার কাজ আমরা করতে পারিনি ল্যাবোরেটরি অ্যাসিস্ট্যান্টর অভাবে। তবুও আমি ল্যাবোরেটরি অ্যাসিস্ট্যান্টসদের ধন্যবাদ দিচ্ছি তাঁদের অতিরিক্ত বাড়তি খাটতে হয়েছে বলে, আমরা প্রায় পুরো টার্গেট ফুলফিল করতে পেরেছি। কিন্তু এই ঘাটতি আমাদের দূর করতে হবে। তারপর এক্স-রে অ্যাসিস্ট্যান্টস, রেডিওলজিস্টদের সম্বন্ধে আমাদের আলোচনা হয়েছে, তার অভাব আছে, সে সম্বন্ধে পরে বলছি, এক্স-রে এ্যাসিস্ট্যান্ট প্রয়োজনের তুলনায় নিশ্চয়ই কম, ১৫৫টি বেড খালি আছে। ফিজিও-থেরাপিস্ট ৭৫টি জায়গায় খালি আছে। নিশ্চয়ই এই ডেফিসিয়েন্সি পূরনের বন্দোবস্ত করছি এবং করব। আমি মাননীয় সদস্যদের এই আশ্বাস ভরসা দিতে পারি যে সেটা করার দিকে যতখানি দৃঢ়তার দরকার আছে, যে ধরণের ব্যবস্থা করা দরকার সেই ব্যবস্থা নিশ্চয়ই আমরা করার চেষ্টা করব। একদিকে ডাক্তারদের মধ্যে অভাব, অন্যদিকে ডাক্তারের অভাব—যে সমস্ত জায়গায় প্রাইভেট প্র্যাকটিস খোলা আছে সেই সমস্ত জায়গায় ডাক্তারের অভাব খুব কম, যে সমস্ত জায়গায় প্রাইভেট প্র্যাকটিস নেই, নন-প্র্যাকটিসিং, সেই সমস্ত জায়গায় ডাক্তার কমে যাচ্ছে, ডিস্ট্রিক্ট লেভেলে কমে যাচ্ছে, সেই অবস্থায় এসে পৌছেছে। এটা কি একদিনে হয়েছে— এটা কি আমরা সৃষ্টি করেছি? ৮ মাসের বামফ্রন্ট সরকার কি এই অবস্থার সৃষ্টি করেছে? ৩০ বছর ধরে একটানা কংগ্রেসিরা যে শাসন চালিয়ে এসেছে মাঝখানে ২২ মাস বাদ দিয়ে সেই সময়ে তাঁরা হেলথ সার্ভিসকে নিয়ে কোনখানে দাঁড় করিয়েছেন এর থেকে মাননীয় সদস্যরা বুঝতে পারবেন। পাবলিক হেলথে যোগ্য শিক্ষকের সংখ্যা কমে যাচ্ছে, প্রিন্সিপ্যালের সংখ্যা কমে যাচ্ছে। নন-প্র্যাকটিসিং পোস্ট কমে যাচ্ছে শুনলাম, কংগ্রেস বেঞ্চ, অপোজিশন বেঞ্চ একেবারে খালি,

থাকলে বুঝতে পারতেন কোথায় নিয়ে এসে দাঁড় করিয়েছেন। আমরা নিশ্চয়ই এর প্রতিকারের ব্যবস্থা করছি। আমরা গোটা চিকিৎসা ব্যবস্থাকে রুরাল কেন্দ্রীক করার চেষ্টায় আছি। আগে পাবলিক হেলথ সমস্যাকে শহরের সমস্যা বলে ধরে নেওয়া হত, আজকে সেটা গ্রাম কেন্দ্রীক পাবলিক হেলথ করার চেষ্টায় আছি, সেটা মাল্টিপারপাস ওয়ারকার্স স্কীম চালু করেই হোক, কমিউনিটি হেলথ ওয়ারকার্স প্রোজেক্ট চালু করে হোক, এল এম এফ কোর্স চালু করে হোক, ৩ বছরের শর্ট কোর্স চালু করেই হোক সেই দিকে আমরা এগোচ্ছি। যেভাবেই হোক গ্রামের যে স্বাস্থ্য সমস্যা সেই স্বাস্থ্য সমস্যা সমাধানের দিকে যতখানি সীমিত সঙ্গতির মাধ্যমে সম্ভব আমরা তা করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু টাকা দিয়ে ডাক্তার গাঁয়ে পাঠানো কঠিন হবে। আমি দৃষ্টান্ত দিচ্ছি। কোনও কোনও মাননীয় সদস্য বলেছেন ক্যাশ ইনসেনটিভ, অন্যান্য ইনসেনটিভ বাড়াতে পারলে ডাক্তারদের গ্রামে যাওয়ার অনিচ্ছা দূর হবে। আমি আপনাদের হিসাব দিচ্ছি ফার্স্ট পোস্টিং-এ তাঁরা কত পান। তাঁদের বেসিক পে হচ্ছে ৪৭৫ টাকা, ডিয়ারনেস পে ৩৪ টাকা, ডিয়ারনেস অ্যালাওয়েন্স ৫৬ টাকা, রুরাল অ্যালাওয়েন্স ১০০ টাকা, পাবলিক হেলথ অ্যালাওয়েন্স ৫০ টাকা, প্র্যাকটিসিং অ্যালাওয়েন্স ১০০ টাকা, অ্যাড হক পে ২৫ টাকা, মেডিক্যাল অ্যালাওয়েন্স ১৬.৭০, মোট ৮৫৬.৭০ টাকা প্রথমেই পান। তাছাড়া প্রাইমারি হেলথ সেন্টার বলুন, সাব-সিডিয়ারি হেলথ সেন্টার বলুন সেখানে ফ্রি কোয়াটারের ব্যবস্থা আছে এবং অন্যান্য যে সুযোগ সুবিধা দিয়েছি সেটা হচ্ছে অ্যাকাডেমিক প্রোমোশন রুরাল সার্ভিসে মাস্ট করেছি। দ্বিতীয় যুক্ত ফ্রন্ট সরকারের আমলে সেটা চালু হয়েছে। কিন্তু সাধারণ ভাবে যে রুরাল সার্ভিস, তা থাকতেই হবে, সেই ধরণের ব্যবস্থা করেছি এবং সেটার উপর আমরা জোর দিয়েছি এই আট মাসের বামফ্রন্ট সরকার। যারা পাঁচ বছর এবং বিশেষ করে তিন বছর গ্রামীণ হাসপাতালগুলোতে কাজ করেছেন, তাদের আমরা একটা বিশেষ সুযোগ দিচ্ছি। তাদের ট্রেনিং রিজার্ভ রেখে পুরো বেতনে পোস্ট গ্রাজুয়েট বা অন্যান্য উচ্চতর শিক্ষার সুযোগ যাতে তারা পান, তার ব্যবস্থা করেছি। সেই সুযোগ তাদের দেওয়া হয়। সুতরাং এই হল কথা। আসল ব্যাপার, গ্রাম এবং শহরের মধ্যে যে ফারাক, সেই তফাৎ থেকে গেছে। সুতরাং যে কথা আমি বলেছিলাম এর আগে সেপ্টেম্বরের বাজেটে, সেটা হচ্ছে এই, আমাদের মেডিকেল শিক্ষা ব্যবস্থার মধ্যে গলদ আছে। গ্রামমুখী নয়, শহরমুখী করে অর্থমুখী অবস্থায় চলে গেছে এই মেডিকেল শিক্ষা। গোটা মেডিকেল এডুকেশনকে ঢেলে সাজানোর কথা, শুধু এখানে নয়, গোটা ভারতবর্ষ জুড়ে ভাবনা চলছে। সুতরাং এই কথাগুলো মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বললাম। এর পর কেউ কেউ ছাত্র ভর্তির কথা বলেছেন, জেলা কোটা যদি থাকতো তাহলে আমরা খুশি হতাম। কিন্তু সংবিধানের যে বিধান, সেই বিধানের জালে আমাদের হাত পা বাঁধা। আইনবিদদের আমরা মত নিয়েছি জেলার কোটা করা যায় কি না, করা যায়নি। দু নং এমন কি আমরা ভেবেছিলাম ক্যালকাটা মেট্রোপলিটন স্কুলের ছাত্র আর বাইরের ছাত্র, এই রকম ভাবে একটা ভাগ করা যায় কিনা, তাও নাকি সংবিধানে যা আছে ইকয়েলিটি অব অপারচুনিটি সেই জায়গায় গিয়ে আটকে যাচ্ছে, তার জন্য অসুবিধা হচ্ছে। আমি খুশি হতাম যদি সেই ধরণের একটা কোটা কিছুটা

যারা মফঃস্বলের ছাত্র তাদের জন্য রাখতে পারতাম।

[8-55—9-05 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের অন্যান্য প্রশ্নের জবাব দেবার আগে কয়েকটি কথা ঘোষণা করা দরকার, কেন না কখন সময় চলে আসবে, সেইগুলি আর বলতে পারব না। অ্যাকাডেমিক প্রোমোশনের যে কথাগুলি বললাম সেটা দীর্ঘকাল ধরে চলে আসছে। আমি জানি বামফ্রন্ট সরকার আসার পরে আমরা বিচার বিবেচনা করবার চেষ্টা করেছি যে কি ধরণের অ্যাকাডেমিক্যালি প্রোমোশন পাওয়া উচিত। আমি এই ভরসা দিচ্ছি যত তাড়াতাড়ি সম্ভব, ১০/১৫ দিন বললে ঠিক হবে না, মাস খানেকের মধ্যে ঘোষণা করতে পারব যে অ্যাকাডেমিক প্রোমোশন ঠিক করা হয়েছে এবং সেই বিষয়ে আমরা সংশ্লিষ্ট সবাইকে জানিয়ে দিতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্ধমান মেডিকেল কলেজ, নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ সম্বন্ধে আপনারা সকলেই জানেন। নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ আমরা অধিগ্রহণ করতে চলেছি। সেটা ম্যাটার অব উইকস বলতে পারেন কিম্বা ম্যাটার অব মান্থ বলতে পারেন। এই নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সংযুক্ত। মেডিকেল কলেজ এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের সঙ্গে, মেডিকেল কলেজে কর্মরত শিক্ষক, ডাক্তার এবং অশিক্ষক কর্মচারিদের সঙ্গে তাদের নানা সমস্যা নিয়ে আমরা আলাপ আলোচনা করছি, কিছু ক্লারিফিকেশন কিছু বোঝাপড়া করবার চেষ্টা আমরা করছি। অধিগ্রহণ আমরা খুব তাড়াতাড়ি করছি। আমরা এপ্রিল মাসেই করতে পারব বলে আশা করেছিলাম, কিন্তু এখনও আলাপ আলোচনার স্তরেই সেটা থেকে আছে। আমরা বর্ধমান মেডিকেল কলেজ অধিগ্রহণ করেছি। এই প্রসঙ্গে একটি কথা বলা দরকার, বিগত কংগ্রেস সরকার এই সমস্ত ডাক্তার, শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের নির্জীব পদার্থ হিসাবে গন্য করে টেক ওভার করেছিলেন। তাদের একটা অপশন দেবার সুযোগ দেওয়া হয়নি। আমরা ডাক্তার, শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের অপশন দেবার সুযোগ দিয়েছি এবং তাদের মতামতের ভিত্তিতে চলবার চেষ্টা করছি। গ্রামীণ হাসপাতাল সম্বন্ধে অনেক কথা এখানে আলোচিত হয়েছে। আমরা পরীক্ষামূলক ভাবে একটি মোবাইল হেলথ ইউনিট করার ব্যবস্থা করছি এবং সেটা আমাদের বিবেচনাধীন আছে। তাতে নন-রেকারিং এই সমস্ত খাত মিলিয়ে ১ লক্ষ টাকা খরচ হবে। রেকারিং-এ প্রায় ৭০ হাজার টাকা, আর নন-রেকারিং-এ প্রায় ৮০ হাজার টাকা খরচ হবে এবং পরীক্ষা মূলকভাবে এটা আমাদের গ্রহণ করতে হবে। পরীক্ষার ভিতর দিয়েই আমরা এগোতে চাই গ্রামীণ স্বাস্থ্য সমস্যার সমাধান কল্পে হেলথ সেন্টার ডাক্তার, প্যারা মেডিকেল স্টাফ, জি ডি এ নার্স কর্মচারী এদের সম্বন্ধে বলেছেন। ওষুধ সম্বন্ধে অনেক মাননীয় সদস্য বলেছেন অনেক অপচয়ের কথা তারা বলেছেন। অপ্রতুলতার কথা বলেছেন, পিলফারেজের কথা বলেছেন। দুর্নীতির কথা বলেছেন। ওষুধের পরিমান গত বছরের চেয়ে বাড়াচ্ছি এবং ওষুধ সংক্রান্ত ব্যাপারে আমরা এই পলিসি নিয়েছি কমন ড্রাগ বেশি পরিমান কিনে একই ধরণের সফিসটিকেটেড ড্রাগ বর্জন করা—সফিসটিকেটেড ড্রাগ বর্জন করে কমন ড্রাগ এর পরিমান

বাড়ানো। এপিসি শস্তায় পাওয়া যায় বলছেন, সেখানে আমরা এপিসি বাড়াবো না? ওষুধের কোম্পানিতে নানা রকম অসুবিধা চলছে, ধর্মঘট চলছে। সারিডন ইত্যাদি এই রকম ধরণের দামি ড্রাগ আমরা আনতে চাইছি। টাকার পরিমান যদি অঢেল হত, আমরা যদি দারুন অর্থনৈতিক সংকটের মধ্য দিয়ে না চলতাম, দেশ জোড়া অর্থনৈতিক সংকটের ভিতর দিয়ে যদি না চলতাম এবং কেন্দ্র রাজ্য সম্পর্ক যদি অন্য রকম হত, যা নিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি এখানকার সদস্যদের নিয়ে চেষ্টা করছেন যে আমরা অর্থনৈতিক স্বাধীনতা বেশি পেতে চাই রাজ্যে, বন্টন ব্যবস্থার ক্ষেত্রে যে অবিচার চলে আসছে এবং যে অর্থনৈতিক সংকটের মধ্যে আমাদের দেশ চলেছে, যে আর্থিক কৃচ্ছতার মধ্যে এবং আর্থিক সংকটের ভিতর দিয়ে চলছে, সেইজন্য আমাদের এই সব ব্যবস্থা করতে হচ্ছে। আমরা যদি কিছু র‍্যাশানালাইজ করতে পারি পারচেসের ক্ষেত্রে এবং সেদিকে আমরা কিছু ব্যবস্থা নিয়েছি। সফিসটিকেটড ড্রাগস শুধু লাইফ সেভিং এর জন্য যতখানি প্রয়োজন কিনব, তাছাড়া বাকি সফিসটিকেটেড ড্রাগস যতখানি বর্জন করে কমন ড্রাগের পরিমান বাড়াবো। আমাদের যারা স্পেশালিস্ট ডাক্তার বন্ধু তাদেরকে আমরা এই কথা জানিয়েছি এবং সেই ভাবেই প্রেসক্রিপশন হবে। ঔষধের ক্ষেত্রে যে অব্যবস্থা আছে সেটা আমরা জানি। সুতরাং সেই ক্ষেত্রে আমরা ডিসেন্ট্রালাইজ করবার পরিকল্পনা হাতে নিয়েছি এবং আরও ডিসেন্ট্রালাইজের দিকে এগোব চিন্তা করছি। ড্রাগ ডিরেক্টরেট সম্বন্ধে একই কথা, আমরা এইভাবে ব্যবস্থা নিয়েছি। এরপর স্যার, আমি বলতে চাই, জলের ব্যাপারে গত বাজেটে ১নং গুরুত্ব দেওয়া হয়েছিল এবং এবারেও এক নং গুরুত্ব দেওয়া হয়েছে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের ব্যাপারে। সেটাতে প্রত্যেক ব্লকে ১০টি করে টিউবওয়েলের ব্যবস্থা করা হয়েছিল। প্রত্যেক ব্লক হিসাবে টিউবওয়েলের মাল মশলা টাকা সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষের হাতে দিয়েছিলাম। তাতে হয়ত এমন হতে পারে যে ব্লকের বেশি সেখানে চলে গিয়েছে, অন্য ব্লকে এখনও যায় নি। দু নম্বর হচ্ছে যে ভাবে ব্লকে অ্যালট করা হয়েছিল সেইভাবে কাজ হয়নি। আমরা দু হাজার দু হাজার করে চার হাজার টাকা করে দিয়েছি প্রতি ব্লকে পেটি রিপেয়ার্স এর জন্য। পরবর্তীকালে ৫টি টিউবওয়েল রিসিংকিং-এর জন্য টাকা বরাদ্দ করেছি, তবে এটা ঠিকই ডেরিলিক্ট টিউবওয়েলের সংখ্যা এত বেশি যে সেটা আমাদের একটা সমস্যার বিষয়। সমস্ত ডেরিলিক্ট টিউবওয়েল তুলে নিয়ে এসে সেগুলোর মেটিরিয়্যালকে কিছু বাঁচিয়ে নতুন টিউবওয়েল বসাতে পারছি না, সেরকম ব্যবস্থা অবশ্য আমরা ইতিমধ্যে গ্রহণ করেছি কতকগুলি জেলার ক্ষেত্রে। তবে এটা ঠিক যে টিউবওয়েল বলুন বা পাইপ ওয়াটার সাপ্লাই বলুন সরবরাহের যে ব্যবস্থা আছে, সেই সমস্ত ক্ষেত্রে মাল্টিপিল কন্ট্রোল অনেক। রুরাল ওয়াটার সাপ্লাই সম্বন্ধে মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে আমরা এই টিউবওয়েল মেনটেনেন্সের জন্য কন্ট্রিজেন্সি টাকা দিয়েছি মেনটেন করার দায়িত্ব ব্লক লেভেলের। কিন্তু পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের স্কেলিটন স্টাফ আছে যেখানে প্রতি ব্লকে একজন হেলপার আর একজন মেকানিক ছিল সেখানে আমরা দুজন মেকানিক এবং ৫ জন হেলপার দিয়েছি। কিন্তু তাতেও ব্লক টিউবওয়েলের

মেরামতের কাজ সম্পন্ন হয় না। সেই জন্য অতি সম্প্রতি যদিও সেটা প্রয়োজনের তুলনায় কম এবং আর্থিক অবস্থা বিবেচনা করে আমরা আরও পাবলিক হেলথ ইঞ্জিনিয়রিং স্কীম মেনটেনেন্স ক্যাডার আরও কিছুটা স্ট্রেনদেন করছি এবং রিক্রুটমেন্ট কিছুটা বাকি আছে।

[9-05—9-15 P.M.]

অন্য দিকে আমাদের যেটা বিবেচনাধীন হবে সেটাও বলছি। সেটা হচ্ছে এই—কতকগুলি রাজ্যে ওয়াটার বোর্ড করা হয়েছে, অর্থাৎ একজিকিউশন বলুন, মেনটেনেন্সই বলুন, ক্ষেত্রবিশেষে ওয়াটার ট্যাক্স আদায়ই বলুন, সেগুলি একটা অথরিটির আন্ডারে রেখে করার জন্য ব্যবস্থা করা হয়েছে। কিছু রাজ্যে এই রকম ব্যবস্থা করা হচ্ছে। আমরা সেই ব্যবস্থা কি রকম চলছে না চলছে একটু পরীক্ষা করে দেখছি এবং যদি দেখা যায় তারা সফল হয়েছে এবং ভাল কাজ হয়েছে, তাহলে আমরাও সেরূপ ওয়াটার বোর্ড করার কথা নিশ্চয়ই বিবেচনা করব। এই হল জল সম্বন্ধে। এবং অনেক ক্ষেত্রে—হিল এরিয়াই বলুন, বাঁকুড়াই বলুন সেখানে যে সমস্ত রিগবোরিং টিউবওয়েল হয়েছে, তার মারফৎ কিছুটা জলের ব্যবস্থা করা গেছে। কিন্তু এই বাঁকুড়া এবং পুরুলিয়াতে জল সংকট বরাবরই আছে, প্রতিবছর এখানে গ্রীষ্মকালে জল সরবরাহ লরি করে ব্যবস্থা করতে হয়। এবার তুলনামূলকভাবে রিগ বোরিং করে জলের ব্যবস্থা করা গেছে পুরুলিয়াতে এবং বাঁকুড়াতে, তার ফলে কিছুটা সুফল ফলতে পারে। এ সম্বন্ধে আরও অনেক কথা বলার ছিল। হিল এরিয়াই বলুন, সুন্দরবনই বলুন আর নোনাজলের দেশই বলুন, সেখানে মোট কথা কিভাবে কি করা যায়, তার চিন্তাভাবনা করছি এবং এগোবার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঔষধ সম্বন্ধে আগেই বলেছি, র‍্যাশানালাইজ করার কথা বলেছি। আমি খানিকটা আনন্দিত হয়েছি, ডিস্কাশনে যাঁরা অংশ গ্রহণ করলেন তার মধ্যে অধিকাংশ সদস্য এল এম এফই শর্ট কোর্সই বলুন, থ্রী ইয়ারসই বলুন, নানাভাবে সমর্থন করেছেন, অনেকে স্বাগত জানিয়েছেন। তার জন্য তাদের উদ্দেশ্যে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সদস্যদের অনেকে অ্যাম্বুলেন্স সম্বন্ধে বলেছেন। সেটাও আর্থিক দুর্দশার ভিতর দিয়ে চলতে হয় বলে অ্যাম্বুলেন্স এবং অন্যান্য গাড়ির উপর তেলের সিলিং আরোপিত হয়েছে। অ্যাম্বুলেন্সের ক্ষেত্রে কিছুটা শিথিল করতে পেরেছি কিন্তু এটা ঠিক কথা যে পেট্রোল অপচয় হচ্ছে, সেটা বন্ধ করার জন্য নিশ্চয়ই চেষ্টা করতে হবে। তারজন্য কিছু কিছু পদক্ষেপও নিয়েছি, সেটা সাধারণভাবে বলতে গিয়ে বলব। এরপর প্রশাসন সংক্রান্ত দুর্নীতি প্রভৃতি ব্যাপার। আপনি জানেন এ সম্বন্ধে আমরা যে সাংঘাতিক কিছু করতে পেরেছি তা নয়। কতকগুলি কমিশন বসিয়েছি, কিন্তু যে সময়ে যে ব্যাপারগুলি ঘটেছে, সেগুলি দেখতে হচ্ছে, খুঁজে পেতে সেই সময়ের মধ্যে গন্ডগোল হয়ে যাচ্ছে, অনেক ক্ষেত্রে ডিপার্টমেন্টাল ইনকুইয়ারি চলেছে, অনেক ক্ষেত্রে কিছুটা রদবদল করার চেষ্টা করছি, প্রশাসন কিছুটা নড়িয়ে চড়িয়ে দেবার চেষ্টা করছি, এইভাবে প্রশাসনকে খানিকটা যাকে বলে রি-অ্যারেঞ্জ এবং রিকাস্ট করার পদ্ধতিতে এগিয়ে চলেছি। যে সমস্ত ছিদ্রপথে দুর্নীতি দেখা দেয়, সেই ছিদ্রগুলি বন্ধ করার জন্য কতকগুলি স্টেপ নিয়েছি—ওষুধের ক্ষেত্রেই বলুন, গজ—ব্যান্ডেজের ক্ষেত্রেই

বলুন, ইকুইপমেন্টের ক্ষেত্রেই বলুন, ট্রান্সপোর্টের ক্ষেত্রেই বলুন, এটা আমরা গ্রহণ করেছি। যারা একই জায়গায় আছে দশ বছর ধরে মৌরসী পাট্টা করে, তাদের সরবার কথা ভাবছি, তাদের ট্রান্সফার করার কথা বলছি। কিছু কিছু আপত্তি উঠেছে, ধরপাকড় হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলেই বক্তব্য শেষ করছি। সেটা হচ্ছে এই যে আমি আগেই সে সম্বন্ধে বলেছি যে সুস্থ পরিচ্ছন্ন প্রশাসন গড়ে তোলার দিকে আমরা এগোচ্ছি এবং সেক্ষেত্রে যারা এই স্বাস্থ্য কৃত্বক বলুন, আর স্বাস্থ্য দপ্তরই বলুন তার সঙ্গে যুক্ত আছেন, তাদের সকলের সহযোগিতা আমরা নিশ্চয়ই পাব। আমরা এখনও মনে করি না যে সবাই পচে গিয়েছে। অনেক সৎ কর্মী আছেন, অনেক সৎ ডাক্তার আছেন, এবং অনেক সৎ অফিসার আছেন এবং তাদের মিলিত চেষ্টায় আমরা নিশ্চয় আশা করতে পারি আমরা-আমাদের প্রশাসনযন্ত্রকে কিছুটা পরিমাণে শুধরে নিতে পারব। আমাদের মূল ব্যাধি এই যে আমাদের প্রশাসনযন্ত্র এইরকম জনসাধারণের সেবার উপযুক্ত নয়। ইংরাজ আমল থেকে উত্তরাধিকারসূত্রে পাওয়া যে প্রশাসনযন্ত্র, ওই আমলাতন্ত্রই বলুন বা যাই বলুন, সেটা আজকে ভেঙ্গে শেষ করে জনসাধারণের সেবায় উপযুক্ত প্রশাসনযন্ত্র আলাদাভাবে গড়ে তুলতে হবে। বিধানসভার এই কক্ষে সেইসব আলোচনা করে লাভ নেই। তবু এর যতটুকু পারা যায় আমরা সেদিকে এগোবার চেষ্টা করছি। আমি আগেও যা বলেছি, আমরা এই ক্ষেত্রে আমাদের মনোভাব বদলেছি। এমারজেন্সির দ্বারা এটা নয়, আমরা স্বেচ্ছাপ্রণোদিত নিয়মানুবর্তিতার উপর জোর দিচ্ছি। আমরা জানি যে বিভিন্ন হাসপাতালে নিয়ম-শৃঙ্খলার অনেক অধঃপতন হয়েছে। আমরা যখন মিছিল নিয়ে যাই হাসপাতাল দেখলে তার কয়েক ফারলং দূরে থেকে শ্লোগান দেওয়া বন্ধ রাখি এবং কিছুটা পেরিয়ে গিয়ে আমরা শ্লোগান দিই। হাসপাতাল শান্তির জায়গা বলে আমরা ধরে নিচ্ছি। আমি বামপন্থী সরকারের পক্ষ থেকে এই কথা বলছি এবং স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে একথা বলছি যে আমরা সেখানে শান্তির জায়গা রাখতে চাই। সে জায়গাটাকে সাউটিং অফ শ্লোগানের জায়গা করতে চাই না। সেখানে রাউডিজিমের উৎপাত বাড়ুক এটা আমরা চাই না এবং সেখানে এখনও আমরা নির্ভর করছি কর্মচারিদের যেসব সংগঠন আছে তার উপর। নিশ্চয় সে বিষয়ে তারা উদ্যোগী হচ্ছেন। হাসপাতালগুলোতে শান্তিপূর্ণ আবহাওয়া যাতে বজায় থাকে তার চেষ্টা তারা করছেন। কিন্তু নানা কারণে অবস্থা এই হয়েছে। তার পুনরাবৃত্তি না করে এইটা বলতে চাই, আজকে বিভিন্ন হাসপাতালে শ্লোগান, চেঁচামেচি ঝগড়া-ঝাটি—এই সমস্ত বড় রূপে দেখা দিয়েছে। আমরা চাইছি, অবিলম্বে তার শেষ হোক। যেসব ন্যায় সঙ্গত দাবি-দাওয়া আছে তার ভিত্তিতে আন্দোলন চালানো অভিনন্দনযোগ্য। সে আন্দোলনকে আমরা স্বাগত জানাচ্ছি। কিন্তু সেই আন্দোলন এমন যেন না হয় যে হাসপাতালগুলির শান্তি বিঘ্নিত করে। সেটা রাইটার্স বিল্ডিংসে হোক আমাদের কাছে হোক, রাস্তায় হোক, মাঠে-ময়দানে হোক, কিন্তু হাসপাতালগুলির ভিতরে, ওয়ার্ডের ভিতরে টেবিল চাপড়ানোর মতো না হয়। আমি প্রত্যক্ষ অভিজ্ঞতার ভিতর দিয়ে একথা বলতে বাধ্য হচ্ছি যে মাননীয় সদস্যদের সহযোগিতা নিশ্চয়ই পাব। নিয়ম-শৃঙ্খলা ফিরিয়ে আনতে হাসপাতালগুলির যে উদ্যোগ সে উদ্যোগে সরকার সকলের সহযোগিতা পাবেন,

সাহায্য পাবেন, এটা আশা করেন। সেই শৃঙ্খলা ফিরিয়ে আনতে চাইছি সরকারি কর্মচারিদের স্বেচ্ছা প্রণোদিত সহযোগিতার দ্বারা। সঙ্গে সঙ্গে ডাক্তার এবং নার্স যারা আছেন, যারা আমাদের হাসপাতালগুলির সঙ্গে কাজকর্মে নিযুক্ত তাদের স্বেচ্ছা-প্রণোদিত সহযোগিতা আমরা নিশ্চয় পাব। আমাদের মনোভাব আমরা বদলেছি, সেকথা মাননীয় সদস্যদের বলছি। আমরা এমারজেন্সির রাজ চাই না, আমরা গণতান্ত্রিক অধিকার প্রসারিত করতে চেয়েছি এবং করেছি এবং সেই গণতান্ত্রিক চেতনার উপর দাঁড়িয়ে আমরা এই প্রশাসনিক কাজকর্ম চালিয়ে যেতে চাই। সেইজন্য আই, এম, এ আমাদের কাছে পর হয় নি। সেই জন্য আই এম এর কনফারেন্সের প্যান্ডেল জ্বালিয়ে দেওয়ার জায়গায় আমাদের যেতে হয় না। সেইজন্য আই এম একে সাদরে অর্ভ্যথনা জানিয়ে এবং তাদের সঙ্গে যুক্তি পরামর্শ করে আমরা আমাদের পলিসি ঠিক করবার চেষ্টা করি। ঠিক তেমনি স্টেট হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশনের সঙ্গে পরামর্শ করে আমরা কাজ করবার চেষ্টা করি। অনেক সময় হয়ত পেরে উঠি না। এটা ঠিক কথা। যে বাধা বিভিন্ন দিক থেকে আসে, ভিতর থেকে বাইরে থেকে সেইজন্য সব সময় সব সম্ভব হয় না। কিন্তু সেইদিকে আমরা এগিয়ে চলছি। এবং চলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বলার তো অনেক ছিল, কিন্তু আর সময় নিতে চাই না। আমি আবার আমাদের অর্থনৈতিক সংকটের দিকে আপনাদের দৃষ্টি ফেরাতে চাইছি। একটানা ধনতান্ত্রিক ব্যবস্থায়, অর্থনৈতিক ব্যবস্থায়, অর্থনৈতিক সংকট যা ১৯৬০ সালের পর থেকে চলছে, বলা যায় সেই সংকটের মোকাবিলা আমরা করছি। ইন্দিরা সরকার, কংগ্রেসের সরকার সংকটের বোঝা দেশের জনসাধারণের ঘাড়ে চাপিয়ে দিয়েছিলেন মুষ্টিমেয় কিছু লোকের লাভের স্বার্থের দিকে তাকিয়ে।

[9-15—9-24 P.M.]

মুষ্টিমেয় কিছু লোভের এবং স্বার্থের দিকে তাকিয়ে তারা এটা করেছে। আমরা সেই সংকটের মোকাবিলা অন্য দিক দিয়ে করতে চাই। পশ্চিমবাংলার জনসাধারণের পক্ষে সুযোগ ঘটেছে যে তাদের মনের মতো একটা মন্ত্রিসভা তারা পেয়েছে সমস্ত সংকটের মোকাবিলা করতে যেমন ত্রিপুরার জনসাধারণ যে সুযোগ পেয়েছে আমরাও সেই সুযোগ পেয়েছি। পশ্চিমবাংলার জনসাধারণ পশ্চিমবাংলার বিবেকবান মানুষ, সমাজ সচেতন মানুষ এবং বামফ্রন্ট সরকার এক সঙ্গে মিলে সেই সংকটের মোকাবিলা করবে। সেইজন্য ৩৬ দফা কর্মসূচির কথা আমরা ঘোষণা করেছি এবং শুধু কাগজের কর্মসূচি নয় সেটা আন্দোলনের কর্মসূচি। সেই কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে কায়েমী স্বার্থের বুকে আঘাত হানতে আমাদের এগোতে হবে। এছাড়া অন্য কোনও পন্থা নেই। স্বাস্থ্য সমস্যা সমাধান কল্পে যদি এগোতে হয় তাহলেও বিভিন্ন দিকের বিভিন্ন ধরণের কায়েমী স্বার্থের গায়ে আঘাত পড়বে তা আমরা জানি। আমরা এই বিশ্বাস রাখি যে পশ্চিমবাংলার জনসাধারণ সৎ কর্মচারী এবং অন্যান্য সংগঠন প্রভৃতি এবং সরকার সকলে মিলে আমরা নিশ্চয় পথ করে নিতে পারব, এগিয়ে যেতে পারব। সমাধানের পথে জঞ্জাল জমে আছে সেগুলি আমরা সাফ করতে পারব এবং সমস্যা সমাধানের

পথ তৈরি করতে পারব এই আমাদের বিশ্বাস এবং সেই বিশ্বাসের কথা ঘোষণা করে আমি এই টুকু বলছি যে যে সমস্ত কাট মোশন এসেছে সেগুলি আমি গ্রহণ করতে পারছি না।

**Demand No. 36**

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced to Re.1 was then put and lost.

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs.100 was then put and lost.

The motion of Shri Krishna Das Roy that the amount of the Demand be reduced by Rs.100 was then put and lost.

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs.100, was then put and a division taken with the following result :-

**Noes**

Abdul Quiyom Molla, Shri
Bagdi, Shri Lakhan
Banerjee, Shri Madhu
Barma, Shri Manindra Nath
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bhattacharjee, Shri Buddhadev
Bisui, Shri Santosh
Biswas, Shri Jnanendra Nath
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Subhendu Kumar
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Santosh Kumar

Ghosh, Shri Malin
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindranath
Konar, Shri Benoy
M. Ansar-Uddin, Shri
Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Pannalal
Majumdar, Shri Jamini Kisore
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mazumdar, Shri Dinesh
Mir Fakir Mohammad, Shri
Mohammed Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sahabuddin
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Phodikar, Shri Prabhas Chandra
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Ahindra
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Lakshmi Charan
Sengupta, Shri Tarun
Singh, Shri Khudiram
Sinha, Dr. Haramohan
Sinha Roy, Shri Guruprasad
Tah, Shri Dwarka Nath
Talukdar, Shri Pralay

**Ayes**

A.K.M. Hassanuzzaman, Shri
Golam Yazdani, Dr.

**Abstention**

Mukherjee, Shri Anil

Ayes being 2 and the Noes 75 the motion was lost.

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs.70,73,92,000 be granted for expenditure under Demand No.36, Major Heads : "280—Medical, and 480—Capital Outlay on Medical", was then put and agreed to.

**Demand No. 37**

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs.100, was then put and lost.

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs.6,19,25,000 be granted for expenditure under Demand No.37, Major Heads : "281—Family Welfare and 481—Capital Outlay on Family Welfare", was then put and agreed to.

**Demand No. 38**

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs.100, was then put and lost.

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs.100, was then put and lost.

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs.100, was then put and lost.

The motion of Shri Nani Bhattacharya that a sum of Rs.26,83,20,000 be granted for expenditure under Demand No.38, Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply and 682—Loans for public Health, Sanitation and Water Supply", was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 9.24 P.M. till 1 P.M. on Thursday, the 16th day of March, 1978 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 16th March, 1978 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the Chair, 8 Ministers, 10 Ministers of State and 161 Members.

[1-00—1-07 P.M.]

## OBITUARY REFERENCE

**অধ্যক্ষ মহোদয়ঃ** মাননীয় সদস্যগণ, অতীব গভীর শোকের সঙ্গে আপনাদের জানাচ্ছি আমাদের এই সভার সদস্য শ্রী রামকৃষ্ণ মাহাতো আজ সকাল ৬-৫৫ মিনিটে শেঠ শুক্লাল করনানি মেমোরিয়াল হাসপাতালে পরলোক গমন করেছেন। জন্ডিস রোগে আক্রান্ত হয়ে তিনি কিছুদিন যাবৎ অসুস্থ ছিলেন এবং চিকিৎসার জন্য ১০ই মার্চ তারিখে ঐ হাসপাতালে ভর্তি হন। কিন্তু এত অল্প সময়ের মধ্যেই যে তাঁর জীবনাবসান হবে তা আমাদের চিন্তার বাইরে ছিল। তিনি ১৯৬৭ সালে পুরুলিয়ার জয়পুর কেন্দ্র থেকে প্রথম এই বিধানসভার সদস্য হন। তারপর ১৯৬৯, ১৯৭১ এবং ১৯৭২ সালে পর পর বিধানসভায় নির্বাচিত হন। বর্তমান বিধানসভাতেও তিনি জয়পুর কেন্দ্র থেকেই নির্বাচিত হয়ে আসেন। তিনি পুরুলিয়া জেলায় বিশিষ্ট সমাজসেবী হিসাবে সুপরিচিত ছিলেন এবং মধুর স্বভাবের জন্য সকলেরই প্রিয় ছিলেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল মাত্র ৫৩ বৎসর। তিনি তাঁর শোকসন্তপ্ত পরিবারে বৃদ্ধা মাতা ও পত্নী এবং ৫ পুত্র ও ১ কন্যা রেখে গিয়েছেন।

আমি প্রয়াত সদস্যের শোক-সন্তপ্ত পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

মাননীয় সদস্যগণ, এখন আমি আপনাদের অনুরোধ করছি আপনারা নিজ নিজ আসনে ২ মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত সদস্যের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(২ মিনিট নীরবতার পর সদস্যরা আসন গ্রহণ করেন)

বিধানসভার সচিব এই শোক-জ্ঞাপন প্রস্তাবের প্রতিলিপি প্রয়াত সদস্যের পরিবারবর্গকে পাঠিয়ে দেবেন।

আজকের সভার নির্দিষ্ট কাজ মুলতুবি রইল। আগামী শুক্রবার, ১৭ই মার্চ, ১৯৭৮ বেলা ১টায় পুনরায় অধিবেশন বসবে। আজকের নির্দিষ্ট কার্যসূচির মধ্যে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮ এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধনী) বিধেয়ক, ১৯৭৮

আগামীকাল অপরাহ্নের কার্যসূচিতে নির্দিষ্ট হল। আগামীকাল কোনও মৌখিক প্রশ্নোত্তর বা ৩৫১ ধারার নিয়মানুযায়ী কোনও উল্লেখ হবে না। আজকের অপরাপর কার্যসূচি সম্পর্কে পরে যথারীতি জানানো হবে।

## Adjournment

The House was accordingly adjourned at 1-07 P.M. till 1 P.M. on Friday, the 17th day of March, 1978 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 67 No-II (Sixty Seventh Session) (Feb. to May Session, 1978)

(The 6th, 7th, 8th, 9th, 10th, 11th, 13th, 14th & 15th March, 1978)

**Bill**



**Demand For Grant**

**Mention Cases**



**Obituary Reference**



**Presentation of Report**



**Privilege Motion**



**Question**